পথে গাড়ি খারাপ হওয়ার জন্য দেরি হয়েছে বলে তারা জানাচ্ছেন।

এই ঘটনার খবর চারদিকে ছড়িয়ে পড়ে। ঘটনার খবর পেয়ে এক জনতা মিছিল করে পানশিলা গ্রামের দিকে যায়। এর পর শ্রী হাকিমের বাড়ি আক্রমণ করা হয় এবং আগুন লাগিয়ে দেওয়া হয়। শ্রী হাকিম আগে থেকে বিপদের আশঙ্কা করে সপরিবারে বাড়ি ছেড়ে চলে গিয়েছিলেন তিনি সঙ্গে তার বন্দুকও নিয়ে যান।

ঘটনাস্থলে পৌছে বারাসাত থানার ইন্সপেক্টর আরও পুলিশ চেয়ে পাঠিয়েছিলেন এবং মহকুমা শাসককে ঘটনা সম্পর্কে অবহিত করে একজন ম্যাজিস্ট্রেটকে পাঠাতে বলেছিলেন। ইতিমধ্যেই খবর পেয়ে তিনি অন্য একটি জরুরি ব্যাপারে তদন্তের জন্য চলে যান। কিন্তু তিনি সে কাজ শেষ করে ফিরে আসার আগেই শ্রী হাকিমের বাড়িতে আগুন লাগাবার ঘটনা ঘটে যায়। তিনি তখন লোকজন নিয়ে আগুন নেভাবার চেষ্টা করেন। কিছুক্ষণের মধ্যেই বারাসাতের এস ডি পি ও এবং এস ডি ও ঘটনাস্থলে আসেন। দুপক্ষের অভিযোগক্রমে দুটি কেস রুজু করা হয়েছে। ৬জনকে গ্রেপ্তার করা হয়েছে। এফ আই আর-এ বর্ণিত অন্য লোকদেরও গ্রেপ্তার করার নির্দেশ দেওয়া আছে। তারমধ্যে উভয় দলের লোকই আছে। ১৪৪ ধারা জারি করা হয়েছে এবং একটি পুলিশ পিকেট বসানো হয়েছে। ডি এম এবং এস পি পরদিন ঘটনাস্থলে পরিদর্শন করেন এবং স্থানীয় বহু ব্যক্তির সঙ্গে কথা বলেন। তারা সেদিন পানশিলা থেকে এক মাইল দূরে সি পি আই (এম)-এর কমিটির মিছিলের সম্মুখীন হন। এই মিছিল খুব শান্তিপূর্ণ ছিল এবং পানশিলা গ্রামে ঢুকেনি বলে তারা জানিয়েছিলেন। পুলিশের গাড়ি থেকে পেট্রোল নিয়ে শ্রী হাকিমের বাড়িতে অগ্নি সংযোগ করা হয়েছে যে অভিযোগ করা হয়েছে তা সম্পূর্ণ ভিত্তিহীন। ঘটনাস্থলে বিধানসভার সদস্য শ্রী ননী কর উপস্থিত ছিলেন এই অভিযোগ সত্য নয়। তিনি সে সময়ে বিধানসভাতেই ছিলেন। আমি তাঁর সাক্ষী। আমার সঙ্গে তাঁর অ্যাপয়েন্টমেন্ট ছিল। এ ঘটনা সংক্রান্ত কেস দুটি তদন্তাধীন আছে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি লোকসভার নিয়ম প্রচলিত আছে কলিং অ্যাটেনশনের উপর মিনিস্টার যদি রিপ্লাই দেন তাহলে সেটা আলোচনা হাউসে হতে পারে। তা আপনি কি আমাদের সেই সুযোগ দেবেন এখানে আলোচনা করতে। তাছাড়া আর কি উপায় আছে আমরা এখানে আলোচনা করতে পারি। আপনি কি সে সুযোগ দেবেন?

**মিঃ স্পিকার ঃ** আপনারা যে তিনদিন ধরে যা বলছেন তার উত্তরে মুখ্যমন্ত্রীর বিবৃতি মন্ত্রী দিয়েছেন। নাও দি চিফ মিনিস্টার উইল মেক এ স্টেটমেন্ট আন্ডার রুল ৩৪৬।

## STATEMENT UNDER RULE 346

**Shri Jyoti Basu :** Mr. Speaker Sir, Under Rule 346 of the Rules of Business of this House I shall make the following statement regarding the Eastern Wing of the National Institute of Sports to which a reference was made on 20.3.79 by Shri Kashi Kanta Moitra, MLA. The Government of India have agreed that the Eastern Wing of the NIS

will be set up in West Bengal. At first the Rabindra Sarobar Stadium at Dhakuria in Calcutta was considered as a possible venue. **(Shri Suniti Chattaraj : It is an untrue statement)** ....... noise...............

Shri Kashi Kanta Moitra had raised a question. I am replying to that.

But it was subsequently felt that would not be an ideal venue, keeping perticularly in view the need for expansion in the future. There is a lot of land available at the Salt Lake and the State Government also have under their consideration a proposal for setting up a comprehensive sports complex there. It was accordingly felt that the Eastern Wing of the NIS could be fitted into the plans for the sports complex and that work on it could be started right now and the complex developed subsequently in suitable phases. With a view to discussing this idea a meeting was convened by the Sports Department of the State Government on the 25th February, 1979 which was attended, among others, by a senior representative of the NIS, Patiala. The Salt Lake venue was considered to be ideal by every one. In particular, the representative of the NIS felt that the contemplated Eastern Wing could be built up there right from the scratch according to desirable specifications and one would not have to work within the constraining limits of the Rabindra Sarobar Stadium. He also stated that the NIS would furnish suitable specifications on the basis of which plans for the Eastern Wing could be framed. A report from the NIS on this subject is now awaited. In the meantime however the State Government have prepared a draft plan which is being sent to the NIS for the comments. Reports had appeared in a local newspaper—I think Annada Bazar-that there is uncertainty about availability of land for the Eastern Wing of the NIS which is not correct.

I am sending this also to the Government of India.

(তুমুল গোলমাল)

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, মুখ্যমন্ত্রী আজ অসত্য বিবৃতি দিলেন, আমরা তার জুডিসিয়াল এনকোয়ারি চাই। তিনি স্যার অসত্য বিবৃতি দিয়ে এখান থেকে পালিয়ে গেলেন, এই মুখ্যমন্ত্রী পশ্চিমবাংলায়, আমাদের লজ্জা করে। জ্যোতি বসু মুখ্যমন্ত্রী, এতে লজ্জা হয়।

**শ্রী সুনীল বসু রায় ঃ** সুনীতিবাবু যা বলেছেন তা এক্সপাঞ্জ হওয়া উচিত।

**শ্রী হরিপদ ভারতী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী এই মাত্র যে বিবৃতি দিলেন, যারা প্রত্যক্ষদর্শী ঘটনার পরে যারা ওখানে গিয়েছেন।

**মিঃ স্পিকার ঃ** ঘটনার পরে গেলে প্রত্যক্ষদর্শী হন না। আমি ওইটুকু আইন পড়েছি, মাননীয় শ্রী ভারতী, জানবেন, ঘটনার পরে যিনি যান তিনি প্রত্যক্ষদর্শী হন না।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে দৃষ্টি আকর্ষণী নোটিশের জবাবে মুখ্যমন্ত্রী একটা বিবৃতি দিলেন।

(গোলমাল)

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** উনি কি বলতে চাইছেন?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** ওরা বললেন আর আমরা বলতে পারব না। আমাদের কথা বলতে না দিলে, এখানে কাউকে কথা বলতে দেব না। আমাদের কথা আমরা বলতে পারব কিনা এই হাউসে? ওরা আজকে বলুন আমরা কথা বলতে পারব কিনা। আমরা সংখ্যায় বেশি আছি, আমাকে না বলতে দিলে, ওদেরকেও আমরা বলতে দেব না। আমাকে বলতে দিতে হবে। আমি একটা বৈধতার প্রশ্ন তুলছি। আমার বৈধতার প্রশ্ন হচ্ছে যে এই সভার কার্য পরিচালন বিধি অনুযায়ী দৃষ্টি আকর্ষণী নোটিশ দেওয়া হয়েছে। সেই দৃষ্টি আকর্ষণী নোটিশের জবাবে এই বিধি অনুযায়ী মুখ্যমন্ত্রী জবাব দিয়েছেন এবং এই জবাবের কথা আজকের তালিকায় লিপিবদ্ধ আছে এবং আমাদের এখানকার নিয়ম এই জবাবের পরে লোকসভার মতো আলোচনা হয় না। কিন্তু, মাননীয় অধ্যক্ষ মহাশয়, কোনও বিষয় নিয়ে বিরোধী দলের সদস্যরা যদি আলোচনা তুলতে চান বিধি অনুযায়ী তার ব্যবস্থা আছে। কিন্তু আমাদের কার্য পরিচালন নিয়মে আছে তা ভঙ্গ করে যে কোনও সময় যে কোনওভাবে আলোচনা করা যায় এবং অশালীন মন্তব্য করা যায় না। তাই মুখ্যমন্ত্রীর জবাবের পর যা কিছু হয়েছে, তা অবৈধ হয়েছে। আপনি এটা চলতে দিতে পারেন না—এই হচ্ছে আপনার কাছে আমার বক্তব্য।

[2-00 — 2-10 P.M.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, পয়েন্ট অফ অর্ডারে আপনার কাছে নিবেদন রাখতে চাই। আমাদের এখানে অপোজিশন রাইটস লিপিবদ্ধ আছে। আপনার কাছে আমার নিবেদন রুল ৬৩-তে অ্যাডজর্নমেন্ট মোশনের বিধান আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে জিজ্ঞাসা, বিরোধী দলের এই বিধানসভায় এতগুলো অ্যাডজর্নমেন্ট মোশন আজ পর্যন্ত একটিতেও আপনি সম্মতি দেন নি এবং পানশিলার ঘটনা যেটা একটা মর্মান্তিক ঘটনা, হৃদয়বিদারক ঘটনা, যেখানে কোরান শরিফ পুড়িয়ে দেওয়া হয়েছে, আপনার কাছে আমরা নিবেদন করেছি অ্যাডজর্নমেন্ট মোশন দিন। আপনি এডিট করেছেন স্যার, আপনার এডিট করার ক্ষমতা সীমাবদ্ধ। আপনি এডিট, প্রথমত করতে পারেন না। দ্বিতীয় নম্বর কথা, কি কি বিষয়ে আপনি সংশোধন করতে পারেন—ঘটনার মূলসূত্র আপনার বদলাবার অধিকার নেই। রুল ৬৩-এর প্রভাইসোতে আপনার ক্ষমতা সীমাবদ্ধ। আপনি যদি কোনও সিদ্ধান্ত নেন, সংশোধনের, এই প্রভাইসোর মধ্যে আপনাকে সেই সিদ্ধান্ত কার্যকর করতে হবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবার আমরা যে অ্যাডজর্নমেন্ট মোশন দিয়েছি, আপনার যে

বক্তব্য তাতে ওরা বলতে পারবেন না, একটা তো পথ আছে, আপনি যদি আমাদের একটা অ্যাডজর্নমেন্ট মোশন অ্যালাউ করুন, আমরা প্রস্তাব উত্থাপন করি, ওরা জবাব দেবেন। এই বিধানসভায় আজ পর্যন্ত একটাও অ্যাডজর্নমেন্ট মোশন অ্যালাউ করেন নি, তাহলে এই আইনটা রাখার প্রয়োজন কি? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ইন্টারন্যাশনাল পার্লামেন্টারি ইউনিয়নের একটা নর্মস আছে, এই বিধানসভায় যে আইন আছে সেই আইন পর্যন্ত কার্যকর হয়নি, যদি কার্যকর না হয় তাহলে এই অ্যাডজর্নমেন্ট মোশনের বিধান রাখার কি সার্থকতা আছে। মাননীয় মুখ্যমন্ত্রী যে ঘটনা সম্বন্ধে এখানে বক্তব্য রাখলেন, তার আমি প্রত্যক্ষদর্শী, তিনি সর্বৈব অসত্য এবং উদ্দেশ্যপ্রণোদিত, সাজানো ঘটনার বর্ণনা করেছেন। আমরা প্রতিকার কোথায় পাব। আপনি অ্যাডজর্নমেন্ট মোশন অ্যালাউ করুন, আমরা তাহলে প্রতিকার পেতে পারি, আমাদের বক্তব্য উপস্থিত করতে পারি, আমি আপনার কাছে এই আবেদন রাখছি, আপনি একটা দিন দেবেন (নয়েজ) .

**মিঃ স্পিকার ঃ** আপনার হয়ে গেছে, আপনি বসুন।

## Supplementary Estimates for the year 1978-79

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে সংবিধানের ২০৫ ধারা অনুযায়ী আমি ১৯৭৮-৭৯ সালের অতিরিক্ত ব্যয় বরাদ্দের হিসাব পেশ করছি (নয়েজ) এই অতিরিক্ত ব্যয় বরাদ্দের মোট হিসাব ৪৩৪ কোটি ৮২ লক্ষ টাকা, তার মধ্যে সংবিধান ২০২ এবং ২০৩ ধারা অনুসারে ২৫৬ কোটি ৬৯ লক্ষ টাকার জন্য বিধানসভার মঞ্জুরির কোনও প্রয়োজন নাই। কারণ এগুলি হচ্ছে সরকারি ঋণের লেনদেনের হিসাব। এগুলি হচ্ছে—আমাদের বছরের বিভিন্ন সময়ে রাজস্ব সংগৃহীত হয়, কিন্তু আমাদের ব্যয় করতে হয় প্রতিটি সপ্তাহে প্রতিটি দিনে আমাদের প্রাপ্য কেন্দ্রের কাছ থেকে তাও আবার একটা বিশেষ সময়ে আসে। সুতরাং আমাদের মাঝে মাঝে রিজার্ভ ব্যাঙ্ক থেকে টাকা ধার করবার জন্য প্রয়োজন পড়ে, সেই টাকা আমাদের রাজস্ব সংগৃহীত হলে এবং আমাদের প্রাপ্য অর্থ পেলে, আমরা ফেরত দিয়ে দিই। সেজন্য ২৫৬ কোটি ৬৯ লক্ষ-এর সংবিধানের যে বিধান আছে, এই ব্যাপারে আলাদা করে কোনও ব্যয় মঞ্জুরির প্রয়োজন নাই। যে কারণে মাননীয় সদস্যদের কাছে এসেছি সেটা হচ্ছে ১৭৮ কোটি ১৩ লক্ষের জন্য বরাদ্দ মঞ্জুরি প্রার্থনা করছি। এখন এই ১৭৮ কোটি টাকার মোটামুটি হিসাব আপনাকে দিচ্ছি। এটা প্রধানত খরচ হয়েছে বন্যাজনিত পরিস্থিতির মোকাবিলা করার জন্য। আমি পুরো হিসাবটা দিচ্ছি। এই ৮৯ কোটি টাকা, কেন্দ্রীয় সাহায্য যা আমরা ব্যয় করেছি তার হিসাবটা দেখা দরকার কিন্তু কেন্দ্রীয় সাহায্য যা ব্যয় হয়েছে তার উপরও বাড়তি টাকা গৃহ নির্মাণের জন্য নিজেদের হিসাব থেকে অন্তত ১৫ কোটি টাকা খরচ করতে হবে, সেজন্য খরচের হিসাবটা এখানে আছে, তারও বাইরের ব্যবস্থার জন্য আমাদের যে বরাদ্দ ছিল তার জন্য আরও ১৫ কোটি টাকা বেশি খরচ করতে হচ্ছে বন্যা ত্রাণের সামগ্রী কেনবার জন্য এবং আরও প্রায় ১৫ কোটি টাকা খরচ করতে হচ্ছে সব মিলিয়ে। ১৭৮ কোটি টাকার অন্তত ১৩০ কোটি টাকা হচ্ছে বন্যার পরিস্থিতি মোকাবিলার জন্য, তার বাইরে মাননীয় সদস্যরা জানেন পে কমিশন গত বছর মে মাসে একটা অন্তর্বর্তী রিপোর্ট দেন, তার ভিত্তিতে অন্তর্বর্তীকালীন মহার্ঘ ভাতা ঘোষণা করা

হয়। এই বাবদ ২৫ কোটি টাকা বাড়তি খরচ করার সম্ভবনা দেখা দিয়েছে, ইতিমধ্যে অধিকাংশ টাকা খরচ হয়ে গেছে। তার বাইরে যে বাড়তি খরচ হয়েছে পঞ্চায়েত নির্বাচন এবং পঞ্চায়েতি ব্যবস্থাকে শক্তিশালী করার জন্য ৭ কোটি টাকা বাড়তি খরচ হয়েছে এবং এর বাইরে অতিরিক্ত কৃষি ঋণের জন্য ১০ কোটি টাকা খরচ হয়েছে এই সব মিলিয়ে ১৭। কোটি টাকার বাড়তি হিসাবের জন্য আপনাদের অনুমোদন চাইতে হচ্ছে। এই ব্যাপারে আরও দু' দিন বাদে সব কিছু রাখতে হবে এবং তখন আরও যদি প্রয়োজন হয়ে পড়ে আমি বলব ইতিমধ্যে আমি আপনাদের শুধু হিসাবটা পেশ করছি।

**শ্রী প্রবোধচন্দ্র সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সাধারণত কিছু বলি না, আমি আপনার অনুমতি নিয়ে একটি কথা শুধু বলছি। স্যার, পানশিলার ঘটনা সম্পর্কে মুখ্যমন্ত্রী যে স্টেটমেন্ট দিলেন সেটা অফিসিয়াল স্টেটমেন্ট। আবার এই বিধানসভার বিরোধী দলের নেতা এবং অন্যান্য সদস্যরা সরজমিনে সেখানে পরিদর্শন করে এসে যে কথা বলছেন তাতে দেখছি যে এই দুটি স্টেটমেন্টের মধ্যে পার্থক্য দেখা দিয়েছে। এখন বিধানসভার সদস্যদের স্টেটমেন্ট যদি অসত্য হয় বলে মনে করা হয় তাহলে যেহেতু তারা এই হাউসের সদস্য তাঁদের অবমাননা করা হচ্ছে। মুখ্যমন্ত্রী তো অফিসিয়াল স্টেটমেন্ট দিয়েছেন। তাহলে স্যার এই অবস্থায় আপনি একটা পদ্ধতি বের করুন। অফিসিয়াল স্টেটমেন্ট যদি সত্য বলে ধরে নেওয়া হয় তাহলে এই হাউসের সদস্যরা মিথ্যাবাদী বলে প্রমাণিত হবে। এবং এতে হাউসের মর্যাদা খুন্ন হবে। সেইজন্য স্যার আমি অনুরোধ করছি আপনি একটি প্রতিনিধি দল গঠন করে সেখানে এনকোয়ারির জন্য পাঠিয়ে দিন তাহলেই সত্যাসত্য বোঝা যাবে।

**মিঃ স্পিকার ঃ** তা হতে পারে না। চিফ মিনিস্টার একটা স্টেটমেন্ট দিয়েছেন, আপনারাও একটা স্টেটমেন্ট দিয়েছেন। এখন যে যেটা গ্রহণ করেন।

(গোলমাল)

**শ্রী শচীন সেন ঃ** মিঃ স্পিকার স্যার, একটু আগে আমাদের বিরোধী দলের মাননীয় সদস্য শ্রী জয়নাল আবেদিন সাহেব যে বক্তব্য রেখেছেন তাতে তিনি ইচ্ছা করে এই পশ্চিমবাংলায় সাম্প্রদায়িকতার বীজ ছড়াবার চেষ্টা করছেন।

**Mr. Speaker :** That is not a point of order. Now Hon'ble Minister, Shri Bhakti Bhusan Mandal may move his demand.

## VOTING ON DEMANDS FOR GRANTS

### Demand No. 50

Major Heads : 289—Co-operation, 498—Capital Outlay on Co-operation, and 698—Loans for Co-operation.

[2-10 — 2-20 P.M.]

(The Printed Speech of Shri Bhakti Bh sn Mondal is taken as read)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে ১৯৭৯-৮০ সালের ব্যয়ের জন্য দাবি নং ৫০-এর অধীন "২৯৮—সমবায়", "৪৯৮—সমবায়ে মূলধন বিনিয়োগ এবং "৬৯৮—সমবায় সমিতিসমূহকে ঋণদান"—এই সকল খাতে আমি মোট ২১,৮০,২১,০০০ টাকা (২১ কোটি ৮০ লক্ষ ২১ হাজার টাকা) মঞ্জুর করার প্রস্তাব করছি।

চলতি বছরে পর পর তিনবার বিধ্বংসী বন্যা পশ্চিমবঙ্গের বারোটি জেলাকে তছনছ করে দিয়েছে। নজিরবিহীন এই বন্যা পরিস্থিতিতে গোটা রাজ্যের জনজীবন ও অর্থনীতি বিশেষভাবে ক্ষতিগ্রস্ত ও বিপর্যস্ত হয়েছে। এই সত্য উপলব্ধি করে জাতীয় ক্ষেত্রে বিপর্যয়ের মোকাবিলা করতে সরকারের সঙ্গে বিভিন্ন স্তরে মানুষ এগিয়ে এসেছেন। সমবায়ের ক্ষেত্রেও এর ব্যতিক্রম হয় নি। সীমিত ক্ষমতা নিয়ে অনুমোদিত কর্মসূচি অনুযায়ী কাজ করার সার্বিক প্রচেষ্টা, সাময়িকভাবে ব্যহত হলেও যতদূর সম্ভব অক্ষুন্ন রাখার চেষ্টা করা হয়েছে। বন্যাপীড়িত বিস্তীর্ণ অঞ্চলে পুনর্গঠনের কাজের সঙ্গে সঙ্গে সমবায় আন্দোলন সংক্রান্ত সমস্ত কাজকর্মই বিভিন্ন কর্মীর অনলস প্রচেষ্টায় এগিয়ে চলেছে। উল্লেখযোগ্য কাজগুলি হল, কৃষি-ঋণদান, সেচ ব্যবস্থার প্রসার রাসায়নিক সার : বীজ ও কৃষি যন্ত্রপাতি বণ্টন ; সমবায় সমিতির মাধ্যমে প্রয়োজনীয় ভোগ্যপণ্য সরবরাহ, সমবায় ভিত্তিক শহরে ও গ্রামে গৃহনির্মাণ এবং ক্ষুদ্র ও কুটির শিল্পের প্রসার।

**স্বল্প ও মধ্য মেয়াদী ঋণ**

১৯৭৮-৭৯ সালের জন্য সমবায় সমিতিসমূহের মাধ্যমে স্বল্প-মেয়াদী কৃষি-ঋণের লক্ষ্যমাত্রা ধার্য হয়েছিল ৬৪ কোটি ৬৯ লক্ষ টাকা। এর মধ্যে ব্যবসায়িক ব্যাঙ্ক ও গ্রামীণ ব্যাঙ্ক সংস্থাগুলির কাছ থেকে ৭ কোটি ১৯ লক্ষ টাকা পাওয়া যাবে বলে স্থির হয়েছিল ; উক্ত ৬৪ কোটি ৬৯ লক্ষ টাকার মধ্যে রবিশস্যের জন্য লগ্নির পরিমাণ ধরা হয়েছিল ২৩ কোটি ৬৯ লক্ষ টাকা। কিন্তু বন্যাজনতি ক্ষয়ক্ষতির পরিপ্রেক্ষিতে রবিশস্যের জন্য দাদনের পরিমাণ বাড়িয়ে ৩২ কোটি ১০ লক্ষ টাকা ধরা হবে বলে স্থির হয়েছে। বিগত ২৮-এ ফেব্রুয়ারি পর্যন্ত এই খাতে লগ্নি করা হয়েছে প্রায় ২৩.১৮ কোটি টাকা। আশা করা হচ্ছে, চলতি আর্থিক বছর শেষে নির্ধারিত লক্ষ্যমাত্রায় পৌছানো সম্ভব হবে। বন্যাকবলিত অঞ্চলের কৃষকদের ক্ষেত্রে স্বল্প-মেয়াদী ঋণকে মধ্য-মেয়াদী ঋণে রূপান্তরিত করার ব্যাপারে সব রকম ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। এই ব্যাপারে মোট ৭ কোটি ৩৩ লক্ষ টাকার প্রস্তাব রিজার্ভ ব্যাঙ্কে পাঠানো হয়েছে। এ ছাড়া, কৃষি-ঋণদান সমিতিগুলিকে আরও বেশি মাত্রায় টাকা যাতে শেয়ার হিসাবে দেওয়া যায় সেই চেষ্টা জোরদার করা হচ্ছে। স্বল্প-মেয়াদী ঋণের ওপর সুদের হার ১৩½ শতাংশের স্থলে কমিয়ে ১১½ শতাংশ করা হয়েছে। মধ্যমেয়াদী ঋণের সুদের হারও এ বছরের পয়লা জানুয়ারি থেকে কমানোর জন্য প্রয়োজনীয় ব্যবস্থা করা হচ্ছে।

বিগত সমবায় বছরের শেষে প্রাথমিক কৃষি সমিতিগুলির সদস্য সংখ্যা যেখানে ২০ লক্ষ ৬৬ হাজার ছিল চলতি বছরের শেষে তাকে বাড়িয়ে কিঞ্চিদধিক ২৪ লক্ষ করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। ১৯৭৯-৮০ সালের জন: সদস্য সংখ্যা বাড়িয়ে ২৫ লক্ষ ৯৩ হাজার করার লক্ষ্যমাত্রা নির্দিষ্ট হয়েছে। এখানে উল্লেখ' যে, বিগত ৩১এ ডিসেম্বরের মধ্যেই সদস্য সংখ্যা বাড়িয়ে ২২ লক্ষ ৭২ হাজার করা সম্ভব হয়েছে। আশা করা যায়, চলতি বছর এবং

আগামী বছরের শেষে সভ্য সংখ্যা বৃদ্ধির যে লক্ষ্যমাত্রা নির্ধারণ করা হয়েছে তা যথার্থই পূর্ণ হবে। সমাজের দুর্বলতর অংশ তথা প্রান্তিক ও ক্ষুদ্র চাষী, ক্ষেতমজুর ও গ্রামীণ শিল্পে নিযুক্ত ব্যক্তিদের সমবায় সমিতিতে সর্বজনীন সদস্যভুক্তির উদ্দেশ্যে জনপ্রতি দশ টাকা খয়রাতি সাহায্য দেওয়ার ব্যবস্থা আছে। ১৯৭৯-৮০ সালে এই বাবদ বাজেটে ৭ লক্ষ ৪০ হাজার টাকা ধরা হয়েছে এবং আগামী ১৯৮০-৮১ সালে ১১ লক্ষ ৪০ হাজার টাকা ধরা হবে বলে স্থির হয়েছে।

এই প্রসঙ্গে একটি বিষয়ে মাননীয় সদস্যদের অবহিত করতে চাই। আমাদের উদ্দেশ্য সহকারি কৃষি-উন্নয়ন সমিতিগুলিকে গ্রামাঞ্চলের অর্থনৈতিক কর্মপ্রচেষ্টার কেন্দ্রবিন্দু করে তোলা। সঞ্জীবিত ও স্বনির্ভর হয়ে এই সমিতিগুলি শুধু বিভিন্ন প্রকারের ঋণ বিলি ও আদায়ই করবে না, সেই সঙ্গে কৃষিজ বিপণন, সার, যন্ত্রপাতি, রাসায়নিক দ্রব্যের ক্রয়-বিক্রয়, ভোগ্যপণ্য বিতরণ ইত্যাদি অ-ঋণদান ব্যবসায়েও এরা গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করবে। এই সমিতিগুলির পরিচালনায় থাকবে উপযুক্ত বেতনে সর্বক্ষণের জন্য নিযুক্ত একজন করে ম্যানেজার।

**দীর্ঘ-মেয়াদী ঋণ**

দীর্ঘ-মেয়াদী ঋণ দাদনের ক্ষেত্রে কয়েকটি গুরুত্বপূর্ণ সিদ্ধান্ত নেওয়া হয়েছে। বন্যাদুর্গত অঞ্চলে অনেক সমবায় সমিতি ও সমবায় বিভাগের স্থানীয় অফিসের মূল্যবান দলিল নষ্ট হয়েছে। ঐসব দলিলের অভাবে যাতে আর্থিক লেনদেন বিঘ্ন সৃষ্টি না হয় তার জন্য "পাবলিক এনকোয়ারি" ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। দীর্ঘ-মেয়াদী ঋণের কিস্তি শোধ করা অনেকের পক্ষে অসুবিধাজনক, এমনকি কারও কারও পক্ষে অসম্ভব হয়ে পড়েছে। এসব ক্ষেত্রে পূর্বের কিস্তি শোধ করতে না পারলেও যাতে পূর্বের বন্ধকী জমির ওপরেই দ্বিতীয়বার আরও কিছু টাকা ঋণ দেওয়া যায় তার জন্য আইনানুগ ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। এ ছাড়া ঋণ পরিশোধের ক্ষেত্রেও নির্ধারিত সময়সীমা বাড়িয়ে ১৫ বছর পর্যন্ত করে দেবার অনুমতি দেওয়া হয়েছে, যাতে চাষীরা ঋণ পরিশোধের ক্ষেত্রে বাড়তি সময়ের সুবিধে পান। 'গেহান' নামক বিশেষ বন্ধকী ব্যবস্থা যাতে এ রাজ্যেও চালু করা যায় তার জন্য সমবায় আইন সংশোধন করা হয়েছে। এর ফলে চাষীরা নির্ঝঞ্ঝাটে বিনা খরচে তাদের জমির ওপর 'চার্জ' সৃষ্টি করে কৃষি ঋণ নিতে পারবেন।

এ বছর দীর্ঘ-মেয়াদী ঋণ প্রকল্পে যে ২০ কোটি টাকা খরচ ধরা হয়েছিল তার মধ্যে সাধারণ ডিবেঞ্চারের মাধ্যমে ৫ কোটি এবং বিশেষ ডিবেঞ্চারের মাধ্যমে ১৪ কোটি টাকা দেওয়া হবে। বাকি ১ কোটি টাকা সমিতিগুলি নিজেদের মূলধন থেকে দেবে।

বিশ্ব ব্যাঙ্কের কার্যসূচি অনুযায়ী ভূমি-উন্নয়ন ব্যাঙ্কগুলিকে মোট ১৩,৪০০টি অগভীর নলকূপ স্থাপনের ভার দেওয়া হয় এবং এ যাবৎ ৫৪৯.৭১ লক্ষ টাকা ব্যয় মোট ১১,৫০৩টি অগভীর নলকূপ স্থাপিত হয়েছে এবং বাকিগুলির কাজও শীঘ্রই শেষ হবে। বিশ্ব ব্যাঙ্কের কার্যসূচি অনুযায়ী বর্ধমান, হুগলি, নদীয়া, মুর্শিদাবাদ, মালদা এবং পশ্চিম দিনাজপুর এই ৬টি জেলায় বালুরঘাট ভূমি উন্নয়ন ব্যাঙ্ক বাদে বাকিগুলির ভূমিকা উৎসাহব্যঞ্জক রাজ্যের মোট ২৬টি প্রাথমিক ভূমি-উন্নয়ন ব্যাঙ্কের শাখাগুলির মধ্যে মোট ১০টি ব্যাঙ্ককে বিশ্ব ব্যাঙ্কের

কর্মসূচি অনুযায়ী রাজ্যের মোট লক্ষ্যমাত্রার শতকরা ৪৫ ভাগ ঋণ বিতরণের ভার দেওয়া হয়েছে।

দীর্ঘ-মেয়াদী ঋণের ক্ষেত্রে কয়েক ধরনের যে পরিকল্পনা নেওয়া হয়েছে সেগুলির মধ্যে অগভীর নলকূপ বসানোর কাজকে অগ্রাধিকার দেওয়া হয়েছে। প্রকল্পগুলির জন্য সংশ্লিষ্ট কর্তৃপক্ষ অর্থাৎ ওয়াটার বোর্ডের রিপোর্ট পাওয়া গেলে পরেই এ কাজের অগ্রসর হওয়া যায়। বিশেষ প্রকল্পের জন্য মৎস্যচাষের কাজও ধরা হয়েছে। সংশ্লিষ্ট ভূমি-উন্নয়ন ব্যাঙ্কের মাধ্যমে এই প্রকল্প রূপায়িত করা হবে। এ জন্য একজন মৎস্য আধিকারিক যাতে ভূমি-উন্নয়ন ব্যাঙ্কে কর্মভার গ্রহণ করতে পারেন তার প্রচেষ্টা চলছে। ১৯৭৯-৮০ সালের জন্য দীর্ঘ-মেয়াদী ঋণ খাতে ব্যয়ের লক্ষ্যমাত্রা ধরা হয়েছে ২২ কোটি টাকার, যার ৬৯ শতাংশই দাদন করা হবে দুর্বলতর শ্রেণীর মানুষদের মধ্যে। 'গেহান' ব্যবস্থার ফলে এই লক্ষ্যমাত্রায় আমরা পৌঁছতে পারব বলে আশা রাখি। সমবায় সমিতির স্বল্প-মেয়াদী, মধ্য-মেয়াদী ও দীর্ঘ মেয়াদী ঋণের সুদের হার এ রাজ্যের গরিব কৃষকদের পক্ষে বিরাট বোঝাস্বরূপ। বামফ্রন্ট সরকার এ রাজ্যে ক্ষমতাসীন হয়েই সুদের হার কমানোর চেষ্টা করে আসছেন ও আংশিক সফল হয়েছে। বিগত ১ এপ্রিল ১৯৭৮ তারিখ থেকে রিজার্ভ ব্যাঙ্ক দেয় স্বল্প-মেয়াদী সুদের হার ১ পারসেন্ট কমিয়েছেন। আমরা বিভিন্ন স্তরে সেই সুদের হারও কমিয়েছি। ফলে চাষীরা এখন পূর্বের ১৩$\frac{1}{8}$ পারসেন্ট এর পরিবর্তে ১১$\frac{1}{2}$ পারসেন্ট সুদে ঋণ পাচ্ছেন। সম্প্রতি রিজার্ভ ব্যাঙ্ক মধ্য-মেয়াদী সুদের হার ১$\frac{1}{2}$ পারসেন্ট কমিয়েছেন। এর ফলে চাষীদের আরও বেশি কি সুবিধা দেওয়া যায়, আমরা সেটা বিবেচনা করে দেখছি। এ ছাড়া সুদের হার আরও কমানো যায় কিনা, সে বিষয়ে আমরা কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করছি।

**সমবায় বিপণন**

বিপণন সমবায়গুলির কার্যকলাপ বিগত কয়েক বছরে বেশ উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পেয়েছে। বামফ্রন্ট সরকারের গ্রামীণ অর্থনীতিকে সুসংহতরূপে গড়ে তোলার নীতিকে অনেকখানি এগিয়ে নিয়ে যেতে পারে বিপণন সমবায় সমিতিগুলি। ২৬৫টি কৃষি-বিপণন সমিতি শীর্ষ বিপণন সমিতি 'বেনফেড'-এর নেতৃত্বে কৃষি-উৎপাদন বৃদ্ধি এবং কৃষিজাত দ্রব্যের বিপণনে সহায়তা করে গ্রামীণ উন্নয়নে উল্লেখযোগ্য ভূমিকা পালন করছে। চলতি বছরে এইসব সমিতি বিভিন্ন ধরনের মোট ১২ কোটি টাকার সার বণ্টন করেছে। বহু চেষ্টা করেও এখন পর্যন্ত নন-পুল সারের সুনির্দিষ্ট কোটা সমবায় সমিতির জন্য বরাদ্দ করা সম্ভব হয় নি। এ ব্যাপারে কেন্দ্রীয় সরকার প্রয়োজনীয় নির্দেশ দিলে সমবায় বণ্টন ব্যবস্থা আরও সুষ্ঠুভাবে করা হবে। তথাপি প্রধানত ইন্ডিয়ান ফারমার্স ফারটিলাইজার কো-অপারেটিভ (ইফকো)-র প্রচেষ্টায় ২১,০০০ টন সার এ বছর কৃষকদের মধ্যে বণ্টন করা হয়েছে এবং তাতে কৃষকগণ যথেষ্ট উপকৃত হয়েছেন। বিশেষ করে হুগলি ও বর্ধমানে আলু চাষের জন্য ইফকোর সার ব্যবহারের ফলে অতি উৎকৃষ্ট আলুর ফলন হয়েছে।

বিধ্বংসী বন্যা কিম্বা অভূতপূর্ব খরার প্রকোপে এ রাজ্যের সব কটি জেলায় আমন ধানের এবং অন্যান্য খরিফ-মরশুমী ফসলের যে ব্যাপক ক্ষতি হয়েছে তার পরিপ্রেক্ষিতে রবি মরশুমে এক বৃহদাকার কৃষি পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন। এই পরিকল্পনার অঙ্গ

হিসাবে বিরল সঙ্গতি ক্ষতিগ্রস্ত কৃষকদের ভিতর 'মিনিকিট' আকারে প্রয়োজনীয় সার, বীজ, কীটনাশক ঔষধাদি বিনামূল্যে বিতরণের কর্মসূচিতে সমবায় সমিতিসমূহের উপর এক উল্লেখযোগ্য ভূমিকা অর্পিত হয়েছে। বিপণন সমবায় সমিতিসমূহের শীর্ষস্থিত ওয়েস্ট বেঙ্গল স্টেট কো-অপারেটিভ মার্কেটিং ফেডারেশনের উপর এক কোটি টাকা মূল্যের সার, বীজ, কীটনাশক ঔষধের মিনিকিট ১৯৭৮-৭৯ বৎসরের মধ্যে প্রাথমিক সমবায় বিপণন সমিতিগুলির মারফত কৃষকদের বিতরণের দায়িত্ব ন্যস্ত হয়েছে। এ ব্যাপারে সরকার 'বেনফেড'-কে এক কোটি টাকার স্বল্প মেয়াদী ঋণও বরাদ্দ করেছেন।

বর্তমান বৎসরে ৫৭টি বিপণন সমিতি মোট ২ লক্ষ ৩৭ হাজার কুইন্টাল (১ লক্ষ ৩১ হাজার গাঁট) পাট ক্রয় করতে সমর্থ হয়েছে। বন্যার ফলে যোগাযোগ ব্যবস্থা বিপর্যস্ত হয়ে যাওয়ার ক্রয়কেন্দ্র থেকে কলকাতার নিকটবর্তী পাটকলগুলিতে পাট পাঠানো সম্ভব হয় নি। এর ফলে অর্থের যোগানও অব্যহত রাখা যায় নি। গুদামের মজুত ক্ষমতাও সীমিত ছিল। আগামী বৎসরে প্রায় ১০০টি বিপণন সমিতির মাধ্যমে ব্যাপকভাবে পাট ক্রয় করার কর্মসূচি নেওয়া হচ্ছে। এই কর্মসূচি রূপায়ণের প্রস্তুতি চলছে। এই প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে, ভারতের কোনও কোনও রাজ্যে সমবায়ের মাধ্যমে তুলার একচেটিয়া সংগ্রহের ব্যবস্থা আছে। আবার কোনও কোনও রাজ্যে চা-চাষীর সমবায়ও আছে। ভারতের পশ্চিম ও দক্ষিণ অঞ্চলে রাজ্যগুলিতে সমবায় ভিত্তিক চিনির কারখানার উৎপাদন এ দেশের অর্থনীতিতে গুরুত্বপূর্ণ স্থান অধিকার করে। পশ্চিমবঙ্গে আমরা সমবায়ের ভিত্তিতে পাটের একচেটিয়া সংগ্রহে, চা-চাষীর সমিতি এবং পাটকল এ চিনির কারখানা স্থাপনে উদ্যোগী হতে পারি। এ প্রচেষ্টায় সফল হলে চাষীরা প্রভূত উপকৃত হবেন।

বিপণনের সঙ্গে অঙ্গাঙ্গিভাবে জড়িত হিমঘর এবং গুদাম। এ পর্যন্ত যে ১০টি হিমঘর তৈরি হয়েছে তাতে ১ লক্ষ ২০ হাজার কুইন্টাল আলু সংরক্ষণ করা সম্ভব হয়েছে। আরও ১২টি হিমঘর তৈরির কাজ এ বছরই আরম্ভ হচ্ছে এবং নতুন ১৫টি হিমঘর তৈরির জন্য আর্থিক সাহায্য মঞ্জুর করার ব্যবস্থা হচ্ছে। বর্তমান বছরে ১৩১টি ছোট ও ৪৩টি বড় মাপের গুদামঘর গ্রামাঞ্চলে তৈরি শুরু করার পরিপ্রেক্ষিতে আগামী আর্থিক বছরে ৪০০টি ছোট ও ২৫টি বড় মাপের গুদামঘর তৈরির জন্য অর্থ বরাদ্দ করা হয়েছে।

এইসব হিমঘর গুদাম-ঘর এবং অন্যান্য প্রসেসিং সংস্থাগুলি যাতে দ্রুততার সঙ্গে নির্মিত হতে পারে এবং ঠিকমতো কাজ চালাতে পারে তার জন্য 'বেনফেড'-এর কারিগরি বিভাগ (টেকনিক্যাল অ্যান্ড প্রোমোশনাল সেল)-কে পরিবর্ধিত করে আরও মজবুত করা হচ্ছে। এই পরিকল্পনা অনুযায়ী চারটি নতুন আঞ্চলিক ইঞ্জিনিয়ারিং শাখা খোলা হচ্ছে।

এ বছর ১৬টি সমবায় চালকলকে পুনরুজ্জীবনের চেষ্টা করা হচ্ছে। এ সম্পর্কে ইতিমধ্যেই নিযুক্ত একটি বিশেষজ্ঞ কমিটির কাছ থেকে রিপোর্ট পেলে তার ভিত্তিতে মিলগুলির আধুনিকীকরণ ও পুনরুজ্জীবনের কাজ আরম্ভ করা হবে। এই ১৬টির মধ্যে ৮টি চালকল কাজ করছে এবং এ পর্যন্ত ১০ হাজার কুইন্টাল ধান নিজেরা খরিদ করেছে। এই চালকগুলিকে চালু রাখার জন্য অন্ধ্রপ্রদেশ থেকে ধান আনা হ'য় কিনা, সেটা বিবেচনা করা হচ্ছে।

কিন্তু এসব সত্ত্বেও বিপণন সমবায়গুলি বন্যায় দারুণ যে আঘাত পেয়েছে তার হাত থেকে বাঁচতে হলে প্রচুর ধৈর্য ও অর্থব্যয়ের প্রয়োজন। বিপণন সমবায় ক্ষেত্রে বন্যায় ক্ষতির পরিমাণ প্রায় সাড়ে তিন কোটি টাকা। ক্ষতিপূরণের জন্য এ পর্যন্ত কেন্দ্রীয় সরকার ১ কোটি টাকা অগ্রিম পরিকল্পনা সাহায্য বাবদ মঞ্জুর করেছেন। কেবল সার-বণ্টনে নিযুক্ত সমবায় বিপণন সমিতির ক্ষতিপূরণের বাবদ এই টাকা খরচের জন্য নির্দিষ্ট করে দিয়েছেন কেন্দ্রীয় সরকার। এই অর্থ নির্দিষ্ট সমিতিসমূহের মূলধনে ক্রমশ বিনিয়োগ করা হচ্ছে। এ ছাড়াও চটকল ধর্মঘটের ফলে পাট বিপণনের ক্ষেত্রেও একটা বড় ধাক্কা লেগেছে। তথাপি গ্রামীণ অর্থনীতির ক্ষেত্রে বিপণন সমবায় আন্দোলনের ভূমিকার কথা স্মরণ রেখে সকলকে এগিয়ে আসতে হবে সহযোগিতার হাত প্রসারিত করে।

**ক্রেতা সমবায়**

ক্রেতাদের কাছে ন্যায্য ও নিয়ন্ত্রিত মূল্যে ভোগ্যপণ্য পৌঁছে দেবার দায়িত্ব ক্রেতা সমবায় সমিতিগুলি ক্রমশই আরও উল্লেখযোগ্যভাবে পালন করতে সক্ষম হচ্ছে। এতদিন পর্যন্ত ক্রেতা সমবায় সমিতিগুলির কার্যকলাপ প্রধানত শহর অঞ্চলেই সীমাবদ্ধ ছিল। এন সি ডি সি-র সাহায্য ও অর্থানুকূল্যে এবং বামফ্রন্ট সরকারের গ্রামীণ অর্থনীতির ওপর সমধিক গুরুত্ব আরোপের ফলে ভোগ্যপণ্য সরবরাহের ক্ষেত্রে সুদূর গ্রামাঞ্চল পর্যন্ত প্রসারিত হচ্ছে। কম বেশি ২০টি সেবা সমিতিকে প্রতিটি বিপণন সমিতির সঙ্গে যুক্ত করে দিয়ে তাদের মাধ্যমে গ্রামাঞ্চলে ভোগ্যপণ্য সরবরাহের প্রকল্প চালু করা হয়েছে। এই প্রকল্প অনুসারে এ পর্যন্ত ২৬টি বিপণন সমিতি প্রায় ২৪০টি সেবা সমিতির সঙ্গে যুক্ত হয়ে এই কাজ করে যাচ্ছে। এই পর্যন্ত ভোগ্যপণ্য সরবরাহের জন্য ৫৩টি বিপণন সমিতিকে আর্থিক সাহায্য দেওয়া হয়েছে। আগামী বছরে আরও ১৮টি বিপণন সমিতি সহ ৩৫০টি সেবা সমিতিকে এই প্রকল্পের আওতায় এনে কাজে লাগাবার পরিকল্পনা করা হচ্ছে।

এ যাবৎ সমবায়ের মাধ্যমে বিশেষভাবে দুর্বলতর শ্রেণীর কাছে ভোগ্যপণ্য পৌঁছে দেবার জন্য ৬৮টি জনতা দোকান খোলার জন্য প্রয়োজনীয় অর্থ মঞ্জুর করা হয়েছে। ইতিমধ্যেই ৩২টি দোকান ১১টি জেলাতে চালু করা হয়েছে।

পাইকারি ক্রেতা সমবায় সমিতিসমূহের রাজ্য স্তরের শীর্ষসংস্থা 'কনফেড'-এর বিগত সমবায় বৎসরে ৭ কোটি ৬ লক্ষ টাকার ব্যবসায়ে লাভ হয়েছে ৩ লক্ষ ৬৩ হাজার টাকা। এ বছর 'কনফেড' নিত্যপ্রয়োজনীয় কৃষিজাত সামগ্রী যেমন ডাল, সরিষার তেল ইত্যাদি সংগ্রহ করে সুষ্ঠুভাবে বণ্টন করার এক কর্মসূচি গ্রহণ করেছে। ডাল ও তেলের ক্ষেত্রে নির্দিষ্ট লক্ষ্যমাত্রা হল যথাক্রমে ৬,৫০০ ও ২,০০০ মেট্রিক টন। এ ছাড়া স্কুল-কলেজের ছাত্রছাত্রীরা সুলভ মূল্যে যাতে বাঁধানো খাতা, সেকেন্ডারি এডুকেশন বোর্ড কর্তৃক প্রকাশিত বই ন্যায্যমূল্যে পেতে পারে তার ব্যবস্থাও 'কনফেড' করবে আগামী আর্থিক বছর থেকে।

কলকাতা পাইকারি ক্রেতা সমিতি নানা কারণে প্রথমাবধি লোকসান দিয়ে দিন দিন দুর্বল হয়ে পড়েছিল। বিগত ১৯৭৭-৭৮ সালের সামান্য হলেও লাভ করতে পেরেছিল। সরকারি বণ্টন ব্যবস্থা আরও জোরদার করাব জন্য সমবায় সমিতিগুলিকে কাজে লাগানো

হবে। এ জন্য কতকগুলি নিত্যপ্রয়োজনীয় ভোগ্যপণ্য সমবায় সমিতি মারফত এই রাজ্যের শহর ও গ্রামাঞ্চলে বণ্টন করা হবে। এর মধ্যে আছে নিয়ন্ত্রিত মূল্যের বস্ত্রসামগ্রী, চুন, সিমেন্ট, ভোজ্য তেল ইত্যাদি। এই সমিতি তার অভ্যন্তরীণ দুর্বলতা কাটিয়ে উঠে এখনও তেমন উল্লেখযোগ্য ব্যবসায়িক সাফল্য অর্জন করতে পারে নি। অনাদায়ী ঋণ মকুব ও প্রয়োজনীয় ভোগ্যপণ্য বিক্রয়ের উদ্দেশ্যে মজুর করার জন্য এই সমিতিকে রাজ্য সরকার ৫ লক্ষ টাকা অনুদান দিয়েছেন। এছাড়া কেন্দ্রীয় সরকারের অর্থানুকূল্যে ক্রেতা সমবায়ের পুনরুজ্জীবন ও পুনর্বাসন প্রকল্প অনুসারে এই সমিতিকে আরও ২৪ লক্ষ ৫০ হাজার টাকা আর্থিক সাহায্য দেওয়া হবে, যাতে এই সমিতিটি প্রকৃত সুস্থসবল হয়ে নিজের পায়ে দাঁড়াতে পারে। আগামী বছরগুলিতে বিভিন্ন জেলায় পাইকারি ক্রেতা সমিতিগুলির পুনর্বাসন প্রকল্প ক্রমশ রূপায়িত হবে।

**আবাসন সমবায়**

শহর এবং গ্রাম উভয় ক্ষেত্রেই আবাসন সমস্যা সমাধান তীব্র হলেও এতদিন শহর অঞ্চলেই এর সমাধানের প্রচেষ্টা হয়েছে—দেশের প্রায় তিন-চুতর্থাংশ লোক যেখানে বাস করে সেই গ্রামাঞ্চলে সম্পূর্ণ উপেক্ষা করে বামফ্রন্ট সরকার তাই শহর-মুখিতা পরিহার করে গ্রামের দিকেও মনোযোগ দিয়েছেন। সমবায় আবাসন সমিতির শীর্ষসংস্থা হাউসিং ফেডারেশন এখন শহর ও গ্রাম উভয় অঞ্চলেই আবাসন প্রকল্পকে দ্রুত প্রসারের চেষ্টা ব্যাপৃত। ইতিমধ্যে বন্যাপীড়িত গ্রামবাসীদের ব্যাপক হারে গৃহহারা হওয়ার ফলে উক্ত শীর্ষ আবাসন সমবায় কর্তৃক গ্রামাঞ্চলে কার্যকলাপ সম্প্রসারণের গুরুত্ব সমধিক বৃদ্ধি পেয়েছে। এই প্রকল্প রূপায়ণের সঙ্গে গ্রামবাসীগণ দুভাবে উপকৃত হবেন—গৃহহীন লাভ করবেন তার পরমবাঞ্ছিত বাসগৃহ, অন্যদিকে যাদের গৃহ আছে তারা সেই গৃহকে আরও মজবুত করে তুলতে পারবেন, যাতে নতুন তৈরি এবং মজবুত করা গৃহ উভয়ই ভবিষ্যতে বন্যার বেগ রোধ করতে সক্ষম হয়।

বন্যাকবলিত কয়েকটি জেলায় ইতিমধ্যেই কয়েকটি করে আবাসন সমবায় সমিতি গঠন করা হয়েছে—যেমন, মুর্শিদাবাদে ৭টি, বর্ধমানে ৭টি, বীরভূমে ১টি, হাওড়ায় ৩টি এবং মেদিনীপুরে ২টি অর্থাৎ মোট ২০টি। আরও এ ধরনের সমিতি গঠন করার প্রস্তাব পাওয়া যাচ্ছে যেগুলো বিবেচনা করে সময়মতো সিদ্ধান্ত গ্রহণ করা হবে। বৃহত্তর কলকাতা অঞ্চলে আবাসন সমবায়ের কার্যকলাপ বৃদ্ধি পাওয়ার এবং ভবিষ্যতে এদের কাজকে আরও সুষ্ঠুভাবে রূপায়িত করার সুবিধার জন্য একজন বিভাগীয় অফিসারের দায়িত্বে একটি বিশেষ আবাসন কার্যালয় স্থাপন করা হয়েছে। গত ৩১এ ডিসেম্বর পর্যন্ত ১৭ কোটি ৮৩ লক্ষ টাকা ব্যয়ে কলকাতা এবং বিভিন্ন জেলা-শহরে যথাক্রমে ২,৮৪৯টি এবং ৩,৫০৭টি আবাসন প্রস্তুত করা হয়েছে। উক্ত টাকার মধ্যে ঐ সময় পর্যন্ত এল আই সি-র কাছ থেকে ১৪ কোটি ১০ লক্ষ টাকা পাওয়া গেছে ঋণ হিসাবে। আগামী ১৯৭৯-৮০ সমবায় বছরে আবাসনের লক্ষ্যমাত্রা হল ৪ হাজার। এর জন্য ১৭ কোটি ৫১ লক্ষ টাকা লগ্নি করা হবে।

**দুগ্ধ সমবায়**

দুগ্ধ উৎপাদন ও বিপণন ব্যবস্থার উন্নতিকল্পে সমবায় গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করছে।

এই রাজ্যে তিনটি দুগ্ধ সমবায় ইউনিয়নের অধীনে ৫০০টি প্রাথমিক সমবায় সমিতি আছে। ৩টি ইউনিয়নের মধ্যে ভাগীরথী মিল্ক ইউনিয়ন সাফল্যের সঙ্গে কাজ করছে। এই বছরের জুলাই মাস থেকে বিশ্ব খাদ্য কর্মসূচি অনুযায়ী বিশ্ব ব্যাঙ্কের ৪৮ কোটি টাকা সাহায্যের ভিত্তিতে রাজ্যের ১৬টি রেঞ্জে আরও ৮টি সমবায় দুগ্ধ ইউনিয়ন সংগঠিত করার প্রকল্প নেওয়া হয়েছে। এই প্রকল্পের সার্থক রূপায়ণে রাজ্যে দুগ্ধ উৎপাদন ও বণ্টন ব্যবস্থার উল্লেখযোগ্য উন্নতি ঘটবে।

**মৎস্যজীবী-সমবায়**

গ্রামে-শহরে মাছে দুষ্প্রাপ্যতা ও দুর্মূল্যের বিষয়ে সকলেই অবহিত। মৎস্যজীবী-সমবায় সমিতিগুলি এই সমস্যার সমাধানে সক্রিয় অংশ গ্রহণ করতে পারে। সেই কথা মনে রেখে এই সমিতিগুলিকে নতুন করে সমীক্ষা করা হচ্ছে। দেখা যাচ্ছে বহু সমিতিই মৎস্যজীবীদের সমিতি নয় তাদের সামনে রেখে অ-মৎস্যজীবীরা মুনাফা লুঠছে। এই ধরনের অসাধু পরিচালন ব্যবস্থার শিকার মৎস্যজীবী-সমিতিগুলিকে নির্মমভাবে উৎখাদিত করে, নতুন সমিতি গঠন বা বর্তমান সমিতিগুলির পুনর্গঠনের কাজ হাতে নেওয়া হচ্ছে—যাতে প্রতি সমিতিতে শতকরা ৮০-৯০ জন সভ্য প্রকৃত মৎস্যজীবী হতে পারেন। এইভাবে সমিতিগুলিকে পুনর্গঠিত করে এদের হাতেই জলকরের ইজারা দেবার ব্যবস্থা হবে। মাছের উৎপাদন ও বিপণন যদি প্রকৃত মৎস্যজীবী-সমবায়ের হাতে পড়ে, তবে মাছ বাজারে সুলভ হবে ও স্বল্পমূল্যে পাওয়া যাবে বলে বিশ্বাস করি।

**শিল্প সমবায়**

এ রাজ্যের মুখ্য গ্রামীণ শিল্প তাঁতশিল্পে আনুমানিক ২ লক্ষ পরিবার যুক্ত থাকার ফলে এই শিল্পের উন্নতির ওপর গ্রামের উন্নতি নির্ভর করে। বামফ্রন্ট সরকার তাই তন্তুবায় সমিতিগুলিকে স্বনির্ভর করার ব্যাপারে কর্মসূচি গ্রহণ করেছেন। ষষ্ঠ যোজনাকালে ৬০ শতাংশ তন্তুবায়কে সমবায় সমিতির আওতায় নিয়ে আসা হবে এবং পঞ্চায়েতের সাহায্যে ব্লক-স্তরে ১৩০টি আদর্শ তন্তুবায় সমিতি গঠন করা হবে। এ ছাড়া আগামী বছরের জন্য গৃহীত প্রকল্পগুলির মধ্যে উল্লেখযোগ্য একটি হল মহাজনদের শোষণক্লিষ্ট তন্তুবায়দের সমবায়ের আওতায় এনে সমিতির মাধ্যমে তাঁতযন্ত্র ও সংশ্লিষ্ট সরঞ্জাম সরবরাহ করে স্বনির্ভর হতে সাহায্য করা। প্রাথমিক সমিতিগুলিকে জোরদার করতে গেলে শীর্ষ (অ্যাপেক্স) তন্তুবায় সমিতির আর্থিক বুনিয়াদও মজবুত করা প্রয়োজন। সরকার এ পর্যন্ত শীর্ষ তন্তুবায় সমিতির ৫২ লক্ষ ৭৫ হাজার টাকার শেয়ার ক্রয় করেছেন এবং আরও আর্থিক সাহায্য দেবার কথা বিবেচনা করছেন। এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা চলছে।

**বিভাগীয় সমন্বয়**

সমবায় বিভাগ সরকারের স্বয়ংসম্পূর্ণ কোনও বিভাগ নয়। এ বিভাগের সঙ্গে কৃষি ও সমষ্টি উন্নয়ন, কুটির ও ক্ষুদ্র শিল্প, পশুপালন ও পশুচিকিৎসা, খাদ্য ও সরবরাহ, মৎস্য, পূর্ত, সেচ,' স্বরাষ্ট্র (পরিবহন) ইত্যাদি বিভিন্ন বিভাগের নিবিড় সংযোগ রয়েছে। বহু বিভাগেই

সমবায় সমিতির জন্য বিশেষ সুবিধা দেবার ব্যবস্থা আছে। তৎসত্ত্বেও কোনও কোনও বিভাগে সমবায় সমিতির প্রতি যেন কিছুটা উপেক্ষার ভাব পরিলক্ষিত হচ্ছে। এর কারণগুলি অবিলম্বে দূর না করলে সমিতিগুলি তাদের ন্যায্য অধিকার থেকে বঞ্চিত হতে থাকবে।

**কায়েমী স্বার্থ দূরীকরণ**

সমবায় আন্দোলন থেকে কায়েমী স্বার্থবাদীদের দূর করার জন্য বিভিন্ন প্রকার প্রচেষ্টা চালানো হচ্ছে। সেগুলির মধ্যে অন্যতম প্রধান হল সময়মতো নির্বাচন অনুষ্ঠান করা। কোনওরকম ছলছুতো করে কায়েমী স্বার্থবাদীরা যাতে এই নির্বাচন পিছিয়ে দিয়ে অনির্দিষ্টকাল ধরে সমিতিতে নিজেদের কর্তৃত্ব বজায় রাখতে না পারে তার জন্য সমবায় আইনকে সংশোধন করা হয়েছে। এর দ্বারা সময়মতো নির্বাচন অনুষ্ঠানকে বাধ্যতামূলক করা হয়েছে। অন্যথায় ম্যানেজিং কমিটির সদস্যগণ আপনার আপনিই সদস্যপদ হারাবেন।

সমবায় আন্দোলনে দুর্নীতি আর এক অভিশাপ। এই অভিশাপ থেকে সমবায় আন্দোলনকে মুক্ত করতে আমরা বদ্ধপরিকর। সমবায় অধিকারের নিজস্ব এক্তিয়ারে একটি 'ভিজিলেন্স সেল' গঠন করা হয়েছে, যাতে সমবায় সম্পর্কিত কোনও দুর্নীতির অভিযোগ পেলে অত্যন্ত দ্রুততার সঙ্গে সেসবের তদন্ত করে সুপারিশ অনুসারে ব্যবস্থা অবলম্বন করা যায়।

আজকাল অনেকেই সরকার কর্তৃক সমবায় সমিতির পরিচালন ব্যবস্থায় হস্তক্ষেপের বিরুদ্ধে সোচ্চার হয়ে উঠেছেন। দুর্নীতিদমনে বদ্ধ পরিকর বামফ্রন্ট সরকার সমবায় সমিতিতে দুর্নীতির সুনির্দিষ্ট প্রমাণ পেলে তবেই সভ্যগণের স্বার্থে, অনেক ক্ষেত্রে সরকারি অর্থের অপচয় রোধের উদ্দেশ্যে এবং বৃহত্তর সমবায়ের আন্দোলনের স্বার্থে হস্তক্ষেপ করে থাকেন। তেমনিভাবে, এই সরকার সমিতির পরিচালন ব্যবস্থা ত্রুটি-নির্মুক্ত হলে, নির্বাচিত সভ্যগণের হাতে যথা সম্ভব দ্রুত ক্ষমতা হস্তান্তরে আগ্রহী।

মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে বর্তমান সমবায় আইনটি সংশোধন করে গোষ্ঠীস্বার্থমুক্ত ও জনমুখী করবার জন্য একটি 'ল-কমিটি' নিযুক্ত করা হয়েছে। আশা করা যায়, এই কমিটি শীঘ্রই তাদের সুপারিশ পেশ করবেন। এই সুপারিশ হাতে এলেই সমবায় আইন সংশোধনের জন্য উপযুক্ত ব্যবস্থা নেওয়া হবে।

প্রভূত পরিমাণে সরকারি সাহায্য পেলেও সমবায় সমিতিগুলি মুখ্যত ব্যবসায় প্রতিষ্ঠান। এটা ভুললে চলবে না যে, জন-হিতৈষণা থাকলেও নিষ্ঠুর অর্থনৈতিক নিয়মের উপর এদের অস্তিত্ব নির্ভর করে। তাই সমবায় সমিতিগুলিকে স্বনির্ভর হতে হবে। কর্মচারিদের বেতনক্রম ও অন্যান্য আর্থিক সুযোগ-সুবিধা যেন সম্পূর্ণ মুনাফাভিত্তিক হয়, এ বিষয়ে তীক্ষ্ণ দৃষ্টি রাখতে হবে। কর্মচারিরা বা পরিচালন সমিতি যদি এর অন্যথা করেন, তবে প্রতিষ্ঠানগত ভাবে বিলুপ্তির পথই প্রশস্ত করা হবে।

এই সঙ্গে সমবায় ঋণ আদায়ের দিকে ঋণদান সমিতিগুলিকে বিশেষভাবে দৃষ্টি দিতে হবে। পূর্বেকার বছরগুলির চেয়ে গত বছরে স্বল্প ও দীর্ঘ-মেয়াদী ঋণ আদায়ের শতকরা হার লক্ষ্যণীয়ভাবে নেমে গেছে। সাম্প্রতিক বন্যা ও খরা সত্ত্বেও এই নিম্নগতি রুখতেই হবে।

আপনারা সকলেই জানেন, ঋণ আদায় না হলে নতুন দাদন সম্ভব নয়। বেশিরভাগ ক্ষেত্রেই সরকারি গ্যারান্টিতে সমবায় সমিতিগুলি রিজার্ভ ব্যাঙ্ক প্রমুখ উচ্চতর সংস্থাগুলি থেকে ঋণ পেয়ে থাকে। সময়মতো ঋণ পরিশোধ না করার ফলে সরকারকে যদি ঐ সংস্থাগুলির বাকি প্রাপ্য টাকা মিটিয়ে দিতে হয়, তবে ভবিষ্যতে কৃষি-ঋণের প্রবাহ ব্যাহত হবার ভয় রয়েছে। এই পরিস্থিতি থেকে মুক্তির জন্য সমদায়ী ও সমবায় সমিতির কর্মচারিদের শুধু নয়, আমাদের সকলকেই সক্রিয় হয়ে ঋণ আদায় প্রচেষ্টাকে তীব্রতর করতে হবে। এ বিষয়ে আমি মাননীয় সদস্যদের সহযোগিতা কামনা করি।

এতদিন সমাজের উপর তলার কিছু লোকের ভোগ করে আশা সুযোগ-সুবিধাগুলি চির অবহেলিত নিচুতলার লোকদের কাছে পৌঁছে দেওয়াতেই সমবায় আন্দোলনের সার্থকতা। জনমুখী এই আন্দোলনের সার্থক রূপায়ণে বিধানসভার মাননীয় সদস্যবৃন্দকে, সমস্ত রাজনৈতিক দলকে পঞ্চায়েত প্রতিনিধিদের, সরকারি ও বে-সরকারি কর্মচারিবৃন্দকে ও দেশের বৃহত্তর জনসাধারণকে আহ্বান জানাই। আপনাদের সক্রিয় সমর্থন ও সহযোগিতায় এই আন্দোলন আরও ব্যাপক ও গভীর হয়ে জনগণের কাঙ্খিত শোষণমুক্ত সমাজ ও সমৃদ্ধি এনে দেবে, এ আমার ঐকান্তিক বিশ্বাস।

[2-20 — 2-30 P.M.]

**মিঃ স্পিকার ঃ** এখন এই ব্যয় বরাদ্দের দাবির উপর আলোচনা। আমি প্রথমে শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র মহাশয়কে আহ্বান করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সমবায় মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দে এখানে উত্থাপন করেছেন, ইচ্ছা ছিল সেটা সমর্থন করব এবং সে জন্য কোনও কাট মোশন দেয়নি। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে এটাকে সমর্থন করতে পারিছ না। এটা সমর্থন করতে পারছি না তার কারণ হচ্ছে সমবায়ের যে নীতি সেটা হচ্ছে দশে মিলে করি কাজ কিন্তু মন্ত্রী মহাশয়ের আমলে একাই কাজ করার একটা প্রবণতা দেখা গেছে এবং সে সম্পর্কে আমি পরে বলছি। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কোনও সদিচ্ছার অভাব আছে বলে মনে করি না। তার সদিচ্ছা থাকতে পারে কিন্তু তার ঐকান্তিকতা নেই। কারণ তিনি সমবায় সমিতিতে বিশ্বাসী নন বলে আমার ধারণা। যদি বিশ্বাসী হতেন তাহলে ডঃ জয়নাল আবেদিন সাহেব যে ভুল করেছেন সেই ভুল তিনিও করলেন। আমার কথা জয়নাল আবেদিন সাহেব ভীষণ ভুল করেছিলেন। তিনি প্রথমেই এসে সব লোককে তাড়ালেন এবং তারপর নিজের লোককে বসালেন। অবশ্য একটা কথা বলতে আমি বাধ্য যে এতদিন পর্যন্ত কো-আপারেটিভ আন্দোলনের যেটুকু অগ্রগতি হয়েছে, সেটা ঐ জয়নাল আবেদিনের সময়েই হয়েছে। যদিও আমার সঙ্গে উনার ঝগড়া রয়েছে, উনার সঙ্গে মতের অমিল হওয়ায় আমি উনার সময় কো-অপারেটিভ থেকে রিজাইন করেছিলাম। আজ পর্যন্ত যত সমবায় মন্ত্রী এই পশ্চিমবাংলায় হয়েছেন, তার মধ্যে জয়নাল আবেদিন সাহেবই কিছুটা এই সমবায় আন্দোলনকে এগিয়ে নিয়ে যেতে পেরেছেন। সমবায় আন্দোলনকে তিনি কিছুটা গিয়ার আপ করতে পেরেছিলাম। কিন্তু তার পথ ছিল ভুল। সেই ভুল পথে আপনিও পা দিয়েছেন। আপনি আশা করেছিলাম যে সমস্ত জায়গায় নিজের লোককে আপনি বসাবেন।

নিশ্চয়ই আপনি বসাবেন, সেই বিষয়ে আমি কিছু বলছি না। আপনি বসিয়েছেনও। কিন্তু আপনি কাদের বসাচ্ছেন? যাদের কো-অপারেটিভ বিষয়ে কোনও জ্ঞান নেই। যাদের কো-অপারেটিভ ব্যাপারে কোনও সিনসিয়ারিটি নেই তাদের আপনি বসিয়েছেন। নিজের লোককে বসান, তাতে আমাদের কোনও আপত্তি নেই, কিন্তু যারা এই ব্যাপারে কিছু বোঝেন না, তাদের বসাচ্ছেন ঐ ফরওয়ার্ড ব্লকের এবং সি পি এম-এর লোকদের বসাচ্ছেন। তারা কো-অপারেটিভ কে বিশ্বাস করে না। তারা শুধু কো-অপারেটিভের ব্যাপারে দিল্লি যাচ্ছেন, এই তাদের কাজ হয়ে দাঁড়িয়েছে। এই করলে কো-অপারেটিভ হবে না। আজকে আমি আপনার কাছে দুঃখের সঙ্গে জানাচ্ছি, কো-অপারটিভ হচ্ছে দশে মিলি করি কাজ, হারি জিতি নাহি লাজ। আপনি তা না করে একাই কাজ করতে চাইছেন, ফরওয়ার্ড ব্লক, সি পি এম কে নিয়ে কাজ করতে চাইছেন। আমি মালদহ কো-অপারেটিভ ইউনিয়নের কথা বলি, সেখানকার এম এল কে নিয়েছেন, তিনি আমার বিশেষ বন্ধু এবং সি পি এম এর তিনি এসেই কি করলেন? তিনি কোনও দিন কোঅপারেটিভ করেন নি, তাঁকে কো-অপারেটিভে বসালেন। তিনি প্রথমেই গ্রামে গিয়ে বললেন যে কাউকে লোন রিপেমেন্ট করতে হবে না। এইভাবে যদি আপনারা কোঅপারেটিভ চালাতে চান, তাহলে কো-অপারেটিভ চলবে না। আর একটা জিনিস, কো-অপারেটিভ সম্বন্ধে যাদের জ্ঞান আছে, যারা কোঅপারেটিভ করতে চান, তাদের হাতে না দিয়ে সরকারি কর্মচারিদের হাতে দিয়ে দিচ্ছেন। একদিকে সি পি এম সাবোটেজ করছে, অন্য দিকে যাদের কো-অপারেটিভ সম্বন্ধে জ্ঞান আছে তাদের হাতে না দিয়ে, কিছু সরকারি কর্মচারির হাতে দিচ্ছেন, যার ফলে কো-অপারেটিভ আন্দোলন অনেক পিছিয়ে যাচ্ছে।

[2-40 — 2-50 P.M.]

তারপর কি হল? সমবায় আন্দোলনের কি অবস্থা দাঁড়িয়েছে আজকে? আজকে শর্ট টার্ম ক্রেডিট এবং লং টার্ম ক্রেডিটের অবস্থা ভয়াবহ। আগামী বছর কোনও ব্যাঙ্ক রিজার্ভ ব্যাঙ্কের লিমিট পাবে না এবং লিমিট না পেলে লোন দিতে পারবে না। এর জন্য আপনি কি করেছেন? আপনি বলছেন সমস্ত জায়গায় দুর্নীতিগ্রস্ত লোকেরা আছে। আমরা কিন্তু এখানে দেখতে পাচ্ছি আপনি যেখানে দুর্নীতিগ্রস্ত লোকেরা আছে বলছেন সেখানেই আদায় হচ্ছে বেশি। আর যেখানে আপনার লোক আছে সেখানে আদায় হচ্ছে কম। ডাঃ জয়নাল আবেদিন সাহেবের আমলে সেন্ট্রাল ব্যাঙ্কের ১৯৭৬-৭৭ সালে আদায় ছিল ৭৬%। আর ১৯৭৭-৭৮ সালে সেটা নেমে এল ৫৬% এ। এবারে আরও কত নেমেছে তা আপনি বলেননি, আশা করি আপনি বলবেন। সুতরাং দেখা যাচ্ছে অত্যন্ত হতাশাজনক অবস্থা। যেখানে নির্বাচিত ম্যানেজিং কমিটি সেখানেই কালেকশন বেশি, যেখানে অ্যাডমিনিস্ট্রেটর সেখানে অবস্থা শোচনীয়। স্টেট ব্যাঙ্কের ১৯৭৬-৭৭ সালে আদায় ছিল ৯৮%। আর ১৯৭৭-৭৮ সালে সেটা হচ্ছে ৯১%। আপনি হয়ত বলবেন গত দুবছর পেপার ট্রানজাকশন ছিল। কিন্তু আপনি কি বলবেন আজকে যে, সেনয়-সাহেবের ভয়ে পেপার ট্রানজাকশন নেই? তা বলতে পারবেন না। তাহলে যে ভয়াবহ অবস্থায় আজকে ৯১% দাঁড়িয়েছে, এটা এবারে কি দাঁড়াবে জানি না। শেষ পর্যন্ত অনেক সেন্ট্রাল ব্যাঙ্ক ক্রেডিট লিমিট পাবে কিনা সে বিষয়ে আমার সন্দেহ আছে। আপনি কি করেছেন? নো ম্যানেজিং কমিটি, অর্থাৎ ম্যানেজিং কমিটিকে একেবারে

উড়িয়ে দিয়েছেন চারটি সেন্ট্রাল ব্যাঙ্ক থেকে এবং সেখানে একজিকিউটিভ অফিসার বসিয়েছেন। চারটি ক্ষেত্রে বোর্ড অফ অ্যাডমিনিস্ট্রেটরস করেছেন। একজিকিউটিভ অফিসার এবং বোর্ড অফ অ্যাডমিনিস্ট্রেটর করেছেন ১ জায়গা, স্পেশ্যাল অফিসার ও ম্যানেজিং কমিটি আছে ১ জায়গায়। আর ম্যানেজিং কমিটি আছে ৭ জায়গায়। এখন অবস্থা কি দাঁড়িয়েছে? একজিকিউটিভ অফিসার আছে, কোনও ম্যানেজিং কমিটি নেই বাঁকুড়া, বীরভুম, হুগলি এবং হাওড়ায়। বাঁকুড়ায় ১৭%, বীরভূমে ১৮% , হুগলিতে ৯% , হাওড়ায় ৩% স্বল্পমেয়াদী ঋণ আদায় হয়েছে। এই হচ্ছে আদায়ের অবস্থা। আজকে আপনার লোকেরা, একজিকিউটিভ অফিসার এবং বোর্ড অফ অ্যাডমিনিস্ট্রেটররা আদায়ের অবস্থা কি করেছে? জলপাইগুড়িতে এখন পর্যন্ত আদায় হয়েছে ৫%। তারপর যেখানে স্পেশ্যাল অফিসার এবং ম্যানেজিং কমিটি আছে সেখানে বর্ধমানে কি হয়েছে? যেখানে বর্ধমানে সব চেয়ে ভাল ব্যাঙ্ক ছিল সেখানে আদায় হয়েছে এখন পর্যন্ত ১৩%। আর ম্যানেজিং কমিটি যেখানে আছে, সেখানে অবস্থা কি? সেখানকার অবস্থা মন্ত্রী মহাশয় আশা করি নিশ্চয়ই বলবেন। তবুও আমি আপনাকে দেখতে বলছি যে, বলাগড়ে ৭%, দার্জিলিং-এ ২৮%, মালদহে ২২%, মুগবেড়িয়ায় ৫৬%, পুরুলিয়া ১৪%, তমলুক ও ঘাটালে ১৯% এবং বিদ্যাসাগর (মেদিনীপুর) ২৫% । সুতরাং আজকে যেখানে ম্যানেজিং কমিটি আছে, যেখানে আপনি বলছেন ভেস্টেড ইন্টারেস্ট আছে, যেখানে বলছেন সমস্ত বাস্তু-ঘুঘুরা বসে আছে, সেখানেই আদায় বেশি হচ্ছে। তাহলে আপনার লোক গুলি করল কি? আমার কথা হচ্ছে, আপনি বলেছেন মূলে কুঠারাঘাত করেছি ইত্যাদি কথা এবং মেম্বার বাড়াবেন বলেছেন। মেম্বার বাড়ান, এটা তো সহজ ব্যাপার। তাদের ঋণ দেওয়া যাবে কি? যদিও এবারে নতুন সদস্যদের ঋণ দেওয়া যায়নি। কারণ প্রয়োজনীয় পরিমাণ টাকা আদায় করা যায়নি। আমরা দেখছি ইদানিং সময়ে ইন্সপেক্টর বাবুদের এই দিকে কোনও দৃষ্টি নেই। আদায়ের দায়িত্ব সম্পূর্ণ সরকারি কর্মচারিদের, একথা আমি বলতে চাই না। কিন্তু আমরা যারা বেসরকারি সমবায়ী আছি, আমরা তো সখের কো-অপারেটিভ করি, অতীতে বিভিন্ন সভা সমিতিতে আমি স্বীকার করেছি যে, আদায়ের ব্যাপারে আমাদের কোনও বাহাদুরি নেই, আদায়ের সমস্ত বাহাদুরি সরকারি কর্মচারিদের। সুতরাং সরকারি কর্মচারিরা যদি সাহায্য না করে তাহলে কোনও দিনই আদায় হবে না। আমাদের মালদহে আমরা এই মরশুমে এ জিনিস দেখেছি এবং সেই জন্য পাবলিক মিটিং করে একথা বলেছিলাম, কিন্তু এ আর সি এস নির্বিকার।

আপনারা সরকারি কর্মচারিরা ঋণ আদায়ের ব্যাপারে কোনও সহযোগিতা করছেন না। আপনার এ আর সি এস থেকে আরম্ভ করে কোনও ইন্সপেক্টর কোনও হেল্প করছেন না, সেন্ট্রাল ব্যাঙ্কের সাথে কোনও ব্যাপারে কোনও প্রকার কনসাল্ট করছেন না। স্টেট গভর্নমেন্ট সেন্ট্রাল ব্যাঙ্কগুলির সাথে কোনও সহযোগিতা করছেন না, নন-কো-অপারেশন করছেন, আপনার নির্দেশ ছাড়া নন-কো-অপারেশন হতে পারে না। এবং আপনার জন্যই গোটা পশ্চিমাবাংলায় অন্ধকার নেমে এসেছে। আজকে মালদায় দেখছি, সমস্ত সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্কের প্রাইমারি সোসাইটির প্রতিনিধিরা একত্রিত হয়ে বললেন যে, ইন্সপেক্টররা ঘুস খাচ্ছে। ইন্সপেক্টররা বাধা সৃষ্টি করছে। ইন্সপেক্টররা কেউই সহযোগিতা করছেন না। এই ব্যাপারে মিটিং-এ রেজলিউশন নেওয়া হয়েছিল সি পি এম থেকে আরম্ভ করে সব পার্টির লোকেরা সেই

মিটিং-এ উপস্থিত ছিল আমি এ আর সি এসকে বললাম, সেক্রেটারি কে বললাম হেয়ার ইজ দি রেজলিউশন তিনি বললেন লিখে দিন আমি লিখে দিলাম না কারণ এটা আমার কোনও ব্যক্তিগত গ্রাজ নয়, সমস্ত দলের লোকই ছিল উইদাউট ব্যাঙ্কস কনসেন্ট কি করে একটা ভ্যায়াবেল ইউনিট হতে পারে? সেন্ট্রাল ব্যাঙ্ক কোনও খবর জানে না, এ আর সি এস ব্যাঙ্ক বসে না। আপনার ডিপার্টমেন্ট অনেক আই সি এস, বেস্ট জুয়েল অফিসার আছেন, তারা সবাই বড় বড় অফিসার তাসত্ত্বেও কেন এই অবস্থা? এই অবস্থার মূল কারণ হল যে, আপনি জয়নাল আবেদিনের মতো ভুল পথে পা দিয়েছেন। ২৬(এ) বিল আনলেন কেন? আজকে কো-অপারেটিভের মধ্যে সরকারি কর্মচারির রাজত্ব পরিণত হয়েছে। আজকে সমস্ত জিনিসই অফিসারদের উপর নির্ভর করছে। বেসরকারির উপর নিভর করছে না। আপনি যাতে ব্যর্থতায় পর্যবসিত হন তারজন্য আপনার দলেরই কিছু অংশ চাইছেন। তারা বলেন "দূর উনি তো কোনও কাজ করতে পারবেন না"। আপনি সার্থক হবেন যদি সকলের সঙ্গে সহযোগিতা করে চলেন। আপনার সাহায্য ছাড়া স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক চলতে পারে না। কিন্তু একটা গ্যারান্টি লেটার পেতে কেন ৩ মাস দেরি হল? আপনি ফ্লাডের কি রিলিফ দিয়েছেন সোসাইটি কি সাবসিডি পাবে, এটা কি করেছেন তা বললেন না, কো-অপারেটিভ সেক্টরে বন্যার জন্য কো-অপারেটিভ লোন মকুব সুদ মাপ কি করবেন এ সম্বন্ধে তো কিছু বললেন না।

[2-40 — 2-50 P.M.]

এটা থাকা উচিত ছিল কিন্তু নেই, প্রাথমিক সমিতিগুলি ভায়াবেল ইউনিট করার নামে জোর করে এটা করা হচ্ছে, ক্রেডিট লিমিট মঞ্জুর হয়ে গেছে কিন্তু ইন্সপেক্টর সই করছেন না। জোর করে অ্যামেলগ্যামেশন প্রস্তাবে সই করা হচ্ছে। কনজুমার কো-অপারেটিভের সম্বন্ধে বলছেন, সেখানে বন্যার সময় আপনারা কিছু মনোপলি ব্যবস্থার ব্যবস্থা করে এই প্রতিষ্ঠান রক্ষা করেছেন, কিন্তু সেখানে কি হয়েছে শুনুন সেখানে এখন ওভার ড্রাফট চলছে, ৭৩ সালে ক্ষতির পরিমাণ ছিল সাড়ে সাত লক্ষ টাকা তখন ব্যবসা ছিল ১০ লক্ষ টাকার। ৭৭ সালে অ্যাসেট হয়েছিল ১ কোটি ১৯ লক্ষ টাকার। কিন্তু এখন কি হল সেকথা বলেন নি। গত কয়েক বৎসর পাট কেনবার চেষ্টা হয়েছিল এবার আপনি বলেছেন. সমস্ত পাট কিনব কিন্তু যা উৎপাদন হয় তার টু থ্রি পারসেন্টও এতদিন সমবায় কিনতে পারেন নি। কারণ আপনাদের সেরকম ইনফ্রাস্ট্রাকচার নেই, হরিশ্চন্দ্রপুর মার্কেটিং সোসাইটি থেকে এস সি ডি সি থেকে মার্কেটিং সোসাইটির মাধ্যমে বেলিং প্ল্যান্টের একটা ব্যবস্থা করার আবেদন করা হয়েছিল কিন্তু এক বছরের মধ্যেও তার কিছু হল না। আমি নিজে একটা ট্রান্সপোর্ট কো-অপারেটিভ সোসাইটি দু' বছরের মধ্যেও রেজিস্ট্রি করাতে পারলাম না, সেখানে আমার কথা হচ্ছে নতুন রেজিস্ট্রেশন করা কি আপনাদের উদ্দেশ্য নয়। লেবার কো-অপারেটিভ রেজিস্ট্রেশন করতে গেলে অ্যাসিস্টেন্ট রেজিস্ট্রার কো-অপারেটিভ সোসাইটি বললেন এটা রেজিস্ট্রি করার নিয়ম নাই। আপনার আমলে নতুন সমিতি রেজিস্ট্রেশন হবে কিনা এ বিষয়ে সন্দেহ জেগেছে। বক্তৃতায় দুগ্ধ পরিকল্পনার কথা বলেছেন এগুলি সব পুরোনো কো-অপারেটিভ। সুতরাং আপনি কটা করেছেন সেটা বলবেন। গ্রামাঞ্চলে হাউসিংয়ের দারুণ প্রবলেম, কিন্তু সেই গ্রাম হাউসিং কো-অপারেটিভ করে কটা লোকের হাউসিং তৈরি করেছেন সেটা বলবেন।

আমরা সব জায়গায় দেখেছি রেজিস্ট্রেশন যাতে না হয় তারই ব্যবস্থা হচ্ছে। আপনার মতো লোক থাকা সত্ত্বেও সমবায় বিভাগ ঘুমিয়ে পড়ল। আমি জানি না এই ঘুম শেষ ঘুম কিনা? আগে জনয়াল সাহেবের আমলে কিছু পেপার ট্রানজাকশন করা হত কিন্তু আজ কিছু হচ্ছে না বলতে পারবেন কি? সব থেকে বড় কথা আজকে আপনার সময়ে সমবায় বিভাগ ঘুমিয়ে পড়েছে তাকে জাগাবার চেষ্টা করুন এটা যদি না হয় তাহলে পশ্চিমবাংলা আবার পিছিয়ে পড়বে বহু দিনের জন্য। হিমঘর সম্বন্ধে বলতে গিয়ে বলব উত্তরবাংলায় আলু চাষী আছে কিন্তু তার দাম পায় না, সেখানে ছোট ছোট কো-অপারেটিভ আছে, সুতরাং ২-৪টি হিমঘর করলে তাদের পক্ষে কিছু সুবিধা হতে পারে। আপনার সরকারি অফিসারদের একটু ইনিসিয়েটিভ নিতে বলুন। আপনি একটা কনফারেন্স উত্তরবঙ্গের ঝালদায় করেছিলেন কিন্তু আপনার উদ্যমকে "ফলোআপ' করবার অফিসারদের মধ্যে কোনও চেষ্টা নেই। অফিসাররা সমস্ত ব্যুরোক্রেটিভ অ্যাটিচিউড নিয়ে আপনাকে সাবটেজ করার জন্য চেষ্টা করছেন। তারপর ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্ক সম্বন্ধে আপনাকে বলছি যে সেখান থেকে এখন কতকগুলি পাম্প মেশিন যা এখন দেওয়া হচ্ছে সেই পাম্প মেশিনগুলি দুদিন পরে খারাপ হয়ে নিশ্চয় যাবে। এর জন্য গ্রামে কতকগুলি দালাল তৈরি হয়েছে যারা চাষীর কাছে বলছে, কিছু করতে হবে না কোনও টাকা লাগবে না শুধু সই দিলেই হবে। ২,৩,৪,৫ বিঘার মালিকদেরও পাম্প মেশিন দেওয়া হচ্ছে এবং তারপর তারা বলছে শেয়ারের টাকা আমরা দিয়ে দেব। এটা আগে কখনও অ্যাপ্রুভ করা হয়নি, এখন সব পাম্প মেশিন দেওয়া হচ্ছে এইভাবে ডিবেঞ্চারের তোলা টাকা সমস্ত নষ্ট হয়ে যাবার আশঙ্কা আছে। যাইহোক সর্বশেষে আমি বলছি সমবায় বিভাগে যে "কোমা"র ভাব এসেছে তা দূর করবার জন্য একে ইঞ্জেকশন দেওয়া দরকার সেটা আপনি দিয়ে সমবায়কে বাঁচান।

[2-50 — 3-00 P.M.]

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় আজকে যে ব্যয়-বরাদ্দের দাবি আমাদের সামনে রেখেছেন আমি তার সম্পূর্ণ বিরোধিতা করছি। আমরা জানি সমবায়ের মাধ্যমে অত্যন্ত গণতান্ত্রিক উপায়ে শান্তিপূর্ণভাবে সমাজে যেসব অর্থনৈতিক বৈষম্য রয়েছে সেই বৈষম্য দূর করা যায়। সেজন্য সমবায়ের উপর জোর দেওয়া হয়েছিল। সমবায় আন্দোলন হচ্ছে জনগণের আন্দোলন, শোষিত উপেক্ষিত লাঞ্ছিত মানুষের আন্দোলন, সেজন্য সেই সমবায় আন্দোলনের উপর গুরুত্ব দেওয়া হয়েছে। কিন্তু দেখতে পাচ্ছি মাননীয় মন্ত্রী যিনি আজকে সমবায় বিভাগের দায়িত্ব নিয়েছেন তিনি সম্পূর্ণ অকৃতকার্য ফেলিওর হয়েছেন, তার প্রমাণ আমি আপনাদের সামনে রাখছি। এই প্রসঙ্গে একটা কথা মনে পড়ে যায় বিশিষ্ট অর্থনীতিবিদ ডঃ ওয়ালেস, ডঃ এ আর ব্রাউনের কথা। এদের নাম নিশ্চয়ই শুনেছেন। তারা বলেছেন The failure of co-operative is a defeat of democracy. এখানে যেভাবে এই কো-অপারেটিভ ডিপার্টমেন্টের মন্ত্রী ব্যর্থ হয়েছেন এতে ডেমোক্রেসির ডিফিট হচ্ছে, গণতন্ত্রের যে বিপদ হচ্ছে এটা প্রমাণিত হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী নিজে বলেছেন, অনেক সময় বক্তৃতা দিতে গিয়ে বলেছেন যে সমবায় দুর্নীতিতে ভরা। সমবায় আইনে যে ৮ ধারা আছে তাতে একটা দুর্নীতির বিরুদ্ধে কিছু করা হয়নি। উনি প্রথমে এসে যে কথা বলেছিলেন যে আমাদের কো-অপারেটিভ অফিসাররা সব

দুর্নীতিগ্রস্ত, আমি দুর্নীতি দূর করব, সেখানে দেখা যায় যখন তার অফিসাররা রিভোল্ট করেন তখন তাদের সঙ্গে কমপ্রোমাইজ করে নেন। উনি যে কথা বলেছিলেন যে সমবায় আন্দোলনে দুর্নীতি হচ্ছে একটা অভিশাপ, সেই দুর্নীতি সমবায়ে ভরে গেছে, আমি তার কংক্রিট এগজাম্পল দিচ্ছি। মিঃ এস কে রায় আর্বান কো-অপারেটিভের লিডার এবং ডাইরেক্টর, তিনি সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্কের অ্যাডমিনিস্ট্রেটর। এই মিঃ রায় ম্যানেজিং কমিটি অব দি ন্যাশনাল ফেডারেশন অব আর্বান কো-অপারেটিভ ব্যাঙ্ক অ্যান্ড ক্রেডিট সোসাইটির একটা মিটিং ছিল বলে ৭-১-৭৮ তারিখে দিল্লি গিয়েছিলেন। সেই মিটিং ৮-১-৭৮ তারিখে হয়েছিল। ৭-১-৭৮ তারিখে দিল্লি গেছেন বলে টি এ এবং ডি এ নিয়েছেন ৪০০ টাকা। আবার সেই মিঃ রায় একটা মিটিং অ্যাটেন্ড করেছিলেন ৯-১-৭৮ তারিখে তারজন্য টি এ এবং ডি এ নিলেন ১ হাজার ২৬৪ টাকা। উনি একটা মিটিং অ্যাটেন্ড করতে গিয়ে দুটো মিটিং অ্যাটেন্ড করেছেন, তারজন্য দুবার টি এ এবং ডি এ নিয়েছেন। তিনি যে চেকে টাকা নিয়েছেন সেই চেকের নাম্বার আমার কাছে রয়েছে, সেই চেকের নাম্বার হচ্ছে ৪৭৭৮৯৫ ডেটেড ৯-১-৭৮ ফর রুপিজ ৩৬০০ অন দিল্লি স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক। আর একটা চেকের নাম্বার হচ্ছে ৫৯৯৫৪৯ ডেটেড ৮-৩-৭৯ এতে টি এ এবং ডি এ-র জন্য ৫০০ টাকা নিয়েছেন। এইভাবে চেক নাম্বার দিয়ে প্রমাণ করতে চাই যে তার নিজের লোক কিভাবে দুর্নীতি করে চলেছেন। আমাদের এখানে কনজিউমারস কো-অপারেটিভ রয়েছে, কনজিউমারস ফেডারেশন রয়েছে সেই ফেডারেশনের যিনি চেয়ারম্যান তিনি হচ্ছেন আমাদের মাননীয় সদস্য ভাবানীবাবু। তার জন্য একটা স্পেশ্যাল গাড়ির ব্যবস্থা করা আছে, তিনি সেই গাড়ি করে বীরভূমে রেগুলার যান এবং বীরভূম থেকে ফিরে আসেন। এখানে তিনি তার সমস্ত অফিসিয়াল কাজকর্ম করেন। তিনি প্রতিদিন ডি এ নেন ২৫ টাকা। ডি এ-র যেটা ফিক্সড রেট ছিল ৩০০ টাকা প্রতিটি চেয়ারম্যান পাবেন, সেখানে সেই রেট বাড়িয়ে প্রতিদিন ২৫ টাকা করা হয়েছে। আবার ভাবানীবাবু এম এল এ হিসাবে ডি এ পান ২৫ টাকা! এটা কি ধরনের দুর্নীতি মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন। এই ধরনের দুর্নীতি আপনার লোকেরা করে যাচ্ছে। তারপর কনজিউমারস কো-অপারেটিভের যেখানে ফিক্সড ডিপোজিট ছিল ৫০ লক্ষ টাকা ডাঃ জয়নাল আবেদিনের সময় এবং প্রফিট হয়েছিল ১ কোটি টাকা সেখানে আপনারা আসার পর দেখা যাচ্ছে ওভারড্রাফট করতে হচ্ছে, সমস্ত ফিক্সড ডিপোজিট শেষ হয়ে গেছে। যেখানে আপনারা হাত দিচ্ছেন সেখানে সমস্ত জিনিস উবে যাচ্ছে।

কো-অপারেটিভের একটা নিয়ম আছে যখন তারা রিপ্রেজেনটেটিভ ফ্রম দি মেম্বার সোসাইটি তখন তারা অর্গানাইজেশনের মিটিংগুলো অ্যাটেন্ড করবেন। কিন্তু আমরা দেখতে পাচ্ছি সেটা তারা মানছেন না। ৯-৩-৭৯ তারিখে দিল্লিতে ফিফথ ইন্ডিয়ান কো-অপারেটিভ কংগ্রেস কনফারেন্স হল এবং সেখানে ৯জন ডেলিগেট গিয়েছিলেন কনজিউমার্স কো-অপারেটিভের তরফ থেকে তাতে দেখা গেল তারা সোসাইটির মেম্বার নন, তারা বীরভূমের লোক এবং সব মন্ত্রী মহাশয়ের নিজের লোক। তবে একটা ব্যাপারে আমি মন্ত্রী মহাশয়কে প্রশংসা করি এবং সেটা হচ্ছে উনি হচ্ছেন এমন একজন মন্ত্রী যিনি সি পি এম-কে জোর ল্যাং মেরেছেন একটা ব্যাপারে। স্যার, দুবছর পূর্বে বামফ্রন্ট সরকার কায়েম হবার পর দেখা গেল আমেদপুর জনকল্যাণ এগ্রিকালচারাল মার্কেটিং সোসাইটির নির্বাচিত বোর্ড যেটা ছিল

সেটাকে ফালতু অজুহাত দেখিয়ে সুপারসিড করা হল এবং সেখানকার বি ডি ও ওই ব্লকের সি আই ওই ব্লকের এ ই ও এবং ভবানীবাবুকে নিয়ে একটা অ্যাডমিনিস্ট্রেটিভ বোর্ড গঠন করা হয়। সি পি এম-এর এম এল এ সুনীলবাবু ল্যাং মেরে তিনি ভবানীবাবুকে নিয়েছেন। অবশ্য এব্যাপারে আমি আপনাকে সমর্থন করছি। এই মার্কেটিং সোসাইটির একজিকিউটিভ অফিসার চলে যাবার পর সেখানকার যিনি সি আই আছেন তিনি এখন একজিকিউটিভ অফিসারের কাজকর্ম দেখেন। শুনেছি তিনি নাকি একজন বসংবদ লোক। দুবছর হয়ে গেল সেখানে নির্বাচন হল না, কাজেই অনুরোধ করছি অবিলম্বে সেখানে নির্বাচনের ব্যবস্থা করুন। ক্রেতা সমবায় সম্বন্ধে মন্ত্রী মহাশয়কে বলব আপনি গ্রেট ব্রিটেন, স্কটল্যান্ড এবং জার্মেনিতে গিয়ে দেখে আসুন সেখানে কিভাবে চলছে। আপনি জার্মেনিতে পাঠাতে পারেন কারণ সেখানের কৃষি সমবায় খুব উল্লেখযোগ্য। সেখানে গিয়ে দেখে আসুন তারা কিভাবে উন্নতি করেছেন। আপনারা যদি সেখানকার শিক্ষা নেন তাহলে আমাদের এখানকার ক্রেতা সমবায়গুলি ভালভাবে গড়ে উঠতে পারবে। তারপর কো-অপারেটিভ ফার্মিং যেগুলো রয়েছে তাদের উপর দেখছি জোর দেওয়া হচ্ছে না। কনজিউমার কোঅপারেটিভ সোসাইটি এবং এগ্রিকালচারাল ক্রেডিট সোসাইটির ক্ষেত্রে দেখছি চাষীরা ঋণ পাচ্ছে না এবং বলা হচ্ছে তোমরা বীজ কিনে নাও। আমি এই ব্যাপারে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিদ্যুৎ দপ্তরের ফেইলওরের কথা আমরা সকলেই জানি। আপনি যদি বিদ্যুৎ দপ্তরে একটা কো-অপারেটিভ করেন তাহলে সেটা হয়ত ভালভাবে চলবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্কের কথা বললাম। এই ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্ক সারা ভারতবর্ষে প্রথম হয়েছিল এবং ফার্স্ট প্রাইজ পেল এবং আমাদের সময়ে এটা ফার্স্ট হয়েছিল। প্রাইজটা অবশ্য মন্ত্রী মহাশয় নিয়ে এলেন, কিন্তু এর ক্রেডিট ছিল জয়নাল আবেদিনের। কিন্তু সেখানে এখন দেখছি ফিফটি পারসেন্ট কালেকশন হয় না। যেখানে আছে হান্ড্রেড পারসেন্ট কালেকশন হত সেখানে এখন বিলো ফিফটি পারসেন্ট কালেকশন হচ্ছে এবং সেই ব্যাঙ্কের অবস্থা শোচনীয়। এগ্রিকালচারাল ডিপার্টমেন্ট থেকে চাষীদের পাম্প সেট দেওয়া হত এবং তার একটা শিডিউল্ড রেট ছিল।

[3-00 — 3-10 P.M.]

আমরা এখন দেখছি যেখানে ল্যান্ড ডেভেলপিং ব্যাঙ্ক থেকে যে পাম্প সেট দেওয়া হচ্ছে নন শিডিউল রেটে এবং সাবসিডাইস রেটে—তাতে কি হচ্ছে? এতে চাষীরা বাজে পাম্প সেট পাচ্ছে তাতে তারা ক্ষতিগ্রস্ত হচ্ছে। হাউসিং কো-অপারেটিভ সোসাইটি যখন কর্মচারিদের লোন দিচ্ছে সাড়ে চার পারসেন্ট সুদে লোন দিচ্ছে, কিন্তু চাষীদের যখন লোন দিচ্ছেন তখন নাইন পারসেন্ট সুদ নেওয়া হচ্ছে এবং বলা হচ্ছে জমি কিনে নিজে খরচ কর ভিত কর, তারপর লোন পাবে। এই যে বৈষম্যমূলক ব্যবহার এটা দূর করা দরকার। রিজার্ভ ব্যাঙ্ক থেকে যে লোন দেওয়া হয় স্টেট ব্যাঙ্কে তাতে ইন্টারেস্ট হচ্ছে ৪ পয়েন্ট সামথিং, কিন্তু চাষীদের কাছ থেকে নিচ্ছে ১৪ পারসেন্ট সেটা অবশ্য ১১ পারসেন্ট হয়েছে। তবুও আরও কমাবার চেষ্টা করুন। সেচ বিহীন এলাকায় চাষীকে বলা হয় তুমি সার নাও এবং ব্যাঙ্ক থেকে টাকা নিতে হচ্ছে তখন সেই সেচ বিহীন এলাকার লোকদের সার নিতে বাধ্য করা হচ্ছে এবং পরে বাজারে সার তারা কম দামে বিক্রি করতে বাধ্য হয়। এতে চাষীরা ক্ষতিগ্রস্ত হচ্ছে। সেচ বিহীন এলাকা এই সার যাতে না নিতে হয় তার ব্যবস্থা করুন এবং শুধু টাকা

[3-10 — 3-20 P.M.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সমবায়মন্ত্রী আজকে সমবায় খাতে যে ব্যয়-বরদ্দের দাবি উপস্থিত করেছেন এই দাবির বিরোধিতা করার অনেকগুলো সঙ্গত কারণ আছে। সমাজে একদিকে সরকারি উদ্যোগ, অন্যদিকে বেসরকারি উদ্যোগের মধ্যেখানে তৃতীয় শক্তি হিসাবে সমবায় আন্দোলন প্রতিষ্ঠিত করার চেষ্টা করা উচিত বলে মনে করি। আমার নিজের বোধ হয় সমবায় একটি আন্দোলন, এশেনসিয়াল আন্দোলন, এবং এইটা ইউনিভার্সাল আন্দোলন হওয়া প্রয়োজন। এর আবেদন সর্বজনীন হওয়া প্রয়োজন, এবং গ্রহণযোগ্য সর্বজনীন আন্দোলন হওয়া প্রয়োজন এবং যে সমাজে শিক্ষার অনগ্রসরতা রয়েছে, অর্থনৈতিক বৈষম্য রয়েছে, যে শ্রেণীবিভক্ত সমাজ রয়েছে, সেখানে সকলের দায়িত্ব বিশেষ করে গণতান্ত্রিক সরকারের দায়িত্ব সর্ববিধ, সবাইকে এই আন্দোলনের সামিল করার দায়িত্ব। এই দায়িত্ব মূলত সরকারকে নিতে হবে। আপনি জানেন, অনেক অ্যাডভান্স সোসাইটিতে, অ্যাডভান্সড কান্ট্রিতে সমবায়কে নিয়ন্ত্রণ করার জন্য কোনও আইন নেই। কিন্তু আমরা যে দেশে বাস করি, অর্থনৈতিক অনগ্রসরতা, শিক্ষার অনগ্রসরতা, সামাজিক ভেদাভেদ, আজকের দীর্ঘদিনের পূঞ্জীভূত সমস্তশুদ্ধ সামাজিক উপাদানগুলো এমন স্তরে সমাজকে নিয়ে গিয়েছে এখন মানুষকে যদি ইনভলভ করতে হয়, যারা জণ গণ বলে চিৎকার করছেন পশুমন্ত্রী তো হাসছেন, ওঁর এতে হাসার নিশ্চয়ই কারণ আছে। History will say one day, it is not the Animal Husbandry Department that you are holding. এটা পশু দপ্তর নয় যে সহজ বোধগম্য হবে। মাননীয় সমবায়মন্ত্রী আপনার কাছে আমার নিবেদন এই আন্দোলনকে যদি সর্বজনীন পর্যায়ে নিয়ে যেতে হয় তাহলে তাকে রাজনীতির উর্ধ্বে নিয়ে যেতে হয়, আপনি কি তা পেরেছেন? পলিটিক্স আজকে এই সমবায় আন্দোলনে সংযোজিত হয়েছে। আমার ভয় এবং আশঙ্কা এই রাজনীতির প্রভাবে সমবায় আন্দোলন পশ্চিমবাংলায় দুর্বল হচ্ছে এবং হবে। দুর্ভাগ্যের কথা, সমগ্র পূর্ব ভারতে সমবায় আন্দোলন দুর্বল। এই আন্দোলন রাজনীতির বাইরে না রাখতে পারলে এবং রাজনীতি যদি সংযোজন হয়, রাজনীতির প্রভাব যদি বিস্তার হয়, এই আন্দোলন আরও দুর্বল হতে বাধ্য।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ব্রিটিশ পর্যন্ত এই দেশের চাষীকূলকে মহাজনদের কবল থেকে উদ্ধার করার জন্য ক্রপ লোনের প্রচলন করে গেছেন, ভবিষ্যতে কি হবে জানি না। আজকে যে তথ্য কাছে আছে, মাননীয় মন্ত্রী নিজেই উপস্থিত করেছেন স্বল্প মেয়াদী ঋণ আশানুরূপ এখানে দেওয়া যাচ্ছে না, আদায় হচ্ছে না। স্যার, ইট ইজ জাস্ট লাইক এ হার্ট সার্কুলেশন, ভেইন দিয়ে যদি রক্ত হৃদপিন্ডে না ঢোকে, আর্টারি দিয়ে তা প্রবাহিত হতে পারে না। আপনি যে লোন দিচ্ছেন তা সময়ে যদি আদায় না হয়, না করেন, স্তব্ধ হয়ে যাবে উৎস। প্রাকৃতিক বিপর্যয় এসেছে, সরকারকে সিদ্ধান্ত নিতে হবে, ক্রপ ইন্সিওরেন্স করতে পারেন নি, আপনি প্রস্তাব করেছেন আপনি ক্যাবিনেটের কাছে, ভারত সরকারের কাছে আবেদন করুন, এই প্রাকৃতিক দুর্যোগে চাষীকূল ক্ষতিগ্রস্ত হয়েছে তাদের আগেকার ঋণ হয় মকুব করুন, না হয়ত সাবসিডি দিন, তা নইলে বিকল্প ব্যবস্থা করুন। তা না করলে পরবর্তী কালে আর ঋণ দিতে পারবেন না। এতে যে সরকারের ক্ষতি হবে তাই নয়, যে শেয়ার হোল্ডাররা আছে যারা শেয়ার ক্যাপিটেল পার্টিসিপেট করেছে, তারা তাদের সেই প্রতিষ্ঠান ধ্বংসের মুখে যেতে

দেখবে। তাদের হাতে অস্ত্র থাকবে না। এই ব্যবস্থা করতে গিয়ে আপনাকে আর একটা কথা ভাবতে হবে। সমবায় আন্দোলনে কর্তৃত্ব সরকারি কর্মচারিদের যে ক্ষমতা সেটা কম্পার্টমেন্টালাইজ করা যায় কিনা, the role of the executive and the role of the elected managing committee এটা ক্লিয়ারলি ডিফাইন করতে হবে, কারণ একটা এরিয়ায় ডিসপিউট বরাবর দেখে আসছি, যে এরিয়াতে একজিকিউটিভ কর্তৃত্ব কতখানি, ইলেকটেড ম্যানেজিং কমিটির কর্তৃত্ব কতখানি, সেটা আজও ডিসপিউটের বিষয়। আমাদের দুর্ভাগ্য যে আমরা ফয়সালা করতে পারিনি, বোধ করি আরও নগ্ন পর্যায়ে প্রতিদ্বন্দ্বিতার পর্যায়ে এসেছে, তার ফলে সমবায় আন্দোলন ব্যাহত হবে। কেন একথা বলছি? আপনি দেখেছেন ১৯৭৩ সালে যে আইন, তাতে প্রভিসন ছিল উইদাউট রাইম অর রীজন আমরা কাজ করতে চাই না বলে। সঙ্গত কারণে কোথাও কোথাও আদালতের আশ্রয় নিয়ে যাতে প্রসিডিংস স্টল না করতে পারে, একটা সুপারেশনের বিধান ছিল, কিন্তু প্রিভেনটিভ থ্রেট কে আজকে সর্বজনীন থ্রেটের রূপে দেওয়া হচ্ছে। সেন্ট্রাল কোঅপারেটিভ ব্যাঙ্ক সমূহে ইলেকটেড ম্যানেজমেন্ট কয়টি আছে এবং গভর্নমেন্ট মনোনীত কয়টিতে আছে, সঙ্গে সঙ্গে প্রশ্ন Performance of the bank, performance of the Society managed by administrators and performance of the Society managed by elected Committee, elected managment, democratic management এই দুটিতে তুলনামূলকভাবে আপনি কি আতঙ্কিত নন? The democratic managment fairs better than the power of administrators appointed by the Government. আজকে সেজন্য আপনাকে আর একবার অনুরোধ করি যে সমবায়ে পলিটিক্সের স্থান নাই। মাননীয় সমবায় মন্ত্রী নিশ্চয়ই বিশ্বাস করেন একটা সমাজে একটা আন্দোলনকে এগিয়ে নিয়ে যেতে হলে Education, Consciousness, subsequent organization প্রয়োজন। আপনিতো এখানে অনেকগুলি কথা এখানে বলেছেন এবং অন্যান্য দপ্তরের মন্ত্রী বিনয়বাবু হিতোপদেশ দিয়েছেন যে রুর‍্যাল এলিটদের জমি নিতে হবে, আমি আইনের কথা ফাঁস করছিনা, কিন্তু কোনও শিল্প কেন প্রতিষ্ঠা করছে না, আপনি এই দুটিকে কো-অর্ডিনেট করার চেষ্টা করেছেন? কম্পেনসেশনের বিধান আছে এস্টেট অ্যাকুইজিশনে ল্যান্ড রিফরমসে এবং তার কন্সিকুয়েন্সে যে কম্পেনসেশন হিসাবে দিচ্ছেন সেটা সমবায় ক্ষেত্রে চ্যানেলাইজ করবার কি চেষ্টা করেছেন? আপনি কি ঢাক ঢোল পিটিয়ে ক্ষুদ্র ক্ষুদ্র শিল্পকে, মাঝারি শিল্পকে জেলায় জেলায় গ্রামে গ্রামে করার চেষ্টা করছেন? যে কম্পেনসেশন মানি বিভিন্ন রায়তদের, ল্যান্ড ওনারদের দেওয়া হচ্ছে, একটা সমবায়ের ভিত্তিতে একটা অর্গানাইজ সমবায় ইন্ডাস্ট্রি করা যায় কিনা? আমাদের অভিজ্ঞতা কিন্তু অন্যরূপ, সেখানে লার্জেস্ট কো-অপারেটিভ ইন্ডাস্ট্রি কাকে বলে? হ্যান্ডলুম ইন্ডাস্ট্রিকে, আপনি নিজেও একাধিকবার বলেছেন এর অগ্রগতি, সাফল্য সন্তোষজনক নয়। আমরা দেখছি নেক্সট টু এগ্রিকালচার হ্যান্ডলুম ইন্ডাস্ট্রি মানুষের জীবিকার যে প্রভিসন সেশন দেখছি অগ্রগতি আশানুরূপ হচ্ছে না। এখানে ট্রান্সপোর্ট মিনিস্টার বসে আছেন আমি তাকে উদ্দেশ্য করেই বলছি যে যেসব ট্রান্সপোর্ট কো-অপারেটিভগুলি রয়েছে সেই সব ট্রান্সপোর্ট কো-অপারেটিভগুলিকে যে সমস্ত লাভজনক রুটগুলি রয়েছে can't you organise them into co-operative Societies ? আপনি কি তাদের এই লাভজনক রুটগুলি দিতে পারেন না। Unemployment problem, frontal attack by generating employment through

co-operative endeavour—প্রয়োজন। এখানে আপনি পাবলিক এফর্ট সাপ্লিমেন্ট করতে পারেন। আজকে যে সমস্ত কো-অপারেটিভ রয়েছে ফিশারিজ কো-অপারেটিভ রয়েছে সেগুলিকে আপনি গিয়ার আপ করতে পারেন না? আমি সমবায় মন্ত্রীকে অনুরোধ করব তিনি একাধিক দপ্তরের মন্ত্রী আপনি ফিশারি কো-অপারেটিভের কথা উল্লেখ করেছেন যার বেলায় আপনি বলেছেন যে মোটেই সন্তোষজনক নয়। এই যে পরশু দিন কাগজে দেখলাম ট্রলার পড়ে আছে You Can't operate two trawlers. Can't you organise co-operative Societies there ? সেখানে ট্যালেন্টেড আন-এমপ্লয়েড একটা অর্গানাইজেশন সেট আপ করতে পারেন কিনা দেখুন। সেটার আজকে প্রয়োজন রয়েছে। যেসব ডেয়ারি কো-অপারেটিভ এগুলি সম্বন্ধে আপনি কি করছেন। আজকে এইচ আই এম ইউ এল যে ডেয়ারি কো-অপারেটিভস রয়েছে দে আর গ্রাজুয়েলি গ্রোইং আপ তাদের পারফমেন্স ভাল হচ্ছে। আজকে যদি আনস্ক্রুপুলাস ট্রেডিং অন স্ক্রুপুলাস ট্রেডারদের যদি জব্দ করতে হয় তাহলে সমবায়ই একমাত্র অস্ত্র এটা আপনি অস্বীকার করতে পারেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেইজন্য আজকে বলছি যে নানা ক্ষেত্রে আজকে সমবায়কে সম্প্রসারণ করার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। আজকে সমবায়ের বিপক্ষে যে সমস্ত আনস্ক্রুপুলার ট্রেডারস রয়েছে যাদের প্রফিটের কোনও লিমিট নাই এই অবস্থায় কনজিউমার্স রেজিস্ট্যান্স করতে হলে এই কো-অপারেটিভের মাধ্যমেই করা সম্ভব। আন্দোলন করে দ্রব্য মূল্য নিয়ন্ত্রণ করা যাবে না। ক্রেতা সমবায়ের মাধ্যমে দ্রব্য মূল্য নিয়ন্ত্রণ করার খানিকটা প্রয়াস চালাতে পারেন। আপনি বলবেন প্রোডাকশন হাতে নাই। কম্পালসারি লেভি প্রবর্তন করে ম্যানুফ্যাকচারার্সদের আপনি বাধ্য করতে পারেন। আপনি নিশ্চয় দেখছেন ট্যাক্স বেড়েছে এবং সেটা কার্যকর হবে এপ্রিল মাস থেকে কিন্তু এখনই জিনিসের দাম বেড়ে গেছে যে দিন থেকে বাজেট পেশ হয়েছে সে দিন থেকে বেড়ে গেল এখন বরং একটু কম। সেইজন্য বলছি ক্রেতা সমবায় সমিতি করার দরকার আছে। এবং এটাই হবে একটা check, there are checks to profitering and unscrupulers trading. ক্রেতা সমবায়কে সংগঠিত করে তাকে সম্প্রসারণ করতে হবে। আমরা যখন দায়িত্ব নিয়েছিলাম ১৯৭২-৭৩ সালে তখন ক্রেতা সমবায় কর্পোরেশনের শেয়ার ক্যাপিটাল ছিল ১০ লক্ষ টাকা এবং ইরোসন লস ছিল সাড়ে সাত লক্ষ টাকা। আর আমরা যে দিন ছেড়ে এসেছিলাম আমরা টোটাল অ্যাসেটস ১ কোটি ১৯ লক্ষ টাকা অ্যাসেট রেখে এসেছি। কিন্তু তার কতখানি রেমিফিকেশন হয়েছে। আজকে যদি ক্রেতা সমবায়কে সম্প্রসারিত করতে না পারেন তাহলে কোয়ারসিভ মেজার-এ ট্রেডারসদের নিয়ন্ত্রণ করতে পারবেন না। যদি আজকে ক্রেতারা সমবায় আন্দোলনকে এগিয়ে নিয়ে যেতে পারেন এগ্রিকালচার মার্কেটিং ফেডারেশনকে ইনপুটস দিয়ে The agricultural produce on behalf of the Jute Corporation of India and other organisations যদি কিনতে পারেন। এগুলিকে সংগঠিত করে শক্তিশালী করতে হবে। এখানে রাজনীতির স্থান থাকবে না। ডেমোক্রাটিক ম্যানেজমেন্টের মধ্যে একে আনতে হবে। এবং শুধু মনোনয়নের মধ্যে একে রেখে দিলে এর গতি অন্য দিকে চলে যাবে। এবং এই প্রিন্সিপালকে আপনাকে প্রতিষ্ঠিত করতে হবে তার জন্য আপনি আইন করতে পারেন।

[3-20 — 3-50 P.M. (including adjournment)]

১৫ মাস পরে অটোমেটিক্যালি ডিজলভ হয়ে যাবে, নিউ ম্যানেজমেন্ট হবে। কিন্তু যেখানে ১৫ মাসের অধিককাল অ্যাডমিনিস্ট্রেটর আছে, সেখানে বক্তব্য কি, সরকারের জবাব কি? আপনি একাধিক সোসাইটিকে ১৫ মাসের অধিকাল অ্যাডমিনিস্ট্রেটর দিয়ে চালাচ্ছেন—সেখানে আপনাদের বক্তব্য কি? আমার শেষ কথা হল এই, ইউনিভার্সালাইজেশন অব কো-অপারেটিভস-এর দিকে জোর দিতে হবে। মানুষ দরিদ্র আপনারা বলেন, আমরাও বলি—মেজরিটি বিলো পভার্টি লাইনের কথা বলি। দায়িত্ব যাদেরই থাকুক এখানে মানুষের রিসোর্স কম, যাদের বিত্ত অল্প কিম্বা নেই, সেই দিকে লক্ষ্য রেখে এই বিত্তহীনদের জন্য সরকারি আনুকুল্যে ইউনিভার্সালাইজেশন অব কো-অপারেটিভসের দিকে জোর দিতে হবে। এই ব্যাপারে আমাদেরও একটা প্রোগ্রাম ছিল। আজকে আমি কি এই কথা জিজ্ঞাসা করতে পারি, প্রোগ্রামের পরিণতি কি, কতখানি সম্প্রসারিত হয়েছে? আজকে সরকারি শেয়ার ক্যাপিটাল, সরকারি অনুদান দিয়ে আপনি কি ব্যাকওয়ার্ড সমবায়ে আনতে পেরেছেন? ল্যাম্প বলে অর্গানাইজেশনগুলি সম্পর্কে শম্ভু মান্ডি তো খুব চিৎকার করলেন, আপনি দেখবেন এইগুলি সম্প্রসারিত হয়েছে কিনা যে সমস্ত এলাকায় শিডিউল্ড কাস্টস অ্যান্ড শিডিউল্ড ট্রাইবস বন্ধুরা রয়েছে। লাস্ট বাট নট দি লিস্ট আপনি আইন কমিটি করেছেন, আমাদের কাছেও চিঠি গেছে কোনও সাজেশন আছে কিনা, জানার জন্য। আমি অনুরোধ করব চেক্স থাকা ভাল, যে সমাজে শোষণ আছে—কাজেই যেখানে ক্লাসিফিকেশন আছে সেখানে এই চেক্স থাকা ভাল। কিন্তু তথাপিও আপনাকে এনকারেজ করে করতে হবে এবং সেখানে আইনের যে বিধান থাকছে সেটা যেন গণতান্ত্রিক বুনিয়াদ হিসাবে দানা বেঁধে উঠতে পারে। আপনি আইন সংশোধনের কথা চিন্তা করছেন। আমি আপনাকে অনুরোধ করব আপনি একাধিক স্টেটের আইন এনে কমপেয়ার করে দেখবেন যে কোথায় কোথায় পরিবর্তন দরকার, কোথায় কোথায় পরিবর্তন দরকার নেই। কিন্তু মূল লক্ষ্য হওয়া উচিত একদিকে সরকারি উদ্যোগ, আর একদিকে বেসরকারি উদ্যোগ, আর মধ্যপথে জনগণের উদ্যোগ এই তিনটি শক্তির উদ্যোগ হিসাবে আপনি যদি এই সমবায় আন্দোলনকে গণতান্ত্রিক পথে পরিচালনা করতে না পারেন তাহলে এই সমবায় আন্দোলন ব্যাহত হবে। মাননীয় মন্ত্রী মহোদয় এই কথাগুলি বিবেচনা করে দেখবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আমাকে যে সময় দিয়েছেন তার জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি।

[At this Stage the House was adjourned till 3-50 P.M.]

**(AFTER RECESS)**

[3-50 — 4-00 P.M.]

**শ্রী বিশ্বনাথ মুখার্জি :** মাননীয় স্পিকার মহাশয়, আপনার অনুমতি নিয়ে আপনার মাধ্যমে সভাকে একটি কথা জানাচ্ছি। কথাটি হচ্ছে, আমাদের পার্টির ডাকে আজকে এসপ্লানেড ইস্টে কয়েক হাজার লোক সকাল থেকে অবস্থান করে আছে। কেন্দ্রীয় যে বাজেট, তাতে যে ব্যাপক কর বৃদ্ধি হয়েছে এবং জিনিসের মূল্য বৃদ্ধি হয়েছে, রেল বাজেটে যে মাসুল বৃদ্ধি

হয়েছে এবং ভাড়া বৃদ্ধি হয়েছে এবং এসবের ফলে যে মূল্য বৃদ্ধি আরও হবে তার প্রতিবাদে ব্যাপক আন্দোলন দেশে করার জন্য আমরা সকলকে আহ্বান করছি। তা ছাড়া রাজ্যে শ্রমিক এবং মধ্যবিত্তদের আয়ের উপর যে কর বসেছে সেটারও আমরা প্রতিবাদ করেছি তা স্যার, আপনি জানেন। যাই হোক, কেন্দ্রীয় বাজেটে একটা ব্যাপক কর বৃদ্ধি হচ্ছে এবং যানবাহনের ভাড়া—ইতিমধ্যেই ট্যাক্সির ভাড়া বেড়েছে অনুচিতভাবে এবং বাসের ভাড়া বাড়ানোর চেষ্টা হচ্ছে তাতে লোক খুবই উদ্বিগ্ন। এটা স্যার, আপনার মাধ্যমে জানাচ্ছি যে আমরা চাই সকলের সহযোগিতায় দেশব্যাপী একটা আন্দোলন হোক এই কর বৃদ্ধি এবং মূল্যবৃদ্ধির বিরুদ্ধে যাতে লোকের যন্ত্রণা কমে। এটা আপনার মাধ্যমে স্যার, আমি জানালাম।

**শ্রী পান্নালাল মাজি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সমবায় মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দের দাবি এই সভায় পেশ করেছন আমি তাকে সমর্থন জানিয়ে দু-একটি কথা বলতে চাই। স্যার, পূর্বতন সরকারের যারা কর্মকর্তা ছিলেন তাদের মুখ থেকে আজকে সমবায় সম্পর্কে কিছু কিছু আলোচনা শুনলাম। সেখানে দেখলাম, বিশেষ করে ডাঃ জয়নাল আবেদিন সাহেব, তার অনুশোচনা হয়েছে। তিনি স্বীকার করেছেন দেখলাম যে সমবায় আন্দোলনে যে পশ্চিমবাংলায় দুর্বল, রাজনীতি তার অন্যতম প্রধান কারণ। হঠাৎ এই অনুশোচনা তার কেন হল অমি জানি না। তবে উনি যে এটা স্বীকার করেছেন এর জন্য ওর ধন্যবাদ পাওয়া উচিত। স্যার, গত ৩০ বছর ধরে গোটা দেশে সমবায়ের মতোন একটি শক্তিশালী ব্যবস্থাকে যদি সঠিকভাবে কার্যকর করা যেত তাহলে পশ্চিমবাংলার সাধারণ মানুষরা অনেকখানি উপকার পেতে পারতো। একথা বারবার আলোচনা হয়েছে যে সমবায় আন্দোলন পশ্চিমবাংলায় খুবই দুর্বল বা এ ব্যাপারে আমরা পিছিয়ে আছি ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায়। একথা আলোচনা করা সত্ত্বেও তাকে শক্তিশালী করার জন্য যে ব্যবস্থা নেওয়া দরকার তা যে ওরা গ্রহণ করেন নি এটা তারা স্বীকার করেছেন। যাই হোক, আমাদের দৃষ্টিভঙ্গি কিন্তু আলাদা। আমরা মনে করি না একথাটা যে একটা গণতান্ত্রিক পরিচ্ছন্ন রাজনৈতিক ধ্যান ধারণা ছাড়া কোনও দেশের অগ্রগতি হতে পারে। সত্যিকারের যদি মেহনতি জনগণের স্বার্থ রক্ষাকারী রাজনৈতিক দৃষ্টিভঙ্গি না থাকে তাহলে কখনও কোনও দেশে সমস্যার সমাধান করা যেতে পারে না। আজকে এই কারণে সমবায় একটা অর্থনৈতিক ব্যবস্থাকারী প্রতিষ্ঠান, তাকে কখনও এই দৃষ্টিভঙ্গির বাইরে রাখা যেতে পারে না। বামফ্রন্ট সেদিকে থেকে এটাকে জনমুখী করে তুলতে চায়, যেমন বামফ্রন্ট সরকারের পরিচ্ছন্ন রাজনৈতিক বক্তব্য হচ্ছে, গরিব মেহনতি মানুষ যারা আছে তাদের কিছু সুযোগ সুবিধা দিতে হবে। বিগত ৩০ বছরের কংগ্রেস রাজত্বে সমগ্র জাতির বিরাট অংশকে বঞ্চিত করে মুষ্টিমেয় কিছু লোকের স্বার্থ রক্ষা করে গেছেন, তাদের আরও ধনী করে দিয়েছেন। আজকে তার প্রতিকার করতে হবে। যুক্তফ্রন্ট সরকার তাই বদ্ধপরিকর, তার যা কিছু ব্যবস্থা আছে সব কিছুর মধ্যে দিয়ে আজকে সেই গরিব মেহনতি সর্বহারা মানুষের কাছে যেতে হবে। তাদের সহায়তা করতে হবে। সমবায় ব্যবস্থা তার একটি বিশেষ প্রথা যা দিয়ে গরিব জনসাধারণের কিছুটা কল্যাণ করা যায়, সেই জন্য এটার উপর এত গুরুত্ব দেওয়া হয়েছে। আমাদের মাননীয় সমবায় মন্ত্রী যে বাজেট পেশ করেছেন তার প্রতি ছত্রে ছত্রে এটা পরিস্ফুট হয়ে উঠেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটা বিষয় শুনে আমি আশ্চর্য হয়ে গেলাম, আমাদের মাননীয় সদস্য রজনী দোলুই

মহাশয়-এর ভীষণ ব্যথা লেগেছে, তিনি এখানে কুম্ভীরাশ্রু বিসর্জন করলেন, তিনি বললেন শোষিত জনগণের আন্দোলন, তারা আজকে বঞ্চিত হয়ে রয়েছে, আরও অনেক কিছু বলে গেলেন, অনেক ভাল ভাল শব্দ ব্যবহার করেছেন তার মোদ্দা কথা হচ্ছে, শোষিত জনগণ বঞ্চিত হচ্ছে। ওরা যে গত ৩০ বছর ধরে সমবায় আন্দোলন চালিয়ে গেলেন, সারা দেশের শাসন ভার চালিয়ে গেলেন, সেই সময় তো তাদের এই সব কথা মনে ছিল না? আপনারা যে সমবায় করে গেছেন তার চিত্র আপনারা সকলেই জানেন। পশ্চিমবাংলার সর্বশ্রেণীর

[4-00 — 4-10 P.M.]

চিন্তাশীল এবং জনদরদী মানুষ চমকে উঠবেন এই সব কথা শুনলে। আজকে আমাদের বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর আমরা সময় পেয়েছি বিভিন্ন সমবায়ের যে দিক আছে, সেইগুলোকে কি করে পুনর্গঠন করে তাকে জনমুখী করে তোলা যায়, সেইভাবে কার্যকর করা যায়, যেটা গরিব মেহনতি মানুষের সাহায্যে আসবে। সেটা করতে গেলে দেখেছি—শুধু উপর তলায় নয়, নিচেরতলা পর্যন্ত একটা কায়েমী স্বার্থ, একটা দুর্নীতি চলে আসছিল। দুর্নীতি সমবায়ের মধ্যে আসে, বিশেষ করে বামফ্রন্ট পার্টি এটা উল্লেখ করে এসেছে। কিন্তু এখনও পর্যন্ত সেই বিষয়ে বিস্তৃতভাবে অগ্রসর হতে পারিনি, এটা অস্বীকার করে কোনও লাভ নেই। তার কারণ আমরা দেখে আশ্চর্য হয়ে গেছি, প্রাইমারি সোসাইটিতে, উইভিং সেকশনে, রুর‍্যাল ক্রেডিটে, কনজিউমার, সমস্ত জায়গায় যে সমস্ত প্রাইমারি সোসাইটিগুলো আছে সেখানে সব মহাজনী কারবার চলেছে। আজকে এই যে এত চেঁচামেচি, হৈচৈ হচ্ছে এর প্রধান কারণ হচ্ছে বামফ্রন্ট সরকারের জনমুখী পরিকল্পনা। এই পরিকল্পনার ফলে সেই সমস্ত আন্দোলন হয়েছে। আজকে সমবায় আন্দোলনকে জনগণের আন্দোলনে পরিণত করতে হবে এবং জনগণের আন্দোলনকে সুনিশ্চিত করতে হবে। তাই আজকে পশ্চিমবাংলার দিকে দিকে সমস্ত সেক্টরে সমবায়ে জনগণ এগিয়ে এসেছেন এবং সমবায়কে তারা ভোগ করার জন্য নিজেদের কাজে লাগাবার জন্য উদ্যোগ নিয়েছেন এবং যার জন্য এটা আরও বেশি পরিস্ফুট হয়ে উঠেছে। আজকে সেই ক্ষেত্রে প্রধান বাধা হয়ে দাঁড়িয়েছে উপর থেকে নিচু তলায় পর্যন্ত কায়েমী স্বার্থ এবং দুর্নীতি যা আমরা চোখের সামনে দেখছি। এখনও পর্যন্ত তাদের গায়ে পরিষ্কারভাবে হাত দিতে পারা যাচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব যে আরও কঠোর হস্তে, আরও শক্ত হয়ে, আরও সুনির্দিষ্ট পরিকল্পনা নিয়ে সেই ভাবে এগিয়ে যেতে হবে যদি সত্যিকারের সমবায় ব্যবস্থাকে জনমুখী শুধু নয়, জনগণের কল্যাণকর প্রতিষ্ঠানে পরিণত করতে হয়। আজকে মূল্য বৃদ্ধি প্রতিরোধের জন্য আমাদের জয়নাল আবেদিন সাহেব কিছু দাওয়াই দিয়ে গেলেন যে কনজিউমার যে সমস্ত আছে তাদের ব্যবসা বাণিজ্য যদি ঠিকমতো পরিচালনা করা যায় তাহলে মূল্য বৃদ্ধি প্রতিরোধ হতে পারে। আমি এই ব্যাপারে জবাব দেবার আগে বিরতির পরে সভার শুরুতে মাননীয় বিশ্বনাথ মুখার্জি মহাশয় যে বক্তব্য রেখেছিলেন তাতে বোধ হয় বিরোধী বন্ধুরা জবাবটা পেয়ে গেছেন। কারণ আমরা মনে করি যে মূল্য বৃদ্ধিতে সমবায় নিশ্চয়ই কিছুটা সাহায্য করতে পারে, চোরাকারবারি ইত্যাদি কিছুটা প্রতিরোধ করতে পারে এবং কেনা বেচার ক্ষেত্রে একটা নির্দিষ্ট দাম বজায় রাখতে পারে। কিন্তু সস্তায় জিনিস সরবরাহ করা এটা কোনও কনজিউমার সোসাইটির পক্ষে কোনও সোসাইটির পক্ষে সম্ভব নয়, সেটা উনি উপলব্ধি করেছেন। বিশেষ করে ব্যক্তিগত মালিকানা, যেখানে

সাপ্লাইয়ের সোর্সটা সেখানে কি হবে আজকে কেন্দ্রীয় সরকারের বাজেটে সব জিনিসের দাম বেড়ে গেল। আপনার কেরোসিন, টুথ পেস্ট, টুথ ব্রাস, সাবান, দেশলাই ইত্যাদি জিনিসের দাম বেড়ে গেল। এইগুলিতে কনজিউমার গুডস। এখন এইগুলি যদি কনজিউমার সোসাইটি থেকে কিনতে যায় তাহলে কোনও মানুষ কি সস্তায় পাবে? তাকে এই চড়া দামেই কিনতে হবে। তাহলে সরকারের দৃষ্টিভঙ্গি অর্থাৎ মূল্য বৃদ্ধির ব্যাপারে কেন্দ্রীয় সরকারের বিরাট একটা ভূমিকা আছে। তাকে প্রতিরোধ করার ক্ষেত্রে, তাকে জনগণের ক্রয় ক্ষমতার মধ্যে রাখার ক্ষেত্রে, কোনওদিন একটা কার্যকর পরিকল্পনা হয়েছে? আজকে ৩০ বছর ওরা রাজত্ব চালিয়ে গেছেন এবং জিনিস উপরে দাম উত্তরোত্তর বৃদ্ধি করে গেছেন। এখনও যদিও জনতা পার্টি সরকারে এসেছেন কিন্তু তাসত্ত্বেও কিছু মাত্র পরিবর্তন নেই। এটা ক্রমাগত বেড়েই চলেছে। সে জন্য এই ব্যাপারে কনজিউমার স্টোর্সকে সঠিকভাবে পরিচালনা করতে হবে, তাকে পুনর্গঠনও করার দরকার আছে। তাছাড়া মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে জনতা পার্টির সদস্য বীরেনবাবু কায়েমী স্বার্থের কথাটা স্বীকার করেছেন। উনি বলেছেন যে কো-অপারেটিভে কায়েমী স্বার্থ আছে। এবং উনি একথাও বলেছেন যে আমাদের যারা কমিটিতে আছেন তাদেরকে আপনারা কায়েমী স্বার্থ বলেন, তাদেরকে দূর করার জন্য সেখানে এক্সজিকিউটিভ অফিসার দিয়েছেন, তারা কি সাফল্যতা দেখিয়েছেন? তিনি এই ব্যাপারে বলেছেন যে হাওড়া, হুগলি এইসব জায়গায় কালেকশনের ব্যাপারটা কি? আবার কতকগুলি জায়গায় যেখানে এক্সজিকিউটিভ অফিসার আছে সেখানেও দেখা যাচ্ছে কালেকশন বিশেষ ভাল হয়নি। হাওড়া এবং হুগলি কালেকশন কি করে ভাল হবে? সেখানে তো আমরা কালেকশন করতে চাই নি। আমাদের গভর্নমেন্টের পরিকল্পনা হচ্ছে যে হাওড়া হুগলি এই সব বন্যা প্লাবিত এলাকায় কালেকশন যাতে না হয়। তারা সেখানে কতকগুলি ইনভেস্টকে কনভারশন করে দিচ্ছেন। কাজেই সেখানে কালেকশন-এর প্রশ্ন আসে না। আমি এখানে উল্লেখ করতে চাই এবং মাননীয় সদস্য জয়নাল আবেদিন সাহেবকে স্মরণ করিয়ে দিতে চাই, এই এক্সজিকিউটিভ অফিসারগুলি কিন্তু আপনাদেরই আমল থেকে আছেন, ১৯৭২ সাল থেকেই আছেন, ১৯৭৭ সালের পর থেকে নয়। যেখানে কমিটি আছে সেখানে কি করে ভাল হবে কায়েমী স্বার্থের হাত রয়েছে সেখানে। তাই আমাদের বক্তব্য হচ্ছে এই কমিটিগুলিকে পুনর্গঠন করা দরকার। কিন্তু করা যায়নি। কারণ এমন একটা চক্র আছে ওপর থেকে নিচ পর্যন্ত যাতে ছিন্ন বিচ্ছিন্ন না করতে পারলে সত্যিকারের সুফল পাওয়া যাবে না। সেই ছিন্ন বিচ্ছিন্ন করতে গেলে তা শুধু সরকারের ক্ষমতায় হবে না। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে বামফ্রন্ট সরকারের সমবায়মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে একথা উল্লেখ করব যে, শুধু মাত্র সরকারি ক্ষমতা এবং আইন-কানুন দিয়ে সেই কাজ করা যাবে না। যদি তাই করতে যাওয়া হয় তাহলে তা অসম্ভব হয়ে দাঁড়াবে। যদি না সমস্ত জনগণকে উদ্যোগী করা যায় তাহলে কোনও কিছুই করা যাবে না। আজকে সেই উদ্যোগ বামফ্রন্ট সরকার গ্রহণ করেছেন। তবে সেটাকে আরও বৃদ্ধি করতে হবে, বাড়িয়ে নিয়ে যেতে হবে, তবেই কার্যকর ব্যবস্থা গ্রহণ করা যাবে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে কতগুলি জিনিস বোঝা দরকার। বিরোধী পক্ষ থেকে বলা হয়েছে বামফ্রন্ট সরকারের আমলে সমবায়-এর নাকি দারুণ অধগতি হয়েছে, তার উন্নতি কিছুই হয়নি। হ্যাঁ, নিশ্চয়ই, এ বিষয়ে কোনও সন্দেহ নেই যে, আশানুরূপ উন্নতি হয়নি। আমরা প্রতি ক্ষেত্রে যেভাবে সমবায়কে কাজে লাগাব ভেবেছিলাম, গরিব জনসাধারণকে

যেভাবে সাহায্য করতে পারব ভেবেছিলাম, সেভাবে করতে পারিনি। দীর্ঘ ৩০ বছর ধরে এই মেশিনারির এমন অবস্থা হয়ে আছে যে, এর দ্বারা ঐসব কাজ করা শক্ত। সেইজন্যই অগ্রগতি কিছুই হয়নি, যদিও সরকারের প্রচন্ড প্রচেষ্টা আছে এবং জনগণকে ইতিমধ্যে যতখানি উদ্যোগী করা সম্ভব ততখানি করা গেছে। কিন্তু আরও করা যায়, যদি সমস্ত বেসরকারি মেশিনারি কার্যকরভাবে জনমুখী, গণমুখী হত। কিন্তু সেটা তা হয়নি বলেই এক্ষেত্রে আমরা আশানুরূপ সাফল্যলাভ করতে পারিনি। তা সত্ত্বেও যেটুকু অ্যাচিভমেন্ট হয়েছে, তাও কম নয় এবং যেটা বিরোধীরা ইতিপূর্বে কল্পনাও করতে পারতেন না। আজকে আমাদের যে ইনভেস্টমেন্ট হয়েছে সেটা গত বারের ইনভেস্টমেন্টের চেয়ে অনেক বেশি। যেমন ধরুন বোরো, গম এবং আলুর ক্ষেত্রে গত বছর আমাদের ইনভেস্টমেন্ট ছিল ১৬ কোটি টাকা, এবারে ইতিমধ্যেই ২০ কোটি ৯৫ লক্ষ টাকা ইনভেস্টমেন্ট করতে পেরেছে। বন্যায় ক্ষতিগ্রস্ত মানুষদের কাছে আমরা এই সমস্ত নিয়ে এগিয়ে গিয়েছি। তারমধ্যে বিশেষ কতগুলি জায়গায় আমরা কি পরিমাণ ইনভেস্টমেন্ট করেছি এবং গত বছর কি পরিমাণ হয়েছিল দেখুন ঃ—

| | | | | |
|---|---|---|---|---|
| হাওড়া— | গত বছর ছিল— | ০.৪৮ লক্ষ টাকা | এবছর হয়েছে— | ১.২২ কোটি |
| হুগলি— | ” | ২.০৭ কোটি | ” | ২.৩২ কোটি |
| বাঁকুড়া— | ” | ০.৫৭ লক্ষ | ” | ১.১১ কোটি |
| মেদিনীপুর— | ” | ২.১৮ কোটি | ” | ৩.২১ কোটি |
| বর্ধমান— | ” | ১.৮০ কোটি | ” | ২.৬১ কোটি। |

[4-10 — 4-20 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে আমি আরও কয়েকটি বিষয় এখানে উল্লেখ করতে চাই এবং সেটা উল্লেখ করা দরকার, তা নাহলে অনেক কিছুই বোঝা যাবে না। যেমন ধরুন পাম্প সেট এবং পাওয়ার টিলারের ক্ষেত্রে কোনও দিনই এগুলি সরাসরি সাপ্লাই করা হয়নি। এগুলি এবারে আমরা বন্যা বিধ্বস্ত এলাকায় পুনর্গঠনের জন্য সরাসরি সাপ্লাই করেছি। আগে লং টার্ম ব্যাঙ্ক বা কমার্শিয়াল ব্যাঙ্কের মাধ্যমে করা হত। এবারে ৩০০ পাওয়ার টিলার দেওয়া হয়েছে। এছাড়া কোল্ড স্টোরেজের ক্ষেত্রে আমরা দেখছি ৩০ বছর ধরে চাষীরা এবিষয়ে মরা কান্না কেঁদেছে। আমার এলাকার পাশেই হুগলি জেলা, যেখানে প্রচুর আলু চাষ হয়, সেখানে এত দিন দেখেছি কোল্ড স্টোরেজের জন্য চাষীরা মরা কান্না কেঁদেছে। আজকে সে বিষয়ের উন্নতি করা হচ্ছে। এত দিন মোটে ১টি কোল্ড স্টোরেজ ছিল, এবছর বামফ্রন্ট সরকার আরও ১১টি করবার জন্য পরিকল্পনা নিয়েছে এবং এগুলি সব কো-অপারেটিভ-এর মাধ্যমে করা হচ্ছে। ইতিমধ্যে সেই কাজ এগিয়ে গেছে, অল্প কয়েক দিনের মধ্যেই কনস্ট্রাকশনের কাজ শুরু হবে। এরা তো কনজিউমার সেকশনের ব্যাপারে অনেক কথাই বলে গেলেন। কনজিউমারে গত বৎসরে যে কালেকশন হয়েছে তা হচ্ছে ৩ কোটি ৫০ লক্ষ টাকা আর এবারে ডাবল হয়েছে ৭ কোটি টাকারও বেশি। লং টার্মের ব্যাপারে রজনীবাবু যে বিবৃতি দিয়ে গেলেন তা একেবারে অসত্য। তিনি বলেছেন সি এ ডি পি তে ১৯৭৬-৭৭ সাল ১০০ পারসেন্ট কালেকশন হয়েছে, এবং তারপরের বছরে অর্থাৎ ১৯৭৭-

৭৮ সালে ৫০ পারসেন্ট কালেকশন হয়েছে। আমার মনে হয় উনি না জেনেই বলেছেন অথবা ইচ্ছাকৃত ভাবে বিকৃত তথ্য পরিবেশন করবার জন্য বলেছেন, উনি একেবারে অসত্য কথা বলেছেন। ১৯৭৬-৭৭ সালে সি এ ডি পিতে কালেকশন হয়েছে ৯৭ পারসেন্ট অর ১৯৭৭-৭৮ সালে কালেকশন হয়েছ ৯৪ পারসেন্ট। প্রাইমারি ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্ককে ১৯৭৬-৭৭ সালে কালেকশন হয়েছে ৮২ পারসেন্ট আর এখন কালেকশন হয়েছে ৭৬ পারসেন্ট। এর কারণ কি, এর কারণ হচ্ছে ১৯৭৭-৭৮ এ দুটি ইলেকশন গেছে। একটা পার্লামেন্টের ইলেকশন আর একটি বিধানসভার ইলেকশন সেইজন্য কালেকশন হাম্পার হয়েছে। আর গতবারে ৫ কোটি টাকার জায়গা এরমধ্যে সাড়ে ৬ কোটি টাকা ইনভেস্টমেন্ট হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জিনিস উল্লেখ করতে চাই, সেটা হচ্ছে আমাদের কতকগুলি জিনিসের বৈষম্য আছে যেটার ব্যবস্থা করা দরকার। আপনারা জানেন, এই হাউসিং প্রবলেম হচ্ছে প্রচন্ড প্রবলেম। হাউসিং কো-অপারেটিভ এবং স্টেট হাউসিং কো-অপারেটিভ ফেডারেশনের মাধ্যমে যে লোন দেওয়ার ব্যবস্থা আছে তার প্রসার লাভ করেনি। এ সম্বন্ধে ভাবনা চিন্তা করে এবং আলোচনা করে তার ব্যবস্থা করতে হবে যাতে কিভাবে কার্যকর করা যায়। কিন্তু এটা ঠিক যদিও এর সার্ভিস বেড়েছে, অনেক জায়গায় লোন দিচ্ছে, গ্রামের দিকে লোন দিচ্ছে তৎসত্ত্বেও অকিঞ্চিতকর। এই ব্যাপারে আমাদের গ্রামের মানুষেরা এবং শহরের মানুষেরা ভীষণভাবে দুর্ভোগ ভোগ করছেন। এই ব্যাপারে আরও যদি কিছু করা যায় তা দেখবেন। কমার্সিয়াল ব্যাঙ্করা লোন দেয়না সেখানে বাধা রয়েছে সেটা যদি দূর করে দেওয়া যায় তাহলে কিছু লোকের উপকার হয়। আরবান কো-অপারেটিভ ব্যাঙ্ক আছে। এরা লোন দিতে চায় কিন্তু কনডিশন হচ্ছে ১০ বছরের মেয়াদে ঋণ দিতে হবে। পুওর সেকশনরা তা দিতে পারে না এই মেয়াদের মধ্যে সেইজন্য খুবই অসুবিধা হয়। অথচ কো-অপারেটিভ ফেডারেশন এবং ওয়েস্ট বেঙ্গল স্টেট কো-অপারেটিভ হাউসিং ফেডারেশন তারা ২০ বছর মেয়াদে ঋণ দেয়। লোয়ার ইনকাম গ্রুপ এবং মিডল ইনকাম গ্রুপ যারা হাউসিং ডিপার্টমেন্ট আছে তারা ১৫-২০ বছরে ইনস্টলমেন্ট লোন দিতে পারে কিন্তু হাউসিং বিল্ডিং আরবান সোসাইটি তারা ১০ বছর বেঁধে রেখে দিয়েছেন। আপনারা জানেন, লোয়ার ইনকাম গ্রুপের এবং মিডল ইনকাম গ্রুপের স্যালারি আপনার ভাল। তারপরে হাউসিং কো-অপারেটিভ মেম্বার হতে গেলে প্রপার্টি থাকা দরকার, গ্যারান্টেড ইনকাম থাকা দরকার, তানাহলে সুযোগ সুবিধা পাবে না। কিন্তু যারা গরিব যারা আরবান ব্যাঙ্কগুলি থেকে লোন নেয় তাদের রেস্ট্রিকশন থাকে। সুতরাং এই ১০ বছর যেটা সেটা আরও বেশি হওয়া দরকার। আমি এই ব্যাপারে ডিপার্টমেন্টের সাথে কথাবার্তা বলেছিলাম তারা বললেন যে আমরা অক্ষম কেন না রিজার্ভ ব্যাঙ্ক এটা বেঁধে দিয়েছেন। আমি অনুরোধ করছি এই যে ১০ বছরের যে বাধা আছে এটা প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করে অপসারণ করা দরকার। এ ছাড়া আর একটি বিষয় বলছি, আজকে সমস্ত পশ্চিমবাংলার সমবায় বিভাগের সদস্যরা তারা অনেক বিভাগের সহায়তা পাচ্ছে। পশ্চিমবাংলার গরিব কৃষকদের জন্য উন্নত সমবায় ঋণ ইনটারেস্ট রেট ফ্রি করে দেওয়া হয়েছে ২ হাজার টাকা পর্যন্ত। সেক্ষেত্রে শেয়ার ক্রপার এবং মারজিন্যাল ফারমার তাদের ক্ষেত্রে যাতে তাড়াতাড়ি কার্যকর হয় সেইদিকে দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সমবায় সম্বন্ধে যে বাজেট মাননীয় মন্ত্রী মহাশয় রেখেছেন সেই বাজেট হচ্ছে জনমুখী এবং আগামী দিনে পশ্চিমবাংলার

মেহনতি মানুষের অনেক কল্যাণ করবে এবং আরও সাফল্যমন্ডিত হবে। সেইজন্য মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দে রেখেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সমবায় দপ্তরের মন্ত্রী যে ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন আমি তাকে সমর্থন করছি। আমি বিরোধীপক্ষের কথা শুনেছি, তারা যেসব অভিযোগ করেছেন তা হল এই যে সমবায় গণতন্ত্রকে হত্যা করেছে, সেখানে দলবাজি চলছে, স্বজনপোষণ চলছে, কারা এইসব কথা বলছেন, তারা এতকাল ধরে পশ্চিমবাংলায় এসব কাজ করেছেন তারাই বলেছেন। এ যেন ভুতের মুখে রামনাম। বিরোধীপক্ষ থেকে যিনি উদ্বোধন করলেন তিনি সমবায় করেন, তাই আশা করেছিলাম তার বক্তব্যের মধ্যে থেকে কিছু আলোকপাত আমরা পাব। তিনি প্রথমেই বললেন মালদহ জেলার সমবায় সমিতি তে মন্ত্রী মহাশয় শৈলেন সরকারকে কেন মনোনয়ন দিলেন, তিনি নিশ্চয় জানেন যে এই ব্যাপারে মন্ত্রীর কোনও অধিকার নেই পশ্চিমবঙ্গ সমবায় ইউনিয়ন থেকে মনোনয়ন দেওয়া হয়। এইভাবে খোঁজখবর না নিয়ে বলা উচিত নয় এবং বিরোধীপক্ষ থেকেও এরকম কথা বলা ঠিক নয়। তার জানার কথা যে সেখানে ৩ জনকে মনোনয়ন দেওয়া হয়েছে একজন অধ্যাপক সন্তোষ চক্রবর্তী, যিনি সমবায় আন্দোলন করেন, আরেকজন শৈলেন সরকার এম এল এ এবং আরেকজন এ আর সি এস এইভাবে সেখানকার মোট সদস্য ১৫ জন শৈলেনবাবুকে সর্বসম্মতিক্রমে সম্পাদক নির্বাচিত করলেন, এর জন্য অপরাধী মন্ত্রী কেন হবেন জানি না। ৩০ বছর ধরে কোন জায়গায় সমবায়কে নিয়ে আসা হয়েছে এ কথা সকলেই জানেন। এখানে একটা কথা প্রচলিত আছে কো-অপারেশন না করাপশন? কলকাতা কর্পোরেশন সম্বন্ধে একসময় বলা হত, চোরপোরেশন, সেই রকমভাবে কো-অপারেশন না বলে বলা হয় করাপশন। দীর্ঘদিন ওরা পরিচালনা করে এসেছেন বলে আজকে এই অবস্থা। সমবায় সম্বন্ধে সাধারণ মানুষের মধ্যে কোনও চেতনা নেই, অধিকাংশ সমবায় লিকুইডিশনে যাচ্ছে, গরিব মানুষ এর মধ্যে নেই, তাদের বাইরে রেখে দেওয়া হয়েছে এইভাবেই সমবায় আন্দোলন চলে এসেছে। কিন্তু সারা ভারতবর্ষের চেহারা তা নয়। গুজরাট, মহারাষ্ট্র, কর্ণাটকে কংগ্রেস রাজত্ব ছিল, কিন্ত সেখানকার কংগ্রেসি মন্ত্রীরা যেকাজ করেছিলেন আমাদের এখানে এরা তা করতে পারলেন না। সেখানকার কংগ্রেস শাসনে তারা এগিয়েছিল আর আমাদের এখানে সমাবায় রসাতলে গেল। এটা ঠিক যে সমবায়ের বিরাট সমস্যা আছে, ভারতবর্ষ উন্নয়নশীল দেশ নয়, সুতরাং সমবায় দিক দিয়ে যদি আমরা যেতে পারি তাহলে কুটিরশিল্পের উন্নতি হবে, অন্য দিকের উন্নতি হবে কৃষি ও কৃষকের উন্নতি হবে, বেকার সমস্যার সমাধান হবে ইত্যাদি। সেজন্য এদিকে দৃষ্টি দেওয়া দরকার। সুতরাং সমবায়কে যদি ঠিকমতো ব্যবহার করতে পারা যায় এবং এর মাধ্যমে যদি অর্থনৈতিক উন্নতি, গ্রামের উন্নতি করতে হয় তাহলে এর যে দোষ ত্রুটিগুলি আছে তা দূর করতে হবে। কায়েমী স্বার্থ এখানে একটা মস্তবড় বাধা, কিন্তু যে মুহূর্তে এদের উপর আঘাত হানা যাবে তখনই হৈ চৈ আরম্ভ হয়ে যাবে।

[4-20 — 4-30 P.M.]

পশ্চিমবাংলার মধ্যে সমস্ত সমবায় সমিতি দুর্নীতি মুক্ত নয়, কিন্তু বহু সমিতির মধ্যেই দুর্নীতি রন্ধ্রে রন্ধ্রে ঢুকে পড়েছে তাদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা গ্রহণ করা দরকার। সমবায়ের

মধ্যে গরিব মানুষকে আনতে হবে এবং তা আনার জন্য সরকার ইতিমধ্যে কিছু কিছু ব্যবস্থা করেছেন। সমবায়ের সম্বন্ধে যেটা নিয়ে হৈ চৈ চলছে তা কিছু কিছু সমিতি অধিগ্রহণ করা হয়েছে কেন, সেখানকার পুরানো সমিতিগুলি কেন ভেঙ্গে দেওয়া হয়েছে? সমবায় আন্দোলন গণতান্ত্রিক আন্দোলন—এটা বেসরকারি আন্দোলন অফিসার দিয়ে সমবায় চলে না। কিন্তু মাঝে মাঝে তাও করতে হয় কারণ যেখান থেকে লক্ষ লক্ষ টাকা খরচ করা হবে, যে টাকা রিজার্ভ ব্যাঙ্ক বা অন্যান্য ফাইনান্সিয়াল ইনস্টিটিউশন থেকে আসছে, সেটা যদি অপচয় হয় তাহলে সরকার চুপ করে বসে থাকতে পারেন না। নিয়ম অনুয়াযী যদি সমবায় না চলে, সময় মতো যদি নির্বাচন না হয় তাহলে সরকার থেকে সেখানে একটা ব্যবস্থা গ্রহণ করতেই হয়। আমি বলব যে কটা গ্রহণ করা হয়েছে শুধু তাই নয় দরকার হলে আরও করা যেতে পারে। লক্ষ লক্ষ টাকা অপচয় যেখানে হচ্ছে সেখানে মন্ত্রী যদি চুপ করে বসে থাকেন তাহলেও সরকারকে সামালোচনা করা হবে যে সরকার কেন চুপ করে বসে আছে। হাইকোর্ট নিয়ে আমি পরে বলব কিন্তু ভূমি সংস্কার এবং অন্যান্য ক্ষেত্রের অভিজ্ঞতায় দেখছি যে হাইকোর্টে গিয়ে কিভাবে আমাদের দেশে কায়েমী স্বার্থের লোকেরা সুবিধা নিচ্ছে। জয়নাল সাহেব মন্ত্রী ছিলেন কিন্তু ১৩ বছরেও তিনি পশ্চিমবঙ্গ সমবায় ইউনিয়নের নির্বাচন করাতে পারেন নি। একজন লোক কোর্টে গিয়ে মামলা করল তখনই বলা হল কি করব কোর্টে মামলা চলছে। ঋণ পরিশোধের কথা অনেকে বলেছেন যে কোনও ঋণ পরিশোধ হচ্ছে না। এর কারণ হচ্ছে গ্রামে যারা অবস্থাপন্ন লোক তারাই ঋণ শোধ দিতে বাধা দিচ্ছে, গরিব মানুষ ঋণ পরিশোধ করতে চায় কিন্তু সেখানেও বিরোধী দলের থেকে প্রচার করা হচ্ছে বামফ্রন্ট সরকার বলে দিয়েছেন যে সমবায়ের ঋণ দিতে হবে না। সরকারি ঋণ এবং সমবায় ঋণ এক নয়। কিন্তু ওরা ইচ্ছে করেই এই কাজ করছেন, যারফলে গ্রামের গরিব মানুষ ও কৃষকের ক্ষতি তারা করছেন। রজনীবাবু অনেক কথা যা বললেন তা বুঝে বললেন কিনা জানি না, জয়নাল সাহেব সমবায় মন্ত্রী ছিলেন, বীরেনবাবু সমবায় করেন কিন্তু রজনী বাবু কোথায় কিছু করেছেন বলে জানি না। তিনি একটা নির্দিষ্ট দুর্নীতির অভিযোগ এনেছেন এম কে রায়ের নামে। তিনি এখানে নেই, থাকলে তাকে জিজ্ঞাসা করতাম এম কে রায়ের পুরো নামটা কি বলতে পারবেন? তিনি পারবেন না, কারণ তাকে কেউ কাগজ ধরিয়ে দিয়েছে। আমি জানি তার নাম মৃনালকুমার রায়। তিনি জানেন না, তাকে কেউ একটা কাগজ ধরিয়ে দিয়েছে। একজন অত্যন্ত কুখ্যাত ব্যক্তিকে সরানো হয়েছে এবং তাকে আমি গত ২-৩ দিন অ্যাসেম্বলির আনাচে-কানাচে ঘুরতে দেখেছি, তাতে আমার মনে হয়েছে কিছু একটা হতে চলেছে এবং আজকে সেটা রজনীবাবুর মুখ দিয়ে প্রকাশ পেল। স্যার, আমাদের সকলের শ্রদ্ধেয় ব্যক্তি শ্রী ত্রিদিবকুমার চৌধুরি আমাকে দিল্লিতে একদিন একটা গল্প বলেছিলেন দুঃখ ক'রে, জানেন নির্মলবাবু, এখানে দিল্লিতে এম পি কেনা যায়, একটা কোয়েশ্চেন করবার জন্য বিভিন্ন ইন্টারেস্টেড সার্কেল টাকা দিয়ে কোয়েশ্চেন করান। তাই আমি বলি আমাদের বিধানসভা সেই অবস্থায় পড়বার আগে আমাদের সাবধান হওয়া দরকার। আমি রজনীবাবুকে বলি বেশ তা এখানে বললেন, বাইরে বলুন না কেন একথা, চেকের নাম্বার দিয়ে, তার জবাব পাবেন। তিনি একজন সমবায় আন্দোলনের সর্বভারতীয় নেতা, তার সম্বন্ধে এই কথা বলে গেলেন সমবায় আন্দোলনের মুখপাত্র হিসাবে তার প্রতিবাদ করছি। রজনীবাবুকে আমি চ্যালেঞ্জ দিলাম না, কারণ চ্যালেঞ্জ দেবার মতো গুরুত্বপূর্ণ লোক আমি তাকে মনে করি না। সাহস থাকে

বাইরে গিয়ে একথা বলুন, মৃনালবাবু আইনত তার ব্যবস্থা নেবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ২-১টা প্রস্তাব করে আমার বক্তব্য শেষ করব। আমার প্রথম কথা হচ্ছে এই আপনি জানেন কেন্দ্রীয় সমবায় মন্ত্রী শ্রী মোহন ধারিয়া একটা প্রস্তাব গ্রহণ করেছেন সর্বভারতীয় ক্ষেত্রে যে ১লা জুলাই থেকে সমস্ত নিত্য ব্যবহার্য দ্রব্য সমবায়ের মাধ্যমে বণ্টন করা হবে এই বিষয়ে সজাগ হওয়া দরকার। সর্বজন সদস্য পদ যাতে হয়, সকল গরিব মানুষ যাতে সমবায়ের মধ্যে আসতে পারেন, যাতে সমবায় প্রকৃত গণতান্ত্রিকরণ হয় তারজন্য আইন হয়েছে। এই আইনকে কার্যকর করতে হবে, সবাইকে সমবায়ের মধ্যে আনতে হবে। মন্ত্রী মহাশয় তার ভাষণে একটা গুরুত্বপূর্ণ কথা বলেছেন, সমবায়ে কি সুযোগ আছে সেটা পরিপূর্ণভাবে ব্যবহার করতে পারা যাচ্ছে না। বিভিন্ন দপ্তর সে ক্ষুদ্র কুটির শিল্প দপ্তর বলুন কৃষি দপ্তর বলুন, পশু পালন দপ্তর বলুন, মৎস্য দপ্তর বলুন এইসব দপ্তরের মধ্যে। একটা সমন্বয় সাধন দরকার, এই সমন্বয় একান্ত প্রয়োজন, সেই দিকে আমাদের নজর দেওয়া দরকার, সমবায় আন্দোলনকে আমাদের বহুমুখি করা দরকার। কেবল ঋণ নেওয়া এবং ঋণ পরিশোধ এর মধ্যে সমবায়েক আবদ্ধ না রেখে অন্যান্য রাজ্যে সমবায় আন্দোলন কিভাবে সব ক্ষেত্রে এগিয়েছে সেটা দেখে আমাদের সমস্ত ক্ষেত্রে সমবায়কে এগিয়ে নিয়ে যেতে হবে। সমবায় মন্ত্রী মহাশয় অল্প দিনের মধ্যে অনেকদূর এগিয়েছেন, আরও কিছু করার দরকার আছে। আপনার দপ্তরের কয়েক জন কর্মীর উপর দীর্ঘদিন ধরে অন্যায় হয়েছে। কৃষি বিভাগ থেকে, উন্নয়ন থেকে সমবায় দপ্তরে এসেছে, তাদের প্রোমোশন দিতে গিয়ে হাইকোর্টে মামলা হয়েছে, তাদের প্রতি অন্যায় অবিচার হয়েছে, তাদের প্রোমোশন আটকে আছে। আপনি সেটা একটু দেখবেন। আমি বিরোধী পক্ষের সদস্যদের কাছে আহ্বান জানাব যে তারা দায়িত্বশীল বিরোধীর ভূমিকা পালন করবেন। যেখানে সমালোচনা করবার করুন, মরিচঝাঁপি, পানঝাঁপি সম্বন্ধে বলুন আমাদের আপত্তি নেই, কিন্তু যেখানে সহযোগিতার সুযোগ আছে সেখানে এগিয়ে আসুন, সমবায় রাজনীতি দলবাজির জায়গা নয়, যেখানে গণতান্ত্রিক পদ্ধতিতে সাধারণ মানুষকে যুক্ত করে আমরা সমস্ত ক্ষেত্রে এগিয়ে যেতে পারি সেখানে গঠনমূলক বক্তব্য রাখুন, সরকারের সঙ্গে সহযোগিতা করুন। সমবায় আন্দোলন সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গে পিছিয়ে আছে এটা যেন আর না শুনতে হয়, আসুন সকলে মিলে পশ্চিমবঙ্গের সমবায় অন্দোলনকে আমরা এক নম্বর জায়গায় নিয়ে যাই। এই কাজে সকলের সহযোগিতা আহ্বান করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** এই বিভাগের ব্যয় বরাদ্দের দাবির উপর আলোচনার সময়ে ৪-৩৭ মিঃ শেষ হওয়ার কথা, কিন্তু এখনও দুজন বক্তা এবং মন্ত্রী মহাশয়ের উত্তর বাকি আছে, সেজন্য আরও সময়ের দরকার। আমি বিধানসভার কার্যপ্রণালী ও নিয়মাবলির ২৯০ ধারা অনুযায়ী আরও আধ ঘণ্টা সময় চাচ্ছি, আশা করি এতে কারও আপত্তি নেই। অতএব এই ব্যয় বরাদ্দের দাবির উপর অলোচনার জন্য আরও আধ ঘণ্টা বাড়ানো হল।

[4-30 — 4-40 P.M.]

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সমবায় বিভাগের বাজেট বরাদ্দের বিতর্কে অংশ গ্রহণ করে জনতা দলের বীরেনবাবু প্রাক্তনমন্ত্রী জয়নাল আবেদিনের

যেভাবে প্রশংসা করলেন তাতে জয়নাল আবেদিনকে দেখে মনে হয় তিনি নিজেই লজ্জা পেয়েছেন। মন্ত্রী হিসেবে তিনি নিজে কি করেছেন বা না করছেন সেটা বাদ দিলেও তিনি ভালভাবেই জানেন এবং আমরাও জানি যে, তার দলের সত্য বাপুলি প্রভৃতিকে সব কয়টি কো-অপারেটিভের শীর্ষে বসিয়ে দিয়ে যে সমস্ত কাজকর্ম করা হয়েছে তার উদাহরণ গত বাজেট বক্তৃতায় রেখেছি কাজেই এখন আর তার পুনরাবৃত্তি করতে চাই না। বীরেনবাবু আমাদের সমবায় মন্ত্রীর সমালোচনা করে বললেন যে, তার নাকি সদিচ্ছার অভাব রয়েছে। অবশ্য পরে আবার বললেন, সদিচ্ছা থাকলেও তার আন্তরিকতার অভাব রয়েছে। আমি বুঝতে পারছিনা এই বাজেট বই'র মধ্যে কোথায় তিনি এই জিনিস দেখলেন? তিনি দীর্ঘদিন ধরে সমবায়গুলির সঙ্গে জড়িত রয়েছেন কাজেই তিনি জানেন এই সমবায়গুলি কিভাবে পড়ে রয়েছে এবং দিনের পর দিন এই সমবায়গুলি কিভাবে বাস্তু ঘুঘুদের আড্ডায় পরিণত হয়েছে। আমরা এই বাস্তুঘুঘুদের আড্ডা ভাঙ্গতে চাই এবং এই ব্যাপারে নতুন পদক্ষেপ নেওয়া হয়েছে। ইউনিভার্সাল মেম্বারশিপের কথা যা ঘোষণা করা হয়েছে এবং যেভাবে কাজ করা হচ্ছে তারজন্য আমি তাকে সাধুবাদ জানাচ্ছি। তিনি বলেছেন এই ইউনিভার্সাল মেম্বারশিপের ফলে সদস্য সংখ্যা ২০ লক্ষ থেকে ২৫ লক্ষ করা হবে। আমি মনে করি সমবায়ের সদস্য পদ যদি সকলের কাছে উন্মুক্ত করা যায় তাহলে ওই বাস্তুঘুঘুদের বাসা ভাঙ্গা যাবে। ওরা অবশ্য এইজন্য চিন্তিত হয়ে পড়েছেন। এই যে ৬৪ কোটি কয়েক লক্ষ টাকা দেওয়া হচ্ছে এতে চাষীকে তার চাষের কাজে সাহায্য করবে। আমি আগেই বলেছি ক্ষুদ্র বা দরিদ্র কৃষকদের ঋণদানের জন্য যে সুদ দিতে হয় তার পরিমাণ নিঃসন্দেহে বেশি এবং মন্ত্রী মহাশয়ও স্বীকার করেছেন এটা একটা বোঝার মতো। আমাদের রাজ্যে ক্ষুদ্র শিল্প বা কুটির শিল্পের কারিগরদের যে ঋণ দেওয়া হয় তারজন্য ৪ পারসেন্ট হিসেবে সুদ নেওয়া হয়, কিন্তু গরিব চাষীদের কাছ থেকে ১৪-১৫ পারসেন্ট হিসেবে আদায় করা হয়। অবশ্য রিজার্ভ ব্যাঙ্ক থেকে বলার পর এটা মাত্র ১ পারসেন্ট কমেছে। আমি মনে করি এটা সমুদ্রে থুতু ফেলার মতো। মন্ত্রী মহাশয় বা রিজার্ভ ব্যাঙ্ক যাই বলুন আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ রাখছি এই সুদের একটা অংশ ভরতুকি হিসেবে দরিদ্র কৃষকদের দিন। তারপর আমার বক্তব্য হচ্ছে, প্রাইমারি কো-অপারেটিভ সোসাইটি গ্রামাঞ্চলে যেগুলি রয়েছে তার অনেকক্ষেত্রে দেখা যায় তার আয়তন এত বড় এবং তার সদস্য সংখ্যা এত বেশি যে সেখানে ঠিক সমবায়ের মনোভাব নিয়ে কাজ করা সম্ভব হয় না। অর্থাৎ সেখানে সদস্যদের অ্যাকটিভলি কোনও পার্টিসিপেশন থাকে না। কাজেই আমি বলছি মন্ত্রী মহাশয়কে চিন্তা করতে হবে এই সমস্ত সমবায়ের এরিয়া অব অপারেশন যেটা রয়েছে তাকে ছোট করুন যাতে প্রত্যেকটি সদস্য ভাবতে পারে এটা তার নিজের সোসাইটি। সমবায়কে যদি এইভাবে সৃষ্টি করতে না পারেন তাহলে সমবায়ের আদর্শ ব্যাহত হবে। এবারে আমি আর একটা ছোট বিষয় উল্লেখ করতে চাই। মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন বরানগরে সিবা গ্লাস ওয়ার্কারদের কো-অপারেটিভ সোসাইটি রেজিস্ট্রেশন পায়নি এবং কংগ্রেস আমল থেকে তারা অবৈধভাবে কাজ কারবার চালিয়ে যাচ্ছে এবং ওয়ার্কারদের হাজার হাজার টাকা তছরূপ করেছে। সেখানকার ওয়ার্কাররা লিখিতভাবে মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানিয়েছে এবং মন্ত্রী মহাশয়ও তাদের আশ্বাস দিয়েছিলেন কিছু করা হবে। কিন্তু দুঃখের বিষয় আজ পর্যন্ত কিছু করা হয়নি। কাজেই আমি অনুরোধ করছি তাদের দীর্ঘদিনের ক্ষোভ দূর করুন এবং যথোপযুক্ত ব্যবস্থা অবলম্বন করুন। কো-অপারেটিভ

সাবলম্বী এবং ভায়াবেল করবার জন্য আরও কিছু পদক্ষেপ যদিও ঘোষণা করা হয়েছে সেগুলি কার্যকর হবে না যদি সেগুলি তাড়াতাড়ি না করা যায়। শুধু কৃষি লোন দিয়ে এই সমিতিগুলিকে ভায়াবেল করা যাবে না। চাষের সমস্ত রকমের উপকরণ দিয়ে চাষীর পাশে না দাঁড়ালে এইগুলি লিকুইডেশন-এ যাবে এবং একটার পর একটা সোসাইটিগুলির অপমৃত্যু ঘটবে। কাজেই আমি অনুরোধ করছি লোন-এর সঙ্গে সার, বীজ, স্প্রেয়ার, পাম্পসেট এই সমস্ত জিনিস দিয়ে একটার পর একটা সোসাইটি স্বয়ংম্ভর করে তুলতে হবে এবং চাষী যাতে সুলভ মূল্যে এবং সহজ শর্তে টাকা পেতে পারেন তার ব্যবস্থা করতে হবে, না হলে চাষীদের সমবায় থেকে বিশেষ কিছু লাভ হবে না। শুধু ১৪-১৫ পারসেন্ট সুদ দিয়ে তাদের বাঁচানো যাবে না। যাতে তারা কো-অপারেটিভ-এর মাধ্যমে চাষের অন্যান্য উপকরণ যেমন, লাঙ্গল, গরুর গাড়ি তারা যাতে নিজেরা তৈরি করতে পারে এবং সেগুলি যাতে সুলভে সরবরাহ করতে পারে তারজন্য প্রয়োজনীয় এককালীন মূলধন ঋণ হিসাবে দেওয়া যেতে পারে, তাহলেই তারা স্বয়ংম্ভরতার দিকে এগিয়ে যেতে পারেন। যে জিনিস বলা হচ্ছে সাবলম্বি করার কথা তাতে শুধু ম্যানেজার বসিয়ে সাবসিডি দিয়ে একে ভায়াবেল করার নাম করে শুধু প্রহসনে পরিণত করা হচ্ছে। প্রকৃতপক্ষে সেইজন্য কোনও কো-অপারেটিভ সোসাইটি ভায়াবেল হচ্ছে না, যে তিমিরে ছিল সেই তিমিরেই রয়ে যাচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের অভিজ্ঞতা রয়েছে সেইজন্য তাকে আমি অনুরোধ করব এই সমস্ত ক্ষুদ্র ক্ষুদ্র সমবায় সোসাইটি যেগুলি টিপ টিপ করে চলছে তাদের সম্বন্ধে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করুন। এই কয়েকটি কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন সেই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-40 — 4-50 P.M.]

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সমবায় মন্ত্রী এই সভায় যে ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন আমি সেই ব্যয় বরাদ্দকে সমর্থক করে সংক্ষেপে দু-একটি কথা বলব। সমবায় সম্পর্কে বলতে গিয়ে প্রথমেই যে কথা আমার মনে পড়ে তা হল দুর্নীতির কথা। দুর্নীতির কথা এই সভায় আমি দেখলাম সরকার পক্ষ থেকেই বেশি বলা হল। আর যাদের বলার কথা জয়নাল সাহেব বিরোধী পক্ষের কংগ্রেসি সদস্য হয়েও দুর্নীতির কথা একবারও উল্লেখ করলেন না, কারণটা আমি বুঝতে পারলাম না! এতাবতকাল একটা নিয়ম ছিল সরকারের যারা বিরোধী পক্ষ তারাই দুর্নীতির কথা উচ্চ কণ্ঠে বলে থাকেন। কিন্তু জয়নাল সাহেব একবারও দুর্নীতির সম্পর্কে কোনও কথার উল্লেখ করলেন না। এটা আমার বুঝতে কষ্ট হল। জয়নাল সাহেব বিগত কয়েক বছর ধরে এই দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ছিলেন। তিনি নিজেই দুর্নীতির জীবন্ত মূর্তি হয়ে দাঁড়িয়েছিলেন। কাজেই তার পক্ষে দুর্নীতির কথা বলা সম্ভব নয়। স্যার, জয়নাল সাহেবকে দুর্নীতিতে জীবন্ত মূর্তি এই কারণে বললাম যে, জয়নাল সাহেবের আত্মীয় স্বজন উত্তর বঙ্গের বিভিন্ন জায়গায় এখনও কো-অপারেটিভের মাথায় বসে আছে এবং দুর্নীতির কারবার চালিয়ে যাচ্ছে। আমি দৃষ্টান্ত দিয়ে বলতে চাই, তিনি কি অস্বীকার করতে পারেন যে, একজন প্রাক্তন বিধানসভার সভ্য, জয়নাল সাহেবের ঘনিষ্ঠ আত্মীয়, তিনি এখনও পর্যন্ত জলঙ্গী এগ্রিকালচারাল মার্কেটিং সোসাইটিতে বসে আছে এবং দুর্নীতির চূড়ান্ত করে যাচ্ছে। তার বিরুদ্ধে ভক্তিবাবু এখনও কোনও ব্যবস্থা নেন নি

কেন, আমি মন্ত্রী মহাশয়ের কাছে সেটা জানতে চাইছি এবং আমি বলছি জয়নাল সাহেবের আত্মীয় এবং প্রাক্তন বিধানসভা সদস্য হিসাবে যদি কসুর করেন বা ভয় পান ব্যবস্থা করতে তাহলে সরকার পক্ষ আমরা মনে করব ঠিক হচ্ছে না। আপনি হয়ত ভেবে থাকতে পারেন জলঙ্গী কো-অপারেটিভে জয়নাল সাহেবের আত্মীয় তিনি যে দুর্নীতি করে যাচ্ছেন আমরা সেটাকে লক্ষ্য করে দেখতে পারছি না। আরও একটা কো-অপারেটিভের কথা না বলে পারছি না। চক ইসলামপুরে সেখানে সিল্ক উৎপাদন করার একটা কো-অপারেটিভ আছে। সেই কো-অপারেটিভে দুর্নীতি চলছে এবং একজন প্রাক্তন কংগ্রেস নেতা এই দুর্নীতি করে যাচ্ছেন এবং করছেন যেভাবে তা শুনলে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আশ্চর্য হয়ে যাবেন। এই কো-অপারেটিভের মধ্যে তার লগ্নি কারবার চালাচ্ছেন। শিল্প উৎপাদনের ক্ষেত্রে তারা ৪শো ৫শো দিয়ে দাদন করে চলেছেন, তাদের ব্যক্তিগতভাবে শুধু লগ্নি হচ্ছে। কো-অপারেটিভ-এর মাধ্যমে ব্যক্তিগত সম্পত্তি অর্জন করে চলেছেন। এটা আমি বিগত বাজেট বক্তৃতায় বলেছিলাম জয়নাল সাহেব নিজেই কো-অপারেটিভ ডিপার্টমেন্টকে তার ব্যক্তিগত সম্পত্তিতে পরিণত করেছিলেন। কিন্তু এখনও পর্যন্ত তার আত্মীয় স্বজনরা কো-অপারেটিভে বসে আছেন এবং কো-অপারেটিভকে তারা ব্যক্তিগত সম্পদ হিসাবে ব্যবহার করছেন। এটা বন্ধ হওয়া উচিত। সত্যবাবুর এইসব কথায় রাগ হবে, কারণ তিনি বহুদিন এইসব করেছেন, আজকে একটু চেপে গিয়েছেন। এই রকম ভুরি ভুরি উদাহরণ দেওয়া যায়। আমি সেকথায় যেতে চাইছি না। আমি যেকথা বলতে চাই সেটা হচ্ছে, কো-অপারেটিভ আন্দোলনের ক্ষেত্রে যে সবলতা বামফ্রন্ট সরকার এনেছেন এবং কো-অপারেটিভের ক্ষেত্রে যে ব্যবস্থা নিতে চলেছেন, সেটা বৈপ্লবী ব্যবস্থা। এই প্রথম পশ্চিমবঙ্গের ক্ষেত্রে শুধু নয় সারা ভারতবর্ষের ক্ষেত্রে গরিবদের ক্ষেত্রে কো-অপারেটিভের সুদের হার কমানোর চেষ্টা হচ্ছে। এই প্রথম গরিব মানুষ যাতে কো-অপারেটিভের সদস্য হতে পারে সেইজন্য খয়রাতি সাহায্য দেওয়া হচ্ছে। মন্ত্রী মহাশয় যে এই ব্যবস্থা গ্রহণ করেছেন তারজন্য তাকে সাধুবাদ জানাই। আজকে কো-অপারেটিভ আন্দোলনকে প্রত্যিকার অন্দোলনে পরিণত করার জন্য একটা প্রচেষ্টা চলছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার সময় খুব কম। তার মধ্যে আমি একথা বলব, বামফ্রন্ট সরকার কায়েম হওয়ার পরে যে পদক্ষেপ নিয়েছেন তা সত্ত্বেও আমার কয়েকটি ক্ষেত্রে ঘাটতি রয়ে গিয়েছে। তা হল, এখনও পর্যন্ত কো-অপারেটিভের যে সর্বাঙ্গীন সম্ভাবনা, সেই সম্ভাবনাকে পুরোপুরি কাজে লাগাতে পারছি না। আমি মন্ত্রী মহাশয়কে বলব, এখনও পর্যন্ত আমরা লেবার কো-অপারেটিভ যগুলো আছে, সেই লেবার কো-অপারেটিভগুলোকে যথোচিত গুরুত্ব দেওয়া দরকার। সেটা আমরা দিচ্ছি না। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে পশ্চিমবাংলায় যে ইন্ট্যালিজেন্সিয়া আছে, যে প্রযুক্তি জ্ঞান আছে, তা অতুলনীয়। বহু ইঞ্জিনিয়ার আছে, বহু টেকনিসিয়ান আছেন, তাদের টিমকে নিয়ে সোসাইটি কো-অপারেটিভ করে তাদের মধ্যে এনট্রপ্রেনার ক্রিয়েট করার জন্য ব্যবস্থা করেন এবং কো-অপারেটিভগুলোর সঙ্গে সহযোগিতা করেন, তাহলে পশ্চিমবঙ্গের কাজে কো-অপারেটিভকে লাগাতে পারব।

মাননীয় অধ্যক্ষ আপনি দেখবেন ভারতবর্ষের অন্যান্য রাজগুলিতে লেবার কো-অপারেটিভগুলিকে কিছুটা উৎসাহ দেওয়া হয়েছে। পশ্চিমবাংলায় যতদিন পর্যন্ত কংগ্রেস রাজত্ব ছিল, এই লেবার কো-অপারেটিভ-এর ক্ষেত্রে কোনও সহযোগিতা তারা করেননি, কারণ তারা

চিরকাল যেটা করেছেন সেটা হচ্ছে লেবারদের বিরুদ্ধে মলিকদের শোষণের ব্যবস্থা করে দেওয়া। এবারে আপনি এই ব্যবস্থা করুন, লেবার কো-অপারেটিভ-এর সহযোগিতা নিয়ে তাদের এমপ্লয়মেন্টের যাতে ব্যবস্থা করে নিতে পারে আপনি সেই ব্যবস্থা করুন। এর পরে আমি যেকথা বলতে চাই সেটা হচ্ছে ভারতবর্ষের কেন্দ্রীয় সরকার যে কথা বলেছেন তা হচ্ছে গ্রামীণ উন্নয়নের জন্য তারা বেশি বেশি অর্থ দিচ্ছে এবং গ্রামীণ উন্নয়নের উপর তারা গুরুত্ব আরোপ করেছেন। এই অর্থের ভাগ যাতে পশ্চিমবাংলায় যথাযথভাবে আনতে পারেন, তার একটা চেষ্টা থাকা উচিত। আমার পূর্ববর্তী বক্তা বলে গেলেন ইন্দিরা সরকারের আমলে কিভাবে অবহেলিত হয়েছে, সারা ভারতবর্ষে যেখানে ১৩৮টি কোল্ড স্টোরেজ হয়েছে, আমাদের এই পশ্চিমবাংলায় মাত্র ৯টি তার বেশি হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবারেই প্রথম আমি দেখলাম যে দুটো কো-অপারেটিভ গত বছরে শুরু হয়েছে, আর ১১টি করবার জন্য এখন কনস্ট্রাকশন স্টেজে আছে, সেগুলি হবে বামফ্রন্ট সরকারের উদ্যোগে। গ্রামাঞ্চলে উৎপাদিত কৃষিজাত সম্পদের যাতে যথাযথ ব্যবহার হতে পারে, তার জন্য মূল্য সংরক্ষণের জন্য কোল্ড স্টোরেজ-এর মাধ্যমে হতে চলেছে। সেজন্য আমি আপনাকে সাধুবাদ জানাই। কিন্তু এই ব্যাপারে জয়নাল সাহেব এবং তাদের যারা কেন্দ্রীয় নেতৃত্বে ছিলেন, তার নিন্দা করি, পশ্চিমবাংলার ক্ষেত্রে তারা চরম অবহেলা করেছেন, চরম উপেক্ষা করেছেন অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে ১৯৭৭-৭৮ সালে একটা রিপোর্ট বেরিয়েছে কেন্দ্রীয় সরকারের সেই রিপোর্টে একথা বলা হয়েছে যে কো-অপারেটিভ সংগ্রামকে যদি সত্যিকারের অর্থবহ করে তুলতে হয়, তাহলে তাকে দুর্নীতি মুক্ত করতে হবে, তার সপ্তম রিকমেনডেশনে একথার উল্লেখ আছে। দুর্নীতি হচ্ছে কো-অপারেটিভের চরম শত্রু। কাজেই প্রথম এবং প্রধান কাজ হচ্ছে এই দুর্নীতি থেকে বাঁচাবার চেষ্টা করতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি দীর্ঘকাল ধরে, ৩০ বছর ধরে কংগ্রেসি রাজত্বে যে দুর্নীতি এখানে ঢুকেছে, তা থেকে এটাকে বাঁচান। পশ্চিমবঙ্গের কো-অপারেটিভ মুভমেন্ট যাতে অর্থবহ হয়ে উঠে তার ব্যবস্থা করুন। আমি সেই রিকমেন্ডেশন এখানে পড়ার প্রয়োজনীয়তা আছে বলে মনে করি না। এছাড়া মাননীয় অধ্যক্ষ মহোদয়, একটা কথা উল্লেখ না করে পারছি না। সেটা হল জয়নাল সাহেব ১৯৭৫-৭৬ সালে সমবায় সংক্রান্ত বাজেট বক্তৃতা করেছিলেন, আমি অবাক হলাম, কো-অপারেটিভগুলি যে দুর্নীতিতে ভরা এবং যেটা সবাই জানে, যেটা সকলের কাছে এত পরিষ্কার, তা সত্ত্বেও তিনি যে বাজেট বক্তৃতা দিলেন তার মধ্যে এই দুর্নীতি সম্পর্কে কোনও হুমকি বা ইঙ্গিত খুঁজে পেলাম না। আমি অবাক হলাম, একজন মন্ত্রী, তিনি কো-অপারেটিভ এর উপর বক্তৃতা করে গেলেন, কিন্তু দুর্নীতি সম্পর্কে কোনও কথা সেদিন বলেন নি। কিন্তু আজ বলছেন, এতে অবাক হবার কিছু নাই। দুর্নীতির কথা বলতে গিয়ে যে কাদা তিনি ছিটালেন, সেই কাদা তারই গায়ে লাগবে। বীরেন মৈত্র মহাশয় দুর্নীতির কথা বলে গেলেন, আমি বীরেন মৈত্র মহাশয়কে বলতে চাই, এই দুর্নীতি আপনাদের দলের মধ্যেও আছে, এই দুর্নীতি ছাঁটাই করতে গেলে আপনার দলের অনেক মোড়ল গোছের ব্যক্তি ধরা পড়বেন, এটা জেনে রাখুন। শ্যাম কমিটির রিপোর্টে কি বলেছেন? সুনীতিবাবুর দলের লোকেরা, বীরেনবাবুর দলের লোকেরা দুর্নীতির দায়ে চিহ্নিত হয়েছেন।

[4-50 — 5-00 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি বলব আজকে পশ্চিমবাংলায় একটা ভীষণ সমস্যা আছে সেটা হচ্ছে মাছের সমস্যা। আমাদের ভক্তিবাবু কো-অপারেটিভ দপ্তরের মন্ত্রী হিসাবে আছেন এবং মৎস্য দপ্তরে মন্ত্রী হিসাবেও রয়েছেন। মৎস্য উন্নয়নে কো-অপারেটিভের একটা দারুণ ভূমিকা আছে। আপনি কলকাতায় বরানগরে চলুন সেখানে দেখতে পাবেন কো-অপারেটিভের মাধ্যমে কি রকমভাবে মৎস্য চাষ হচ্ছে আমার মনে হয় এইভাবে যদি সর্বত্র মৎস্য উৎপাদন করার চেষ্টা করা হয় তাহলে পশ্চিমবাংলায় মাছের অভাব থাকতে পারে না। আমাদের যে সমস্ত যোগ্য এবং দক্ষ অফিসার রয়েছেন তাদের নিয়ে এবং এই ব্যাপারে যারা অভিজ্ঞ তাদের নিয়ে যদি এইভাবে মৎস্য কো-অপারেটিভ গড়ে তুলি তাহলে পশ্চিমবাংলায় মাছের যে অভাব সেটা আমরা দূর করতে পারব। আমি মন্ত্রী মহাশয়কে বলব কো-অপারেটিভকে শুধু ক্রেতা সমবায়ের মধ্যে সীমাবদ্ধ রাখলে চলবে না। গ্রামীণ বিনিয়োগের ক্ষেত্রে যেটা প্রোডাকটিভ বলে সেদিকেও আমরা একে পরিচালিত করতে পারি। কৃষি সমবায়ের দ্বারা আমরা গ্রামীণ অর্থনীতির উন্নতি আরও দ্রুততর করতে পারি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর একটি কথা বলে আমার বক্তব্য শেষ করব। সমবায় আন্দোলনকে ছড়িয়ে দেবার জন্য আজকে সারা ভারতবর্ষে যে প্রচেষ্টা শুরু হয়েছে এই প্রচেষ্টার অংশ হিসাবে যেটা জয়নাল সাহেবরা করেন নি প্রত্যেকটি সাবডিভিসনে কো-অপারেটিভ ট্রেনিং সেন্টার এবং কলেজ গড়ে তোলার চেষ্টা করুন। এখনও পর্যন্ত মাত্র ১৬টি কো-অপারেটিভ কলেজ হয়েছে আমি জানি না আমাদের পশ্চিমবাংলায় কয়টি হয়েছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব এই কো-অপারেটিভ ট্রেনিং সেন্টার আরও হওয়া দরকার। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি এখানে উপস্থিত করেছেন তাকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন** ঃ Sir, I rise on a point of privilege under rule 229 মাননীয় স্পিকার স্যার, I draw your attention আপনি কাস্টোডিয়ান অব দি হাউস। ঐ মাননীয় সদস্য আমার হাত থেকে একদিন বই কেড়ে নিয়েছিল। আমাকে থুথু দিয়েছিল। উনি যে সব বক্তব্য আমার বিরুদ্ধে রাখলেন you refer it to the privilege committee. আমার সম্বন্ধে ব্যক্তিগতভাবে তিনি নিজে যে রকম কুৎসিত ঠিক তেমনিভাবে কুৎসিত বক্তব্য এখানে রাখলেন। যদি সাহস থাকে তাহলে উনি প্রিভিলেজ কমিটিতে যান এবং এই অভিযোগ যদি সত্য হয় তাহলে I will resign from Privilege Committee আমি রিজাইন করব তা না হলে ওকে রিজাইন করতে হবে। এই হিম্মত ওনার আছে কি? পারসোনাল এক্সপ্ল্যানেশন দেওয়ার প্রয়োজন আছে বলে মনে করি না। আপনি প্রিভিলেজ কমিটিতে পাঠিয়ে দিন। যদি হিম্মত থাকে উনি সেটা প্রমাণ করে দেবেন তাহলে I promise, I will resign from public life তা নাহলে ঐ ভদ্রলোককে রিজাইন করতে হবে। লজ্জা করে না থুথু ফেলে দিয়ে তা আবার চেটে নিয়েছেন ক্ষমা চেয়েছেন। আমি ক্ষমার প্রত্যাশা করি না, যদি হিম্মত থাকে তাহলে চলুন প্রিভিলেজ কমিটিতে। যদি একটি অভিযোগ প্রমাণ হয় তাহলে আমি রিজাইন করব আর না হলে He will have to be punished আপনি স্যার, দেখুন এখানে আমাদের রাইট ভায়োলেটেড হচ্ছে বলে মনে করি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি যে সব কথা বললেন তাতে তিনি এনকোয়ারির কথা তুলেছেন। আমি বলছি স্যার, মন্ত্রী মহাশয় এ সম্পর্কে একটা এনকোয়ারি কমিশন করুন সেটাই স্যার ভাল কথা।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এতক্ষণ বিধানসভায় বসে বসে মাননীয় সদস্য সুমন্তকুমার হীরার বক্তব্য শুনছিলাম। তিনি তাঁর বক্তব্যের মধ্যে ৩৭ বার ডাঃ জয়নাল আবেদিনের নাম স্মরণ করেছেন এবং ব্যক্তিগতভাবে তাঁকে অ্যাটাক করেছেন। স্যার, আপনি কাস্টোডিয়ান অব দি হাউস। আমি আপনাকে বলতে চাই যদি কোনও সভ্যের দায়িত্বজ্ঞান থাকে এবং তাঁর কাছে যদি নির্ধারিত প্রমাণ থাকে তাহলে তিনি সৎ সাহসের সঙ্গে লিখিতভাবে বক্তব্য প্রিভিলেজ কমিটিতে দেবেন। আর তা যদি না দেন তাহলে আমি আপনার কাছে অনুরোধ করব আপনি এটা প্রিভিলেজ কমিটিতে পাঠান এবং প্রিভিলেজ কমিটিতে যদি এটা প্রমাণিত না হয় তাহলে আপনি মাননীয় সদস্যকে বিধানসভা থেকে বহিষ্কার করার জন্য আদেশ দেবেন এবং বহিষ্কার করার জন্য ব্যবস্থা নেবেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, আমি আপনার রুলিং চাইছি। স্যার, রুল ২২৬ ধারায় বলা আছে সিটিং-এর মধ্যে হলে এই প্রিভিলেজ মোশন হবে। এই ব্যাপারে আমি আপনার রুলিং চাইছি।

**মিঃ স্পিকার ঃ** প্রিভিলেজ মোশন যদি দিতে চান দেবেন, আমি এটা দেখব।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। মাননীয় স্পিকার মহাশয়, নির্বাচনের পর আমাদের এই নতুন বিধানসভা দু' বছর হয়ে গেল। বিধানসভায় আসার পরে আমরা কংগ্রেস পিরিয়ডের অনেক মন্ত্রীর বিরুদ্ধে অভিযোগের কথা শুনি এবং মাননীয় ডাঃ জয়নাল আবেদিন সাহেব, একজন প্রাক্তন মিনিস্টার, তিনি আজকে যেভাবে কথা বললেন, যে ভাষায় আক্রমণ করে কথা বললেন, সেই প্রসঙ্গে সেই কথায় আমি যেতে চাচ্ছি না—তাঁদের বিরুদ্ধে প্রতিটি বিধানসভায় বারে বারে দুর্নীতির অভিযোগ ওঠে এবং ওঁরাও পাল্টা বলেন। আমার বক্তব্য হল এটা প্রমাণ করা হোক—ওঁরা যে এত আস্ফালন করেন—আমার কথা হচ্ছে এই সমবায় দপ্তর সম্পর্কে বহু দুর্নীতির অভিযোগ আছে। আমাদের দাবি হল তাদের সম্পর্কে যে অভিযোগগুলি আছে সেই সম্পর্কে একটা তদন্তের ব্যবস্থা করুন এবং তদন্ত কমিটি নিয়োগ করুন, তাহলে বারে বারে এই রকম কথা আর উঠবে না আমাদের ধারণা সমবায়ে ইতিপূর্বে যে দুর্নীতি হয়েছে সেটাও প্রমাণিত হবে এবং এই অহেতুক আস্ফালনও বন্ধ হয়ে যাবে।

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুমন্তবাবু একটু আগে যে বক্তৃতা করলেন তাতে জয়নালবাবুর গাত্রদাহ হয়েছে। উনি নিজে পারসোন্যাল এক্সপ্ল্যানেশন দিয়েছেন। মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় হঠাৎ উঠে বক্তৃতা আরম্ভ করে দিলেন। জয়নাল সাহেব যদি উপস্থিত না থাকতেন তখন সত্যবাবু করলে একটা কথা হত—জয়নাল সাহেব তো নিজেই পারসোনাল এক্সপ্ল্যানেশন দিয়েছেন। স্যার, এই সব আবোল তাবোল বক্তব্য আমাদের শুনতে হবে? স্যার, আমার বক্তব্য হল পারসোনাল এক্সপ্ল্যানেশন দেবার পরে আর বক্তৃতা

করতে পারেন কিনা আপনি এটা একটু বিবেচনা করে দেখুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি** **:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বুঝতে পারলাম না মাননীয় সদস্য যিনি বক্তব্য রাখলেন, তিনি কার কথা বললেন সুমন্ত হীরা তো বলেছেন। উনি আমাকে যে পক্ষপাত দোষে দুষ্ট বললেন উনি নিজেই সেই একই পক্ষপাত দোষে দুষ্ট সুমন্তবাবু নিজে বলতে পারলেন না, উনি ওর হয়ে বললেন। কাজেই উনি যেটা বলেছেন সেটা ঠিক নয়, অবৈধ।

**মিঃ স্পিকার** **:** এই আলোচনার জন্য আমাদের যে সময় নির্দিষ্ট ছিল সেই সময়ের মধ্যে আলোচনা শেষ হচ্ছে না। সেই জন্য আমি হাউসের সম্মতি নিয়ে ২৯০ ধারা অনুসারে হাউসের সময় আরও আধ ঘণ্টা বাড়িয়ে দিচ্ছি।

[5-00 — 5-10 P.M.]

**শ্রী ভক্তিভূষণ মন্ডল** **:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পক্ষের এবং বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা যে সব বক্তব্য রেখেছেন সেসব বক্তৃতা আমি মোটামুটি শুনেছি। তারমধ্যে কতকগুলি মূল পয়েন্ট এসেছে, আমি সেই পয়েন্টগুলির জবাব দিয়ে দিচ্ছি। তারমধ্যে প্রথমেই আমার যেটা বলা উচিত সেটা হচ্ছে রজনী দোলুই মহাশয় একটি করাপশনের কথা বলেছেন শ্রী এম কে রায়ের ব্যাপারে এ সম্পর্কে আমি বলতে চাই যে, এটা আমার জুরিসডিকশনের মধ্যে পড়েই না। এই কো-অপারেটিভ আইন সম্বন্ধে যাদের একটু জ্ঞান আছে তারাই জানেন যে তিনি যদি এইসব টি এ ডি এ ড্রও করেন তাহলেও This is not within the Jurisdiction of the Co-operative Department of the Government of West Bengal. কিন্তু তবুও তিনি যখন এটা বলেছেন তখন আমি নিশ্চয় এটা খতিয়ে দেখব। আমি তাঁকে বলেছি, আপনি বিস্তারিতভাবে এটা লিখে দিন আমি দেখব। তারপর জয়নাল আবেদিন সাহেব সম্পর্কে যেটা বলেছেন সেটা একটা ডিবেটেবল পয়েন্ট, আমি সে সম্বন্ধে কোনও কমেন্ট করতে চাই না। আমি নিশ্চয় এটা দেখব এবং যদি মাননীয় স্পিকার মহাশয় আমাকে বলেন তাহলে আমি সেই রিপোর্ট হাউসে দিয়ে দেব। তারপর দুর্নীতির ব্যাপারে আমি বলতে চাই যে এখনও আমি সব দুর্নীতি শেষ করতে পারি নি, সম্ভবও হয়নি টু ইরাডিকেট করাপশন। আমি আপনাদের কাছে পরিষ্কারভাবে বলছি যে ৮ হাজার দরখাস্ত আমার কাছে আছে এবং তারমধ্যে দু-তিন হাজার আমি এখন পর্যন্ত শেষ করতে পেরেছি। সেখানে এখনও প্রায় ৩-৪ হাজার দরখাস্ত আমার পেন্ডিং আছে। এই প্রসঙ্গে আমি আপনাদের আরও জানাচ্ছি যে আমরা একটা ভিজিলেন্স সেল করছি এবং সেই ভিজিলেন্স সেল ১৮ জনকে নিয়ে করা হয়েছে। সি বি ও ব্যাঙ্কের লোক এবং হোম ডিপার্টমেন্টের লোকও উচ্চ পর্যায়ে একজন অ্যাডিশনাল জাজ থাকবেন। এখনও এগুলি শর্ট আউট করা হচ্ছে, আমরা শেষ করতে পারি নি। এখানে ঘটনা যা সেটাই আমি আপনাদের কাছে সত্য ভাবে রাখার চেষ্টা করছি। তবে আমি মনে করি যেগুলি মেজর দুর্নীতি আছে নিশ্চয় সেগুলি দূর করব তবে মেশিনারির যে অবস্থা সেটা আপনারা জানেন। সেখানে এত লোকের প্রয়োজন যে সবটা আমরা করতে পারছি না কিন্তু তবুও যতটা পারি তা আমরা করার চেষ্টা করব। তারপর বীরেনবাবু সদিচ্ছা এবং আন্তরিকতার কথা বলেছেন। এসব সাবজেকটিভ টার্ম। আমি মনে

করি আমার চিন্তাধারা থেকে এটা কোনও অ্যাসেসমেন্ট হয় না। সেখানে সদিচ্ছা বা আন্তরিকতার কথা নয়, কথা হচ্ছে কোয়েশ্চেন অব ফ্যাক্ট। আমাদের নীতি হচ্ছে কো-অপারেটিভ মুভমেন্টের যা কিছু সুযোগ সুবিধা এই সমস্তটা যাতে আমরা নিজেরা পারকোলেট করতে পারি। সেটা গ্রামেই হোক এবং শহরের গরিব মানুষের জন্যই হোক সেটা করার চেষ্টা আমরা করব। সেই অনুযায়ী আমরা চেষ্টা করে যাচ্ছি। এতে আগেকার দিনে কি হয়েছে না হয়েছে সেসব কথার মধ্যে আমি যাচ্ছি না, আমি খালি এইটুকু বলছি যে আমাদের চিন্তাধারা অনুযায়ী কেবল ফিগার থাকলেই হবে না, সেখানে সত্যিকারের নিচেরতলার লোকরা কো-অপারেটিভ মাইনডেড হচ্ছেন কিনা সেটা দেখাই হবে সবচেয়ে বড় কথা। সেইজন্য ৩-৪টি জেলা বাদ দিয়ে যেখানে প্রাইমারি সোসাইটি আছে এবং তার ম্যানেজিং কমিটিতে যারা আছেন তাদের নিয়ে আমরা সমস্ত জেলাতে মিটিং করেছি এবং তাতে অত্যন্ত সাড়া পাওয়া গিয়েছে। সেই সাড়া পাবার জন্য আমরা মনে করি যে তারা কিছু কিছু কো-অপারেটিভ মুভমেন্টটাকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করছেন। তিন চারটে জেলাতে আমি যেতে পারি নি, সময় করতে পারি নি, যাই হোক সেটাও আমি করে দেব। তবে মোটামুটিভাবে কথা হল নিচের তলার লোকরা যাতে পারকোলেট করে এই কথাটাই আমরা বেশি চিন্তা করছি এবং সেইভাবে করতে পারি সেকথা ভাবছি। মাননীয় সদস্য বীরেনবাবু শর্ট টার্ম লোন এবং লং টার্ম লোনের কথা বলেছেন। লং টার্ম লোনের কথাটা উনি ঠিক বলেন নি। আর শর্ট টার্ম লোন কিছুটা কম হয়েছে এটা স্বীকার করতে হবে। কিন্তু এই রকম হওয়ার কারণ আমি যেটা খুঁজে বার করেছি সেটা হচ্ছে আগে কিছু পেপার ট্রানজাকশন হত। পেপার ট্রানজকশনে লোন দেওয়ার মানেটা আপনারা নিশ্চয়ই সকলে বুঝতে পারছেন। সেই পেপার ট্রানজাকশনটা টোটালি বন্ধ করে দেওয়া হয়েছে। পেপার ট্রানজাকশন বন্ধ করলেও এই লোনটা নিশ্চয়ই লোকের পক্ষে দেওয়া মুশকিল হয়ে যায়। সে জন্য সাজানো অবস্থা যেটা ছিল সেটাকে ভেঙ্গে দেবার জন্য এই লোনের আদায় কিছুটা কম হয়েছে। তবে যে কথা উনি বলেছেন সেই রকম কিছু হয়নি। এখানে টাকাটা যে দেওয়া হয়েছে কোন শ্রেণীর লোককে দেওয়া হচ্ছে সেটা লক্ষ্য করতে বলছি এবং সেটাতে হাইয়েস্ট ফিগার হচ্ছে পুওর পেজেন্টস থেকে আমরা ৭৫-৮০ পারসেন্ট অ্যাডভান্স করা হয়েছে। আমাদের দৃষ্টিভঙ্গি দিয়ে আমরা মনে করি এটা আমরা কারেক্ট করেছি। তারপর রেজিস্ট্রেশন সম্পর্কে অনেকে বলেছেন। আপনাদের কাছে আমি বলছি যে রেজিস্ট্রেশনটা আমি বন্ধ করে দিয়েছিলাম। কিছুদিন পরে আমি সেই ব্যাপারে বলেছি যে এটা খুব কসাসলি আমাদের করতে হবে এবং বিশেষ করে কয়েকটি জায়গায় আমি রেজিস্ট্রেশন নিতে নারাজ। আপনাদের কাছে আমি বলছি যদি প্রপার চেক করে বোঝা যায় যে বোনাফায়েড তাহলে নিশ্চয়ই রেজিস্ট্রেশন দেব। আর যদি তা না হয় তাহলে ঐ হুটোপুটি করে আমার কাছ থেকে রেজিস্ট্রেশন নিয়ে যা খুশি তাই করবেন, এটা আমি করতে দেব না। আমি উদাহরণ দিয়ে আপনাদের বলছি দুর্গাপুরে ১৬টি লেবার কো-অপারেটিভ ছিল। সেই লেবার কো-অপারেটিভ একটা লোক চালাত। আমি তার নাম করতাম কিন্তু তিনি হাউসে নেই। তিনি না থাকায় তার নাম করাটা এখানে সমীচিন হবে না। ২৬টি লেবার কো-অপারেটিভ করা হয়েছে। তাহলে আপনারা অবস্থাটা বুঝে দেখুন। নানা জায়গায় এই রকম ঘটনা ঘটেছে। আমি মুর্শিদাবাদ ফিশারি কো-অপারেটিভ-এর কথা বলি যে কেন এগুলি আমি বাড়াতে চাই না। আমি কিছু কিছু প্রোব করে রেখেছি। মুর্শিদাবাদ-এর আগে যিনি ছিলেন, তার আমলে ৮৪টি

ফিশারি কো-অপারেটিভ ছিল। আমি নাম করতে চাই না। আমি বলে পাঠাই যে আমি নিজে দেখব যে ৮৪টি আছে কিনা এবং একদিন কনফারেন্স করা হয় তাতে ফিশারি ডিরেক্টরকে নিয়ে যাওয়া হয়, কো-অপারেটিভের আর সি এস-কে নিয়ে যাওয়া হয়, ওখানে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট থাকেন। সেখানে ভেরিফাই করে দেখেছি যে ৩০টি ফিশারি কো-অপারেটিভ নেই।

[5-10 — 5-20 P.M.]

কাজেই আমাকে বাধ্য হয়েই আসতে আসতে যেতে হচ্ছে। আমি আর একটা ঘটনা বলছি। আমি কন্টাইয়ে গেছি। সেখানে ৫০ লক্ষ টাকার মেকানাইজড বোট ইত্যাদি দিতে হয়েছে ঐ ফিশারি কো-অপারেটিভে। আমাকে সেখানে বলছে যে ৪৬ থেকে ৫০ টা কো-অপারেটিভ ইন অর্ডার। যারা সেখানকার এম এল এ আছেন, তাদের ডেকেছি, আর সি এস-কে নিয়ে গেছি ফিশারি ডাইরেক্টরকে নিয়ে গেছি এবং সেখানে প্রোব করে রেখেছি, কোনও রকমে যদি বলা যায় ২০টি ফিশারি কো-অপারেটিভ আছে। তাহলে আপনারা ভেবে দেখুন যে অবস্থাটা কি যদি সত্যিকারের ইরাডিকেশন অব কারাপশন করতে হয় তাহলে আমাকে আস্তে আস্তে যে হবে কিনা। কারণ ঘরটা যদি ভালভাবে ভেঙ্গে না দিয়ে তার উপরে যদি সৌধ করি তাহলে সেটা টিকবে না। সেজন্য আমি পরিষ্কারভাবে বলেছি যে ঘরটা ভেঙ্গে ভিতটা আগে ঠিক করব তারপর সৌধটা করার কথা ভাবব। তা যদি না করি তাহলে কো-অপারেটিভ হবে না, শুধু কাগজে কলমে হবে, রাইটার্স বিল্ডিংসে হবে, বড় জোর, ডিস্ট্রিক্ট-এর সার্কিট হাউস পর্যন্ত হবে কিন্তু সত্যিকারের কো-অপারেটিভ হবে না। গরিব লোকের জন্য কো-অপারেটিভ হবে না। কাজেই এইভাবে আমি চলবার চেষ্টা করছি এবং আমাদের বামফ্রন্ট সরকারও এটাকে সাপোর্ট করেছেন এবং আমি সেই ভাবে চালিয়ে যাচ্ছি। আমাদের রজনীবাবু এসেছেন, ভবানীবাবু সম্বন্ধে যে কথা বললেন, এটা কারেক্ট নয়, আপনি কাগজপত্র দিতে পারেন, আমি এম কে রায়কে বলেছিলাম, কাগজপত্র দেবেন, অযথা কোনও কথা বলবেন না, যদিও সেটা আমার জুরিডিকশনের নয়, সেটা একটা অন্য ইনস্টিটিউশন that is control of the Indian Union আপনারা সেটা সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে জানাবেন। এটা আপনি বোধ হয় জানেন না যে একজন অ্যাডমিনিস্ট্রেটর বা একজন চেয়ারম্যান সেখানে গাড়ি ব্যবহার করতে পারে, এটা আপনি জানেন কি না জানি না। কোন জায়গায় কখন কে কি কাজ করেছে, এই রকম ভেগ অ্যালিগেশন করা যায় না। প্রথমত আমি বলছি দুটি জায়গায় অ্যালাউয়েন্স দিতে পারেন, আইনে বাধা নেই, তিনি নিয়েছেন কি না জানি না, এটা ভাল করে দেখবেন একটা মেম্বার অব দি হাউস তাকে যখন পিঞ্চ করছেন তখন এইগুলো ভাল করে জেনে বলা উচিত, যদি সার্ভিস হত তাহলে বলা যেত। দুটো নিয়েছেন কি না জানি না, নিলে একটা অফেন্স হবে না, এটা জেনে বলা উচিত। আর একটা বলেছেন জয়নাল আবেদিন সাহেব, কোন দিকে আমরা যাব—Fight between the bureaucracy and the elected members এটা আমি জয়নাল আবেদিন সাহেবকে পরিষ্কারভাবে জানিয়ে দিতে চাই, We are in favour of democracy. এখানে কোনও গন্ডগোল নেই। অফিসারের সঙ্গে ইলেকটেড ম্যানের যদি লড়াই হয়, সেখানে জানবেন বামফ্রন্ট সরকার ইজ ইন ফেবার অব ইলেকটেড পারসন্‌স পরিষ্কারভাবে নীতিটা আমি আপনাদের কাছে বলে দিচ্ছি, যেখানে কোনও গন্ডগোল হবে সেখানে আমাকে ইলেকটেড ম্যানকে ভেঙ্গে দিতে হচ্ছে। কেন ভেঙ্গে

দিয়েছি, সবচেয়ে বড় যেটা, তার নোটিফিকেশন নিয়েছি, আমি চ্যালেঞ্জ করে বলতে পারি, আপনারা গিয়ে দেখে আসুন সেখানে মিসঅ্যাপ্রোপিয়েশন অ্যান্ড আদার থিংস হয়েছে কিনা। আমি ভেঙ্গে দিতে বাধ্য হয়েছি, না ফ্লিমজি গ্রাউন্ডে করেছি, সেটা দেখতে আসুন, আমি খাতাপত্র দেখাতে রাজি আছি। দুর্ভাগ্যক্রমে দু-একটি জায়গায় হাইকোর্ট, ইনজাংশন দিয়েছে, আমরা বসে আছি, কিন্তু আমরা পথ ঠিক নিয়েছি। যাই হোক হাইকোর্ট এখনও ডিসাইড করেননি। বীরেন বাবুকে জানাই, হাইকোর্ট এখনও ডিসাইড করেননি যে আমরা যেটা করেছি সেটা আনকনস্টিটিউশনাল করেছি কি না, এখনও পর্যন্ত পেন্ডিং আছে। এই জন্য বলছি যে যদি গণতন্ত্র রাখতে হয় তাহলে অটোম্যাটিক্যালি যদি ডিজলভ না হয় তাহলে ডেমোক্রাসি থাকবে না, তার কারণ নির্মলবাবু বলেছেন ১৩/১৪/৯/৮ বছর ধরে রয়েছে। সুতরাং আমি বাধ্য হয়েছি আমি এই সব করতে। যাই হোক, পারসেন্টজ অব রিকভারি যেটা বললেন, সেটা সম্বন্ধে আমি আপনাদের সাহায্য চাইছি, কারণ এটা to the best interest of West Bengal আপনাদের সকলের সাহায্য চাইছি। কারণ অনেকের ধারণা হয়েছে, টাকা দেয়না বললেই হয়ে যাবে, এই রকম চিফ পপুলারিটি এটায় কিন্তু পশ্চিমবাংলার অনেক ক্ষতি হয়েছে। আমরা চাই না যে গরিব মানুষেরা ঘটি বাটি বিক্রি করে শোধ করুন, কিন্তু আমরা চেষ্টা করব আদায় করতে। সেই মর্মে আমি দুবার রেডিওতে বলেছি, কিছু লিফলেট ছাপিয়েছি। তার কারণ আমরা যদি এটা না করতে পারি তাহলে আমরা অন্য স্টেটের সঙ্গে কমপিট করতে পারব না। আমি এই জন্য বলছি যে, আমরা মাত্র ৫৬ কোটি টাকা অ্যাডভান্স করি। আর সে জায়গায় একই পুপলেশন নিয়ে মহারাষ্ট্র ৩০০ কোটি টাকা অ্যাডভান্স করে। আমি সেটার সম্বন্ধে সজাগ আছি এবং আমি সবাইকে অনুরোধ করছি যে, যাতে ঐ টাকাটা আদায় হয় তার জন্য আপনারা একটু ভাবনা চিন্তা করুন, কারণ এটা সরকারের টাকা। আর একটা কথা আপনাদের কাছে বলেছি যে, অনেকে কো-অপারেটিভ ইন্ডাস্ট্রির কথা বলেছেন, যাতে কো-অপারেটিভ ইন্ডাস্ট্রি বেশি হয় তারজন্য নিশ্চয়ই আমরা চেষ্টা করব। আমরা জুট সম্বন্ধে চারটি জেলায়, অর্থাৎ হুগলি, ২৪ পরগনা, নদীয়া এবং মুর্শিদাবাদে কো-অপারেটিভরা যাতে ম্যাক্সিমাম জুট পার্জেস করতে পারে নট থ্রু দি এজেন্টস বাট ডাইরেক্টলি ফ্রম দি গ্রোয়ারস, সেই সেটেলমেন্ট এবং এগ্রিমেন্ট আমরা সেন্ট্রাল গভর্নমেন্টের সঙ্গে করেছি। এখন এটা কতটা কি হবে, না হবে, তা নির্ভর করছে আমাদের কাজের উপর। তখন আপনারা এ সম্বন্ধে বলবেন। এর পর আমরা টী ইন্ডাস্ট্রির উপর জোর দিয়েছি। কারণ টী এবং জুট আমাদের পশ্চিমবঙ্গের সব চেয়ে ইমপর্টেন্ট জিনিস। সুতরাং এগুলি করবার আমরা চেষ্টা করেছি। আর একটা ইমপর্টেন্ট কথা আমি আপনাদের কাছে বলছি যে, জুটের নিচের দিকে যে এস কে ইউ এস আছে সেটাকে সম্পূর্ণ ভাল করতে পারলেই উপরের দিকে ভাল করতে পারব। আমরা তার জন্য প্রত্যেক এস কে ইউ এস-এ একটা করে গোডাউন এবং একজন করে ম্যানেজার থাকার জন্য একটা করে বাড়ি করার চেষ্টা করছি। প্রপারলি ট্রেন্ড ম্যানেজার হোল টাইমের জন্য আমরা নিয়োগ করবার চেষ্টা করছি। তবে এটা রূপায়িত করতে অন্তত তিন থেকে সাড়ে তিন বছর সময় লাগবে। কিন্তু এটা না করতে পারলে আমরা কখনও রুর‍্যাল কো-অপারেটিভগুলির ভাল করতে পারব না। এটাই আমাদের ধারণা। তারপর এখানে যে কথা উঠেছে বরাহনগরে, না কোথায় দু-একটি কো-অপারেটিভ-এর এখনও নাকি রেজিস্ট্রেশন হয়নি। এগুলি আমি স্ক্রুটিনি করে দেখব, তা না করে কিছু

করা যায় না। তার কারণ অতীতে অনেক ফেক কো-অপারেটিভ রেজিস্টার্ড হয়ে গেছে। আমাদের আমলে আমরা সেই রকম করতে চাই না। এই কয়টি কথা বলে আমি যে বাজেট বরাদ্দ পেশ করেছি তা মঞ্জুর করার অনুরোধ জানিয়ে সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**অধ্যক্ষ মহোদয় ঃ** সমস্ত ছাঁটাই প্রস্তাবগুলি নিয়মানুগ এবং নিয়মানুগভাবে উত্থাপিত হয়েছে।

The motion that the amount of Demand be reduced to Re. 1/-, was then put and lost.

The motion that the amount of Demand be reduced by Rs. 100/-, was then put and lost.

The motion of Shri Bhakti Bhusan Mandal that a sum of Rs. 21,80,21,000/- be granted for expenditure under Demand No. 50, Major Heads : ''298—Co-operation, 498—Capital Outlay on Co-operation, and 698—Loans for Co-operation, was then put and agreed to.

## DEMAND NO. 57

Major Heads : 312—Fisheries, 512—Capital Outlay on Fisheries, and 712—Loans for Fisheries.

**Shri Bhakti Bhusan Mandal :** Mr. Speaker, Sir, I beg to move that a sum of Rs. 7,11,33,000/- be granted for expenditure under Demand No. 57, Major Heads : '' 312—Fisheries, 512—Capital Outlay on Fisheries, and 712—Loans for Fisheries''.

(The Printed Speech of Shri Bhakti Bhusan Mandal is taken as read)

২। মাছ প্রোটিনের অন্যতম প্রধান উৎস। পশ্চিমবঙ্গে বিভিন্ন ধরনের এবং যথেষ্ট মৎস্যোৎপাদনের উপযোগী এলাকা আছে। কিন্তু দুর্ভাগ্যবশত নদী ও বিল ইত্যাদি মজে যাওয়া, পলি জমা, শহরাঞ্চলের প্রসার, ডিমওয়ালা ও অপরিণত মাছের নির্বিচারে বিনাশসাধন, পাট পটানো ও কলকারখানার প্রসারের ফলে মৎস্যচাষ-উপযোগী জলাশয়ের দূষিত হওয়া, জলাশয়ের বহুজন মালিকানা এবং সর্বোপরি মৎস্যজীবী সম্প্রদায়ের অত্যন্ত দুর্দশাগ্রস্ত সামাজিক ও অর্থনৈতিক অবস্থা প্রভৃতি নানা কারণে এই রাজ্যে মৎস্য সরবরাহে একটা দীর্ঘস্থায়ী স্বল্পতা রয়েছে।

৩। এই রাজ্যের বর্তমান মাছের চাহিদা বছরে প্রায় সাড়ে আট লক্ষ টন। সেখানে অভ্যন্তরীণ ক্ষেত্র থেকে যোগানের পরিমাণ মাত্র তিন লক্ষ পাঁচ হাজার টনের মতো। ভারতের অন্যান্য রাজ্য থেকে মাছ আমদানি করে যোগানের এই স্বল্পতা খানিকটা পূরণ হয়।

৪। দুর্ভাগ্যক্রমে মাছ চাষ উন্নয়নের বিষয়টা অতীতে বরাবরই অবহেলিত ছিল এবং গ্রামীণ অর্থনীতিতে এই বিষয়টির গুরুত্বের দিকেও নজর দেওয়া হয় নি। মৎস্য চাষ ক্ষেত্রের সমস্যাগুলোকে সার্বিক ভূমিসংস্কার সমস্যার সঙ্গেই জড়িত করে রাখা হয়েছিল এবং যুক্তিসঙ্গত ভিত্তিতে মাছের উৎপাদন বৃদ্ধির জন্য কোনও কার্যকর ব্যবস্থা এ পর্যন্ত অবলম্বন করা হয় নি। সেইজন্য বর্তমানে মৎস্য চাষ উন্নয়ন পরিকল্পনার সাধারণভাবে লক্ষ্য হল ক্রমশ আরও বেশি করে নতুন মৎস্য চাষ পদ্ধতির প্রসার ঘটিয়ে সমস্ত উপযুক্ত জলাশয়কে নিবিড় মাছচাষের আওতায় আনা এবং সামুদ্রিক এলাকা থেকেও মৎস্য আহরণ।

৫। এই উন্নয়ন পরিকল্পনার বিশেষ বিশেষ লক্ষ্যগুলি হল ঃ

(ক) যেখানে যেখানে দরকার সেখানে ক্রমে ক্রমে সংস্কার করিয়ে সমস্ত চাষের উপযোগী জলাশয়কে মাছচাষের আওতায় আনা ;

(খ) একটি মৎস্যচাষী শ্রেণী গড়ে তোলা এবং তাদের সমবায় সমিতি সংগঠন ;

(গ) বেসরকারি জলাশয়ে মৎসচাষ প্রদর্শন-ক্ষেত্র স্থাপন, নিবিড় প্রশিক্ষণ, সম্প্রসারণ কর্মসূচি (এক্সটেনশন সার্ভিস) ও প্রচারের মাধ্যমে মাছ চাষীদের মধ্যে নিবিড় মৎস্যচাষ বিষয়ে কারিগরি জ্ঞানের প্রসার ঘটানো ;

(ঘ) বেসরকারি উদ্যোগে, সমবায়ের মাধ্যমে এবং সরকারি ক্ষেত্রে মাছের বীজ উৎপাদনের কাজ আরও জোরদার করা ;

(ঙ) আধুনিক পদ্ধতিতে মাছচাষে প্রণোদিত করে মৎস্যজীবী সম্প্রদায়ের, যারা প্রধানত তফসিলি জাতিভুক্ত, এবং উপজাতীয়দেরও সামাজিক ও অর্থনৈতিক অবস্থার উন্নতিসাধন ;

(চ) মৎস্যজীবীদের সমবায় সমিতির মাধ্যমে উপকূলবর্তী অঞ্চলের যন্ত্রচালিত নৌকা ইত্যাদির সাহায্যে মৎস্য আহরণের ব্যবস্থা করা ;

(ছ) রাজ্য স্তরের পশ্চিমবঙ্গ মৎস্যজীবী সমবায় সঙ্ঘ (ওয়েস্ট বেঙ্গল ফিশারমেন্স কো-অপারেটিভ ফেডারেশন) এবং আঞ্চলিক স্তরে কেন্দ্রীয় মৎস্যজীবী সমবায় সমিতিগুলির মাধ্যমে ক্রেতাসাধারণের কাছে ন্যায্যমূল্যে মাছ বিক্রির ব্যবস্থা করে মধ্যবর্তী মুনাফাবাজির বিলোপ সাধন ; এবং

(জ) বিভিন্ন অর্থ-বিনিয়োগকারি প্রতিষ্ঠানকে মাছ ধরা বা চাষের জন্য ঋণদানের ব্যাপারে আরও কার্যকর ভূমিকা গ্রহণ করানো।

৬। ১৯৭৯-৮০ সালে রাজ্য পরিকল্পনার অধীন ৩৫টি প্রকল্প (স্কীম), কেন্দ্রীয় পরিকল্পনার অধীন (সেন্ট্রাল সেক্টর) একটি প্রকল্প এবং কেন্দ্রীয় সাহায্যে রচিত (সেন্ট্রাল স্পনসরড) দুটি প্রকল্প রূপায়ণের ব্যবস্থা করা হচ্ছে। রাজ্য পরিকল্পনার প্রকল্পগুলির মধ্যে আছে ঃ অন্তর্দেশীয় ক্ষেত্রে (ইনল্যান্ড ফিশারীজ সেক্টর) সম্প্রসারণ কর্মসূচি (এক্সটেনশন সার্ভিসেস), শিক্ষণ ও

প্রশিক্ষণ, মাছের নিবিড় মিশ্রচাষ (কম্পোজিট ফিশ কালচার) এবং জিওল মাছের (এয়ার ব্রিদিং ফিশেস), বিশেষ করে মাগুর মাছের চাষ সম্বন্ধে প্রদর্শন-ক্ষেত্র স্থাপন, মৎস্যচাষীদের উন্নয়ন সমস্থা (ফিশ ফারমারস ডেভেলপমেন্ট এজেন্সি) স্থাপন, নোনা জলের (ব্র্যাকিশ ওয়াটার) মাছ চাষ অর্থ-বিনিয়োগকারী প্রতিষ্ঠানের আর্থিক সাহায্যের (ইনস্টিটিউশনাল ফিন্যান্স) মাধ্যমে মিঠা ও নোনো জলের মাছ চাষের উন্নয়ন, মৎস্যজীবী, উপজাতীয় ব্যক্তি এবং উভয়েরই সমবায় সমিতিকে নৌকা, যন্ত্রপাতি ও অন্যান্য উপকরণ সরবরাহে অন্তর্দেশীয় মৎস্যজীবীদের গ্রামের (ইনল্যান্ড ফিশিং ভিলেজস) সর্বাঙ্গীণ উন্নয়ন প্রভৃতি। সামুদ্রিক বিভাগের (মেরিন সেক্টর) প্রকল্পগুলির মধ্যে আছে নৌকা ও সাজসরঞ্জামাদির যান্ত্রিকীকরণের মাধ্যমে উপকূলবর্তী সামুদ্রিক এলাকা থেকে মৎস্য আহরণ, মাছ খালাসের জন্য জেটি, মাচান (প্ল্যাটফর্ম) ইত্যাদি নির্মাণ, উপকূলবর্তী মৎস্যজীবীদের গ্রামের সর্বাঙ্গীণ উন্নয়ন, অগভীর সমুদ্রে (অফ-শোর) ও গভীর সমুদ্রে (ডিপ-সী) মৎস্যশিকার প্রভৃতি।

৭। কেন্দ্রীয় পরিকল্পনার অধীন এবং কেন্দ্রীয় সাহায্যে রচিত প্রকল্প তিনটি হল যথাক্রমে, (১) মৎস্যবন্দর নির্মাণ এবং আনুষঙ্গিক যন্ত্রপাতি স্থাপন প্রভৃতি (শোর-কমপ্লেক্স), (২) এই রাজ্যের উপকূল অঞ্চলে অবস্থিত সমুদ্রে মৎস্য আহরণকারী মৎস্যজীবীদের গ্রামগুলির সর্বাঙ্গীণ উন্নয়ন এবং (৩) রাজ্য মৎস্য দপ্তরের সম্প্রসারণ শাখাটিকে আরও সুসংগঠিত করা এবং সম্প্রসারণ কর্মসূচি পরিচালনা।

উপরে উল্লিখিত লক্ষ্যগুলি পূরণ করার জন্য ১৯৭৮ থেকে ১৯৮৩ এই পাঁচ বছরে রাজ্য পরিকল্পনার অধীন প্রকল্পগুলির জন্য তিরিশ কোটি ছিয়াশি লক্ষ টাকা এবং কেন্দ্রীয় পরিকল্পনার অধীন ও কেন্দ্রীয় সহায়তায় রচিত প্রকল্পগুলির জন্য আরও বার কোটি টাকা ব্যয় করার প্রস্তাব করা হয়েছে। পাঁচ বছরের পরিকল্পনার এমন ব্যবস্থা গ্রহণ করা হবে যাতে মাছের বাৎসরিক উৎপাদন অভ্যন্তরীণ জলাশয় থেকে তিন লক্ষ আটানব্বই হাজার টন এবং সামুদ্রিক ক্ষেত্র থেকে উনচল্লিশ হাজার টনের স্তরে উন্নীত করা যায়। এর দ্বারা সরবরাহে ঘাটতির প্রায় শতকরা পঞ্চাশ ভাগ দূর হবে, তা ছাড়া গ্রামাঞ্চলের অধিবাসীদের বিশেষ করে মৎস্যজীবী সম্প্রদায়ের সর্বাঙ্গীণ উন্নতি ও সমৃদ্ধিও সাধিত হবে।

৮। মাননীয় সদস্যগণের অবগতির জন্য সরকারের কার্যবলীর ও ভবিষ্যৎ কর্মসূচির একটি সংক্ষিপ্ত বিবরণ পেশ করছি।

৯। মৎস্য-উৎপাদন বৃদ্ধির ক্ষেত্রে উন্নতমানের মৎস্যবীজের ভূমিকা অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং সেইজন্য প্রণোদিত প্রজননের (ইনডিউস্ট ব্রিডিং) এক ব্যাপক কর্মসূচি গ্রহণ করা হয়েছে। এই কর্মসূচির মাধ্যমে ১৯৭৮-৭৯ সালে চারশ' বত্রিশ মিলিয়ন সংখ্যক ডিমপোনা (স্পন) উৎপাদন করা হয়েছে ১৯৭৩-৭৪ সালে এই উৎপাদন ছিল মাত্র ৮০ মিলিয়ন। বিদেশি পোনা যেমন, রুপোলি রুই (সিলভার কার্প) ও ঘেসো পোনা (গ্রাস কার্প) যাদের বৃদ্ধির হার খুব দ্রুত, সেগুলো পুকুরে স্বাভাবিকভাবে ডিম পাড়ে না ; কেবল প্রণোদিত প্রজননের মাধ্যমেই ডিম পাড়ে। ১৯৭৮-৭৯ সালে এইসব বিদেশি জাতের মাছের চল্লিশ মিলিয়ন ডিমপোনা উৎপাদন করা হয়েছে।

১০। সরকারি মৎস্যজীবী উৎপাদন খামারগুলিতে প্রজননক্ষম মাছ (ব্রুড ফিশ) এবং উন্নতমানের চারাপোনার (ফ্রাই/ফিঙ্গারলিঙ্গস) উৎপাদনের কাজ চলছে। এই কাজের জন্য ব্লকস্তরে একশো সাতটি ছোট ছোট মৎস্যজীবী-উৎপাদন খামারও স্থাপন করা হয়েছে। এ পর্যন্ত রুই-কাতলা-মৃগেল মাছের (ইন্ডিয়ান মেজর কার্পস) আঠার মিলিয়ন এবং বিদেশি মাছের চার মিলিয়ন চারাপোনা সাধারণ বাজার দামের চেয়ে অনেক কম দামে সরবরাহ করা হয়েছে। বর্তমান বছরের মধ্যেই কুড়ি মিলিয়ন 'সাইপ্রিনাস কার্পিও' বা 'কমন কার্পে'র চারাপোনাও সরবরাহ করা যাবে বলে আশা করা যায়।

১১। মৎস্যজীবী উৎপাদনের ব্যাপারে ১৯৭৯-৮০ সালে যেসব কর্মসূচি গ্রহণের প্রস্তাব আছে সেগুলি হল ঃ

(১) প্রণোদিত প্রজননের দ্বারা পাঁচশ মিলিয়ন ডিমপোনা উৎপাদন ;

(২) বিদেশি জাতের মাছের আট মিলিয়ন সমেত মোট পঞ্চাশ মিলিয়ন চারাপোনা উৎপাদন ও সরবরাহ ;

(৩) অঞ্চল-স্তরে উন্নতমানের মৎস্যজীবী উৎপাদনের উদ্দেশ্যে উৎপাদনক্ষেত্র (নার্সারি) স্থাপনের জন্য সমবায় সমিতি, পঞ্চায়েত এবং ব্যক্তিগত উদ্যোগে সাহায্যের জন্য ভরতুকি (সাবসিডি) প্রদান—এই প্রকল্পের মধ্যে আড়াইশটি সমষ্টি উন্নয়ন ব্লকের অধীন সব কটি অঞ্চলকেই অন্তর্ভুক্ত করার ইচ্ছা আছে ;

(৪) গ্রামাঞ্চলের ডিমপোনা বা চারাপোনা উৎপাদক ও ব্যবসায়ীদের যথেষ্ট পরিমাণে ভরতুকি প্রদান।

উন্নতমানের মৎস্যবীজ উৎপাদন এবং বিজ্ঞানসম্মত ভিত্তিতে মাছচাষের জন্য রাজ্যের পুকুরগুলির (ট্যাঙ্ক-ফিশারিজ) উন্নয়নের উদ্দেশ্যে একটি সুসংহত (ইন্টিগ্রেটেড) প্রকল্প প্রণয়ন করা হয়েছে, এবং তার রূপায়ণের জন্য বিশ্ব ব্যাঙ্কের সহায়তা চাওয়া হয়েছে। বিশ্ব ব্যাঙ্কের সমীক্ষক দল সম্প্রতি এই রাজ্যে এসেছিলেন, এবং এগারোটি মৎস্যবীজ উৎপাদন কেন্দ্র (হ্যাচারি) স্থাপন, এবং সেইসঙ্গে মোট চৌত্রিশ হাজার হেক্টর পরিমাণ জলাশয়ে মৎস্য চাষ উন্নয়নের একটি প্রকল্প তারা অনুমোদন করেছেন। সবকিছু ঠিকভাবে চললে আশা করা যায় এ বছরের মধ্যেই কাজ আরম্ভ হবে।

১২। মাছের নিবিড় মিশ্রচাষ পদ্ধতি অবলম্বনে করলে পুকুর ইত্যাদি অভ্যন্তরীণ জলাশয়ে মাছের উৎপাদন বহুগুণ বৃদ্ধি করা যায়। এই পদ্ধতিতে মাছ চাষ করে সাধারণ জলাশয়ে বছরে হেক্টর-প্রতি চার হাজার কেজি মাছ উৎপাদন করা সম্ভব হয়েছে, যেখানে সাধারণ পদ্ধতিতে উৎপাদনের হার বছরে হেক্টর প্রতি ছশ কেজি। গ্রামাঞ্চলের মাছ চাষীদের মিশ্রচাষ পদ্ধতি শেখানোর জন্য ১৯৭৫-৭৬ থেকে ১৯৭৭-৭৮ সালের মধ্যে বেসরকারি মাছ চাষীদের মালিকানাধীন দুশ উনআশি হেক্টর জলাশয়ে মোট পাঁচশ আটান্নটি প্রদর্শন ক্ষেত্র স্থাপন করা হয়েছে। বর্তমান বছরের লক্ষ্য আরও দুশ চল্লিশ হেক্টর জলাশয়ে মোট আটশটি প্রদর্শন ক্ষেত্র স্থাপন। তার মধ্যে তিনশটি প্রদর্শন ক্ষেত্রে ইতিমধ্যেই কাজ আরম্ভ হয়ে গেছে। ১৯৭৯-৮০

সালে তিনশ হেক্টার জলাশয়ে মোট আরও এক হাজারটি নতুন প্রদর্শন ক্ষেত্র স্থাপনের পরিকল্পনা আছে। ঐ প্রদর্শন ক্ষেত্রগুলি স্থাপনের সময় লক্ষ্য রাখা হবে যেন ছোট ছোট পুকুরের মালিকরা এই সুযোগ লাভ করেন।

১৩। পুকুরে মাছচাষের উন্নয়নের জন্য মাছচাষীরা যাতে অর্থ-বিনিয়োগকারী প্রতিষ্ঠানের কাছ থেকে ঋণ পেতে পারেন তার সুবিধার্থে শতকরা পঁচিশ ভাগ পর্যন্ত খরচের টাকা সরকার অনুদান হিসাবে দেবেন—এমন ব্যবস্থার প্রস্তাব আছে। এই খাতে পঞ্চাশ লক্ষ টাকা সরকারি ব্যয়ের প্রস্তাব আছে যার সাহায্যে অর্থবিনিয়োগকারী প্রতিষ্ঠানের কাছ থেকে আরও এক কোটি পঞ্চাশ লক্ষ টাকা পাওয়া সম্ভব হবে যার দ্বারা বেসরকারি মাছচাষীদের প্রায় দু' হাজার হেক্টর পরিমাণ জলাশয়ে করা যাবে বলে মনে হয়। আশা করা যায় যে, এর ফলে বছরে অতিরিক্ত আট হাজার টন মাছ উৎপন্ন হবে।

১৪। মাছচাষের উন্নয়ন মাছচাষীদের নতুন পদ্ধতির যাবতীয় বিষয়ে যথোচিতভাবে শিক্ষিত করে তোলা এবং সরকারি সম্প্রসারণ কর্মসূচির মানের উপর নির্ভরশীল। এখানে আমি উল্লেখ করতে চাই যে, এ পর্যন্ত আমাদের মাত্র চারটি প্রশিক্ষণকেন্দ্র ছিল। কিন্তু এখন আমরা প্রতি জেলায় একটি করে প্রশিক্ষণকেন্দ্রে স্থাপনের প্রস্তাব গ্রহণ করেছি যার মাধ্যমে বছরে অন্তত আড়াইশো জন করে মৎস্যজীবী মাছচাষী ও শিক্ষিত বেকারকে প্রশিক্ষণ প্রদান করা যেতে পারে। গ্রামাঞ্চলে সম্প্রসারণ-কর্মী নিয়োগ করে সম্প্রসারণ কাজের প্রসারের উদ্দেশ্যে পশ্চিম দিনাজপুর ও কুচবিহার জেলায় দুটি 'সম্প্রসারণ সংস্থা' (এক্সটেনশন এজেন্সি) স্থাপন করা হয়েছে। ক্রমে ক্রমে অন্যান্য জেলাতেও ঐ ধরনের সম্প্রসারণ সংস্থা স্থাপন করা হবে। আশা করা যায় যে, এই সম্প্রসারণ সংস্থাগুলি, প্রদর্শন ক্ষেত্র ও প্রশিক্ষণের ব্যবস্থাদি এবং সরকারি অনুদানের সাহায্যে অর্থবিনিয়োগকারী প্রতিষ্ঠানের কাছ থেকে আর্থিক সহায়তালাভ প্রভৃতি গ্রামবাসীর মাছচাষের ব্যাপারে প্রভূত পরিমাণে উৎসাহিত করবে। এই সমস্ত প্রয়াসের চূড়ান্ত ফল হবে উৎপাদনবৃদ্ধি এবং গ্রামীণ অর্থনীতির উন্নতি।

১৫। সরকারি মৎস্যচাষ খামারগুলি এবং প্রদর্শন ক্ষেত্রগুলি থেকেও কিছু পরিমাণ মাছ উৎপন্ন হচ্ছে। ১৯৭৮-৭৯ সালের লক্ষ্যমাত্রা ছিল আটশ টন উৎপাদন। তার মধ্যে এ পর্যন্ত পাঁচশ বাষট্টি টন মাছ ধরা এবং বিক্রি করা সম্ভব হয়েছে, যদিও ১৯৭৮ সালের সেপ্টেম্বর মাসের বন্যায় প্রচুর পরিমাণ মাছ ভেসে গেছে। ১৯৭৯-৮০ সালের উৎপাদনের লক্ষ্যমাত্রা হল এক হাজার ষাট টন।

১৬। এ কথা সুবিদিত যে, মাছচাষ জনসাধারণের একটি বড় অংশের অর্থকরী জীবিকা হতে পারে এবং সেইজন্য মৎস্য-উৎপাদনের ক্ষেত্রে ব্যক্তিগত উদ্যোগে মাছচাষের গুরুত্ব সম্বন্ধে সচেতন হওয়া দরকার। এই কথা মনে রেখে সারা রাজ্যে 'মাছচাষীদের উন্নয়ন সংস্থা' (ফিশ ফারমার্স ডেভেলপমেন্ট এজেন্সি) স্থাপন করা হচ্ছে। এ পর্যন্ত কেন্দ্রীয় সহায়তায় বর্ধমান মালদহ, পশ্চিম দিনাজপুর, মুর্শিদাবাদ ও বীরভূম জেলায় পাঁচটি ঐ জাতীয় সংস্থা স্থাপন করা হয়েছে। ১৯৭৯-৮০ সালে রাজ্য পরিকল্পনার অর্থে আরও চারটি জেলায় ঐ ধরনের আরও চারটি নতুন সংস্থা স্থাপন করা হবে। ঐ সংস্থাগুলির কাজ হল—

(১) মাছচাষীদের প্রশিক্ষণ প্রদান ;

(২) জলাশয় সংস্কার এবং মাছচাষের জন্য মোট ব্যয়ের শতকরা পঁচিশ ভাগ ভরতুকি হিসাবে প্রদান ; এবং

(৩) প্রয়োজনীয় বাকি খরচের টাকা অর্থবিনিয়োগকারী সংস্থার কাছ থেকে সংগ্রহ করে দেবার ব্যবস্থা করা।

এই প্রসঙ্গে আমি সানন্দে উল্লেখ করছি যে, প্রতিটি ব্লকে সেরা তিনজন করে মৎস্যবীজ ও মৎস্য-উৎপাদককে এবং প্রতিটি জেলাতেও ঐ ধরনের সেরা তিনজনকে উৎসাহবর্ধক পুরস্কার প্রদান করার জন্য বাজেটে অর্থের সংস্থান করা হয়েছে।

১৭। যদিও এই রাজ্যে, বিশেষ করে সুন্দরবনে, নোনাজলের (ব্র্যাকিশ ওয়াটার) মাছ চাষের উপযুক্ত বহু আদর্শ স্থান আছে তবু এ পর্যন্ত নোনাজলের মাছচাষ বস্তুত উপেক্ষিত ছিল। এখন ২৪-পরগনা জেলার 'হেনরিজ আইল্যান্ডে' পাঁচশ একর এলাকায় ঐ ধরনের মাছ চাষের জন্য একটি প্রথম পর্যায়ের (পাইলট) প্রকল্পের কাজ আরম্ভ হয়েছে। প্রকল্পটি রূপায়িত করছেন রাজ্য মৎস্যউন্নয়ন কর্পোরেশন (স্টেট ফিশারিজ ডেভেলপমেন্ট কর্পোরেশন)। এ পর্যন্ত প্রয়োজনীয় সংস্কারাদির পর চল্লিশ একর জলাশয়ে মাছচাষের কাজ চলছে। ১৯৭৯ সালের মার্চ মাসের শেষে সেখান থেকে প্রথম মাছ ধরা হবে বলে আশা করা যায়। বাকি এলাকাতে কাজ আরম্ভ করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থাদি সম্পূর্ণ হয়েছে। উক্ত কর্পোরেশনের আলমপুর, দিঘা ও মহারাজগঞ্জের মৎস্যচাষ খামারগুলিতে নোনাজলের মাছ ও চিংড়ির চাষ অপেক্ষাকৃত ভাল ফল দিয়েছে।

১৮। বেসরকারি ব্যক্তিদের নোনাজলের মাছচাষের ব্যাপারে উৎসাহিত করে তোলার জন্য মোট ব্যয়ের শতকরা পঁচিশ ভাগ সরকারি সাহায্য হিসাবে দেবার ব্যবস্থা করা হচ্ছে। এর ফলে মাছচাষীরা সহজেই ব্যাঙ্কের কাজ থেকে ঋণ গ্রহণ করতে পারবেন।

১৯। জলাধার (রিজার্ভয়ার) মৎস্যক্ষেত্রে মাছ চাষ ও ধরার ব্যাপারে অনেক উন্নতি হয়েছে। জলাধার মৎস্যক্ষেত্র, বিশেষ করে হিংলো, ময়ূরাক্ষী, কংসাবতী, কুমারি এবং করতে উন্নয়নের জন্য একটি কর্মসূচি প্রণয়ন করা হয়েছে।

২০। বঙ্গোপসাগরের গভীর অংশ থেকে মাছ ধরার জন্য ১৯৭৭-৭৮ সালে মেক্সিকো থেকে চারটি বিবিধার্থসাধক (কম্বিনেশন) ট্রলার আমদানি করা হয়েছে। এ পর্যন্ত বাইশটি মাছ ধরার অভিযানের মাধ্যমে ট্রলারগুলি এনেছে প্রায় সাড়ে পঁয়ত্রিশ টন চিংড়ি, যার দাম হবে প্রায় চৌদ্দ লক্ষ টাকা, এবং প্রায় তেত্রিশ টন অন্যান্য মাছ, যার দাম প্রায় সাতষট্টি হাজার টাকা। গত বছরের অস্বাভাবিক রকম খারাপ আবহাওয়ার দরুন ট্রলারগুলির মাছ ধরার কাজ কয়েক মাস বন্ধ ছিল। ট্রলার আমদানির প্রাক্কালে ভারত সরকার কর্তৃক আরোপিত শর্ত অনুসারে চিংড়ি যা ধরা পড়ে তা বিদেশে রপ্তানি করা হয়।

২১। ২৪-পরগনা জেলার রায়চকে একটি বড় মৎস্যবন্দর নির্মাণের কাজ দ্রুত সমাপ্তি

পথে। জেটি নির্মাণের কাজ ইতিমধ্যেই সমাপ্ত হয়েছে। আমাদের ট্রলারগুলি এখন মাছ খালাস করা এবং বরফ নেওয়ার জন্য জেটিটি ব্যবহার করছে।

২২। এই রাজ্যের উপকূলবর্তী অগভীর সামুদ্রিক এলাকা থেকে দেশীয় নৌকা ও সাজ-সরঞ্জামের সাহায্যে মাছ ধরা হয়। কিন্তু উপকূলস্থ সামুদ্রিক মৎস্য সম্পদের যথাযথ সদ্ব্যবহারের জন্য যান্ত্রিকীকরণ অবশ্য প্রয়োজনীয়। নৌকাগুলির গতিশীলতা বৃদ্ধি করা এবং আরও বেশি পরিমাণ মাছ ধরতে পারা—এই দুই উদ্দেশ্যেই এটা প্রয়োজন। ভারতের অন্যান্য সমুদ্রতীরবর্তী রাজ্যগুলি এ ক্ষেত্রে অনেক এগিয়ে গেছে। কিন্তু এ রাজ্যে খুব সাম্প্রতিক কাল ভিন্ন এ ব্যাপারে কিছুই করা হয় নি। এ পর্যন্ত বিভিন্ন ধরনের পঁয়ষট্টিটি যন্ত্রচালিত নৌকা ঋণ ও অনুদানের ভিত্তিতে মৎস্যজীবী সমবায় সমিতিগুলির মধ্যে বিতরণ করা হয়েছে যাবতীয় সাজ-সরঞ্জাম সহ চব্বিশটি এ ধরনের নৌকা কেনার জন্য জাতীয় সমবায় উন্নয়ন কর্পোরেশনের (ন্যাশনাল কো-অপারেটিভ ডেভেলপমেন্ট কর্পোরেশন) কাছ থেকে আর্থিক সহায়তা গ্রহণ করা হয়েছে। ১৯৭৮ থেকে ১৯৮৩, এই পাঁচ বছরের পরিকল্পনাকালের মধ্যে ঐ ধরনের নৌকার সংখ্যা চারশ পর্যন্ত বাড়ানোর কথা বিবেচনা করা হচ্ছে। এ ছাড়া উপকূল অঞ্চলে যেসব মৎস্যজীবী মাছ ধরার কাজে নিযুক্ত আছেন তাদের যত বেশি জনকে সম্ভব যন্ত্রচালিত নৌকা ইত্যাদির সাহায্যে মাছ ধরার বিভিন্ন দিক সম্বন্ধে প্রশিক্ষণ প্রদানেরও ব্যবস্থা করা হচ্ছে। সম্মিলিত জাতিপুঞ্জের খাদ্য ও কৃষি সংস্থার (ইউ এড় ডি পি/এফ এ ও) শ্রী এংভ্যাল সম্প্রতি ক্ষুদ্রায়তন সামুদ্রিক মৎস্যক্ষেত্রের উন্নয়নের ব্যাপারে এক প্রস্থ ব্যাপক সুপারিশ পেশ করেছেন এবং সেই অনুসারে কাজ করার জন্য ব্যবস্থা অবলম্বন করা হচ্ছে।

২২(ক)। ভারতের পূর্ব উপকূলে এ পর্যন্ত সামুদ্রিক মৎস্যসম্পদ বা তার সদ্ব্যবহারের উপায় সম্বন্ধে কোনও যথাযথ সমীক্ষা করা হয় নি। সামুদ্রিক মৎস্যক্ষেত্রের উন্নয়ন বিষয়ে ভারত সরকার কর্তৃক আয়োজিত সবগুলি প্রকল্পই এতদিনি প্রধানত পশ্চিম উপকূলের কল্যাণে লেগেছে। কেন্দ্রীয় সামুদ্রিক মৎস্যচাষ বিষয়ে শিক্ষা প্রতিষ্ঠান বা প্রশিক্ষণকেন্দ্রগুলির শাখাসমূহ পশ্চিম উপকূলেই স্থাপিত হয়েছে। কিন্তু পূর্ব উপকূলের, বিশেষত বঙ্গোপসাগরের উত্তরাঞ্চলের যার মধ্যে আমাদের রাজ্য অবস্থিত, সেই অঞ্চলের সামুদ্রিক মৎস্যক্ষেত্রের উপযুক্ত ব্যবহার ও উন্নয়নের জন্য ভারত সরকারের অধীন সংস্থাগুলির দ্বারা বঙ্গোপসাগরের এই অঞ্চলের যথাযথ সমীক্ষা করেনা, এবং সামুদ্রিক মৎস্যক্ষেত্রে কাজ করার জন্য লোকজনকে প্রশিক্ষণ প্রদানের নিমিত্ত যেসব কেন্দ্রীয় শিক্ষা প্রতিষ্ঠান আছে তাদের শাখা স্থাপন করা অত্যাবশ্যক। সেই জন্য এই সরকার ভারত সরকারকে তাদের কৃষি মন্ত্রকের ১৯৭৮ থেকে ১৯৮৩ সালের পঞ্চবার্ষিক পরিকল্পনার কর্মসূচির মধ্যে ঐসব কাজ অন্তর্ভুক্ত করতে অনুরোধ করেছিলেন। কেন্দ্রীয় কৃষি মন্ত্রী এই বিষয়ে অতীতের অবহেলার সংশোধন করা হবে বলে আশ্বাস দিয়েছেন।

২৩। ছোট ছোট মৎস্যবন্দরের অভাব উপকূল-অঞ্চলে গতানুগতিক প্রথায় মাছ ধরার কাজে রূপান্তরত করার পথে অন্যতম প্রধান বাধা। কিছুকাল ধরে কেন্দ্রীয় সহায়তায় দিঘা উপকূলে একটি মৎস্যবন্দর নির্মাণ করানোর জন্য চেষ্টা চালানো হচ্ছিল। সম্প্রতি নরওয়ের সহায়তায় (নরওয়েজিয়ান এড) ঐ বন্দর নির্মাণ সহ চিরাচলিত সামুদ্রিক মৎস্য আহরণের

উন্নতিবিধান বিষয়ক মোট এক কোটি তেষট্টি লক্ষ টাকার একটি প্রকল্প-প্রস্তাব ভারত সরকারের কাছে পেশ করা হয়েছে।

২৪। অতীতে এই রাজ্যের উপজাতীয় বসতি এলাকায় (ট্রাইব্যাল এরিয়াজ) অবস্থিত মৎস্যক্ষেত্রগুলির উন্নয়ন ও সদ্ব্যবহারের জন্য কোনও বিশেষ পরিকল্পনা প্রণয়ন করা যায় নি। ১৯৭৮ থেকে ১৯৮৩ এই পাঁচ বছরের জন্য একটি পৃথক উপজাতীয়দের জন্য পরিকল্পনা (ট্রাইব্যাল সাব-প্ল্যান) প্রণয়ন করা হয়েছে। মোট প্রস্তাবিত ব্যয়বরাদ্দ ধরা হয়েছে পঁচানব্বই লক্ষ টাকা—তার মধ্যে রাজ্যের অংশ উনিশ লক্ষ টাকা এবং বিশেষ কেন্দ্রীয় সাহায্যের অংশ ছিয়াত্তর লক্ষ টাকা। এর লক্ষ্যগুলি হল—

(১) প্রদর্শন ও প্রশিক্ষণের মাধ্যমে উন্নত মৎস্যচাষ ও আহরণ প্রণালী সম্বন্ধে কারিগরি জ্ঞান ও দক্ষতার প্রসার ঘটানো ;

(২) উপজাতীয় ব্যক্তিদের পুকুরের উন্নয়ন ও তাদের আধুনিক মৎস্যচাষের জন্য প্রয়োজনীয় দ্রব্যাদি প্রদান করে ও অন্যান্যভাবে সাহায্য করা ;

(৩) মৎস্যচাষ বিষয়ক প্রকল্পের জন্য উপজাতীয় ব্যক্তিরা যাতে মূলধন সংগ্রহ করতে পারেন তার ব্যবস্থা করে দেওয়া ; এবং

(৪) সমন্বয়মূলক দৃষ্টিভঙ্গি নিয়ে মৎস্য উৎপাদনের কর্মসূচি প্রণয়ন।

২৫। মৎস্যজীবী সম্প্রদায় অধিকাংশই ভূমিহীন এবং আমাদের সমাজের দুর্বলতর শ্রেণীভুক্ত। তাদের সামাজিক-অর্থনৈতিক অবস্থার উন্নতি সাধনের দিকে সরকার যথোচিত মনোযোগ দিয়েছেন। মৎস্যজীবীদের নতুন নতুন সমবায় সমিতি গঠন করা হচ্ছে এবং সঙ্গে সঙ্গে অচল-অবস্থাপ্রাপ্ত সমবায় সমিতিগুলিকে আবার চালু করার ব্যবস্থা করা হচ্ছে। এতদিন মৎস্যজীবী সমবায় সমিতিগুলির তত্ত্বাবধান করতেন সমবায় দপ্তর এবং প্রয়োজনীয় আর্থিক সাহায্যও ঐ বিভাগের ব্যয় বরাদ্দ থেকে দেওয়া হত। উন্নত পদ্ধতি সমূহের প্রসারের জন্য এবং মাছ ধরার চেয়ে মাছচাষের ওপর অধিকতর গুরুত্ব আরোপের উদ্দেশ্যে ঐ ধরনের সমবায় সমিতিগুলি তত্ত্বাবধানের দায়িত্ব মৎস্য দপ্তরের অধীনে আনা হয়েছে, এবং মূলধনী বিনিয়োগ, ঋণ, নৌকা ও সাজ-সরঞ্জামের জন্য অনুদান, পরিচালন ব্যয় বাবদ ভরতুকি ইত্যাদির জন্য প্রয়োজনীয় আর্থিক সাহায্যও এখন মৎস্য দপ্তরের মাধ্যমেই প্রদান করা হচ্ছে।

ঐ ধরনের সমবায় সমিতিগুলির কাছে বিভিন্ন ধরনের জলাশয়, এমনকি প্রয়োজন হলে সরকার কর্তৃক অধিগ্রহণ করেও, বন্দোবস্ত দেওয়া হচ্ছে।

২৬। উপকূলবর্তী মৎস্যজীবীদের গ্রামের সর্বাঙ্গীণ উন্নয়ন, যথা পানীয় জল সরবরাহ, রাস্তাঘাট, সামাজিক সম্মেলনগৃহ (কমিউনিটি হল), অফিস প্রভৃতির জন্য বাড়ি ইত্যাদি নির্মাণ, মাছ সংরক্ষণ ও মাছ বিভিন্নভাবে ব্যবহারের উদ্দেশ্যে যন্ত্রপাতি বসানো, পরিবহনের ব্যবস্থা করা ইত্যাদি কাজের একটি প্রকল্প কেন্দ্রীয় সহায়তায় দু' জায়গায় কয়েকখানি করে পরস্পর সন্নিহিত গ্রামে রূপায়ণের কাজ চলছে। রাজ্য পরিকল্পনায় অন্তর্দেশীয় মৎস্যজীবীদের গ্রামেরও

(ইনল্যান্ড ফিশিং ভিলেজেস) ঐ ধরনের সর্বাঙ্গীণ উন্নয়নের প্রকল্প অন্তর্ভুক্ত করা হয়েছে। কারণ ঐসব গ্রামের অধিবাসীরাও নানারকম অসুবিধাজনক পরিবেশের মধ্যে বাস করেন।

২৭। মাছের থেকে বিভিন্ন ধরনের উপজাত দ্রব্য—যেমন, 'ফিশমিল', হাঙরের তেল (শার্ক লিভার অয়েল), শুঁটকি মাছ ইত্যাদি তৈরি করার আধা ব্যবসায় প্রকল্পের কাজ লাভজনক ভিত্তিতে পরিচালিত হচ্ছে। আশা করা যায় যে, এ বছর নয় হাজার লিটার হাঙরের তেল এবং একশ পঁচাশি টন 'ফিশমিল' ও অন্যান্য দ্রব্যাদি উৎপাদন করে পাঁচ লক্ষ সাতষট্টি হাজার টাকা আয় হবে।

২৮। সম্প্রসারণ কার্যাবলি, যথা পুস্তিকা প্রকাশ, প্রতি মাসে মাছচাষীদের করণীয় বিষয় সম্বন্ধে বিজ্ঞপ্তি প্রকাশ, বিজ্ঞাপনপত্র (পোস্টার) প্রদর্শন, আলোচনা সভার অনুষ্ঠান, প্রদর্শনীতে অংশগ্রহণ করা ইত্যাদির ওপর বিশেষ গুরুত্ব দেওয়া হচ্ছে। রাজ্য মৎস্য দপ্তরের সম্প্রসারণ শাখাটিকে আরও সুসংগঠিত করার জন্য কেন্দ্রীয় সহায়তা পাওয়া গেছে।

২৯। মৎস্য বিষয়ক গবেষণার ক্ষেত্রে এই রাজ্যে ভারতীয় কৃষি গবেষণা সংস্থার সহায়তায় যেসব বিষয়ে কাজ চলছে সেগুলি হল (১) মাছের নিবিড় মিশ্রচাষ, (২) জিওল মাছের (এয়ার-ব্রিদিং ফিশেস) চাষ, (৩) মিঠা জলের জলাধারে (ফ্রেশ ওয়াটার রিজার্ভয়ার্স) মাছচাষের সম্ভাবনার সমীক্ষা এবং (৪) মাছ পরিবহন। এইসব গবেষণার খরচের শতকরা পঁচাত্তর ভাগ ভারতীয় কৃষি গবেষণা সংস্থা বহন করেন, এবং বাকি খরচ বহন করেন রাজ্য সরকার। গবেষণাগুলির ফলাফল উৎসাহব্যঞ্জক। ইতিমধ্যেই প্রমাণিত হয়েছে যে, জিওল মাছের, বিশেষত মাগুর ও সিঙ্গি মাছের চাষ যেকোনও ধরনের জলাশয়ে ব্যবসায়িক ভিত্তিতে করা চলে ঐসব পুষ্টিকর মাছ খুব অল্প খরচে চাষ করে মাত্র একশ আশি থেকে দুশ দিনের মধ্যেই প্রচুর পরিমাণে উৎপাদন করা যায়।

৩০। উৎপাদন ছাড়াও, ক্রেতাসাধারণের কাছে সমভাবে সুলভ ও ন্যায্যমূল্যে মাছ সররবাহ করাও এমন একটি গুরুত্বপূর্ণ বিষয় যাকে উপেক্ষা করা যায় না। রাজ্যের মৎস্যভোজী জনসাধারণের পক্ষে অপরিহার্য এই সমস্যার মোকাবিলা করার জন্য মৎস্যজীবী সমবায় সমিতিগুলির একটি সর্বোচ্চ (অ্যাপেক্স) সংস্থা স্থাপন করা হয়েছে। পশ্চিমবঙ্গ রাজ্য মৎস্যজীবী সমবায় সঙ্ঘ (ফেডারেশন) লিমিটেড নামের এই সংস্থাটির কাজকর্ম ইতিমধ্যেই শুরু হয়েছে। রাজ্যের ভিতর ও বাইরের বিভিন্ন সূত্র থেকে মাছ সংগ্রহ করে ক্রেতাসাধারণের কাছে সুলভ ও ন্যায্যমূল্যে তা সরবরাহ করবার জন্য একটি সুবিন্যস্ত কর্মপদ্ধতি রচনা করা হয়েছে।

৩১। এ পর্যন্ত সমবায়ের মাধ্যমে বিল, বাওড়, পুকুর ইত্যাদির উন্নয়নের জন্য কোনও সামগ্রিক প্রয়াস কার্যকরভাবে করা যায় নি। সেইজন্য সমবায়ের মাধ্যমে মাছের উৎপাদন বৃদ্ধি করার জন্য উল্লিখিত সংস্থাটিকে আরও যেসব কাজের ভার দেওয়া হয়েছে সেগুলি হল—

(১) মাছচাষের জন্য উপকরণাদি (ইনপুটস) সরবরাহ ;

(২) সর্বনিম্ন স্তরের (প্রাইমারি) মৎস্যজীবী সমবায় সমিতিগুলির জন্য জলাশয়ের ব্যবস্থা করে দেওয়া ;

(৩) প্রাইমারি সমিতিগুলিকে ন্যায্যমূল্যে নৌকা ও সাজ-সরঞ্জাম সরবরাহ্ করা ; এবং

(৪) অভ্যন্তরীণ ও সামুদ্রিক উভয় ক্ষেত্রের সমবায় সমিতিগুলির জন্য জাতীয় সমবায় উন্নয়ন কর্পোরেশনের আর্থিক সাহায্যের ব্যবস্থা করা।

৩২। বিস্তারিত সমীক্ষার পর জাতীয় কৃষি কমিশন, বিশ্ব ব্যাঙ্ক প্রভৃতি এই সিদ্ধান্তে উপনীত হয়েছেন যে, মাছ উৎপাদনের ক্ষেত্রে সম্প্রসারণ কার্যাবলির মান কেবল পশ্চিমবঙ্গেই নয়, ভারতে অন্যান্য রাজ্যেও সন্তোষজনক নয়।

মৎস্যচাষ ক্ষেত্রে এখন কেবল ছোট বড় পুকুর বা বিল-বাওড় প্রভৃতির মধ্যেই সীমাবদ্ধ নয়। নদী, জলাধার , এমনকি সমুদ্রও, যা এ পর্যন্ত কেবল মৎস্য আহরণের জন্যই ব্যবহৃত হত, সেখানেও মাছচাষ করার জন্য নতুন নতুন, পদ্ধতি উদ্ভাবিত হয়েছে। কোনও নির্দিষ্ট জল- এলাকা থেকে বহুদিন ধরে যথেষ্ট পরিমাণে মাছ ধরার পরেও যাতে তার উৎপাদন ক্ষমতা কোনওভাবে ক্ষতিগ্রস্ত না হয় তা নিশ্চিত করার উদ্দেশ্যেই এই সব নতুন পদ্ধতির সমাধান চালানো হচ্ছে।

উন্নত ধরনের মাছ চাষ পদ্ধতিগুলির সুবিধার দিকটা আমাদের গ্রামগুলির প্রান্তে প্রান্তে পৌঁছে দিতে হবে কারণ সেখানেই ছোট ছোট পুকুরের আকারে অসংখ্য মৎস্যচাষ ক্ষেত্র রয়েছে। আধুনিক মাছচাষ পদ্ধতি সম্বন্ধে জ্ঞান সম্প্রসারিত করার সঙ্গে সঙ্গে দেশের সরকারি (ন্যাশনালাইজড) ব্যাঙ্কগুলির সহায়তায় এমন ব্যবস্থাও করতে হবে যাতে মৎস্যচাষীরা ব্যবসায়িক ভিত্তিতে মাছ উৎপাদনের জন্য লাভজনক মৎস্যচাষ প্রকল্প প্রণয়ন করে তার জন্য আর্থিক সাহায্য লাভ করতে পারেন। এখানে উল্লেখ করা যেতে পারে যে, বিদেশে চিংড়ি রপ্তানি করা একটি অত্যন্ত লাভজনক ব্যবসা। সেইজন্য দক্ষিণাঞ্চলের সমুদ্রতীরবর্তী কয়েকটি রাজ্যে এই বিষয়ে যে প্রকল্পগুলি প্রচলিত আছে সেগুলি এই রাজ্যে প্রবর্তনের জন্য খতিয়ে দেখা হচ্ছে।

আগেই যেমন বলা হয়েছে, মাগুর ও সিঙ্গি প্রভৃতি জিওল মাছ চাষের ব্যাপারে বিশেষ অগ্রগতি হয়েছে। দেখা গেছে যে, ঐসব মাছচাষের দ্বারা অল্প সময়ের মধ্যে ভাল আয় পাওয়া যায় এবং এগুলির চাষের জন্য কোনও বিশেষ ধরনের পুকুরের বা বিশেষ প্রযত্নে প্রয়োজন হয় না। প্রোটিন খাদ্যের উৎপাদন বৃদ্ধির জন্য এবং গ্রামীণ অর্থনীতির উন্নয়নের উদ্দেশ্যেও অবিলম্বে গ্রামাঞ্চলে ঐসব মাছচাষ পদ্ধতির ব্যাপক প্রচার করা দরকার।

১৯৭৬ সালে প্রণীত একটি আইনবলে ভারত সরকার দেশের স্বীয় সমুদ্রসম্পদ এলাকা (ইকনমিক জোন) তটরেখা থেকে দুশ মাইল পর্যন্ত প্রসারিত বলে নির্ধারিত করেছেন এবং এই এলাকায় সমস্ত রাজ্যই অবাধে মৎস্য আহরণ করতে পারবে। সুতরাং আমাদের এই সুযোগ গ্রহণ করতে হবে এবং এই এলাকায় মৎস্যসম্পদ আহরণ করার জন্য সর্ববিধ ব্যবস্থা অবলম্বন করতে হবে যাতে করে আমরা সমুদ্রতীরবর্তী অন্যান্য রাজ্যগুলির সমকক্ষ হয়ে উঠতে পারি। তা যদি আমরা না করতে পারি তবে আমাদের সামুদ্রিক এলাকা থেকে অন্যান্য রাজ্য বিশাল সম্পদ আহরণ করে নিয়ে যাবে এবং আমাদের কেবল তার দর্শক হয়ে থাকতে হবে।

এ কথা সুবিদিত যে, সরকার কেবল নিজের সাধ্যের দ্বারা রাজ্যে মৎস্যোৎপাদন বিষয়ক কার্যাবলির সামগ্রিক উন্নয়ন ও উন্নতিবিধান করতে পারেন না। এই কার্যসাধনের জন্য মৎস্যজীবী, মৎস্যচাষী, মৎস্য-ব্যবসায়ী, পঞ্চায়েত সমিতি, গ্রামের যুবসমাজের সঙ্ঘসমূহ প্রভৃতি সকলকে নিজেদের এই বিষয়ের সঙ্গে জড়িত করতে হবে। এই লক্ষ্যে উপনীত হবার জন্য মৎস্যবিষয়ক সরকারি সম্প্রসারণ শাখাকে যথাযথভাবে শক্তিশালী করে তুলতে হবে, যাতে করে ঐ শাখা প্রতিটি অঞ্চলের গ্রামে গ্রামে পৌঁছে আধুনিক মৎস্যচাষ পদ্ধতি সম্বন্ধে জ্ঞানের প্রসার ঘটাতে পারে এবং মৎস্যচাষীদের স্ব স্ব এলাকায় ( অন দি স্পট) শিক্ষণ ও প্রশিক্ষণ প্রদান করতে পারে। যে সমস্ত মৎস্যচাষী ও মৎস্যজীবী তাদের জন্য আঞ্চলিক প্রশিক্ষণ কেন্দ্রের প্রশিক্ষণে খুব ভাল ফল দেখাবেন তাদের আরও বিস্তারিত ও উচ্চতর প্রশিক্ষণ লাভের জন্য জেলান্তরের সম্প্রসারণ ও প্রশিক্ষণ কেন্দ্রে পাঠানো হবে।

যান্ত্রিক নৌকার সাহয্যে আমাদের সামুদ্রিক মৎস্যসম্পদ আহরণের উদ্দেশ্যে একদল দক্ষ ব্যক্তি তৈরি করার জন্য অত্যন্ত প্রয়োজনীয় যে, অন্যান্য সমুদ্রতীরবর্তী রাজ্যে যে ধরনের প্রশিক্ষণকেন্দ্র আছে সেই রকম একটি কেন্দ্র এই রাজ্যে অবিলম্বে স্থাপন করতে হবে। ঐ প্রশিক্ষণকেন্দ্রে উপকূল অঞ্চলে এবং গভীর সমুদ্রে মৎস্য আহরণের ব্যাপারে যাবতীয় বিষয়ে, যথা যন্ত্রচালিত নৌকা চালানো, নৌকার ইঞ্জিনের তত্ত্বাবধান ও মেরামতি, ধরা মাছ ঠান্ডায় রাখার ব্যবস্থা (রেফ্রিজেশন সিস্টেম), যন্ত্রপাতির সাহায্যে মাছ ধরা, মাছ ধরার বিবিধ পদ্ধতি· প্রভৃতি সম্বন্ধে যথোপযুক্ত শিক্ষা দেবার ব্যবস্থা থাকবে।

এই রাজ্যে বহুসংখ্যক মৎস্যবিষয়ক সম্প্রসারণ আধিকারিককে বিস্তারিত ও বিশেষ ধরনের প্রশিক্ষণ প্রদানের উপযোগী কোনও প্রশিক্ষণকেন্দ্র নেই এবং তার ফলে সম্প্রসারণ কর্মীদের দক্ষতার মান একটা স্বীকৃত পর্যায়ে রাখা খুব কষ্টকর হয়ে উঠেছে। এ ক্ষেত্রেও অন্যান্য রাজ্যের মতো, এই রাজ্যেও একটি কেন্দ্রীয় প্রশিক্ষণ প্রতিষ্ঠান যত শীঘ্র সম্ভব স্থাপন করা দরকার। এ সম্বন্ধে ব্যবস্থা নেওয়া হচ্ছে।

৩৩। ১৯৭৮ সালের সেপ্টেম্বর-অক্টোবর মাসে যে ব্যাপক ও বিধ্বংসী বন্যা এই রাজ্যের শতকরা পঁচাত্তর ভাগ অংশ গ্রাস করেছিল এবং যার ফলে এই রাজ্যের মৎস্যচাষ ক্ষেত্র, মৎস্যচাষী এবং মৎস্যজীবী সম্প্রদায়কে প্রচন্ডভাবে ক্ষতি ও দুঃখ-দুর্দশাগ্রস্ত হতে হয়েছিল তার কথা উল্লেখ না করলে আমার কর্তব্যে ত্রুটি থেকে যাবে। মৎস্যজীবীদের বসতবাড়ির ক্ষতির হিসাব বাদ দিয়ে মৎস্যজীবী, মৎস্যচাষী ইত্যাদির মোট ক্ষতি টাকার অঙ্কে প্রায় এগার কোটি ষাট লক্ষ টাকা বলে হিসাব করা হয়েছে। এই বিরাট ক্ষতির মধ্যে আছে উনআশি হাজার একর জলাশয়ের মাছ ভেসে যাওয়া, বাঁধ ভেঙ্গে যাওয়া, এক লক্ষ সাঁইত্রিশ হাজার মৎস্যজীবী পরিবারের মাছ ধরার নৌকা, জাল ও অন্যান্য মাছ ধরার সাজ-সরঞ্জাম হয় হারিয়ে যাওয়া অথবা ক্ষতিগ্রস্ত হওয়া প্রভৃতি। মৎস্যচাষ ক্ষেত্রগুলির পুনর্নির্মাণের জন্য এবং বন্যা কবলতি মৎস্যজীবী, মৎস্যচাষী ও মৎস্যজীবী সমবায় সমিতিগুলির অবিলম্বে পুনর্বাসনের ব্যবস্থা করার খরচের জন্য ভারত সরকারকে পাঁচ কোটি টাকা অনুদান মঞ্জুর করতে বলা হয়েছিল। তারমধ্যে এ পর্যন্ত মাত্র এক কোটি টাকা বার্ষিক পরিকল্পনা খাতে অগ্রিম সাহায্য হিসাবে পাওয়া গেছে, যা ক্ষতিগ্রস্ত ব্যক্তিদের মধ্যে মৎস্যচাষ ক্ষেত্র পুনর্নির্মাণ মাছের বীজ

চারা সংগ্রহ জাল তৈরি ইত্যাদির জন্য মোট খরচের শতকরা পঁয়ত্রিশ ভাগ হিসাবে ভরতুকি প্রদানের জন্য ব্যয় করতে হবে। সেইজন্য স্থির করা হয়েছে যে, মঞ্জুরিকৃত অর্থের বেশির ভাগ অথবা সঠিকভাবে বললে, একাশি লক্ষ ছ' হাজার টাকা খরচ করা হবে মাছ উৎপাদনের উদ্দেশ্যে জলাশয়ে ছাড়ার জন্য মাছের বীজ চারা সংগ্রহ বাবদ। বাকি টাকাটা জালের জন্য সুতো কেনা বাবদ এবং ক্ষতিগ্রস্ত জলাশয়ের মেরামতি ও পুনর্নির্মাণ বাবদ ব্যয় করা হচ্ছে। বর্তমান আর্থিক বছরের মধ্যেই সমস্ত টাকাটা কাজে লাগানোর জন্য যাবতীয় ব্যবস্থা অবলম্বন করা হয়েছে।

৩৪। মাছ চাষের উপযোগী এলাকার দিক থেকে বিচার করলে পশ্চিমবঙ্গ সর্বাপেক্ষা সমৃদ্ধ রাজ্যগুলির অন্যতম হলেও এ রাজ্যে মাছচাষের উন্নয়নের পথে অনেকগুলি বাধা রয়েছে, যথা, চাষোপযোগী জলাশয়ের বহুজন-মালিকানা (মাল্টি-ওনারশিপ), মালিকের অন্যত্র বসবাস (অ্যাবসেন্টি ল্যান্ডলর্ডিজম), আর্থিক অসামর্থ, সাংগঠনিক অক্ষমতা ইত্যাদি। এইসমস্ত অসুবিধা দূর করার জন্য অবশ্যই প্রচেষ্টা চালানো হচ্ছে, কিন্তু আমি মাননীয় সদস্যগণকে অনুরোধ জানাব তারা যেন মৎস্যচাষের উন্নয়নের জন্য আমাদের সংগ্রামে তাদের সহযোগিতার হাত সম্প্রসারিত করেন। সর্বপ্রকার বাধা অপসারণ, মৎস্যজীবী ও মৎস্যজীবী ভাগচাষীদের স্বার্থরক্ষা, মাছচাষীদের যথোপযুক্ত প্রশিক্ষণ প্রদান, সম্প্রসারণ কার্যাবলির মাধ্যমে মৎস্যচাষ এবং মৎস্য আহরণ উভয়ক্ষেত্রেই আধুনিক পদ্ধতির প্রবর্তন ইত্যাদি নিশ্চয়ই পশ্চিমবঙ্গকে মাছের চাহিদা পূরণের পথে অনেক দূর এগিয়ে দেবে। আমি আশা করি মাননীয় সদস্যদের সক্রিয় সহযোগিতার দ্বারা আমরা এই রাজ্যে মাছের সরবরাহে ঘাটতির এবং মাছচাষের ব্যাপারে দীর্ঘস্থায়ী সমস্যাগুলির সমাধান করতে পারব।

এই বলে আমি ব্যয়বরাদ্দের দাবিটি সভার অনুমোদনের জন্য পেশ করছি।

[5-20 — 5-30 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে মৎস্য বিভাগ সম্বন্ধে যেভাবে বিবেচনা করেছি সেটা বলছি। আমি কয়েকটি সেক্টরে ভাগ করে নিয়েছি। একটি সেক্টর হচ্ছে সমুদ্রে কিভাবে মাছ ধরা যাবে তারজন্য ট্রলার কেনা হয়েছে এবং অফ সোরে মাছ ধরার জন্য মেকানাইসড বোট যাতে চালু করা যায় সেটা আমরা দেখছি। ইনল্যান্ড ফিশারিস সম্বন্ধে আমি বলছি। ১০ লক্ষ পুকুর আছে। এটার সম্বন্ধে এখনও আমরা বিশেষ কিছু করতে পারিনি এটা আমরা ভাবছি এবং রিজার্ভারগুলি নিয়েছি, যেমন ধরুন ময়ূরাক্ষী, কংসাবতী, কুমারি হিংলো এবং করতোয়া এগুলি যাতে মাছ যোগাতে পারে তারজন্য চেষ্টা করব এবং আরও কতকগুলি জায়গা যেমন ধরুন বাওর আছে, বিল আছে এতে প্রোডাকশনের চেষ্টা করছি। মূল কথা হচ্ছে, আমরা মাছের কি করে সবচেয়ে বেশি ডেমোনেস্ট্রেশন দেখাতে পারি তারজন্য চেষ্টা করছি। আমরা ফিশারম্যানদের টাকা দিতে চেয়েছিলাম কিন্তু তাতে করাপশন আছে সেইজন্য টাকাটা বন্ধ করে দিয়েছি। প্রতিটি ব্লকে যাতে আমরা সীড তৈরি করে দিতে পারি সেই রকম ব্যবস্থা করা হচ্ছে এবং প্রতিটি ব্লকে যাতে সীড দিয়ে গরিব মানুষদের উন্নতি করতে পারি তারজন্য একটা প্রকল্প করেছি। আর দ্বিতীয় হচ্ছে, যে আমরা চেষ্টা করছি যাতে সীডগুলো সমস্ত ঘরে ঘরে পৌছে দিতে পারি তারজন্য চেষ্টা করছি এবং কিছু যদি বেশি

টাকার প্রয়োজন হয় তাহলে আমরা সাবসিডি দিয়ে মাছের পুকুর করব। এরপর কতকগুলি প্রকল্প করা হচ্ছে, সেই প্রকল্পগুলো এখন পর্যন্ত তৈরি করা হচ্ছে, আপনারা জানেন, ২টি প্রকল্প আছে একটা রায়চকে ঠিক করেছি আর একটি নুরপুরে। কারণ এখানে রিসার্চ করে দেখা গেছে, ৩ রকমের ফিশ কার্ফ সিলভার কাপ এবং চাইনিজ ফিস ৯ মাসের মধ্যে ৪-৫ কেজি হয়। নতুন আরেকটা রিসার্চ হচ্ছে এয়ার ব্রিদিং ফিশ নিয়ে, এগুলি এক হেক্টরে আট-দশ পাউন্ড হবে। মাস ৩-৪রের মধ্যে রিসার্চ করে এটা কৃতকার্য হয়েছে। এইগুলি সমস্ত মিলিয়ে যদি কাজ হয় তাহলে মাছ খুব বেশি হবে। এই বছরেই আপনারা খানিকটা দেখতে পেতেন কিন্তু বন্যায় সব গোলমাল হয়ে গেছে। কতকগুলি বড় বড় মেরিন ফিশ করা হয়েছে, বিশেষ করে দিঘা অঞ্চলে। এই বিষয়ে নরুইজেন কোম্পানি আমাদের নো হাউ দিচ্ছে, এটা নিয়ে অবশ্য উড়িষ্যা সরকারের সঙ্গে কিছু গোলমাল আছে। পশ্চিমবাংলায় ৮ মিলিয়ন মাছের প্রয়োজন। সেখানে বর্ধমানে ৩ মিলিয়ন হয়, আমরা এক বছরের মধ্যে ৪ মিলিয়ন করব এবং ২-৩ বছরের মধ্যেই আমরা ৮ মিলিয়ন করতে পারব। সেইজন্য বলছি মাছের জন্য আরও বেশি টাকা দেওয়া উচিত। কিন্তু যেটুকু চেয়েছি সেইটুকু আপনারা অন্তত মঞ্জুর করুন।

**Mr. Speaker :** All the cut motions are in order and are taken as moved.

**Shri Balailal Das Mahapatra :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-.

**Shri Shamsuddin Ahmad :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri A.K.M. Hassanuzzaman :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** বর্ধমান, বাঁকুড়া, পুরুলিয়া থেকে প্যারা মেডিক্যাল ছাত্ররা মিছিল করে এখানে ডেপুটেশন নিয়ে এসেছে, কিন্তু ফ্যাসাদ হচ্ছে স্বাস্থ্যমন্ত্রী বলছেন এটা উচ্চশিক্ষা মন্ত্রীর ব্যাপার, আবার উচ্চশিক্ষা মন্ত্রী বলছেন এটা স্বাস্থ্য দপ্তরের ব্যাপার। স্যার, কংগ্রেস আমলে প্যারামেডিক্যাল শিক্ষা ব্যবস্থা চালু হয়েছিল কিন্তু ছাত্ররা এমন একটা অচল অবস্থার মধ্যে পড়েছে যে তারা পড়াশুনা করতে পারছে না। আমি আপনার মাধ্যমে উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার ঃ** মাঝখানে এরকম বলবেন না।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, আপনার একজন স্টাফ সুকুমার গুপ্ত তিনি অ্যাসলটেড হয়েছেন, ইঞ্জিওর্ড হয়েছেন, হাউসের নিয়ম হচ্ছে বাইরে থেকে কোনও ভদ্রলোক দেখা করতে এলে আমাদের সঙ্গে আমরা প্লিজ অ্যালাউ হিম, এই কথাটা লিখে দিই। তারপর তারা এখানে আসতে পারেন। এস এফ আই-এর দুজন ছেলে এখানে এসেছিল। আপনারই হাউসের স্টাফ সুকুমার গুপ্ত মহাশয়, তিনি মুখ্যমন্ত্রীর ঘরে যাচ্ছিলেন কিন্তু মুখ্যমন্ত্রীর পলিটিক্যাল

সেক্রেটারি তাকে বলেছন হু আর ইউ এই বলে তাঁকে ধাক্কা দিয়েছেন। হাউসের মধ্যে একজন এম এল এ নিয়ম মানবে আর একজন সেক্রেটারি নিয়ম মানবে না এ জিনিস চলা ঠিক নয়।

**মিঃ স্পিকার ঃ** আমি এটা খবর নিয়ে দেখব।

[5-30 — 5-40 P.M.]

**ডাঃ রাসবিহারী পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাছ আমাদের একটা প্রধান খাদ্য এবং এর একটা বিশেষ প্রয়োজনীয়তা আছে প্রোটিন খাদ্য হিসাবে কিন্তু আমরা দেখতে পাচ্ছি মৎস্য মন্ত্রী গত দুবছর ধরে যেসব পরিকল্পনা উপস্থিত করেছেন সেই পরিকল্পনাগুলি ঠিকমতো কার্যকর হচ্ছে না। এ বছর তিনি অনেক ভাল ভাল কথা বলেছেন এখানে বিভিন্ন ধরনের মাছ চাষের উপযোগী এলাকা আছে কিন্তু সেইগুলিকে ঠিকমতো কার্যকর করা যাচ্ছে না। পশ্চিমবাংলায় সমুদ্র উপকূল নদী নালা ছাড়াও হাজার হাজার একর জলের ছোট বড় পুকুর আছে, সেই সব পুকুরে উন্নত ধরনের চাষ করতে পারলে প্রচুর পরিমাণে মাছ উৎপাদন হতে পারত এবং হেক্টর প্রতি ৬০০ কেজি জায়গায় ৩০০০ কেজি মাছ হতে পারে। কিন্তু এ বিষয়ে ব্যাপকভাবে কিছু করবার পরিকল্পনা আপনারা করছেন না। আমি এর আগে বলেছি প্রত্যেক ব্লকে মাছ চাষ সম্প্রসারণ আধিকারিক বা এক্সটেনশন অফিসার যদি থাকেন তাহলে ভাল হয়। কিন্তু পশ্চিমবাংলায় অধিকাংশ জায়গায় এক্সটেনশন অফিসার নেই, সহকারিও নেই এবং তাদের শিক্ষার কোনও ব্যবস্থা হচ্ছে না। এইসব পুকুর উন্নত ধরনের বীজ পোনা সরবরাহ করা দরকার। কিন্তু এই সব করবার মতো প্রস্তুতি আছে কিনা সে বিষয়ে যথেষ্ট সন্দেহ আছে। কাঁথিতে জয়েন্ট ডাইরেক্টর অফ ফিশারিজ একটা পোস্ট ক্রিয়েট হয়েছে কিন্তু তার কাজ ঠিকমতো আরম্ভ হয়েছে বলে মনে হয় না। এইরকমভাবে সর্বত্রই অব্যবস্থা চলছে। তিনি বলেছেন আমাদের আর্থিক অক্ষমতা আছে, কিন্তু ৭৭-৭৮ সালে বাজেটে যে টাকা বরাদ্দ করা হয়েছিল সেই টাকা সমস্ত খরচ হয়েছে বলে মনে হচ্ছে না। প্রথমে যে বাজেট ছিল তাতে ২ কোটি ৮৫ লক্ষ টাকা ধরা হয়েছিল এবং রিভাইজড বাজেটে ধরা হয়েছিল ২৪,১৯,২০০ টাকা কিন্তু অ্যাকচুয়াল খরচ হয়েছে ১,৮৭,২১,১২৪ টাকা, এটা আপনার বাজেট বইয়ের মধ্যেই আছে। তিনি অনেকবার বলেছেন যে অন্যান্য রাজ্যে যেভাবে অগ্রগতি হয়েছে পশ্চিমবাংলায় সেই অগ্রগতি হতে পারছে না। তার কারণ অবশ্য বিশেষ কিছু বলেননি, যেসব কারণ বলেছেন সেগুলি ঠিক গ্রহণযোগ্য বলে মনে করতে পারছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা কথা আপনার কাছে উপস্থাপিত করতে চাই সেটা হচ্ছে সারা ভারতবর্ষের জন্য সামুদ্রিক ফিশিং এবং ডিপ সি ফিশিং-এর জন্য কেন্দ্রীয় সরকার যে পরিকল্পনা করেছেন তার মধ্যে অন্যান্য স্টেট এই ১৯৭৭-৭৮ সালে যা করেছে তার কিছু আপনার কাছে উপস্থাপিত করছি। চতুর্থ পরিকল্পনার শেষে দেখা যাচ্ছে কেন্দ্রীয় পরিকল্পনাতে মেকানাইজড বোটের সংখ্যা ছিল ১০,৫০০, ১৯৭৭-৭৮ সালে এরা ১৩,৫০০ করবার পরিকল্পনা নিয়েছিলেন এবং পঞ্চম পরিকল্পনার মধ্যে ওরা আরও ৪,৭৫০টি সরবরাহ করবেন এটা স্থির ছিল। গুজরাট ইতিমধ্যে কি করেছে তার একটা বিবরণ আমরা পেয়েছি। গুজরাটের প্রকাশিত তথ্য থেকে দেখা যায় ১৯৭৭-৭৮ সালের মধ্যে তারা ২৭৭টি মেকানাইজড বোট

করেছেন এবং ১১৮টি ইমপ্রুভ বোট করেছেন, তাতে যন্ত্রপাতি লাগিয়ে দিয়েছেন। আমাদের এখানে এই বিবরণীতে দেখা যাচ্ছে ১৯৭৭-৭৮ সালে ৪টি কম্বিনেশন ট্রলার কেনা হয়েছে এবং ৬৫টি যন্ত্রচালিত নৌকা এর মধ্যে বিতরণ করা হয়েছে, আর নতুন ২৪টি ক্রয় করা হচ্ছে। এই যে ট্রলার নৌকাগুলি বিতরণ করা হয়েছে এটা বোধ হয় ১ বছর আগে এসেছিল দিঘাতে এবং সেই ট্রলারগুলি বহুদিন পড়েছিল, সেজন্য সেগুলির ব্যবহার আরম্ভ হয়েছে কিনা বলতে পারি না। একটা বিষয়ে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই সেটা হচ্ছে একটা সিজিন শীত বাদে অন্যান্য সময়ে নৌকা বা ট্রলার যদি ব্যবহার করতে হয়, সমুদ্র থেকে মাছ ধরে এনে তীরে ভেড়াতে হয় তাহলে উপযুক্ত বন্দর অবিলম্বে করা দরকার। সেজন্য দীঘার মোহনায় যে খাঁড়ি আছে সেই খাঁড়ির সংস্কার করতে পারলে আগামী বছরে সেই ট্রলারগুলি ওখানে ঢুকতে পারবে, নতুবা এই সময়ে সেখানে মাছ ধরে কোনও সুবিধা হবে না। তারপর এইসব মাছ ধরে এনে পাকা রাস্তার উপর আনবার জন্য যে পাকা রাস্তার দরকার সেগুলি অবিলম্বে তৈরি করা দরকার। আমরা দেখতে পাচ্ছি যে ফিশিং হারবার, সারা ভারতবর্ষে যেগুলি আছে ছোট বড় মাঝারি করে এর মধ্যে ল্যান্ডিং অ্যান্ড বোরদিং ফেসিলিটির মতো করে ৭০টি হারবার করার কথা আছে। ছোট খাট করে ৪টি, মাঝারি ৪টি, সেলফ কন্টেন্ড ৬টির কথা মন্ত্রী মহাশয় বললেন, এর মধ্যে দীঘার কথা বললেন, রায়চকের কথা বললেন সেটা অনেকদূর এগিয়েছে বললেন, ছোট খাট অন্তত ৪টি জায়গাতে ল্যান্ডি অ্যান্ড বোরদিং ফেসিলিটির মতো করে যদি হারবারের ব্যবস্থা করা যায় তাহলে সমুদ্রের মাছ ধরে এনে যথা সময়ে শহরাঞ্চলে পৌছে দেওয়া সম্ভব হবে। তারপর মাছ সংরক্ষণ বিক্রয় কেন্দ্রে প্রেরণের পূর্বে বরফের মধ্যে করা যেতে পারে।

সেইজন্য হিমঘরের ব্যবস্থা বিভিন্ন জায়গায় থাকা দরকার। এই সমস্ত জায়গায় হাঙরের তেল এবং ফিশমিল তৈরি হতে পারে এবং সেগুলি যাতে ব্যবহার করা যায় তারজন্য ব্যবস্থা থাকা দরকার। তারপর, ওখানে এবং অন্যান্য সমুদ্র উপকূলবর্তী জায়গায় অনেক সময় দেখা যায় মাছ ধরে এনে ফেলে দেওয়া হয় কারণ সেগুলি খাওয়ার উপযুক্ত থাকে না। এই সমস্ত মাছ যদি শুকনো করে সমবায় সমিতির মাধ্যমে বিক্রি করা হয় বা সরকার থেকে এগুলি কিনে নেয় তাহলে মৎস্যজীবীদের উপকার হতে পারে। কিন্তু সেই ব্যবস্থা নেই বলে আমি জুনপুটে এবং দীঘার কাছে সেই ব্যবস্থা করতে অনুরোধ করছি। আপনি গ্রামাঞ্চলে ব্রাকিস ওয়াটারের কথা বলেছেন। আমাদের একটা অভিজ্ঞতা আছে ধান জমিতে যদি নোনা জল ঢুকিয়ে দেওয়া যায় তাহলে সেখানে মাছ পাওয়া যায়। ১৯৪৮ সালে যখন কংগ্রেস সরকার প্রতিষ্ঠিত হল তখন দেখেছি কাঁথিতে জমিতে নোনা জল ঢুকিয়ে দিয়ে মাছ উৎপাদন করা হয়েছে। এই যে সমবায় সমিতিগুলির কথা বলেছেন তারা মৎস্যজীবীদের শিক্ষা দেবার জন্য কোনও ব্যবস্থা করেছে কিনা আমি জানি না। তারপর, যে সমস্ত মেকানাইজড বোট এবং ট্রলার দেওয়া হয়েছে সেগুলি পরিচালনা করবার জন্য এবং মেরামত করবার জন্য এবং মৎস্যজাত দ্রব্য যাতে তৈরি হতে পারে তারজন্য একটা শিক্ষণ কেন্দ্র কাঁথিতে পড়ে আছে। আমি অনুরোধ করছি সেখানে যাতে এই সমস্ত ব্যবস্থা করা হয় তারজন্য ব্যবস্থা অবলম্বন করুন। তারপর, বিভিন্ন পরিকল্পনার মাধ্যমে ট্রাইব্যাল এরিয়ায় প্রচুর টাকা দেওয়া যেতে পারে, তাদের জন্য শিক্ষার ব্যবস্থা হতে পারে এবং পুকুরের ব্যবস্থা হতে পারে কাজেই

এদিকে দৃষ্টি দিন। সমুদ্রে এবং নদীতে মাছ ধরবার জন্য যে সমস্ত নৌকা রয়েছে, বিশেষ করে কাঁথিতে যে সমস্ত নৌকা রয়েছে সেগুলি যাতে মেকানাইজড করা যায় সেদিকে লক্ষ্য দেবার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-50 — 6-00 P.M.]

**কাজী হাফিজুর রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মৎস্যমন্ত্রী মহাশয়ের যে বাজেট এখানে পেশ করেছেন সে সম্বন্ধে আমি দু-একটি কথা বলতে চাই। মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট বিবৃতিতে বলেছেন মাছ হচ্ছে প্রোটিন এবং এই প্রোটিন যাতে আমরা পাই তার ব্যবস্থা করবেন বলেছেন। প্রোটিন যদি প্রধান হয় তাহলে মাছ যদি গভীর জলে চলে যায় তাহলে প্রোটিন কি করে পাওয়া যাবে? মাছও আমরা পাচ্ছি না, দুধও পাওয়া যাচ্ছে না, মাংসও দুর্মূল্য, তাহলে মানুষ কি করে প্রোটিন পাবে। মাননীয় মন্ত্রী মহাশয় বললেন তার ব্যবস্থা তিনি করবেন। কিন্তু আমরা জানি যে সকল মানুষেরই আজ প্রোটিন-এর অভাব রয়েছে। আজ যদি দুধ, মাছ, মাংস না পাওয়া যায় তাহলে কি করে সাধারণ মানুষের স্বাস্থ্যের উন্নতি হবে? অবশ্য ডালে একটু প্রোটিন আছে, সাক-সব্জিতেও একটু প্রোটিন আছে, আমরা তা খাচ্ছি। ভাত আমাদের প্রধান খাদ্য, কথায় বলে মাছ ভাতে বাঙালি। কিন্তু সে মাছ কোথায় পাচ্ছি? মাননীয় মন্ত্রী মহাশয় বলেছিলেন যে আমেরিকা থেকে মাছ আনবেন, এনে খাওয়াবেন। কিন্তু আমেরিকা বুর্জোয়া দেশ, সেইজন্য বুঝি বুর্জোয়া দেশের মাছ আনলেন না তাতে আমাদের দেশের লোক বুর্জোয়া হয়ে যাবে। এইজন্য তিনি বুর্জোয়া মাছ আনছেন না। আমেরিকার থেকে মাছ আনলে আমাদের দেশের লোককে বুর্জোয়া করে দেব সেইজন্য তিনি সেই প্রস্তাব বাতিল করে দিয়েছেন। তারপর গভীর সমুদ্রের মাছের ব্যবস্থা তিনি করবেন বলেছিলেন। ট্রলারও কেনা হয়েছে, কিন্তু তাতে মাছ আসবে কিনা আমরা বুঝতে পারছি না। সেইসমস্ত ট্রলার দিয়ে মাছ ধরা হচ্ছে কিনা এবং বাজারে আসছে কিনা তা আমরা জানি না। আমরা মাছ দেখতে পাচ্ছি না। শুনলাম তিনি বলেছেন ভেরিগুলি নেওয়া হলে তাহলে মাছের সুরাহা হবে। কিন্তু আমরা জানি অনেক ভেরি নিজেদের হাতে নিয়েছেন, কিন্তু সেগুলি নিয়ে কতটা কি করছেন বুঝতে পারছি না। আজকে জলকর ৪৫ শতাংশ সরকারের মালিকানায় এসেছে, এইসব সরকারের দখলে থাকা সত্ত্বেও বর্তমানে কিছু সুবিধা করতে পারছেন বলে বুঝতে পারছি না। গত ২৭শে জানুয়ারি মাননীয় মন্ত্রী আইন করে বড় বড় ভেরি নিয়েছেন, সেখানে পুলিশ পাহারা বসিয়েছেন অফিসার বসিয়েছেন তবুও ভেরির মাছ কিছু বিশেষ পাচ্ছেন বলে আমরা বুঝতে পারছি না। ভেরিতে জল বের করে দিয়ে মাছ ধরা হয়েছে, সেখানে ২ লক্ষ টাকা খরচ করে মাছ ধরেছেন, কত টাকায় বিক্রি করেছেন তাহলে দেশের মানুষকে কি করে মাছ খাওয়াবেন? মুন্ডা ভেরি আপনারা নিয়েছেন সেখানে যা মাছ ধরা হচ্ছে সেগুলি লোকে লুঠপাট করে নিয়ে যাচ্ছে, জোর করে কেড়ে নিয়ে যাচ্ছে। পুলিশকে খবর দেওয়া হয়েছে, ডায়রি করা হয়েছে কিন্তু পুলিশ কোনও ব্যবস্থা করে নি। মাছ যে লোককে খাওয়াবেন তার কোনও ব্যবস্থা করছেন না। এইসব বড় বড় ভেরির মাছ সস্তা দামে খাওয়াবেন বলে বলেছিলেন, কিন্তু সেগুলি কোথায় চলে যাচ্ছে। ব্ল্যাক মার্কেটিং-এ চলে যাচ্ছে কালোবাজারিতে চলে যাচ্ছে পাইকারি বাজারে চলে যাচ্ছে। আমার মনে হয় এই সমস্ত জলকরগুলিকে যদি সরকার সমবায়ের হাতে তুলে দেন তাহলে উৎপাদন

বাড়বে। কিন্তু সরকার থেকে টেন্ডার নিতে বলা হয়েছে, সেখানে মাছের উৎপাদন বাড়বে না। সেইজন্য আমার কথা হচ্ছে, সেখানে যদি দীর্ঘমেয়াদীভাবে দেওয়া হয়, টেন্ডার যেভাবে নেওয়া হয় সেই ব্যবস্থা না করে অন্য ব্যবস্থা করা হয়, তাহলে আমার মনে হয়, জলকরে উৎপাদন বেশি হবে। আমার মুর্শিদাবাদ জেলার ভান্ডারদহ বিল সম্বন্ধে নানা অভিযোগ উঠেছে, সেখানে নাকি যেভাবে বন্দোবস্ত দেওয়া হয়েছে তাতে অনেকের অনেক রকম অভিযোগ আছে। সেটা যদি আপনি খোঁজ নেন এবং ব্যবস্থা করলে তাহলে ভাল হয় এবং একটা কাজের মতো কাজ হয়। বহরমপুরের বিষ্টুপুর বিল যেখানে সরকার থেকে নিজেরা মৎস্যচাষ করেন সেখানে নাকি লোকসান হচ্ছে। এটা যদি মৎস্য চাষ সমবায় সমিতিকে দিতেন তাহলে এই লোকসান হত না। তাহলে আরও বেশি মাছ হত। তাছাড়া, ভগবানপুর থানায় দু-একটা ভালো ভালো বিল আছে—কালোখালি, গোবরা এবং সাগরদিঘীতে সাগরদিঘী—এই সমস্ত যদি করতেন তাহলে এখানে ভাল মৎস্যচাষ হতে পারত। এখানে অনেক বেশি মাছ হয়। এরপরে একটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি। মুর্শিদাবাদের সেন্ট্রাল ফিশারিস কো-অপারেটিভ সোসাইটি এইটা দীর্ঘদিন অচল হয়ে আছে। এখানে যে একজিকিউটিভ অফিসার বসিয়ে দিয়েছেন, সেই একজিকিউটিভ অফিসার আজ পর্যন্ত ইলেকশন করছেন না। সমবায় সমিতির মেম্বাররা বারবার বলছেন, কিন্তু সেখানে এখনও পর্যন্ত ইলেকশন হয় নি। ইলেকশন হলে সেটা সুষ্ঠুভাবে পরিচালনা হত। তাহলে মাছের সুযোগ-সুবিধা হত। এই বলে, এই ব্যবস্থা করেন নি বলে, আমি আপনার এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[6-00 — 6-10 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, আজকে মন্ত্রী মহাশয়ের অবাস্তব এবং কাল্পনিক বাজেট বক্তৃতা শুনে আমার দুঃখ লাগছে। উনি মৎস্যমন্ত্রী হিসাবে পশ্চিমবাংলায় হেম নস্করের পরে দ্বিতীয় স্থানে হবে বলে মনে হচ্ছে। উনি মৎস্যের বন্যা বইয়ে দেবেন বলেছেন। একটা বন্যা বইয়ে দিয়ে পশ্চিমবাংলা শেষ হয়ে গেল, আবার মাছের বন্যায় বইয়ে দিয়ে আর একবার পশ্চিমবাংলাকে শেষ করবার চেষ্টা করছেন বলে মনে হচ্ছে। একটা বন্যার ফলেই তো আমরা অস্থির, অবশ্য আপনাদের পার্টি ফান্ডে কিছু টাকা হয়েছে। কিন্তু আমরা বুঝতে পরাছি না, মৎস্যের বন্যা কিভাবে হতে পারে। কারণ আমি তার বক্তৃতা পড়ছিলাম, মন্ত্রী ভাষণে আছে, আমরা অভ্যন্তরীণ ৩,৯৮,০০০ টনস যদি পাই, সামুদ্রিক ক্ষেত্রে যদি ৩৮,০০০ টনস পাই তাহলে ফিফটি পারসেন্ট অফ দি টোটাল রিকোয়ারমেন্ট আমরা ফুলফিল করতে পারতাম। এটা আপনার বক্তৃতায় আছে, আর আপনি বলছেন, মাছের বন্যা বইয়ে দেবেন। এটা তো অদ্ভুত অবস্থা। আর আপনি বললেন, পরীক্ষা-নিরীক্ষা করে দেখা গিয়েছে আড়াই মণ মাছ হবে, তিন মণ মাছ হবে, চার মণ মাছ হবে। আমি তো এটা বুঝতে পারছি না। মৎস্যমন্ত্রী হিসাবে তাঁর ডক্টরেট পাওয়া উচিত। আপনি ইতিমধ্যে আপনার থিসিস রেডি করে ফেলেছেন যে এই রকম ওজনের মাছ হবে। আমার ক্ষমতা থাকলে আমি ডক্টরেট দিতাম। আপনি এর মধ্যে বলে দিলেন আড়াই মণ, তিন মণ করে ওজনের মাছ হবে। তারপর এত পোনা মাছের চারা ফেলা হবে, হেন করবেন, তেন করবেন, প্রচুর মাছ হবে। মাছের দামের কথা আপনাকে বলছি, মাছের দাম জানেন কি, আপনি কি বাজার থেকে মাছ কেনেন, না ফিশারিশ ডিপার্টমেন্ট থেকে অমনি আসে, যদি বাজার থেকে কেনেন, তাহলে জানেন মাছের

দাম দিনের পর দিন বেড়ে যাচ্ছে, বন্যা ইতিমধ্যে শুরু হয়ে গিয়েছে। আবার আপনি বললেন, বন্যায় ক্ষতিগ্রস্ত হয়ে গিয়েছে কিছু জায়গা। তা যদি হয় তাহলে পশ্চিমবাংলার পিসিকালচারের প্রোগ্রাম আপনার কি, ফিশ ইন্ডাস্ট্রির প্রোগ্রাম কি, ফিশ প্রিজারভেশনের ব্যবস্থা কি—এইগুলোতে আপনার যে রিকোয়ারমেন্ট তা প্রিজার্ভেশনের মতো ব্যবস্থা আছে কি। দেখলাম, আমেরিকা থেকে নাকি মাছ আসবে।

আমি বুঝতে পারলাম না আপনার দেশের পশ্চিমবাংলার যে ইনফ্রাস্ট্রাকচার আছে তার যে সদ্ব্যবহার করতে পারেন না সে সম্বন্ধে কোনও চিন্তা নাই। আমি সমস্ত বক্তৃতার মধ্যে পড়লাম, নোনা মাছের স্পন বিনা পয়সায় আসে, নদীর জলে ভেসে আসে, সেও বোধ হয় জানেন না। একমাত্র নোনা মাছ—ভেটকি চিংড়ি কালচার করে প্রিজার্ভেশন করে বাড়াতে পারেন কিনা তার জন্য ইউ হ্যাভ নো প্ল্যান অ্যান্ড প্রোগ্রাম। আপনি যে স্পিচ দিয়েছেন একটা জায়গায়ও তার এ সম্বন্ধে পড়লাম না। আপনি কি জানেন সুন্দরবন এ্যালোন ক্যান ফিড ওয়েস্ট বেঙ্গল? সুন্দরবনে মাছ চাষের যে সুযোগ সুবিধা আছে তার যদি সদ্ব্যবহার করতে পারেন, সারা পশ্চিমবাংলাকে খাওয়াতে পারেন। আপনার নামখানাতে দুই এক জায়গাতে এক্সপেরিমেন্ট বেসিসে মাছ চাষের চেষ্টা করছেন, সেখানে আপনারা মাছ ছাড়লে ব্যাঙাচি হয় আর সাধারণ মানুষ মাছ ছাড়লে মাছ হয়। আমি সেন্ট্রাল বোর্ড অব ফিশারিজ-এর মেম্বার ছিলাম, আমি জানি, সেই সময় সরকারের যারা ছিলেন, তারাই জানেন রায়দিঘী চকে যেমন ল্যান্ডিং হারবার আছে, তেমনি রায়দিঘীতে ল্যান্ডিং হারবার করুন, সুন্দরবনে করুন এবং আপনি জানেন পশ্চিমবাংলায় যে মাছ তৈরি হয় তাকে বরফ দিয়ে প্রিজার্ভ করার মতো ব্যবস্থা নাই। ফলে এক সময় প্রচুর মাছ আসে, অল্প দামে বিক্রি হয়ে যায়, আবার এক সময় আসে যখন মাছ অত্যন্ত বেশি দামে বিক্রি হয়, যেহেতু ফিশ প্রিজার্ভেশনের জন্য মিকাষ্টইজড সায়েনটিফিক প্রসেস বা মেথড নাই। এই যে মাছ প্রোডাকশন হয়—আপনি জানেন দি স্মল ক্রিক্স ইন দি হোল সুন্দরবন বেল্ট আছে, তার জন্য ছোট ছোট স্রোত গ্রামের মধ্যে ঢুকে গিয়েছে, এখন ট্রড্রেন আউট দি এক্সেস ওয়াটার অব দি প্যাডি ল্যান্ড, গ্রামের মাঠের জল বার করে দেয়, নদীতে ফেলে দেয়, এই সমস্ত স্মল ক্রিক্সগুলিতে লক্ষ লক্ষ মাছ ঢুকে যায়, বৈশাখ জ্যৈষ্ঠ মাসে যদি এত বাঁধ দেন, তো ভেটকি চিংড়ি এই সমস্ত মাছ প্রচুর তৈরি হতে পারে। আপনারা করেছেন ছাটুয়া প্রোজেক্ট কিন্তু সেখানে ইরিগেশন ডিপার্টমেন্ট, ল্যান্ড রিফরমস ডিপার্টমেন্ট-এর সঙ্গে আপনাদের কো-অর্ডিনেশন নেই বলে ফিশ তৈরি হচ্ছে না, মার খাচ্ছেন। এই যে ৫ মাইল লম্বা এবং আধ মাইল চওড়া যেখানে স্লুইস গেট দিয়ে নোনা মাছ ঢুকবে সেটা প্রিজার্ভ করা হবে কো-অপারেটিভ বেসিসে, আমরা সবাই চেষ্টা করেছি, আপনারা এলেন আপনারা জানেন না যে ইরিগেশন ডিপার্টমেন্ট থেকে সেই জায়গা ছাড়া হয়নি, সারা সুন্দরবন বেল্টে—হাসনাবাদ থেকে আরম্ভ করে এই রকম হাজার হাজার স্মল ক্রিক্স আছে, অল্প টাকা খরচ করে সেগুলি যদি ম্যানেজ করেন তাহলে আপনারা কস্টলি মাছ যা দিয়ে ফরেন এক্সচেঞ্জ আর্ন করেন যেমন চিংড়ি ভেটকি এগুলি করতে পারেন, আমি দেখলাম আপনার বাঁজেট বক্তৃতায় সুন্দরবন বেল্টে যে ইনফ্রাস্ট্রাকচার-এর সুযোগ সুবিধা রয়েছে, সেগুলি ট্যাক করার কোনও পরিকল্পনা করা, তার সম্বন্ধে কোনও ব্যবস্থা নাই, আমি দুঃখিত, আপনার ডিপার্টমেন্ট থেকে বোধহয় আপনাকে বুঝাননি, আপনার

ডিপার্টমেন্ট জানে কিনা জানি না, এই সম্বন্ধে বাজেট বক্তৃতায় থাকা উচিত ছিল। আর আমি স্মরণ করিয়ে দিই জ্যাওলা মাছ মাগুর খুব কস্টলি মাছ যা তৈরি করা যায় এ সম্বন্ধে আপনার ধ্যান ধারণা আছে কিনা জানি না, থাকলেও খুব ক্ষীণ, পুকুরে মাগুর মাছের বাচ্চা হয় জানেন কিন্তু এগুলি বাড়ার জন্য একটু কারেন্ট চাই, এগুলির জন্য সুন্দরবন হচ্ছে বেস্ট এরিয়া, তার কি কোনও ব্যবস্থা করেছেন? সে সম্বন্ধেও আপনার বক্তৃতায় মধ্যে নাই। আর মেকানাইজড বোট দিয়ে বোম্বে কেরালা এই সমস্ত জায়গায় মাছ ধরার যে পরিকল্পনা আছে, আপনার এখানে নাই। চারটি ট্রলার কিনেছেন কিন্তু এতে যারা কেরালিয়ান তাদেরই অ্যাপয়েন্ট করেছেন, আপনাদের দেশের ছেলেদের ট্রেনিং দিয়ে ট্রলার চালাবার মতো কোনও ব্যবস্থা হয়নি। আপনি চারটি ট্রলার সমুদ্রে ভাসিয়ে দিলেন কিন্তু কি হবে তাতে? আপনাদের একটা সুষ্ঠু পরিকল্পনা এর মধ্যে নেই। কি আছে? আপনি বলে দিলেন যে গ্রাস কার্প সিলভার কার্প এত পরিমাণে বাড়ে এই এই মাছ তিন মাসের মধ্যে তিন গুণ হয়ে যায়। এই কি একটা বাজেট বক্তৃতা? আপনি একজন মন্ত্রী হাউসে বিবৃতি দিচ্ছেন—বলছেন পরীক্ষা-নিরীক্ষা করে দেখা গিয়েছে হবে এই কথা বলে বলছেন মাছের বন্যা বইয়ে দেবেন। কিন্তু তার জন্য যে ব্যবস্থাপনা দরকার যেসব প্রয়োজনীয় জিনিসের দরকার টোটাল রিকোয়ারমেন্ট যেটা দরকার তার একের চার অংশও আপনাদের নাই। আবার বলছেন মাছের বন্যা বইয়ে দেবেন। আপনার ট্রলার কি করবে হয়ত একটা মৎস্য কন্যা ধরে নিয়ে এসে আপনাকে উপহার দেবে আর আপনি সেই মৎস্য কন্যা নিয়ে বসে থাকবেন। দ্যাট মাচ ইউ ক্যান গেট। যেটা করা প্রয়োজন ছিল সেই ধ্যান ধারণা আপনার মধ্যে নাই। আপনি ইনকর্পোরেট করুন ইনভেস্টিগেশন করুন কালচার করুন। আজকে সুন্দরবন এলাকায় যে প্রসপারিটি রয়েছে যে সমস্ত সুবিধা সেখানে রয়েছে সেগুলি আপনি ট্যাপ করতে পারেন অল্প খরচে হবে। ল্যান্ড রেভিনিউ ডিপার্টমেন্ট দেড় মাইল দু' মাইল জলাগুলিকে ১০০/১৫০ টাকায় বিলি করে দিয়েছে। আমি অবশ্য লেখালেখি করেছিলাম ল্যান্ড রেভিনিউ ডিপার্টমেন্টের সঙ্গে যাতে ঐ সমস্ত জলাগুলি ফিশারিজ ডিপার্টমেন্টে দিয়ে দেয়। এখানে থেকে বড় বড় ব্যবসাদাররা প্রচুর টাকা মুনাফা নিয়ে চলে যাচ্ছে সরকার সেটা পাচ্ছে না। সেখানে চেষ্টা করুন কো-অর্ডিনেশন করুন coordination between your department and land Revenue Department আর কো-আর্ডিনেশন করুন ইরিগেশন ডিপার্টমেন্টের সঙ্গে। হয়ত সেখানে ল্যান্ড রেভিনিউ ডিপার্টমেন্ট বলবে তাদের রেভিনিউ কমে যাবে। যেখানে সরকারের পাঁচ হাজার টাকা রোজগার হয় সেখানে ৫ লক্ষ টাকা রোজগার হবে এবং তাতে ওয়েস্ট বেঙ্গলের লোক প্রোটিন পাবে। বাঙালিরা মাছ ভাত খেতে ভালবাসে। এই কয়েক বছরে আমরা এগ্রিকালচারে এগিয়ে গিয়েছি চালের দিক থেকে West Bengal is self sufficient state এই রকমভাবে আপনি মাছের দিক থেকেও সেলফ সাফিসিয়েন্ট হতে পারবেন। আমি জানি আপনার দূরদৃষ্টতার অভাব আছে এবং আপনার ভাষণ পড়লেই সেটা বোঝা যায়। মেকানিক্যাল বোট করবেন তা না হলে ডেফিনিটলি ক্যাচিং হলে আনতে পারবেন না। কিন্তু আপনি কি জানেন যে ৯৫% অব দি পুয়োর পিপল, ফিশারম্যান, তাদের কি অবস্থা। তারা এক্সপ্লয়েটেড হচ্ছে বাই দি বিগ বিসনেসম্যান। আপনি ফলস কো-অপারেটিভ নিশ্চয়ই করবেন না। কিন্তু সেই অজুহাতে যেন ঐ দরিদ্র লোকদের মারবেন না। আপনি জেনুইন কো-অপারেটিভ করুন। আপনি কাকদ্বীপে যান, ক্যানিংয়ে যান, এই রকম বিভিন্ন জায়গায় যান দেখবেন সেখানে

মিলোনিয়ারস আর দেয়ার এবং মাছ নিয়ে তারা ফটকাবাজি করছে। অথচ গরিব মৎস্যজীবী তারা প্রকৃত মূল্য পাচ্ছে না। আপনি বুঝে সুঝে রেজিস্ট্রেশন দিন। আজকে আমাদের দেশে ফিশ ইন্ডাস্ট্রি নষ্ট হয়ে যেতে বসেছে। মাছ রাখবার কোনও ব্যবস্থা নেই। আজকে মাছ যে সমস্ত জায়গাতে জন্মাতে পারে সেই সব এলাকায় আপনি চেষ্টা করুন। আপনার জেলা বীরভূমে যেন নিয়ে যাবেন না। এবং These are the main basis of fish culture and fish preservation সস্তা দরে মাছ চাষ করবার চেষ্টা করুন। আপনি বরং জয়নাল সাহেবের এলাকায় যান সেখানে প্রভিসন আছে। আপনি যে মাছ খাচ্ছেন আপনার চেহারা দেখেই আমরা বুঝতে পারছি। আমার চেহারার সঙ্গে তুলনা করে দেখলে দেখা যাবে আপনি অনেক বেশি মাছ খাচ্ছেন এবং আপনার শরীরে প্রোটিন যে খুব বেশি যাচ্ছে সে বিষয়ে কোনও সন্দেহ নেই। মাননীয় সভাপাল মহাশয়, আমি আর একটি কথা বলতে চাই আমাদের যে সমস্ত ভেস্টেড ক্যানেল আছে সেগুলি আপনি নিয়ে নিন এবং মেকানাইজেশনের ব্যবস্থা করুন। এই কথা বলে আমি অপোজ করছি।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় সভাপাল মহাশয়, মৎস্য দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি এখানে উপস্থিত করেছেন সেটাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। প্রথম আমাদের এখানে এতক্ষণ যে আলোচনা হচ্ছিল তাতে আমার মনে একটি মৌলিক প্রশ্ন দেখা দিয়েছে মাছের এই সঙ্কটের জন্য দায়ী কে? মাছের এই সঙ্কটটিকে অন্যত্র নিয়ে যাওয়ার একাট প্রচেষ্টা চলেছে। কারা এই সঙ্কট সৃষ্টি করেছে সেটা আমাদের প্রথম বুঝতে হবে। কারণ স্বাধীনতার পরে শাসক শ্রেণীর প্রতিনিধি হিসাবে কংগ্রেস সরকার যে নীতি নিয়ে চলেছিল তাদের মৌলিক নীতিই ছিল সামন্ততন্ত্রের অবসান নয়, জমিদার শ্রেণী সৃষ্টি করে সামন্তবাদী শোষণের ভিত্তির উপর পুঁজিপতি, জমিদার জোতদারি ব্যবস্থা প্রবর্তন করা। তাই ফলশ্রুতি হিসাবে সমাজের সর্বস্তরেই একটা গভীর সঙ্কট নেমে এসেছে। আমি সামান্য দু-একটি উদাহরণ দিয়ে জিনিসটি বুঝিয়ে দিচ্ছি। মাছের এই সঙ্কট সত্যিকারের যদি তাহলে ১৫-১৬-১৮ টাকা দিলে মাছ পাওয়া যায় কি করে? এই মাছগুলি কন্ট্রোল করে কারা? একচেটিয়া ভেড়ি করে রেখেছে যারা, তারাই মাছের বাজার কন্ট্রোল করে। ১৯৫৩ সালে আমাদের জমিদারি প্রথা বিলোপ হল। জলের নিচে জমি রাখলে সালি জমি হয় না। তাই ট্যাঙ্ক ফিশারি এলাকার জমিগুলিকে কব্জা করে রেখে দিল। তারপর তারা সেই জমিগুলিতে প্রচুর পরিমাণ মাছ চাষ করতে শুরু করল। আমাদের দেশে ৩ প্রকার ভেড়ি আছে। একটিতে শুধু মাছের চাষ হয়, একটি প্যাডি-কাম-ফিশারি, ধান চাষের সঙ্গে মাছ চাষ হয়, আর একটি নোনা জলের মধ্যে চিংড়ি মাছের চাষ হয়। আমার বক্তব্য হল যেখানে শুধু মাছের চাষ হয়, বাঁওড় পর্যন্ত সেগুলিকে ডেভেলপ করতে হবে, প্যাডি-কাম-ফিশারিকেও ডেভেলপ করতে হবে। এই প্রসঙ্গে আমার কংক্রিট সাজেশন হল অন্তত পক্ষে স্থানীয় ক্ষেত মজুর, গরিব চাষী এবং সেখানকার পুরাতন রায়তদের চাষের অধিকার ফিরিয়ে দিতে হবে। শুধু তাই নয়, বিভিন্ন আন্দোলন করে তারা যে সমস্ত দাবি আদায় করতে পেরেছে বা পারেনি সেগুলিকে স্বীকৃতি দিয়ে গরিব কৃষক ক্ষেত মজুরদের দৈনিক ন্যূনপক্ষে ৮.১০ পয়সা মজুরি পাওয়ার বন্দোবস্ত করে দিতে হবে। আর অন্যদিকে নোনা জল ঢুকিয়ে মাছ চাষ করা বন্ধ করতে হবে এবং সেখানে চাষের ব্যবস্থা করতে হবে। জলাশয়, ভেড়ি, বিল, বাঁওড় ইত্যাদি জায়গায় যে

মাছের চাষ হয় সেগুলি প্রধানত একচেটিয়া পুঁজিপতি মালিকদের কব্জায় থাকার ফলে ক্রমশ শোষণ এবং অত্যাচার বেড়েই চলেছে। শুধু তাই নয়, এই মাছ চাষের জন্য একচেটিয়া জমিদার, জোতদার, পুঁজিপতি মালিকরা মানুষকে খুন করে, তাদের উপর নানা রকম অত্যাচার, অনাচার চালিয়ে মানুষের মধ্যে একটা বিভীষিকার রাজত্ব সৃষ্টি করে। আমাদের দক্ষিণ ২৪ পরগনায় সুকুমার মিত্র বলে একজন ভেড়ির মালিক আছে। ১৯৪৬ সালে সে প্রথম ওখানে যায়। তখন তার ৭ একর মাত্র ট্যাঙ্ক ফিশারি ছিল। ১৩ কলামে ৭ একর বেং ২৩ কলামে ৪০০ একর হল। আজকে সে ২ হাজার ২০০ একর জমির মালিক। আজকে সে সরকারি খাল বিল, নালা, ১২টি বাঁধ ইত্যাদি সমস্ত কিছু নিয়ে চাষের জমিকে পর্যন্ত মাছের জমিতে পরিণত করেছেন।

[6-10 — 6-20 P.M.]

এইভাবে আজকে সেখানে শুধু চিংড়ির চাষ করছে না সেই চিংড়ির চাষ করে যে লাভ হচ্ছে তাতে শোষণের চেহারা পাল্টে যাচ্ছে—সেখানে শহরে সেই সমস্ত পুঁজি খাটিয়ে কলকারখানা করা হচ্ছে। এক একটি শোষকের দু-তিন রকমের চেহারা হচ্ছে। শুধু তাই নয়, সেখানে ১১ খানি ভেড়ি যা নাকি বর্তমানে সুপ্রিম কোর্টের রায়ে সেখানে ডি এম কে কেয়ারটেকার করা হয়েছে এবং তাতে ২২ হাজার বিঘা জমি সেই ভেড়িগুলিতে আছে। স্যার, তার উপর ২ হাজার ৪ শো মানুষের জীবন ও জীবিকা নির্ভর করছে। স্যার, আইনের এমনই কচকচানি যে সেখানে এর ফলে কোনও সুষ্ঠু ব্যবস্থা আজ পর্যন্ত করা যাচ্ছে না বা করা সম্ভব হচ্ছে না। তারপর হাড়োয়া এলাকাতে তিনটি মৌজায় প্রায় ৫২ হাজার বিঘা জমি এই ভেড়ির নাম করে রাখা হয়েছে। তাতে যে মাছের চাষ হয় তার সুযোগ সুবিধা কিন্তু সাধারণ মানুষ পায় না। তার সমস্ত সুযোগ সুবিধা ঐ একচেটিয়া মালিকরা চোরকারবারিরা, আইনকে বৃদ্ধাঙ্গুষ্ঠি দেখিয়ে, আইনকে ফাঁকি দিয়ে যারা জলের তলায় জমি লুকিয়ে রেখেছে তারাই ভোগ করছে। তাদের বিরুদ্ধে কি করা যায় সেটা আজকে সরকারকে চিন্তা করতে হবে। এই প্রসঙ্গে আসবে আইনের কথা যে কিভাবে কি করা যায়। স্যার, এ সম্পর্কে আমি বলতে চাই যে, আমরা যে আদর্শে বিশ্বাস করি অর্থাৎ সেই কার্লমার্কসের কথা—তিনি বলেছিলেন, শ্রেণীর বিচারে এখানে ন্যায় বিচারে হয় না। রবীন্দ্রনাথও বলেছিলেন, "বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদে"। যে বিচার মানুষকে সাহায্য করে না, যে বিচারে বিচারের নামে ব্যাভিচার হয়, সে বিচার মানুষকে নিঃস্বতে পরিণত করে, যে বিচার মানুষকে শেষ করে দেয় সেখানে অন্তত দায়িত্ব নিতে হবে যাতে সুবিচার প্রতিষ্ঠিত হয়। তারজন্য আইন যদি বিচারকে রক্ষা করতে না পারে, ব্যাভিচার রুখতে না পারে তাহলে জনতার যে সর্বোচ্চ আদালত সেই জনগণকে মাঠে ময়দানে আইনকে রক্ষা করতে হবে। তা যদি করতে হয় তাহলে সমস্ত মালিকানা কেড়ে সেই ব্যবস্থা করতে হবে। একথা ঠিক, মাননীয় মন্ত্রী মহাশয়ও স্বীকার করবেন যে বাঘের মুখে যদি শিকার ছেড়ে দেওয়া হয় তাহলে সেই শিকারকে বাঘ খাবে না এটা যেমন বিশ্বাস করা যায় না, ঠিক তেমনি ঐ চোরাকারবারিরা, যারা হিমঘরে মাছ রেখে কৃত্রিম সঙ্কট সৃষ্টি করে বাজারে বেশি দামে মাছ বিক্রি করে তাদের উপর এটা ছেড়ে দিলে এই মাছের সমস্যার সমাধান হবে, তাও বিশ্বাস করা যায় না মাননীয় মন্ত্রী মহাশয় যে বিভিন্নমুখী পরিকল্পনা গ্রহণ করেছেন তাকে আমি পরিপূর্ণভাবে সমর্থন করে বলব,

সেখানে আপনাকে কিন্তু উদ্যোগ সৃষ্টি করতে হবে। এই উদ্যোগ সৃষ্টি করার ব্যাপারে আমার সাজেশন হচ্ছে, গ্রামাঞ্চলে যে হাজার হাজার জলাশয় এবং পুকুর আছে সেখানে যারা ব্যক্তিগত উদ্যোগে চাষ করছে তাদের উৎসাহিত করা হোক এবং অন্য দিকে ঐ পঞ্চায়েত সমিতি বা জেলা পরিষদের মাধ্যমে যাতে সেখানে মাছ চাষের ব্যবস্থা করা যায় তারজন্য বন্দোবস্ত করুন। তাছাড়া ঐ সমস্ত ভেড়ি যেগুলি ব্যক্তিগত মালিকানায় আছে সেগুলিতে যে সমস্ত শ্রমিক এবং মজুর রয়েছেন তারা যাতে সেখানে চাষ করতে পারেন তারও সুবন্দোবস্ত করা দরকার। তাছাড়া এই পুকুর বা জলাশয়গুলি থেকে আমরা তিনটি সুফল পেতে পারি। সেখানে একদিকে মাছের চাষ হতে পারে অন্য দিকে পুকুরের জল সেচের কাজে লাগতে পারে এবং যে সমস্ত গ্রামে পানীয় জলের ব্যবস্থা নেই সেখানে এই পুকুরের জল খেয়ে মানুষ বাঁচতে পারে। কাজেই নানাবিধ উপকার আমরা এই সমস্ত পুকুরগুলি থেকে পেতে পারি। পরিশেষে আমি আর একটি কথা বলব। এই দপ্তরকে যেমন উদ্যোগ নিতে হবে তেমনি বুঝতে হবে আইনের ঐ কচকচানির মধ্যে বা আইনের বই-এর মধ্যে যে শব্দগুলি আছে সেগুলি ইন টো টো ফলো করতে হবে তা নয়। সৃষ্টিধর্মী কোনও পরিকল্পনা বার করতে হবে এবং তার জন্য যা যা করা উচিত সেগুলি মানুষের কাছে জানতে হবে এবং বুঝতে হবে যে লক্ষ লক্ষ মানুষের যে উদ্যোগ সেই উদ্যোগ নিয়ে তারা আমাদের এখানে পাঠিয়েছে। আজকে গ্রামাঞ্চলের সেই সমস্ত মানুষের মধ্যে আশা আকাঙ্খা জাগানোর জন্য যা কিছু করা দরকার সেগুলি করতে হবে, তাদের সাহায্য নিতে হবে এবং পুরোনো দিনের ধ্যানধারণার পরিবর্তন ঘটিয়ে কাজকে গণমুখী করার প্রচেষ্টা চালাতে হবে। আজকে দীর্ঘদিন ধরে এই যে ব্লকগুলিতে যে Fishery Extension Officer আছেন, তাদের পদোন্নতির যে সমস্ত ব্যাপার আছে সেগুলি একটা স্ট্যাগন্যান্ট অবস্থায় আছে। সেগুলির যাতে ব্যবস্থা হয় তার ব্যবস্থা করতে হবে। আমার কাছে খবর আছে যে ৩২০টি ব্লকে দার্জিলিং এবং পুরুলিয়া বাদ দিলে মাত্র ৪টি পদে এই ব্যবস্থা আছে। সেগুলি যাতে সমস্ত ব্লকে করা যায়, প্রত্যেকটি ব্লকে যাতে মাছ চাষের সুব্যবস্থা করা যায় এবং পঞ্চায়েতের মাধ্যমে সেগুলিকে যাতে পরিচালনা করা যায় তার বন্দোবস্ত করতে হবে। শুধু তাই নয়, এই পদগুলিতে যদি ক্যাডার সার্ভিসে পরিণত করা যায় সেটা দেখতে হবে। আজকে মাননীয় মন্ত্রী মহাশয়, যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন তা পরিপূর্ণভাবে সমর্থন করি। কিন্তু একথা বলতে চাই যে প্রত্যেকটি কাজের মধ্যে আমাদের দৃষ্টিভঙ্গির পরিবর্তন করে গ্রামের যে লক্ষ লক্ষ মানুষ তাদেরকে গোলামির মনোভাব থেকে ছাড়িয়ে নিয়ে নতুন চেতনায় নতুন দৃঢ়তা, নতুন আত্মবিশ্বাসে এগিয়ে নিয়ে যেতে হবে। তাদের এই নবজাগরণকে সম্বল করে এবং সরকারের যে উদ্যোগ এই দুটো মিলে আজকে প্রত্যেকটি পরিকল্পনার মূলে আঘাত করে মৌলিক পরিবর্তন ঘটানোর দৃষ্টিভঙ্গি নিয়ে সীমবাদ্ধ ক্ষমতার মধ্যে সঠিকভাবে কাজে লাগিয়ে এগিয়ে যেতে হবে। তা যদি করতে পারি তাহলেই এই পরিকল্পনাগুলি ফলপ্রসু হবে। তা যদি না করা যায় তাহলে শুধু খাতা কলমেই থেকে যাবে। আপনার এই প্রচেষ্টাকে আমি অভিনন্দন জানাচ্ছি। শুধুমাত্র আমলাতান্ত্রিক নির্ভরতা আমরা করব না, মানুষের উপর নির্ভর করব এবং যে সমস্ত জন প্রতিনিধি, গ্রামের গরিব ক্ষেত মজুরদের স্বীকৃত প্রতিনিধি আছেন তাদের যাতে মর্যাদা দিতে পারি এবং তাদের সমস্ত রকম সাহায্য, সমর্থন এবং পরামর্শ যাতে নিতে পারি সেগুলি দেখতে হবে। এই কথা বলে এই বাজেট বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় সভাপতি মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় সমবায় মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন সেটা সমর্থন করতে গিয়ে দু-চারটি কথা বলতে চাই। সত্য বাপুলি মহাশয় চলে গেলেন। তিনি মৎস্য কন্যার কথা বলেছেন। আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় বয়ঃবৃদ্ধ কাজেই কন্যাটিকে আমরা নিশ্চয়ই সত্যবাবুকে উপঢৌকন দেব কিন্তু তিনি চলে গেলেন কি করা যাবে। যাইহোক, মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে মৎস্য হচ্ছে প্রোটিনের অন্যতম প্রধান উৎস্য। কথাটি তিনি সত্য কথা বলেছেন। কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি না, আমি জানি না, তবে তার দপ্তরে আই এ এস অফিসার যারা আছেন তাদের অভিজ্ঞতা নিশ্চয়ই কম আছে। এরা একটা রিসার্চ করেছেন। কলকাতা এবং পশ্চিমবাংলার বিভিন্ন কলকারখানা আছে। তার যে রিফিউজগুলি পড়ছে, সেই রিফিউজ পড়ার ফলে গঙ্গার অববাহিকা এবং কলকাতা শহরের সারাউন্ডিংয়ে যে ছোট ছোট নদী আছে সেখানে এই ওয়াটার পোলিউশন হওয়ার ফলে মাছ নষ্ট হয়ে যাচ্ছে। সুতরাং ওনার দপ্তর থেকে এটা সমীক্ষা করা দরকার। এই সমস্ত কলকারখানার মালিকরা যেটা আমরা দেখে আসছি যে কেরলে বা দক্ষিণ ভারতে এই রিফিউজগুলি অববাহিকায় পড়ছে বটে এবং তার ফলে water treatment এর ব্যবস্থা করছে, ফলে মাছ নষ্ট হচ্ছে না। অতএব এখানে কলকারখানাগুলির মালিকদের উপর চাপ সৃষ্টি করে এই ওয়াটার পোলিউশনের ব্যাপারটা তাদের বোঝাতে হবে যাতে করে রিফিউজগুলি পড়ে মাছ সৃষ্টির পথে বাধা সৃষ্টি না করে।

দ্বিতীয় কথা হচ্ছে, মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন যে আমাদের যে মাছের চাহিদা তার শতকরা প্রায় ৬৬ ভাগ আসে সমুদ্র থেকে। আমাদের ভারতবর্ষের এই উপকূল ১২টি ভাগে ভাগ করা হয়েছে— (১) পশ্চিমবঙ্গ—উড়িষ্যা, (২) অন্ধ্র কোস্ট (গোপালপুর) থেকে নর্থ বিশাখাপত্তনম, (৩) অন্ধ্র বিশাখাপত্তনম থেকে মাসুলি পত্তনাম, (৪) অন্ধ্র কোস্ট মাসুলি পত্তনাম থেকে নর্থ পুলিকাফ লেক, (৫) করোমন্ডল কোস্ট থেকে উদ্দালোর, (৬) করোমন্ডল কোস্ট থেকে দেবীপত্তনাম, (৭) পক বে এবং পালফ অব মানার থেকে কেপ কমোরিন, (৮) কেরলা থেকে সাউথ মালাবার, (৯) মালাবার এবং সাউথ কেরলা, (১০) কংকন কোস্ট, (১১) বোম্বে, গুজরাট কোস্ট, (১২) কাথিয়াওয়ার্ড কোস্ট।

[6-20 — 6-30 P.M.]

এই যে উপকূল ভাগের আমাদের মাথাপিছু ১.৫২ কেজি মাছ প্রতিটি মানুষের প্রতি বছর লাগে। আমরা কি দেখছি? আমরা দেখছি যে আমাদের উপকূল ভাগগুলির সাধারণত ১ থেকে ১৬ কিলোমিটারের মধ্যে এবং তার মধ্যে আমাদের ট্রলার নিয়ে ফিশিং করতে হয়। কিন্তু এই ১৬ কিলোমিটারের বাইরে যে ডিপ সী ওয়াটার আছে সেখানে প্রচুর সম্ভাবনা আছে সেগুলি আমরা Still now unexploited এগুলি যাতে মানুষের স্বার্থে করা যায় তার জন্য ব্যবস্থা গ্রহণ করা উচিত। তাছাড়া এই ব্যবস্থাতে সফলতা আনতে গেলে আজকে অ্যাডিকোয়েট ট্রান্সপোর্ট অ্যারেঞ্জমেন্ট এবং প্রিজার্ভেশন ফেসিলিটিজ বাড়াতে হবে, রেফ্রিজারেশন অ্যারেঞ্জমেন্ট করতে হবে। এইগুলো করতে গেলে সত্যবাবু একটা কথা বলেছেন, আমি তার সঙ্গে একমত, এগুলো কো-অপারেটিভের মাধ্যমে করতে হবে। কিন্তু বর্তমানে কো-অপারেটিভ অধিকাংশ অসৎ মানুষের দ্বারা পরিচালিত, ব্যক্তিগত স্বার্থ সিদ্ধির জন্য তারা এই সব মৎস্য

সমবায় করেছিল, সেই সব কো-অপারেটিভগুলোকে গণমুখী করে তুলতে হবে। এইগুলো অবশ্য রাতারাতি করা যাবে না, এই জন্য মাননীয় মন্ত্রী মহাশয় প্রচেষ্টা নিয়েছেন তার জন্য তাকে সাধুবাদ জানাই। মন্ত্রী মহাশয় বলেছেন যে পশ্চিমবাংলায় মাছের প্রয়োজন বছরে ৮।। লক্ষ টন, আমাদের অভ্যন্তরীণ ক্ষেত্রে আমরা পাই ৩ লক্ষ ৫ হাজার টন, বাকিটা বলেছেন মাছের নিবিড় চাষ প্রকল্পের মধ্যে দিয়ে ১৯৭৮ থেকে ৮৩ সালের মধ্যে, এই পাঁচ বছরে রাজ্য সরকার ৩০ কোটি ৮৬ লক্ষ টাকা ব্যয়ে এবং কেন্দ্রীয় সরকারের সহায়তায় ১২ কোটি টাকা ব্যয়ের মাধ্যমে নানাভাবে মাছ চাষের ব্যবস্থা করেছেন। তারপর আমি দেখছি, মন্ত্রী মহাশয় বলেছেন এফ এফ ডি এ স্কীম মারফত বীরভূম, মালদহ, মুর্শিদাবাদ মাছের চাষের ব্যবস্থা করেছেন। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, শুধু এই কটি জেলাতেই নয় উত্তরবঙ্গের কুচবিহার জেলায় অসংখ্য পুষ্করিণী আছে, সেখানে এইগুলো সম্প্রসারণ করা যেতে পারে। হাওড়া, হুগলি ২৪ পরগনার, ডায়মন্ডহারবার, বসিরহাট মহকুমায় বিস্তীর্ণ অঞ্চলে অল্প পয়সায় নোনা মাছের চাষ করা যেতে পারে, যেমন ভেটকি, চিংড়ি এই সব মাছ সেখানে প্রচুর জন্মায়, সুতরাং সেখানে এইগুলো সম্প্রসারিত করা যেতে পারে। এইগুলোকে করতে গেলে সেখানে কোল্ড স্টোরেজ এবং ট্রান্সপোর্টের বিশেষ ব্যবস্থা করতে হবে। মন্ত্রী মহাশয় রায়দিঘীতে ল্যান্ডিং হারবার করার কথা বলেছেন, সেখানে যদি স্টোরেজ ব্যবস্থা না করা যায়, তাহলে এই পরিকল্পনা সফল হবে না। অভ্যন্তরীণ সংগ্রহ ব্যবস্থা সফল করতে গেলে আমাদের ভেড়িগুলো সম্পর্কে সুস্পষ্ট নীতি থাকা উচিত। ওখানে সমীর সরকারের যে সব ভেড়ি আছে, সুকুমার মিত্রের ভেড়ি আছে, এই রকম অসংখ্য মিত্র সরকারের ভেড়ি সেখানে আছে, তারা সরকারের নির্ধারিত মূল্যে মাছ বিক্রি না করে অস্বাভাবিক মুনাফা করছে। আমাদের মন্ত্রী মহাশয় প্রোটিনের কথা উল্লেখ করেছেন, কিন্তু বাজারে গেলে দেখা যায় মাছের দুর্মূল্যতা। এই অবস্থা নিশ্চয়ই গত ১।। বছরে হয়নি, গত ৩০ বছরে মাছের চাষ সম্পর্কে কোনও ব্যবস্থা নেওয়া হয়নি, কোনও সুপষ্ট নীতি না থাকার ফলে এই সব জিনিস হচ্ছে। তার হাত থেকে পরিত্রাণ লাভ করতে হবে। তা করতে গেলে এই সব তাই, এ এস অফিসারদের হাতে, ডবলিউ বি সি এস অফিসারদের হাতে না দিতে এই সব ব্যাপারে টেকনিক্যাল লোকদের নিয়োগ করতে পারেন। তা ছাড়া দার্জিলিং এবং পুরুলিয়া বাদ দিয়ে পশ্চিমাবাংলার ৩২০টি ব্লকে মৎস্য আধিকারিক যে নিয়োগ করা হবে, এই মৎস্য চাষ আধিকারিকদের প্রোমোশনের কোনও স্কোপ নেই, অথচ এদের মধ্যে অনেকেই বি এ পাস লোক আছেন, তাদের যদি প্রমোশনের চ্যানেল না থাকে তাহলে তারা কি করে ইনসেনটিভ পাবে? আমি মন্ত্রী মহাশয়কে আর একটি কথা বলব, আমাদের পশ্চিমবাংলায় যে প্রাইভেট ট্যাঙ্ক ফিশারি আছে, সেইগুলোর মালিক যারা আছেন, তাদের মাছগুলো যেন গভর্নমেন্টের নির্ধারিত মূল্য বেঁধে দেওয়ার ব্যবস্থা গ্রহণ করা হয়। সঙ্গে সঙ্গে বলব, সেন্ট্রাল কো-অপারেটিভ ফিশারিজ, এইগুলোতে প্রচুর পরিমাণে দুর্নীতি আছে। এগুলি অনুসন্ধান করা দরকার। আপনার অফিসাররা গ্রামাঞ্চলে যান না। আমি বলছি বনগাঁ মহকুমায় অসংখ্য বাওর আছে। সেখানে যদি ঠিকমতো সবমায় আন্দোলনের মাধ্যমে মাছের চাষ করা যায় তাহলে শুধু বনগাঁ মহকুমা কেন, বনগাঁ এবং ব্যারাকপুর মহকুমাকে যথেষ্ট পরিমাণে মাছ খাওয়ানো যায়। বনগাঁ সেন্ট্রাল ফিশারিস কো-অপারেটিভ-এ এক-জন একজিকিউটিভ অফিসার আছে এবং সেখানে আপনি দুজন গভর্নমেন্ট নোমিনি পাঠিয়েছিলেন, তাদের সেখানে ঢুকতে দেয় নাই। E.O. যারা দুর্নীতি পরায়ণ এবং

যাদের বিরুদ্ধে অভিযোগ ছিল, তাদের সঙ্গে হাত মিলিয়ে আপনার অর্ডার চেপে দিয়ে এবং অন্যকে দিয়ে হাইকোর্ট করে আপনার নির্দেশকে অমান্য করেছে। এই রকম অফিসার যদি আপনার দপ্তরে থাকে তাহলে আপনার সব শুভ পরিকল্পনাকে তারা ব্যর্থ করে দেবে। সেই জন্য এই ধরনের অফিসারদের সম্বন্ধে আপনার সতর্ক হওয়া উচিত। পরিশেষে আমি আপনি যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গণেশচন্দ্র মন্ডল ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আপনার মাধ্যমে আমি আমাদের মৎস্যমন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তাকে সমর্থন জানাচ্ছি। এই প্রসঙ্গে আমি

[6-30 — 6-40 P.M.]

বলতে চাই যে, আমরা লক্ষ্য করেছি আমাদের যে মৎস্যজীবী সম্প্রদায় আছে সেই সম্প্রদায় অতীত যুগ থেকে আজ পর্যন্ত মহাজনদের শোষণের দ্বারা শোষিত হয়ে আসছে। আজও সেই অবস্থার কোনও রকম পরিবর্তন ঘটেনি। তাদের মাঝে আমরা এমন কোনও বিষয় দেখতে পাইনা, যার দ্বারা বোঝা যাবে যে তাদের কিছুটা উন্নতি হয়েছে। আমরা দেখছি এই সম্প্রদায় অত্যন্ত গরিব, তাদের নিজেদের অন্নের সংস্থান নেই, বাসস্থান নেই, তাদের নিজস্ব জমি-জমা নেই, এমন কি তারা যেসব এলাকায় থেকে সেই সব এলাকায় বসবাসের উপযুক্ত পরিবেশও নেই। সুতরাং যারা নিজেদের শ্রমকে কাজে লাগিয়ে রোদে বৃষ্টিতে ভিজে নদী থেকে মাছ সংগ্রহ করে, তারা তাদের নিজেদের অন্নের সংস্থান এই ব্যবস্থা দ্বারা করতে পারে না। কারণ তাদের এই অভাবের সুযোগ নিয়ে মহাজনরা আগাম দাদন দিয়ে তাদের জাল ইত্যাদি কেনার ব্যবস্থা করে দেয় এবং তারা সেই জাল দিয়ে নদী থেকে বা অন্য জায়গা থেকে মাছ সংগ্রহ করে আনে, আর মহাজনরা কম মূল্যে সেই মাছ তাদের কাছ থেকে কিনে নেয়। তারপর তারা সেই মাছ বাজারে বেশি দামে বিক্রি করে। দীর্ঘকাল ধরে মাছের ক্ষেত্রে ফোড়েদের এইভাবে মুনাফা করার প্রবণতা রয়েছে, আজ পর্যন্ত সেটা রয়েছে। আমরা দেখতে পাচ্ছি যারা মাছ উৎপাদন করে, মাছ ধরে তারা সব চেয়ে কম মূল্য পায়। অপর দিকে যারা বাজার থেকে মাছ কিনে খাচ্ছে, তারা অত্যন্ত বেশি দামে কিনে খাচ্ছে। মাঝখান থেকে একদল লোক মুনাফা লুঠছে। সুতরাং আজও এই ব্যবস্থার মধ্যে এসব ফোড়েদের প্রভাব রয়ে গেছে, তার অবসান হয়নি, আমরা জানি আজকে সরকারিভাবে কিছু কিছু ফিশারম্যান কো-অপারেটিভ করে তাদেরকে অর্থনৈতিক দিক থেকে সাহায্য করে স্বনির্ভরশীল করে তোলা হচ্ছে। কিন্তু সে বিষয়ে এখনও পর্যন্ত আশানুরূপ ফল পাওয়া যায়নি। আমরা ইতিপূর্বে অনেক বার উল্লেখ করেছি যে, যেসব বড় বড় ভেড়ির মালিক আছে, বিশেষ করে বসিরহাট, আলিপুর এবং ডায়মন্ডহারবার মহকুমায় নোনা জলের এবং মিঠে জলের অনেক ভেড়ি আছে, বড় লোকেরা জমি ফাঁকি দেবার জন্য ট্যাঙ্ক ফিশারির নাম করে এই সমস্ত জায়গা জমি রেখে দিয়েছে, তারা সেখানে যে সমস্ত মাছ উৎপাদন করে, সেই মাছের দ্বারা তারা বাজার দর নিয়ন্ত্রণ করে। কলকাতায় কিভাবে কি দরে মাছ বিক্রি হবে, সেটা তাদের নিয়ন্ত্রণে। সুতরাং এই কায়েমী স্বার্থের লোকেরা মৎস্য চাষের ক্ষেত্রকে আজও দখল করে আছে। তাদের কবল থেকে মৎস্য ব্যবসাকে যদি আমরা মুক্ত করে নিয়ে এসে প্রকৃত মৎস্যজীবীদের স্বাধীনতা দিতে না পারি তাহলে ন্যায্য মূল্যে মাছ পাওয়া সুদূর পরাহত ব্যাপার হবে। আমরা জানি

কলকাতার কাছাকাছি যাদবপুর, সোনারপুর, ক্যানিং, বাসন্তী, সন্দেশখালি, হিঙ্গলগঞ্জ, হাড়ে থানা এলাকায় বড় বড় ভেড়ির মালিক আছে, তারা নানাভাবে মানুষকে ঠকাচ্ছে। গ মানুষের জমিগুলি দখল করে নিতে চায়। কিন্তু বাস্তবক্ষেত্রে এই সমস্ত বড় লোকেদের চক্রা পড়ে গরিব লোকেরা জমি হারাচ্ছে। অপরদিকে যে মৎস্য উৎপাদিত হচ্ছে সেই মৎস্যগু বাজারে বিক্রি করে এই বড় লোকেরা টাকার পাহাড় করছেন। এই সমাজ ব্যবস্থার মধ্যে এখনও আছে এবং এটা দূর করা আজ পর্যন্ত সম্ভব হয়নি। এখানে আলোচনা হয়েছে পশ্চিমবঙ্গে মৎস্যচাষের সবচেয়ে ভাল সম্ভাবনা আছে দক্ষিণ বঙ্গে বিশেষ করে ২৪-পরগ এবং মেদিনীপুর জেলায়। এই দুটি জেলায় একদিকে বঙ্গোপসাগর আছে সেখানে নোনা জ মৎস্য চাষের একটা জায়গা আছে অপরদিকে সুন্দরবনে উপকূলে বঙ্গোপসাগরের যে এলা সেই এলাকায় প্রচুর পরিমাণে চিংড়ি উৎপন্ন হয়। সুন্দরবনের ঐ হাসনাবাদ, হিঙ্গল গোসাবা সন্দেশখালি ইত্যাতি থানায় যে নদীগুলি আছে সেই নদীগুলি থেকে স্থানীয় লোবে ব্যাপক হারে চিংড়ি মাছের বাচ্চা সংগ্রহ করছে। কিন্তু সরকারি ব্যবস্থাপনায় এই বাচ্চাগু ধরে যদি কাজে লাগানো যায় তাহলে খুব ভাল হয় কিন্তু সেই প্রচেষ্টা আমি দেখছি না বি সেখানে বিপুল সম্ভাবনা আছে। শুধু বাজেট ভাষণে এই ব্যাপারে অলোকপাত করা হয়ে কিন্তু সেটা কিভাবে কাজে লাগানো হবে সেটা বিস্তারিতভাবে আলোচনা করা হয়নি। সুন্দরব আর একটি জায়গা আছে যেখানে লোক-বসতি আছে। সেখানে বড় বড় খাল আছে। খালগুলি সংস্কার করে এখানে মৎস্য চাষের ব্যবস্থা করা যায়। এই সমস্ত জিওল, ল্যা সিঙ্গি, মাগুর প্রভৃতি মাছের চাষ ব্যাপকভাবে করা যায়। যখন এই সমস্ত জলাশয় শুকি যায় তখন ওখানকার লোকেরা এই সমস্ত মাছ ধরে নেয় যার ফরে প্রচুর মাছ কমে যা এখন এই জলাশয়ে সেচে যাতে করে মাছ না ধরতে পারে তার ব্যবস্থা করতে হবে। এক নির্দিষ্ট সময় অন্তর অন্তর সেচতে হবে তাহলে স্বাভাবিকভাবেই উৎপাদন ব্যবস্থা বজায় রা যাবে। সেইজন্য সুন্দরবনের প্রতিটি ব্লকে মৎস্য সম্প্রসারণ আধিকারিক নিয়োগ করার জ অনুরোধ করব। আমরা জানি, গোসাবায় প্রচুর সম্ভাবনা আছে কিন্তু মৎস্য সম্প্রসারণ আধিকারি আজ পর্যন্ত নিয়োগ করা হয়নি। আজ পর্যন্ত দেখলাম, ২০৪টি ব্লকে মৎস্য সম্প্রসা আধিকারিকের পদের অনুমোদন আছে। তার মধ্যে ১৩৭টি ব্লকে মৎস্য আধিকারিক আ যে সমস্ত ব্লকের সম্ভাবনা আছে সেই ব্লকগুলিতে অবিলম্বে মৎস্য সম্প্রসারণ আধিকারিক যাতে করে বৈজ্ঞানিক উপায়ে স্বাভাবিকভাবেই যাতে মৎস্যগুলি তৈরি করতে পারে এ উৎপাদন ব্যবস্থা আরও উন্নতি করতে পারে। আমি অনুরোধ করব সেই ব্যবস্থা করুন। কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** মাননীয় সভাপতি মহাশয়, রাসবিহারীবাবু যা বললেন তা সত্যিই স্টাফ আমাদের কম, আমরা সংগ্রহ করবার চেষ্টা করেছিলাম কিন্তু টেকনিক্য কতকগুলি ব্যাপারের জন্য আমরা এটা করতে পারিনি, তবে এপ্রিল মাসের মধ্যে জায়গায় স্টাফ দিতে পারব বলে আশা করছি। কেন্দ্রীয় পরিকল্পনা ফিশিং হারবার মোটামুটিভা দিঘায় এবং ২৪ পরগনায় এর সেন্টার করা হবে। মেরিন ফিশারি করা হবে, আজ প পূর্ব উপকূলের জন্য কেন্দ্রীয় সরকারের কোনও পরিকল্পনা ছিল না। এই প্রথম বার্না সাহেব বলেছেন পূর্ব উপকূলের প্রতি অন্যায় করা হয়েছে। ওয়েস্ট বেঙ্গল কিম্বা উড়িষ

এইরকম বড় বড় শিক্ষণ হবে, শিক্ষণের কথা তিনি বলেছেন এটা আমরা প্রত্যেক জেলায় করবার চেষ্টা করছি, কোল্ড স্টোরেজের খুব বেশি প্রয়োজন আছে বিশেষ করে দীঘাতে। বর্তমানে আমরা রায়চক করছি, আর একটা মিনি ফিশিং প্ল্যান ঝালদাতে করবার চেষ্টা করছি। সত্যরঞ্জন বাপুলি উকিল হয়ে এইসব কথা কি করে বলেন আমার ধারণা নেই, তার ম্যাটার বলে কোনও জিনিস নেই, সুন্দরবন সম্বন্ধে অনেক কথা বললেন, তিনি জানেন সুন্দরবন ডেভেলপমেন্ট বোর্ড একটা আছে যার মন্ত্রী প্রভাসবাবু সুতরাং এটা ওর বলার জুরিসডিকশন নয়। কো-অর্ডিনেশন অফ দি ডিপার্টমেন্ট ওদের সময়ে কি ছিল জানি না কিন্তু আমাদের আমলে কো-অর্ডিনেশন সমস্ত জায়গায় আছে। কয়েকটি বিরাট ফিশারি ইরিগেশনে ছিল সঙ্গে সঙ্গে প্রভাসবাবু এটা ফিশারিকে দিয়ে দিয়েছন। কাজেই কো-অর্ডিনেশন সম্বন্ধে বলার মানে হয় না। ভেড়ি সম্বন্ধে তিনি জানেন যে সুপ্রিম কোর্টে কেস হবার পর এটা যদি রিসিভারের কাছে থাকে তাহলে গভর্নমেন্ট সেখানে কিছু করতে পারেন না। একথা ঠিক যে আমাদের স্টেটে মেকানাইজড বোর্ড অফশোর কমপ্লেক্সের জন্য যা থাকা উচিত তা নেই, আমরা ২৫টা মেকানাইজড বোর্ড আনিয়েছিলাম, কিন্তু যে অবস্থা দেখছি তাতে আর ৫৫টা অর্ডার দেওয়া থাকা সত্বেও আনলাম না। আমরা ২৫টাই বিলি করতে পারছি না যার জন্য অন্য জায়গায় দেওয়ার চিন্তা করা হচ্ছে। আগেকার গভর্নমেন্টের এটা লিগেসি। ম্যাচিং গ্রান্ট এন সি ডি সি যে টাকা আছে সেটাকে নিয়েও আমরা আর কিনতে পারছি না কারণ ৫৫টা বোর্ড কিনে আমরা ফেলে রাখতে চাই না। সুতরাং ম্যাচিং যতক্ষণ না ঠিক করতে পারছি ততক্ষণ এটা নেওয়া ঠিক হবে না। কিন্তু একথা স্বীকার করছি যে শোর কমপ্লেক্সে কতকগুলি মেকানাইজড বোর্ডের প্রয়োজনীয়তা আছে, কিন্তু এখন পর্যন্ত ঐ গোলমাল আছে বলে করতে পারছি না, যারজন্য ঐ টাকা থেকে গেছে। সরল দেব বলেছেন রিসার্চ করা দরকার।

[6-40 — 6-50 P.M.]

হেলথের একটা ওয়াটার সলিউশন বোর্ড আছে, আমাদের কেসগুলি আমরা সেখানে রেফার করি। শোর ফিশিংয়ে আমাদের অনেক গলদ আছে, আমরা চেষ্টা করছি এইগুলো তাড়াতাড়ি দূর করার। গণেশবাবু সবচেয়ে বড় কথা যেটা বলেছেন সেটা হল মৎস্যজীবী সম্প্রদায়ের সম্বন্ধে। আপনারা জানেন ফিশিংয়ে আসল জিনিস হচ্ছে মানুষ। এদের অবস্থা যদি ভাল না করা যায়, তাদের যদি বৈজ্ঞানিকভাবে ট্রেনিং না দেওয়া যায় তাহলে কিছুই হবে না। কাজেই তাদের অবস্থা আগে ভাল করা প্রয়োজন। এতকাল এ কাজ হয়নি, দেড়, দুই বছরের মধ্যে আমরা তাদের অবস্থা ভাল করে দেব এটা আশা করা বৃথা। এটা লিগেসি অফ দি পার্ট তবে আমরা চেষ্টা করছি এবং আসতে আসতে পা ফেলে কাজ করবার কথা চিন্তা করা হচ্ছে। রবীনবাবুকে বলব ভেড়ির ব্যাপারে বড় গোলমাল আছে ভেড়িগুলো সত্যিই মাছের উপযুক্ত তবে ভেড়ির নাম করে যে জমিগুলি আছে সেইগুলোকে জলে ডুবিয়ে দেওয়ার ব্যবস্থাটা ঠিক না করলে সে সম্বন্ধে কিছু করা শক্ত। তিনি বলেছেন ৭ একর জায়গায় সেটেলমেন্টের রেকর্ড করা আছে। কিন্তু ভেড়ি বলে দু' হাজার একর করছে। যাইহোক আমি বলছি মাছের অবস্থা ভাল হবে কারণ আমাদের যে সমস্ত রিসার্চ বের হচ্ছে এবং আমরা যেভাবে প্ল্যান প্রোগ্রাম করছি তাতে আমার বিশ্বাস যে মাছের প্রোডাকশন বৃদ্ধি হবেই, গভর্নমেন্ট কমার্শিয়ালি না গিয়ে ডিমনস্ট্রেটিভ লাইনে যাবে। কমার্শিয়াল লাইনে এস

এফ ডি সি রান করবে, হাফিজুর রহমান সাহেব আমেরিকান মাছের কথা বললেন, তারা বলেছি আমরা ৭ টাকায় দেব কিন্তু আমাদের ঐ মাছ আনতে গেলে ইমপোর্ট ডিউটি দিতে হবে ৬৫ পারসেন্ট। এটা একজেমপ্ট করার জন্য চরণ সিংয়ের সঙ্গে দেখা করে বলে এসেছি। অবশ্য এর নজির আছে। বাংলাদেশ থেকে যখন মাছ আসত তখন ইমপোর্ট ডিউটি একবার একজেমপ্ট করে দেওয়া হয়েছিল। এই কথা বলে আমার যে বাজেট সেই বাজেট মঞ্জুর করার জন্য আপনাদের কাছে আমি প্রস্তাব পেশ করছি এবং ছাঁটাই প্রস্তাব যা আছে সেগুলির বিরোধিতা করছি।

The motion of Shri Balailal Das Mahapatra that the amount of Demand be reduced to Re. 1/- was then put and lost.

The motion of Shri Samsuddin Ahmed and Shri A.K.M. Hassanuzzaman that the amount of Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Shri Bhakti Bhusan Mondal that a sum of Rs. 7,11,33,000/- be granted for expenditure under Demand No. 57 Major Heads : "312—Fisheries, 512—Capital Outlay on Fisheries, and 712—Loans for Fisheries", was then put and agreed to.

**Mr. Speaker :** Dr. Sambhunath Mandi will now move Demand No. 45. His speech has already been circulated and is taken as read.

## DEMAND NO. 45

Major Heads : 288—Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classess), 488— Capital Outaly of Social Security and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes), and 688—Loans for Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes)

**Dr. Sambhunath Mandi :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 12,31,70,000 be granted for expenditure under Demand No. 45, Major Heads : "288—Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classess), 488— Capital Outlay of Social Security and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes), and 688—Loans for Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes)".

(The Printed Speech of Dr. Sambhunath Mandi is taken as read)

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, এতদিন পর্যন্ত উন্নয়নমূলক কাজের সুফল সকল শ্রেণীর মানুষের মধ্যে সমানভাবে বণ্টিত হয় নি। তফসিলি ও আদিবাসী সম্প্রদায় সমেত অন্যান্য দুর্বলতর শ্রেণীর লোকেরা উন্নয়নমূলক ব্যবস্থাদির ক্ষেত্রে তাদের প্রাপ্য অংশ থেকে বঞ্চিত হয়েছেন। এই দুর্বলতর শ্রেণীর বিশেষ করে তফসিলি ও আদিবাসী সম্প্রদায়ের শিক্ষা ও অর্থনৈতিক উন্নয়নের জন্য বিশেষ ব্যবস্থা গ্রহণ এবং সমস্ত রকম সামাজিক অবিচার ও শোষণ থেকে তাদের রক্ষা করার দায়িত্ব ন্যাস্ত রয়েছে রাষ্ট্রের উপর। নীতিগতভাবে বারবার 'বৃহত্তর সমতার' কথা বলা হয়েছে ; কিন্তু স্বাধীনতার পরবর্তী ত্রিশ বছরের অভিজ্ঞতায় দেখা গেছে অসমতা দিন দিন বেড়েই চলেছে। তফসিলি ও আদিবাসী সম্প্রদায়ের সঙ্গে সমাজের অন্যান্য শ্রেণীর মানুষের ব্যবধান হয়েছে বিস্তৃততর। আদমশুমারির সংখ্যাতত্ত্ব থেকে এই ক্রমবর্ধমান অসমতার ঝোঁক পরিলক্ষিত হবে।

সাধারণভাবে পশ্চিমবঙ্গের সাক্ষরতার শতকরা হার যেখানে ১৯৬১ সালে ছিল ২৯.২৯, ১৯৭১ সালে তা বেড়ে দাঁড়ায় ৩৩.২০ (বৃদ্ধি ৩.৯১) ; সেখানে আদিবাসীদের ক্ষেত্রে ১৯৬১ সালের শতকরা হার ছিল ৬.৫৫, যা ১৯৭১ সালে বেড়ে দাঁড়ায় ৮.৯২ (বৃদ্ধি ২.৩৭)। ১৯৬১ সালে আদিবাসী শ্রমিকদের শতকরা ২৮.৩৯ জন ছিলেন কৃষিশ্রমিক, ১৯৭১ সালে ঐ হার বেড়ে দাঁড়ায় ৪৮.৯১ জন। ১৯৬১ সালে কৃষিজীবীর শতকরা হার ছিল ৪৮.৭৮, ১৯৭১ সালে ঐ সংখ্যা কমে দাঁড়ায় ৩১.১৮। ১৯৬১ থেকে ১৯৭১ সালের মধ্যে কৃষিশ্রমিকের শতকরা হার বৃদ্ধি পায় আদিবাসীদের ক্ষেত্রে ২০.৫২, তফসিলিদের ক্ষেত্রে ১৪.৭৯ এবং সাধারণ ক্ষেত্রে ১১.১৫।

## ভূমি ও কৃষি

রাজ্যের শ্রমিকদের শতকরা ৫৮.৪২ জন কৃষির সঙ্গে যুক্ত। আদিবাসীদের ক্ষেত্রে ঐ হার ৮০.০৯ এবং তফসিলিদের ক্ষেত্রে ৭৫.৯৭। আদিবাসীদের শতকরা ৯৭.৭৩ জন গ্রামে বাস করেন এবং তফসিলিদের ক্ষেত্রে ঐ সংখ্যা ৯০.৬৭। তফসিলি ও আদিবাসী গ্রামে কৃষির উপরেই নির্ভরশীল এবং মাননীয় সদস্যরা অবগত আছেন যে, গ্রামীণ সমস্যার মূল নিহিত আছে কৃষিজমির অসম বণ্টনের মধ্যে।

বামফ্রন্ট সরকারের ভূমিসংস্কার কর্মসূচিকে গ্রামাঞ্চলে সমাজের দুর্বলতর শ্রেণীর, বিশেষ করে তফসিলি ও আদিবাসীদের স্বার্থ সংরক্ষণ ও সম্প্রসারণের প্রাথমিক পদক্ষেপ হিসাবে বর্ণনা করা যায়। সমাজের উঁচুতলার, প্রধানত, তথাকথিত উচ্চবর্ণের মানুষের হাতে জমির যেভাবে কেন্দ্রীয় ভবন হয়েছে তার অবসান ঘটাতে হবে। ন্যস্ত জমি পুনর্বন্টনের ক্ষেত্রে বিধিবদ্ধ শর্তানুযায়ী ভূমিহীন তফসিলি ও আদিবাসীদের অগ্রাধিকার দেওয়া হয়। বর্গাদারদের রেকর্ডভুক্ত করে জমির রেকর্ডের আওতায় আনার বিশেষ ব্যবস্থার ফলে ব্যাপক সংখ্যক তফসিলি ও আদিবাসী বর্গাদার উপকৃত হয়েছেন।

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, ভূমিসংস্কার আইনে একটি পৃথক অধ্যায় সংযোজিত করে আদিবাসীদের জমি হস্তান্তর করার ক্ষেত্রে বিধিনিষেধ আরোপ করা হয়েছে। একজন আদিবাসী তার সমগ্র জমির একাংশ দান, ইচ্ছাপত্র ইত্যাদির মাধ্যমেও আদিবাসী নয় এমন

কারও কাছে হস্তান্তরিত করতে পারেন না। তবে সংশ্লিষ্ট রাজস্ব আধিকারিকের পূর্ব-অনুমতি ও কতকগুলি শর্তপালন সাপেক্ষে আদিবাসীরা আদিবাসী নয় এমন লোকের কাছে জমি হস্তান্তর করতে পারেন।

আদিবাসী রায়তের জমি হস্তান্তর রোধের জন্য প্রয়োজনীয় সরকারি আদেশনামাও প্রচারিত হয়েছে এবং এর মাধ্যমে যে চেষ্টা এতদিন চালানো হয়েছে তাতে আকাঙ্খিত ফললাভ সম্ভব হয় নি। ফলে এ বিষয়ে নতুন ধরনের প্রচেষ্টা প্রয়োজন।

অনুন্নত শ্রেণীর উন্নয়ন পর্যায়ে একটি বিশেষ কর্মসূচি ১৯৭৯-৮০ সালে গ্রহণের প্রস্তাব আছে এবং তাতে আনুমানিক ব্যয় ধরা হয়েছে ৫ লক্ষ টাকা। রাজ্য সরকার যথাযোগ্য ক্ষেত্রে আদিবাসীদের জমি ক্রয় করবেন এবং সেই জমি উপযুক্ত আদিবাসীদের মধ্যে পুনর্বণ্টন করবেন।

ঐ জাতীয় ক্রয় ও পুনর্বণ্টনের প্রস্তাব জেলা তফসিলি ও আদিবাসী উন্নয়ন কমিটির সুপারিশক্রমে জেলা সমাহর্তা রাজ্য সরকারের কাছে পেশ করবেন। রাজ্যস্তরে ঐ সমস্ত প্রস্তাব পুঙ্খানুপুঙ্খভাবে বিবেচনা ও সরকারি অনুমোদন মঞ্জুরির জন্য একটি কমিটি গঠিত হবে। এইভাবে আদিবাসীদের জমি সরকার ক্রয় করতে থাকলে আদিবাসী নয় এমন লোকেরা কোনও অছিলাতেই আদিবাসীদের জমিতে প্রভুত্ব কায়েম করতে পারবে না।

মাননীয় সদজস্যগণ অবগত আছেন যে, কৃষিনির্ভর এই সমস্ত মানুষের কাছে জমির পরেই প্রয়োজন গ্রামীণ ঋণ সংস্থান। রাজ্য সরকার ১২.৭ লক্ষ আদিবাসী-অধ্যষিত ৩৩টি সংহত আদিবাসী উন্নয়ন প্রকল্পাধীন এলাকার ১০০টি বৃহদায়তন বহুমুখী সমবায় সমিতি স্থাপনের কর্মসূচি গ্রহণ করেছেন যার কাজ ১৯৮২-৮৩ সালের মধ্যেই শেষ হবে। ৪৫টি বৃহদায়তন বহুমুখী সমবায় সমিতি (LAMPS) ইতিমধ্যেই স্থাপিত হয়েছে এবং অবিশষ্ট সমিতিগুলি ১৯৭৯-৮৩ সালের মধ্যে স্থাপিত হবে বলে আশা করা যায়। এই সমিতিগুলি উৎপাদনের জন্য ঋণ দেবেন এবং অত্যাবশ্যকীয় সামগ্রী ও কৃষি সরঞ্জামের ব্যবসা হাতে নেবেন। রাজ্য সমবায় ব্যাঙ্কের সমবায় ঋণ মঞ্জুরির শতকরা এক ভাগ অর্থ এই সমবায় সমিতিগুলির মাধ্যমে যাতে ব্যবহৃত হয় তার জন্য কর্মসূচি গ্রহণ করা হয়েছে। পশ্চিমবঙ্গ আদিবাসী উন্নয়ন সমবায় কর্পোরেশন লিঃ এবং পশ্চিমবঙ্গ তফসিলি উন্নয়ন ও অর্থ কর্পোরেশনও ঋণদানের জন্য কয়েকটি কর্মসূচি গ্রহণ করছেন।

অনুন্নত শ্রেণীর উন্নয়ন পর্যায়ে ১৯৭৯-৮০ সালে কৃষি সাহায্য প্রদান করার একটি নতুন কর্মসূচি নেওয়ার প্রস্তাব আছে। এর ফলে ভাগচাষী এবং প্রান্তিক ও ছোট চাষী বীজ, সার ও কৃষি-সরঞ্জাম ক্রয়ের জন্য পরিবারপিছু পাঁচ শত টাকা হিসাবে আর্থিক সাহায্য পাবেন। এতে দুই হাজার তফসিলি ও আদিবাসী পরিবার উপকৃত হবেন। জলসেচ ব্যবস্থার সুবিধার্থে তফসিলি ও আদিবাসী অঞ্চলে কূপ নির্মাণের কর্মসূচিটি আগামী বছরেও রূপায়িত হবে। ১৯৭৮-৭৯ সালে ঐরূপ ৩৬০টি কূপ নির্মাণ করা হচ্ছে এবং ১৯৭৯-৮০ সালে ৩২০টি কূপ নির্মাণের প্রস্তাব আছে। তফসিলি ও আদিবাসী দরিদ্র জনগণের জীবিকার্জনে সাহায্যকারী উপয় হিসাব 'পশুপালন' কর্মসূচি চালু আছে। বর্তমান আর্থিক বছরে ৪,৩৫০টি

পরিবার এর দ্বারা উপকৃত হচ্ছে এবং আগামী ১৯৭৯-৮০ সালে পাঁচ হাজার পরিবার উপকৃত হবে বলে আশা করা যায়।

**সাধারণ খাতের তহবিল প্রবাহ**

সাধারণ উন্নয়ন পরিকল্পনার পরিপূরক হিসাবে তফসিলি ও আদিবাসী মঙ্গল বিভাগের কার্যসূচিগুলি রচিত। অনগ্রসর শ্রেণীর উন্নয়ন পর্যায়ে গৃহীত পরিকল্পনাগুলো এ যাবৎ পিছিয়ে পড়া জনগণের উপর বিশেষ প্রভাব বিস্তার করতে পারেনি এবং বহুক্ষেত্রে সাধারণ উন্নয়নমূলক পরিকল্পনার পরিপূরক হওয়ার বদলে বিকল্প হয়ে দাঁড়িয়েছে। পঞ্চম পঞ্চবার্ষিক পরিকল্পনার যদিও আদিবাসী ও তফসিলিদের মঙ্গলের জন্য সাধারণ উন্নয়ন খাতে ব্যয় বরাদ্দের আয়তন চিহ্নিতকরণের কাজটি নীতিগতভাবে গ্রহণ করা হয়েছে তবু এ পর্যন্ত সেই লক্ষ্যে উল্লেখযোগ্য কোনও প্রচেষ্টা চালনো হয় নি, বিশেষত তফসিলিদের ক্ষেত্রে। ১৯৭৮-৮৩ সালের খসড়া পরিকল্পনা রচনার সময় তফসিলি ও আদিবাসী মঙ্গল বিভাগ এ বিষয়ে উন্নয়ন ও পরিকল্পনা বিভাগ এবং সংশ্লিষ্ট অন্যান্য বিভাগগুলোর সঙ্গে যোগাযোগ স্থাপন করে। পশুপালন ও পশুচিকিৎসা বিভাগ, কৃষি বিভাগ, কুটির ও ক্ষুদ্র শিল্প বিভাগ, শিক্ষা বিভাগ, মৎস্য বিভাগ এবং সংশ্লিষ্ট আরও কিছু বিভাগ ১৯৭৯-৮০ সালের বার্ষিক পরিকল্পনা ও ১৯৭৮-৮৩ সালের মধ্য-মেয়াদী পরিকল্পনায় তফসিলি মঙ্গলের জন্য বিনিয়োগযোগ্য তহবিলের একটি আনুমানিক হিসাব দিয়েছেন। আদিবাসী উপ-পরিকল্পনাধীন এলাকাগুলোয় সংশ্লিষ্ট বিভাগগুলো তাদের ব্যয় বরাদ্দ নির্দিষ্ট করেছেন এবং ১৯৭৯-৮০ সালের উক্ত বিভাগগুলোর রাজ্য পরিকল্পনা খাতে বরাদ্দ ছাড়াও সংহত আদিবাসী উন্নয়ন প্রকল্প এলাকাগুলোর জন্য তিন কোটি সাত লক্ষ টাকা বিশেষ কেন্দ্রীয় সাহায্য হিসাবে পাওয়া যাবে।

মাননীয় সদস্যদের হয়তো স্মরণ আছে যে, বিগত বছরের বিভাগীয় ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করার সময় তফসিলিদের মঙ্গলের জন্য তফসিলি-অধ্যুষিত এলাকাগুলি চিহ্নিত করে আদিবাসী উপ-পরিকল্পনার অনুরূপ একটি সুসংহত এলাকা উন্নয়ন কর্মসূচি গ্রহণের কথা বলেছিলাম, এই কর্মসূচি রূপায়ণের জন্য সংশ্লিষ্ট বিভাগগুলো ঐ অঞ্চলগুলোর জন্য বিনিয়োগযোগ্য অর্থ বরাদ্দ করবে এবং পরিপূরক হিসাবে পাওয়া যাবে বিশেষ কেন্দ্রীয় সাহায্য। এ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রী ইতিমধ্যেই কেন্দ্রীয় সরকারের কাছে আর্থিক সাহায্যের জন্য লিখেছেন। বিগত ডিসেম্বর মাসে কলকাতায় অনুষ্ঠিত যোজনা কমিশনের উপদেষ্টা ও কেন্দ্রীয় সরকারি কর্মকর্তাদের সম্মেলনে পশ্চিমবঙ্গ সরকারের তরফে উপস্থাপিত কাগজপত্রে মুখ্যমন্ত্রীর চিঠিতে প্রস্তাবিত উপ-পরিকল্পনার অনুরূপ সুসংহত এলাকা উন্নয়ন কর্মসূচি তফসিলি-অধ্যুষিত এলাকাগুলোয় রূপায়ণের জন্য বিশেষ কেন্দ্রীয় সাহায্যের আবেদনটিকে অত্যন্ত গুরুত্বসহকারে তুলে ধরা হয়। কিন্তু এ ব্যাপারে এ পর্যন্ত বিশেষ কেন্দ্রীয় সাহায্যের কোনওরূপ প্রতিশ্রুতি পাওয়া যায় নি।

**আদিবাসী উপ-পরিকল্পনা**

১৯৭৮-১৯৭৯ সালের রাজ্য পরিকল্পনা তহবিল ও বিশেষ কেন্দ্রীয় সাহায্যে ৩৩টি সুসংহত আদিবাসী উন্নয়ন প্রকল্প এলাকার সব কটিতেই বিভিন্ন কর্মসূচি রূপায়িত হচ্ছে।

কেন্দ্রীয় সরকার ২ কোটি ৬৮ লক্ষ টাকার যে বিশেষ কেন্দ্রীয় সাহায্য মঞ্জুর করেছেন তা বিভিন্ন বিভাগের মাধ্যমে তাদের রাজ্য পরিকল্পনা কর্মসূচির পরিপূরক হিসাবে কাজে লাগানো হচ্ছে। এ পর্যন্ত যেসব কার্যসূচি হাতে নেওয়া হয়েছে তার মধ্যে উল্লেখযোগ্য হল তিনটি মাঝারি সেচ প্রকল্প, ১৫টি নদীর জল উত্তোলন সেচ প্রকল্প, একটি গভীর নলকূপ, কয়েকটি সারফেস সেচ প্রকল্প, পুষ্করিণী ও কূপ খনন, অগভীর নলকূপ, পাম্পসেট ইত্যাদি। উপ-পরিকল্পনা এলাকাগুলোর জলসেচের জন্য একটি মাস্টার প্ল্যান তৈরির উদ্দেশ্যে রাজ্য সরকার একটি কমিটি গঠন করেছেন। কৃষি প্রকল্পগুলোর মধ্যে রয়েছে মিনিকিট বিতরণ, শক্তিচালিত লাঙল সরবরাহ, মৃত্তিকা সংরক্ষণ কার্যক্রম, উদ্যান, রচনা এবং আদিবাসী কৃষকদের প্রশিক্ষণদান প্রভৃতি। পশু প্রজনন কর্মসূচির মধ্যে উল্লেখযোগ্য হল দশটি পশুচিকিৎসা সহায়তা কেন্দ্র, দুইটি পশু চিকিৎসালয়, নয়টি ভ্রাম্যমাণ পশুচিকিৎসা কেন্দ্র, সুন্দরবন অঞ্চলে পশু চিকিৎসার জন্য একটি ভ্রাম্যমাণ স্পীডবোড, ছয়টি রোগ-তথ্য-অনুসন্ধান নিয়ন্ত্রণ কেন্দ্র, ছাগ, শূকর ও মেষপালন, গৃহসংলগ্ন দুগ্ধ-উৎপাদন কেন্দ্র এবং হাঁস-মুরগি প্রতিপালন। ১৯৭৮-৭৯ সালে একটি নতুন মৎস্যচাষ প্রকল্প গ্রহণ করা হয়েছে। লাক্ষাচাষ উন্নয়ন, রেশম, দড়ি তৈরি প্রভৃতি শিল্প কর্মসূচি এবং অন্যান্য প্রশিক্ষণ কর্মসূচি গ্রহণ করা হচ্ছে। স্থানীয় আদিবাসীদের প্রত্যক্ষ প্রয়োজনের প্রতি দৃষ্টি রেখে বনজ সম্পদ সম্প্রসারণের কর্মসূচিও নেওয়া হচ্ছে। অন্যান্য যেসব পরিকল্পনা গ্রহণ করা হচ্ছে তার মধ্যে রয়েছে বাজার উন্নয়ন ও নিয়ন্ত্রণ, রাস্তা ও সেতু নির্মাণ, প্রাক-প্রাথমিক শিক্ষার সুবিধাযুক্ত প্রাথমিক বিদ্যালয় স্থাপন, গ্রামীণ পানীয় জল সরবরাহ, বৃহদায়তন বহুমুখী সমবায় সমিতি গঠন, পশ্চিম দিনাজপুর জেলার ইসলামপুর মহকুমা ও পুরুলিয়া জেলায় বসবাসকারী আদিবাসীদের জমির রেকর্ড পুনর্নবীকরণ।

আদিম বীরহোর, বিচ্ছিন্ন টোটো এবং বিমুক্ত লোধা/খেরিয়া সম্প্রদায়ের উন্নতির জন্যও বিশেষ কর্মসূচি রূপায়িত হচ্ছে। ১৯৭৯-৮০ সালে এই কর্মসূচিগুলো আরও ব্যাপক আকারে রূপায়িত হবে।

বিভিন্ন বিভাগের রাজ্য পরিকল্পনায় বিনিয়োগযোগ্য মোট ১৪ কোটি ১৮ লক্ষ টাকা এবং বিশেষ কেন্দ্রীয় সাহায্য বাবদ ৩ কোটি ৭ লক্ষ টাকা ১৯৭৯-৮০ সালে উপ-পরিকল্পনাধীন এলাকায় বিভিন্ন কার্যসূচি রূপায়ণের জন্য ব্যয় করার প্রস্তাব আছে।

সপ্তম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী আদিবাসী উপ-পরিকল্পনাধীন এলাকায় কর্মরত সরকারি কর্মচারিদের অনুপ্রাণিত করার উদ্দেশ্যে ক্ষতিপূরণ ভাতা এবং আবাসিক সুবিধা প্রদানের জন্য অর্থ বরাদ্দের প্রস্তাব আছে।

বর্তমানে এ রাজ্যের আদিবাসী জনগণের ৩৮.৭৭ শতাংশকে উপ-পরিকল্পনার আওতায় আনা হয়েছে। যেসব মৌজায় শতকরা ২৫ ভাগ পর্যন্ত আদিবাসী বাস করেন সেগুলিকেও উপ-পরিকল্পনার আওতায় আনার প্রস্তাব ভারত সরকারের কাছে পেশ করা হয়েছে। এই ব্যবস্থায় রাজ্যের আরও ৩০.৪ শতাংশ আদিবাসী উপ-পরিকল্পনার আওতায় আসবেন।

**কর্পোরেশন**

পশ্চিমবঙ্গ আদিবাসী উন্নয়ন সমবায় কর্পোরেশন লিঃ উপ-পরিকল্পনা এলাকায় এ

যাবত স্থাপিত ৪৫টি LAMPS -এর কেন্দ্রীয় সংস্থা হিসাবে কাজ করছে। ১৯৭৮-৭৯ আর্থিক বছরে কর্পোরেশনের কেন্দুপাতা এবং একচেটিয়া ভিত্তিতে শালবীজ সংগ্রহ ও বিপণনের জন্য ৩৫ লক্ষ ৫০ হাজার টাকা বিনিয়োগ করেছে। বাঁকুড়া, পুরুলিয়া ও মেদিনীপুর জেলায় এ বছর বেসরকারি ঠিকাদারদের বাতিল করে কেন্দুপাতা সংগ্রহের জন্য নতুন নতুন অঞ্চল দীর্ঘ-মেয়াদী চুক্তিতে বনবিভাগের কাছ থেকে নেওয়া হয়েছে। গত বছরের ঘোষণা অনুযায়ী এ বছরও আদিবাসী সম্প্রদায়ভুক্ত কেন্দুপাতা সংগ্রহকারীরা ন্যায্য সংগ্রহমূল্য পাবেন LAMPS গুলো আদিবাসী সভ্যদের যে ঋণ ইতিপূর্বে দিয়েছে তার সুদের হার কমাবার উদ্দেশ্যে কর্পোরেশন সুদ-ভরতুকি দিচ্ছে। আমি আনন্দের সঙ্গে ঘোষণা করছি যে, ক্ষুদ্র ও প্রান্তিক কৃষক ও কৃষি শ্রমিকদের ১৯৭৯-৮০ সালের গোড়া থেকে ভোগ্যপণ্য বাবদ ঋণ দেবার এক কর্মসূচি কর্পোরেশন তৈরি করেছে। আসছে বছর থেকে আর একটি কর্মসূচি শুরু হতে চলেছে যাতে সমবায়ের কাছে আদিবাসীদের বকেয়া দেনা মধ্য-মেয়াদী ঋণ হিসাবে গ্রাহ্য করে LAMPS তাদের সদস্য হিসাবে গ্রহণ ও পুনরায় ঋণ মঞ্জুর করতে পারে। কর্পোরেশন এ বছর পশুপালন, ক্ষুদ্রসেচ এবং রেশম শিল্পের জন্য LAMPS-গুলোকে ৪ লক্ষ ৫৮ হাজার টাকা অগ্রিম দিয়েছে। এই কর্মসূচিগুলো ১৯৭৯-৮০ সালে আরও ব্যাপকভাবে রূপায়তি হবে। ব্যবসা ও বিনিময়ের ক্ষেত্রে শোষণের হাত থেকে আদিবাসীদের রক্ষা করার জন্য কর্পোরেশন একটি বিপণন সংস্থা গঠন করেছে। এই সংস্থা অত্যাবশ্যক পণ্য সরবরাহ, উৎপাদিত দ্রব্যাদি বিক্রয়ের ব্যবস্থা, পাম্পসেট সরবরাহ প্রভৃতি কাজ করবে।

পশ্চিমবঙ্গ তফসিলি ও উন্নয়ন ও অর্থ কর্পোরেশন কিছুদিন আগে গঠিত হলেও প্রারম্ভিক কতকগুলো সাংগঠনিক ও আর্থিক অসুবিধার দরুন যথাযথভাবে এ যাবৎ কাজ শুরু করতে পারে নি। তবে, সম্প্রতি তফসিলি শিল্পোদ্যোগী, সমবায় এবং অংশীদারী সংস্থার আবেদন পত্রগুলো প্রাথমিকভাবে বাছাইয়ের জন্য একটি বাছাই কমিটি গঠিত হয়েছে। কলকাতা অঞ্চলে আবেদনপত্রগুলো রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক পরীক্ষা করে দেখছে এবং দফায় দফায় তাদের সম্মতি পাওয়া যাচ্ছে। এ যাবত প্রারম্ভিক মূলধন হিসাবে কর্পোরেশনের দেয় ১৩ হাজার ৫ শত টাকা সমেত ব্যাঙ্ক মোট এক লক্ষ একানব্বই হাজার টাকা দিয়েছে। জেলাগুলোতে কর্পোরেশন ১০ লক্ষ টাকা দেবার সিদ্ধান্ত নিয়েছে। এই টাকা জেলা-আধিকারিকদের সাহায্যে তফসিলিদের প্রারম্ভিক মূলধন এবং প্রয়োজন অনুযায়ী সর্বোচ্চ ৩ হাজার টাকা ঋণ হিসাবে শীঘ্রই মঞ্জুর করা হবে। আমি আশা করছি এই কর্পোরেশন কর্মোদ্যোগে সন্তোষজনক উন্নতি ঘটিয়ে উদ্দেশ্য সাধনের পথে এগিয়ে যাবে।

**শিল্প কার্যসূচি**

তফসিলি ও আদিবাসী মঙ্গল বিভাগের শিল্প শাখা মোট ৫৫টি কেন্দ্রে ২০টি শিল্প কর্মসূচি রূপায়িত করছেন। এই শিল্পকেন্দ্রগুলোকে মোটমুটি সাতটি ভাগে ভাগ করা যায়—

(১) বয়ন, (২) চর্ম, (৩) দারু, (৪) রেশম, (৫) সূচিশিল্প, (৬) বিবিধ হস্তশিল্প এবং (৭) লাক্ষা।

শিল্পকেন্দ্রগুলি প্রধানত গ্রামাঞ্চলে অবস্থিত। তফসিলি ও আদিবাসী জনগণকে বৃত্তিমূলক

শিল্পে শিক্ষণদানের মাধ্যমে কর্মোপযোগী করে গড়ে তোলাই এই কর্মসূচির উদ্দেশ্য ও লক্ষ্য। শিক্ষার্থীদের মাসিক বৃত্তির হার আগামী বছরে বাড়াবার ব্যবস্থা হচ্ছে। শিক্ষণপ্রাপ্ত ব্যক্তিদের ব্যক্তি বা সমবায়ভিত্তিতে ব্যবসা আরম্ভের জন্য আর্থিক সাহায্য দানের ব্যবস্থা আছে। ১৯৭৮-৭৯ আর্থিক বছর থেকে এই আর্থিক সাহায্যের পরিমাণ ৩ শত টাকা থেকে বাড়িয়ে ৫ শত টাকা করা হয়েছে। সল্ট লেক, জলপাইগুড়ি ও বেলপাহাড়ীতে একটি করে নতুন সূচিশিল্প কেন্দ্রস্থাপিত হতে চলেছে। মেদিনীপুর জেলার চন্দ্রকোণায় একটি দারুশিল্প শিক্ষণ-তথা-উৎপাদন কেন্দ্র এবং বিভিন্ন স্থানে তিনটি নতুন বিক্রয়কেন্দ্র শীঘ্রই স্থাপিত হবে।

১৯৭৮-৭৯ সালে বিভিন্ন কেন্দ্রে উৎপাদিত দ্রব্য সামগ্রীর মোট মূল্য ৪ লক্ষ ৬২ হাজার ৩৯০ টাকা। ঐ সামগ্রী এলাকা ও কলকাতার জনসাধারণের কাছে যথেষ্ট জনপ্রিয় হয়েছে। কেন্দ্রীয় ও রাজ্য সরকারের বিভিন্ন দপ্তর ও বেসরকারি সংস্থায় এই দ্রব্যাদি পাইকারি সরবরাহ ছাড়াও বিভিন্ন আঞ্চলিক বিক্রয়কেন্দ্র মারফত জনসাধারণের কাছে বিক্রয়ের ব্যবস্থা আছে। এ বছরে মোট ৩ লক্ষ ৯০ হাজর ১৫৪ টাকার দ্রব্যাদি বিক্রি হয়েছে। মোট ৬৭২ জন শিক্ষার্থী প্রশিক্ষণ লাভ করেছেন, এবং প্রশিক্ষণপ্রাপ্ত ৭৮ জনকে বিভিন্ন উৎপাদনকেন্দ্রে কাজ দেওয়া হয়েছে। লাক্ষাবীজ বিতরণের মাধ্যমে মোট ৭৫০ জন আদিবাসী উপকৃত হয়েছেন।

১৯৭৯-৮০ সালে দশটি নতুন শিল্পকেন্দ্র খোলার ও বর্তমান কয়েকটি কেন্দ্র সম্প্রসারণের প্রস্তাব আছে।

**শিক্ষা**

তফসিলি ও আদিবাসীদের শিক্ষা সংক্রান্ত কর্মসূচিগুলির মূল উদ্দেশ্য ছিল ঐ সম্প্রদায়ের মধ্যে এক শিক্ষিত অভিজাত শ্রেণীর সৃষ্টি করা এবং তার ফলে জনশিক্ষার মতো গুরুত্বপূর্ণ বিষয়টি এ যাবৎ অবহেলিত থেকেছে। প্রাপ্তবয়স্ক-শিক্ষার বিষয়েও কদাচিৎ চিন্তাভাবনা করা হয়েছে। প্রাথমিক স্তরে এই সম্প্রদায়ভুক্ত মানুষের জন্য বিশেষ কোনও কর্মসূচি ছিল না। কেন্দ্র প্রবর্তিত কর্মসূচিতে মাধ্যমিককোত্তর শ্রেণীতে পাঠরত অনাবাসিক ছাত্রদেরও সংরক্ষণ ব্যয় মঞ্জুরের ব্যবস্থা থাকলেও মাধ্যমিক স্তরে এরূপ কোনও ব্যবস্থা ছিল না। সারা রাজ্যে মাত্র ১১ হাজার ৬ শত জন ছাত্রছাত্রীকে ছাত্রাবাসের ব্যয় নির্বাহের জন্য অনুদান দেওয়ার ব্যবস্থা ছিল। ছাত্রাবাসের ব্যয়নির্বাহের জন্য এবং বই কেনার জন্য দেয় অনুদানের হার ছিল প্রয়োজনের তুলনায় অত্যন্ত অল্প। পূর্বতন অবস্থায় অশিক্ষিত ঘরের গরিব ছেলেমেয়েরা প্রাথমিক স্তরেই পড়াশুনা ছেড়ে দিত এবং অপেক্ষাকৃত স্বচ্ছল অবস্থার ছাত্রছাত্রীরাই উচ্চশিক্ষার সব সুযোগ-সুবিধা গ্রহণ করত। ১৯৭৯-৮০ সালের শিক্ষা কর্মসূচিতে নতুন দৃষ্টিভঙ্গি ও নতুন পদক্ষেপের পরিচয় পাওয়া যাবে।

অনগ্রসর শ্রেণীর উন্নয়ন পর্যায়ে প্রাথমিক স্তরে কোনও কর্মসূচি না থাকায় প্রাথমিক শিক্ষা এ যাবত একান্তভাবে নিষ্ফল ও অপচিত হয়েছে। যেসব দরিদ্র নিরক্ষর জনসাধারণের পক্ষে দুবেলা দুমুঠো অন্ন জোটানোই কষ্টকর তাদের ঘরে লেখাপড়ার উপযোগী সুস্থ পরিবেশ আশা করা যায় না। সেই সব পরিবারের ছেলেদের ৬/৭ বছর বয়স হলেই অন্নের সংস্থানের জন্য কাজে পাঠানো হয়। এই অবস্থায় এই দরিদ্রতম শ্রেণীর শিক্ষার স্তরকে উন্নীত করার

প্রাথমিক প্রয়াস কেবলমাত্র আশ্রম-ছাত্রাবাসের সুযোগ সম্প্রসারণের মাধ্যমেই সফল হতে পারে।

বার্ষিক অনধিক ৩ হাজার ৬ শত টাকা আয়ের পরিবারের প্রাথমিক স্তরে পাঠরত ছাত্রছাত্রীদের জন্য সরকারি ব্যয়ে ও সরকারি পরিচালনায় আশ্রম-ছাত্রাবাস স্থাপনের কর্মসূচি রূপায়িত হবে। সেখানে বিশেষ কোচিং-এর ব্যবস্থাও করা হবে। ১৯৭৯-৮০ সালে এ রকম ১০টি আশ্রম-ছাত্রাবাস নির্মাণের প্রস্তাব আছে এবং ১৯৭৮-৭৯ মধ্য-মেয়াদী পরিকল্পনাকালে অবশিষ্ট বছরগুলিতে আরও অধিক সংখ্যায় আশ্রম-ছাত্রাবাস স্থাপনের প্রস্তাব আছে। সাধারণ শিক্ষা খাতেও শিক্ষা বিভাগ কর্তৃক অনুরূপ কর্মসূচি রূপায়ণের কাজ হাতে নেওয়া হয়েছে।

মাধ্যমিক স্তরে ছাত্রাবাসের ব্যয় নির্বাহের জন্য গ্রামাঞ্চলে আবাসিক পিছু মাসিক ৪৫ টাকা হারে এবং শহরাঞ্চলে মাসিক ৫০ টাকা হারে বছরে ১০ মাসের জন্য অনুদান দেওয়া হত। অনুদানের পরিমাণ প্রয়োজনের তুলনায় কম হওয়ার পিতামাতা/অভিভাবক সরকারি অনুদানের অতিরিক্ত আর্থিক দায়িত্ব বহন করতে না পারলে কোনও ছাত্রের পক্ষে ছাত্রাবাসের সুযোগ গ্রহণ করা সম্ভব ছিল না। চলতি আর্থিক বছরে ঐ অনুদানের হার বৃদ্ধি করে গ্রামাঞ্চলের ক্ষেত্রে মাসিক ৬০ টাকা ও শহরাঞ্চলের ক্ষেত্রে মাসিক ৬৫ টাকা করা হয়। বর্তমান দ্রব্যমূল্যের ঊর্ধ্বগতির পরিপ্রেক্ষিতে ঐ হারও অপর্যাপ্ত বিবেচনায় ১লা এপ্রিল ১৯৭৯ থেকে ঐ হার বাড়িয়ে মাসিক ৭৫ টাকা করার এবং ১০ মাসের পরিবর্তে শিক্ষাবর্ষের ১২ মাসই ঐ অনুদান দেওয়ার প্রস্তাব আছে। প্রতিটি অভাবী ছাত্রও এখন সরকারি অনুদানে সমস্ত খরচ চালিয়ে ছাত্রাবাসে থাকার সুযোগ পাবে।

মাধ্যমিকোত্তর স্তরে পাঠরত সমস্ত যোগ্য তফসিলি ও আদিবাসী ছাত্রছাত্রীকে ছাত্রাবাসের ব্যয় নির্বাহের জন্য অনুদান দেওয়া হয়। অথচ মাধ্যমিক স্তরে পাঠরত ছাত্রছাত্রীদের ক্ষেত্রে জেলাওয়ারি কোটা নির্দিষ্ট করে মাত্র ১১ হাজার ৬ শত জন ছাত্রছাত্রীকে ঐ অনুদান দেওয়া হয়। ১৯৭৯-৮০ সাল থেকে প্রচলিত কোটা পদ্ধতির অবসান ঘটিয়ে অনুমোদিত ছাত্রাবাসে বসবাসকারী নিম্ন আয়ের সমস্ত যোগ্য ছাত্রছাত্রীকেই ঐ অনুদান দেওয়ার প্রস্তাব আছে। চলতি বছরেও কোটার অতিরিক্ত তফসিলি ও আদিবাসী ছাত্রছাত্রীকে ছাত্রাবাসের ব্যয় নির্বাহের জন্য অনুদান দেওয়ার উদ্দেশ্যে অতিরিক্ত অর্থ মঞ্জুর করা হয়েছে। চলতি বছরের বার্ষিক পরিকল্পনায় যেখানে ছাত্রাবাসের ব্যয় নির্বাহের জন্য অনুদান কর্মসূচিতে ৩৪ লক্ষ ৩০ হাজার টাকা বরাদ্দ আছে সেক্ষেত্রে ১৯৭৯-৮০ সালে ঐ বরাদ্দের পরিমাণ বাড়িয়ে ৬৯ লক্ষ টাকা করার প্রস্তাব আছে।

পুস্তক ক্রয়ের জন্য অনুদান শীর্ষক কর্মসূচিতে বই কেনার জন্য যে পরিমাণ আর্থিক সাহায্য দেওয়া হত তা প্রয়োজনের তুলনায় অত্যন্ত কম। প্রতিটি শ্রেণীতে বই কেনার জন্য যে পরিমাণ অর্থ প্রকৃতপক্ষে প্রয়োজন তা নির্ধারণ করে ঐ অনুদানের হার যথোচিতভাবে ১লা জানুয়ারি, ১৯৭৯ তারিখ থেকে বাড়ানো হয়েছে। এর পূর্বের হার ও বর্ধিত হার নিম্নরূপ ঃ

| | পূর্বের হার টাকা | বর্ধিত হার টাকা |
|---|---|---|
| পঞ্চম শ্রেণী | ১৫ | ১০* |
| ষষ্ঠ শ্রেণী | ১৫ | ৩০ |
| সপ্তম শ্রেণী | ১৫ | ৭০ |
| অষ্টম শ্রেণী | ২০ | ৭০ |
| নবম শ্রেণী | ৪০ | ৯০ |
| দশম শ্রেণী | ২৫ | ৫০ |

(* কেবলমাত্র সাহায্য-পুস্তকের জন্য, পাঠ্যবই বিনামূল্যে দেওয়া হয়)

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, মাধ্যমিকোত্তর স্তরে পাঠরত অনাবাসিক ছাত্রদেরও ভারত সরকারের কর্মসূচির অধীনে সংরক্ষণ ভাতা দেওয়া হয়। মাধ্যমিক স্তরে এই সুবিধা না দেওয়ার অর্থ দরিদ্র তফসিলি ও আদিবাসী পরিবারের বিরাট সংখ্যক ছাত্রছাত্রীকে শিক্ষার সুযোগ থেকে বঞ্চিত করা। ১লা এপ্রিল, ১৯৭৯ তারিখ থেকে বার্ষিক অনধিক ৩৬ শত টাকা আয়যুক্ত পরিবারের অনাবাসিক ছাত্রদের মাসিক ২০ টাকা হারে সংরক্ষণ ভাতা মঞ্জুর করার প্রস্তাব আছে। ১৯৭৯-৮০ আর্থিক বছরে এই কর্মসূচি রূপায়ণের জন্য ৫২ লক্ষ ৩৮ হাজার টাকা ব্যয় করার প্রস্তাব রাখা হয়েছে।

প্রাপ্তবয়স্কদের শিক্ষার ব্যবস্থা ছাড়া অনগ্রসর শ্রেণীসমূহের (তফসিলি ও আদিবাসী) শিক্ষার অগ্রগতির কোনও পরিকল্পনা কার্যকর হতে পারে না। অশিক্ষিত পিতামাতার সন্তানেরা শিক্ষাক্ষেত্রে পিছিয়ে থাকে। অনগ্রসর শ্রেণীর উন্নয়ন পর্যায়ে প্রাপ্তবয়স্ক শিক্ষার একটি বিশেষ কর্মসূচি আগামী আর্থিক বছর থেকে রূপায়ণের প্রস্তাব করা হয়েছিল। কিন্তু ভারত সরকার সম্মত না হওয়ায় ঐ কর্মসূচিটি বাদ দিতে হয়। অবশ্য সাধারণ খাতের শিক্ষা কর্মসূচির অধীনে আগামী দিনে অধিকসংখ্যক বয়স্কশিক্ষাকেন্দ্র খোলা হবে। আশা করা যায় তফসিলি ও আদিবাসী অধ্যুষিত অনুন্নত অঞ্চলসমূহের দিকে এই ব্যাপারে বিশেষ নজর দেওয়া হবে।

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, মেদিনীপুর জেলার বেলপাহাড়ীতে আদিবাসী ছাত্রীদের জন্য একটি আবাসিক বিদ্যালয় আছে। এ যাবৎ চতুর্থ শ্রেণী থেকে দশম শ্রেণী পর্যন্ত ১৪০ জন ছাত্রী আবাসিক হিসাবে থাকার সুযোগ পেত। ১৯৭৯ সালের জানুয়ারি মাস থেকে প্রথম, দ্বিতীয় ও তৃতীয় শ্রেণীর ছাত্রীদের ক্ষেত্রেও ঐ সুযোগ সম্প্রসারিত করা হয়েছে।

এই বিদ্যালয়ে ভর্তি হওয়ার জন্য আদিবাসী ছাত্রীদের যথেষ্ট আগ্রহ পরিলক্ষিত হওয়ায় প্রতি শ্রেণীতে ছাত্রীসংখ্যা ২০ থেকে বাড়িয়ে ৪০ করার প্রস্তাব আছে। একাদশ ও দ্বাদশ শ্রেণী খোলার প্রস্তাবও বিবেচনাধীন।

বিদ্যালয়টির উন্নতিবিধান ও সম্প্রসারণের উদ্দেশ্যে অতিরিক্ত ৩৩০ জন ছাত্রীর বাসস্থানের জন্য ছাত্রীনিবাস, বিদ্যালয়গৃহ, কর্মরত, শিক্ষক ও অ-শিক্ষক কর্মচারিদের বাসস্থান, অ্যাসেম্বলি হল ইত্যাদি নির্মাণ করা প্রয়োজন এবং ১৯৭৯-৮০ সালে ঐ বাবদ অপেক্ষাকৃত অধিক

অর্থের ব্যবস্থা রাখা হয়েছে।

মাধ্যমিক স্তরে পাঠরত তফসিলি ও আদিবাসী ছাত্রদের ছাত্রাবাস নির্মাণের জন্য তফসিলি ও আদিবাসী-মঙ্গল বিভাগ থেকে যেসব বিদ্যালয় কর্তৃপক্ষ ছাত্রাবাস নির্মাণের জন্য সরকারি অনুদানের অতিরিক্ত প্রয়োজনীয় খরচ বহনে সম্মত থাকেন তাদের সরকারি অনুদান দেওয়া হয়। নির্মাণ ব্যয় ক্রমাগত বৃদ্ধি পাওয়ার বর্তমান আর্থিক বছরে অনুদানের পরিমাণ পূর্বের ২৫ হাজার টাকা থেকে বাড়িয়ে ৪০ হাজার টাকা করা হয়েছে। মহাবিদ্যালয়ে পাঠরত আদিবাসী ছাত্রদের ছাত্রাবাস নির্মাণের জন্য ছাত্রাবাসপ্রতি অনধিক ৫০ হাজার টাকা সরকারি অনুদান মঞ্জুর করা হয়। কেন্দ্রপ্রবর্তিত পরিকল্পনায় তফসিলি ও আদিবাসী ছাত্রীদের ছাত্রীনিবাস নির্মাণের জন্য আরও অধিক হারে সরকারি অনুদান মঞ্জুর করা হয়। এ বছরে মঞ্জুরিকৃত সরকারি অনুদানে ঐরূপ মোট ৫১টি ছাত্রাবাস নির্মিত হবে। ১৯৭৯-৮০ সালে ৩০টি প্রাথমিক স্তরের আশ্রম-ছাত্রাবাস ছাড়াও ৪৮টি ছাত্রাবাস নির্মাণের প্রস্তাব আছে।

মাধ্যমিকোত্তর শ্রেণীতে পাঠরত মফঃস্বলের তফসিলি ও আদিবাসী ছাত্রদের জন্য কলকাতায় একটি ছাত্রাবাস নির্মাণের উদ্দেশ্যে কলকাতা ইমপ্রুভমেন্ট ট্রাস্টের কাছ থেকে দীর্ঘ মেয়াদী লিজে ৫.৯৯ বর্গমিটার (৮ কাঠা ৪ ছটাক) পরিমাপের এক খন্ড জমি নেওয়া হয়েছে। বাড়িটি নির্মাণের দায়িত্ব চিফ ইঞ্জিনিয়ার, কনস্ট্রাকশন বোর্ড-কে দেওয়া হয়েছে। নকশা ও প্রাক্কলন সি আই টি-র নিয়ম অনুযায়ী না হওয়ায় চিফ ইঞ্জিনিয়ার একটি সংশোধিত নকশা ও প্রাক্কলন প্রস্তুত করেছেন। ৯ লক্ষ ৯৮ হাজার টাকা ব্যয়ে ৬৫ জন আবাসিকের বাসোপযোগী এই বাড়িটি তৈরির কাজ শীঘ্রই শুরু হবে।

**স্বাস্থ্য, গৃহনির্মাণ ও অন্যান্য প্রকল্প**

আশ্রয়ের ব্যবস্থা মানুষের একটি প্রাথমিক প্রয়োজন। সেই কারণেই অনগ্রসর শ্রেণীর উন্নয়ন প্রকল্পে সাধারণ উন্নয়ন প্রকল্পের পরিপূরক হিসাবে দরিদ্র ও যোগ্য তফসিলি ও আদিবাসী সম্প্রদায় এবং অপরিচ্ছন্ন পেশায় নিযুক্ত তফসিলিদের জন্য গৃহনির্মাণের কর্মসূচি নেওয়া হয়েছে। ১৯৭৮-৭৯ সালে তফসিলি ও আদিবাসী মঙ্গল বিভাগ কর্তৃক ৬ শত ৭৯টি বাড়ি নির্মিত হচ্ছে এবং ১৯৭৯-৮০ সালে ৯ শত ৬টি বাড়ি নির্মাণের প্রস্তাব আছে।

আমি আগেই বলেছি সেচকার্যের সুবিধার জন্য কুয়ো ইত্যাদি নির্মাণের কর্মসূচি নেওয়া হয়েছে। প্রয়োজনে এইসব উৎস পানীয় জল সরবরাহের কাজেও ব্যবহৃত হবে।

আদিবাসীদের সাংস্কৃতিক ও আমোদপ্রমোদমূলক কাজে সুবিধা প্রদানের জন্য ৪০টি কল্যাণকেন্দ্র ও ৬টি কম্যুনিটি হল চালিয়ে যাওয়া হচ্ছে। তফসিলি ও আদিবাসীদের মধ্যে সাংস্কৃতিক ও শিক্ষামূলক কাজকর্ম করারজন্য স্বেচ্ছাসেবী সংস্থাসমূহকে অনুদান মঞ্জুর করা হয়। আদিবাসীদের শিল্প, সঙ্গীত ও নৃত্যে উৎসাহদানের জন্য ১৯৭৯-৮০ সালে 'আদিবাসী নৃত্য ও সঙ্গীত' নামে একটি নতুন কর্মসূচি রূপায়ণের প্রস্তাব আছে।

**গবেষণা ও শিক্ষণ**

কার্যসূচি অনুযায়ী সাংস্কৃতিক গবেষণার তফসিলি ও আদিবাসীদের সম্পর্কে গবেষণা ও

অনুসন্ধান চালিয়ে যাচ্ছে। মাধ্যমিক স্তরে তফসিলি ও আদিবাসী ছাত্রছাত্রীদের অগ্রগতি সম্বন্ধে একটি সমীক্ষা সম্পন্ন করা হয়েছে। এই গবেষণাগার আদিবাসীদের জমি হস্তান্তরের ব্যাপকতা সম্পর্কে এলাকাভিত্তিক অনুসন্ধান, আদিবাসীদের ক্ষুদ্র গোষ্ঠীগুলি সম্পর্কে সমীক্ষা, সাব-প্ল্যান এলাকার আদিবাসী-অধ্যুষিত গ্রামগুলির তালিকা প্রণয়ন, প্রকল্প রিপোর্ট তৈরি ইত্যাদিত কাজগুলো সম্পন্ন করেছে এবং এই সম্পর্কে অনেকগুলো প্রামাণ্য বই প্রকাশ করেছে। ১৯৭৯-৮০ সালের কার্যসূচির মধ্যে রয়েছে টোটো লেপচা, মাহালি লোধা, অসুর, রাভা ও বীরহোরের মতো অধিকতর অনুন্নত আদিবাসী সম্প্রদায়গুলো সম্পর্কে বিশেষ সমীক্ষা, রাজ্যের শতকরা ৫০ বা ততোধিক তফসিলি বাস করেন এমন মৌজা নির্ধারণ, LAMPS -এর মূল্যায়ন ইত্যাদি।

তফসিলি ও আদিবাসীদের মঙ্গলের জন্য গৃহীত কার্যসূচিগুলো সম্পর্কে সমীক্ষা ও অনুসন্ধান এবং এর মূল্যায়নের বিশেষ গুরুত্বপূর্ণ ভূমিকা রয়েছে এবং চলতি বছরে এই গবেষণাগারের নিজস্ব অধিকর্তার একটি পদ সৃষ্টি করা হয়েছে। এই পদের জন্য উপযুক্ত প্রার্থীদের কাছ থেকে দরখাস্ত আহ্বান করে বিজ্ঞাপন প্রচার করা হয়েছে। আশা করা যাচ্ছে যে শীঘ্রই এই পদে লোক নিয়োগ করা হবে।

তফসিলি ও আদিবাসী মঙ্গল বিভাগের অধীনে সমাজকর্মী শিক্ষণ কেন্দ্রটি আদিবাসীদের জীবন ও সংস্কৃতি এবং নেতৃত্ব সম্বন্ধে শিক্ষণাদানের কর্মসূচি গ্রহণ করেছে। চলতি বছরে বেসরকারি লোকদের শিক্ষণাদানের কোটা ২৫ থেকে বাড়িয়ে ১০০ করা হয়েছে। অনুরূপভাবে প্রতি শিক্ষাক্রমে শিক্ষার্থী সরকারি কর্মচারির সর্বোচ্চ সংখ্যা ১০ থেকে বাড়িয়ে ২৫ করা হয়েছে। ১৯৭৯-৮০ সালের শিক্ষণ-কার্যক্রমে বেসরকারি আদিবাসী নেতৃস্থানীয় লোকেরা, পঞ্চায়েত সংস্থার কর্মকর্তারা, ব্লক ডেভেলপমেন্ট অফিসাররা, LAMPS-এর নির্বাহী অফিসাররা এবং অনুরূপ অন্যান্যরা যোগদান করবেন বলে আশা করা যায়।

**নিয়োগ শাখা**

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, ১৯৭৬ সালের পশ্চিমবঙ্গ তফসিলি ও আদিবাসী (চাকরিতে পদ সংরক্ষণ) আইনে সরকারি স্বায়ত্তশাসন সংস্থা, বিধিবদ্ধ কর্পোরেশন, সরকার নিয়ন্ত্রিত সংস্থা প্রভৃতির চাকরিতে তফসিলি ও আদিবাসীদের জন্য পদ সংরক্ষণের ব্যবস্থা আছে।

এই আইনের বিধানগুলি যাতে যথাযথভাবে পালিত হয় সেজন্য প্রত্যেক নিয়োগকর্তাকে নিয়োগের যথাযথ রোস্টার রাখতে হয় এবং সংশ্লিষ্ট প্রশাসনিক বিভাগের কাছে বার্ষিক রিপোর্ট পেশ করতে হয়।

এই আইনের একটি উল্লেখযোগ্য বিধান এই যে, আইনটি রূপায়ণের ক্ষেত্রে কোনও তফসিলি ও আদিবাসী কর্মচারী যথোযোগ্য প্রাপ্য থেকে বঞ্চিত হলে সরাসরি তফসিলি ও আদিবাসী মঙ্গল বিভাগের গোচরে আনতে পারেন। চাকরি-সংক্রান্ত সাধারণ নিয়ম শিথিল করে তফসিলি ও আদিবাসী কর্মচারিগণকে এই সুযোগ দেওয়া হয়েছে।

এই আইন প্রবর্তনের ফলে নিয়োগকর্তাদের মধ্যে আইনের বিধানগুলি প্রতিপালনের প্রবণতা দেখা যাচ্ছে। তফসিলি ও আদিবাসী সম্প্রদায়ভুক্ত কর্মচারিগণ এই আইনে তাদের প্রাপ্য সম্বন্ধে সজাগ হয়েছেন। ফলে, নিয়োগকর্তার তরফে এ সম্পর্কে কোনও গাফিলতি দেখলেই তারা এই বিভাগের দৃষ্টি সেদিকে আকর্ষণ করছেন। এই বিভাগও সঙ্গে সঙ্গে সংশ্লিষ্ট নিয়োগকর্তার সঙ্গে যোগাযোগ করে তা নিরসনের ব্যবস্থা করে।

আশা করা যায় যে, অদূর ভবিষ্যতে চাকরিতে তফসিলি ও আদিবাসীদের প্রতিনিধিত্ব আশানুরূপ স্তরে উন্নীত হবে।

**সাঁওতালী ভাষার লিপি**

১৯৭১ সালের আদমশুমারি অনুযায়ী পশ্চিমবঙ্গের সাঁওতাল জনসংখ্যা ১৩,৭৬,৯৮০ এবং তাদের মাতৃভাষা সাঁওতালি। দীর্ঘদিন ধরে এই সম্প্রদায়ের লোকেরা এই ভাষার একটি সাধারণ লিপি নির্ধারণের জন্য আন্দোলন চালিয়ে আসছেন যাতে নিজস্ব লিপির মাধ্যমে তারা অন্তত প্রাথমিক স্তরে শিক্ষালাভ করতে পারেন।

রাজ্য মন্ত্রী সভা বিষয়টি বিবেচনা করে এই ভাষার একটি সাধারণ লিপি নির্ধারণের সমস্ত দিক পরীক্ষা করার জন্য মন্ত্রী সভার একটি উপ-সমিতি গঠন করেছেন। অল্‌চিকি, বাংলা, রোমান ও অন্যান্য লিপি গ্রহণের স্বপক্ষে অভিমত সম্বলিত বহু স্মারকলিপি বিভিন্ন প্রতিষ্ঠান ও ব্যক্তিবিশেষের নিকট থেকে পাওয়া গিয়েছে। বিষয়টি এখন উক্ত মন্ত্রী সভা উপ-সমিতির বিবেচনাধীন।

**অস্পৃশ্যতা দূরীকরণ**

পশ্চিমবঙ্গে অস্পৃশ্যতা বিরাট কোনও সমস্যা নয়। তবে সামাজিক বৈষম্য সমাজে রয়েছে এবং গ্রাম্য এলাকায় অস্পৃশ্যতার কিছু কিছু চিহ্ন এখনও বিদ্যমান।

১৯৭৬ সালে সংশোধিত ১৯৫৫ সালের কেন্দ্রীয় সরকারের নাগরিক অধিকার সুরক্ষা আইনটি বহুল প্রচার করা হয়েছে। এই আইনের ১৫ (ক) ধারা অনুযায়ী নাগরিক অধিকার সুরক্ষার জন্য পশ্চিমবঙ্গ রাজ্য কমিটি গঠন করা হয়েছে। এই কমিটি এ রাজ্যের যে সব এলাকায় অস্পৃশ্যতাজনিত বৈষম্য বিদ্যমান, সেই এলাকাগুলি নির্ধারণ করবেন এবং ঐ বৈষম্য দূরীকরণের জন্য অবলম্বনীয় ব্যবস্থা সম্পর্কে সরকারকে পরামর্শ দেবেন। উক্ত আইনের ১৬ (খ) ধারায় প্রদত্ত ক্ষমতাবলে ভারত সরকারের যে রুল জারি করার কথা সে সম্বন্ধে ভারত সরকারের পরামর্শ চাওয়া হয়েছে। এই পরামর্শ পাওয়ার পর রাজ্য সরকারের অবলম্বনীয় ব্যবস্থা সম্বন্ধে সিদ্ধান্ত গ্রহণ করা হবে।

অস্পৃশ্যতার মূলোচ্ছেদ এবং সব রকম সামাজিক বৈষম্যের অবসান ঘটাতে হবে। তফসিলি ও আদিবাসীদের শিক্ষাগত ও আর্থিক উন্নয়নের যেসব কর্মসূচি আমরা নিয়েছি তার সার্থক রূপায়ণের ফলে কালক্রমে অস্পৃশ্যতার অভিশাপ অবশ্যই দূরীভূত হবে। ইতিমধ্যে সকল স্তরে নতুন প্রশাসনিক যন্ত্র স্থাপন ও প্রয়োজনীয় কর্মচারী নিয়োগের মাধ্যমে অস্পৃশ্যতা

দূরীকরণের একটি কর্মসূচি ১৯৭৯-৮০ সালের বাজেটের অন্তর্ভুক্ত করা হয়েছে।

**প্রশাসনিক ব্যবস্থার সম্প্রসারণ**

তফসিলি ও আদিবাসীদের মঙ্গলের জন্য গৃহীত কর্মসূচিগুলির সার্থক রূপায়ণের উদ্দেশ্যে সকল স্তরে প্রশাসনকে জোরদার করা প্রয়োজন। অতিরিক্ত কর্মচারী নিয়োগের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করা হয়েছে। সুসংহত আদিবাসী উন্নয়ন প্রকল্পের এলাকাগুলিতে প্রকল্প দপ্তর স্থাপন ছাড়াও মহকুমা শহরে ও গ্রাম্য এলাকায় ২০টি নতুন দপ্তর স্থাপন করা হচ্ছে।

নিজস্ব অক্ষমতা ও জন্মগত অপূর্ণতার জন্যই যে তফসিলি ও আদিবাসী জনগণ পশ্চাৎপদ তা নয়। যুগ যুগ ধরে তফসিলিরা সামাজিক নিপীড়ন ও আদিবাসীরা ভৌগোলিক বিচ্ছিন্নতার মধ্যে রয়েছেন। সারা দুনিয়ার সমকালীন সমাজ ব্যবস্থার নির্মম পরগাছা ভারতীয় সুদখোর ও জমিদার কর্তৃক এই উভয় সম্প্রদায়ই নিষ্করুণভাবে শোষিত হয়েছেন। সমস্যাটি বিরাট এবং আমি গত ১৯৭৮-৭৯ সালের বাজেট উপস্থাপনার সময় আমার বক্তব্যের মধ্যে উল্লেখ করেছি যে, অতি অল্প সময়ের মধ্যে এর অনুভবযোগ্য কোনও পরিবর্তন সাধন করা সম্ভব নয়। মাননীয় সদস্যদের এ ব্যাপারে আমি কোনও ভিত্তিহীন আশ্বাস দিতে চাই না। গ্রামে বসবাসকারী তফসিলি ও আদিবাসী সহ দুর্বলতর শ্রেণীর জনগণের অবস্থার উন্নয়নের জন্য গ্রামীণ কাঠামোর আমূল পরিবর্তন প্রয়োজন এবং সে উদ্দেশ্যে কাজ শুরু করা হয়েছে। মাননীয় সদস্যগণ লক্ষ্য করবেন যে, এই কর্মসূচিতে নতুন দৃষ্টিভঙ্গি ও নতুন পদক্ষেপ রয়েছে। এর সার্থক রূপায়ণের জন্য সর্বাত্মক প্রচেষ্টা চালানো হবে যাতে প্রতিশ্রুতি ও কাজের মধ্যে কোনও ফারাক না থাকে।

এখন, আমি সভার অনুমোদনের জন্য আমার ব্যয় বরাদ্দের প্রস্তাব রাখছি।

**Mr. Speaker :** All the cut motions are in order and are taken as moved.

**Shri Krishnadas Roy :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri A.K.M. Hassanuzzaman :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

[6-50 — 7-00 P.M.]

**ডাঃ বিনোদবিহারী মাঝি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, তফসিলি এবং আদিবাসী মঙ্গল বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্রমন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তার সেই বাজেট ভাষণ ভালভাবে পড়েছি। আমি দেখলাম এই বাজেট ভাষণে আদিবাসী এবং তফসিলি জাতির মনে দারুন আনন্দের উদ্বেগ হবে। তাদের মনে যে বিপুল আনন্দ হবে তার কারণ হচ্ছে আগে শিক্ষাখাতে যে বিল্ডিং গ্রান্ট দেওয়া হত, হোস্টেল গ্র্যান্ট দেওয়া হত তার বরাদ্দ বেড়েছে এবং আশ্রম হোস্টেলও বেড়েছে। কিন্তু এই ব্যাপারে যাদের বাস্তব অভিজ্ঞতা আছে

তারা জানেন এই বর্ধিত বাজেট পেশ করলেও প্রকৃতপক্ষে এর দ্বারা তফসিলি এবং আদিবাসীদের কতটুকু উপকার হবে সে বিষয় কিন্তু প্রশ্ন থেকে যাচ্ছে। আমি শুধু এই মন্ত্রী মহাশয়ের কথা বলছি না, গত ৩০ বছর ধরে এই অনুন্নত, অবহেলিত, অশিক্ষিত এবং পেছিয়ে পড়া জাতির জন্য এই অ্যাসেম্বলি হাউসে অনেকেই চোখের জল ফেলেছেন, কিন্তু বাস্তব ক্ষেত্রে তাদের কতটুকু উন্নতি হয়েছে সেটা চিন্তা করার বিষয়। আমি মনে করি আজকে এটা পর্যবেক্ষণ করার সময় এসেছে। মন্ত্রী মহাশয় আজকে যে বাজেট পেশ করেছেন সেই বাজেট দেখে তারচেয়ে বেশি উৎফুল্ল হবে সেই সমস্ত এলাক যারা বিভিন্ন স্কুল এবং আশ্রম হোস্টেলের মাধ্যমে তফসিলি এবং আদিবাসীদের টাকা নিয়ে নানা রকম দুর্নীতি চালিয়েছে কারণ তারা আজকে অনেক টাকা পাবে। মন্ত্রী মহাশয় পল্লীগ্রামে থেকে এসেছেন কাজেই ত্যর বাস্তব অভিজ্ঞতা থাকা উচিত যে এই হোস্টেল গ্র্যান্ট নিয়ে কি রকম সাংঘাতিক খেলা হয়। বামফ্রন্ট সরকার দরিদ্র মানুষের কথা বলেন, কাজেই তাদের আমলেও কেন এই দুর্নীতি হবে সেটা আমি জানতে চাই। এই সমস্ত দুর্নীতি যা চলছে সে সম্বন্ধে আপনারা কেন ব্যবস্থা গ্রহণ করছেন না? আজকে বুক গ্র্যান্ট হিসেবে যে টাকা দেওয়া হচ্ছে তাতে আপনি গ্রামে গিয়ে দেখুন যেখানে ৫০ টাকা করা হয়েছে সেখানে ২০ টাকা দিয়ে পুরো টাকার রসিদ লিখিয়ে নেওয়া হচ্ছে। হোস্টেল গ্র্যান্ট ৬০ টাকা যেটা ছিল সেটাকে বাড়িয়ে দেওয়া হয়েছে, কিন্তু সেখানেও ওই দুর্নীতি চলছে। মন্ত্রী মহাশয়ের নিজের কেন্দ্র বেলপাহাড়ীতে একটা আশ্রম হোস্টেল রয়েছে, কিন্তু তার কোনও উন্নতি হয়নি। পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় আরও আদিবাসী রয়েছে, আরও তফসিলি এলাকা রয়েছে, কিন্তু তিনি বেলপাহাড়ীতে অনেক ব্যবস্থা করেছেন। তারপর মন্ত্রী মহাশয় নিয়োগ শাখা সম্বন্ধে বলেছেন যে, মাননীয় সদস্যগণ অবগত আছেন তফসিলি এবং আদিবাসীদের পদ সংরক্ষণের ব্যবস্থা হয়, শিডিউল্ড কাস্টদের জন্য ১৫ পারসেন্ট এবং শিডিউল্ড ট্রাইবদের জন্য ৫ পারসেন্ট। এটা কিন্তু আপনার গর্বের বিষয় নয়, এই ব্যবস্থা কংগ্রেস আমলেই হয়েছে। আমার মনে হয় সেই আইন মন্ত্রী মহাশয় বোধ হয় ভালভাবে পড়েন নি। সেই আইনে বলা হয়েছে প্রোমোশনের ক্ষেত্রেও এই রিজার্ভেশন রাখতে হবে। কিন্তু এই সংরক্ষণ ব্যবস্থার মাধ্যমে কতজন কর্মচারী উপকৃত হয়েছেন সেটা তফসিলি বিভাগের মন্ত্রী মহাশয় জানেন কিনা আমি জানি না। বর্তমানে সরকারের বিভিন্ন বিভাগে যে সমস্ত কর্মচারিরা রয়েছেন তার একটা হিসেব দিয়ে চিফ মিনিস্টার একটা ডি ও লেটার দিয়েছেন সমস্ত ডিপার্টমেন্টে এবং তাতে তিনি বলেছেন, At the moment state Government employees belonging to the Scheduled caste constitute only about 6.5 percent of the total number of State Government employees and those belonging to scheduled tribes only about 1.7 percent.

[7-00 — 7-10 P.M.].

যদিও এই আইনে আছে ১৫ পারসেন্ট এবং ৫ পারসেন্ট হবে। কিন্তু দেখা যাচ্ছে যে সেই কোটা কোন'ও দপ্তরই মানছে না। আপনারা খবর পেয়েছেন কিনা জানি না, খবরের কাগজে দেখছেন কিনা জানি না, আনন্দবাজারে বেরিয়েছিল যে ১৯৭৭ সালে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে ১৬ হাজার ৮৫৩ জন অ্যাপয়েন্টমেন্ট হয়েছে এবং ১৯৭৮ সালে ১৪ হাজার ৭৩ জন হয়েছে। মন্ত্রী মহাশয়ের কাছে প্রশ্ন, এই কোটা পূরণ হয়েছে কি? শিডিউল্ড

কাস্ট, শিডিউল্ড ট্রাইবসের ব্যাপারে তার কাছে কি হিসাব আছে? সে হিসাব দিতে পারবে না। আমি লাইব্রেরিতে গিয়েছিলাম, একটা সারকুলার গিয়েছে, বিভিন্ন ডিপার্টমেন্টে। কো সমস্ত জায়গায় ফিল আপ করা হচ্ছে না। কিন্তু ওনারই দপ্তরের কাছে গিয়ে দেখেছি বিভি দপ্তর সেই কোটা দিচ্ছে না। যদিও দেন, অনেক সময় ভুল তথ্য দেন। এই যে হিসাব দে আমি কয়েকদিন আগে দেখছি, মেমো নম্বর দিতে পারি, সেই মেমো নম্বরে দেখা যাবে ২০টি পোস্ট হোম ডিপার্টমেন্টে অ্যাপয়েন্টমেন্ট দেওয়ার কথা। ওই যে অ্যাক্ট তাতে হ শিডিউল্ড কাস্ট হবে ৮, ৮টা পোস্ট শিডিউল্ড ট্রাইবস, ১৩ পোস্ট হবে শিডিউল্ড কাস আবার ১৮টা পোস্ট হবে শিডিউল্ড কাস্ট। কিন্তু ২০টা পোস্টের যে অ্যাপয়েন্টমেন্ট দেওয় হয়েছে কিন্তু মাত্র ১৮টি পোস্ট শিডিউল্ড কাস্ট অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে। অন্যান্য ক্ষে শিডিউল্ড ট্রাইবসের ক্ষেত্রে অন্যান্য ব্যবস্থা নেওয়া উচিত ছিল ওই আইন অনুযায়ী, তা নেওয় হয়নি। এই আইন যদি উনি কার্যকর করতেন তাহলে তার একটা গর্ব করবার কথা ছিল উনি খালি ১৯৭৬ সালে যেটা করেছেন সেইজন্য আনন্দ প্রকাশ করেছেন। কংগ্রেসের সম যে সিট রিজার্ভেশনের ব্যবস্থা আছে, এই রিজার্ভেশন অ্যাক্ট পালিত হচ্ছে না কোনও জায়গায় আপনি জানেন শিডিউল্ড কাস্ট কমিটির চেয়ারম্যান মিঃ কান্তি বিশ্বাস তিনি ফিফথ রিপো যেটা প্লেস করেছেন, ২৭ নভেম্বর ১৯৭৮ এই অ্যাক্টের দেখা যায় কিছু কিছু ত্রুটি আছে ওয়েস্ট বেঙ্গল অ্যাক্ট, ১৯৭৮ যেটা করেছেন তাতে কিছু কিছু ত্রুটি আছে যে ত্রুটির ফ শিডিউল্ড কাস্টরা বঞ্চিত হচ্ছে। মেন অ্যাক্টে একটা কথা আছে, অ্যাক্ট নং থ্রিতে বলছে Act shall not apply in relation to any employment which in the opinio of the state Government is of a scientific or a technical nature. এ ত্রুটিটার ফাঁকে অনেক কর্মচারী যারা নিযুক্ত আছেন রোস্টার হিসাবে যেখানে ২০ জ রোস্টার করা আছে সেখানে এইট ভ্যাকান্সি শিডিউল্ড কাস্ট হবে, এইট ভ্যাকান্সি শিডিউল ট্রাইবস হবে সেটা মেনটেন করছেন না। এই ফাঁক দিয়ে ইঞ্জিনিয়ার এবং ডাক্তারদের প্রমোশ ব্যহত হচ্ছে। শুধু তাই নয়, বিভিন্ন অ্যামেন্ডমেন্টের উল্লেখ মিঃ চেয়ারম্যান কান্তি বিশ্বা করেছেন যে অ্যামেন্ডমেন্ট অনুমোদিত হলে, পাস হলে সেটা শিডিউল্ড কাস্ট, তফসিলি আধিবাসীরা বহু উপকৃত হত চাকরির ব্যাপারে।

কিন্তু দুঃখের বিষয় মাননীয় মন্ত্রী মহাশয় গত ২৭শে নভেম্বর যে রিপোর্ট প্লেস করেছিলে এবং যে অ্যামেন্ডিং বিল এ সম্বন্ধে আনা উচিত ছিল, তা আজ পর্যন্ত আনেন নি। যা সত্যিকারের দরদ থাকত তাহলে ইতিমধ্যেই সেই অ্যামেন্ডমেন্ট আনা উচিত ছিল। এ অ্যামেন্ডমেন্ট হচ্ছে চাকুরির ব্যাপারে, ১৯৭৬ সালের অ্যাক্টের যে ত্রুটি বিচ্যুতি ছিল, এ অ্যামেন্ডমেন্ট আনলে তা সংশোধিত হত এবং তারা উপকৃত হত। আমি অনুরোধ করব এখনও সময় আছে, যদি এগুলি করেন তাহলে সত্যিকারের কিছু উপকার হতে পারে। আ যারা চাকুরি পাচ্ছে না তাদের কোনও স্ট্যাটিসটিক্স দেন নি, কতজন লেবার হয়েছে, কত চা হয়েছে তার স্ট্যাটিসটিক্স দিয়েছেন, কিন্তু তফসিলি এবং আদিবাসীরা যাদের চাকুরি হতে পারে, তারা যদি চাকুরি না পায়, তাহলে এদের উন্নতি হতে পারেন না। দুঃখের কথা এদের আইনসঙ্গত সুযোগ থাকা সত্ত্বেও আইনের ফাঁক দিয়ে তাদের চাকুরি পাওয়া ব্যাহত হচ্ছে উনি আশা করেছেন ভবিষ্যতে উন্নতি হবে, তা হতে পারবে না। সেজন্য আমি বলি

যে রিপোর্ট মাননীয় কান্তিবাবু দিয়েছেন, সেটা ভালভাবে পড়বেন, তিনি যে আইনের অ্যামেন্ডমেন্ট চেয়েছেন সেগুলির করবেন। উনি বিভিন্ন আর্থিক উন্নয়নের নানা কথা বলেছেন। আমি. আপনার সামনে কয়েকটি অবহেলার অভিযোগ আনছি। বেলেঘাটা শিডিউল্ড কাস্ট ফাইনান্স কর্পোরেশন করার জন্য ১৯৭৭ সাল থেকে মাসিক ভাড়া নিচ্ছেন কিন্তু আজ পর্যন্ত সেই ফাইনান্স কর্পোরেশন করা হয়নি, একজন একজিকিউটিভ অফিসার নিয়োগ করার কথা ছিল, আজ পর্যন্ত তা নিয়োগ করা হয়নি। আমি আগেই বললাম বিভিন্ন দপ্তরে যে রিজার্ভেশন অ্যাক্ট করা হয়েছে আজ পর্যন্ত তা দিতে পারলেন না এবং সেখানে যে প্রভিসন আছে, যদি কোনও অ্যাপয়েন্টিং অথরিটি রোস্টারগুলির না মানে তাহলে তার ২৫০ টাকা পর্যন্ত জরিমানা হতে পারে, আমার কাছে বহু উদাহরণ আছে, বিভিন্ন জায়গায় এই রিজার্ভেশন মানা হচ্ছে না, তাদের বিরুদ্ধে কি শাস্তিমূলক ব্যবস্থা অবলম্বন করেছেন? তিনি কি দেখাতে পারবেন কোন শাস্তিমূলক ব্যবস্থা অবলম্বন করেছেন? আর এই যে ত্রুটি দেখলাম 'সি' এই ধরনের আইনের ফাঁক দিয়ে সরকারি কর্মচারিদের যাদের প্রমোশন দেওয়া হয়েছিল, শিডিউল্ড কাস্ট আন্দোলনের বিরুদ্ধে যে চক্রান্ত আছে, তারা তাদের বিরুদ্ধে হাইকোর্ট পর্যন্ত গিয়েছিল, তাদের বিরুদ্ধে কোনও বিহিত ব্যবস্থা গ্রহণ করেননি। যদি এ সম্বন্ধে আপনাকে প্রশ্ন করা হয়, উত্তর দেন নোটিশ চাইছি, এই অবহেলার জন্য আমি মাননীয় মহাশয়কে বলতে চাই যে আপনি এই সমস্ত ত্রুটি বিচ্যুতি শোধরান। কিন্তু তিনি তা করবেন বলে মনে হচ্ছে না। তাই তার অযোগ্যতা, অনুপযুক্ততা, অর্থঅপচয় এবং অপদার্থতার জন্য, তার পদত্যাগ দাবি করছি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবীপ্রসাদ বসু ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনার কাছে একটু নিবেদন আছে। আপনাকে তো ধরে বেঁধে বক্তৃতা শোনানো হবে, তবে আমরা বক্তৃতা শুনছিনা, ভোট দিয়ে বাজেট পাস করার জন্য বসে আছি, তাই অনুবোধ করি যা হবার হবে,. বক্তৃতা বন্ধ করে তাড়াতাড়ি যাতে বাড়ি যেতে পারি, সেদিকে আসুন।

[7-10 — 7-20 P.M.]

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আজকে যে বাজেট নিয়ে এখানে আলোচনা হচ্ছে এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বাজেট। স্যার, আদিবাসী তফসিলি উপজাতীদের জন্য এদের কান্না-কাটি আমরা শুনেছি, তফসিলিদের দুঃখে কষ্টে এরা গদগদ হয়ে চিৎকার করেন। কিন্তু আজকে অ্যাটেনডেন্স দেখে এবং আলোচনা দেখে মনে হচ্ছে সেই রকম গুরুত্ব এই দপ্তরের. প্রতি তারা দিচ্ছেন না। এই জিনিস চলবে যতই আপনারা চিৎকার করুন, গরিব আদিবাসীদের তফসিলিদের সম্বন্ধে মুখে অনেক কথা বলুন কাজ কিছুই করতে পারেন নি। আজকে যে বাজেট মাননীয় রাষ্ট্র মন্ত্রী এখানে রেখেছেন তাতে তিনি যে বক্তৃতা রেখেছেন সেখানে সোস্যাল ইনজাস্টিসের কথা বলেছেন। স্যার এখানে আমি একটা উদাহরণ দিচ্ছি মহামতি গোপালকৃষ্ণ গোখলে বলেছিলেন "All fair minded perosns will have to admit that it is absolutely monstrous that a class of human beings with bodies similar to our own, with brains that can think, and with hearts that can feel, should be perpetually condemned to low life of utter wretchedness and servitude and mental and moral delegation and

that permanent barriers should be placed in their way so that it should be impossible for them even to over them and improve their lot. It is deeply revolting to our sense of justice, I believe one has only put oneself mentally in their places to realise how grievous this injustice is.'' সোস্যাল ইনজাস্টিসের কথা এখানেও আছে। মহাত্মা গান্ধীজী যে কথা বলেছিলেন সেই কথার উদ্ধৃতি করে ডঃ গজেন্দ্র গাদকার গান্ধীর কথা বলতে গিয়ে বলেছিলেন ''after we become free we have begun to entertain another superstition and that can be sloved with the help of governmental power and by laws. That is why we enacted Article 17 in Part III of our Constitution as a fundamental right under which it was declared that untouchability was abolished and its practice in any form was forbiden. Gandhiji however had foreseen that though law is a powerful instrument in bringing about socio-economic changes by itself but it cannot bring about a social revolution.'' তিনি আনটাচেবিলিটির কথা বলেছেন। একথা আমরা জানি এটা নতুন কিছু নয়। মন্ত্রী মহাশয় বাজেট বক্তৃতা সেই ত্রিশ বছরের কথা বলেছেন। কিন্তু ২৯ জন মিনিস্টারের মধ্যে ২৫ জন ক্যাবিনেট মিনিস্টার মধ্যে একজনও শিডিউল্ড কাস্ট নয়। আর চার জন হচ্ছেন স্টেট মিনিস্টার তারমধ্যে দু' জন শিডিউল্ড কাস্ট অ্যান্ড ট্রাইবস একজন হচ্ছে কান্তি বাবু আর একজন হচ্ছে শম্ভুবাবু আপনারা ইনজাস্টিসের কথা বলছেন।

(এ ভয়েস—আপনারা কি করছেন?)

আমরা তো করি নি এখন আপনারা কি করলেন? আপনারা কি আমাদের অনুসরণ করছেন। তো এই কথা বললেই তো চুকে যায়। তাহলে আর কিছুই বলতে হয় না। দু' বছর হয়ে গেল আপনাদের বাজেট বক্তৃতা শুনে মনে হচ্ছে হুবহু আমাদের অনুসরণ করেছেন। স্যার, আমরা যেসব ত্রুটি করেছি ওরাও কি সেই রকম ত্রুটি করবেন? মাননীয় অধ্যক্ষ মহাশয় ওনারা শিডিউল্ড কাস্টদের জন্য কান্নাকাটি করছেন। এখানে সেই মরিচঝাঁপির কথা এসে যায়। সেখানে আপনারা ঐ শিডিউল্ড কাস্টদের উপর গুলি করছেন। প্রণব বিশ্বাস তো শিডিউল্ড কাস্ট তাকেও তো সাসপেন্ড করেছিলেন কোথায় আপনাদের শিডিউল্ড কাস্টদের প্রতি দয়া মমতা। আপনারা বলছেন সহানুভূতির সহযোগিতার হাত বাড়াচ্ছেন। কিন্তু কোথায় বাড়াচ্ছেন তা বুঝতে পারছি না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা শিডিউল্ড কাস্টদের সম্পর্কে যে সমস্ত কথা বলেছি, আপনারাও সেই কথা বলছেন। আপনারা নতুন কি বলেছেন? আমরা কর্পোরেশনের কথা বলেছি। আমরা অস্পৃশ্যতা দূরীকরণের কথা বলেছি। আমাদের যেসব কথাবার্তা ছিল, আপনারা সমস্তই বলেছেন, কেবল টাকা পয়সাটা একটু বাড়িয়েছেন। কারণ বর্তমানে আর্থিক মূল্যায়ন হয়েছে, জিনিসপত্রের দাম বেড়েছে, অতএব কিছু টাকা পয়সা তো বাড়াতে হবেই। স্টাইপেন্ডও কিছু বাড়িয়ে দেওয়া হয়েছে। কিছু টাকা বাড়িয়ে দেওয়াটা কি করে রেভলিউশন হল? এটাতে উনি নতুন কি রেভলিউশন করেছেন আমি বুঝলাম না। বামফ্রন্ট সরকারের শিডিউল্ড কাস্ট অ্যান্ড শিডিউল্ড ট্রাইবস বিভাগের মন্ত্রী হিসাবে কিছু টাকা বাড়িয়ে দিয়ে যদি আমূল পরিবর্তন

হয়ে থাকে তাহলে এটা স্বর্গে বাস করা ছাড়া আর কিছুই নয়। স্যার, উনি রিজার্ভেশনের কথা বলেছেন। স্যার, আপনি শুনলে অবাক হবেন, একজিকিউটিভ ইঞ্জিনিয়ার মিঃ সাহানি, শিডিউল্ড কাস্ট কোটা অনুযায়ী, নিয়ম অনুযায়ী তার সুপারিনটেনডিং ইঞ্জিনিয়ার হওয়ার কথা, তাকে সুপারসিড করে চ্যাটার্জি, ব্যানার্জিরা হয়ে গেছে। বাধ্য হয়ে তিনি হাইকোর্টে কেস করেছেন। প্রোমোশনের কেস বলে কোর্টে নানা রকম টালবাহানা করা হচ্ছে। তার প্রতি ইনজাস্টিস করা হচ্ছে। আপনারা বলছেন আমরা রিজার্ভেশন কোটা মেনটেন করছি ঠিকমতো ভাবে। আমি বলছি আপনারা আদৌ রিজার্ভেশন কোটা মেনটেন করছেন না। ইভেন প্রাইমারি টিচারের প্যানেল পর্যন্ত মেনটেন করা হচ্ছে না। আমাদের মেদিনীপুর জেলায় আমি মেম্বার আছি। আমি দায়িত্ব নিয়ে বলছি সেখানে প্রাইমারি স্কুলের কোটা মেনটেন্ড হল না। এটা একটা লজ্জাজনক ঘটনা। ওদেরই চেয়ারম্যান, প্রেসিডেন্ট আছে, অ্যাড-হক কমিটির মেম্বার আছে, কোটা মেনটেন করা হল না। আমার এলাকার একটি প্রাইমারি স্কুলের কথা বলছি। বলা হল শিডিউল্ড কাস্টস এলাকায় প্রাইমারি স্কুল হবে। ডিস্ট্রিক্ট ওয়েলফেয়ার কমিটি থেকে বলা হল শিডিউল্ড কাস্ট এলাকায় হবে। দেখা গেল সেই গ্রামে শিডিউল্ড কাস্ট বলে কেউ নেই। আমার কনস্টিটিউয়েন্সিতে এই ঘটনা হয়েছে। এই ব্যাপারে আমি একটি কোয়েশ্চেন দিয়েছিলাম, আপনি অ্যাডমিট করেন নি। কেশপুর ব্লকের দোগেড়া গ্রামে এই ঘটনা ঘটেছে। ওদেরই চেয়ারম্যানশিপে সেই স্কুলটি দিয়েছিলেন এবং সেখানে শিডিউল্ড কাস্টদের কোনও পারসেন্টেজই নেই। এই ধরনের জিনিস চলেছে। আমি চ্যালেঞ্জ করছি এই জিনিস চলছে। ওরা কথায় কথায় বলছেন আমরা নাকি রেভলিউশন আনব, শিডিউল্ড কাস্টদের সব কিছু ঠিক করে দেব এই ৫ বছরের মধ্যে। শিডিউল্ড কাস্টদের জন্য টেকনিক্যাল এডুকেশন সম্পর্কে কোনও কথা বলেন নি। টেকনিক্যাল এডুকেশন কিভাবে দেওয়া যায় সেই সম্বন্ধে একটি কথাও বলেন নি। মিঃ নন্দী বলে একজন অফিসার আছেন ১০ বছর ধরে ইন্ডাস্ট্রিয়াল ডিপার্টমেন্টে।

[7-20 — 7-30 P.M.]

ডেপুটি ডিরেক্টর ইন্ডাস্ট্রি (শিডিউল্ড কাস্টস) করতে পারেন নি। আপনি দু' বছর হল ক্ষমতায় এসেছেন, এই জিনিসটা করতে পারলেন না। টেকনিক্যাল কোয়ালিফিকেশন নেই। আপনার নিজের ইন্ডিপেন্ডেন্ট ডিপার্টমেন্ট আছে, ঝাড়গ্রাম উন্নয়ন আছে। আপনি এটুকু করতে পারলেন না। আপনাদের একজন সি পি এম লোককে বোধ হয় আনবেন। দলবাজির কথা তো আমি বললাম। ছাগল কেনার জন্য টাকা দেওয়া হবে, এই রকম নিয়ম আছে। সি পি এম শিডিউল্ড কাস্ট, ট্রাইবস আছে কিনা দেখে টাকা দেওয়া হবে। আমি নিজে মেম্বার আছি জানি। শুয়োর, গরু কেনার জন্য টাকা দেওয়া হবে। সি পি এম হলে দেওয়া হবে। এইভাবে দলবাজি চলছে। আমরা এই দলবাজি বন্ধ করার জন্য অনেক অনুরোধ করেছি। সেটা বন্ধ হয়নি। স্টাইপেন্ডের কথা হচ্ছিল। হস্টেল গ্রান্ট দেওয়া হচ্ছে। এইগুলি ৩-৬ মাস ছাড়া দেওয়া হচ্ছে। আপনি এটা মাসে মাসে দেবার ব্যবস্থা করুন। শিয়ালদহতে একটি গার্লস স্কুল করার কথা বলেছিলেন। সেটা আপনার নিজের কনস্টিটিউয়েন্সির মধ্যে আছে। সেখানে গার্লস স্কুল রয়েছে তার জন্য ৫ জন ট্রাইব্যাল শিক্ষিকার কথা বারে বারে অনুরোধ করা হয়েছে। এই বিষয়ে ওকে বলা হয়েছে, কিন্তু উনি সেই শিক্ষিকার ব্যবস্থা করতে পারেন নি। সেখানে

জল থাকে না। আপনি কমিউনিটি হল ইত্যাদি অনেক কিছু করবার কথা বলেছেন। সেখানে ছাত্রী নিবাস করবেন, শিক্ষক শিক্ষিকাদের জন্য বাসস্থান নির্মাণ করবেন, অ্যাসেম্বলি হল করবেন কিন্তু সেখানে যে চৈত্র মাসে জল শুকিয়ে যায়, জলের অভাবে স্কুল ছুটি দিয়ে দিতে হয় সেই জলের ব্যবস্থাটুকুও তিনি করতে পারলেন না। তারপর শিডিউল্ড কাস্ট সার্টিফিকেট পাওয়া যায় না, পেতে দেরি হয় সেটা যাতে ঠিক সময় পাওয়া যায় তার ব্যবস্থা করুন এই অনুরোধ করব। স্যার, যেহেতু এই বাজেটে শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবসদের জন্য নতুন কিছু কথা নেই, তাদের নতুন কোনও আশার আলো দেখতে পারেন নি। সেইহেতু আমি এই বাজেট বরাদ্দের বিরোধিতা করছি।

**ডাঃ হরমোহন সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এইমাত্র টেলিফোনের খবর পেলাম যে, কাটোয়াতে এবং বর্ধমান জেলার বিভিন্ন জায়গাতে রজনীকান্তবাবুদের দল যে হঠাৎ অনশন করবার নোটিশ দিয়েছিলেন—১২ ঘণ্টার সেই অনুযায়ী কাটোয়া কোর্টে তারা সকাল ৯টা থেকে বসে বেলা ১।। টার সময় হঠাৎ অনশন ভঙ্গ করেছেন। সেখানে কি করেছেন না করেছেন তা আমি জানি না, আমি খালি এইটুকু সংবাদ পেলাম সেটা আপনার মাধ্যমে আমি হাউসকে জানিয়ে দিলাম।

**মিঃ স্পিকার ঃ** এটা হোম মিনিস্টারকে জানান, উনি বুঝবেন। এটাতে হাউস কি করবে?

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের তফসিলি ও আদিবাসী মঙ্গল বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় এখানে তার দপ্তরের যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন সে সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই। স্যার, তফসিলি জাতি এবং আদিবাসী উপজাতি যে একটা সম্প্রদায় রয়েছে সেই সম্প্রদায় পশ্চিমবঙ্গের যে মোট জনসংখ্যা সেই জনসংখ্যার প্রায় এক চুতর্থাংশের সমতুল্য। আমরা জানি এই তফসিলি সমাজ এবং আদিবাসী সমাজ আজকে সমাজ ব্যবস্থায় নানান রকমের অবস্থার ফলে কিভাবে কালাতিপাত করছেন। আমরা জানি কিভাবে তারা একটা দুর্বিষহ অবস্থার মধ্যে দিয়ে তাদের দিনগুলি কাটাচ্ছেন। সে সম্পর্কে কিন্তু মাননীয় মন্ত্রীমহাশয় কিছু বলেন নি। স্যার, ১৯৭৭ সালে ওরা খুব দৃপ্ত কণ্ঠে ঘোষণা করেছিলেন যে ৩৬ দফার মধ্যেও বলেছিলেন যে তফসিলি জাতি এবং আদিবাসী উপজাতিদের সার্বিক কল্যাণের জন্য বামফ্রন্ট সরকার কৃত সংকল্প। কিন্তু দুঃখের বিষয় গত বছরের বাজেটেও তিনি নরম সুরে কথা বলেছেন এবং এবারেও সেই একই সুরে কথা বলেছেন। সেখানে তিনি জ্যোতিবাবুর মতোন একই সুরে বলেছেন যে সীমিত ক্ষমতার মধ্যে যতটুকু করা যায় তা করে যাচ্ছি। স্যার, বর্তমান বাজেট ভাষণের মধ্যে তিনি কতকগুলি কৃতিত্বের দাবি রেখেছেন। আজকে যেটা পরিষ্কারভাবে আলোচিত হওয়া উচিত সেটা হচ্ছে আদিবাসী এবং তফসিলিদের উন্নয়নের কামনা কারা করে? পশ্চিমবাংলার মানুষের মধ্যে কতকগুলি সমাজ রয়েছে আমরা জানি। তাদের মধ্যে কারা তফসিলিদের ও আধিবাসীদের মঙ্গল কামনা করেন সেটা পরিষ্কার হওয়া দরকার। তিনি এবারে ১২ কোটি কত লক্ষ টাকা করেছেন—তিন কোটি টাকা গত বছরের বাজেট থেকে বাড়িয়েছেন। আমার প্রশ্ন হচ্ছে এই ৩ কোটি টাকা বাড়িয়ে যেখানে পশ্চিমবঙ্গে প্রায় ২ কোটির মতো জনসংখ্যা আদিবাসী এবং

তফসিলি সমাজ রয়েছে এবং যারা সর্বহারা, যাদের গৃহ নেই, যাদের অন্নের সংস্থান নেই, শিক্ষার আলো নেই, স্বাস্থ্যের ব্যবস্থা নেই, এই সমাজের লোকেদের জন্য মাত্র ৩ কোটি টাকা বাড়িয়ে উনি দাবি করছেন যে আমরা অনেক কৃত্তিত্ব করেছি, এটা মোটেই ঠিক কথা নয়। আজকে ৩ কোটি টাকা বাড়িয়ে এই সমাজের বিপ্লব আনা যাবে না এবং এটা সম্ভব নয়। এই সমাজের সার্বিক বিপ্লব আনতে হলে আরও প্রয়োজন ভিত্তিক টাকা নিয়োগ করা উচিত এবং এই প্রয়োজন ভিত্তিক টাকা তাদের উন্নয়নমূলক পদক্ষেপের সহায়। তাই, আপনার মাধ্যমে আমি দুঃখের সঙ্গে জানাচ্ছি যে এই অবহেলিত সমাজকে তারা দিনের পর দিন ছলনায় ঘোরাচ্ছেন। আজকে তারা হাজার হাজার ভোট নিয়ে এই বিধানসভায় এসে মানুষকে তারা আশার ছলনায় ঘোরাচ্ছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই শিক্ষাকে কেন্দ্র করে এই অনুন্নত সমাজের প্রতি কি অন্যায় অবিচার করা হচ্ছে তার দু-একটি কথা আমি আপনার মাধ্যমে এখানে তুলে ধরতে চাই। আজকে অশিক্ষিত সমাজের মুখে ভাষা দিতে হবে এই আওয়াজটা সার্ভ করতে গিয়ে তিনি কিছু হোস্টেলের কথা বলেছেন, কিছু স্টাইপেন্ড বাড়াবার কথা বলেছেন। এই সমস্ত করে শিক্ষার উন্নতি করা সম্ভব নয়। আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে বুক গ্রান্ট যেগুলি আসে সেগুলি স্থানীয় বিদ্যালয়ের যে কর্তৃপক্ষ থাকেন সেখান থেকে কিছু কিছু কমিয়ে দেওয়া হয়। এইভাবে তাদের কাছে সেটা ঠিক সময় মতো গিয়ে পৌঁছায় না। তারপর ডিস্ট্রিক্ট লেভেলে যে সমস্ত ওয়েলফেয়ার অ্যাডভাইসারি কমিটি আছে সেই কমিটি যখন বিভিন্ন বিষয়ে যেমন হোস্টেল গ্রান্ট, কূঁয়া, অন্যান্য উন্নয়ন মূলক কাজকর্মের জন্য সেগুলি সুষ্ঠুভাবে পালন করা হয় না। সেই সমস্ত রিপোর্ট রাইটার্স বিল্ডিংসে পাঠিয়ে দেওয়া হয় এবং সেখানে সেটা উপেক্ষা হয় এবং নিজেদের দলগত এলাকায় সেই সমস্ত হোস্টেল এবং অন্যান্য স্কুলগুলি স্থাপন করা হয়। আমি এই বিষয়ে পরিষ্কার ভাবে বলতে চাই যে শুধু নতুন নতুন হোস্টেল বাড়িয়ে দিলেই চলবে না। সেগুলি বাড়াবার সঙ্গে সঙ্গে যে সমস্ত অনুন্নত হোস্টেল রয়েছে সেই হোস্টেলের যে আসন সংখ্যা সেটাও বাড়াতে হবে। শুধু মন্ত্রী মহাশয়ের নির্বাচনী এলাকাতে হোস্টেলের সংখ্যা বাড়ালেই ছাত্রছাত্রীদের সুবিধা হবে বলে মনে করি না। যে হোস্টেলগুলি তৈরি হয় সেখানে আসন সংখ্যা থাকে মাত্র ২০ থেকে ২২টি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে সমস্ত এলাকায় এই হোস্টেলগুলি, ছাত্রাবাসগুলি তৈরি করার জন্য সরকারি ভাবে নির্দেশ আছে তাতে পরিষ্কারভাবে বলা হয়েছে যে স্কুলটা অন্তত তফসিলি অথবা আদিবাসী এলাকায় হতে হবে এবং যেখানে টোটাল রোল স্ট্রেন্থ যা তার ১/৩ অংশ শিডিউল্ড কাস্টস এবং শিডিউল্ড ট্রাইবস হওয়া দরকার। এই এরিয়ার যে স্কুল সেখানে যদি একটা কো-অপারেটিভ মিল দেওয়া যায় এবং যেখানে প্রায় ৪শত থেকে ৫শত শিডিউল্ড কাস্টস এবং শিডিউল্ড ট্রাইবস ছাত্রছাত্রী পড়াশুনা করে সেখানে মাত্র আসনের সংখ্যা করে দেওয়া হয়েছে ২০টা কি ২২টা। কাজেই এটা কৃতিত্বের দাবি নয়। আমার এখানে বক্তব্য হচ্ছে, নতুন নতুন হোস্টেল তৈরি করার সঙ্গে সঙ্গে অনুমোদিত যে সমস্ত ছাত্রাবাস রয়েছে সেই ছাত্রাবাস-এর সংখ্যাও উত্তরোত্তর বাড়াতে হবে। তা নাহলে যাদের স্বার্থে এই হোস্টেল তৈরি করা হচ্ছে সেটা সফল হবে না বলে আমার বিশ্বাস। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটা কথা আমি আপনার কাছে দুঃখের সঙ্গে জানাতে চাই। আজকে শিক্ষার সুব্যবস্থার জন্য হোক বা অন্য যে কোনও প্রভাবেই হোক আদিবাসী সমাজ, তফসিলি সমাজ থেকে বহু ছাত্রছাত্রী শিক্ষা লাভ করার পরে তারা বেকার

হয়ে যাচ্ছে। তাদের একটা পরিচয় পত্রের খুবই প্রয়োজন হয়ে পড়েছে। এই পরিচয় পত্র আদায় করার জন্য তারা যে অবস্থার মধ্যে পড়ছে সেই বিষয়ে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমি নিজে এই বিষয়ে ভুক্তভোগী হয়ে বলছি। স্থানীয় বি ডি ও অফিসের থেকে তাদের সার্টিফিকেট পেতে হলে ছয় সাত দিন থেকে আরম্ভ করে ৬ মাসের মধ্যে একটা সার্টিফিকেট পাওয়া যায় না। আজকে এই রকম একটা অবস্থা কেন হবে? আমার কথা হচ্ছে ছাত্রছাত্রীদের একটা লিগ্যাল ডিমান্ড আছে, তাদের দাবি যেখানে লিগ্যাল সেখানে সার্টিফিকেট ৬ মাস ধরে কেন দেওয়া হবে?

[7-30 — 7-40 P.M.]

তার একটা সহজ পথ আবিষ্কার করার প্রতিশ্রুতি দিয়েছিলেন ১৯৭৭ সালে যখন তিনি বাজেট ভাষণ দিয়েছিলেন, কিন্তু আজ পর্যন্ত তিনি এই ব্যাপারে কোনও কথা বলেন নি বা কোনও ব্যবস্থা গ্রহণ করেন নি। আর একটা কথা, বেকার ভাইদের পরিচয় পাওয়ার ক্ষেত্রে যখন ডিপার্টমেন্টাল অফিসাররা যান এনকোয়ারি করতে, যারা যান, কোনও কোনও ক্ষেত্রে কেউ শিডিউল্ড কাস্ট সম্প্রদায় ভুক্ত নয়, যার ফলে এই সম্প্রদায় সম্পর্কে অভিজ্ঞতা তাদের থাকে না, শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবস সম্পর্কে এই প্রসেস বন্ধ করতে হবে। আপনারা জানেন, সারা ভারতবর্ষে কিম্বা পশ্চিমবাংলা লেভেলে আদিবাসী এবং তফসিলি জাতির একটা সমিতি রয়েছে, তাদের রেকমেন্ডেশন নিয়ে যারা যায় পরিচয় পত্র নিতে, সেই রেকমেন্ডেশনও এই সব অফিসাররা মানেন না। আমি এই বেকার ভাইদের রিজার্ভেশন সম্পর্কে একটি কথা বলতে চাই। তিনি বলেছেন যে আইন তৈরি হচ্ছে, এই রিজার্ভেশনের ব্যাপারে যে অমান্য করবে, তার শাস্তি বিধানের কথা তিনি বলেছেন। তিনি পরিষ্কারভাবে এই কথা বলেছেন ১৯৭৭ সালের বাজেট ভাষণে। কিন্তু আমরা জানি, এই রিজার্ভেশন আইন গ্রহণ করা হয়নি। এটাকে শুধু লিখিতভাবে রেখে দিলেই চলবে না, আজকে আদিবাসী, তফসিলি সম্প্রদায়ের দিকে লক্ষ্য রেখে সিরিয়াসলি চিন্তা করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে প্রশ্ন করতে চাই তিনি কি ব্যবস্থা গ্রহণ করেছেন, ২৪ পরগনা জেলা ২৬ জন তৃতীয় শ্রেণী এবং ২৪ জন যে চতুর্থ শ্রেণী নিয়োগ করা হয়েছে, তারমধ্যে একটাও শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইব থেকে নেওয়া হল না। আপনি কি প্রতিশ্রুতি দিতে পারেন যে শাস্তি বিধানের কথা আইনে রয়েছে, সেই অনুযায়ী কি কোনও শাস্তি কাউকে দিয়েছেন, কোনও অফিসারকে দিয়েছেন কি? এই রকম উদাহরণ আমি গত বাজেট ভাষণে বলেছিলাম। পশ্চিম দিনাজপুর জেলার ট্রেনিং সেন্টারে কি অরাজকতা চলছে এই রিজার্ভেশনের ব্যাপারে, আপনি তো কিছু করেন নি? আপনি তো কোনও ডিপার্টমেন্টাল নোট পাঠান নি? আমরা কি শুধু অভিযোগ করে যাব, আপনি কোনও কাজ করবেন না? এটা হতে পারে না। তাই আমি বলতে চাই, মন্ত্রী মহাশয় এই যে বাজেট উত্থাপন করেছেন, এটাকে আমি বৈপ্লবিক বাজেট বলে মনে করি না। আজকে উনারা আজকে যাদের ভোট পেয়ে এখানে এসেছেন, তার একটা বড় অংশ হচ্ছে আদিবাসী কিম্বা তফসিলি সম্প্রদায়, এদের দিকে আপনাদের নজর দেওয়া উচিত ছিল। কিন্তু আপনারা তা করেন নি। তার একমাত্র কারণ হল এই দপ্তরের জন্য কোনও একটা পূর্ণ মন্ত্রী আপনারা রাখেন নি, শুধু মাত্র একজন রাষ্ট্রমন্ত্রী রয়েছেন। তার কথা ক্যাবিনেটের মধ্যে পৌছায় না। তাই আমি

আজকে আপনার মাধ্যমে জানাতে চাই, এই সম্প্রদায় সম্পর্কে আপনাদের একটা ঘৃণার ভাব চলছে, একটা অবহেলার ইঙ্গিত চলছে, এটা যতদিন পর্যন্ত না দুর করতে পারছেন, ততদিন পর্যন্ত এই সমাজের কোনও উন্নতি হবে না, কল্যাণ হবে না। আমি আর একটি কথা বলতে চাই, ক্যালকাটা কর্পোরেশনে যে ৩০০ টাকা থেকে ১৫০০ টাকা পর্যন্ত মাইনের কর্মচারিরা আছেন তারমধ্যে একজনও তফসিলি সম্প্রদায়ভুক্ত কর্মচারী নেই। সেখানে কোনও রিজার্ভেশন নেই। কেন রিজার্ভেশন নেই? ক্যালকাটা কর্পোরেশনের কেন রিজার্ভেশন দেওয়া হবে না?

**শ্রী মহাবাচ্চা মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ওখান থেকে কংগ্রেসি সদস্য অনেক বড় বড় কথা বললেন। কিন্তু ওদের আমলে আদিবাসীদের জন্য ওঁরা কিছুই করেননি। ওঁদের জন্য আজকে আদিবাসীদের এই দুরবস্থা। তাদের মাথার উপর একটা চালা পর্যন্ত নেই। খোলা আকাশের নিচে তারা আজকে পড়ে আছে। আর আজকে ওঁরা আদিবাসীদের উন্নতি চাইছে। ঐসব কথা বলবার ওঁদের কোনও অধিকার নেই। ওঁরা এখানে এক কথা বলেন, আর গ্রামে গিয়ে অন্য রকম কাজ করেন। ওঁদের কথার সঙ্গে কাজের বাস্তবে কোনও মিল নেই। ওঁরা ওঁদের আমলে কি করেছে? ওদের নেত্রী শ্রীমতীর আমলে ইমার্জেন্সি করে সমস্ত আদিবাসীদের জেলে ঢুকিয়েছিলেন।

**শ্রী বুদ্ধদেব সিং ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় তফসিলি এবং

[7-40 — 7-50 P.M.]

আদিবাসীদের জন্য যে বাজেট পেশ করেছেন তাকে আমি আনন্দের সহিত সমর্থন করছি এবং সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। কিছুক্ষণ আগে কংগ্রেসি বন্ধুরা এবং জনতা বন্ধুরা আদিবাসী ও তফসিলি জাতির দুঃখের চোখের জল ফেলে কক্ষ ভাসিয়ে দিলেন। আমি তাদের শুধু একটা কথা স্মরণ করিয়ে দিতে চাই যে গত ৩০ বছর ধরে তারা তফসিলি জাতি এবং আদিবাসীদের উন্নতির জন্য এমনই চেষ্টা করেছেন যে, যার ফলে আজকেও আদিবাসীদের এবং তফসিলি জাতির লোকেদের ছেলে-মেয়ে নিয়ে বনে-জঙ্গলে গিয়ে বুনো-ওল সংগ্রহ করে জীবন ধারণ করতে হচ্ছে। আর ওরা আজকে এখানে এসে বড় বড় বক্তৃতা দিয়ে তফসিলি ও আদিবাসী জনগণের কাছে যাবার চেষ্টা করছেন। রজনীবাবু বলে গেলেন যে, তফসিলি ও আদিবাসীদের আজকে নাকি বহু জায়গা পিটিয়ে মারা হচ্ছে। রজনীবাবুর জানা নেই, তাদের সময়ে তফসিলি ও আদিবাসীদের ঘরে আগুন লাগিয়ে দিয়ে তাদের গ্রাম থেকে তাড়িয়ে দেওয়া হয়েছিল এবং তাদের নামে মিথ্যা চুরি ডাকাতি মামলা দায়ের করা হয়েছিল। তিনি কি এসব কথা ভুলে গেছেন? আজকে ওরা তফসিলি ও আদিবাসী ছেলেমেয়েদের শিক্ষার কথা বলে গেলেন, আমরা দেখেছি ওদের সময়ে ৭-ম এবং ৮-ম শ্রেণী পর্যন্ত ছাত্র-ছাত্রীদের জন্য সরকার থেকে যে গ্রান্ট যেত তা আদিবাসী ও তফসিলি ছাত্রদের কাছে গিয়ে পৌছত না। সরকারি পক্ষ থেকে অফিসাররা তদন্ত করতে গেলে তাদের আদিবাসী হস্টেলে বসিয়ে রেখে ঐ কংগ্রেসি লোকেরা তাদের ভুল বুঝিয়ে দিত। আর আদিবাসীদের বলা হত টাকা আসবে। এইভাবে ওরা রাজত্ব করেছেন। আগে এই শিক্ষার ক্ষেত্রে ১০ থেকে ৪০ টাকা পর্যন্ত দেওয়া হত। এখন আমাদের মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তাতে ১০ থেকে ৯০ টাকা পর্যন্ত ধরা হয়েছে। এটা আজকে ওরা দেখতে পেলেন

না। তবে এদিয়ে তফসিলি ও আদিবাসীদের উন্নতি হবে কিনা, সেটা বিচার্য্য বিষয়। কিন্তু আমি রজনীবাবুকে স্মরণ করিয়ে দিতে চাই যে, ১৯৭২ সালের নির্বাচনের পর, ওদের গরিবী হঠাও নীতি ঘোষণা করার পর, তারা এদের জন্য একটু মায়া কান্না কেঁদেছিলেন এবং কতগুলি ঘর করে দিয়েছিলেন। কিন্তু তারা যেসব কন্ট্রাক্টররা সেই ঘর করেছিলেন তাদের টাকা শেষ পর্যন্ত দেননি, যার ফলে কন্ট্রাক্টররা সেই ঘরে চালের টিন ইত্যাদি খুলে নিয়ে চলে গিয়েছিল, সেই ঘর ভেঙ্গে তাদের সেই সব জিনিসপত্র বিক্রি করতে হয়েছিল। এই রকম ব্যবস্থা তারা আদিবাসী এবং তফসিলি জাতিদের জন্য করেছিলেন। সর্বক্ষেত্রে শুধু চুরি ডাকাতি হয়েছে। ৩০ বছর ধরে ওরা আদিবাসীদের জন্য কি করেছেন? অবস্থা তো আমরা দেখতে পাচ্ছি। তাই আমি বলতে চাই আজকে আদিবাসীদের জন্য আমাদের মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন এই বাজেট আগামী দিনে আদিবাসী এবং তফসিলি জাতির লোকেদের আলোর পথ দেখাবে, এটাই আমরা আশা করব।

আমি আর একটি কথা বলতে চাই, কংগ্রেস আমলে আইন পাস করেছিলেন যে তফসিলি জাতি ও উপজাতি সম্প্রদায় ভুক্ত লোকেদের জমি অন্য কোনও সম্প্রদায় ভুক্ত লোকেদের বিক্রি করতে পারবে না। সেটা আদিবাসীদের মধ্যে বিক্রি করতে হবে এইরকম একটা আইন ছিল কিন্তু তারা সেই আইনটাকে না মেনে সুকৌশলে অন্য সম্প্রদায়ের কাছে আদিবাসীদের জমি হিসাবে বিলি করে দেয়। এইভাবে কংগ্রেসিরা চক্রান্ত করে গেছেন। কিন্তু বর্তমান সরকার আজকে যে নীতি চালু করেছেন তাতে আছে যে, যদি কোনও আদিবাসী তার জমি বিক্রি করে দেয় তাহলে সরকার সেটা কিনে নেবেন এবং কিনে নিয়ে সেটা আদিবাসীদের মধ্যে পুনর্বণ্টিত করবেন এই ব্যবস্থা করা হয়েছে। আর একটি কথা, আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, তফসিলি জাতি এবং উপজাতিদের চাকুরির ক্ষেত্রে অনেক সময়ে অসুবিধা হচ্ছে সেইজন্য এমপ্লয়মেন্ট সেল এই সমস্ত জাতিদের পক্ষে করার জন্য আমি অনুরোধ করছি। আর একটি কথা বলছি, এখানে জনতা পার্টির একজন বন্ধু বললেন যে তফসিলি জাতি এবং উপজাতিদের জন্য কিছুই করা হচ্ছে না কিন্তু আমি একটি কথা বলছি, ওনাদের তো দেখছি খুব দরদ এই সমস্ত অবহেলিত জাতিদের জন্য কিন্তু ওনারা কি করছেন, বিহারে হরিজনদের আগুন লাগিয়ে হত্যা করা হয়েছে, গুলি করা হয়েছে আর আজ এখানে বললেন তফসিলি জাতি এবং উপজাতিদের জন্য কিছুই করা হচ্ছে না। আমি আর একটি কথা বলে শেষ করছি, আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ রাখছি সেটা হচ্ছে ১৮৫০ খৃস্টাব্দে ব্রিটিশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে লড়াই করতে গিয়ে শ্রী সীধু কানু এবং বীরবির্‌সা এই দুইজন আদিবাসী নেতা মৃত্যু বরণ করেছিলেন তাদের শ্রদ্ধাজ্ঞাপনের উদ্দেশ্যে তাদের জন্য যাতে সৌধ নির্মাণ করেন তারজন্য অনুরোধ রাখছি। কংগ্রেস আমলে সাঁওতালি ভাষা চালু করেনি এবং এর জন্য আদিবাসী সম্প্রদায় বহু অনুরোধ করেছিলেন কিন্তু কিছুই হয়নি। কিন্তু আজকে এই বামফ্রন্ট সরকার আসার পরে সাঁওতালি ভাষা চালু করার জন্য সরকার আজ বিবেচনা করছেন তাই আমি আমাদের মাননীয় মন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি। এই কথা বলে সকলকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নানুরাম রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে তফসিলি জাতি এবং আদিবাসীদের মঙ্গলের জন্য এই দপ্তরের ভারপ্রাপ্য মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তা আমি সমর্থন

করতে পারছি না। পারছি না এই কারনে তিনি তার বাজেট বিবৃতিতে আদিবাসী এবং তফসিলি জাতিদের উন্নতির জন্য গদ্গদভাবে বহু টাকার বাজেট দেখিয়েছে কিন্তু বাস্তবক্ষেত্রে আমরা কি দেখতে পাচ্ছি, তফসিলি জাতি এবং উপজাতিদের হত্যা করা হচ্ছে, শিশুদের হত্যা করা হচ্ছে, মহিলাদের উপর পাশবিক অত্যাচার করা হয়েছে এবং হচ্ছে। মরিচঝাঁপিতে জঘন্ন অপরাধ করা হয়েছে। আপনারা কাগজে দেখেছেন পুলিশ সেখানে পাশবিক অত্যাচার করেছে, যা ভারতবর্ষের ইতিহাসে বিরল, ভারতবর্ষের কোনও রাজ্যে এইভাবে আদিবাসী এবং তফসিলি জাতিদের উপর অত্যাচার করে মারা হয়নি আর আপনারা এখানে এদের উন্নতির জন্য ভেবে আকুল হয়ে যাচ্ছেন। আমরা বাজেটে একটা অঙ্ক দেখছি যে ১৯৭৭ সালে ১,৩৯,০০০ জন তফসিলিকে জমি দিয়েছিলেন, ১৯৭৮ সালে ১,৯২,৮১৫ জনকে দিলেন। তাহলে ২০০-র মতো লোক পশ্চিমবাংলা ছেড়ে অন্য জায়গায় চলে গেল। নিশ্চয় তারা আপনাদের দল করেন নি বলে তাদের জমি দেওয়া হয়নি। তফসিলিদের যে হোস্টেল গ্রান্ট দেওয়া হয় সেটা বছরে ২-৩বার মাত্র, এটা মাসে মাসে দেবার জন্য অনুরোধ করছি, আপনারা ৪৫ টাকা থেকে ৬০ টাকা করেছেন হোস্টেল গ্রান্ট। ক্লাশ ফাইভের যদি ৬০ টাকা হয় তাহলে ক্লাশ নাইনের ছেলেও ৬০ টাকা এটার কি যুক্তি আছে? আমি আশাকরি এ হোস্টেল গ্রান্টটা ১০ থেকে ১০০ টাকা করা উচিত। আপনারা তফসিলিদের জন্য কেঁদে পড়ছেন আপনারা ইংরেজি বাদ দিয়ে দিয়েছেন কিন্তু ধনী সম্প্রদায়ের ছেলেদের জন্য ইংরাজি স্কুলে পড়ার সুযোগ রেখে দিয়েছেন এর ফলে কি তফসিলি ছেলেরা ইংরেজি না পড়ার জন্য ডাক্তারি ইঞ্জিনিয়ারিং পড়তে পারবে না। মালদহে শিডিউল্ড কাস্ট ও ট্রাইবদের যে হোস্টেল আছে সেটা থাকবার উপযুক্ত নয়, সেটা ভাল করার ব্যবস্থা করুন। চাকরিতে আসন সংরক্ষণের নিয়ম আছে, পশ্চিমবাংলায় ৩২৪২টি গ্রাম প্রধানের অধীনে জব অ্যাসিস্ট্যান্ট নেওয়া হবে তার ৩৫ পারসেন্ট সংরক্ষণ রাখা নিয়ম, কিন্তু আপনারা তার একটাও রাখেন নি অথচ তাদের জন্য মায়া কান্না কাঁদছেন। যাদের হাতে নিয়োগের ভার তারা বলেছেন তফসিলিরা কোনও দরখাস্ত করেনি, তখন কাস্ট হিন্দু, শিডিউল্ড কাস্টের সার্টিফিকেট নিয়ে ভর্তি হয়ে যায়। প্রমোশনের বেলায় বলা হয় ওদের কোনও যোগ্যতা নেই, ওদের বিরুদ্ধে পুলিশ কেস আছে ইত্যাদি, অর্থাৎ তাদের নানারকম অভিযোগ দিয়ে প্রমোশন দেওয়া হয় না। শিডিউল্ড কাস্ট এবং ট্রাইবদের উপর আপনারা অত্যাচার বন্ধ করুন। বিদেশি চার্লি চ্যাপলিনের মূর্তি আপনারা স্থাপন করছেন অথচ যিনি আমাদের সংবিধান রচয়িতা সেই ডঃ আম্বেদকরের মূর্তি এখানে স্থাপন করা হবে না? আপনারা বিদেশিদের ভাবেই গদ্গদ বামফ্রন্টের ২৩৩ জন সভ্য আছেন এরমধ্যে ২৯ জন মন্ত্রী কিন্তু একজনও শিডিউল্ড কাস্ট ট্রাইবের মন্ত্রী নেই। ২৩৩ জন সভ্যের মধ্যে প্রতি ৮ জনে ১ জন করে মন্ত্রী আর সেখানে ৬৩ জন আদিবাসী এবং তফসিলি আছে সেখানে একজনও পূর্ণ মন্ত্রী নেই অথচ আপনারা তফসিলিদের উন্নতি করবেন এটা আমার বিশ্বাস হয় না। সুতরাং আমি এই বাজেটের বিরোধিতা করছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** আপনার মাধ্যমে আমি একটা মেমোরেন্ডাম দিচ্ছি। সারা ভারত স্টেট গভর্নমেন্ট এমপ্লয়িজ ফেডারেশনের হাজার হাজার কর্মচারী এসপ্ল্যান্ডের পূর্ব দিকে এসেছিলেন আমাদের বিধানসভার ৫ জন সদস্য সেখানে গিয়ে তাঁদের বক্তব্য রেখেছেন। তাঁরা আমাদের কাছে একটা মেমোরেন্ডাম দিয়েছেন কেন্দ্রীয় সরকারের কাছে দেবার জন্য আমি

আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে দেবার জন্য এই মেমোরেন্ডামটা দিচ্ছি।

[7-50 — 8-05 P.M.]

**শ্রী পান্নালাল মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুমন্ত হীরার বক্তৃতা করার পর জয়নাল আবেদিন সাহেব তাঁর বক্তব্যের মধ্যে এমন কতকগুলি ভাষা প্রয়োগ করেছেন যেগুলি অপরিষদীয় না হলেও অশালীন, সেইগুলিকে এক্সপাঞ্জ করার জন্য অনুরোধ করছি।

**মিঃ স্পিকার ঃ** অপরিষদীয় হলে আমি দেখব।

**ডাঃ শম্ভুনাথ মান্ডি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দুঃখের সঙ্গে জানাচ্ছি যে ডাঃ বিনোদবিহারী মাঝির মন্ত্রী হবার বড় ইচ্ছা ছিল কিন্তু হতে পারেন নি বলে আমি কি করব? হয়ত দিল্লিতে দাঁড়ালে চান্স পেতেন, কিন্তু তার মাথায় বোধহয় সাদা সাদা কিছু জিনিস আছে কিনা জানি না। তাকে বলছি যে মন্ত্রিত্ব পরিবর্তন হলে দীর্ঘদিনের অভাব অভিযোগ যা থাকে তার আমূল পরিবর্তন হয় না, তবে সে সব জায়গায় কাজ হচ্ছে না এই সম্বন্ধে আমাদের কাছে জানালে আমরা তা খোঁজ করে দেখব যাতে কাজ হয়। রজনীবাবুকে বলি আপনারা ৩০ বছর সুযোগ পেয়ে কিছু করতে পারেন নি, তারজন্য আমরা দায়ী নই। ধীরেনবাবু ও নানুরামবাবুকে বলছি যে হোস্টেলের জন্য স্টাইপেন্ড আগে ৪০-৫০ টাকা ছিল আমাদের সরকার আসার পরে সেটা বাড়িয়ে ৬০-৬৫ টাকা করেছি, এবার ৭৫ টাকা করা হয়েছে। ধীরেনবাবু হোস্টেলের আসন সংখ্যা সম্বন্ধে অনেক কথা বললেন। সমস্ত নিম্ন আয়ের যেসব তফসিলি আদিবাসী ভাই-বোনরা আছেন তারা সাহায্যের টাকা পাবেন। রজনীবাবু আপনাকে কি বলব, আপনারা দীর্ঘ ৩০ বছর ধরে, আপনি নিজেও একজন শিডিউল্ড কাস্ট, এই শিডিউল্ড কাস্ট জাতি এবং উপজাতিদের গরুর গাড়ির বলদ এবং লাঙ্গলের বলদের মতো খাটিয়ে নিজেদের সম্পদ বাড়িয়ে নিয়েছেন আর এদের স্বার্থে শুধু এটুকু ব্যবস্থা করছেন যাতে এরা অবহেলিত, বঞ্চিত, শোষিত, নিপীড়িত অবস্থায় থাকে। এছাড়া আর কিছু করেননি। বর্তমানে বামফ্রন্ট সরকার আসার পর এই বামফ্রন্ট সরকারের কর্মসূচির বাস্তব রূপটা দেখে তফসিলি জাতি এবং উপজাতি ভাইরা বিগত ৩০ বছরের দিনগুলি যে কিভাবে কাটিয়ে এসেছেন সেটা হাড়ে হাড়ে বুঝতে পারছেন। আপনি মেদিনীপুরের লোক, বামফ্রন্ট সরকারের যেসব কর্মসূচিগুলি আছে সেগুলি আপনি নিশ্চয়ই জানেন, যেমন, ভাগচাষীর বর্গা রেকর্ড আইন, জমির খাজনা মকুব, গ্রামে পানীয় জলের ব্যাপক ব্যবস্থা, হোস্টেল, আশ্রম হোস্টেল শিক্ষার ব্যবস্থা। এগুলি আপনাদের সময়ে আপনাদের মুখে ছিল, অ্যাসেম্বলির মধ্যে সীমাবদ্ধ ছিল। বামফ্রন্ট সরকারের এই কর্মসূচিগুলি সরাসরি তফসিলি জাতি এবং উপজাতিদের মধ্যে প্রতিফলিত হচ্ছে, এটা অস্বীকার করা যায় না। আপনার মেদিনীপুরের একটা ঘটনার কথা বলি। পঞ্চায়েত নির্বাচনের সময় একজন মুচি পঞ্চায়েত প্রধান হয়ে জিতেছেন। বিগত দিনের কংগ্রেস প্রধান যিনি ডোল চুরি করে বেশ জমিজমা করে নিয়েছে, একটু গুছিয়ে নিয়েছে, তিনি সেই মুচি প্রধানকে চার্জ দিচ্ছেন না। গ্রামের লোকেরা বলছে মুচিকে কেন চার্জ দিতে যাবে, তার চেয়ে গ্রাম থেকে পালিয়ে যাও। তিনি গ্রাম থেকে পালিয়ে গেলেন। তারপর ধান কাটার সময় এল, মুনিষ খুঁজতে হবে, যেসব ভাগচাষ করেছিল সেইসব ভাগচাষের রেকর্ড করতে হবে, সেজন্য বিগত কংগ্রেস প্রধান গ্রামের কংগ্রেস বন্ধুদের কাছে এসে এখন কাঁদছেন

আমার উপায় বলে দাও, আমি চার্জ দিয়ে দিচ্ছি। স্যার, একটা ইতিহাস আছে বেহুলা লখিন্দরের পিতা চাঁদ সওদাগর যেমন বাঁ হাতে মনসার পূজা দিয়ে ছিলেন সেইরকম বিগত কংগ্রেসি প্রধান এখন সেই মুচি প্রধানকে বাঁ হাতে চার্জ দিচ্ছেন। দীর্ঘ ৩০ বছর ধরে সমাজ ব্যবস্থাটাকে আপনার কতটা নিচে নিয়ে গেছেন সেটা জনতার সাথে একসঙ্গে মিলে একটু চিন্তা-ভাবনা করতে অনুরোধ করব। আমি দুঃখিত ওনারা দিল্লিতে কতদিন থাকবেন কি থাকবেন না, সেদিকে আপনারা একটু চিন্তা ভাবনা করার চেষ্টা করুন। মাননীয় স্পিকার মহাশয়, আপনি জানেন যখন ওদের সিম্বল ছিল জোড়া বলদ তখন মানুষ তাতে ছাপ দিয়েছে এবং তারপর এল গাই বাছুর। আমরা যারা গ্রামের মানুষ আমরা জানি বলদ, গরু বাছুর প্রভৃতি যখন মানুষের বাড়ি, খামার নষ্ট করবার জন্য যায় তখন মানুষ তাদের লেজ ধরে মারতে মারতে তাড়িয়ে দেয়। ঠিক সেই রকম দেখছি ওধারে যারা বসে রয়েছেন তাদের লেজ ধরে তাদের উপর যেভাবে শিলা প্রস্তর ছুঁড়তে আরম্ভ করেছে তাতে ওদের শুধু ওই রেসিডুয়াল পাওয়ার টুকুই থাকবে, আর কিছু থাকবে না। আমরা জানি জোঁক যখন মানুষের শরীর থেকে রক্ত চোষে তখন শরীর অসার হয়ে যায়। কিন্তু আমরা দেখছি ওরা সেই জোঁকের চেয়েও ভয়ানক। ওরা মরিচঝাঁপির কথা বলেছেন। সেখানে যে সমস্ত শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইব রয়েছে তাদের ওরা নিজেরাই এনেছেন। মাননীয় সদস্য রজনীবাবু প্রাইমারি স্কুল সম্বন্ধে যেকথা বলেছেন তাতে আমার বক্তব্য হচ্ছে, উনি সেখানকার কমিটির একজন মেম্বার কাজেই যে সমস্ত কথা এই প্রসঙ্গে বলেছেন তাতে তিনি অসত্য কথাই বলেছেন। আমি যে ব্যয় বরাদ্দ আপনাদের কাছে রেখেছি তাতে আপনারা আমার সঙ্গে সহযোগিতা করবেন এই অনুরোধ জানিয়ে সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Krishna Das Roy and Shri A.K.M. Hassanuzzaman that the amount of Demand be reduced by Rs. 100/-, was then put and lost.

The motion of Dr. Sambhunath Mandi that a sum of Rs. 12,31,70,000/- be granted for expenditure under Demand No. 45, Major Heads: "288— Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes), 488—Captial Outlay on Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes), and 688—Loans for Social Security and Welfare (Welfare of Scheuduled Castes, Scheduled Tribes and Other Backward Classes)", was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 8-05 p.m. till 9 a.m. on Saturday, the 24th March, 1979 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Saturday, the 24th March, 1979 at 9.00 A.M.

### PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 6 Ministers, 3 Ministers of State and 105 Members.

[9-00 — 9-10 A.M.]

### (Adjournment Motions)

**মিঃ স্পিকার ঃ** আমি আজ সর্বশ্রী সামসুদ্দিন আহমেদ সহ চারজন সদস্য, শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান, শ্রী রজনীকান্ত দোলুই এবং শ্রী ধীরেন্দ্রনাথ সরকারের কাছ থেকে তিনটি মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি।

তিনটি মূলতুবি প্রস্তাবের বিষয়বস্তু এক। সদস্যরা খড়গপুর আই. আই. টি.-তে কিছু ধর্মীয় সংখ্যালঘু ছাত্র সম্প্রদায়ের মধ্যে অসন্তোষের সম্পর্কে আলেচনা করতে চেয়েছেন। বিষয়টি এমন জরুরি নয় যে এর জন্য সভার কাজ মুলতুবি রাখা যেতে পারে।

সুতরাং আমি তিনটি মুলতুবি প্রস্তাবে আমার অসম্মতি জ্ঞাপন করছি মুলতুবি প্রস্তাবেরই বিষয়বস্তু এক বলে আমি শ্রী রজনীকান্ত দোলুই বাবুকেই তাঁর প্রস্তাবটি পড়তে অনুমতি দিচ্ছি। ব্যাপারটা খুব টাচি স্টেটমেন্টটা সংক্ষেপে পড়বেন।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমি আজকে একটা অ্যাডজোর্নমেন্ট মোশন দিয়েছিলাম কিন্তু আপনি সেটার সম্মতি দেন নি। আপনি যেটা এডিট করে দিয়েছেন সেটা আমি পড়ছি এবং তারপর আপনার অনুমতি নিয়ে কিছু বক্তব্য রাখব।

This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence namely, the evil forces of right reaction are trying to create a cleavage among the students and research scholars belonging to different communities in

the Indian Institute of Technology at Kharagpur. Research scholars, scientists and students belonging to a particular community who are in microscopic minority in the Institute are being subjected to mental torture and agony. The I. I. T. authorities are acting in a partisan manner and openly discriminating against the minorities.

স্যার, আপনার অনুমতি নিয়ে বলছি প্রায় এক বৎসর হল আই. আই. টি.-তে মুসলিম স্টুডেন্টদের মধ্যে একটু রিসেন্টমেন্ট দেখা দিয়েছে এবং তারা কতকগুলি ঘটনায় অ্যাগ্রিভড হয়েছে। চিকেন স্লটারিং ইত্যাদি ব্যাপারে তাদের কতকগুলি ধর্মীয় অনুশাসন করতে হয়। এতদিন ধরে এটা চলে আসছিল, রিসেন্টলি আর. এস. এস.-র একজন ডাইরেক্টারকে নিয়ে এসে বসানো হয়েছে, তিনি এই সমস্ত বন্ধ করে দিয়েছেন। আমরা জানি আমাদের এটা সেকিউলার স্টেট, এখানে প্রতিটি মানুষেরই সমান অধিকার আছে।

কিন্তু এখনে দেখা যাচ্ছে ধর্মের উপরে হস্তক্ষেপ করা হয়েছে — বিশেষ করে যারা মাইনরিটি তাদের উপরে হস্তক্ষেপ করা হচ্ছে। এই ধর্মীয় ব্যবস্থাকে বানচাল করবার জন্য প্রচেষ্টা চালানো হচ্ছে — এই ব্যাপারে স্যার, ডাঃ চন্দ্র যিনি এডুকেশন মিনিস্টার তাঁকে একটি চিঠি দিয়েছিলাম। রেডিয়ানস নিউজ উইকলি দিল্লির তারা স্যার, — আপনাকে চিঠি দেখাচ্ছি যে চিঠিটা তারা অ্যাপ্রিসিয়েট করেছে কিন্তু ডাঃ চন্দ্র আজ পর্যন্ত কোনও উত্তর দেন নি। তাই আপনার মাধ্যমে আমি অনুরোধ করছি যে আপনি চিঠিটা ফরোয়ার্ড করে দেবেন। আমি যে চিঠি লিখেছিলাম দয়া করে আপনি ফরোয়ার্ড করে দেবেন এবং যাতে এটাতে অ্যাকশন নেওয়া হয় তারজন্য আপনি চেষ্টা করবেন। আপনাকে এই অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্যার, আপনি সঙ্গত কারণে মাননীয় রজনীকান্ত দোলুইয়ের মুলতুবি প্রস্তাব অগ্রাহ্য করেছেন কিন্তু এই প্রসঙ্গে আমি কয়েকটা কথা বলতে চাই। গতকাল খড়গপুর আই. আই. টি.-র মুসলিম ছাত্ররা তারা আমার সঙ্গে দেখা করেছিলেন — তারা এই চিকেন-স্লটারিং ছাড়াও আরও কতকগুলি মারাত্মক অভিযোগ করেছেন — সেগুলি কেন্দ্রীয় সরকারের অবিলম্বে দৃষ্টি আকর্ষণ করা দরকার। ওখানে প্রফেশর শঙ্কর লাল .....

**মিঃ স্পিকার ঃ** আপনি নাম করবেন না তাহলে মুশকিল হয়ে যাবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** তিনি একজন ডিরেক্টর হয়ে আছেন, তিনি একজন আর. এস. এস.-এর লোক — ১২ই ফেব্রুয়ারি ১৯৭৮ সালে তিনি আসার পর চিকেন-স্লটারিং এমন কিছু ব্যাপার নয়, যেটা ছাত্ররা করত সেটাতে তিনি বাধা দেন, এবং ছাত্রদের মধ্যে তিনি একটা উত্তেজনার সৃষ্টি করেন। উভয় ছাত্ররা ওখানে খুব মিলেমিশে আছে, তাদের মনে

কানও প্রশ্ন নাই, কিন্তু যেটা মারাত্মক হচ্ছে এই যে ওখানে ডিরেক্টার আর. এস. এস.-এর ভদ্রলোক আসার পর থেকে সেখানে ডাঃ নবাব আলি যিনি নেহেরু অ্যাওয়ার্ড পেয়েছিলেন তিনি ওখানে অ্যাসিস্টেন্ট প্রফেশরের জন্য পোস্ট পেয়েছিলেন তাঁকে সেখানে পে-প্রোটেকশন দওয়া হয় না এবং নানান ধরনের উৎপীড়ন করা হয়, ফলে তিনি শেষ পর্যন্ত ঐ ইনস্টিটিউশন ছড়ে যেতে বাধ্য হন। শুধু তাই নয় ওখানে আরেকজন অধ্যাপক এস. এ. গাফফর তিনি সখানে অধ্যাপনা করতেন, তাঁর উপরে নানা রকম উৎপীড়ন করা হয় এবং শেষ পর্যন্ত তনিও পদত্যাগ করে চলে যেতে বাধ্য হন। তাঁর জায়গায় যশ্‌বন্ত বলে একজন ভদ্রলোক লস কোয়ালিফায়েড তাঁকে ঐ পোস্টে বসানো হয়েছে .....

**মিঃ স্পিকার ঃ** দেখুন নামগুলি বলবেন না, আমাদের পক্ষে মুশকিল হবে, আপনি ামাকে লিখে দিন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** আচ্ছা স্যার আমি নাম করছি না। কিন্তু আরেকজন যিনি াদত্যাগ করেছেন ডাঃ নুর মহম্মদ তিনিও ওখান থেকে পদত্যাগ করে চলে যেতে বাধ্য হন। াখন ঘটনা হচ্ছে এই যে খড়গপুর আই. আই. টি. ইনস্টিটিউশন ওখানে সমস্ত ধরনের াত্রদের মধ্যে একটা প্রীতির সম্পর্ক ছিল এবং আছে কিন্তু এখন দেখা যাচ্ছে সেখানে ষ্টিমেয় আর. এস. এস.-এর লোক তারা উদ্দেশ্য প্রণোদিত হয়ে সেখানে সাম্প্রদায়িক ম্প্রীতিকে ক্ষুন্ন করার চেষ্টা হচ্ছে। এই বিষয়ে সেখানে এমন পরিস্থিতির সৃষ্টি হয়েছে যাতে ংখ্যা লঘু সম্প্রদায় তারা বিপন্ন বোধ করছে। আমি আপনার মাধ্যমে এই দাবি জানাচ্ছি াশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে জানানো দরকার যে এই জাতীয় ারিস্থিতি সেখানে চলতে দেওয়া হবে না এবং উচিতও নয়। এই প্রতিবাদ পশ্চিমবঙ্গের াতিবাদ — এটা জানানো দরকার। আমি আপনার মাধ্যমে পশ্চিম বাংলার মন্ত্রী সভার সমস্ত াদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি যে এটা একটা গুরুতর ব্যাপার যে সেখানে সংখ্যা লঘু াত্রদের নিরাপত্তা বিপন্ন হয়ে পড়েছে, সেই কারণে আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ রছি।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** স্যার, আমি একটা কথা বলতে চাই, স্যার, এক বছর ধরে লছে, এটা একটা গুরুত্বপূর্ণ বিষয় — এই যে আই. আই. টি.-তে ওখানে শুধু ভারতীয় াত্র ছাত্রীরা পড়াশুনা করেন না বিদেশ থেকে যেমন জর্ডন, ইরাণ, লেবানন, লঙ্কা থেকে বহু ুসলিম এবং অন্যান্য ছাত্র ছাত্রীরা পড়াশুনা করতে আসে। আজকে এটা অত্যন্ত দুঃখের কথা য সাম্প্রদায়িকতার বীজ সেখানে ছড়ানো হচ্ছে এবং ভারতবর্ষের ধর্ম নিরপেক্ষতার উপর াঘাত হানা হচ্ছে সেজন্য আমি আপনার মাধ্যমে সকলের দৃষ্টি আকর্ষণ করছি এবং াশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী জ্যোতি বাবুরও এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করা হয়েছে। পিলু মোদী নতা পার্টির এম. পি. তিনিও চিঠি দিয়েছেন। সেই চিঠির অনুলিপি আমার কাছে আছে,

আমি চিঠিটির এক লাইন পড়ে দিচ্ছি। সেটাতে লেখা আছে —

I find it very difficult to believe that in these days and age something like this can happen, and that too under a Marxist administration. The point is not whether religious practices can be observed or not, but whether one can discriminate against the religious practices of one community.

আরেকটা কথা লেখা আছে —

I know enough about students to be able to say that they are a most tolerant lot and most of the time agreeably participate in the religious customs of other.

[9-10 — 9-20 A.M.]

এখানে বলা আছে তার পক্ষে যদি অসুবিধা হয়, তিনি যেন তাঁর রেকোমেন্ডেশন সহ কেন্দ্রীয় মন্ত্রীর কাছে পাঠিয়ে দেন। সেইজন্য আপনার কাছে অনুরোধ করি, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার, এটা দেখা দরকার। স্থানীয় দালাল পত্রিকায় এটা বলা হয়েছে এবং সেখানেও সাম্প্রদায়িকতাকে বাঁচানোর জন্য এটা প্রচার করা হয়েছে। একটা গণতান্ত্রিক আর ধর্ম নিরপেক্ষ দেশে এটা যাতে বেশি না বাড়ে এবং ছাত্রদের মধ্যে বিক্ষোভ যাতে মারাত্মক আকার ধারণ না করে সেইজন্য আপনাকে অনুরোধ জানাচ্ছি।

**ডাঃ গোলাম ইয়াজদানী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কালকে খড়গপুর আই. আই. টি. ইনস্টিটিউটের কতিপয় ছাত্র আমার সঙ্গে দেখা করেছিলেন এবং তারা এই ঘটনাটা বিস্তৃত ভাবে বলেছিলেন এবং ব্যাপারটা শুনে আমি খুবই স্তম্ভিত হয়ে গিয়েছি। যখন সরকার চেষ্টা করছেন একটা সাম্প্রদায়িক সম্প্রীতি যাতে থাকে আমাদের রাজ্যে এবং অ্যাডমিনিস্ট্রেশনের নীতি অনুযায়ী তখন এই রাজ্যেরই কতকগুলো বিদ্যায়তনের উপর মহলে যারা বসে আছেন তারা এই রকম করছেন, এটা খুবই দুঃখের কথা। সেইজন্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই ঘটনা যতই ছোট হোক না কেন, এর কুফল কিন্তু সুদূর প্রসারী। সুতরাং অঙ্কুরেই একে বিনাশ করা দরকার। তা না হলে এই রকম ঘটনা অন্য আকারে অন্য বিদ্যায়তনে ছড়িয়ে পড়বে। সুতরাং এইটা যদি এখনই সমূলে ধ্বংস না করা হয় তাহলে যারা এই রকম মনোভাবাপন্ন লোক বিদ্যায়তনে আছেন তারা উৎসাহিত হবেন এই রকম ব্যবহার করার জন্য। সুতরাং ইমিডিয়েটলি এটার জন্য অ্যাকশন নেওয়া দরকার।

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় ওনারা যে বিষয়টা বললেন তা শুনলাম। মাননীয় মুখ্যমন্ত্রী তিনি নেই। দিল্লি গিয়েছেন, আজকে রাত্রে ফিরবেন। মাননীয় সদস্যারা যে বিষয়টা বললেন এই বিষয়ে স্টেটমেন্ট আগামী সোমবার বা মঙ্গলবার নাগাদ দেবেন বলে আশা করতে পারি। এইটা নিয়ে আর আলোচনা না করে এখন সভার নির্ধারিত কাজ শুরু করা হোক।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রজনী বাবু এবং জয়ন্ত বাবু যেকথা বললেন কতকগুলো ছেলে এসে সকলের কাছে গিয়ে লবিং করেছেন এবং এর মধ্যে কতটা সত্যতা জানা যায় নি। এইটা খুব স্পর্শকাতর ব্যাপার। এইটা এইভাবে বিধানসভায় আলোচনা করা উচিত কিনা উনি একটু বিবেচনা করে দেখুন। এক দল ছেলে সব জায়গায় ঘুরেছে। আমি রজনী বাবুকে বলেছি, আমার পার্টির পক্ষ থেকে আমরা ডঃ চন্দ্রকে লিখব আপনার যা তথ্য আছে আমাদের দিন এবং আশা করি অ্যাসেম্বলি চলতে চলতে যদি উত্তর আসে মাননীয় অধ্যক্ষ মহাশয় যদি অনুমতি দেন তবে তিনি যে উত্তর দেবেন তা উল্লেখ করতে পারি। এটা তাহলে এনকোয়ারী হতে পারে। এতে আমরা কনসার্ন। একজন লোক পশ্চিম বাংলায় এসে যে এই রকম করছে এবং আর. এস. এস.-এর নাম জুড়ে দেওয়া হচ্ছে এর মধ্যে কোনও পলিটিক্যাল মটিভ আছে কিনা জানি না। আপনার কাছে অনুরোধ করব, এই বিষয়ে আলোচনা এখানে শেষ করে দিন।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় এইটা নিয়ে কোনও বির্তকের প্রয়োজন নেই। সেখানে একটা সেন্টিমেন্ট্যাল ব্যাপার ঘটেছে। এখন সেখানে ল অ্যান্ড অর্ডারের প্রশ্ন ভবিষ্যতে এসে যেতে পারে। তাই এই জিনিসটা ট্যাকল করা দরকার বলে মনে করি। আমি অ্যাডজোর্নমেন্ট মোশন দিয়েছিলাম এবং আমি ১৮৫ এতে মোশন দিয়েছিলাম। আপনি সেটা বিচার বিবেচনা করে দেখবেন সেটা গ্রহণ করবেন কিনা এবং চীফ মিনিস্টার যে স্টেটমেন্ট দেবেন বলেছেন মাননীয় স্পিকার মহোদয়, নিশ্চয় সেটাকে স্বাগত জানাচ্ছি। নিশ্চয় এটাকে ট্যাকল করা দরকার। কারণ এর মধ্যে সীমাবদ্ধ নেই। ব্লীজ থেকে আরম্ভ করে অন্যান্য নিউজ পেপারে ঘটনাটি বেরিয়েছে। অতএব এই বিষয়ে আপনার মাধ্যমে মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি এবং উনি স্টেটমেন্ট দেওয়ার পরে যাতে ব্যবস্থা গ্রহণ করা হয়।

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** আমি এই বিষয়ে আগেই উত্তর দিয়েছি।

## Laying of Paper

## The Budget Estimates of The Damodar Valley Corporation For 1979-80.

**Shri Pravas Chandra-Roy :** Mr. Speaker, Sir, I beg to lay the Budget Estimates of the Damodar Valley Corporation for the year 1979-80.

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** ডি. ভি. সি.-এর বাজেট এস্টিমেটের বই আমরা পাই নি।

**মিঃ স্পিকার ঃ** এগুলি পাবলিকেশন কাউন্টার থেকে নিয়ে নেবেন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** আমি সেখানে গেছিলাম কিন্তু তাঁরা বলছেন বাজেট হাউসে প্লেসড হলে পর দেব।

**শ্রী দীনেশ মজুমদার ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি অবাক হয়ে যাচ্ছি মাননীয় সদস্যরা অবান্তর এইসব প্রশ্ন কেন তুলছেন, যে রীতিনীতি আছে, তার বাইরে তো আমরা আসতে পারি না। এই সম্বন্ধে বলা হয়েছে প্রচার পত্রক থেকে নিয়ে নেবেন। আমরা যাঁরা এখানে নূতন নির্বাচিত হয়ে এসেছি এবং পুরানো যে সব সদস্য আছেন, তাঁরা এটা সকলেই জানেন যে এখানে হাউসে বাজেট ফর্মালি প্লেসড হওয়ার পর এই বইগুলি ডিস্ট্রিবিউট হয়ে থাকে, এ বিষয় নিয়ে কেন আলোচনা হচ্ছে বুঝা মুশকিল।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** দুঃখের সঙ্গে আমাকে চীফ হুইপকে বলতে হচ্ছে যে যখন ঘোষণা চলে, যখন লে করা হয়, তখন এখানেও বিলি করা হয়।

**মিঃ স্পিকার ঃ** অনেক জিনিস এখানে বিলি হয়, আবার বড় বড় বাজেট বইগুলি ওখান থেকে বিলি করা হয়।

## Voting On Demand For Grants

## Demand No. 65

## Major Head : 331 — Water and Power Development Services

**Shri Pravas Chandra Roy :** Mr. Speaker, sir, on the recommen-

dation of the Governor, I beg to move that a sum of Rs. 2,00,000/- be granted for expenditure under Demand No. 65, **Major Head : "331 — Water and Power Development Services".**

**Demand No. 66**

**Major Head : 332 — Multipurpose River Projects, 333 — Irrigation, Navigation, Drainage and Flood Control Projects, 532 — Capital Outlay on Multipurpose River Projects, and 533 — Capital Outlay on Irrigation, Navigation, Drainage and Flood Control Projects.**

**Shri Pravas Chandra Roy :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 95,34,06,000 be granted for expenditure under Demand No. 66, Major Head : "332— Multipurpose River Projects, 333—Irrigation, Navigation, Drainage and Flood Control Projects, 532— Capital Outlay on Multipurpose River Projects, and 533—Capital Outlay on Irrigation, Navigation, Drainage and Flood Control Projects.".

মাননীয় স্পিকার মহোদয়, বাজেট বইয়ের দু' জায়গায় দুইটি ভুল আছে। সেটা আমি আগে মাননীয় সদস্যদের বলে নিতে চাই। একটা দেখবেন বাংলা বইয়ের পেজ সেভেন এবং ইংলিশ বইয়ের পেজ সিক্সে যেখানে বলা হয়েছে গঙ্গা ইরোসনের জন্য আমরা কেন্দ্রীয় সরকারের কাছে ১৪২ কোটি টাকার দাবি পেশ করেছি, সেই জায়গায় প্রিন্টিং মিসটেক হয়ে আছে ১ কোটি ৪২ লক্ষ টাকা, এটা ১৪২ কোটি টাকা হবে। আর সি. এম. ডি. এ. সম্পর্কে বলা আছে ২৯টি স্কীম-এর জন্য এক কোটি ৫২ লক্ষ টাকা দিয়েছে, তার জন্য বলা হয়েছে সবগুলির জন্য ৮ কোটি টাকা। এখানে সবগুলি মিলিয়ে আমাদের ২৯টি স্কীম সি. এম. ডি. এ.-তে তার জন্য ২৮ কোটি টাকার মতো লাগবে—এই দু জায়গায় দুটি ভুল আছে, সেই সম্বন্ধে আপনাদের দৃষ্টি আকর্ষণ করলাম।

[9-20 — 9-30 A.M.]

(The Printed Speech of Shri Pravas Chandra Roy is taken as read)

মিঃ স্পিকার স্যার, এ বছর ৬৫ নং ডিমান্ডের অন্তর্গত যে ২ লক্ষ টাকা ধরা হয়েছে সেটা ধরা হয়েছে হরিণঘাটায় যে সায়েন্টিফিক রিসার্চ সেন্টার রয়েছে তার খরচের জন্য। এই টাকা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমরা পেয়ে থাকি। আমরা একে ডেভেলপ করার চেষ্টা

করব এবং আশা করি কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এই টাকা আমরা পাব। ডিমান্ড নং ৬৬ হচ্ছে মুল বাজেট। এই বাজেটে ৯৫ কোটি ৩৭ লক্ষ ৬ হাজার টাকা ধরা হয়েছে। এর মধ্যে প্ল্যান বাজেটে ৬৩ কোটি ৯৪ লক্ষ ৬০ হাজার টাকা এবং নন প্ল্যান বাজেটে আউট সাইড দি বাজেট ধরা হয়েছে ৩১ কোটি ৪২ লক্ষ ৪৬ হাজার টাকা। তাহলেই মোট ৯৫ কোটি ৩৭ লক্ষ ৬ হাজার টাকা হবে। এর সঙ্গে এগ্রিকালচার ডিপার্টমেন্ট থেকে প্ল্যান বাজেটে আমরা পেয়েছি ১ কোটি ১৮ লক্ষ টাকা তাহলে সর্ব সমেত মোট দাঁড়াচ্ছে ৯৬ কোটি ৬৫ লক্ষ ৬ হাজার টাকা। আমাদের গত বাজেটে অর্থাৎ এই চলতি বৎসরে ধরা হয়েছিল ৯৩ কোটি ৬৬ লক্ষ ৩৮ হাজার টাকা। সেখানে প্ল্যান বাজেটে ধরা হয়েছিল ৬৩ কোটি ৬৯ লক্ষ ৭ হাজার টাকা আর নন প্ল্যান বাজেটে ধরা হয়েছিল ৩২ কোটি ৯৭ লক্ষ ৩১ হাজার টাকা তাহলেই মোট হবে ৯৩ কোটি ৬৬ লক্ষ ৩৮ হাজার টাকা। পশ্চিম বাংলায় মোট ১ কোটি ৪০ লক্ষ একর জমিতে চাষ করা হয়। এর মধ্যে সেচের জল পায় মাত্র এক তৃতীয়াংশের মতো জমি। সেচ বিভাগ থেকে অর্ধেকের বেশি জমিতে সেচের জল সরবরাহ করে আর বাকিটা এগ্রিকালচার ডিপার্টমেন্ট থেকে জল দেওয়া হয়। ইরিগেশন ডিপার্টমেন্ট থেকে খারিপ রবি এবং বোরো এই তিনটি শস্যতেই জল দেওয়া হয়। আমি বিস্তারিত ভাবে বলছি না বাজেট বইতে সব দেওয়া আছে। রেড বুকের ৪২৩ থেকে ৪৫৯ পৃষ্ঠায় সব আছে। ইরিগেশন ডিপার্টমেন্ট সম্বন্ধে সমস্ত ডিটেলস সেখানে দেওয়া হয়েছে। সুতরাং সমস্ত ডিটেলসে না গিয়ে আমি একটি মূল বিষয় আপনাদের কাছে তুলে ধরছি। বৃহৎ সেচ পরিকল্পনা হচ্ছে ময়ুরাক্ষী প্রকল্প, কংসাবতী প্রকল্প, ডি. ভি. সি., এবং তিস্তা প্রকল্প এবং আর একটি নূতন পরিকল্পনা আমরা নিতে যাচ্ছি। উত্তর কংসাবতী পরিকল্পনা — তার জন্য ২৬ কোটি টাকা খরচ হবে। তিস্তা পরিকল্পনায় ৬৯ কোটি ৭২ লক্ষ টাকার কাজ পঞ্চম পরিকল্পনা কালে শুরু হয়েছে। এটা কমপ্লিট হলে ৯ লক্ষ ৩৭ হাজার একর জমিতে জল পাবে। উত্তর কংসাবতী পরিকল্পনার জন্য আমরা এবারে ২৬ কোটি টাকার মধ্যে ৫০ লক্ষ টাকা বরাদ্দ করেছি। এটা কমপ্লিট হলে পুরুলিয়া এবং বাঁকুড়ায় ১ লক্ষ ৪৫ হাজার একর জমিতে জল পাবে।

এ ছাড়াও আরও ৯টি স্কীম পুরুলিয়া জেলাতে চলছে — মাঝারি স্কীম। বাঁকুড়া জেলাতে তিনটি চলছে। তা ছাড়া ডি. পি. এ. পি. অর্থাৎ ড্রট প্রোন এরিয়া বলে পুরুলিয়া জেলাতে আরও ৬টি স্কীম চলছে। মেদিনীপুরে তিনটি, বাঁকুড়াতে একটি চলছে। স্পেশ্যাল ডি. পি. এ. পি. প্রোগ্রাম অনুযায়ী এটাতে কেন্দ্রীয় সরকার টাকা দেন। সেই টাকাতে পুরুলিয়া জেলাতে দুটি প্রকল্প চলছে — মাঝারি সেচ প্রকল্প। এতে ১০ হাজার একর জমি জল পাবে। Flood Control and drainage scheme এর অন্তর্গত আমরা অনেকগুলি স্কীম

নিয়েছি। মেদিনীপুর, ২৪ পরগনা, হুগলি, মুর্শিদাবাদ জেলাতে এগুলি আছে। তা ছাড়া উত্তরবঙ্গেও অনেকগুলি রয়েছে। যে বইটি দেওয়া হয়েছে তাতে আপনারা সমস্ত কিছু দেখতে পাবেন। তারপর আমরা নূতন করে পিয়ালী নদীর যে স্কীম নিয়েছি এক কোটি টাকার তাতে কালকে যে খবর আমি পেয়েছি তাতে বলতে পারি এটা সাকসেসফুলি কমপ্লিট হয়েছে। এটা ইস্ট মগরহাট বেসিনের মধ্যে পড়ছে। এটা কমপ্লিট হলে নদীর নোনা জলে ৪/৫টি থানার যে ফসল নষ্ট হচ্ছিল এখন এটা হবার ফলে ৪/৫টি থানার ফসল নোনা জলের হাত থেকে রক্ষা করা যাবে। ৩০ কিলোমিটার লম্বা নদীকে আমরা বেঁধেছি এবং এটা মিষ্টি জলে পরিণত করা হচ্ছে। এর ফলে সেখানে দুটি চাষ হবে। আপনাদের কাছে আমি বলতে পারি ৫৭ হাজার একর অতিরিক্ত কৃষি জমি জল পাবে। এবারে আমি বন্যার বিষয় চলে আসছি। সাধারণ ভাবে যদিও বলা হয়ে থাকে যে, এ বৎসর তিনটি বন্যা হয়েছে কিন্তু আসলে তা নয়, এবারে ৪টি বন্যা হয়েছে — সেখানে উত্তরবঙ্গের কথাটা আমরা ভুলে যাই। উত্তরবঙ্গের তিস্তায় যে বন্যা হয়েছিল তাতে চ্যাংমারি প্রেমগঞ্জের বাঁধ ভেঙ্গে গিয়েছে। এইটুকু আপনাদের কাছে আমি জানিয়ে দিতে চাই যে যখন এখানে কংগ্রেস সরকার ছিল—গনি খান সাহেব যখন মন্ত্রী ছিলেন তখন এই বাঁধ তিনি দু/তিনবার মেরামত করার আদেশ দেন। যদিও সেখানে ইঞ্জিনিয়াররা—নর্থ বেঙ্গল ফ্লাড কন্ট্রোল কমিশন — তার একজিকিউটিভ ইঞ্জিনিয়ার, এস. ই. তাঁরা বারবার আপত্তি করেছেন যে, যেভাবে অ্যালাইনমেন্টের কথা তিনি বলছেন সেটা সম্ভব নয়, থাকবে না, অযথা টাকা নষ্ট হবে কিন্তু তা সত্ত্বেও তিনি মন্ত্রী হিসাবে হুকুম দেওয়াতে ইঞ্জিনিয়াররা বাধ্য হয়ে সে কাজ করেন। তিনি যে অ্যালাইনমেন্টের আদেশ দেন সেটা হচ্ছে চর এলাকার উপর দিয়ে অ্যালাইনমেন্ট চালাবার জন্য। সেই বাঁধ তিনবার ভেঙ্গে গিয়েছে। গতবার আমরা যখন ১৯৭৭ সালে গভর্নমেন্টে এলাম তখন সেই বৎসর উত্তরবঙ্গে বন্যা হয়। আবার সেই বাঁধ ভেঙ্গে যায়। আমি নিজে ওখানে যাই এবং ঐ এলাকার লোকদের অনুরোধ করে বলি এই বাঁধ রাখা যাবে না, ইঞ্জিনিয়ারা, টেকনিক্যাল কমিটি বারবার একথা বলছেন কাজেই আপনারা এখান থেকে সরে গিয়ে সরকার থেকে যে জায়গা দেওয়া হয়েছে সেখানে যান। কিন্তু আজ পর্যন্ত তারা সেখানে যান নি। ১৯৭৭ সাল থেকে আমরা আজ পর্যন্ত তাদের সেইভাবে রিলিফ দিয়ে এসেছি। তারা আবার দাবি তুলেছেন যে সেই পুরানো জায়গা, চরের উপর দিয়েই বাঁধ দিতে হবে। টেকিনিক্যাল কমিটি থেকে আমাদের সেক্রেটারি এবং নর্থ বেঙ্গল ফ্লাড কন্ট্রোল কমিশন বসেছিলেন এবং তাঁরা পুনরায় জানিয়েছেন যে ঐভাবে বাঁধ দিলে রক্ষা করা যাবে না। গত এপ্রিল, মে মাসে যে বন্যা হয় তাতে ওখানে ঐ বাঁধ ভেঙ্গে বহু বৎসর আগেকার যে পুরানো কোর্স ছিল সেখান দিয়ে চলে যায়। সেখানে ঐ স্পার, বোল্ডার সমস্ত ভেঙ্গে চুরমার করে দেয় এবং ৭ মাইল বাঁধ সেখানে একেবারে উঠে যায়। আমি নিজে গিয়ে সেখানে দেখে এসেছি। এই বাঁধ ভেঙ্গে যাবার পর সেখানে বাসুসুয়া

বলে ময়নাগুড়ির মধ্যে একটি গুরুত্বপূর্ণ জায়গা আছে, সেই বাসুসুয়া ভেঙ্গে গিয়ে ৩৪ নং ন্যাশনাল হাইওয়ে এবং রেল লাইন ভেঙ্গে যাবার অবস্থা ঘটেছিল।

[9-30 — 9-40 A.M.]

তা যদি হত তাহলে উত্তরবঙ্গ থেকে পশ্চিম বাংলার অন্যান্য অংশ বিচ্ছিন্ন হয়ে যেত। এই অবস্থা দেখে তখন আমরা নর্থ বেঙ্গল ফ্লাড কন্ট্রোল কমিশনকে আদেশ দিই যত টাকাই লাগুক এই বাঁধ আপনাকে রক্ষা করতেই হবে তা না হলে ৩৪ নং ন্যাশনাল হাইওয়ে একেবারে নষ্ট হয়ে চলে যাবে। সুতরাং সেই হিসাবে যত টাকার প্রয়োজন হয়েছে আমরা সেটা দিয়েছি এবং তাকে রক্ষা করেছি। সেই জন্য আবার বলছি গুরুত্ব দেবার দাবি উঠেছে। ইঞ্জিনিয়াররা বারে বারে বলেছেন রেলওয়ে লাইন এর উপর জোর দিয়ে বাঁধ দিলে রাখা যাবে না। কংগ্রেস থেকে দাবি উঠেছে ঐ খাল দিয়েই বাঁধ দিতে হবে। আমাদের সেক্রেটারিকে পাঠিয়েছিলাম। তিনি অন্যান্য চীফ ইঞ্জিনিয়ার, ফ্লাড কন্ট্রোল কমিশনকে ডেকে বোঝালেন। তারা জানিয়েছেন এখানে বাঁধ দিলে বাঁধ থাকবে না। সেইজন্য আমি বিশেষ করে কংগ্রেসি বন্ধুদের বলছি, আমি খবর পেয়েছি গনিখান চৌধুরি ইস্তাহার দিচ্ছেন ঐ বাঁধ রাখা চাই। আপনারা জানেন তাদের অনিচ্ছা সত্ত্বেও আপনাদেরই নির্দেশে ঐ বাঁধ করে রাখা হয়েছিল। এর জন্য কোটি কোটি টাকা নষ্ট হয়েছে। সেই জন্য আমি অনুরোধ করছি যাতে অযথা টাকা নষ্ট না হয় আপনারা সেটা দেখবেন এবং এই বাঁধ যাতে ঠিক টাইমে ইঞ্জিনিয়াররা যেখানে করার কথা বলছেন সেই খালে যাতে হয় সেটা আপনারা দেখবেন। এই ব্যাপারে বিশেষ করে মাননীয় কংগ্রেসি বন্ধুরা জড়িত আছেন বলে আমি তাদের অনুরোধ করছি। আমাদের এখানে যে বন্যা হয়ে গেল, আমরা সাধারণত তিনটি বন্যা হয়েছে বলেই জানি। কিন্তু প্রকৃত পক্ষে চারটি বন্যা হয়েছে। তিস্তার বন্যা চ্যাংমারী, প্রেমগঞ্জে হয়েছে। প্রথম বন্যা মালদহ এবং মুর্শিদাবাদে আসে। উত্তরবঙ্গ থেকে জল এসে বিহারে পড়ে এবং বিহার থেকে জল এসে আমাদের মালদহ, মুর্শিদাবাদ জেলাকে ভাসিয়ে দেয়। শুধু তাই নয়, ডি. ভি. সি., ফারাক্কা ব্যারেজ পর্যন্ত বিপন্ন হয় এবং ফরাক্কায় গঙ্গার ইরোসন হয়। ঐখানে মাত্র ৩ কিলোমিটার ব্যবধান আছে। ভাগীরথী এবং পদ্মা এক হয়ে গেলে একটা সাংঘাতিক বিপর্যয় দেখা দেবে। তার ফলে গোটা পশ্চিম বাংলা হয়ত নিশ্চিহ্ন হয়ে যেতে পারে। ৪ মাইল জুড়ে রয়েছে এবং ওয়ান এইটথ যদি এসে পড়ে তাহলে কি যে ভয়ঙ্কর ঘটনা ঘটে যাবে সেটা আশা করি মাননীয় সদস্যরা বিবেচনা করে দেখবেন। ৪ মাইল চওড়া ওয়ান এইটথ-এর মধ্যে যদি এসে পড়ে তাহলে তার যে কি পরিণতি ঘটবে সেটা আপনারা বিবেচনা করে দেখবেন। এই বিষয়ে আমি কেন্দ্রীয় ইরিগেশন মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করেছি। এই পার্লামেন্টের অধিবেশন শেষ হলেই তিনি আসবেন বলে আমাদের প্রতিশ্রুতি দিয়েছেন। আমি পরে সেই বিষয়ে বিস্তৃত ভাবে জানাতে পারব। ফ্ল্যাড কন্ট্রোলের ব্যাপারে আমরা জানি যে আমাদের পশ্চিম বাংলার

১৬টি জেলার মধ্যে কলকাতা সহ ১২টি জেলা একেবারে বিধ্বস্ত হয়ে গেছে এবং প্রায় ১।। কোটি মানুষ বন্যা পীড়িত হয়েছিল, লক্ষ লক্ষ গরু বাছুর জলে ভেসে গেছে। আমি আর বেশি কিছু বলতে চাই না। বন্যার পরে আমরা ডি. ভি. সি.-র ব্যাপারে ইন্টার স্টেট রিভার প্রবলেম সলভ করবার জন্য একটা প্রোগ্রাম গ্রহণ করেছি। বিহার এবং উড়িষ্যার সঙ্গে আমাদের পশ্চিম বাংলা সরকারের যে ইন্টার স্টেট রিভার প্রবলেম নিয়ে গন্ডগোল চলছিল, সেই গন্ডগোল শেষ কংগ্রেস রাজত্বেও সমাধান করে উঠতে পারে নি, আমরা সমাধান করেছি। আপনারা জানেন ডি. ভি. সি., মাইথন, পাঞ্চেত এলাকায় আমরা ৮।। হাজার একর জায়গা চেয়েছি। আমাদের এখন যে ৪টি ড্যাম আছে, তাছাড়াও তেনুঘাট এবং বেলপাহাড়ীতে একটি করে ড্যাম হতে চলেছে। এই ৮।। হাজার একর জায়গা পেলে গুডউইন সাহেব যে ৮টি ড্যামের কথা বলেছিলেন বন্যা নিয়ন্ত্রণের জন্য সেটা পূরণ হয়ে যাবে। বেলপাহাড়ী ড্যাম করার জন্য কেন্দ্রীয় সরকার স্কীম গ্রহণ করেছেন। আমি সংক্ষেপে বক্তব্য রাখলাম, আশা করি আপনারা দাবি মঞ্জুর করবেন এবং আপনারা কিছু বক্তব্য রাখুন, জবাব দেবার সময় আমি তার উত্তর দেব।

## Demand No. 65

**Shri Shamsuddin Ahmed :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-.

## Demand No. 66

**Shri Balailal Das Mahapatra :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-.

**Shri Suniti Chattaraj :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri Lutfal Haque :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri Krishna Das Roy :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri Shamsuddin Ahmed :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri Habibur Rahaman :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri A. K. M. Hassanuzzaman :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri Balailal Das Mahapatra :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**শ্রী শশবিন্দু বেরা ঃ** মাননীয় স্পিকার মহোদয়, প্রচলিত রীতির ব্যতিক্রম ঘটল, মাননীয় সেচ মন্ত্রী মহাশয়ের আজকের বাজেট ভাষণে যেটা লিখিত ভাবে আমাদের মধ্যে পেশ করেছেন।

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** আমার বক্তৃতায় সবটাই টেবিলে দেওয়া আছে এবং তাতে বন্যার রেস্টোরেশন ওয়ার্ক সম্পর্কে ডিটেলস দেওয়া আছে।

**শ্রী শশবিন্দু বেরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে কথা বললেন তার ভিত্তিতেই বলি। তিনি তাঁর ভাষণে বিস্তৃত ভাবে কিছু পড়লেন না। কাজেই আমরাও সেটা ভাল করে পড়বার অবকাশ পেলাম না, যার উপরে পুঙ্খানুপুঙ্খরূপে তাঁর বাজেট ভাষণে এবং ব্যয় বরাদ্দের আলোচনা করা যেতে পারে। আমি সেজন্য সাধারণ ভাবে বাজেটের উপর কিছু বক্তব্য রাখতে চাই। বিগত যে বন্যা হয়ে গেল ধ্বংস কার্যে তার তুলনা নেই। পূর্বাপর বছরে যে সমস্ত বন্যা হয়েছে তার রেকর্ড ছাপিয়ে এই বন্যা সারা পশ্চিমবঙ্গের ১২টি জেলাকে সম্পূর্ণ রূপে বিধ্বস্ত করে চলে গেছে। আমরা বছরের পর বছর সেচ বিভাগের অন্যান্য বহু কাজের সঙ্গে বন্যা নিয়ন্ত্রণ ব্যবস্থার কথাও শুনেছি, অর্থ বরাদ্দ দেখেছি, খরচপত্রও দেখেছি। আমাদের যা অভিজ্ঞতা তাতে দেখা যাচ্ছে যে বন্যা নিয়ন্ত্রণের ব্যাপারটা সম্পূর্ণ ভাবে ব্যর্থতায় পর্যবসিত হয়েছে। বন্যার তীব্র ধ্বংস লীলা দিনের পর দিন বাড়ছে। আমাদের কতকগুলি পরিকল্পনা — যেমন নদী পরিকল্পনা, বহুমুখী নদী পরিকল্পনা, বন্যা নিয়ন্ত্রণ পরিকল্পনা নেওয়া হয়েছিল। সেগুলির ফলশ্রুতি এই যে বন্যা বছরের পর বছর নিয়মিত হয়ে দাঁড়িয়েছে এবং দিনের পর দিন এর তীব্রতা আরও ভয়াবহ হয়ে উঠেছে। এ বছর বন্যার ক্ষয় ক্ষতির হিসাব আমাদের কাছে রাখা হয়েছে। এই বন্যার পরে পুনর্গঠনের যে কাজ চলছে, সেই সূত্রে আমরা দেখেছি যে সরকার পক্ষ থেকে বা যে সমস্ত বাইরের প্রতিষ্ঠান সরকারের এই পুনর্গঠনের কাজে সাহায্য করতে এসেছেন, তাঁদের মাধ্যমে আমাদের বিভিন্ন জেলায় বিদ্যালয় ইত্যাদি যেগুলি ধ্বংস হয়েছে, সেগুলি পুনর্গঠনের ক্ষেত্রে, এই বিদ্যালয় গৃহগুলিকে সাধারণ ভাবে উঁচু জমির উপর নির্মাণ করার পরিকল্পনাকে সম্পূর্ণ রূপে বাতিল করা হয়েছে। সেগুলি কোথাও ৯ ফুট, কোথাও ৬ ফুট থামের উপরে বিদ্যালয় গৃহগুলি তৈরি হবে — এই রকম সিদ্ধান্ত নেওয়া হয়েছে, এবং কাজও সেই অনুযায়ী চলছে। এর দ্বারা আমাদের আশঙ্কা হচ্ছে যে বন্যা নিয়ন্ত্রণ কোনও দিন হবে না, বন্যার তীব্রতা দিনের পর দিন বাড়বে এবং এই বাড়ার জন্য আমাদের কলকাতায় যেমন ফ্লাই ওভার আছে, সেই রকম আকাশের উপর শূন্য স্থানে বসবাসের ব্যবস্থা

করতে হবে। আজকে বিজ্ঞানের দিনে বন্যাকে নিয়ন্ত্রণ করা যাবে না কেন? আজকে যখন অন্যান্য রাজ্যে সাফল্যের সঙ্গে বন্যা নিয়ন্ত্রণ করেছে, অন্যান্য জায়গায় বন্যা নিয়ন্ত্রণ করা সম্ভব হচ্ছে, তখন আমাদের এখানে করা যাবে না কেন? আমি এই প্রসঙ্গে দু-একটি কথা বলতে চাই। আমার মনে হয় এখানে বিশেষজ্ঞ যে জ্ঞান, তাঁদের যে গবেষণা সেগুলিকে যথেষ্ট মূল্য দেওয়া হয় নি। অনেক সময় আমরা শুনেছি যে রাজ্য বা কেন্দ্রে বিশেষজ্ঞ যাঁরা আছেন তাঁরা যে পরিকল্পনাগুলি রচনা করেন তার উপরে হস্তক্ষেপ করা হয়, তাঁকে পরিবর্তন সাধন করা হয়, অন্য রকম প্রভাব সেখানে সক্রিয় হয়ে ওঠে। সেখানে নদী শাসনের যে বিজ্ঞান তাকে স্বার্থক ভাবে রূপ দেওয়া হয় না। যেমন — দামোদর ভ্যালি কর্পোরেশন যখন প্রতিষ্ঠিত হয়, সেই সময় আমাদের দেশের নদী বিশেষজ্ঞ শ্রী কপিল ভট্টাচার্য, বাংলা দেশের নদ নদী পরিকল্পনা বিষয়ে তার সুস্পষ্ট অভিমত রেখেছেন।

[9-40 — 9-30 A.M.]

পুস্তক আকারে এবং সভা সমিতির মাধ্যমে তাঁর নিজের বক্তব্য জনসাধারণের মধ্যে প্রচার করেছেন এবং আমাদের পরিকল্পনাগুলোর ত্রুটি কোথায়, সেইগুলো আমাদের ভবিষ্যতে কি বিপদ এনে দিতে পারে, সে সম্বন্ধে সতর্ক করে দেবার চেষ্টা করেছেন। কিন্তু আমরা সেদিকে দৃষ্টি দিই নি। অনেক সময় সম্পূর্ণ অবৈজ্ঞানিক ভাবে, সাধারণ মানুষের কাছেও যেটা অত্যন্ত সুস্পষ্ট বলে মনে হবে, সেই অবৈজ্ঞানিক প্রথায় নদীগুলোকে, নদীর খাতগুলোকে পরিবর্তন করার চেষ্টা করা হয়েছে। যার ফলে নদী শাসন স্বার্থক ভাবে করা সম্ভব হয় নি। এই প্রসঙ্গে আমি আপনার কাছে একটি দৃষ্টান্ত দিতে চাই। বীরভূম জেলার মুরারোই থানায় নন্দীগ্রাম এবং কলহপুর দুটি মৌজা, ভুল পরিকল্পনার জন্য — স্বেচ্ছাকৃত ভাবে সহজ বুদ্ধির দ্বারা গ্রহণ করা যায় না যে পরিকল্পনা, সেই রকম একটা পরিকল্পনা করে এই দুটি গ্রামের দু হাজার একরের মতো জমিকে সম্পূর্ণ রূপে ধ্বংস করে দেওয়া হল। এর উপর এই নন্দীগ্রাম এবং কলহপুর গ্রামের উপর দিকে বাঁশ নদী এসে, বাঁশ নদী থেকে একটা শাখা নদী কানা নদী বেরিয়ে গেছে ডানদিকে এবং শাখা নদীটি পুনরায় মিলিত হয়েছে বাঁশ নদীতে এবং এই যে বাঁশ নদী এবং কানা নদী এই দুই এর মাঝখানে দু হাজার একর অতি মূল্যবান কৃষি জমি ছিল। বাঁশ নদীর উপর দিকে সীমাবদ্ধ খাত আছে, আবার নিম্নে যেখানে কানা নদীর উদ্ভব হয়েছে এবং যেখানে কানা নদী আবার বাঁশ নদীর সঙ্গে মিলিত হয়েছে, তার নিম্নে সেই বাঁশ নদীর নির্দিষ্ট খাত দিয়ে জল প্রবাহ হবে। বলা হল, বাঁশ নদীকে নিয়ন্ত্রণের জন্য বাঁশ নদীর ডানদিকে বাঁধ তৈরি করা হবে। কিন্তু বাঁশ নদীর ডানদিকে বাঁধ তৈরি না করে, কানা নদী এবং বাঁশ নদীকে এক সঙ্গে যুক্ত করে দিয়ে কানা নদীর ডানদিকে বাঁধ তৈরি করা হল। ফলে বাঁশ নদী এবং কানা নদীর মধ্যে সীমাবদ্ধ যে এলাকা দু হাজার একরের উপর যেখানে কৃষি জমি আছে, সেটাকে নদী খাতের মধ্যে ফেলে দেওয়া হল।

স্বাভাবিক ফল হল এই, উপরের সীমিত খাত দিয়ে যে জল আসছিল, সমানে প্রশস্ত জায়গা দিয়ে তার প্রবাহ চলতে থাকল, আবার সেই জল নিচের দিকে যেতে থাকল এবং এর ফলে ঐ যে দু হাজার একর জমি, সেটা স্পিল এরিয়ার মধ্যে পড়ে গেল। সেখানে বিরাট বালির স্তর জমা হতে থাকল, তিন/চার/ছয় ফুট করে বালি জমা হয়ে সেই জমিটা সম্পূর্ণ ভাবে শেষ হয়ে গেল। ১৯৭১-৭২ সালে এই পরিকল্পনাকে এই ভাবে রূপ দেওয়া হল। তার ফলে সেখানকার কৃষকদের দুর্দশার সীমা নেই। তারা এখন বলছে আপনারা আমাদের এই যে দু হাজার একর জমি, সেই জমি আপনারা নিয়ে নিন, আমাদের ক্ষতিপূরণ দিন, যাতে করে সেই টাকা নিয়ে আমরা অন্য জায়গায় নিজেদের বাঁচবার জন্য ব্যবস্থা করতে পারি। সেদিকে সেচ বিভাগ কোন কাজ করছেন না। একটা নির্দিষ্ট খাতে যে নদী বইছে, হঠাৎ তার পথকে প্রশস্ত করে দিয়ে, বিরাট এলাকা দিয়ে জল প্রবাহিত করে, সেই এলাকাকে ক্ষতিগ্রস্ত করে দেওয়া, এটা স্পষ্ট ভাবে আমাদের কাছে মনে হয়েছে যে সরকার নির্দিষ্ট নদী বিজ্ঞানের যে অনুমোদিত নীতি, সেই নীতি অনুসরণ করেন না, অনেক সময় বাইরের প্রভাব তাদের প্রভাবিত করে তাদের অন্যভাবে কাজ করতে এবং তার সঙ্গে সঙ্গে এখানে দেখা যাচ্ছে যে বাইরের প্রভাব কি ভাবে আমাদের এই নদী শাসনের ব্যাপারে বা বন্যা নিয়ন্ত্রণের ব্যাপারে কি ভাবে কাজ করে, তার আরও কিছু দৃষ্টান্ত আপনাদের কাছে দেব। বহু ক্ষেত্রে দেখা যায়, বন্যার পর যে সমস্ত এলাকায় বাঁধগুলো ধ্বংস হয়ে গেছে, সেই বাঁধগুলো পুনর্নির্মাণের কাজ-এ সেচ বিভাগের যে নির্দেশ, সেই নির্দেশকে উপেক্ষা করে বাঁধগুলো বাঁধার কাজ করা হচ্ছে। আমি হাওড়া জেলার বাগনান থানার পশ্চিমাংশের রূপনারায়ণের বাম দিকের যে বাঁধ, সেই বাঁধ বিগত বন্যায় প্রায় ৮০টি জায়গায় সম্পূর্ণ ভাবে ধুয়ে মুছে নিঃশেষ হয়ে গিয়েছিল, সেই বাঁধগুলো মেরামত করবার জন্য এনলিস্টেড যে কন্ট্রাক্টার, তাদের কাজ দেওয়া হয় নি, সেখানে কিছু বোনাফাইড কন্ট্রাক্টারের নাম দিয়ে তাদেরকে কাজ দেওয়া হয়েছে এবং সেই ক্ষেত্রে দেখা যাচ্ছে দলীয় রাজনীতির প্রভাব বিস্তার করছে। উলুবেড়িয়া মহকুমার ইরিগেশন ডিপার্টমেন্টের যে বিভাগীয় দপ্তর আছে, সেই দপ্তরের উপর চাপ সৃষ্টি করে, এমন কি যারা এনলিস্টেড কন্ট্রাক্টার তাদের টেন্ডার পর্যন্ত দাখিল করবার অবকাশ দেওয়া হয় নি। জোর করে চাপ সৃষ্টি করে এই সমস্ত বোনাফাইড কন্ট্রাক্টার লিখিত নামে পরিচিত, এই সমস্ত কন্ট্রাক্টারদের মধ্যে কাজ দেওয়া হচ্ছে।

যেখানে নদী বাঁধ গভীর হয়ে গেছে সম্পূর্ণ ধুয়ে মুছে গিয়ে, সেখানে ২ ফুট, ৩ ফুট মাটি দেবার পর ভাল করে চেপে দিয়ে আবার মাটি দিতে হবে, যাতে একদম নিচে পর্যন্ত যথেষ্ট চাপে মাটি জমে বসতে পারে। কিন্তু সেখানে আমরা দেখছি মাটির উপর মাটি ফেলা হচ্ছে, কিন্তু সেই মাটি ঠিকমতো বসছে কিনা, সে বিষয়ে দৃষ্টি দেওয়া হচ্ছে না। আমরা তাই দেখতে পাচ্ছি আবার যখন বন্যা হচ্ছে তখন সেই মাটি একটুতেই ধুয়ে মুছে যাচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় যদিও বিজ্ঞান সম্মত ভাবে সেচ বিভাগের কিছু কিছু কাজ করতে চাইছেন, কিন্তু

সেখানে দলীয় প্রভাব এবং বাইরের প্রভাব তাঁর সেই কাজে অন্তরায় হয়ে দাঁড়াচ্ছে। এতে আমরা আশঙ্কা বোধ করছি যে, ভবিষ্যতে এটা একটা বিপদজ্জনক অবস্থায় যেতে পারে। গত ৩০ বছর ধরে বিশেষ করে দামোদর উপত্যকায় বন্যা নিয়ন্ত্রণের যে ব্যবস্থাগুলি নেওয়া হয়েছে, সেগুলি সম্পূর্ণ রূপে ব্যর্থ হয়েছে, সে বিষয়ে আমাদের মনে কোনও সন্দেহের অবকাশ নেই। একথা বর্তমান বছরের বাজেট ভাষণের মধ্যে সেচ মন্ত্রী মহাশয়ও বলেছেন। তিনি বিগত বছরেও বলেছিলেন এবং এ বছরেও বলেছেন যে, সার্থক ভাবে সম্পূর্ণ রূপে বন্যার কবল থেকে আমাদের পশ্চিম বাংলাকে মুক্ত করতে হলে এক সঙ্গে ৬০০ কোটি টাকার প্রয়োজন তিনি এই প্রসঙ্গে গড়ে যে ক্ষয় ক্ষতির হিসাব দিয়েছেন তাতে তিনি বলেছেন গড়ে আমাদের ৪৪ কোটি টাকা করে বছরে ক্ষয় ক্ষতি হয় এবং ৬ কোটি টাকা রিলিফের জন্য ব্যয় করতে হয়। আর এ বছরের যে হিসাব তাতে ১ম পর্যায়ের বন্যার ফলে ১০০ কোটি টাকার মতো রিলিফের জন্য প্রয়োজন হবে বলেছেন এবং তৃতীয় পর্যায়ের বন্যার জন্য রিলিফ বাবদ সাড়ে তিন শত কোটি টাকার প্রয়োজন হবে বলেছেন। অর্থাৎ পশ্চিমবঙ্গ সরকারের হিসাবে এ বছর বন্যার ফলে ৪৫০ কোটি টাকা রিলিফের জন্য প্রয়োজন হবে। এর পূর্বে যে বন্যা হয়ে গেছে ১৯৫৯ সালে, ১৯৪৬ সালে এবং ১৯৬৯ সালে, সেই বন্যার তুলনায় এ বছরের বন্যা অনেক বেশি ভয়াবহ রূপ ধারণ করেছিল। সুতরাং আমরা দেখছি যে, দিনের পর দিন বন্যার ভয়াবহতা বেড়েই চলেছে এবং আমরা ক্রমে একটা বিরাট বিধ্বংসের দিকে এগিয়ে চলেছি, সেই বন্যা থেকে বাঁচার আমাদের কোনও উপায় নেই। নিয়মিত ভাবে যে পরিমাণ অর্থ ব্যয় করা হচ্ছে সেই অর্থ দিয়ে আমরা যে ক্ষয় ক্ষতি হচ্ছে সেই ক্ষয় ক্ষতি পূরণ করে দেশের জনসাধারণের পুনর্বাসনের ব্যবস্থা করতে পারছি না। যে ক্ষয় ক্ষতি হচ্ছে সেই ক্ষয় ক্ষতিকে আংশিক ভাবে পূরণ করে জনসাধারণকে সাময়িক বিপদ থেকে বাঁচাবার পক্ষে কিছুটা সহায়ক হতে পারে। কিন্তু এর দ্বারা বন্যা রোধ করে পশ্চিম বাংলাকে সম্পূর্ণ রূপে বাঁচানো যায় না। সুতরাং আজকে এদিকে দৃষ্টি দেওয়া দরকার। বিগত বন্যার ইতিহাস অনুযায়ী আমাদের এর জন্য ৬০০ কোটি টাকার দরকার। সুতরাং আজকে সেই ৬০০ কোটি টাকা এক সঙ্গে বিনিয়োগ করার দিকে দৃষ্টি দেওয়া দরকার। তার মধ্যে বছরে বছরে যে অংশ বিনিয়োগ করা হবে বন্যা নিয়ন্ত্রণের জন্য সেগুলি যাতে সার্থক ভাবে প্রয়োগ করা হয়, সেসব পরিকল্পনা যাতে নষ্ট না হয়ে যায় সেদিকেও দৃষ্টি দিতে হবে। বন্যা নিয়ন্ত্রণ প্রসঙ্গে আমি বিশেষ করে নিম্ন দামোদর এলাকার যে সমস্যা, সেই সমস্যার কথা বলছি। নিম্ন দামোদরের দ্বারা হাওড়া, হুগলি এবং মেদিনীপুর ইত্যাদি জেলার প্রায় ৪০ লক্ষ মানুষ বন্যার ফলে দারুণ ভাবে ক্ষতিগ্রস্ত হয়ে থাকে এবং এদের বন্যার বিধ্বংসী কবল থেকে বাঁচাবার কোনও চেষ্টাই এ পর্যন্ত সফল হয় নি। তার জন্য গণ আন্দোলন হয়েছে। আমরা হাওড়া জেলা থেকে এর জন্য আন্দোলন করেছি। বিশেষ করে যখন ১৯৫৬ সালে এবং ১৯৫৯ সালে বন্যা হয়েছিল তখন আমরা হাওড়া জেলায় বাগনানের অমল গাঙ্গুলির

নেতৃত্বে এবং বহু নেতৃ স্থানীয় ব্যক্তির প্রচেষ্টায় আন্দোলনকে তীব্র করবার চেষ্টা করেছি। আমরা দিল্লিতে গিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে বন্যা নিয়ন্ত্রণের উপযুক্ত ব্যবস্থার জন্য দাবি জানিয়েছি।

[9-50 — 10-00 A.M.]

১৯৫৯ সালে বন্যার পর বিখ্যাত ইঞ্জিনিয়ার মান সিংয়ের নেতৃত্বে একটা কমিটি তৈরি হয়েছিল, তাঁরা কতকগুলি সুপারিশ করে বলেছিলেন যে দামোদর অঞ্চলের নিম্ন এলাকায় রূপনারায়ণ ও হুগলির জল নিকাশের ব্যবস্থা যদি না করা হয় তাহলে বন্যার হাত থেকে এই দুই এলাকাকে রক্ষা করা যাবে না। তাঁদের যে সুপারিশ ছিল তার মূল কথা ছিল দামোদর এলাকায় জল নিয়ন্ত্রণ করা এবং মাঝখানের খালগুলি সংস্কার করা। স্বাভাবিক নিয়ম অনুযায়ী নদীর পরিকল্পনা হচ্ছে যে যদি ওপরে বাঁধ নির্মাণ করা যায় তাহলে উপর থেকে আসা জলের স্রোতে তীব্রতা কমে যায়। দামোদর উপত্যকা পরিকল্পনা গ্রহণ করবার পর এবং দুর্গাপুরের ব্যারেজ নির্মাণের পর রূপনারায়ণের তলদেশ পলির দ্বারা দিনের পর দিন উঁচু হয়ে যাবার ফলে রূপনারায়ণের জল নিষ্কাশনের ক্ষমতা কমে যেতে থাকে। এই একই কারণে হুগলি নদীর মোহনায় জল নিষ্কাশন কমতে থাকে। এটা স্বাভাবিক যে নদীর উপরের দিকে যদি জল নিয়ন্ত্রণ না করা যায় নদীতে, তাহলে বন্যার সৃষ্টি করে। কিন্তু উপরে জল যদি আটকে রাখা যায় তাহলে জলের স্রোতের তীব্রতা কমে যাবার ফলে নদীর ওপরে পলি জমতে থাকে মানসিং কমিটি সুপারিশ করেছিলেন দামোদর এলাকার মানুষকে বন্যার হাত থেকে বাঁচাবার জন্য রূপনারায়ণ নদীতে নিয়মিত ভাবে ড্রেজিং করবার ব্যবস্থা করা দরকার। কিন্তু তারপরেও এখানে বন্যা নিয়ন্ত্রণের কোনও ব্যবস্থা করা হল না। পরবর্তীকালে ব্যাপক আন্দোলনের ফলে একটা পরিকল্পনা গ্রহণ করে নিম্ন দামোদরের জল নিষ্কাশনের পরিকল্পনা করা হল। তাকে কিছু দিন কার্যকর করা হল এবং দেখা গেল ৪০ কোটি টাকার পরিকল্পনায় ১৪ কোটি টাকা ব্যয় হবার পর তাকে আবার বাতিল করা হল। কারণ এই যে পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল তাতে দামোদরের ডানদিকে এবং মুন্ডেশ্বরীতে বাঁধ করবার কথা ছিল, সেই বাঁধ নির্মাণ করার জন্য ৪০ হাজার পরিবারকে বাস্তুচ্যুত হতে হয়। এই যে মানুষগুলোকে বাস্তুচ্যুত করবার ব্যবস্থা করা হয়েছিল তাদের ক্ষতিপূরণের ব্যবস্থা থাকলেও পুনর্বাসনের কোনও কথা চিন্তা করা হয় নি। এই পরিকল্পনা যদি সার্থক ভাবে কার্যকর হত এবং বিশেষজ্ঞদের মত অনুযায়ী যদি কাজ কার হত তাহলে বন্যা নিয়ন্ত্রণ কিছুটা সফল হতে পারত। অবশ্য যদি নিচের দিকে রূপনারায়ণের খাদ এবং হুগলির খাদগুলিকে নিয়মিত ভাবে ড্রেজিং করা হত। কিন্তু তা না হওয়ার ফলে মানুষের ভবিষ্যতের কথা চিন্তা না করে এই পরিকল্পনা রচনা করার জন্য শেষ পর্যন্ত ১৪ কোটি টাকা অযথা খরচ করে সেই পরিকল্পনা বাতিল করা হল। বহু মানুষের বাস্তুচ্যুত হবার আশঙ্কা এবং তাদের পুনর্বাসনের প্রশ্ন সামনে

রেখে এমন একটা অবস্থা এসে গেছে যার ফলে বিশেষজ্ঞ কমিটির নির্দেশ অনুযায়ী দামোদরের ডান দিকে এবং মুন্ডেশ্বরীর দুই দিকে বাঁধ নির্মাণের পরিকল্পনা বাতিল করা হল।

নূতন ভাবে আরেকটা বিশেষজ্ঞ কমিটি রিভিউ করে যে অভিমত প্রকাশ করেছেন, তাতে দেখা যাচ্ছে বন্যা প্রকল্প থেকে এই এলাকার মানুষকে বাঁচানো যাবে না। অর্থাৎ বন্যাকে সার্থক ভাবে নিয়ন্ত্রণ করতে হলে বেশ কিছু লোককে অন্য জায়গায় পুনর্বাসনের ব্যবস্থার কথা চিন্তা করতে হবে। সুতরাং যে ৪০ কোটি টাকার পরিকল্পনা যার ইতিমধ্যে ১৪ কোটি টাকা ব্যয় হয়ে গেছে সেই পরিকল্পনাকে আবার নূতন ভাবে রিভিউ করা হচ্ছে। এই কারণে আমি বলছি আমাদের হয়ত আবার ঐ পূর্বের অবস্থায় ফিরে যেতে হবে এবং বন্যা এবার আরও তীব্র হবে। এ বিষয়ে মন্ত্রী মহাশয়ের সঙ্গে আমাদের কয়েকটি বৈঠক হয়ে গেছে। এ বিষয়ে আমরা একমত হয়েছি যে রূপনারায়ণ এবং হুগলির মোহনায় ড্রেজিংয়ের দ্বারা পরিষ্কার রাখতে হবে। জল নিষ্কাশন ব্যবস্থা একটা অতি অবশ্য করণীয়, সরকার পক্ষ থেকে টাকার অজুহাত আছে কিন্তু এই ব্যবস্থা না হলে হুগলি, হাওড়া, মেদিনীপুর এলাকার লোককে আবার বন্যার মধ্যে পড়তে হবে। রূপনারায়ণ এবং হুগলির তলদেশ যেভাবে উঁচু হয়ে যাচ্ছে এবং রূপনারায়ণের ড্রেজিংয়ের পরিবর্তে রূপনারায়ণের বাঁধগুলিকে উঁচু করে তার জল ধারণ ক্ষমতা বাড়াবার যে ব্যবস্থা হচ্ছে তার ফলে পলি জমে জমে তার তল ভূমি পার্শ্ববর্তী এলাকা থেকে উঁচু হয়ে যাবে। এটা যদি হয় তাহলে নদীর দুইপাশের এলাকার জল নিকাশি ব্যবস্থা সম্ভব হবে না এবং সেই এলাকাগুলি লো মারসি ল্যান্ড বা নিম্ন ভূমিতে পরিণত হবে। ফলে হাওড়া, হুগলি, মেদিনীপুরের বিরাট অংশের মানুষের এইসব জায়গা বাসের অযোগ্য হয়ে যাবে। সুতরাং হাওড়া, হুগলি ও মেদিনীপুরকে বাঁচাবার জন্য আমার যে যে বিষয়ে একমত হয়েছিলাম সেই দিকে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। রূপনারায়ণের ড্রেজিংয়ের ব্যবস্থা করুন, জল নিষ্কাশন ক্ষমতা বৃদ্ধি করুন, হুগলি নদীর জল নিষ্কাশন ক্ষমতা বাড়িয়ে সারা হুগলি নদীতে নাব্যতা রক্ষা করুন, রূপনারায়ণের নাব্যতা রক্ষা করা হোক এবং এই কাজগুলি করতে পারলে ঐ সমস্ত এলাকাগুলিকে বন্যার হাত থেকে বাঁচানো যাবে।

মাননীয় স্পিকার মহাশয়, আমি আর একটা কথা বলে আমার বক্তব্য শেষ করব। বন্যা নিয়ন্ত্রণের সমস্যা দিনের পর দিন তীব্রতর হচ্ছে। বিগত কয়েক বছর যে সরকার এখানে থাকুন না কেন বন্যা নিয়ন্ত্রণের যে পরিকল্পনাগুলি গ্রহণ করা হয়েছে তারজন্য এক সঙ্গে ৬০০ কোটি টাকা ব্যয় না হলেও যে টাকা ব্যয় করা হয়েছে তাতে কি করে এই নদীগুলিকে নিয়ন্ত্রণে রেখে পশ্চিমবঙ্গকে রক্ষা করা যায়, পশ্চিমবঙ্গের দক্ষিণ এলাকা দিনের পর দিন বন্যার কবলিত হয়ে যেভাবে ধ্বংসের দিকে এগিয়ে যাচ্ছে সেটাকে কিভাবে রক্ষা করা যায় তারজন্য আপনি নদী বিশেষজ্ঞদের বৈজ্ঞানিকদের মতামত গ্রহণ করুন, নিশ্চয়ই সাধারণ মানুষের মতামত গ্রহণ করবেন, আপনি যে ব্যয় বরাদ্দের টাকা পাবেন সেগুলি যাতে

সার্থক ভাবে বিনিয়োগ হয় সেই দিকে দৃষ্টি রাখবেন এই অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[10-00 — 10-10 A.M.]

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় আজকে যে বাজেট বরাদ্দ আমাদের সামনে রেখেছেন সেটা আমার ইতিমধ্যে পড়া হয়ে গেছে। আমি এই বাজেট বক্তৃতায় জলপথ সম্বন্ধে একটা কথাও দেখতে পেলাম না, মনে হচ্ছে তিনি ডেলিবারেটলি এটাকে পাশ কাটিয়ে গেছেন। জলপথ সম্বন্ধে এখানে একটা কথাও নেই। জলপথের অনেক কথাবার্তা আমরা শুনতে পাচ্ছি, যদি জলপথগুলি আমরা পুনরুদ্ধার করতে পারি তাহলে আমাদের নেভিগেশনের যেমন ব্যবস্থা হবে তেমনি অ্যাট দি সেম টাইম ট্রান্সপোর্টেরও ব্যবস্থা করা যেতে পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলব উনি যদি জলপথের দায়িত্ব না নেন তাহলে ওটা ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টকে দিয়ে দিন। ইরিগেশনের উপর বক্তৃতা দিতে গেলে প্রথমে বন্যার কথা বলতে হয়। বন্যার ভয়াবহতা সম্বন্ধে মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন, আমরাও প্রত্যেকে অবগত আছি। কেন এই ধরনের বন্যা হল, কার জন্য এই বন্যা হল যে কথা আমরা উদ্বেগের সঙ্গে বিধানসভায় বহুবার আলোচনা করেছি, কিন্তু আজকে তাঁর বক্তৃতার মধ্যে তার কোন ইঙ্গিত আমরা পেলাম না। যখন আমরা এই সম্বন্ধে আলোচনা করেছি তখন তিনি বলেছেন যে একটা কমিটি গঠন করা হয়েছে, সেই কমিটির রিপোর্ট পাওয়া যাবে আগামী নভেম্বর মাসে। আজকে প্রায় ৩১শে মার্চ হতে যাচ্ছে এখনও সেই রিপোর্ট পাওয়া গেল না। ব্যাপারটা কি, কেন বন্যা হল, কার জন্য বন্যা হল সেটা তিনি যেন আমাদের আজকে জানান। এর মধ্যে প্রশাসনিক দুর্বলতা কোথায় রয়েছে, কিভাবে স্যাবোট্যাজ হচ্ছে ইত্যাদি জিনিসগুলি আমাদের তিনি যেন জানান।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইনটেনসিটি কেন বাড়ছে, কেন বন্যা নিয়ন্ত্রণ করতে পারছি না, সেই ব্যাপারে সরকারের কোনও চিন্তা ভাবনা আছে কিনা — কোনও রকম বৃহত্তর চিন্তা আপনি করছেন কিনা আপনার বক্তব্যে সে রকম কোনও অভাষ আমরা পেলাম না। দামোদর এবং কংসাবতী ক্যাচমেন্টের সয়েল ইরোসন হচ্ছে, নিশ্চয় মন্ত্রী মহাশয় খবর রেখেছেন। দামোদর ও কংসাবতীতে যে ক্যাচমেন্টগুলি আছে যেখানে সয়েল ইরোসন হচ্ছে সেগুলি বন্ধ করা দরকার। এগুলি সম্বন্ধে আমরা চিন্তা করি যে সয়েল ইরোসন বন্ধ করতে হবে, ঐ অ্যাফরস্টেশন কতদূর হয়েছে, ড্যামের কাছে যে সমস্ত ক্যাচমেন্টগুলি রয়েছে সেখানে অ্যাফরস্টেশন কতদূর করেছেন যে কংসাবতী ময়ূরাক্ষী, মাইথন, কুমারী পাঞ্চাত, তেনুঘাট, তিলাইয়া যে সমস্ত জায়গার কথাগুলি আপনি বলেছেন যেখানে ড্যাম তৈরি হয়েছে সেখানে আমাদের ৭৫ পারসেন্ট টাকা দিতে হয়েছে সেন্ট্রাল গভর্নমেন্টকে, কিন্তু সেই অ্যাডভানটেজ নিচ্ছে বিহার

আর উড়িষ্যা আমাদের ভাগ্যে বন্যা আছে। আপনি জানেন এই রিজারভারের যে কিনারা আছে সেখানে চাষবাস হচ্ছে, তার ফলে কি হচ্ছে — সেখানে রেট অফ সিলটিং বেড়ে যাচ্ছে এবং তার ফলে ড্যামগুলির আগে এবং পরে প্রতি বছর যে সিলটিং হচ্ছে তার ফলে রিজারভারগুলি বন্ধ হয়ে যাচ্ছে, যেগুলিতে জল ধারণের ক্ষমতা কমে যাচ্ছে। সেখানে রেট অফ সিলটিং কি পরিমাণে পড়ছে ওখানে স্টেবিলাইজেশন অফ সয়েল করতে গেলে যে অ্যাফরস্টেশন করা দরকার সেই ৩০ বছরের ডাটা আপনি কালেক্ট করুন। দেখুন ওখানে ঐ সমস্ত জিনিস করা হচ্ছে কিনা। এগুলির অন্যতম কারণ যে ড্যাম থেকে জল ছাড়া হচ্ছে তাতে ড্যাম জল ধরতে পারছে না। এই হচ্ছে অন্যতম কারণ। এগুলি আপনি চিন্তা করবেন। আপনার ডিপার্টমেন্টে অনেক ভাল ভাল অফিসার আছেন, তাদের সঙ্গে নিশ্চয় আলোচনা করবেন। আর একটা জিনিস আছে সেটা ভাইটাল জিনিস, দামোদরে প্রতি বছরে দেড় লাখ থেকে দুই লাখ কিউসেক জল বছরে ৩/৪ বার ফ্ল্যাসিং ডোজ হিসাবে ছাড়া হত, এটা ইরিগেশনের একটা টার্ম ফ্ল্যাসিং ডোজ। আমরা জানি আমাদের বাড়ির সামনে যদি একটা নালা থাকে সেই নালা যত ব্যবহার করি ব্যবহার করলে নালা দিয়ে জল যাবে, কিন্তু যদি ব্যবহার না করা যায় দুমাস, তিনমাস পর যদি জল ছাড়ি সে জল যায় না। সে জল উপচে বাইরে ছড়িয়ে পড়ে। কারণ নালা অব্যবহারের ফলে সেই নালাতে বিভিন্ন ধরনের ময়লা পড়ে এবং সেটা জমে গিয়ে নালা বন্ধ করে দেয়। সেই ধরনের আমরা দেখেছি নদীর উপরে যে ড্যাম দেওয়া হয়েছে নদীর জল যে ন্যাচারাল গতিতে পাশ করত সেগুলি বন্ধ হয়ে যাচ্ছে, ফলে ঐ সমস্ত সীলট পড়ছে, পলি পড়ছে পড়ে নদীর নাব্যতা, নদীর জল ধারণের ক্ষমতা কমে যাচ্ছে। সেইজন্য প্রতি বছর দেড় লাখ থেকে দুই লাখ কিউসেক জল ৩/৪ বার ফ্ল্যাসিং ডোজ হিসাবে ছাড়া হয়।

সেই সময় নদীর গতি ঠিক থাকে কিন্তু সেটা এখানে হচ্ছে না। যখন ড্যাম ছিল না তখন আমরা দেখেছি ভগবানই সেটা করতেন, তখন নেচারে জল চলে যেত এবং বন্যা এত ভয়াবহতা ছিল না, সুতরাং আপনার এই ফ্ল্যাসিং ডোজ যা ব্যবস্থা সেটা আপনি করতে পারছেন না। ফলে কি হচ্ছে সেখানে দেড় লাখ — দুই লাখ কিউসেক জল ছাড়ার কথা ছিল সেখানে ৪০,০০০ কিউসেক জল ছাড়লেই দুই পাড় ভেসে যাচ্ছে, এই ব্যাপারে আপনি চিন্তা ভাবনা করুন। ডিজাইনের সময় এবং ড্রেনেজের পরে যে কনফারেন্স হয়েছিল বিভিন্ন টেকনিক্যাল অফিসার ইঞ্জিনিয়ারদের নিয়ে এই আলোচনা হয়েছে যে প্রতিটি ড্যাম থেকে জল ছাড়ার আগে বছরে ৩/৪ বার অন্ততঃ ফ্ল্যাসিং ডোজ ছাড়তে হবে সেটা বন্ধ হয়ে গেছে, জলের অভাব রয়েছে। আমাদের ড্যামের উপর বিহার আছে, উত্তরপ্রদেশ আছে, উড়িষ্যা আছে, তারা সব জল নিয়ে নেয়। অন্য সময় যখন জল খুব কমে যায় তার আগে যে জল ছাড়ার প্রভিসন আছে সেগুলি দেখা হচ্ছে না। কিন্তু জল যখন বেশি জমে যাচ্ছে সেই সময়

জল ছাড়া হচ্ছে, যার ফলে বন্যা হচ্ছে এবং আমরা ক্ষতিগ্রস্ত হচ্ছি, এই জল যখন প্রয়োজ- তখন আমরা পাই না, কিন্তু জলের যখন প্রয়োজন হচ্ছে না তখন বেশি করে জল ছেড়ে আমাদের বন্যায় ভাসিয়ে দেওয়া হচ্ছে। এই ব্যাপারে আপনি চিন্তা করুন ও অন্যান্য স্টেটের সঙ্গে কথাবার্তা বলুন, দরকার হলে দিল্লিকে লিখুন সেন্ট্রাল গভর্নমেন্টের সঙ্গে করসপনডেন্স করুন, তারা হয়ত আপনার এই আশা পূরণ করতে পারে। স্যার, তেনুঘাটের অপারেশন ক্যানেলের যে কন্ট্রোল আছে আর্থাৎ জল ছাড়া এবং জল ধরে রাখা এটা তো আমাদের কর উচিত ছিল, কিন্তু আপনারা তো পুরোপুরি সারেন্ডার করেছেন বিহারের কাছে, পুরো ব্যাপারট বিহার নিয়ে নিল, আপনারা কেন এটা করলেন না সেখানে আমরা থাকব, বিহার থাকবে এবং সেন্ট্রাল গভর্নমেন্ট থাকবে এই তিন জন নিয়ে একটা কমিটি হোক। জল ছাড়ার যখন প্রয়োজন হবে জল ছাড়া হবে এবং জল যখন দরকার তখন আমরা জল দেব। কিন্তু যেহেতু বিহার পুরোপুরি কন্ট্রোল নিয়েছে আমরা কোটি কোটি টাকা খরচ করেছি তবুও বিহার থেকে আমাদের জল কিনতে হচ্ছে। এই কন্ট্রোল যদি আমরা নিতাম তাহলে আমাদের টাকা দিয়ে জল কিনতে হত না। বন্যার সময় জলটা তারা ইচ্ছামতো ছাড়তে পারে যখনই ইচ্ছা জল দিচ্ছেন, যখন ইচ্ছা জল ছেড়ে দিচ্ছেন, এই ব্যাপারে একটা ফাইল করুন, আপনি বলুন যে অপারেশন কন্ট্রোল আমাদের দিতে হবে। আমাদের অসুবিধা হচ্ছে, আমাদের বন্যায় ভাসিয়ে দেওয়া হচ্ছে ডি. ভি. সি. যে পাঞ্চেত বাঁধ করেছে, সেই পাঞ্চেত ড্যাম উঁচু করার কথা ছিল, কিন্তু তা তত উঁচু করা হয় নি। যদিও ডি. ভি. সি.-তে আমাদের ৪০ পারসেন্ট টাকা দিতে হয়েছে সেখানে যাতে উঁচু করা হয় সেই ব্যাপারে। আপনাকে অ্যাকশন নিতে হবে তাঁরা বলেছিলেন আর উঁচু করার দরকার নেই, এই ব্যাপারে আপনি সিরিয়াস হোন, উঁচু করলে আমাদের অনেক সুবিধা হবে তাতে আমাদের ফ্লাড কন্ট্রোল করা যাবে, জাতীয় স্বার্থে এটা করা দরকার। ফ্লাড কন্ট্রোল করে আমরা হাইড্রো ইলেক্ট্রিসিটি এখান থেকে পেতে পারব। আমাদের ইরিগেশন ফেসিলিটিস পাব, সেখানে এতগুলো জিনিস আমরা পাচ্ছি না, বন্যা নিয়ন্ত্রণ হচ্ছে না, সেচের ব্যবস্থা করতে পারছি না।

[10-10 — 10-20 A.M.]

ইলেক্ট্রিসিটি পাচ্ছি না, সেটা উঁচু করার কি অসুবিধা আছে আমি জানি না, এগুলি খুব ভাইটাল ইস্যু, এগুলি করার দরকার আছে, পাঞ্চেত বাঁধ যদি উঁচু করেন, তাহলে সিজিনের সময় যখন জলের প্রয়োজন হবে, যে জল আমাদের তেনুঘাট থেকে কিনতে হচ্ছে কোটি কোটি টাকা খরচা করে সেটা করতে হবে না, আমরা জল পেয়ে যাব। আমরা জানতাম মাননীয় মন্ত্রী খুব ভাল ছিলেন, কিন্তু এখন দেখছি তাঁর মানসিকতার পরিবর্তন হয়েছে, তিনি

আগে শুধু সুন্দরবনের কথা ভাবতেন, কিন্তু এখন সারা পশ্চিমবঙ্গের কথা ভাবছেন। তিনি অসুস্থ অবস্থায় বিভিন্ন জায়গায়, নিজে সরেজমিনে সব জিনিস দেখে আসছেন সেইজন্য তাঁর প্রশংসা করছি, সুন্দরবনের ব্যাপারে বলেছেন যে সেখানে অনেক রকমের বাঁধ আছে ২২০০ মাইল বাঁধ রয়েছে, এগুলিতে স্লুইস গেট আছে, এই যে বাঁধ রয়েছে সেগুলি রক্ষণাবেক্ষণ করতে প্রচুর টাকা খরচা হচ্ছে, তবুও স্লুইস গেট ভেঙ্গে নোনা জল ঢুকছে। বাঁধগুলি সংরক্ষণ করতে পারছেন না, এখানে যে আইল্যান্ডগুলি তৈরি হয়েছে সেগুলি গঙ্গাই সব তৈরি করেছে, গঙ্গা যখন সমুদ্রে গিয়ে পড়ে সমুদ্রের সঙ্গে ধাক্কা খেয়ে সেখানে পলি পড়ে এবং আইল্যান্ড গড়ে ওঠে এবং টাইড্যালের সময় পলি পড়ে যাচ্ছে। যেহেতু বাঁধ দিয়ে আপনি আইল্যান্ডগুলি ঘিরে দিয়েছেন সেইজন্য টাইড্যাল স্লিপগুলি হয়েছে, নাব্যতা কমে যাচ্ছে পলি পড়ে যাচ্ছে যখনই জোয়ার ভাঁটা হচ্ছে তখন জল উঁচু হয়ে বাঁধ ভেঙ্গে যাচ্ছে, পাইলিং করবার চেষ্টা করছেন কিন্তু বাঁধ রক্ষা করতে পারছেন না। আমার একটা সাজেশন আছে স্থানীয় এম. এল. এ.-দের নিয়ে এবং টেকনিক্যাল ম্যানদের নিয়ে একটা কমিটি করুন, আপার সুন্দরবন এরিয়াতে আপনি এক্সপেরিমেন্টের জন্য যে কোনও একটা ছোট আইল্যান্ড নিয়ে নিন, যেখানে কম লোকের বসতি আছে। সেই আইল্যান্ডের লোকগুলি নিয়ে আরেকটা আইল্যান্ডে পুনর্বাসন দিন, সেই আইল্যান্ডের কাছে যে বাঁধ আছে সেটা কেটে দিন।

ঐ যে টাইড্যাল ক্রিকগুলি আছে সেই ক্রিকগুলির নাব্যতা বাড়বে। আপনার বাঁধগুলি কেটে দেবার ফলে কি হবে, ঐ যে ক্রিক দিয়ে জল যাবে আপনার ঐ আইল্যান্ডে ধাক্কা খাবে, আস্তে আস্তে আইল্যান্ডটা উঁচু হবে, উঁচু হয়ে আপনার বাঁধ ও স্লুইস ইত্যাদি, অনেক সময় দেখতে পাচ্ছি, যে বাঁধ দিচ্ছেন সেই ক্রিকে পড়ে সমস্ত স্লুইস গেট দিয়েও জল বের হচ্ছে না। কিন্তু এটা করতে পারলে আপনি দেখবেন, একটা, দুটো যদি গ্রহণ করেন এক্সপেরিমেন্টাল বেসিসে, দেখবেন ঐ ক্রিকগুলি দিয়ে জল যাওয়ার জন্য আইল্যান্ডগুলি উঁচু হবে এবং আমরা দেখেছি যে বাঁধ দিয়েছেন সেই ক্যানেলের পাড়ে সমস্ত স্লুইস গেট দিয়ে জল বের হচ্ছে না। কিন্তু এটা করতে পারলে আপনি দেখবেন, একটি দুটি আপনি গ্রহণ করুন এক্সপেরিমেন্টাল বেসিসে, দেখবেন ঐ ক্যানেলগুলি দিয়ে জল যাওয়ার জন্য আইল্যান্ডগুলি উঁচু হবে। এই বাঁধের মেন্টিনেন্স যা খরচ হয় এবং এই যে রাখতে পারছেন না এইগুলির হাত থেকে আপনি অব্যাহতি পাবেন। তাই আমি বলব আপনি যদি মনে করেন এতে ড্রেনেজের সুবিধা হবে অ্যাট দি সেম টাইম নেভিগেশন হবে, পাইল আর শালবল্লীতে খরচ হবে না, আপনার মাছ চাষও হবে, মাছও আপনি অনেক পাবেন এখান থেকে। এই ভাল জিনিসগুলি আপনি গ্রহণ করার চেষ্টা করুন এবং গ্রহণ করে কাজ করুন। আর যেটা বললাম আপনি যদি ইচ্ছা করেন, ইচ্ছা করলে স্থানীয় এম. এল. এ.-দের নিন, আপনি থাকুন, আর কিছু অফিসার করুক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আর একটা কাজ করুন, মিঃ অ্যাডাম উইলিয়ামের একটা বই আছে, উনি চিফ ইঞ্জিনিয়ার ছিলেন আমাদের এখানে,

তিনি রিভার্স ইন ওয়েস্ট বেঙ্গল বলে একটা বই লিখেছেন, খুব ভাল বই, সেই বইটা আপনি এখানে সার্কুলেট করুন, সবাই জানুক। আর একটা কথা বলি, লোয়ার দামোদর স্কীম — আপনি বলেছেন যে লোয়ার দামোদর স্কীমটা নষ্ট হয়ে গিয়েছে সেইজন্য বাতিল করে দিয়েছেন। ওখানে যে কোটি কোটি টাকা খরচ হল ঐ স্কীমটা কে তৈরি করেছিল আপনি জানেন? আপনার যিনি এখন প্রথম সারির উপদেষ্টা, অবশ্য তাঁর ইঞ্জিনিয়ারিং-এর অভিজ্ঞতা সম্বন্ধে আমার যথেষ্ট শ্রদ্ধা আছে, মিঃ রামবল্লভ চক্রবর্তী, তিনি এই স্কীম করেছিলেন, তিনি এখন আপনার উপদেষ্টা, তাঁকে আমি জিজ্ঞাসা করেছিলাম যে কেন এই লোয়ার দামোদর স্কীমটা ফিজিবিল হল না, কেন এত টাকা খরচ করলেন, এই যে বিপুল জিনিস নষ্ট করলেন এর রেসপনসিবিলিটি কার, এটা কি জাতীয় সম্পদ নয়, জাতীয় টাকা নয়, আপনারা টাকা নেবেন কাজ করবেন এইভাবেই তো আপনারা কাজ করছেন। আমরা দেখতে পাচ্ছি পিয়ালীর বাঁধ, সেখানেও একই ধরনের ঘটনা ঘটেছে। বারবার দুবার ব্যর্থ হওয়ার পর আবার বাঁধ দেওয়া হয়েছে। পিয়ালী নদীতেও বাঁধ দিতে গিয়ে আপনি দুবার ব্যর্থ হলেন তার কি কোনও এনকোয়ারি করেছেন? আপনি যদি এনকোয়ারি করে থাকেন তাহলে সেই এনকোয়ারি কাকে দিয়ে করিয়েছেন।

আপনি এখানকার ইঞ্জিনিয়ারদের দিয়ে যদি এনকোয়ারি করান তাহলে তো আপনি ফল পাবেন না। কারণ সেখানকার ইঞ্জিনিয়ারদের সঙ্গে যারা কাজ করে তাদের সঙ্গে একটা সম্পর্ক আছে। ধরুন, আমি একজন ইঞ্জিনিয়ার ছিলাম, আমি এখন রিটায়ার করেছি, আমি যখন ইঞ্জিনিয়ার ছিলাম তখন বহু ইঞ্জিনিয়ারের সঙ্গে, বহু স্থানীয় লোকের সঙ্গে আমার জানাশুনা ছিল, ফলে আমি যখন রিপোর্ট করব, আমার এনকোয়ারি ন্যাচারালি বায়াস্ট হবে এবং বিভিন্ন ভাবে ইনফ্লুয়েন্সড হতে পারি। আপনি যদি কোনও একটা এনকোয়ারি করতে চান, যদি নিরপেক্ষ তদন্ত করতে চান তাহলে বাইরে থেকে ইঞ্জিনিয়ার আনুন। আপনি অন্ধ্র থেকে আনুন, কেরালা থেকে আনুন, যাদের ইঞ্জিনিয়ারিং সম্বন্ধে যথেষ্ট নাম আছে, ইন্ডিয়াতে আছে, ওয়ার্ল্ড-এ আছে, তাদের নিয়ে একটা নিরপেক্ষ তদন্ত করার ব্যবস্থা করান। আপনি রিটায়ার্ড লোকদের নিয়ে বসান যাদের সঙ্গে এখানকার লোকদের আলাপ নেই, যারা এখানে বসে কাজকর্ম করে নি তাদের দিয়ে এনকোয়ারি কমিটি করুন। তা না হলে আমাকে নিয়ে যদি বসান, রাম বাবুকে নিয়ে এনে বসালেন কিম্বা শম্ভু বাবুকে নিয়ে বসালেন, তাহলে তো একই জিনিস হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে পিয়ালীতে ১০ লক্ষ টাকায় বাঁধ দেবার কথা হয়েছিল সেখানে এক কোটি টাকার মতো কন্ট্রাক্টরকে পাইয়ে দেওয়া হয়েছে। আপনি আপনার ডিপার্টমেন্ট থেকে দুর্নীতি দূর করবেন বলেছেন অথচ দেখতে পাচ্ছি এই সব জিনিসকে আপনিই সমর্থন করে যাচ্ছেন। আপনার কাছ থেকে এটা আমরা আশা করি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যেটা বলছিলাম যে দীর্ঘদিন ধরে আমরা স্কীমটা করেছিলাম সেখানে মন্ত্রী মহাশয় কতগুলি বড় স্কীম সেন্ট্রাল গভর্নমেন্টে পঠিয়েছেন দয়া করে বলবেন কি?

[10-20 — 10-30 A.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, তিস্তার কথা উনি বলেছেন, তিস্তায় যে ড্যাম প্রোজেক্ট করার কথা ছিল, সেটার কি অবস্থা। তিস্তার চিফ ইঞ্জিয়ারের কথা গতবারেও বলেছিলাম। এখনও দেখছি তিনি কলকাতাতেই আছেন। এটা বলছি, ভারতবর্ষের কোথাও নেই, পৃথিবীর কোথাও নেই যে .যে প্রোজেক্ট হবে তার চীফ ইঞ্জিনিয়ার সেখানে থাকবে না। তিনি অন্য জায়গায় থাকবেন সেটা কি করে হয়? এখনও দেখছি, সেদিনও গিয়ে দেখলাম, চীফ ইঞ্জিনিয়ার, তিস্তা ডিপার্টমেন্টে বসে আছেন। সেখানে তাহলে কাজ কি করে হবে — সেটা আপনি নিশ্চয়ই রিপ্লাইয়ের সময় বলবেন। মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, তিস্তায় যে ড্যাম প্রোজেক্ট হওয়ার কথা ছিল, তাতে হাইড্রো ইলেক্ট্রিসিটি, ফ্লাড কন্ট্রোল, ইরিগেশন — ইত্যাদি হবে কথা ছিল, কিন্তু ড্যাম প্রোজেক্ট স্কীম সেটা কি ফাইনাল করে পাঠিয়েছেন? সে সম্পর্কে কোনও বক্তব্য রাখেন নি। আর ফারাক্কা থেকে ফিডার ক্যানেল দিয়ে যে জল ভাগীরথীতে যাচ্ছে, মুর্শিদাবাদ জেলার মধ্য দিয়ে সেটার সম্পর্কে চিন্তা করুন। আমরা তো জানি জলের স্কেয়ারসিটি আছে, নভেম্বর থেকে মার্চ মাস পর্যন্ত স্কেয়ারসিটি দেখতে পাচ্ছি না। স্কেয়ারসিটি হয় এপ্রিল মাস থেকে। আপনি যদি ওই জলটাকে ড্যাম ইরিগেশন করে ক্যানেলের পাশের জমিগুলোতে জল দেন তাহলে লক্ষ লক্ষ জমি উপকৃত হবে। মুর্শিদাবাদ জেলায় একটা ক্যানেল করা যেতে পারে। তাতে আরলি ভ্যারাইটিসের ফসল পেতে পারেন, গম পেতে পারেন বা বিভিন্ন ধরনের ফসল পেতে পারেন, সেটা আপনি দেখবেন যাতে এটা করা যায়। ইরিগেশন এবং এগ্রিকালচারের ক্ষেত্রে দেখা যাচ্ছে কোন কো-অর্ডিনেশন নেই। দেখা যাচ্ছে ইরিগেশন এবং এগ্রিকালচার একই জায়গায় অনেক সময় স্কীম করেন। অনেক সময় দেখা যায় একই জায়গায় মাইনর ইরিগেশন স্কীম করছেন আবার অন্য রকম ইরিগেশন স্কীমও হচ্ছে। এই দুটো ডিপার্টমেন্টের একদম কো-অর্ডিনেশন নেই। তাই বলি দয়া করে ইরিগেশনের কাজ ইরিগেশন কন্ট্রোল করুন, আপনি ইরিগেশন মিনিস্টার ইরিগেশন ডিপার্টমেন্টে এগুলো নেওয়ার ব্যবস্থা করুন, আর এগ্রিকালচার ডিপার্টমেন্ট তার বীজ ইত্যাদি বিলির যে সমস্ত কাজ আছে সেগুলো করুন। আপনাদের দুটো ডিপার্টমেন্টের কো-অর্ডিনেশনের অভাবে যদি আমি যা বললাম তা না করতে পারেন, তাহলে দুজন চীফ ইঞ্জিনিয়ারকে নিয়ে এগ্রিকালচার এবং ইরিগেশনের প্রতিটি স্কীমের ব্যাপারে আলোচনায় বসুন যাতে করে এফেক্টিভ রেজাল্ট পাওয়া যায়। তা না হলে এগ্রিকালচার যা করছে, আপনিও তাই করছেন। ওদের হচ্ছে না, ফ্লপ করছে, আপনাদেরও ফ্লপ করছে। এইটা বাঞ্ছনীয় নয়। আমি আশা করি, আপনি নিশ্চয় সচেষ্ট হবেন, চিন্তা করবেন।

আর একটা কথা সুবর্ণরেখার জলের ব্যাপারে আমরা মার খেয়েছি। সুবর্ণরেখার জল আপনি ভাগাভাগি করে ফেলেছেন, আপনার সব চুক্তি হয়ে গিয়েছে। যেখানে আমরা জল

পাচ্ছি ১ লক্ষ কিউসেক, আর বিহার পাচ্ছে, ২০ লক্ষ কিউসেক, উড়িষ্যা পাচ্ছে ২৫ লক্ষ কিউসেক। ভাগে আমাদের ছিটে ফোঁটা পড়েছে। তা আপনি এইভাবে কেন সারেন্ডার করলেন তাদের কাছে? আপনারা তো বিপ্লবী, এতদিন বিপ্লব করছেন, এখানে বিপ্লব করতে পারলেন না? দেখা যাচ্ছে কি, সুবর্ণরেখার জলের যথেষ্ট গুরুত্ব আছে। হলদিয়াতে জলের প্রবলেম হয়েছে। হলদিয়াতে জল, সুইট ওয়াটার পাওয়া যায় না, সেখানে সুইট ওয়াটার ইন্ডাস্ট্রির জন্য দরকার। কেলেঘাই থেকে হলদিয়াতে আপনি জল আনতে পারতেন। সেখানে আপনি কি করলেন, আপনি সারেন্ডার করলেন। আমরা মাত্র এক লক্ষ কিউসেক জল পাব, বাকি বহু জল তারা পাবে। হলদিয়াতে জল যেতেই পারবে না। সুবর্ণরেখার এই ব্যাপারটা সিরিয়াসলি দেখুন, বহু ড্যাম হবে, আপনি বলেছেন, সিরিস অফ ড্যাম হবে। ড্যাম হলে কি হবে, বন্যার সময় জল হবে। এখানে জল পাওয়া গেলে ভাল হত। পুরুলিয়াতে চাষ হতে পারত জমি, আর হলদিয়াতে আমরা ব্যবস্থা করতে পারতাম। কিন্তু সেগুলো আপনি করতে পারলেন না। আপনি সেটা ফেল করলেন, সারেন্ডার করলেন। বড় বড় কাজ নেওয়ার কথা বলেছেন, কিন্তু এই কাজগুলো কবে শেষ হবে এবং ফিনিশড অবস্থায় কবে পাব এবং এর বেনিফিট কবে পাব, সেটা বলেন নি। আপনি সাড়ে ১৮ হাজার একর জমির কথা বলেছেন। আমরা সাড়ে ১৮ হাজার একর জমি পাওয়ার চেষ্টা করছি — এই কথা বলেছেন। কিন্তু কবে পাব, কতদিনে কাজ হবে, সেটা কিছু বলেন নি। আপনি থাকতে থাকতে পাব কিনা, সেইটা জানতে চাই। আমরা দেখেছি আপনি প্রতিটি কাজের পিছনে একটা করে টেকনিক্যাল কমিটি বসিয়েছেন। ৫ জন চীফ ইঞ্জিনিয়ার, একজন ইঞ্জিনিয়ার-ইন-চীফ আছেন, তাদের কি যোগ্যতার অভাব রয়েছে? তাদের কি আপনি মনে করেন, অপদার্থ? যদি তাই মনে করেন তবে তাদের সরিয়ে দিয়ে অন্য ইঞ্জিনিয়ার বসান। তা না করে, আপনি এই রকম করছেন কেন? আপনি প্রতিটি কাজের পিছনে টেকনিক্যাল কমিটি বসাচ্ছেন। সেখানে রিটায়ারড অফিসার নিয়ে এসে বসাচ্ছেন। কেন এদের কাজে কি আপনি খুশি নন।

তাদের ইন্সাল্ট করার জন্য এই টেকনিক্যাল কমিটি বসানোর কোনও জাস্টিফিকেশন আছে বলে মনে করি না। দয়া করে এই ব্যাপারে চিন্তা করবেন, আপনি ভালভাবে কাজ করুন। আপনার ইরিগেশন ডিপার্টমেন্টে কি কোনও প্রশাসন আছে? আমার তো মনে হয় ইরিগেশন ডিপার্টমেন্টে প্রশাসনের ব্যাপারে অ্যাডমিনিস্ট্রেশন কলাপ্স করেছে। আমি দেখলাম বিভিন্ন ব্যাপার হচ্ছে, প্রমোশন, অ্যাপয়েন্টমেন্ট ইত্যাদি ব্যাপারে বহু জটিল অবস্থার সৃষ্টি হয়েছে, হাইকোর্টে এত কেস হয়েছে, এই সব ব্যাপারে আপনার ডিপার্টমেন্ট-এর প্রশাসন ফেইল করেছে। আপনি আছেন, আপনি অ্যাক্টিভ, আপনার উপর আমাদের বিশ্বাস আছে, আস্থা আছে, আপনি আরও অ্যাক্টিভ হোন, আপনার — সিনসিয়ারিটির উপর আমাদের শ্রদ্ধা

আছে। দয়া করে আপনি আপনার প্রশাসনকে শক্ত করুন যাতে ভাল ভাবে কাজ হয়, সেটা করুন, আপনার পরিচালনাধীনে ইঞ্জিনিয়ারদের উপর ফেইথ রাখুন, আপনি এমনভাবে করুন যাতে ভবিষ্যতে দেশের অর্থনৈতিক বুনিয়াদ গড়ে উঠতে পারে। ইরিগেশন ব্যাপারে যে কাট মোশন আমার আছে, সেগুলি আমি মুভ করছি। আপনি যে বক্তৃতা এখানে রেখেছেন তার মধ্যে ভবিষ্যতের কোনও রকম আশা বা ইঙ্গিত না থাকার জন্য তাঁর বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** স্পিকার মহোদয়, এই বিধ্বংসী বন্যার পরিপ্রেক্ষিতে সেচ ও জলপথ দপ্তরের মন্ত্রী যে বাজেট পেশ করেছেন, সেটা সমর্থন করতে পারছি না। জলপথের ব্যাপার নিয়ে শ্রী রজনী দোলুই একটু আগে বলে গেছেন, যে জিনিস আরও দুঃখের সঙ্গে লক্ষ্য করছি সেটা হচ্ছে বন্যা নিয়ন্ত্রণের ব্যাপারে আপনার দপ্তরের যে গুরুত্ব পাওয়া উচিত, তা পাচ্ছে কিনা সন্দেহ আছে। যদিও প্রাথমিক বক্তৃতার সময়ে তিনি বন্যা নিয়ন্ত্রণ সম্বন্ধে কিছু বক্তব্য রেখেছেন, সেখানে দেখছি কেন্দ্রের কাছ থেকে তিনি ৬০০ কোটি টাকা পাচ্ছেন না বলে তিনি বন্যা নিয়ন্ত্রণ করতে পারছেন না, এই রকম একটা মনোভাব, যেন আপনার দপ্তর থেকে পশ্চিম বাংলায় কিছু করার নাই বন্যা নিয়ন্ত্রণের ব্যাপারে। এই রকম একটা মনোভাব দেখতে পাচ্ছি দুঃখের সঙ্গে। সেজন্য আমার বক্তব্য আপনার কাছে, আপনার দপ্তরের নামটা পরিবর্তন করুন। জলপথ যদি আপনার কোনও কাজে না লাগে, তার কাজ আপনার দপ্তর থেকে বাদ দিন, কিন্তু বন্যা নিয়ন্ত্রণের কাজ বিশেষ গুরুত্বপূর্ণ, সেটা আপনার দপ্তরের নামের অন্তর্ভুক্ত করুন। বন্যা নিয়ন্ত্রণের কাজ আপনার দপ্তর সেচ দপ্তর যাতে কবে, আপনার দপ্তরের কর্মচারিদের বন্যা নিয়ন্ত্রণের যে একটা ভূমিকা আছে, তারা যে বন্যা নিয়ন্ত্রণ করতে পারে, যে টাকা আপনার হাতে আছে তার মধ্যে সেটা দেখুন। আমরা বহুবার বলেছি আগেও যে এটা সম্ভব। আমি কিছু তথ্য দিচ্ছি। আমার কান্দী মহকুমায় গতবারে বন্যা হল তিলপাড়া ব্যারাজ ভেঙ্গে। গতবারের অধিবেশনে এখানে একটা প্রশ্ন রেখেছিলাম ময়ুরাক্ষী ড্যাম থেকে তিলপাড়া ড্যাম থেকে সেই বন্যা হয়েছিল কখন কিভাবে জল ছাড়া হয়েছিল সব সময় দেখবার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের কোনও ব্যাপার নাই, এখানে আপনার দপ্তরের কর্মচারিদের সম্পূর্ণ গাফিলতিতে এই বন্যা হয়েছিল এবং তারা যদি একটু সতর্ক থাকত, তাহলে এই বিধ্বংসী বন্যা হত না এবং হলেও কান্দী মহকুমায় সামান্য বন্যা হত এবং বন্যা সেখানে এত বীভৎস আকার ধারণ করত না। তার উপর একটা জিনিস দেখলাম আপনার দপ্তরে বন্যার জন্য যে ওয়ার্নিং দেবার ব্যবস্থা আছে, সেই ওয়ার্নিং দেবার ব্যবস্থাও একেবারে ফেল করেছিল।

[10-30 — 10-40 A.M.]

এই যে মুর্শিদাবাদ জেলার কাঁদি মহকুমায় বন্যা হল তার জন্য একটা ওয়ার্নিং একদিন

আগে কি ১০ ঘন্টা আগেও সেখানকার মানুষরা পেত তারা খানিকটা সতর্ক হতে পারত। ঐভাবে রাত্রি বেলায় এই রকম অবস্থায় তাদের পড়তে হত না। বন্যা নিয়ন্ত্রণ সম্পর্কে আপনার দপ্তরের সচেতন হওয়া দরকার। আপনার দপ্তরের কর্মচারিদের জানা উচিত যে বন্যা নিয়ন্ত্রণ আপনার দপ্তরের একটা গুরুতর দায়িত্ব। তাই আমার প্রারম্ভিক ভাষণে বলেছি যে আপনার দপ্তরের নাম সেচ ও জলপথ বিভাগ না করে বন্যা নিয়ন্ত্রণ ও সেচ দপ্তর করা দরকার। গত ২৬।৯।৭৮ তারিখের সন্ধ্যা ৭টার সময় ম্যাসানজোর ড্যাম থেকে জল ছাড়তে আরম্ভ করল এবং ৬১৯২ কিউসেক জল ছাড়া হল এবং রাত্রি সাড়ে ১১টার সময় ৭৫ হাজার ১২০ কিউসেক জল ছাড়া হল। কিন্তু ঐ ২৬ তারিখে ম্যাসানজোর ড্যাম থেকে যেমন ভাবে জল ছাড়া হচ্ছিল ঠিক অনুরূপ ভাবে তিলপাড়া ড্যাম থেকে যদি জল ছাড়া হত তাহলে তিলপাড়া ব্যারেজ ভাঙ্গার সম্ভাবনা থাকত না। ঐ ২৬।৯।৭৮ তারিখে সন্ধ্যা ৭টার সময় তিলপাড়া ব্যারেজ থেকে ২২ হাজার ৮৫০ কিউসেক জল ছাড়া হয়েছিল। অথচ ম্যাসানজোর ড্যাম থেকে সেখানে জল ছাড়া হয়েছে ৭৫ হাজার ১২০ কিউসেক এবং রাত্রি ১১টার সময় ম্যাসানজোর ড্যাম থেকে যখন হুড় হুড় করে তিলপাড়া ব্যারেজে জল আসতে আরম্ভ করল তখন সেই জল সেখানে জমা হতে লাগল ঐ ২২ হাজার কিউসেক থেকে তারা আর বাড়াল না তখন ঐ তিলপাড়া ব্যারেজে ক্রমশ জল জমা হয়ে হয়ে ৫৬ হাজার হল, ৭২ হাজার হল, ১ লক্ষ হল, ৪ লক্ষ হল, তখন সেটা ভাঙ্গতে শুরু করল। আমাদের আজকে এটা পরিষ্কার যে ঠিকমতো জল না ছাড়ার জন্য এই রকম বন্যা হয়ে গেল। তখন নাকি ওখানকার আপনার কর্মীরা ঘুমোচ্ছিল, আবার শুনছি নাকি খিচুড়ি খেতে গিয়েছিল পিকনিক করতে গিয়েছিল। আপনি নিশ্চয় এগুলি যাচাই করে দেখবেন। এই ব্যাপারে নিশ্চয় কেন্দ্রের ঐ ৬০০ কোটি টাকার কোনও সম্পর্ক আছে বলে আমরা মনে করি না। আপনি এর জন্য একটা তদন্ত কমিটি বসিয়েছেন। জানি না সেই কমিটি আপনাদের কোনও রিপোর্ট দিয়েছেন কিনা এবং দিয়ে থাকলে আপনি আমাদের জানাবেন কি রিপোর্ট তাঁরা দিয়েছেন। তবে প্রশ্নোত্তর কালে এখানে যে খবর পেলাম তাতে সাধারণ বুদ্ধিতে বা বুঝতে পারলাম যে আপনার দপ্তরের কর্মচারিদের গাফিলতির জন্য এই রকম বিধ্বংসী বন্যা হয়েছে। হয়ত কিছু বন্যা হত। কিন্তু এই রকম হত না। যতই বৃষ্টি হোক না কেন যদি ঠিক সময় মতো জল ছাড়া হত অর্থাৎ যে পরিমাণ ম্যাসানজোর ড্যাম থেকে জল ছাড়া হয়েছিল ঠিক সেই পরিমাণে তিলপাড়া ব্যারেজ থেকে যদি জল ছাড়া হত তাহলে এই রকম অবস্থা হত না। আমরা জানি বন্যা হলে নদী থেকে বন্যা আসে। ময়ূরাক্ষী কানা ময়ূরাক্ষীর জল বেড়ে বন্যা হতে পারে এই ভেবে জনসাধারণ নদীগুলির উপর নজর রেখেছিল। কিন্তু দেখা গেল সাঁইথিয়া থেকে সড়ক পথে বাস যেখান দিয়ে চলে সেখান থেকে জল চলে আসছে। এই অস্বাভাবিক অবস্থার জন্য আপনার দপ্তর দায়ী। এটা কন্ট্রোল করা নিশ্চয় এখানে আপনার দপ্তরের কর্মচারিদের গাফিলতি হয়েছে সে বিষয়ে কোনও সন্দেহ নেই। এখানে যে জল

বাড়বে সেটা তারা ২৬ তারিখের আগে থেকেই জানত এবং একটার সময় ডি. এম. মহকুমা শাসককে সে কথা জানিয়েও দিয়েছিল। কিন্তু এই কথা সেখানে প্রচার করা হয় নি। সন্ধ্যা বেলায় পর্যন্ত কেউ মাইক নিয়ে বেরোয় নি। কেবল কান্দি শহরের দু-একটা জায়গায় গিয়ে প্রচার করা হয়েছে। গ্রামের মধ্যে প্রচার করা হয় নি।

এই গ্রামের মধ্যে গিয়ে যদি তারা প্রচারের ব্যবস্থা করতেন তাহলে গ্রামের মানুষ অনেক সচেতন হয়ে যেতে পারত। গ্রামের মানুষকে এই রকম বিধ্বংসী বন্যার আগে থেকেই নিশ্চয় সচেতন করে দেবার দায়িত্ব আপনার দপ্তরের আছে এবং সেই জন্য আমি আপনার দপ্তরের নাম পরিবর্তন করার অনুরোধ জানিয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এইবারে আমরা কি দেখলাম? আমরা বহুদিন থেকেই শুনে আসছি যে সেচ দপ্তরের বহু টাকার কাজ হয়, বিশেষ করে বাঁধ মেরামতের কাজ হয়। এক একটি বন্যা হলে সেচ দপ্তরের যারা কর্মচারী এবং তাদের সঙ্গে ঠিকাদার যারা আছে তাদের পোয়া বারো হয়। বন্যা হলে অনেক লোকের ঘর বাড়ি পড়ে যায়, ফলে তারা মাথায় হাত দিয়ে বসে, কিন্তু কিছু লোকের খুব আনন্দ হয়, বরাবর আমরা এই জিনিস দেখছি। এইবারে কি দেখলাম? তার কোনও রকম ব্যতিক্রম হয় নি। এবারে তারা আরও খুশি। ঠিকাকূল এবং লোয়ার লেভেলে যেসব সরকারি কর্মচারী আছেন তারা অত্যন্ত আনন্দিত। আমি এই ব্যাপারে একটি উদাহরণ দিয়ে বুঝিয়ে দিচ্ছি। আমাদের কাঁদি থানায় পুরন্দরপুর বলে একটি অঞ্চল আছে। সেখানে কানা ময়ূরাক্ষীর একটি বাঁধ আছে। সেই পুরন্দরপুরের কাছে ২০০ ফুটের মতো বাঁধ ভেঙ্গে যায়। সেখানে বাঁধটি দুর্বল ছিল। সেখানে খানিকটা মাটি অনেকদিন আগে থেকেই ধ্বসে গিয়েছিল, এই খবর আমাদের কাছে ছিল। সেখানকার অঞ্চল প্রধান, যিনি আবার পুনর্নির্বাচিত হয়েছেন এবং সেখানকার ইরিগেশনের দায়িত্বে এস. ডি. ও. যিনি আছেন, তাঁদের কাছে বহুবার লিখিত ভাবে, মৌখিক ভাবে আবেদন জানিয়েছি যে বন্যা আসছে, এই সময় সাধারণত বন্যা হয়, আপনারা আগে থেকে এই জায়গাটি মাটি দিয়ে মেরামতের ব্যবস্থা করুন। সেই সময় মেরামতের ব্যবস্থা হলে হয়ত ৫/১০ হাজার টাকায় হয়ে যেত এবং সেই কাজ ভাল ভাবেই সম্পূর্ণ হয়ে যেত। কিন্তু দুঃখের সঙ্গে আমরা কি লক্ষ্য করলাম? যে জায়গাটি দুর্বল ছিল সেইখানটা ভেঙ্গে গেল। ভেঙ্গে যাবার পরে ৫ লক্ষ টাকার একটি স্কীম তৈরি হয়ে গেল। সেইখানে কি করে বাঁধ বাঁধা হবে সেই জন্য হাজার হাজার বাঁশ এসে গেল। এই বাঁশ কোথা থেকে এল আমি জানি না, কিন্তু রাস্তা বন্ধ করে দিয়ে সারা রাত জেনারেটার বসিয়ে বাঁধ বাঁধার চেষ্টা চলল। এই চেষ্টা চলতে চলতেই দেখা গেল বন্যার জল চলে গেল। কিন্তু এই ৫ লক্ষ টাকা কোথায় কার হাতে গেল সেটা আমরা বুঝতে পারলাম না এবং এইভাবে ঠিকাদারকূল ও একশ্রেণীর সরকারি কর্মচারিরা চুরি করে চলেছে। আমার মনে হয় আপনার দপ্তরের তরফ থেকে আরও বেশি সজাগ হবার প্রয়োজনীয়তা দেখা দিয়েছে। মাননীয় অধ্যক্ষ

মহাশয়, আমরা গতবারে মাননীয় মন্ত্রীর বাজেট ভাষণে দেখেছি তিনি কান্দির মাস্টার প্ল্যান সম্বন্ধে বলেছিলেন। আগের বার বাজেট ভাষণে বলেছিলেন ৬ পৃষ্ঠায় কান্দির মাস্টার প্ল্যান সম্পর্কে যে, প্রায় ১০ কোটি টাকা ব্যয়ে কাঁদি এলাকায় বন্যা নিয়ন্ত্রণ, জলনিকাশি ইত্যাদি টেকনিক্যাল প্রকল্পগুলি কার্যকর করা হচ্ছে। এবারের বাজেট ভাষণের ৬ পৃষ্ঠায় বলা হয়েছে, "মুর্শিদাবাদের কান্দী মাস্টার প্ল্যানটিও টেকনিক্যাল পর্যায়ে গুরুত্ব সহকারে বিচার বিবেচনা করা হচ্ছে। তবে এ সম্পর্কে অনেক খুঁটিনাটি টেকনিক্যাল বিষয় জড়িত থাকায় প্রকল্পটি চূড়ান্ত করতে আরও কিছু সময় লাগবে"। ১ বছর কেটে গেল, কিন্তু এই মাস্টার প্ল্যানের কোনও অগ্রগতি হয়েছে বলে আমাদের মনে হয় না। এইভাবে যদি ঢিমেতালে কাজ হয় এবং বছরের পর বছর এইভাবে বিধ্বংসী বন্যায় যদি মানুষের ক্ষয়ক্ষতি হয় তাহলে পশ্চিম বাংলার অগ্রগতি কি করে সম্ভব হবে সেটা আমরা সকলেই বুঝতে পারছি। কাজেই আপনারা যে মাস্টার প্ল্যানে হাত দিয়েছেন, এতে খুব বড় একটা টাকার অঙ্ক নেই, ৬০০ কোটি টাকা এর জন্য দরকার হবে না, মাত্র ১০ কোটি টাকা হলেই কাজ হবে। এইভাবে আপনারা যদি আরও দুবছর সময় কাটিয়ে দেন তাহলে স্বাভাবিক ভাবে এই টাকার অঙ্ক বেড়ে যাবে। সব ক্ষেত্রেই এই জিনিস হয়ে থাকে। দুবছর বাদে এটা ১০ কোটি টাকার জায়গায় ২০ কোটি টাকা হয়ে যাবে এবং তখন এই স্কীমটি বোধ হয় আর কোনও দিনই কার্যকর করা যাবে না। কাজেই আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব আপনি এই যে মাস্টার প্ল্যানের স্কীম নিয়েছেন টেকনিক্যাল কমিটিকে সত্বর কার্যকর করতে বলুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা সিদ্ধেশ্বরী ড্যাম সম্পর্কে বহুবার এই বিধানসভায় প্রশ্নোত্তরের মাধ্যমে বক্তব্য রেখেছি। বিহার সরকার, উড়িষ্যা সরকার, ডি. ভি. সি.-র সঙ্গে আমাদের সরকারের সময় আলোচনা হয়েছিল এবং দামোদর, বরাকর, সুবর্ণরেখা, অজয় নদীর ব্যাপারে কোনও ফয়সালা হয় নি। খুব আনন্দের কথা এই মন্ত্রীসভা আসার পরে তাদের সঙ্গে একটা ফয়সালা হয়েছে। কিন্তু এই বাজেট বরাদ্দের মধ্যে আমরা সেই কথা কোথাও দেখতে পেলাম না। সিদ্ধেশ্বরী নদীর উপর ড্যাম তৈরি করার একটা পরিকল্পনা আমরা বহুদিন থেকে করে আসছি এবং মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে বিধানসভার মাধ্যমে আমরা বহুবার প্রশ্ন করেছি যে এই সম্পর্কে তার কোনও প্রস্তাব তিনি রাখুন।

[10-40 — 10-50 A.M.]

আমরা জানি যে ময়ূরাক্ষী ছাড়াও আরও যে নদী আছে — সিদ্ধেশ্বরী নদীটি এবং যেটা আনকন্ট্রোলড, সেখানে বর্ষার সময় যে জল আসে এবং এসে ময়ূরাক্ষীতে পড়ে সেখানে ময়ূরাক্ষীর ড্যামের ৫ মাইল দক্ষিণে তার উপর কোনও নিয়ন্ত্রণ আপনার দপ্তরের নেই। সেখানে যদি একটি ড্যাম করে প্রথম গুরুত্ব যদি বন্যা নিয়ন্ত্রণের উপর দেওয়া হয় এবং দ্বিতীয় গুরুত্ব যদি সেচের উপর দেওয়া হয় তাহলে ভাল হয়। সেখানে ড্যাম করে যদি প্রথম

গুরুত্ব সেচের উপর দেন তাহলে ফোড়ার উপর বিষ ফোড়াই হবে। তার কারণ আমরা দেখেছি এবং আপনাকেও বহুবার অনুরোধ জানিয়েছি যে ময়ূরাক্ষী ড্যামে কোনও ফ্ল্যাড কুশন নেই এবং তা না থাকার জন্য আমরা বহু কষ্টে পড়ে আছি। সেখানে যাতে ফ্লাড কুশন হয় তারজন্য আপনাকে বহুবার অনুরোধ করেছি এবং আপনিও বলেছেন, জিনিসটা দেখবেন। যে সময় জল এসে সেটাকে ভর্তি করে রাখে তার আগেই যদি সেটি খানিকটা খালি করে রাখা হয় তাহলে কয়েক ফুট জল এলেই সঙ্গে সঙ্গে হঠাৎ ছেড়ে দিতে হয় না। সেখানে তা করলে সময় মতো ওয়ার্নিং দেবারও সময় থাকে। বন্যার যে ভয়বহতা এবারে আমরা দেখলাম এটা করলে সেটা আংশিক ভাবে কমানো যেতে পারে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, এই সিদ্ধেশ্বরী ড্যামটা যাতে তাড়াতাড়ি বাস্তবে রূপায়িত করা যায় তার জন্য আপনি সচেষ্ট হোন। এটা হলে বীরভূমের বহু এলাকা এবং মুর্শিদাবাদের কিছু কিছু এলাকা সেচ সেবিত করা যাবে। এটা ঠিক ঠিক ভাবে কার্যকর করে যদি বন্যা নিয়ন্ত্রণের উপর প্রথম গুরুত্ব দেন এবং সঙ্গে সঙ্গে ময়ূরাক্ষী ড্যামে ফ্লাড কুশনের ব্যবস্থা করেন তাহলে নিশ্চয় কান্দী মহকুমায় এবং বীরভূম জেলাতে বন্যা নিয়ন্ত্রণের একটা ব্যবস্থা হতে পারে বলেই আমি মনে করি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাই যে এ বারে আমরা দেখেছি যে একটা মারাত্মক পরিকল্পনা নেওয়া হয়েছে — বন্যার পরে যে সমস্ত বাঁধ ভেঙ্গে গিয়েছে বা ভাঙ্গে নি কান্দীতে সেগুলি নদীর কাছ থেকে সরিয়ে মাঠের মাঝখান দিয়ে করবার একটা পরিকল্পনা নিয়েছেন আপনার দপ্তর। যদিও আমি বললাম এবারে বাঁধ ভেঙ্গে বন্যা আসে নি, বন্যা এসেছে সড়ক পথে যেখান দিয়ে বাস চলাচল করে সেখান দিয়ে হুড় হুড় করে বন্যার জল এসেছে তবুও আমরা দেখছি এইরকম একটা মারাত্মক পরিকল্পনা আপনার দপ্তর থেকে নেওয়া হয়েছে। এর ফলে বহু লোকের জমি নষ্ট হবে। সেখানে মাঠের মাঝখান দিয়ে যদি বাঁধগুলি করা হয় তাহলে বাঁধ এবং নদীর মধ্যে যে অসংখ্য লোকের জমি পড়বে তারা কোনওদিন খরিপ মরশুমে বর্ষার সময় সেখান থেকে ফসল পাবে বলে মনে হয় না। সেখানে বহু লোকের যে জমি ভেসে যাবে তাতে কোনও সন্দেহ নেই।

এই ব্যাপারে আমি নিজে আপনার কাছে মেমোরান্ডাম দিয়েছি এবং আপনি প্রতিশ্রুতিও দিয়েছেন যে দেখবেন, আজকে এই বাজেটের উপর বলতে গিয়ে আপনাকে আবার আমি পুনরায় অনুরোধ জানাচ্ছি যে এই মারাত্মক পরিকল্পনা যাতে পরিত্যক্ত হয় তার জন্য আপনি সচেষ্ট হোন। তারপর ফরাক্কার জলে মুর্শিদাবাদ জেলাতে কি অবস্থা হয়েছে সেটা আপনি জানেন। মাননীয় মন্ত্রী মহাশয় গতবারের বাজেট ভাষণেও বলেছেন, এবারেও বলেছেন এই ফরাক্কা সম্বন্ধে কিন্তু কার্যকর কোনও ব্যবস্থা হচ্ছে বলে আমাদের মনে হয় না। গত বছরের বাজেট ভাষণে তিনি বলেছিলেন যে, ''ফরাক্কা বাঁধ তৈরি হবার ফলে মুর্শিদাবাদ জেলার প্রায়

১৮ বর্গমাইল এলাকা সারা বছর জলমগ্ন হয়ে থাকার ফলে এক গুরুতর সমস্যা দেখা দিয়েছে। ঐ অঞ্চলের অধিবাসীদের অশেষ দুর্গতি ভোগ করতে হচ্ছে। কেন্দ্রীয় সরকারকে বারবার অবহিত করার ফলে ঐ অঞ্চলের ফরাক্কার পূর্ববর্তী অবস্থা ফিরিয়ে আনার সম্ভবনা দেখা দিয়েছে। এরজন্য যে সব প্রকল্প নেওয়া হবে সেগুলি ফরাক্কা বাঁধ কর্তৃপক্ষ-এর মাধ্যমেই রূপায়িত হবে এবং কেন্দ্রীয় সরকার ব্যয়ভার বহন করবেন"। এটা ফিরিয়ে আনার সম্ভাবনা দেখা দিয়েছে বলে গতবারের বাজেট ভাষণে তিনি আমাদের আশ্বাস দিয়েছিলেন এবং সেখানে একটা আশার আলো দেখিয়েছিলেন কিন্তু সেই আশার আলোয় আমরা আশান্বিত হই নি। আমরা এখনও দেখছি সেই ২০ বর্গমাইল এলাকার মানুষগুলো সারা বছর জলমগ্ন হয়ে থাকছে।

তারা কি অবর্ণনীয় দুঃখ কষ্টের মধ্যে আছে, তাদের উদ্ধারের ব্যাপারে কোনও হদিশ এই বাজেটের মধ্যে আপনি দেখাতে পারেন নি। ফারাক্কা থেকে হেঁদুয়া পর্যন্ত ৪০ মাইল গঙ্গার ভাঙ্গনে ক্ষতিগ্রস্ত। সেখানে আপনি এবারে প্রারম্ভিক ভাষণে বলেছেন যে জঙ্গীপাড়া ব্যারেজ ক্ষতিগ্রস্ত এবং সেটার ভয়াবহতা সম্পর্কে বলতে গিয়ে বলেছেন যে গঙ্গা নদী যদি ভাগীরথীতে পড়ার সম্ভাবনা দেখা দেয়, যেটা ৪ মাইল প্রশস্ত সেটা যদি ১/৮ মাইল নদীতে পড়ে তাহলে তার ভয়াবহতা আরও বাড়বে, সেই গুরুত্ব আপনি বুঝেছেন। আমরাও এটার গুরুত্ব বুঝি। সেজন্য আপনি এই ব্যাপারে কেন্দ্রের সঙ্গে আরও জোরদার ভাবে বলুন বা আপনার হাতে যে টাকা আছে সেটা দিয়ে যদি সমাধান করতে পারেন তাহলে নিশ্চয় সেটা করবার জন্য চেষ্টা করবেন, এই আবেদন করছি। তারপর ফারাক্কা ফিডার ক্যানেল যেটা ২৬ মাইল দীর্ঘ সেখানে আরও কয়েকটা বা অন্তত ৪টি ব্রিজ যাতে করা যায় তার জন্য সচেষ্ট হবেন সেজন্য অনুরোধ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর একটা কথা বলে আমার বক্তব্য শেষ করব। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি একটি খবর দিতে চাই, সম্প্রতি কান্দিতে ৮২ জন কর্মচারী আপনার দপ্তর নিয়োগ করেছেন। আপনাদের বামফ্রন্ট সরকারের যে ঘোষিত নীতি যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নেওয়া হবে সেটা সম্পূর্ণ ভাবে লংঘিত হয়েছে। আপনার দপ্তরে এই যে অরাজকতা চলছে কর্মী নিয়োগের ব্যাপার নিয়ে, এই সম্পর্কে আপনি নিশ্চয় অনুসন্ধান করবেন। এই যে ৮২ জন কর্মী, একজন, দুইজন নয়, এটা পরিকল্পিত ভাবে করা হয়েছে। এই যে খালাসির পদ বা অন্যান্য পদগুলিতে নিয়োগ করা হয়েছে, প্রয়োজন হলে সেই সমস্ত নিয়োগ বাতিল করে সরকারের ঘোষিত যে নীতি সেই নীতির মাধ্যমে আপনারা এই কর্মচারী নিয়োগ করবেন এই আশ্বাস আপনার কাছে আশা করব। সেচের জল সম্পর্কে আপনারা যদিও বলেন যে সেচ এলাকার বৃদ্ধি করা যাচ্ছে না। কিন্তু আমি দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি যে বহু জায়গায় বিশেষ করে যাঁরা এই সেচ

প্রকল্পের শেষের দিকে আছে — যেমন ময়ূরাক্ষী প্রকল্প কান্দি একেবারে টেইল এন্ডে আছে। সেখানে সেচের জল ঠিক সময় মতো পাওয়া যায় না অথচ সেখানে সেচের জন্য কর ঠিক সময় মতো ধার্য হয়ে যাচ্ছে। এটা নিয়ে আপনার কাছে আমি বলেছি, এর একটা সুরাহা করবেন বলে আশা করি। আর তিস্তা ব্যারেজ প্রকল্প যেটা উত্তরবঙ্গের জন্য করা হয়েছে এটা তাড়াতাড়ি যাতে বাস্তবে রূপায়িত করা যায় তার জন্য চেষ্টা করবেন। এই কথা বলে এই বাজেটের মধ্যে বিশেষ করে বন্যা নিয়ন্ত্রণের জন্য যে পরিকল্পনা থাকা উচিত ছিল এবং তার সুষ্ঠু একটা রূপরেখা দেওয়া উচিত ছিল। কিন্তু তা দিতে পারেন নি বলে এই ব্যয় বরাদ্দকে সমর্থন করতে পারছি না। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনীলকুমার মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচ মন্ত্রী মহাশয়ের এই বাজেটকে সমর্থন করতে উঠে কয়েকটি কথা বলতে চাই। প্রথমে সেচ মন্ত্রী মহাশয় যে বাজেট রেখেছেন তার আগে যে কাজ হয়েছে বন্যার পরে, সেজন্য আমি বীরভূম জেলার কৃষকদের তরফ থেকে তাঁকে অভিনন্দন জানাচ্ছি। এই জন্য জানাচ্ছি যে তিলপাড়া বাঁধ ভেঙ্গে গেছে। বুর্জোয়া কাগজগুলি যে ভাবে তার প্রচার শুরু করেছিল তাতে কৃষকদের মধ্যে ধারণা হয়েছিল যে বোধ হয় এই বাঁধ আর সেখানে হবে না। কিন্তু বামফ্রন্ট সরকার এসে কৃষকদের আশ্বাস দিয়েছিলেন যে আমরা রবি শস্যের চাষের জন্য জল দেব এবং যে সময় দেবার কথা সেই সময়ের মধ্যে বাঁধের কাজ শেষ করে রবি চাষের জন্য জল দেওয়া হয়েছে, বোরো চাষের জন্য জল দেওয়া হয়েছে, যাঁরা ক্ষতিগ্রস্ত হয়েছিল। বীরভূম জেলায় যে সমস্ত চাষীরা বন্যায় ক্ষতিগ্রস্ত হয়েছিল তাঁরা বামফ্রন্ট সরকারকে ধন্যবাদ জানাচ্ছে।

[10-50 — 11-00 A.M.]

সেটা হচ্ছে সেচের সম্প্রসারণ। আমি বিগত বাজেটে বলেছিলাম যে সেচের ব্যাপারে আমাদের কতকগুলো ত্রুটি ছিল, আমরা এই নিয়ে আলোচনা করার পরে বীরভূম জেলার জলসেচ ব্যবস্থাটা যাতে টেল এন্ডে যেতে পারে তার ব্যবস্থা করা হয়েছে। অতীশ বাবু বলে গেছেন টেল এন্ডে জল যায় না। টেল এন্ডে জল দিতে অনেক সময় লাগে, শেষ পর্যন্ত গিয়ে পৌছায় না, এটা ঠিক। এটা একদিনের ব্যাপার নয়, ৩০ বছরের ব্যাপার। সুতরাং এখন চেষ্টা চলছে কি করে জলটা গ্রামের শেষ প্রান্তে যেতে পারে। আর এক দিকে চেষ্টা চলছে, বীরভূমের মাটিতে জলটা খুব বেশি চুষে নেয় এবং তার জন্য লাইনিং করার চেষ্টা চলছে। কিন্তু লাইনিং করার ব্যাপারে আমার কতকগুলো কথা আছে। লাইনিং যেখানে করার দরকার, নিশ্চয়ই সেখানে লাইনিং এর কাজ চলছে, কিন্তু যেখানে লাইনিং করার কোনও প্রয়োজন নেই, আমার যেটা মনে হয়েছে, লাইনিং অকারণে কিছু কিছু জায়গায় হচ্ছে, সেটা ঠিক নয়।

একটা জিনিস দেখেছি, মহম্মদ বাজারের পশ্চিম-এ, বিহার এবং বীরভূমের বর্ডারে যেটা সাঁওতাল পরগনায় জল যাচ্ছে। ম্যাসানজোর থেকে ঠিক হল যে তারা ২০ হাজার কিউসেক জল দেবে, সেচ মন্ত্রী যখন গিয়েছিলেন, তখন আমরা বলেছিলাম, যদি ঐ ক্যানেলটাকে লাইনিং করা হয় তাহলে বেশ কিছু জল উদ্বৃত্ত হবে। ফলে মহম্মদপুরের ঐ এলাকাটা যেটা নন ইরিগেটেড এলাকা হয়ে রয়েছে, সেই এলাকাটা সেচভুক্ত হতে পারবে, কিছু জমি জল পাবে এবং আমার মনে হয় এটার প্রয়োজন ছিল। আমার দাবি অন্ততপক্ষে লাইনিং যখন হচ্ছে, জল যখন রক্ষা করার চেষ্টা হচ্ছে তখন মন্ত্রী মহাশয় এই বিষয়ে নজর দেবেন যাতে মহম্মদ বাজারের ঐ এলাকাটা যেন সেচভুক্ত হয়। আর একটা জিনিস, এটা ঠিক যে কমান্ড এরিয়া বলে একটা বিরাট এলাকাকে ঘোষণা করা হয়েছিল। কিন্তু সেই কমান্ড এরিয়ার মধ্যে দেখা গেছে, জল পায় না অথচ কর আদায় হচ্ছে। দীর্ঘ দিন ধরে আমরা লড়াই করেছি। ৩০/৪০ বছর বলুন, এই ক্যানেল হবার পরবর্তী কাল থেকে লড়াই করেছি। শুধু গত বছর দেখলাম ওখানকার রেভিনিউ তহশীলদাররা গ্রামে গ্রামে গেছে, যদিও খুব সঠিক ভাবে হয় নি, অর্থাৎ আরও পরিষ্কার ভাবে যে সমস্ত কমান্ড এরিয়া বলে ঘোষিত জায়গা, সেই সব এলাকায় জল না পেলে তাদের ক্যানেল কর ছাড় দেওয়া উচিত। অথবা তারা যাতে জল পায় তার জন্য চেষ্টা করা উচিত। এই সব কথা বলতে গিয়ে আমার একটা কথা মনে হচ্ছে, যেমন কিছু ক্যানেল করা হচ্ছে, সাঁইথিয়া থানাতে ১৯৭৭ সালে কংগ্রেস আমলে সেই টাকাটা স্যাংশন হয়েছিল, ২০ লক্ষ টাকা। ক্যানেল কাটা হয়েছে, কিছু কাটা হবার পর জমির ব্যাপারে হাইকোর্টের ইনজাংশন হয়ে পড়ে রয়েছে।

অনেক টাকা খরচ হয়েছে। আমি বলছি এই সমস্ত কাজগুলো যদি হয়ে যায় অর্থাৎ হাইকোর্টের ইনজাংশন যদি বন্ধ করা যায় বা ইনজাংশন তুলে নিয়ে আসা যায় তাহলে ঐ যে লক্ষ লক্ষ টাকা খরচ হয়েছে, আরও কিছু টাকা খরচ করে ঐ এলাকা জল পেতে পারে, এই ব্যাপারটা দেখার দরকার আছে। এই প্রসঙ্গে আমি কয়েকটি প্রশাসনিক দুর্নীতির প্রশ্ন রাখছি। ধরুন এই লাইনিং এর ব্যাপারে কিছু দুর্নীতি হয়, আমরা বহুবার বলেছি একটা জায়গায় লাইনিং করার ব্যাপারে ৬৬ লক্ষ টাকার টার্গেট করা হল এবং ময়ূরাক্ষী নর্থ ডিভিসনের ব্যাপারে, তাকে ৫ পারসেন্ট অ্যাবাভ দিয়ে টেন্ডার কল করা হল এবং টেন্ডার অ্যাকসেপ্টেড হল, অথচ সেই কাজ এখনও পর্যন্ত হয় নি। অথচ যে জায়গায় একটা ক্যানেল কাটলে বা একটু রিপেয়ার করলে অনেক উপকার হয় তা করা হচ্ছে না। আমি সাঁইথিয়া থানার একটা এলাকার কথা বলছি, সেই ক্যানেলটা রিপেয়ার করার জন্য বারবার অনুরোধ করা হয়েছে, অথচ সেখানে কিছু করা হচ্ছে না, এই যে অবস্থা, এটাকে একটু পরিবর্তন করার দরকার আছে। এখনও পরিকল্পনায় কিছু কিছু ত্রুটি হচ্ছে। যেমন ক্যানেল কাটা হয়েছে, সেই ক্যানেল কাটার সময় কৃষকদের সঙ্গে কোনও পরামর্শ করা হয় নি, ঐ এলাকার কারোর সঙ্গে কোনও পরামর্শ করা হয় নি। ক্যানেল হয়েছে, লো ল্যান্ডের উপর

দিয়ে গেছে, উঁচু জায়গায় কমান্ড এরিয়া ধরা হয়েছে, সেখানে জল পৌঁছাতে পারছে না। সুতরাং এই যে ত্রুটি, এই ত্রুটিগুলো মুক্ত করতে গেলে অন্ততপক্ষে আর একটু ব্যবস্থা থাকা দরকার। অতীশ বাবু বললেন আমি নাকি হিংলো গিয়েছিলাম প্রথম যখন কমিটি যায় তাদের সঙ্গে। সেই কমিটি গিয়ে যে সমস্ত জিনিস দেখলেন, তিলপাড়া অ্যাফ্লাক্স বাঁধের ব্যাপার এবং হিংলোর ব্যাপারে তারা তদন্ত করে কয়েকটি বিষয়ে বলেছেন। তারা বলেছিলেন হিংলো ড্যাম পুরানো হয়েছিল। ১৯৭২ সালে জমি দখল করেছিল যখন ড্যামটা তৈরি হল, তারপর যোগাযোগ ব্যবস্থা করা হয় নি। ড্যাম এবং খয়রাসোল থানার মধ্যে রাস্তার কোনও যোগাযোগ ব্যবস্থা নেই, তাদের না আছে কোনও ইলেক্ট্রিফিকেশন ব্যবস্থা, কোনও টেলিফোন যোগাযোগ নেই, তারা একটা দুরবস্থার মধ্যে আছে। যার ফলে বাঁধে যখন জল জমে, তখন তারা সেখানে কোনও রকম যোগাযোগ করতে পারছে না, সেখানে কোনও হ্যালিপ্যাড নেই, অফিসাররা গিয়ে থাকবে তার কোনও রকম ব্যবস্থা নেই। এই জিনিসগুলো সেখানে অসুবিধার সৃষ্টি করেছে। সুতরাং হিংলো যে পরিকল্পনাটা হয়েছে এটা নাকি পশ্চিম বাংলায় নূতন, অন্য কোনও রাজ্য থেকে দেখে এসে করা হয়েছে। কিন্তু তারা বললেন এই ড্যাম মাটি দিয়ে ঢাকা হয়েছে, ঢাকার পরে যেটা করার দরকার ছিল, বোল্ডার দিয়ে শক্ত করে রাখা, তার উপর সিমেন্টিং করা, তা করা হয় নি।

মাটির ওপর সিমেন্টের ঢালাই করে দিয়েছে, ফলে জল এসে ধাক্কা মেরেছে সব কিছু ভেঙে চলে গেছে। এদিকে খবরের কাগজগুলি প্রচার করল ঐ সব কথা। তারা বলল কমপেনসেশনের টাকা দিচ্ছে না বলে হিংলো ড্যাম করতে দিচ্ছে না। আমরা বলেছিলাম ১৯৭২ সালে জমি দখল করা হয়েছিল এবং নিশ্চয়ই সেখানে কৃষকদের কমপেনসেশন দেওয়ার দরকার আছে। কিন্তু সব চেয়ে বড় কথা হচ্ছে প্রকল্প সম্বন্ধে এবং যে প্রকল্প হয়েছে তাতে কোনও ত্রুটি ছিল কিনা যে কমিটি তদন্ত করেছে, তারা বলেছে পরিকল্পনায় ত্রুটি ছিল। সেই ত্রুটির কথা ওখানকার কৃষকরাও বলেছিল। তবে এ ব্যাপারে কমিটি কি রিপোর্ট দিয়েছে তা সব আমাদের জানা নেই। আমার মনে হয় কমিটির রিপোর্ট তাড়াতাড়ি দেখা উচিত। হিংলো ড্যাম সম্পর্কে যদি পুরানো ত্রুটি যুক্ত পরিকল্পনা থাকে তাহেল তাকে ত্রুটি মুক্ত করা দরকার। তা না হলে আবার বন্যা হবে। এক সময়ে কাগজে দেখেছিলাম হিংলো ড্যাম রবি শস্যে জল দেয়। কিন্তু এটা আমাদের জানাছিল না। সেখান থেকে প্রথমে ২ লক্ষ ৫ হাজার একরে জল দেওয়া হত এবং তার পর সাড়ে আট হাজার একরে জল দেওয়া শুরু করেছিল, কিন্তু এর লক্ষ্য ছিল ৩৩ লক্ষ। ১৯৭৮ সালের জানুয়ারির পর স্লুইস গেট হল, আর সেই বছরই বন্যায় সব ভেঙ্গে চুরমার হয়ে গেল। কিন্তু কাগজগুলি এমন ভাবে প্রচার করল যে, হিংলো ড্যাম থেকে রবি শস্যে জল দেওয়া হচ্ছে না। নানা রকম ভাবে, সুপরিকল্পিত ভাবে এই সব প্রচার শুরু হয়েছিল, ইরিগেশন বিভাগের সঙ্গে জেনারেল প্রশাসনের একটা ঝগড়া লাগাবার চেষ্টা করা হয়েছিল। আমাদের কাছে সেটা ধরা পড়েছিল বলেই তারা বিশেষ কিছু

করতে পারে নি। অ্যাফ্লাক্স বাঁধ সম্পর্কে আমাদের অনেক কিছু বলা আছে। আজকে ময়ূরাক্ষীর জল ধরে রাখার দরকার আছে। সেখানে সিদ্ধেশ্বরী প্রকল্পকে রূপায়িত করতে পারলে কিছুটা বানকে রোধ করা যেতে পারে। আমরা ওখানকার সমস্যা নিয়ে আলোচনা করেছিলাম তাঁরা বলেছেন ক্রপ প্যাটার্ন চেঞ্জ করতে হবে। আমরা বলেছিলাম রাজি আছি ক্রপ প্যাটার্ন চেঞ্জ করতে, আমরা রবি শস্য এবং বোরো চাষ করব। কিন্তু আগে সেচ ব্যবস্থা থাকলেও জল নিকাশির উপযুক্ত ব্যবস্থা করতে হবে। ময়ূরাক্ষী যখন হয় তখন আমরা ওখানে আন্দোলন করেছিলাম যে, ম্যাসানঞ্জোর ড্যাম থেকে বন্যা নিয়ন্ত্রণ, সেচ ব্যবস্থা এবং জল নিকাশি ব্যবস্থা করতে হবে। বীরভূম জেলার পশ্চিম ও উত্তর প্রান্তে শুধুই খরা হয়, আর পূর্ব ও দক্ষিণ প্রান্তে জল জমে থাকে।

যে অঞ্চলে জল জমে থাকে সেই অঞ্চল সম্বন্ধে ফ্ল্যাড কমিশনকে জিজ্ঞাসা করেছিলাম যে, এটা কি বন্যা এলাকা? তাঁরা আমাদের বলেছিলেন যে, না, এটা বন্যা এলাকা নয়, জল নিকাশি ব্যবস্থা নেই। সেই জল নিকাশি ব্যবস্থা সুষ্ঠু ভাবে করবার জন্য ম্যাসানঞ্জোরে আন্দোলন হয়েছিল। তখন তারাও এর স্বীকৃতি দিয়েছিলেন। কিন্তু গতবার বন্যার সময় দেখলাম জল নিকাশি ব্যবস্থা নেই। ওখানে একটা কিছু গোলমাল আছে, এটা আমরা বুঝতে পারছি। আমরা এক সময়ে চীফ ইঞ্জিনিয়ারকে বলেছিলাম যে, আমাদের অভিজ্ঞতা থেকে আমরা বুঝতে পারছি এবং বিভিন্ন অঞ্চলে বান হচ্ছে, মেদিনীপুরে বান হচ্ছে, মুর্শিদাবাদে বান হচ্ছে, আমাদের অনুরোধ ময়ূরাক্ষী থেকে কিছু জল ছেড়ে দিন। খুব বেশি বান যাতে না হয় তার জন্যই আমরা ঐ কথা বলেছিলাম। আমরা বলেছিলাম যে এর ফলে কিছু বেশি জল হলেও বন্যা কিছুটা চেক করা যাবে। তাতে তাঁরা বলেছিলেন এটা সেচ ব্যবস্থার জন্য। আমরা সেখানে কাগজপত্র দেখেছিলাম, তাতে বলা হচ্ছে সেচ ব্যবস্থার জন্য। তবুও আমরা অনুরোধ করেছিলাম যে, বীরভূম জেলায় বান হল কান্দি সাব ডিভিসন শেষ হয়ে যাবে। এটা যাতে না হয় দেখুন।

[11-00 — 11-10 A.M.]

এটা আমরা সি. এ. ডি. পি.-র কাছে অনুরোধ করেছিলাম যে, বন্যা যদি রোধ করতে হয় তাহলে বীরভূম জেলার পূর্ব দক্ষিণ প্রান্তে যে বান হচ্ছে তা থেকে শুধু বীরভূমকে রক্ষা করলে হবে না কাঁথি সাব ডিভিসনকেও রোধ করতে হবে। এর জন্য কোপাই, সিদ্ধেশ্বরী পরিকল্পনা করতে হবে, ম্যাসাঞ্জোরকে ঠিক করতে হবে, ম্যাসানঞ্জোরের ক্যাপাসিটি হচ্ছে ১০০ বছর, এর ২৫ বছর পার হয়ে গেছে, এর ফলে ম্যাসাঞ্জোরের একের চার অংশ সিল্টেড হয়ে গেছে, যার ফলে জল ধরার আর ক্যাপাসিটি থাকছে না। এই সবের ব্যবস্থা করা আশু দরকার। দ্বিতীয়ত ড্যামের চারিদিকে যদি বন সৃষ্টি না হয় তাহলে জল ধরে রাখা যাবে না।

কিন্তু আগে ক্যানেলের দুই ধারে বাবলা গাছ লাগানো হয়েছিল যার ফলে জমিতে চাষ করা যাচ্ছে না। সেইজন্য বলছি বাবলা গাছের বীজ না ছড়িয়ে সেখানে ফলের গাছ লাগানো দরকার এবং এইগুলি দেখবার জন্য পঞ্চায়েতের হাতে দায়িত্ব দেওয়া উচিত। শেষ কথা হচ্ছে অতীশ বাবু বললেন দুই দিকে ৩/৪ হাজার ফুট চওড়া করে দূরে দূরে বাঁধ দিতে হবে। আমি বলছি এটা ঠিক নয়, কারণ তাহলে কৃষকের বহু জমি চলে যাবে। আমি সেচ দপ্তরকে বলব এত জায়গা নিয়ে কোন লাভ নেই, বরং নদীগুলিকে সংস্কার করুন, যে বালি জমে আছে তা দূর করুন এবং এই কাজ করতে পারলেই বন্যা নিয়ন্ত্রণ ও সেচ ব্যবস্থা হবে। এই কাজ এই সরকার আরম্ভ করেছেন। ঢেলে জল দেবার জন্য এবং বিভিন্ন ক্যানেল কাটার যে পরিকল্পনা হয়েছে তা সফল হবে এই আশা নিয়ে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেচ মন্ত্রী যে ব্যয় বরাদ্দ উত্থাপন করেছেন তাকে সমর্থন করে আমি ময়ূরাক্ষী সম্বন্ধে একটা কথা বলতে চাই। বীরভূম জেলায় বন্যায় যে ধ্বংসলীলা এবং ক্ষতিগ্রস্ত হল তাতে মনে হয়েছিল আমরা বোধ হয় এই ক্ষতির হাত থেকে মুক্তি পাব না, কিন্তু সেচ দপ্তরের কর্মতৎপরতার জন্য তিলপাড়া বাঁধ ভেঙ্গে গেলেও ঠিক সময় তাকে বাঁধ দেওয়ার ফলে এবং বোরোর জন্য ঠিক সময় জল দেওয়ার যে ব্যবস্থা তাঁরা করেছিলেন তার জন্য আমি এই সরকারকে এবং সেচ দপ্তরের কর্মচারিদের অভিনন্দন জানাচ্ছি। আমাদের বিরোধী পক্ষের অতীশ বাবু যিনি একজন শিক্ষিত ও বুদ্ধিমান লোক এবং যিনি ময়ূরাক্ষীর টেল পয়েন্টে বাস করেন এবং বীরভূমের ময়ূরাক্ষীর জলে স্নাত হন, তিনি একবারও বললেন না যে সেচ দপ্তর থেকে বাঁধ বেঁধে দেওয়ার ফলে ঠিক সময় জল দেওয়ার জন্য কোনও ক্ষতি হয় নি। বিরোধী পক্ষ থেকে বললে জলপথ বাদ দিয়ে দেওয়া হোক এবং বন্যা নিয়ন্ত্রণ নেই বলে অনেক অভিযোগও তাঁরা করলেন, পশ্চিম বাংলায় যে সেচ পরিকল্পনা আছে তাতে ডি. ভি. সি. ফ্লাড ওরিয়েন্টেড প্রকল্প এবং অন্যগুলো ফ্লাড কন্ট্রোল ওরিয়েন্টেড নয়। তা সত্ত্বেও বন্যা নিয়ন্ত্রণ হয় নি বলে ওঁরা দোষারোপ করলেন। যাই হোক আমি ময়ূরাক্ষীর উপরেই কথা বলব, ময়ূরাক্ষী পরিকল্পনা যাতে জল ত্বরান্বিত করা হয় তার জন্য সেখানে পাকা বাঁধ দেওয়া হয়েছে, জল ত্বরান্বিত করার জন্য সিল্টেজ অপসারণ একটা মস্ত বড় কাজ, সিল্টেজ অপসারণের যে পরিকল্পনা মন্ত্রী মহাশয়. নিয়েছেন তাতে সমস্ত জায়গায় পাকা বেড় বাঁধা হচ্ছে। সুনীল বাবু বললেন যেসব জায়গায় বাঁধ বাঁধা হয়েছে· সেগুলি সব পাকা করা হয়েছে।

[11-10 -- 11-20 A.M.]

নদীর যেখান থেকে জল আসছে সেই জল যখন ক্যানেলের ভেতর ঢুকবে তখন

নিশ্চয়ই সেখানে সিল্ট পড়বে। কাজেই সিল্ট কোথাও কিছু কম বেশি হতে পারে, তার জন্য যে বিরাট টাকা খরচ হচ্ছে তাড়াতাড়ি জল দেবার জন্য সেই টাকাটা সঠিক ভাবে কাজে লাগছে কিনা সেটা ভাল করে পরীক্ষা-নিরীক্ষা করে দেখার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি। আর একটা কথা হল পশ্চিমবঙ্গে পঞ্চম যোজনাতে সেচের লক্ষ্য হল ৪ লক্ষ ১৪ হাজার হেক্টর জমি সেচ পাবে, সেচ পায় মাত্র ২ লক্ষ ৫ হাজার হেক্টর। পঞ্চম পরিকল্পনা শেষ হতে আর এক বছর বাকি আছে, যদি এখন পর্যন্ত এই সেচকে অর্ধেক পর্যন্ত না নিয়ে যেতে পারি তাহলে এটাকে পূর্ণাঙ্গ করতে কত বছর লাগবে আর কটা পরিকল্পনা লাগবে এটা যেন মন্ত্রী মহাশয় চিন্তা করে দেখেন। ময়ুরাক্ষী থেকে সেচের জল যে সমস্ত এলাকা পায় তা এক তৃতীয়াংশের বেশি কৃষিযোগ্য জমি জল পায় না। এই সেচ এলাকা না বাড়ালে কেবলমাত্র কৃষির উপর নির্ভরশীল মানুষের কোনও উন্নতি হবে না। কারণ, সেখানে কোনও রকম শিল্প নেই, তাদের জীবিকা অর্জনের কোনও বিকল্প ব্যবস্থা নেই। সেজন্য সেচ মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব আমাদের জেলায় সেচের যে কমান্ড এলাকা আছে সেই কমান্ড এলাকা যাতে আরও বেশি বাড়ানো হয় তার জন্য তিনি যেন ব্যবস্থা করেন। আমাদের যে সিদ্ধেশ্বরী ড্যাম এবং হিংলো বাঁধ দুটি জিনিস আছে এই দুটো জিনিসকে পূর্ণাঙ্গ করার জন্য তিনি যেন সচেষ্ট থাকেন এটা তাঁর কাছে আমার বিশেষ অনুরোধ। আর একটা কথা হল আপনাদের বিশেষ দায়িত্ব আছে চাষের জলের অপচয় বন্ধ করা। আমি একজন কৃষি কর্মী হিসাবে মনে করি যে জল জমিতে দেওয়া হয়, ক্যানেল থেকে যে জল অপচয় হয়ে যায় যদি সত্য সত্যই এই জলকে নিয়ন্ত্রণ করা যায়, জলের অপচয় বন্ধ করা যায় তাহলে আরও অনেক জমিতে আমরা সেচ দিতে পারব। কিন্তু এই অপচয় বন্ধ করার বিশেষ ব্যবস্থা আছে কিনা আমি জানি না। আমাদের বলা হয় জল নষ্ট কোরো না, কিন্তু জমিতে জল অপচয় বন্ধ করার জন্য ব্যবস্থা অবলম্বন করা হয়েছে কিনা আমি জানি না। আমার মনে হয় সরকারি দপ্তর, কৃষক সংগঠন, কৃষক কর্মী যাঁরা আছেন তাঁদের সকলে মিলে একটা আলোচনা চক্রের ব্যবস্থা করার প্রয়োজনীয়তা আছে এই ব্যাপারে, জল অপচয় একটা সর্বনেশে জিনিস। ম্যাসানজোর ড্যাম থেকে যে জল জমিতে এসে পৌছায় সেই জলের জন্য অনেক টাকা খরচ হয়, কিন্তু সেই জল অপচয় হয়ে বেরিয়ে চলে যায়। আরও তাড়াতাড়ি জল পাবার জন্য এবং জলের অপচয় বন্ধ করার জন্য প্রত্যেকটা জমির মাঝে ফিল্ড চ্যানেল দেবার ব্যবস্থা নেই। ফিল্ড চ্যানেল হলে আমাদের সেচের এলাকা আরও অনেক বাড়বে। সেচের জল সরবরাহ ত্বরান্বিত করার জন্য স্লুইস গেটের কথা অনেক দিন থেকে শুনছি। একটা স্লুইস গেট থেকে আর একটা স্লুইস গেটের দূরত্ব ১/২ মাইল। এই স্লুইস গেটের মাঝখানে যে সমস্ত ব্যাঞ্চ ক্যানেল আছে সেই ক্যানেলে জল তুলতে হলে ঐ স্লুইস গেটে অনেকখানি জল ধরে রাখতে হয়। তাই মাঝে মাঝে আরও স্লুইস গেট করা দরকার, তারজন্য আরও বেশি টাকা বরাদ্দ করা দরকার। আর একটা কথা হল জল সরবরাহের

সঙ্গে সুযোগ সন্ধানকারী কিছু চাষী তদারককারী কর্মচারী যারা আছে তাদের সঙ্গে অন্যায় ষড়যন্ত্রে লিপ্ত থাকে। তারা জলের স্বাভাবিক গতিকে বাধা দিয়ে সেখানে অনেকক্ষণ জল নিয়ে নেয়, নিচের দিকে জল ছাড়বার যে ব্যবস্থা আছে তাকে ব্যাহত করে।

কাজেই সেচ মন্ত্রী মহাশয়, এই জল সরবারহের ব্যাপারে তদারককারীরা ঠিক ঠিক ভাবে কাজ করছেন কিনা সেটা যেন ভাল করে দেখার ব্যবস্থা করেন। আর টেস্ট নট তৈরি করার যে কথা আছে সেই ব্যাপারে আমাদের সেচ ইঞ্জিনিয়াররা এবং সেচ রেভিনিউ দপ্তর এই দুইয়ের মধ্যে একটা প্রতিযোগিতা আছে। সেচ ইঞ্জিনিয়ার দপ্তর থেকে অনেক সময় দেখাতে চায় যে তাঁরা অনেক পরিমাণ জায়গায় জল দিয়েছেন, কিন্তু সেগুলিতে প্রকৃতপক্ষে জল দেওয়া হয় নি। সেখানে রেকর্ড করে দেওয়া হয় কিন্তু যখন রেভিনিউ দপ্তর টাকা আদায় করতে যায় সেই সময় অনেক বাধা বিপত্তির সৃষ্টি হয়, সেই সময় যেন পরীক্ষা নিরীক্ষা করে দেখা হয়। আমাদের সেচ দপ্তর থেকে যে সমস্ত জলকর মাপ পাওয়ার ব্যবস্থা আছে জলকর মাপ পেতে হলে জমিতে ফসল থাকতে থাকতে লাস্ট ওয়াটারিং ও ফাস্ট ওয়াটারিং যখনই জল না পান সেই সময়ের একটা সীমা আছে তার মধ্যে দিতে হয়, কিন্তু গরিব অশিক্ষিত চাষীরা ঠিকমতো জানে না, সেইজন্য সেচের জল না পেয়ে কর দেওয়া গরিব কৃষকদের উপরে এসে পড়ে, সেটা থেকে অব্যাহতি পাবার জন্য ভাল করে সমীক্ষা করার দরকার আছে, সেইজন্য চাষীরা জল না পেয়ে অনেক দুর্দশাগ্রস্ত হয়, আরেকটা কথা জল অপচয় বন্ধ করবার জন্য সক্রিয় ভাবে আমি বলেছি যে এমন একটা সংস্থা করা দরকার যে ঐ কর্মচারী ও কৃষকদের নিয়ে যাতে জল অপচয় না হতে পারে তাহলে সেচের কমান্ড এরিয়া বাড়াতে পারব, আরেকটা কথা আমি বলতে চাই, অজয়, ময়ূরাক্ষী, সিদ্ধেশ্বরী, মহানন্দা প্রভৃতি এবং তার পার্শ্ববর্তী কংসাবতী এবং ডি. ভি. সি. এই যে সমস্ত আন্তরাজ্য নদীগুলি আছে আমাদের বামফ্রন্ট সরকারের মন্ত্রী অন্যান্য রাজ্যের সঙ্গে আলোচনা সভায় বসে যাতে সময় মতো জল নেওয়া হয় তার জন্য সিদ্ধান্ত গ্রহণ করেছেন, সেইজন্য আমি সেচ মন্ত্রীকে ধন্যবাদ জানাই, কারণ সেচের সঙ্গে কৃষি অঙ্গাঙ্গীভাবে জড়িত, সেচের জল এবং বন্যার জল সমস্ত পশ্চিম বাংলায় যেভাবে রাস্তাঘাট ধ্বংস হয়েছিল সে সময় কৃষি দপ্তরের তরফ থেকে কৃষি উৎপাদনের জন্য সার, বীজ দেওয়া কিছু সময়ের জন্য ব্যাহত হলেও পরে সরবরাহ ব্যবস্থা ত্বরান্বিত করা হয়েছে। সেটা এখানে বিশেষ ভাবে উল্লেখযোগ্য, সেচ দপ্তরের জল দেওয়ার ব্যাপারে আরেকটা বক্তব্য হল যে আগেকার সেচ কর্ম কর্তারা যেভাবে পাইপ বসিয়ে গিয়েছিলেন সেগুলি আবার উঠিয়ে নূতন করে উঁচু করে দেওয়া হচ্ছে, তাহলে অনেক জলের অপচয় বন্ধ হবে। আমি একজন কৃষক কর্মী হিসাবে এবং গ্রামে গঞ্জে ঘোরা কর্মী হিসাবে জানি যারা আগে করেছিলেন তাঁরাও ইঞ্জিনিয়ার ছিলেন, তাঁরাও অনেক তদারকির কাজ করেছিলেন কিন্তু এখন নূতন নূতন ইঞ্জিনিয়াররা এসে সেগুলি উঁচু করে দিয়ে অনেক জায়গায় জল সরবরাহ ব্যাহত হচ্ছে। আমি বলছি না যে এগুলি ভুল কাজ হচ্ছে কিন্তু

আগে যে ব্যবস্থা ছিল, যেভাবে জল পাওয়া যেত, এখন ঠিকমতো জল পাওয়া যাচ্ছে না, এগুলি গ্রামের কৃষকরা অভিযোগ করেছে, নূতন করে পাইপগুলিকে তুলে দেওয়ার ব্যবস্থা হয়েছে, সেগুলি আরেকটু ভাল করে বিবেচনা করে দেখা দরকার। আমি সেচ মন্ত্রীকে তাঁর বাজেট বরাদ্দকে সমর্থন করে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[11-20 — 11-40 A.M.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ আমাদের সামনে পেশ করেছেন, সেটা আমি সর্বান্তকরণে সমর্থন করছি, সেচ দপ্তরকে আমরা শুধু সেচ দপ্তর বলে দেখি না। দেশের অর্থনৈতিক উন্নয়নে সেচ দপ্তরের অপরিসীম গুরুত্ব আছে এবং সেই অর্থনৈতিক উন্নয়ন সেচ দপ্তরের মাধ্যমে কতটা হয়েছে আমি অবশ্য সে আলোচনায় যাব না। গোড়াতেই এই কথা বলে রাখা ভাল যে এই ৩০ বছরের চেষ্টায় আমরা শতকরা ৬০ ভাগ জমিতে এখন পর্যন্ত সেচের ব্যবস্থা করতে পারি নি, কাজেই এর সঙ্গে দেশের অর্থনৈতিক উন্নয়ন জড়িত আছে সেটা বলার দরকার পড়ে না। আমরা বেশি এগোতে পারি নি সেটা বলার দরকার পড়ে না, অবশ্য সে আলোচনার মধ্যে আমি যাচ্ছি না, আমি এখানে প্রধানত বন্যা নিয়ন্ত্রণ সম্পর্কে এখানে আলোচনা করতে চাই, সেটা উত্তরবঙ্গে আমি যাব না আমাদের পশ্চিমে রিভার ভ্যালি প্রোজেক্ট যেগুলি আছে সেগুলি সম্পর্কে কয়েকটি বক্তব্য রাখতে চাই। স্যার, আপনি জানেন বন্যা নিয়ন্ত্রণ প্রশ্ন একটা বিরাট প্রশ্ন এবং এই সমস্যার সমাধান করতে গিয়ে অনেক সমস্যা অনেক মামলার সামনে আমাদের পড়তে হয়েছে, আমি দেখছি ২০ বছরে সেগুলির মীমাংসা হয় নি, এই বন্যা নিয়ন্ত্রণ বিশেষ করে রিভার ভ্যালি প্রোজেক্ট যদি আমরা সার্থক করতে চাই তাহলে সেটা বিশেষ করে বিহার সরকারের সঙ্গে এক সঙ্গে একমত না হয়ে ছাড়া উপায় নাই। ডি. ভি. সি. হোক, ময়ূরাক্ষী হোক, কংসাবতী হোক, এর সঙ্গে বন্যা নিয়ন্ত্রণের প্রশ্ন জড়িত আছে, সুতরাং সেই প্রশ্নের মীমাংসা একক ভাবে রাজ্য সরকার করতে পারেন না, যে সমস্যাগুলি আছে সেগুলি বহুবার আলোচিত হয়েছে, নূতন করে এখানে বলার কিছু নাই, কিন্তু যেটা আমরা লক্ষ্য করছি যে বন্যা নিয়ন্ত্রণের প্রশ্ন সামনে রেখে যে মামলাগুলি আমাদের আছে সেগুলি বিহার সরকারের সঙ্গে আলোচনা করতে হবে এবং স্বভাবতই সেখানে কেন্দ্রীয় সরকার থাকবেন এবং সেন্ট্রাল ওয়াটার অ্যান্ড পাওয়ার কমিশন থাকবেন এই যে এজেন্সিগুলির মাধ্যমে যে মামলাগুলি বহু আগে মীমাংসা হওয়া উচিত ছিল ৩০ বছরে একটি মামলাও মীমাংসিত হয় নি, মীমাংসা হওয়া তো দূরের কথা — আমি আগের কাগজপত্র দেখি নি কিন্তু বিগত ৩।৪ বছরের কাগজপত্র ঘেঁটে যা দেখলাম সেখানে আমি কোথাও বিগত সরকারের পক্ষ থেকে ৭২ সাল থেকে ৭৭ সাল পর্যন্ত যাঁরা ছিলেন তাঁরা কোথাও কখনও বিশেষ করে যখন সেচ ও জলপথ দপ্তরের বাজেট নিয়ে যখন বিতর্ক হয়েছে সেই প্রশ্নটা তাঁরা কোথাও তুলে ধরেন নি।

মামলা কোথায় আছে আমরা এখান থেকে আদৌ আঁচ করতে পারি নি, পারব না। কিন্তু এই মামলার মীমাংসা না হলে — আজকে মনে রাখা ভাল যে এটা আমাদের উপর নির্ভর করছে না, বহুল পরিমাণে নির্ভর করছে বিহার সরকারের উপরে, বহুল পরিমাণে নির্ভর করছে কেন্দ্রীয় সরকারের উপরে এবং এই মামলাগুলি নিয়ে আজ পর্যন্ত কোনও সুষ্ঠু আলাপ আলোচনা হয়েছে কিনা সেটা জানতে পাচ্ছি না। যদি নির্দিষ্ট ভাবে এখানে আমরা আলোচনা করতে চাই তাহলে স্বভাবতই যে টেকনিক্যাল কমিটি, যেটাকে আমরা বলি তদন্ত কমিটি, ১৯৫৯-এ, যেটার চেয়ারম্যান ছিলেন একজন রিটায়ার্ড আই. এ. এস. অফিসার, সর্দার মানসিং সেই যে এক্সপার্ট কমিটি সেই এক্সপার্ট কমিটি এই ব্যাপারেতে যেসব সুপারিশগুলি করেছিল আজ পর্যন্ত, এই বছরেও, সেই সুপারিশগুলির একটাও কার্যকর হয় নি। কাজেই বন্যা নিয়ন্ত্রণের একটা বড় দিক হল দামোদর ভ্যালি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখলাম যে বন্যা তদন্ত কমিটি যে সুপারিশগুলি করেছিল, আজকে কথা উঠেছে যে উডউইন সাহেব বলেছিলেন যে ৮টা বাঁধ করতে হবে দামোদর এলাকার জন্যে, তার মধ্যে ৭টি হবে মালটিপারপাস প্রোজেক্ট, একটি হচ্ছে ডাইভারসন ড্যাম। এই ৭টার মধ্যে ৪টা হয়েছে। আমরা জানি তার মধ্যে ২টা মাত্র ফ্লাড রিজার্ভ রাখবার ক্ষমতা আছে, ৭টির নয় এবং সেই যে মাইথন ও পাঞ্চেত ড্যাম, আমরা সকলেই জানি যে মাইথন ও পাঞ্চেত ড্যামে টেকনিক্যাল কমিটির যে সুপারিশ ছিল সেই সুপারিশ মোতাবেক কিছু করা হয় নি কারণ ৪০ কোটি টাকা আরও খরচ হত বলে বাঁধটা নিচু করে করা হয়েছে। প্রথমত বাঁধটা উঁচু হবে, কি নিচুই থাকবে এটাই তো বড় মামলা। আমি আজকে সেই মামলার মধ্যে যাচ্ছি না, বন্যা তদন্ত কমিটি যে সুপারিশটা করেছিল, যতখানি উঁচু বাঁধ হয়েছে তাতে যতখানি জল ধরে রাখা যায় আজকে কিন্তু সেই পরিমাণ জল ধরে রাখা হচ্ছে না। ২০ বৎসর এই মামলার মীমাংসা হয় নি। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে ফ্লাড রিজার্ভে যেটা মাইথন ও পাঞ্চেতের ধরে রাখার কথা তার থেকে শতকরা ৩৫ ভাগ কম জল সেখানে ধরে রাখা হচ্ছে। কাজেই বন্যা নিয়ন্ত্রণের এই যে বড় দিকগুলি সেগুলি আমাদের উপর নির্ভর করে না, এইগুলির সঙ্গে বিহার সরকার জড়িত, এইগুলির সঙ্গে কেন্দ্রীয় সরকার জড়িত এবং এইগুলির মীমাংসা না হলে খুব ভাল করে মনে রাখতে হবে যে বন্যা নিয়ন্ত্রণ করা অসম্ভব হবে, বিশেষ করে এই রিভার ভ্যালি প্রোজেক্ট এলাকাগুলিতে, যেগুলিতে একবার, দুবার, তিনবার নয়, বারবার এই বিধ্বংসী বন্যা হয়ে যাচ্ছে এবং আরও ভবিষ্যতে হবে, কেউ ঠেকাতে পারবে না। কাজেই এই যে মামলাগুলি এই মামলাগুলির মীমাংসা করতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ যে তিনি ঐ প্রশ্নটা তুলেছেন যে শতকরা ৩৫ ভাগ জল ধরে রাখার ব্যবস্থা — যে পরিমাণ বাঁধটা উঁচু করা হয়েছে সেই পরিমাণ উঁচু বাঁধেও যে পরিমাণ জল ধরে রাখবার কথা সেই পরিমাণ জল ধরে রাখা হচ্ছে না এই যে মামলা এই মামলার আশু মীমাংসা হোক এটাই সব চেয়ে বড় কথা। যেগুলি বিহারের সঙ্গে আমাদের যে মামলা — যেগুলি

কেন্দ্রীয় সরকার মীমাংসা করবে সেগুলি আলাদা, অন্য মামলাতে আসুন যেগুলি একক ভাবে রাজ্য সরকারের করণীয় সেইগুলি সম্পর্কে এখানে তুলে ধরা দরকার যে আমরা কোথায় আছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বন্যা তদন্ত কমিটির রিপোর্টের কথা আমি বলছিলাম তারা সেই ১৯৬২ সালে ফাইনাল রিপোর্ট দিয়েছে। সেই ফাইনাল রিপোর্ট — এর আগেও আমি বলেছি বিধানসভায়, সেই ফাইনাল রিপোর্টে তারা ১২২ কোটি ১ লক্ষ টাকার প্রোগ্রাম দিয়েছে ৬৭টা স্কীমের এবং সেই স্কীমের মধ্যে দুটো ক্যাটিগোরিতে স্কীমগুলিকে তারা ভাগ করেছিল। সেইগুলির হাইপোলজিক্যাল এবং টপোগ্রাফিক্যাল সার্ভে হয়ে গিয়েছে। সেইগুলির এস্টিমেট করে তারা বলল যে এখনি কার্যকর করা হোক। এই ৭৬টির মধ্যে ক্যাটাগরি ওয়ান স্কীম যেগুলি সেগুলির এস্টিমেট কমপ্লিট করে দেওয়া হয়েছে।

বাদ বাকি ক্যাটাগরি টুতে সেখানে তারা বলছেন, হাইড্রোলজিক্যাল অবজারভেশন, টপোগ্রেফিক্যাল অবজারভেশন মডেল এক্সপেরিমেন্ট ইত্যাদি করে এগুলি ফাইন্যালাইজ করতে হবে। ইন দি মিনটাইম এই ৩৭টি স্কীম চালু করতে হবে। ১২২ কোটি টাকার যে প্রোগ্রাম তার মধ্যে কলকাতা কর্পোরেশনের অনেকগুলো স্কীম ছিল; সেগুলো প্রায় ১০ কি ১২ কোটি টাকার এবং ১০ কোটি টাকার মত ছিল সয়েল কনজারভেসন এবং অ্যাফরস্টেশনের প্রোগ্রামের জন্য। বাকি থাকল আর ৯০ কোটি টাকার। ৯০ কোটি টাকার প্রোগ্রাম দিয়ে বলেছিলেন ১৫ বছরের মধ্যে অ্যাট বেস্ট ২০ বছরের মধ্যে সিক্সথ ফাইভ ইয়ার প্ল্যানের মধ্যে যখন শেষ হয়ে যাবে তখন সমস্ত প্রোগ্রাম তখন ৬৭টি স্কীম ফ্লাড কন্ট্রোলের শেষ করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দুঃখের সঙ্গে এটা বলতে হচ্ছে, কাকে দোষ দেব। সেচের ব্যবস্থা হয় নি। শতকরা ৪০ ভাগ এখনও পর্যন্ত আমরা পৌছাতে পারি নি সেচ সেবিত এলাকায়। সে তো আলাদা কথা, কিন্তু এই অর্থনীতি এগোবে কি করে। দু' পা এগিয়ে দশ পা সে পিছিয়ে আছে। এই রিভার ভ্যালি প্রোজেক্ট এই রকম ভাবে চলবে কি করে, উপায় কি। সেটা তো তারা বললেন না। তারা তো একবারও বললেন না, তাদের অপরাধের জন্য এই যে ৯০ কোটি টাকার ৬৭টি স্কীম সেই স্কীমগুলি কার্যকর হয় নি। ১৫ বছর ২০ বছর সিক্সথ ফাইভ ইয়ার প্ল্যানের তিনটে অ্যানোয়াল প্ল্যানের কাজ যদি ধরা হয় তাহলে সিক্সথ ফাইভ ইয়ার প্ল্যান শেষ হতে আর দু' বছর আছে। অথচ এর মধ্যে কি হয়েছে। আমি মন্ত্রী মহাশয়ের কাছে প্রোগ্রাম তুলে ধরতে চাইছি যে প্রোগ্রামগুলো প্রাওরিটি হিসাবে দেওয়া হয়েছিল। তাতে দেখছি ৫ নম্বরে,

Flood protection scheme for Kandi area (phase I)

এই সম্পর্কে ডিটেলড রিপোর্ট আছে। আজ পর্যন্ত কিছু হয় নি। কান্দীতে বান হল, বন্যা হল — অতীশ বাবু কাকে দোষ দেবেন? তিনি আজকে সে প্রশ্ন এখানে রাখলেন না। তারপর স্যার, নবদ্বীপের ব্যাপারে তার টাউন প্রটেকশন স্কীমের ব্যাপারে কিছু করা হয় নি।

Catchment investigation for flood detention reservoir in the upper catchment of the river Ajoy.

১০ লক্ষ টাকার প্রোগ্রাম কিছু কাজ হয় নি। কন্টাই বেসিন স্কীম আজকে আপনি এসে এটা গ্রহণ করেছেন। এগুলো সমস্ত মিডিয়াম। কারণ মন্ত্রী মহাশয় জানেন ৫ কোটি টাকা বা তার বেশি হলে হয় মেজর ইরিগেশন প্রোজেক্ট, ৫ কোটি টাকার কমে ২৫ লক্ষ টাকা পর্যন্ত মিডিয়াম এবং ২৫ লক্ষ টাকার নিচে যেগুলো সেগুলো মাইনর ইরিগেশন প্রোজেক্ট এবং বেশির ভাগই হচ্ছে মিডিয়াম ইরিগেশন প্রোজেক্ট এবং কাঁটা কলের এটাও আপনি এসে গ্রহণ করেছেন এতদিন পরে সেটা গৃহীত হয়েছে। কলকাতার কি অবস্থা হয়েছে, সি. এম. ডি. এ.-এর যোগসূত্রে সেটা আপনি বলেছেন। টাকার অবস্থা কি? ঘিয়া কুন্তি বেসিন স্কীম ফাস্ট প্রাওরিটি স্কীমে ছিল। আপনি এতদিনে এসে সেটা গ্রহণ করছেন। ৭৩ লক্ষ টাকার একটা স্কীম, আর এদিকে হুরিয়াল বেসিন ড্রেনেজ স্কীম ৮৫ লক্ষ টাকা এতদিন নেওয়া হয় নি।

Scheme for raising villages

৮৬ লক্ষ টাকার ডি. ভি. সি. ক্যানেল সম্বন্ধে

Remodelling of canal structure

এইগুলো নেওয়া হয় নি। আজ পর্যন্ত ২০ বছরে কিছু হয় নি যেগুলো ফাস্ট প্রাওরিটি স্কীম। তারপর সেকেন্ড প্রাওরিটি ছিল বাঁকা নদীর রিসেক্সানিং স্কীম ২৬ লক্ষ টাকার। ২ কোটি টাকার লোয়ার দামোদর পরিকল্পনা, ১৫ কোটি টাকার হচ্ছে

Ajoy flood detention reservoir

২ কোটি ৭৫ লক্ষ টাকার হচ্ছে

Kandi area flood protection scheme (phase II)

সেটা নেওয়ার ব্যাপারে কি হয়েছে আমি সেই আলোচনায় যেতে চাচ্ছি না, কারণ সময় আমার নাই। একটা কথা হচ্ছে এই স্কীমগুলির অধিকাংশ গত ২০ বছরে কার্যকর হল না বলে বার বার বিহারের সঙ্গে মামলা হয়েছে, কোন মামলারই মীমাংসা হয় নি। হয় নি বলেই বন্যার তান্ডব চলেছে। আমাদের নিজেদের সে স্কীমগুলি আছে ৯০ কোটি টাকার স্কীম, সেই টাকা কেন্দ্রের কাছ থেকে পাবার কথা অ্যাফরেস্টেশনের জন্য, সয়েল কনজার্ভেসনের জন্য, ক্যালকাটা স্কীম সি. এম. ডি. এ.-র যেগুলি সেগুলির ক্যালকাটা কর্পোরেশন দেবে, আমাদের কিছু করার ছিল না, কিন্তু ৯০ কোটি টাকার ব্যবস্থা হয় নি বলে এই সমস্ত স্কীম আমরা নিতে পারি নি, একেবারে নেওয়া হয় নি সেটা বললে ভুল করা হবে। আমাদের মাননীয় মন্ত্রীকে জানাব, তিনি মনে রাখবেন বোধ হয় ইতিপূর্বে কোন সুপার এক্সপার্ট কোন সুপার ইঞ্জিনিয়ার বসেছিলেন, যার জন্য আমরা চার্জ কান্দী মহকুমায় মুর্শিদাবাদে বার বার তিন বার বিধ্বংসী বন্যায় ধ্বংস হয়েছে। যে টপ প্রাইওরিটি ছিল — ৩ নম্বর, ৫ নম্বর,

সেই ডিটেল প্রোগ্রাম কেন বাতিল হল, কে সুপার এক্সপার্ট হিসাবে বাতিল করলেন? আমি আপনাকে বলছি এবং আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে বলছি মিনিং অব প্রাইওরিটি এই রিপোর্টে পরিষ্কার বলে দেওয়া হয়েছে, আমার চার্জ আপনার দপ্তরে এই দাদাইজম ২০ বছর ধরে কেন হবে? টেকনিক্যাল গিয়েছিলেন, — সায়েন্টিফিক কনক্লুশন যেগুলি আলাদা ভাবে প্রাইওরিটি ন্যাসাৎ করে দিয়ে ৬৭টি স্কীম, আমার চার্জ হচ্ছে ওদের গভর্নমেন্ট থার্ড প্রাওরিটি কেন আরম্ভ করলেন, সেকেন্ড প্রাওরিটি কেন আরম্ভ করলেন, ফার্স্ট প্রাওরিটি আস্তাকুঁড়ে কেন ফেলে দিয়েছেন, এর জবাব দেবে কে? কাজে কাজেই মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাই এই স্কীম এর প্রোগ্রাম ফ্লাড এনকোয়ারি কমিটি করেছেন সেটা যাতে ইন টটো অনুসৃত হয় তার ব্যবস্থা করুন এবং যেভাবে প্রাওরিটি করা হয়েছে সেই প্রাওরিটিকে রক্ষা করার ব্যবস্থা করুন। এইভাবে আমরা দু' ভাগে আমরা চেষ্টা করতে পারি, বন্যা নিয়ন্ত্রণের কাজ সহজতর করার সঙ্গে আর্থিক উন্নয়ন এর প্রশ্ন জড়িত, তার মীমাংসা হবে। এই বলে বন্যা বরাদ্দের দাবি আমি সমর্থন করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** [*** .... ***]

**মিঃ স্পিকার ঃ** একথা তো আপনি হাউসে না বলে আমাকে বলতে পারতেন।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** আমি তো আপনার কাছে গিয়েছি স্যার।

**মিঃ স্পিকার ঃ** আপনি যেটা বলেছেন সে সম্বন্ধে বলি, আমার অ্যাসেম্বলি থেকে কখনও দেওয়া হত না, টিফিন টাইম আমি দেব, এটা ১০/১৫ মিনিটে সেরে নিয়ে। আমরা ১২টা ১০ মিঃ-এর পর বসব।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** আমাদের তো স্পিকার খাওয়াতেন সেটার কেন ব্যবস্থা করবেন না?

**শ্রী নিখিল দাস ঃ** বাঃ, বাঃ।

[11-40 — 12-10 (Noon)] (Including Adjournment)

**শ্রী বারীন্দ্রনাথ কোলে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে মাননীয় সেচ মন্ত্রী যে ব্যয় বরাদ্দ এখানে রেখেছেন তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি এবং তাঁকে ধন্যবাদও জানাই এই জন্য যে গত বিধ্বংসী বন্যার পরে যে বাঁধগুলি ভেঙ্গে গিয়েছিল তিনি ঠিক সময় মতো দ্রুত

** Note :- Not recorded as ordered by the chair

মেরামত করেছেন। শুধু তাই নয়, অতি দ্রুততার সঙ্গে তাঁর দপ্তর পুনর্গঠনের কাজেও হাত লাগিয়েছেন। নূতন করে কৃষিকে গড়ে তোলার জন্য বোরোর সময় জল দেবার প্রশ্নে যেভাবে অত্যন্ত দক্ষতার সহিত কাজ করেছেন তা সত্যিই প্রশংসনীয়। আমি হাওড়া জেলার কথা বলতে পারি অতীতে কোনও দিন আমরা ঐ ডি. ভি. সি.-র ডি-১ থেকে যেখানে কোন দিন জল পাই নি এই প্রথম আমরা সেখান থেকে জল পেলাম। এজন্য আমি তাঁকে আবার ধন্যবাদ জানাচ্ছি। বিরোধী পক্ষের বক্তারা এই প্রথম দেখলাম যে আজকে তাঁরা গঠনমূলক বক্তব্য রেখেছেন যেগুলি সম্পর্কে একটা আলোচনা করা যায় চিন্তা করা যায়। কিন্তু শেষ কালে সেই পর দোষ সেই যে দোষ ওঁদের আছে শশবিন্দু বাবু বললেন দলীয় রাজনীতি হয়েছে — এই কথাটা কিন্তু তাঁরা বাদ দিলেন না। তিনি বললেন বাঁধ বাঁধার ব্যাপারে মাটি ফেলার ক্ষেত্রে দলীয় রাজনীতি হয়েছে, এবং সেই দলীয় রাজনীতির জন্য নাকি মাটি বসবে না। শশবিন্দু বাবু বললেন নিম্ন দামোদর যে হয়েছে সেখানে ত্রুটিপূর্ণ পরিকল্পনা করা হয়েছে এবং সেটা যে বন্ধ হয়েছে সেটা নিশ্চয় ভাল কাজ হয়েছে। কিন্তু এই ব্যাপারে তাঁরা আমাদের মন্ত্রী মহাশয়কে তার জন্য ধন্যবাদ জানালেন না। তিনি বলেছেন হাওড়া, হুগলি, মেদিনীপুর জেলা দীর্ঘ দিন ধরে বন্যার কবলিত হচ্ছে। তার জন্য দায়ী পূর্বতন কংগ্রেস সরকার। কিন্তু এজন্য তাদের ধিক্কার দেওয়া যে দরকার সেটা তিনি তো দিলেন না। এই প্রসঙ্গে আমি মন্ত্রী মহাশয়ের কাছে একটি বক্তব্য রাখতে চাই। স্যার, আপনি জানেন সেচ পরিকল্পনা কতখানি ব্যর্থ হয়েছে এবং সেখানে কতখানি দূরদৃষ্টির অভাব সেটা গত বন্যা সুস্পষ্ট ভাবে চোখের সামনে আমাদের তুলে ধরেছে। তার জন্য পশ্চিম বাংলার সমস্ত সেচ পরিকল্পনা নদী পরিকল্পনা পুনর্বিবেচনা করার কথা ভাবতে হবে। বিশেষ করে ডি. ভি. সি.-র যে সমস্ত অসম্পূর্ণ কাজ যেগুলি আগেই করা উচিত ছিল তা করা হয়। মাননীয় সদস্য বলে গেছেন সমস্ত নদী পরিকল্পনাগুলি অত্যন্ত গুরুত্বপূর্ণ ভাবে দৃষ্টি দিতে হবে। আমি নিম্ন দামোদর পরিকল্পনা সম্বন্ধে বলতে চাই যে এই পরিকল্পনা অত্যন্ত ত্রুটিপূর্ণ এবং জনস্বার্থ বিরোধী এবং এই পরিকল্পনার জন্য ৫০ হাজার ফ্যামিলির বাড়ি নষ্ট হয়ে যেত। এটা একটা অবাস্তব জিনিস এর মধ্য দিয়ে সত্যিকারের সমাধান আসবে না। নিম্ন দামোদর পরিকল্পনা চালু হবার পর থেকে আমরা দীর্ঘ দিন ধরে দেখে আসছি যে হাওড়া এবং হুগলি জেলায় পাঁচ বার বন্যায় বিধ্বস্ত হয়েছে। ১৯৫৭ সালে বন্যা হয়েছে, ১৯৬৯ সালে হয়েছে, ১৯৭০ সালে হয়েছে, ১৯৭১ সালে হয়েছে, ১৯৭৮ সালে হয়েছে। অর্থাৎ যে মূল উদ্দেশ্য বন্যা নিয়ন্ত্রণ করা নিম্ন দামোদর পরিকল্পনায় যে ৪০ কোটি টাকা খরচ হবার কথা সেখানে ১০ কোটি টাকা অলরেডি খরচ হয়ে গেছে — কিন্তু কিছু হয় নি। আজকে মন্ত্রী মহাশয় যে এটাকে বন্ধ করে যে পুনর্বিবেচনা করার ব্যবস্থা করেছেন তার জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। এই প্রসঙ্গে আর একটি কথা বলতে চাই। এই যে ডি. ভি. সি.-র এই যে দুটি খাল ডি-১ এবং ডি-২ রয়েছে এই ডি-১ ১৫ বছর আগে কাটা হয়েছে, এবং ডি-২ প্রায়

১০ বছর আগে কাটা হয়েছে। কিন্তু দেখতে পাচ্ছি এই দুটি খালের ক্ষেত্রে আজ পর্যন্ত কোনও মেন্টেনেন্সের ব্যবস্থা করা হয় নি। ডি. ভি. সি. হল এবং পরবর্তীকালে সেটা পশ্চিমবঙ্গ সরকারের দায়িত্বে এল; কিন্তু মেন্টেনেন্স করার কোনও ব্যবস্থা করা হল না যে সমস্ত কাজ অসম্পূর্ণ রয়ে গিয়েছে সেগুলি সম্পূর্ণ করার ব্যবস্থা করা হল না।

এইগুলির দিকে নিশ্চয় আপনাকে লক্ষ্য দিতে হবে। আমার দু নং প্রশ্ন হচ্ছে এই প্রথম আমরা দেখলাম ডি-১ নং খালে জল গেছে। আমরা কাগজে কলমে দেখেছি হাওড়া জেলায় ৮ হাজার একর জমিতে জল পাচ্ছে। তার জন্য অ্যাসেসমেন্টও হয়ে গেছে। কিন্তু আমরা দেখেছি অতীতে কোনও দিন জল পায় নি। এইবারে আমরা প্রথম জল পেলাম। ৮ হাজার একর হবে কিনা সেটা পরে বোঝা যাবে। ডি-১ খাল সম্পর্কে এই প্রথম পরিপূর্ণ পরিকল্পনা করা হয়েছে। শুধু তাই নয়, এই ডি-১ খাল যদি লাইনিং করা না হয় তাহলে টেল এন্ডে জল যেতে পারে না এবং এইবারে অত্যন্ত কষ্ট করে স্থানীয় জনসাধারণের সহযোগিতায় খাল কেটে জল নিয়ে যাওয়া হয়েছে। ডি-২ সম্পর্কে বলতে চাই — ১০ বছর আগে খাল কাটা হল, এখনও অসম্পূর্ণ রয়েছে। বহু জায়গায় বাঁধ নেই, বহু জায়গায় ব্রিজ করা হল না, রেগুলেটার পর্যন্ত করা হল না। ১০ বছরের মধ্যে মেনটেন করার কোনও ব্যবস্থা করা হয় নি, কেটে দিয়েই চলে গেছে। আজ পর্যন্ত সেই একই অবস্থায় আছে, আপনি এই ব্যাপারে একটু লক্ষ্য দেবেন। আমি তিনটি সব চেয়ে গুরুত্বপূর্ণ প্রশ্ন তুলতে চাই। হাওড়া সম্পর্কে অনেকেই বলেছেন, শশবিন্দু বাবুও বলেছেন। হাওড়া জেলার দক্ষিণ অংশ বারে বারে বন্যা বিধ্বস্ত হয়। এবারে পশ্চিম বাংলার ১২টি জেলায় যে বন্যা হয়েছে তার মধ্যে হাওড়া জেলা সব চেয়ে বেশি ক্ষতিগ্রস্ত হয়েছে। শতকরা ৯৫ ভাগ ফসল নষ্ট হয়েছে, কয়েক লক্ষ বাড়ি নষ্ট হয়েছে। এইবারের বন্যায় দেখলাম কোথাও কোথাও ৩ সপ্তাহ পর্যন্ত বন্যার জল দাঁড়িয়েছিল। এই থেকেই প্রমাণিত হয় যে হাওড়া জেলার সমস্ত ড্রেনেজ ব্যবস্থা বিপর্যস্ত হয়ে গেছে, বিধ্বস্ত হয়ে গেছে, মজে গেছে, অকেজো হয়ে গেছে। সেই জন্য আমি অনুরোধ করব হাওড়া জেলার ড্রেনেজ ব্যবস্থার দিকে আপনি একটু দৃষ্টি দিন। হাওড়া জেলার সমস্ত জল ঐ গঙ্গায় গিয়ে পড়ে এবং এর জন্য ৫টি মাত্র ড্রেনেজের জায়গা আছে উলুবেড়িয়ার পুরানো খাল, রাজাপুর খাল, আবাদা দিয়ে গঙ্গায় গিয়ে জল-পড়ে, সরস্বতী খাল, হাওড়া ড্রেনেজ — এই সমস্ত ব্যবস্থাগুলি নিয়ে আপনাকে একটা পূর্ণাঙ্গ পরিকল্পনা রচনা করতে হবে এবং তার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে হবে। আপনি যে লোয়ার দামোদর স্কীম করতে যাচ্ছেন সেই লোয়ার দামোদর স্কীমের মধ্যে এটা অন্তর্ভুক্ত করতে হবে। পরিশেষে আমি আর একটি কথা বলে আমার বক্তব্য শেষ করছি। অতীতের কতকগুলি জিনিসের প্রতি আপনাকে নিশ্চয় লক্ষ্য দিতে হবে। অতীতের সেচ বিভাগের কাজ আমরা দেখেছি। লোয়ার দামোদরের ক্ষেত্রে কোটি কোটি টাকা বরাদ্দ করা হয়েছে, কিন্তু সেই অনুযায়ী কাজ কিছুই হয় নি। তখন একটা দুর্নীতির রাজত্ব ছিল। আমার এলাকার মধ্যে একটি কথা চালু আছে — কংগ্রেস

সরকার জমির ক্ষেত্রে ৭৫-২৫ সিস্টেম চালু করেছিল। ওটা জমির ক্ষেত্রে নয়, ৭৫-২৫ সেচ বিভাগের ক্ষেত্রে চালু করেছিল। অর্থাৎ ৭৫ ভাগ চুরি হবে, ২৫ ভাগ কাজ হবে, এই জিনিস আমরা চোখের সামনে দেখেছি। আপনি এই সম্পর্কে একটি এনকোয়ারি কমিটি বসান এবং তারা অনুসন্ধান করে দেখুন কিভাবে কোটি কোটি টাকা অপচয় হয়েছে। দামোদর কাটার ক্ষেত্রে, ডাকাতিয়া কাটার ক্ষেত্রে কোটি কোটি টাকা অপচয় হয়েছে। আপনার বাজেট ভাষণের মধ্যে আছে কাজ চলছে। হাওড়া জেলার আমতা এলাকায় কেঁদুয়া বেসিন প্রকল্পের কাজ চলছে এই কথা আপনি বাজেট ভাষণে বলেছেন। আমরা জানি ৩/৪ বছর আগে কেঁদুয়া প্রকল্পের কাজ শুরু হয়েছিল এবং সেখানে ৩ ফুট গভীর করে কাটার কথা ছিল, ৬ ইঞ্চি করে কেটে দিয়ে সমস্ত টাকাটা মেরে দেওয়া হয়েছে এবং গত দু' বছর ধরে কোনও কাজ হয় নি। এই সম্পর্কে প্রচুর দুর্নীতির অভিযোগ আমাদের রয়েছে এবং আপনি একটা এনকোয়ারি কমিটি বসান এবং এই ব্যাপারে একটা উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন। এই কথা বলে আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**(At this stage the House was adjourned till 12-10 P. M.)**

[12-10 — 12-20 P.M.] (After Adjournment)

**মিঃ স্পিকার ঃ** মাননীয় সদস্যগণ, আমাকে প্রেসের প্রতিনিধিরা জানিয়েছেন যে ওঁদের সম্বন্ধে সুনীতি বাবু যে কথাটা এখানে বলেছেন সেটা তাঁদের পক্ষে একটু অসুবিধা জনক মনে হচ্ছে। তাঁরা অনুরোধ করেছেন, এটা যেন রেকর্ডে না থাকে। আমি সেইজন্য এটা আউট অব রেকর্ড করে দিচ্ছি।

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রতিদিনই আমরা দেখছি একই ঘটনা ঘটছে, রোজই রেকর্ড থেকে বাদ দিতে হচ্ছে।

**মিঃ স্পিকার ঃ** এটা অন্য ব্যাপার, আমি এটা সে ভাবে বাদ দিই নি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচ মন্ত্রী মহাশয় এখন উপস্থিত নেই, আজকে বাজেটের সময় তিনি উপস্থিত থাকবেন এটা আমরা আশা করি। আশা করি তিনি এসে যাবেন। যাই হোক, আমি স্যার, এই বাজেটের উপর আমার বক্তব্য রাখছি। আমার প্রথম কথা হল, মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট উপস্থিত করেছেন সেটা কিছুতেই আমি সমর্থন করতে পারছি না, আমি তার বিরোধিতা করছি। বিরোধিতা করার উদ্দেশ্য এই নয় যে গতবারে যে বন্যা হয়েছে তার সব দায়িত্ব তাঁর। মাননীয় সদস্য অমল

বাবু এখানে বলে গেলেন যে গত ২০ বছর ধরে কিছুই করা হয় নি সেইজন্য বন্যা হয়েছে। আমার এই বাজেটের বিরোধিতা করার প্রধান কারণ হচ্ছে, এতবড় একটা বন্যার পর বাজেট বক্তৃতায় আমরা আশা করেছিলাম মাননীয় মন্ত্রী মহাশয় বিস্তৃত ভাবে বলবেন সেই বন্যা সম্বন্ধে কিন্তু আমরা তাঁর বাজেট বক্তৃতার মধ্যে বিশেষ কিছুই পেলাম না। আগেকার বাজেট বক্তৃতাগুলিও আমার কাছে আছে। একবার উনি ৯ পাতা লিখেছেন, একবার ১০ পাতা লিখেছেন এবারে আবার ১২ পাতা লিখেছেন কিন্তু সেখানে সবই একই কথা লিখেছেন, তার মধ্যে নূতন কোনও কথা নেই। আজকে এত বড় বন্যার পর কি পরিস্থিতিতে বন্যা হল সে সব কথা উনি বলেন নি। উনি হয়ত বলবেন, এসব কথা আগেই বলা হয়েছে কিন্তু আমি বলব, আজকেও সেসব কথা বলা উচিত ছিল। সেখানে বন্যার জন্য যে দায়ী সে সম্বন্ধে সরকারের কথা কিছু দেখতে পেলাম না। আজকে আমরা আশা করেছিলাম যে তিনি বলবেন যে তিনি কি করতে চান কিন্তু সে সম্বন্ধে কোনও নির্দেশ বা ইঙ্গিত কিছু পেলাম না। সেখানে সাধারণ কথাগুলি তো উনি বলতে পারতেন। ওয়ার্নিং ব্যবস্থা কি হবে সে সম্বন্ধে কি সরকার কিছু বলতে পারতেন না? গত বন্যার সময় আমরা দেখেছি ইরিগেশন ডিপার্টমেন্ট বলে কিছুই নেই। সেখানে তাদের নিজেদের কোনও ব্যবস্থাই নেই, সমস্ত ব্যাপারে পুলিশের উপর নির্ভর করতে হয়। সেখানে পুলিশ যদি খবর না দেয় তাহলে কোনও খবর দেবার ব্যবস্থা নেই। সংকেত দেওয়া হচ্ছে না। সেখানে দায়িত্ব ইরিগেশন ডিপার্টমেন্টের উপর কিন্তু তারা কিছু করছেন না। এ সম্বন্ধে তো আপনি বলতে পারতেন যে এইটুকু আমি করতে পেরেছি, এইটুকু করব বলে মনে করছি। উনি বলছেন ভাবছেন। এত বড় বন্যার পর আর একটা বন্যা হয়ত এসে যাবে তখনও কি সরকার ভাববেন এই সামান্য ব্যাপারে?

আজকে একথা ভাবতে হবে। কোন ইঙ্গিত এখানে নেই, এই ২টো কমিটি সম্বন্ধে। উনি বললেন যে কেন্দ্রীয় সরকারের টেকনিকাল অফিসার দিয়ে তদন্ত কমিটি গঠন করা হয়েছে, তাদের কাছ থেকে রিপোর্ট পাওয়া গেলে প্রয়োজনীয় ব্যবস্থা করা হবে। তিনি আমাদের কাছে ভুল তথ্য সরবরাহ করলেন। এই তদন্ত কমিটির সম্পর্কে আমাদের কাছে খবর হচ্ছে, তদন্ত কমিটির রিপোর্ট তাঁর কাছে পৌঁছে গেছে এবং সেই রিপোর্ট সরকারের কাছে আছে। তিনি কেমন করে বললেন যে রিপোর্ট পাওয়া গেলে — আমি যদি ভুল বলি তাহলে আমাকে সংশোধন করে দেবেন — তিনি বললেন রিপোর্ট পাওয়া গেলে আমরা এর ব্যবস্থা করব। আর একটা হচ্ছে, লোয়ার দামোদরের ব্যাপারে একটা কমিটি করা হয়েছিল। তার রিপোর্ট ও এখানে দেওয়া হয়েছে। সেই রিপোর্ট সংশ্লিষ্ট এলাকার মেম্বারদের মধ্যে উনি দিয়েছেন। কিন্তু আমাদের সেটা দেওয়া হল না। পশ্চিমবঙ্গের একটি গৃহীত স্কীম বদল হতে যাচ্ছে, নূতন ওপিনিয়ন পাওয়া যাচ্ছে, সেই সম্পর্কে আমাদের মতামত রাখবার কোনও স্কোপ উনি রাখলেন না। এই বাজেটেও উনি রাখলেন না। এর পরে এই সুযোগ আর আমরা পাব না। উনি আমাদের কনফিডেন্স হতে দিলেন না। এই রিপোর্ট যখন এলাকার লোকেদের

দিয়েছেন তখন আমাদেরও দিতে পারতেন। আমরাও এটা পড়তে পারতাম এবং ভাবতে পারতাম যে না আমরা এটা পেলাম, এটা পড়বার সময় নেই, অনেক পাতা ইত্যাদি —। যাই হোক, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে এই অভিযোগ করছি যে উনি আমাদের কাছে ভুল তথ্য দিয়েছেন, এই দুটো কমিটির রিপোর্ট সম্পর্কে। এটা ওঁনার বিরুদ্ধে আমার অভিযোগ তাঁর এই বিধানসভার সদস্যদের ভুল তথ্য দেবার উদ্দেশ্য কি? এটা তো কোনও কনফিডেন্সিয়াল রিপোর্ট নয়।

**(শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ কোন দুটো কমিটির কথা বলছেন?)**

দুটো কমিটির একটা হচ্ছে, ফ্যাক্টস ফাইন্ডিং কমিটি এবং আর একটা হচ্ছে লোয়ার দামোদর কমিটি। এই দুটো কমিটির কথা আমি বলেছি। আজকে তাঁর বাজেট ভাষণে উত্তরবঙ্গের সমস্যা সম্পর্কে কোনও কথা দেখছি না। উত্তরবঙ্গে আমরা কি করতে যাচ্ছি? আমরা অনেকবার মন্ত্রী মহাশয়ের মুখে শুনেছি, এপক্ষ এবং সরকার পক্ষ থেকেও শুনেছি যে দুটো এনকোয়ারি কমিটি হয়েছিল। কিন্তু কিছু করা হয় নি। বর্তমান সরকার এই ব্যাপার কি করবেন। সেই সম্পর্কে বাজেটে কিছু বলা নেই। সেজন্য এই বাজেটকে সমর্থন করতে পাচ্ছি না। আজকে ওঁর ডিপার্টমেন্ট কি দেখছি? আজকে গ্রামে গ্রামে, জেলায় জেলায়, ইঞ্জিনিয়াররা পঙ্গু হয়ে গেছে। আর তাঁদের অধঃস্তন কর্মচারী যাঁরা কো-অর্ডিনেশন কমিটি করছেন, তাঁরা হচ্ছেন আজকে প্রভু। ইঞ্জিনিয়ারদের কোনও কথা তাঁদের শুনবার দায় দায়িত্ব নেই। এই রকম অবস্থা সকল জায়গায় চলছে। আমি একটা নিদর্শন দেই। মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ দেই — আমাদের ওখানে একটা অ্যাক্সিডেন্ট হয়েছিল। উনি প্রথমে বলেছিলেন, আমি ইঞ্জিনিয়ারকে স্যাক করব, তাঁকে নির্বাসন দেব কিন্তু দেন নি। তারপর ফোর্থ গ্রেড, থার্ড গ্রেড যাদের উপর দায়িত্ব ছিল তাদের বিরুদ্ধে কোন ব্যবস্থা করতে পারেন নি। আজকে কো-অর্ডিনেশন কমিটির ভয়ে যাদের উপর অ্যাকশান নেওয়া দরকার সেটা নিতে পারছেন না। একজন ইঞ্জিনিয়ারকে যদি বলতে যাই যে এই কাজ হচ্ছে না তাহলে তিনি বলবেন আমার কিছু করার ক্ষমতা নেই। আমার ট্রান্সফার করার ক্ষমতা নেই, কো-অর্ডিনেশন কমিটি কিছু না বললে আমি কিছু করতে পারব না। এই যে অবস্থা চলছে, এই অবস্থা কোন দিন এই ডিপার্টমেন্টে ছিল না। অনেক দুর্নীতি ছিল, কিন্তু এই রকম অবস্থা ছিল না যে ইঞ্জিনিয়াররা, কোনও কথা বলতে পারবেন না। তাঁরা কোনও ফোর্স করতে পারবেন না, কারও বিরুদ্ধে কোনও অ্যাকশন নিতে পারবেন না — এই অবস্থা ছিল না। এই ফ্রন্ট সরকারের আমলে এটা দেখছি। আমার জেলার কথা আমি জানি। আমি অন্য জেলার কথা বলতে পারি না। সেখানে দেখছি টেন্ডার পাচ্ছে এক শ্রেণীর লোক যাঁরা সি. পি. এম. পার্টির সঙ্গে যুক্ত, অথবা তাঁদের আত্মীয়-স্বজন। যদি চ্যালেঞ্জ করেন আমি প্রমাণ করে দেব যে কত টাকার কাজ হয়েছে। কারা সেই কাজ পেয়েছেন, এবং কিভাবে পেয়েছেন। আজকে পুরানো বিলগুলি

পেতে গেলেও সি. পি. এম.-এর কাছ থেকে ছাড়পত্র আনতে হচ্ছে। এর আগে বরকত সাহেবের আমলেও আমরা দেখেছি এবং তার সমালোচনা করেছি, সেন শর্মা কমিশনে এগুলি অনেক দেওয়া হয়েছে। তারপর ইঞ্জিনিয়ারদের ব্যাডমিন্টন কোর্ট কাটতে হচ্ছে, তাঁদের কমপিটিশনের জন্য টাকা তুলতে হচ্ছে। আজকে বলা হচ্ছে মুখ্যমন্ত্রীর তহবিলে টাকা তুলতে হচ্ছে। আমি মুখ্যমন্ত্রীর তহবিল বিশ্বাস করি না। মুখ্যমন্ত্রীর তহবিলের জন্য বিচিত্রানুষ্ঠান হবে, যাত্রা গানের আসর হবে তার জন্য ইঞ্জিনিয়ারকে দাঁড়িয়ে থেকে সেখানে তার ম্যারাপ বাঁধতে হবে, টাকা তুলতে হবে।

[12-20 — 12-30 P.M.]

এই যে টাকা ইঞ্জিনিয়াররা তুলবে, কার কাছ থেকে তুলবে? সুতরাং তাদের কিছু ফেসিলিটি দিতে হবে। এই ব্যাপারে সাহেবের আমলে আমরা সমালোচনা করেছিলাম। আজকেও সেই ঘটনা ঘটছে। এই ইঞ্জিনিয়াররা একই কাজ আপনাদের আমলে করছে, একই ভাবে তাদের করতে হচ্ছে। আপনার ডিপার্টমেন্টকে একটা চিঠি লিখলে ৬ মাসে তার জবাব পাওয়া যায় না। একটা উদাহরণ দিচ্ছি, কাজের গলদ কি হচ্ছে। আপনি ওখানে বলে এসেছিলেন, আপনার ডিপার্টমেন্টে, আপনার সামনে কথা হয়েছিল, ঐ স্কীমটা তাড়াতাড়ি করে দিতে হবে, কিন্তু সেটা আজও হয় নি। সেই ড্রেনেজ স্কীমটা আজ পর্যন্ত দেওয়া হয় নি। আপনার একজিকিউটিভ ইঞ্জিনিয়ারকে বলে এসেছিলেন, কিন্তু আজও সেই ড্রেনেজ স্কীম হয় নি। মহানন্দা মাস্টার প্ল্যানকে বরকত সাহেব যে অবস্থায় ফেলে রেখে গিয়েছিলেন, তার থেকে এক ইঞ্চিও আপনারা উন্নতি করতে পারেন নি। বরকত সাহেব যেটুকু কাজ করেছিলেন, তার অসমাপ্ত কাজ আপনারা করতে পারলেন না। আমি দেখছি, বরকত সাহেবের আমলে একটা কেস যে ভাবে ট্রিটেড হত, এই আমলে তার থেকেও খারাপ হচ্ছে। আপনি সেদিন দেখলেন, আপনার সামনে একটা সামান্য রেন ফলের রিপোর্ট আনতে গিয়েছিলাম, চিফ ইঞ্জিনিয়ার সেই রিপোর্ট দিতে ভয় পাচ্ছে। রেন ফল হচ্ছে পাবলিক ডকুমেন্ট, মন্ত্রী মহাশয়ের ঘরে চাইতে গেছি, সামনে চিফ ইঞ্জিনিয়ার দাঁড়িয়ে রয়েছেন, আপনার সামনে বলা হল দেওয়া হবে না। এম. এল. এ.-রা রেন ফলের রিপোর্ট চাইলে পাবে না, এটা যে কোনও সময়ে দিতে পারে। কেন দেওয়া হচ্ছে না? এই অবস্থা বরকত সাহেবের আমলে ছিল না। সেই জন্য আমি বলছি, আপনার ডিপার্টমেন্টের যে অবস্থা আগে দেখেছি, আজকেও সেই অবস্থা চলছে। সেই জন্য এই বাজেটকে সমর্থন করতে পারছি না। তবে আপনাকে একটা ব্যাপারে ধন্যবাদ দিই, তেনুঘাটের ব্যবস্থা করেছেন। তেনুঘাটের চুক্তি আপনি করেছেন। কিন্তু তেনুঘাটের চুক্তি আপনি যাদের সঙ্গে করেছেন, সেখানে জনতা পার্টির সরকার আছে, সেই জনতা পার্টির সরকার উড়িষ্যা এবং বিহারে, তারাও যে সদিচ্ছা প্রকাশ করেছিলেন, সেই জন্য এটা করতে পেরেছেন। কিন্তু আপনাদের সৌজন্য বোধ নেই, সেখানকার জনতা সরকারকে ধন্যবাদ দেওয়া।

তার কারণ আপনারা সমস্ত ক্রেডিটটা নিতে চান। তারা রাজি না হলে এটা আপনারা করতে পারতেন না। তারা আপনাদের সঙ্গে কো-অপারেট করেছে, এইটুকু আপনি এখানে উল্লেখ করতে পারেন নি। কোন কোন ক্ষেত্রে আপনি এবং আপনার কর্মচারিরা ভাল কাজ করেছেন, অল্প দিনের মধ্যে বাঁধ মেরামত করেছেন, পরিশ্রম করেছেন, সেই ক্রেডিট আপনাদের আছে। কোথাও কোথাও নিশ্চয়ই করেছেন, তিলপাড়া থেকে জল দিয়েছেন, সেই জন্য ধন্যবাদ জানাচ্ছি। যে সমস্ত কর্মচারী খেটেখুটে করেছে, তাদের ধন্যবাদ জানাচ্ছি। সঙ্গে সঙ্গে এই কথাও বলব, যাদের গাফিলতিতে এই খবর ঠিকমতো পৌছল না, তারা যেখানে থাকলেন না, একটা কেসও কি আপনি এখানে বলতে পারবেন, আপনি তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিয়েছেন, যেখানে কর্তব্যচ্যুতি ঘটেছে? আমি একটা কথা বলছি, আমি অনেক বিশেষজ্ঞের সঙ্গে কথা বলেছি, অনেক কাগজ পড়েছি — পশ্চিমবঙ্গের যে ভৌগোলিক অবস্থা, পশ্চিমবঙ্গের যে বৃষ্টিপাত, পশ্চিমবঙ্গের অন্যান্য যে প্রাকৃতিক অবস্থা, তাতে বন্যা সম্পূর্ণ ভাবে নিরোধ করা যাবে না। বরকত সাহেব বলেছিলেন, বন্যা রুখেছি, রুখব। বন্যা নিয়ে আমাদের বাঁচতে হবে, বন্যা নিয়ে এই দেশকে চলতে হবে। সেই বন্যাকে কতটুকু রেস্ট্রিক্টেড করা যায়, সেই ব্যবস্থা আমাদের করতে হবে। সেই জন্য এখানে আমাদের অনেক অসুবিধা আছে, টাকা পয়সার অভাব আছে, কিন্তু বন্যা নিয়ন্ত্রণ যদি আমরা চাইও, সম্পূর্ণটা আমরা করতে পারব না, এটা ঠিক। দ্বিতীয়ত কতটুকু কমাতে পারি, কোনটাকে আপনি প্রায়রিটি দেবেন, এই বিষয়ে চিন্তা ভাবনা করার আজকে দিন এসেছে।

আজকে নর্থ বেঙ্গলের জন্য একটা এবং সাউথ বেঙ্গলের জন্য একটা যদি মাস্টার প্ল্যান না করেন, তার জন্য বিশেষজ্ঞদের নিয়ে কমিটি যদি না বসান তাহলে কোনও কাজই করতে পারবেন না। আজকে এখানে আমি একটা বিষয়ে বলতে চাই যে, আপনি লোয়ার দামোদর কমিটির রিপোর্ট গ্রহণ করতে যাচ্ছেন. আমি আপনাকে ঐ কমিটির রিপোর্ট সম্বন্ধে সাবধান করে দিতে চাই। ঐ কমিটি পলিটিক্যাল বেসিসে কথা বলেছে এবং তারা ৪ রকমের রিপোর্ট দিয়েছে। সুতরাং এটা কখনই গ্রহণ যোগ্য হতে পারে না। ওঁরা বলেছেন, এটাও হতে পারে, ওটাও হতে পারে, সেটাও হতে পারে। একমাত্র দেবেশ মুখার্জি বলেছেন, এটা হওয়া উচিত। এখন কোনটা গ্রহণ করবেন, আর কোনটা ছাড়বেন, এটা একটা বিরাট সমস্যা। কোনটাতে মন্ত্রী চটে যাবেন, কোনটাতে চটবেন না, তা বুঝতে না পেরে তারা যাতে মন্ত্রী চটে না যান তার জন্য ঐ রকম রিপোর্ট দিয়েছেন। আমরা এই রকম রিপোর্ট কোনও দিন দেখি নি। একটা এক্সপার্ট কমিটি চার রকমের কথা বলছে! আজকে স্পেসিফিক্যালি বলতে হবে যে, এটা করা ছাড়া আর বাঁচবার কোনও উপায় নেই। কাজেই আজকে সমস্ত কিছু পলিটিক্যাল লোকেদের মুখ চেয়ে এবং তাদের কথা অনুসারে চলছে। আজকে যদি লার্জেস্ট নাম্বারের জন্য কোনও ভাল কাজ করতে হয় তাহলে, আপনাকে স্বীকার করতেই হবে যে, জনমত, ভোট এবং মেম্বার ইত্যাদির কথা চিন্তা করলে চলবে না। সুতরাং আজকে আপনাকে এদিকে একটু

ভাবতে হবে। তারপর মাইথনের যে ক্যাপাসিটি আছে তাতে ১৮ হাজার একর যদি অ্যাকুয়ার করতে পারেন তাহলে সেখানে ক্যাপাসিটি বাড়ানো যায় এবং সেখানে তাহলে ইমিডিয়েটলি একটা ড্যাম না করলেও চলে। এটা ঠিক কিনা আপনি একটু বিবেচনা করে দেখবেন এবং ওটাকে রেক্টিফাই করা যায়, সুতরাং সেটাও আপনাকে ভাবতে বলছি। আমি নর্থ বেঙ্গলের ফ্লাড সম্বন্ধে আপনাকে বলতে চাই যে, নর্থ বেঙ্গল ফ্লাড কমিশন বলে একটি সংস্থা আছে। এখন তার একজিকিউটিভ ইঞ্জিনিয়ার আছেন, কি নেই আমি জানি না; তার সুপারেন্টেন্ডিং ইঞ্জিনিয়ার আছেন, কি নেই জানি না। সেখানে কারা কাজ করছেন, তাও জানি না। তবে নর্থ বেঙ্গলের জন্য একটা ওভার-অল মাস্টার প্ল্যান যাতে করা যায় তার জন্য আমি আপনাকে বিচার বিবেচনা করতে বলছি। আর একটা কথা, তিস্তা বাঁধের কথা শুনছি, এবং এটা নাকি ১০ বছর পরে হবে। তবে আমি এ বিষয়ে আপনাকে বলব যে, মালদহে যদি কিছু কাজ করা যায় তাহলে সেটা আপনি একটু বিবেচনা করে দেখবেন।

কারণ নর্থ বেঙ্গল ফ্লাড কমিশন থেকে মালদহকে বাদ দেওয়া হয়েছে। মালদহ কি উত্তরবঙ্গের অংশ নয়? এখন সেখানে কারা কাজ করছে জানি না! তারপর আপনি ভুতনির জন্য ১০ লক্ষ টাকা ধরা হয়েছে বললেন। এই ১০ লক্ষ টাকায় কি হবে? জল দেওয়া যাবে, কি যাবে না, এটা আপনাকে বিবেচনা করতে বলছি এবং এ বিষয়ে একটা বিশেষ ব্যবস্থা গ্রহণ করার জন্যও আপনাকে অনুরোধ জানাচ্ছি। আমাদের এখানে আজকে অমল বাবু বললেন যে, আজকে আপনাকে পরিষ্কার করে বলতে হবে এবারে কত বৃষ্টি হয়েছে, বাঁকুড়ায় কত হয়েছে, মেদিনীপুরে কত হয়েছে ইত্যাদি। আলিপুরে এবারে সর্বোচ্চ বৃষ্টি হয়েছে ৭৩৫.০০ মিলি মিটার, মেদিনীপুরে ২৮৪.৩০ মিলি মিটার, বাঁকুড়ায় ৪১৪.২০ মিলি মিটার, বীরভূমে ৬৩৬.১০ মিলি মিটার। কিন্তু ১৯৭২ সালেও বৃষ্টি হয়েছিল এবং সেই বৃষ্টি হওয়া সত্ত্বেও তখন বন্যাকে রোধ করা সম্ভব হয়েছিল। এর ফলে আজকে লোকের ধারণা হচ্ছে এবারে ড্যাম থেকে জল ছাড়ার ফলেই বন্যা হয়েছে! কাজেই সেটা আজকে লোককে বোঝাতে হবে যে, কি জন্য বন্যা হয়েছে। এটা বলার প্রয়োজন আছে। কিন্তু সেকথা আজকে আপনি আপনার বাজেট বক্তৃতার মধ্যে বলেন নি। অমল বাবু বললেন ৫৬, ৫৯-এর পর ৭৯ সাল, অর্থাৎ প্রায় ২০ বছর হয়ে গেছে। এটা ঠিক কথা যে, এই ২০ বছরের মধ্যে অনেক কিছুর পরিবর্তন ঘটে গেছে। সুতরাং আজকে আপনাকে সব কিছু এই পরিবর্তিত অবস্থার ভিত্তিতে চিন্তা করতে হবে।

[12-30 — 12-40 P.M.]

৫৬-র কমিটি যেটা বলেছিলেন তার জন্য কোনও পয়সা খরচা হবে না। তাঁরা বলেছিলেন —

Declaration of all the drainage channels under appropriate Acts and rigid enforcement of the rules under the Act to prevent undue interference with natural flow of water by vested interests .....

ভেস্টেড ইন্টারেস্টের কোনও প্রশ্ন নেই। ছোট ছোট গরিব লোক খালের মধ্যে বাস করছে, নদীর মধ্যে বাড়ি তৈরি করছে যেগুলো আইন করে বন্ধ করা উচিত। দ্বিতীয় কথা হচ্ছে —

Improvement and subsequent maintenance of existing drainage channels.

যেগুলি আপনি এখনি করতে পারেন। জমিদারি যাবার পর তারা খাল, বিলগুলির সমস্ত বন্দোবস্ত দিয়ে গেছে। এইগুলি নিলে কোন অন্যায় হবে না। বাঁধ থেকে জল ছাড়ার যে ব্যবস্থা তার জন্য যদি এখনি একটা কিছু না করেন তাহলে চিরকালই আরামবাগে বন্যা হবে, সুতরাং বন্যা আসছে তার খবর আগে থাকতে দেবার একটা ব্যবস্থা করুন এবং সেইসব এলাকায় যেভাবে বাড়ি তৈরি করা দরকার সেইভাবে সরকার থেকে করার ব্যবস্থা করুন। মহানন্দা বুজে যাচ্ছে, ফুলেহার থেকে মহানন্দা এখানে একটা ডাইভারসন অফ ক্যানেল করতে হবে অনেকে বলেছেন বাঁধের নিচে জমি চলে যাচ্ছে। সেইজন্য আমাদের প্যাটার্ন পরিবর্তন করতে হবে। আপনারা তাহলে সেই ভাবেই বলুন যে এখানে চাষ করবে ওখানে নয়। জাতীয় সড়কগুলি সব বিচ্ছিন্ন হয়ে যাচ্ছে, জাতীয় সড়কগুলির কতখানি লেবল উঁচু করতে হবে সেই ব্যবস্থাটা ইরিগেশন ডিপার্টমেন্টের সঙ্গে যৌথ ভাবে করা দরকার। যাই হোক অতীতে যেসব ভুল হয়েছিল তা আর যেন না হয় একজন ইঞ্জিনিয়ারের মতামতকে প্রাধান্য না দিয়ে অনেকের মত নিয়ে চলবার চেষ্টা করুন। ফরাক্কার নিচের অংশ ভাঙ্গছে কিন্তু উপরের অংশ মালদহ যে ভাঙ্গছে সেটার চিন্তা করার আছে। মহানন্দা নদীর বাইরে যে লোকগুলো আছে তাদের রক্ষা করবার ব্যবস্থা করুন। বরকত সাহেবের কাছে গেলেই তিনি চীফ ইঞ্জিনিয়ারকে বলে দিতেন বিশু যা বলছে করে দাও কিন্তু পরে দেখতাম সেসব হত না, আপনি যেন সেইভাবে করবেন না, বাঁধের বাইরের লোকগুলির কথা চিন্তা করবেন এবং অফিস কোয়ার্টার্স, ও ইন্সপেকশন বাংলোর কলেবর বৃদ্ধি না করে ওদের কথা চিন্তা করুন, এইকথা বলে আমি শেষ করছি।

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় সেচ ও জলপথ বিভাগের যে ব্যয় বরাদ্দ এখানে উপস্থিত হয়েছে তাকে সমর্থন করে কয়েকটি মৌলিক প্রশ্ন আপনার মাধ্যমে বলতে চাই। সাম্প্রতিক বন্যা সৃষ্টির শ্রেষ্ঠতম ট্রাজেডি, প্রকৃতির নির্মমতম কৌতুক। শতাব্দীর মহত্তম বন্যার যে বীভৎস অভিজ্ঞতা আমরা দেখেছি তা থেকে এই প্রশ্ন খুব তির্যক ভাবে

আসছে বলে সে সম্বন্ধে দৃষ্টি আকর্ষণ করছি। প্রশ্ন হচ্ছে — What should be the main task of his department ? এই বিভাগের মূল কাজ কি হবে? আমাদের এই অভিজ্ঞতা এই কথাই বলছে যে মেন্‌টাস্ক হওয়া উচিত To combat flood and drought. এবং তার উদ্দেশ্য হবে to ensure steady incrcase in agricultural production. এই যদি আমাদের প্রধান কাজ হয় তাহলে এই বিভাগের উপর গুরু দায়িত্ব হচ্ছে — (১) সেচ ব্যবস্থার সম্প্রসারণ, উন্নতি বিধান এবং রক্ষণাবেক্ষণ; (২) বন্যা নিয়ন্ত্রণ এবং প্রতিরোধ; (৩) গ্রামাঞ্চলে জল নিষ্কাশন; (৪) জলপথ সংরক্ষণ; (৫) চালু ব্যবস্থাগুলি থেকে জল বন্টন। এইগুলির মধ্যে কোনটা প্রায়রিটি পাবে আজকে সেই প্রশ্নই উঠেছে। বিরোধী পক্ষ থেকে বলা হচ্ছে বন্যার ইনটেনসিটি বৃদ্ধি হয়েছে। এঁরা যেন কৌলিক সন্ন্যাসী, রজনী বাবু প্রতিবারই ইরিগেশনে বাজেট বক্তৃতায় অংশ গ্রহণ করেন কিন্তু পর পর এর ফল কি হচ্ছে সেটা চিন্তা করার দরকার আছে। ১৯৪৩ সালে বর্ধমানে যখন বন্যা হয়েছিল তখন রেল লাইন ডুবে গিয়েছিল। যুদ্ধের মালপত্র পাঠাতে অসুবিধা হচ্ছিল সেই সময় আমেরিকা ডি. ভি. সি. পরিকল্পনা অনুযায়ী একটা পরিকল্পনা দামোদর যে River of sorrows তাতে করা হয়েছিল। অর্থাৎ দামোদরকে River of Joys করার জন্য দামোদর পরিকল্পনা করা হয়েছিল, কিন্তু মূল যে উদ্দেশ্য বন্যা নিয়ন্ত্রণ করা তার প্রাধান্য না পাবার ফলে গৌণ উদ্দেশ্য চালু করা হল। এর ফলে বন্যা নিয়ন্ত্রণ উদ্দেশ্য ব্যহত হল। ডাঃ রায়ের ভাষায় সেটা ছিল একটা ক্যালকুলেটেড রিস্ক, কিন্তু সেটা আজকে ক্রনিক ডিজিজে পরিণত হল। এইটা আজ আমাদের বিচার করতে হবে। অর্থাৎ মূল প্রশ্ন হচ্ছে জল নিষ্কাশনের সমস্যা। আজকে যাঁরা বক্তৃতায় অংশ গ্রহণ করেছেন তাঁদের প্রধান কথা হচ্ছে বন্যার সমস্যা অত্যধিক তীব্র, কিন্তু এই বন্যাকে সম্পূর্ণ ভাবে বন্ধ করা অসম্ভব এবং তা বাঞ্ছিতও নয়।

[12-40 — 12-50 P.M.]

কিন্তু এটাকে কতটুকু কন্ট্রোল করতে পারব, তারজন্য কি করা আমাদের দরকার? এরজন্য একটা ইউনিফায়েড প্ল্যানিং আমাদের দরকার। সামগ্রিক বিচার বিবেচনা করে পশ্চিমবঙ্গে বিশেষ করে যে তিন রকমের জলাশয়গুলি আছে, একটা হচ্ছে রাঢ় অঞ্চল, যে রাঢ় অঞ্চলের উৎস হচ্ছে বিহার অঞ্চলের কিছু কিছু পাহাড়, ২ নং হচ্ছে উত্তরবঙ্গ এবং মধ্যবঙ্গের নদীগুলি যেগুলি টোটালি ফেড বাই হিমালয়ান রিভার্স এবং ৩ নং হচ্ছে সমুদ্রের উপকূলবর্তী লক্ষ লক্ষ ক্রিক অন্ড টাইডান রিজিয়ান, এই সমস্ত জলাশয়গুলির যে তিনটি কাজ ল্যান্ড ফর্মেশন, ইরিগেশন এবং নেভিগেশন এই তিন ধরনের কাজের যদি একটা বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গি দিয়ে সুসামঞ্জস্য বিধান করতে পারা যায় তাহলে বন্যা নিয়ন্ত্রণ করা নিশ্চয়ই সম্ভব হতে পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখেছি আমাদের পশ্চিমবঙ্গে সাধারণত বৃষ্টিপাত হয় বার্ষিক ৫০ ইঞ্চির মত, উত্তরবঙ্গে বৃষ্টিপাত হয় বছরে ১০০ ইঞ্চির মতো। কিন্তু আমরা

একই সঙ্গে সেচ, বন্যা নিয়ন্ত্রণ, বিদ্যুৎ উৎপাদন ইত্যাদি নানা রকম উদ্দেশ্য সংযুক্ত করার ফলে দেখতে পাচ্ছি সেখানে সঠিক ভাবে কাজ করা সম্ভব হচ্ছে না এবং তার ফলে বার বার ধরে এই বিপর্যয়গুলির শিকার আমাদের হতে হচ্ছে। আমরা 'টু মেনি কমিটমেন্টস উইথ টু লিটিল ওয়াটার" — এখটুখানি জলের সঙ্গে অনেকগুলি উদ্দেশ্য সংযুক্ত করার ফলে এই বিপর্যয়ের অন্যতম কারণ বলে দেখতে পাচ্ছি। এই বিভাগ যে গুরু দায়িত্ব নিয়েছে সেই দিকে আমি দৃষ্টি আকর্ষণ করতে চাই। এই বিভাগে যে ত্রুটিগুলি রয়ে গেছে, পরিকল্পনায় যে ত্রুটিগুলি রয়ে গেছে, বিকলাঙ্গ যে পরিকল্পনাগুলি হয়েছে, অপূর্ণাঙ্গ যে পরিকল্পনাগুলি হয়েছে তার জন্য সারা পূর্ব ভারতে এবং উত্তর ভারতে "টোটাল ইউনিফায়েড প্ল্যানিং" এর দরকার আছে। টু মেনি কমিটমেন্টস উইথ টু লিটিল ওয়াটারের মতো এখানে ওখানে সেখানে কিছু কিছু ছড়িয়ে ছিটিয়ে পরিকল্পনা হল এবং সেই পরিকল্পনা গড়িয়ে গড়িয়ে চলল, সেই পরিকল্পনাকে সফল রূপ দেওয়ার জন্য যে টাকা দরকার সঠিক ভাবে সেই টাকার ব্যবস্থা ও ব্যবহার না করে, স্কীমগুলিকে কন্টিনিউয়িং না করে কিছু কিছু প্যাচ ওয়ার্ক করে যে টোটাল বেনিফিট অ্যাসিওর করা দরকার সেটা করা গেল না। তাই আমার প্রস্তাব থাকছে যে সামগ্রিক ভাবে পূর্ব ভারতে এবং উত্তর ভারতে যেখানে উত্তর ভারতের নদীগুলি হিমালয়ের বরফ গলা জলে পুষ্ট হচ্ছে ভুটানের মধ্য দিয়ে, সেই ভুটানের সঙ্গে বিহারের সঙ্গে উড়িষ্যার সঙ্গে বাংলাদেশের সঙ্গে সামগ্রিক আলাপ আলোচনার ভিত্তিতে বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গিতে যদি টোটাল মাস্টার প্ল্যান অব ওয়েস্ট বেঙ্গল করা যায় তাহলে বন্যা সমস্যার কিছুটা উপশম করা যাবে। এই প্রসঙ্গে আমি উল্লেখ করতে চাই যে বিভিন্ন দপ্তরের সঙ্গে এই বিভাগের কো-অর্ডিনেশন দরকার। মূলতঃ কৃষি বিভাগ এবং সেচ বিভাগ অঙ্গাঙ্গী ভাবে জড়িত। ৬৫ লক্ষ হেক্টর চাষযোগ্য জমির শতকরা ৮৮ ভাগ জমিতে চাষের ব্যবস্থা আছে, সেখানে জল দেওয়ার ব্যবস্থা হচ্ছে। কিন্তু আমরা জল নিষ্কাশনের মূল সমস্যার কাজ করতে গিয়ে দেখেছি ভূমি অধিগ্রহণ করা হচ্ছে না ল্যান্ড অ্যাকুইজিশন ডিপার্টমেন্টের সঙ্গে কো-আর্ডিনেশন না থাকার ফলে এবং এই কো-অর্ডিনেশন না থাকার ফলে যাদের জমি নেওয়া হয়েছে তারাও দীর্ঘদিন ধরে তাদের সেই জমির দাম পাচ্ছে না। এজন্য মূলতঃ কৃষি বিভাগ, ভূমি অধিগ্রহণ বিভাগ, বিদ্যুৎ বিভাগ, সেচ বিভাগ এই সমস্ত বিভাগের মধ্যে পারস্পরিক যোগসূত্র থাকা দরকার। আরও দু-একটা সাজেশন আমি রাখতে চাই। সেটা হচ্ছে টোটাল প্ল্যানিং অর্গানাইজেশন করা হোক, কন্টিনিউয়িং স্কীম যেগুলি রয়েছে তা প্রায়োরিটির ভিত্তিতে কোন কাজটা আগে করা দরকার সেই বিবেচনায় সেই কাজটা যেন আগে প্রাধান্য পায়। তা যদি না করা হয় তাহলে অতীতে যে ঘটনা ঘটে এসেছে সেই ঘটনাই হবে, জমিতে এক মুঠো তেঁতুল বিচি ছড়িয়ে দেওয়া হবে, সেই বিচি থেকে কবে গাছ হবে, সেই গাছ থেকে কবে ফল হবে, সেই ফল খেয়ে সমস্যা মিটবে। এই ধারণা হবে, কোনও কাজ হবে না। এই কথা বলে আপনার নির্দেশকে মান্য করে এই বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পঞ্চানন দিগপতি :** মাননীয় স্পিকার মহাশয়, সেচ মন্ত্রী মহাশয় যে বাজেট এনেছেন সে সম্বন্ধে কয়েকটি গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে হাউসে রাখতে চাই। পশ্চিম বাংলা এ বৎসর কিভাবে যে ক্ষতিগ্রস্ত হয়েছে সেকথা আমাদের সকলেরই মনে বিশেষ ভাবে আঁকা রয়েছে এবং সরকারও এ ব্যাপারে বিভিন্ন ধরণের চেষ্টা করেছেন আমরাও অনেক চেষ্টা করেছি। খানাকুল, আরামবাগ, পুড়শুড়া এই যে কয়েকটা থানা রয়েছে এবং গোঘাটের সবটাই বলা চলে নিম্ন দামোদর যে পরিকল্পনা হয়েছে তাতে এরা উপকৃত হতে পারে নি। কারণ এই নিম্ন দামোদর বাঁধ, সর্বনাশী বাঁধ যেটা সৃষ্টি হয়েছিল সেটা বন্ধ করা হয়েছে। সমস্ত পার্টি মিলে এটা বন্ধ করে দেওয়া হয়েছে এবং তার ফলে কমপক্ষে ১৪৭ খানা গ্রাম বিশেষ ভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে, অনেকে বাস্তুহারা হয়েছে, অনেকে জমি থেকে উৎখাত হয়েছে। সেই বাঁধ সেইভাবে এখন রয়েছে এবং আজ পর্যন্ত তারা তাদের ক্ষতিপূরণের টাকা পায় নি বা তাদের উন্নতির কোনও ব্যবস্থা করা হয় নি। সরকার বললেন এই বাঁধ আর হবে না। আমার বক্তব্য হচ্ছে অচিরে এই বাঁধ রিমুভ করে যাদের ক্ষতি হয়েছে তাদের ক্ষতিপূরণ দেওয়া হোক এবং যার যা জমি ছিল, যেমন ভাবে ছিল সেটা যাতে তারা পেতে পারে তার ব্যবস্থা করুন। দামোদর নদী অর্থাৎ অরিজিনাল দামোদর মজে গেছে। এই দামোদর নিয়ে কিছু দিন পূর্বে রাইটার্স বিল্ডিংয়ে মিটিং হয়েছিল এবং মন্ত্রী মহাশয় সংশ্লিষ্ট এলাকা থেকে আমাদের ডেকেছিলেন এবং তাতে ঠিক হয়েছিল দুটি ড্যাম করতে হবে, মূল দামোদর খনন করতে হবে এবং বাড়িগুলি সরিয়ে দিতে হবে। তারপর একটা চিঠি দিয়েছিলেন যে এটা গ্রাহ্য করা হল। মন্ত্রী মহাশয় এখানে রয়েছেন কাজেই তাঁর কাছে অনুরোধ রাখছি ঐ নিম্ন দামোদর বাঁধ বাতিল করে দেওয়া হোক এবং খানাকুল, আরামবাগের লোকের যাতে সুব্যবস্থা হয় সেইজন্য অচিরে যদি ক্যানেল কেটে দেওয়া হয় তাহলে রামপুরহাট হতে আমডা দিয়ে হুগলি নদীতে গিয়ে পড়বে এবং রূপনারায়ণ থেকে আরম্ভ করে গেঁয়খালির মুখ পর্যন্ত সংস্কার করতে হবে এবং যে সমস্ত ছোটখাট ক্যানেল রয়েছে সেগুলো সংস্কার করতে হবে। এই ব্যবস্থা যদি হয় তাহলে সেখানকার লোকেরা খানিকটা জলের চাপের হাত থেকে বাঁচতে পারবে। বন্যায় যেভাবে ক্ষতিগ্রস্ত হয়েছিল তাতে সরকার মোটামুটি সাহায্য করেছেন এবং তার ফলে মানুষের প্রাণ রক্ষা হয়েছে। কিন্তু এখন তারা সর্বহারা হয়ে ঐ তাঁবুর নিচে বাস করছে। সরকার তাদের ৩৯০ টাকা এবং কিছু গম দিয়ে বাঁচাচ্ছেন। কিন্তু মধ্যবিত্ত এবং বিত্তশালী লোক যারা রয়েছে তাদের দিকে কিন্তু সরকার তাকাচ্ছেন না। এই সমস্ত লোকেরা চাচ্ছে তাদের জমির সিকিউরিটি রেখে তাদের ১০, ২০, ৩০ হাজার বা তদুর্ধ টাকা দীর্ঘমেয়াদী ঋণ হিসাবে দেওয়া হোক। কিন্তু দুঃখের বিষয় সরকার তাদের দাবির দিকে কর্ণপাত করছেন না। পশ্চিম বাংলায় এরকম যারা সর্বহারা হয়ে বসে রয়েছে তারা এখন গাছের তলায় বাস করছে। তারা গৃহ নির্মাণ করবার জন্য খয়রাতি সাহায্য চায় না, দয়া চায় না, তারা ঋণ চাচ্ছে, তাঁরা সুদ দেবেন এবং তাঁরা চাইছেন এই টাকা পেয়ে আমরা পাকা বাড়ি তৈরি করব। কাজেই তাদের

অবস্থা চিন্তা করে তাদের ঋণ দেবার ব্যবস্থা করুন এই আবেদন আমি করছি এবং এই ব্যাপারে স্পিকার মহাশয়ের মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গ্রামে বাঁধের কাজ অধিকাংশ জায়গায় শুরু হয়েছে কিন্তু এমন কতকগুলো জায়গা রয়েছে যেখানে দেখা যাচ্ছে বাঁধের নিচে থেকে মাটি নিয়ে বাঁধ নির্মাণ করা হচ্ছে বন্যার হাত থেকে রক্ষা পাবার জন্য এতে কিন্তু বাঁধের গোড়াটা সরু হয়ে যাচ্ছে এবং তার ফলে হবে কি, না বন্যা যদি আসে তাহলে এই সমস্ত বাঁধ ধুয়ে মুছে চলে যাবে এবং জমিগুলো আবার বালি চাপা পড়ে যাবে, জমিগুলো অকেজো হয়ে যাবে।

[12-50 — 1-00 P.M.]

কাজেই মন্ত্রী মহাশয়কে বলছি এই সমস্ত বাঁধ যাতে ভালভাবে সুরক্ষিত হয় তার জন্য ব্লক পিচিং করুন এবং সেটা করলে এই সমস্ত বাঁধ আর নষ্ট হবে না। মুন্ডেশ্বরী, রূপনারায়ণে এরকম ব্যবস্থা করতে হবে। আরামবাগে দেখেছি বহু গ্রাম বিধ্বস্ত হয়ে গেছে। সেখানে একটা বাঁধ রয়েছে চাদুর থেকে আরম্ভ করে মোবারকপুর পর্যন্ত। এটা ব্লক পিচিং করলে আরামবাগ রক্ষা পাবে। বালিপুর গত বছর মাটির তলায় চলে যাচ্ছিল এবং বার বার বলার পরে ব্লক পিচিং করে দেওয়ার ফলে বহু মানুষ রক্ষা পেয়েছে এবং হাওড়া জেলা পর্যন্ত রক্ষা পেয়েছে। মুন্ডেশ্বরী নদীর হাই থানায় একটা মোহনা রয়েছে এটা যদি ব্লক পিচিং করা না হয় তাহলে আবার কিন্তু ক্ষতি হবে। আগামী বছর যদি এই বাঁধকে আবার বন্যায় ধাক্কা দেয় তাহলে কিন্তু আবার ঐ এলাকা ক্ষতিগ্রস্ত হবে। মুন্ডেশ্বরী, দ্বারকেশ্বর নদীর সন্নিকটে একটি প্রাচীন জায়গা রয়েছে এবং সেই বন্দরে আগে লঞ্চ আসত, স্টীমার আসত, নৌকা আসত কিন্তু এখন সেই বন্দর অকেজো হয়ে গেছে, রূপনারায়ণের চাপে সেটা ছিন্ন বিচ্ছিন্ন হয়ে গেছে। কাজেই সেখানে যদি ব্লক পিচিং করা হয় তাহলে বহু মানুষ বেঁচে যাবে এবং ঐ গ্রাম রক্ষা পাবে। আমাদের দুর্গত এলাকার সব জায়গায় রাস্তা নেই। পানসিউ থেকে রাজহাট পর্যন্ত একটা রাস্তা দরকার। সেই রাস্তাটি ৬ মাস বন্যায় ডুবে থাকে। সেখানে হাসপাতালটি যাতে তৈরি হয় সেই ব্যবস্থা করুন। খানাকুল হাসপাতালে মাত্র ২০টি গেট রয়েছে। গত বন্যার সময় দেখেছি যে হাসপাতাল ডুবে থাকে এবং বেশি বন্যা হলে মানুষকে ছাদে তুলে দেওয়া হয়। আমি এই সমস্ত ব্যাপারে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তারপর, যে সমস্ত বাঁধগুলো চাপা পড়ে রয়েছে সেগুলো যাতে উদ্ধার হয় সেই ব্যাপারে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

অবশেষে আমি একটা ইম্পর্টান্ট কথা বলছি, গত বানেতে প্রথম বান যেদিন দেখা দেয় সেই বানেতে আমাদের তাঁতিসার বলে একটি গ্রাম নদীর বুকে চলে গিয়েছে কিছু কিছু লোক সেখানে বাস করছে। সেই উনদা গ্রামেতে আমাদের মাননীয় ভবানী বাবু সেখানে গিয়েছিলেন,

তিনি বিশেষ ভাবে লক্ষ্য করে দেখেছেন, এই উনদা সংরক্ষণ করবার জন্য আমি বিশেষ ভাবে বার বার জানিয়েছি, ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট দেখেছেন, মন্ত্রীরা দেখেছেন, আমাদের শ্রদ্ধেয় প্রভাসচন্দ্র রায়কে আমি নিজে বলেছি, তিনি অবগত আছেন সেই গ্রামের প্রায় ৬ হাজার অধিবাসী উদ্বাস্তু হয়ে ঘুরে বেড়াচ্ছে, যদি সেটা বাউন্ডারি করে দিয়ে ব্লক পিচিং করে দেওয়া হয় তাহলে এটা রক্ষিত হবে এবং সেখানে বহু লোক বাস করতে পারবে। এই সম্বন্ধে একজিকিউটিভ ইঞ্জিনিয়াররা জানেন এবং এটা জেনেও তারা উপেক্ষা করেছে তার জন্য আমি, অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গৌরাঙ্গ সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সেচ মন্ত্রী মহাশয় যে বাজেট উত্থাপন করেছেন আমি তা সমর্থন করছি। আমাদের বামফ্রন্ট সরকারের যোগ্য সেচ মন্ত্রী খুব কম সময়ের মধ্যেই — এই বিধ্বংসী বন্যায় যেভাবে মেদিনীপুর জেলা এবং অন্যান্য ১২টি জেলা ধ্বংস হয়ে গিয়েছে, তা কি করে পুনর্গঠন করলেন সেটা তাঁর কৃতিত্ব এবং বামফ্রন্ট মন্ত্রী সেই দাবি করতে পারেন। এই কৃতিত্ব সম্পর্কে বিরোধী পক্ষরা কিছু বললেন না, বিরোধী পক্ষরা বন্যা হয়েছে কেন সেই নিয়েই সমালোচনা করলেন। কিন্তু তাঁরা যখন ক্ষমতায় ছিলেন আগের ৫ বৎসর তখন পঞ্চ বার্ষিকী পরিকল্পনায় ৬শত কোটি টাকার পরিবর্তে মাত্র ৩৯ কোটি টাকা খরচ করেছিলেন এবং তখন মন্ত্রী ছিলেন মালদা জেলার এবং তিনি শুধু মালদা জেলার জন্যই সেই টাকা খরচ করেছিলেন। তাঁরা তখন ঠিক করেছিলেন যে অধিকাংশ টাকা মালদা জেলার জন্যই খরচ করবেন এবং সেইজন্য মন্ত্রী মহাশয়ের পক্ষে তা খরচ করা সম্ভব হয়েছিল। তাই গোটা বাংলা দেশে কাজ করতে পারেন নি। যেটুকু হয়েছে তা মাত্র তার ডিস্ট্রিক্টেই হয়েছে। কিন্তু আমাদের মন্ত্রী তথা বাংলা দেশের মন্ত্রী, তিনি সব জায়গাই সমান ভাবে দেখেছেন। এমন কি উত্তর বাংলায় জলপাইগুড়িতে ১৬টি, কুচবিহারে ৯টি, দার্জিলিং জেলায় একটা এবং নূতন যে আপার কংসাবতী প্রোজেক্ট যেটা এখন পর্যন্ত কেন্দ্র ছাড়পত্র দেয় নি, ওটা হলে পরে অনেক বন্যা কমবে আমরা আশা করছি। এর মাধ্যমে বাংলায় অনেকগুলি প্রোজেক্ট চলছে। তাছাড়া অনেক নূতন কাজ-এ হাত দিয়েছেন। বিহার ও বাংলার মধ্যে যে ঝগড়া চলছে তার ফলে অনেক কাজ এগুতে পারছেন না এটা ওরা লক্ষ্য করছেন না। ওরা যে টাকা খরচ করেছিলেন তাতে খুব কম টাকা খরচ করেছেন যার জন্য কাজ হয় নি, তার জন্য বন্যাটা আমাদের ঘাড়ে পড়ছে এটাও বলেন নি। এই সম্বন্ধে বলতে চাই যে কতকগুলি প্রোজেক্টে জল ছাড়া নিয়ে নানা রকম কথা উঠেছে। তারা বলছেন এই প্রোজেক্টগুলিতে আমার মনে হয় যত উঁচু থেকে জল ছাড়া হয় সেই উচ্চতা কমিয়ে দেবার দরকার আছে। কারণ সেচে যেটুকু লাভ হচ্ছে বন্যায় তার থেকে বেশি ক্ষতি হয়। অতএব সেচটা সেচ থাকবে এবং বান নিয়ন্ত্রণ যেভাবে চলছে তার উচ্চতা কমাবার জন্য রুল চেঞ্জ

করুন এই আবেদন আমি মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি। এর উচ্চতা অনেক কমাতে হবে এবং জল ছাড়া নিয়ে যার উপর কোটি কোটি লোকের জীবন জীবিকা নির্ভর করছে সেখানে ডিস্ক্রিশন না রেখে ইঞ্জিনিয়ারদের সঙ্গে কমিটি কাজ করবে এটা করার দরকার আছে। তা না হলে বলতে পারছি না কখন কি হবে কারণ এর আগে ওঁরা তো কোনও কাজ করেন নি। এর আগে পাঁচ বছরে কোনও কাজ হয় নি। যার ফলে প্রকল্পের যে জল ধারণের ক্ষমতা ছিল তা আর হচ্ছে না — কথাবার্তাতে তা বোঝা যাচ্ছে এবং বাজেটে যা বলেছেন তা থেকে জানা যাচ্ছে। আপাতত তিনি দেখার জন্য একটা কমিটি করে দিন জল যাতে নিয়ন্ত্রিত ভাবে ছাড়ে সেটা দেখার জন্য। বন্যার সময়ে জল ছাড়ার ব্যাপারে অত্যন্ত সাবধানতা দরকার — এইটা আপনাকে অনুরোধ করছি। আমাদের সেচ মন্ত্রী যে বাজেট নিয়ে এসেছেন তা সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[1-00 — 1-10 P.M.]

**শ্রী সুখেন্দু খান ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় সেচ মন্ত্রী যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করে সামান্য বক্তব্য রাখছি। বামফ্রন্ট সরকারের উদ্দেশ্য হচ্ছে, গ্রামের অর্থনীতিকে চাঙ্গা করা এবং সেই চাঙ্গা করার মূলে সেচ হচ্ছে একটা মস্ত হাতিয়ার। আমরা বাঁকুড়া জেলা থেকে এসেছি, বাঁকুড়া জেলায় যে সেচ ব্যবস্থা হয় তা দুর্গাপুর ড্যাম থেকে আর. বি. এম. সি. যেটা গিয়েছে এবং ময়ূরাক্ষী থেকে এল. বি. এম. সি. গিয়েছে তার থেকে হয়। তা থেকে বাঁকুড়া জেলায় ফসলযোগ্য জমি যে আছে তার থেকে ১৫ থেকে ২০ শতাংশ সেচ হয়ে থাকে। পূর্বতন কংগ্রেস সরকারের আমলে যে সেচ ব্যবস্থা হয়েছে তা যে কতটা ত্রুটিপূর্ণ বিধ্বংসী বন্যায় তা প্রমাণ হয়ে গিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে দুর্গাপুর ব্যারেজ থেকে যে আর. বি. এম. সি. ক্যানেল কাটা হয়েছে সেটার পরিকল্পনা ছিল ওখানে থেকে ২২শো কিউসেক জল আসবে। কিন্তু কংগ্রেস আমলে যারা এটাকে একজিকিউট করেছেন সেই সরকার ওটাকে ২২শো কিউসেকের জায়গায় ১৪শো কিউসেক করার ব্যবস্থা করেছেন। মন্ত্রী মহাশয় আপনি যদি দুর্গাপুর ব্যারেজ এবং বাঁকুড়া জেলায় যান আপনি দেখবেন এই বছর ব্যারেজের যেখানে বাঁধ ভেঙ্গে গিয়েছিল এবং রাস্তা এক দেড় বছরের জন্য বন্ধ হয়েছিল তার কারণ ওখানে যে একুইটেক আছে সেই একুইটেকের মধ্যে দুটো জোনের জলের ব্যবস্থা হয়। একটা হচ্ছে মালিয়াড়া এবং আর একটা ততপ্রেট জোন। একুইটেকের যে অবস্থা তাতে সামান্য জল হলেই সে জল ধারণ করতে পারে না। সেইজন্য এই বছর যে বিধ্বংসী বন্যা হয়ে গেল, প্রবল বন্যা হল, সেইজন্য সেই জল একুইটেকের মধ্যে না গিয়ে বাঁধের উপরে চলে যাচ্ছিল। যার জন্য মেটেলী, নপাড়া, বড়জোড়ার কিছু অংশ ডুবে যাওয়ার আশঙ্কা ছিল। সেইজন্য ওই বাঁধ অনেকে কেটে দিতে বাধ্য হয়েছে। ফলে আজকে দুর্গাপুর সড়কের প্রভূত ক্ষতি হয়েছে। সেইসব পরিকল্পনায়

আমি জানি আমি যেখান থেকে এসেছি — সোনামুখি, সেই সোনামুখিতে একটা স্যালিয়া একুইটেক আছে, সেই স্যালিয়া একুইটেক এই বিধ্বংসী বন্যায় ভেঙ্গে যাওয়ার পর ওখানকার যে একজিকিউটিভ ইঞ্জিনিয়ার তার যে অপদার্থতা আমরা এই বিধ্বংসী বন্যায় তা দেখেছি। আমরা বারবার বলা সত্ত্বেও তিনি আমাদের সঙ্গে কোনও কো-অপরেশন করেন নি। এমন কি বন্যায় ভেঙ্গে যাওয়ার পর যে আমন ধানের চাষ হওয়ার কথা, সেই আমন চাষকে বাঁচাবার জন্য যেটুকু উদ্যোগ গ্রহণ করা উচিত ছিল সেটা তিনি করেন নি। বড়জোড়া, সোনামুখি, ইন্দাস, পাত্রসায়েরে প্রচুর ধান হয়। বাঁকুড়া জেলায় প্রচুর ধান ইন্দাস এবং পাত্রসায়ের থেকে হয়। কিন্তু সেখানে কোন উদ্যোগ গ্রহণ করা হয় নি। এমন কি আমরা দেখেছি, মাননীয় পার্থ দে, বাঁকুড়া জেলার মন্ত্রী তিনি নিজে উদ্যোগ নিয়ে তাঁর সভাপতিত্বে একজিকিউটিভ ইঞ্জিনিয়ারকে ডাকা সত্ত্বেও তিনি আসেন নি। তারপর যখন ডাকা গেল, মন্ত্রী মহাশয় আমাদের উদ্যোগে নিয়ে আমরা একশো কন্ট্রাক্টর ডেকে স্যালিয়া একুইটেক যেটা ভেঙ্গে গিয়েছিল সেটা বাঁধার ব্যবস্থা করা হয় সেক্ষেত্রে তার যে উদ্যোগ নেওয়া উচিত ছিল তা নেন নি। বোরো চাষের সময় বোরো চাষের জল দেবেন বললেন, কিন্তু বিভাগীয় যে অফিসার আছেন, একজিকিউটিভ ইঞ্জিনিয়ার এবং চীফ ইঞ্জিনিয়ার — তাদের বাঁকুড়া জেলার খরা এলাকায় যে বোরো চাষ হতে পারে, সেইটা তাদের ধ্যান ধারণায় নেই।

তাদের বক্তব্য হচ্ছে বাঁকুড়া জেলার জমির অবস্থা উঁচু নিচু, আমি বলতে পারি তা নয়, আমি যে এলাকায় আছি, মাননীয় মন্ত্রী মহাশয় যদি যান তাহলে দেখবেন কতটা আমরা বোরো চাষ করেছি। সেখানে বোরো চাষ না হবার কারণ হচ্ছে জল কখন দেওয়া হবে তা ঠিক সময়ে ঘোষণা করা হয় না। জল দেওয়া হবে কি হবে না সেটা আমরা জানতে পারি না। গত বছর বামফ্রন্ট সরকার আসার পরে আমরা বোরো চাষের জল জোর করে আদায় করেছি। আমরা বিভিন্ন অফিসারকে বিভিন্ন সময়ে বলেছি, তাঁরা বলেন জল নষ্ট হয়, তাই জল দেওয়া হয় না। কিন্তু আসলে ঠিক সময়ে জল দেওয়া হবে কিনা জানা না থাকায় লোকে বীজ ফেলে না। সোনামুখী, পাত্রসায়ের, ইন্দাস এখানে আমরা জোর করে জল আদায় করেছি এবং কাজে লাগিয়েছি। বর্ধমান জেলা এলাকায় সেয়ারা বাজারে কমান্ড এরিয়াতে মিটিং করে বর্ধমান হলে দাবি করলে এই কথা বলা হল যে জল দেওয়া হবে, আমরা ডিস্ট্রিক্ট লেভেলে কো-অর্ডিনেশন কমিটির মিটিং করলাম, তাতেও অগ্রাহ্য এই বলে যে জল দেওয়ার যে প্রভিসন আছে সেটা হচ্ছে রবি চাষের জন্য। কিন্তু সোনামুখী ইরিগেশন অফিস থেকে আমরা জোর করে জল আদায় করেছি। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জানাচ্ছি যে বোরো চাষের ঠিক সময়ে জল দেওয়া হবে কিনা এবং কতটা জল দেওয়া হবে এটা যদি বলা হয়, তাহলে ভাল হয়। এখন আমার সাজেশন হচ্ছে ছোট ছোট যে সালি নদী আছে মালিয়াড়া জোড়, ছোট ছোট বাঁধ আছে সেখানে এবং অন্যান্য জোড় বাঁধ বেঁধে, যদি জল সেচের ব্যবস্থা হয় তাহলে ভাল চাষ হতে পারে। আমাদের সীমিত অর্থ আছে কিন্তু এই

কাজগুলি করতে গিয়ে এই সীমিত অর্থ যাতে কাজে লাগে, অর্থের কোনও অপচয় না ঘটে সেটা দেখতে হবে। সোনামুখী ইরিগেশন অফিসে যে একজিকিউটিভ ইঞ্জিনিয়ার আছেন, যে এস্টিমেটার আছেন, একাউন্টস অফিসার আছেন, তাঁরা দীর্ঘদিন ধরে এক জায়গায় আছে, তাঁরা সব স্থানীয় লোক, কিন্তু প্রায় ১৫ বছর এক জায়গায় থাকার ফলে তাঁরা জোটবদ্ধ হয়ে দুর্নীতি করছেন, ছোট ছোট কাজগুলি এক সঙ্গে মিলিয়ে বড় বড় কন্ট্রাক্টারদের ১ লক্ষ ২ লক্ষ টাকা কাজ দিচ্ছেন। এ দিকে আপনি নজর দিন, বহুবার আপনার সামনে এগুলি দিয়েছি। সালি রাস্তার ক্ষেত্রে দুর্নীতি হচ্ছে, টাকার অপচয় হচ্ছে বলে আমি মনে করি, আমরা অনেক দিন আগে এগুলি মাননীয় মন্ত্রীর কাছে দিয়েছি, কিন্তু প্রতিকার — হচ্ছে না বলে মনে করি। এই বলে যে ব্যয় বরাদ্দ মাননীয় মন্ত্রী মহাশয় এনেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নিমাই দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ রেখেছেন তার সমর্থনে কয়েকটি কথা বলছি। গত ৩০ বছর ধরে বাপ বেটিতে সারা ভারতবর্ষকে জলের তলায় পৌঁছে দিয়েছে। ভারতবর্ষে অসংখ্য নদী নালা আছে, তাতে যে পলি সঞ্চিত হয়েছে, নদীর বুক থেকে সেই পলির এক ইঞ্চিও সরানো হয়নি, যার ফলে আজকে সারা ভারতবর্ষে এই বিধ্বংসী বন্যা। ফ্লাড কমিশন যা বলেছেন, ভারতবর্ষের বিখ্যাত বিজ্ঞানী মেঘনাদ সাহা এবং নদী বিশেষজ্ঞ কপিল ভট্টাচার্য মহাশয় যে সুপারিশ করেছিলেন, সেই সুপারিশ যদি গ্রহণ করা হত তাহলে ভারতবর্ষে সর্বনাশা বিধ্বংসী বন্যা ঘটত না। বিশেষ করে আমি বলব দক্ষিণ ২৪ পরগনা বৃটিশ আমল থেকে আরম্ভ করে গত ৩০ বছর ধরে কংগ্রেস রাজত্ব যতদিন চলছিল, সেচ বিভাগের অবহেলায় অবহেলিত হয়ে পড়ে আছে। এখানকার নদী নালার সংস্কার যদি হত, জল নিকাশের ব্যবস্থা যদি হত, জল সেচের ব্যবস্থা যদি হত, তাহলে দক্ষিণ ২৪ পরগনার কৃষির বিপুল উন্নতি সাধন হত এবং ক্ষেত মজুররা ব্যাপক হারে কাজ পেত, তাদের জীবনের অনেকাংশে অনেক সমস্যার সমাধান হত।

[1-10 — 1-20 P.M.]

আমি একটি অংশের কথা এখানে বলতে চাই। মেটিয়াবুরুজ, মহেশতলা, বিষ্ণুপুর ফলতা, বজবজ এবং ডায়মন্ডহারবারের একাংশে যে বন্যা হয়ে গেল তা রোধ করা যেত যদি ১৯৬৯ সালে মান সিংহ কমিশন যে সুপারিশ করেছিল সেটাকে যদি কার্যকর করা হত। ঐ রিপোর্টে বলা হয়েছিল যে চড়িয়াল খাল, কাঁটাখালী খাল ও বলরাম খাল ও মগরা বেসিন কাটা হলে ঐ অঞ্চল ডুবে যাবে না জল নিকাশ হয়ে যাবে। কিন্তু ১৯।২০ বছর হয়ে গেল তা কার্যকর করা হল না। একমাত্র ১৯৬৭ সালে যুক্তফ্রন্ট সরকারের আমলে আমাদের মাননীয় মন্ত্রী প্রভাসচন্দ্র রায় মাননীয় লোকসভার সদস্য জ্যোতির্ময় বসু ও প্রাক্তন বিধান

সভার সদস্য জ্যোতিষ রায় মহাশয়দের নেতৃত্বে কৃষক আন্দোলন শুরু হয় এবং তার চাপে দিল্লির সেচ মন্ত্রী কে. এল. রাও মহাশয় এখানে আসেন এবং কে. এল. রাও সরেজমিনে তদন্ত করে কাঁটাখালী খাল ও মগরা বেসিন কাটার নির্দেশ দেন। ১৯৭৯ সালে কাঁটাখালী খাল কাটা হয় ও স্লুইস গেট তৈরি হওয়ায় ফলতায় যে অঞ্চল প্রতি বছর ডুবে যেত তা আর ডোবে না এবং ফসলও দ্বিগুণ কি তার বেশি হচ্ছে। মগরা খাল কংগ্রেসিরা সম্পূর্ণ না করে অর্ধ পথে রেখে দেওয়ায় মগরাও বন্যার কবলে পড়ে। যদি চড়িয়াল খাল বলরামপুরের খাল কাটা হত তাহলে এই বন্যা সেখানে হত না। মেটিয়াবুরুজের জল মহেশতলার জল চড়িয়াল খালের উপর দিয়ে দক্ষিণ বিষ্ণুপুর থানা ডোবায়। সেই জল ফলতায় এসে জমা হয়। কাঁটাখালী খাল এই বিস্তৃত অঞ্চলের বিপুল জল বইতে পারে না। ফলে উপছে পড়ে এবং সেই জল দক্ষিণ দিকে ৮৩ নং বাস্মরুট ছাপিয়ে ডায়মন্ডহারবারের একাংশ জলে ডুবিয়ে দেয়। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে আপনার মাধ্যমে জানাচ্ছি যে এই চড়িয়াল খাল কাটার কাজ এবং বলরামপুর খাল কাটার কাজ যেন তিনি ত্বরান্বিত করেন এই চড়িয়াল খাল সি. এম. ডি. এ.-র হাতে আছে এবং সেখানে স্লুইস গেটের কাজ ত্বরান্বিত করার প্রচেষ্টা গ্রহণ করেন। স্যাক্সবি ফারমার এতবড় একটা কোম্পানি সামান্য একটি স্লুইস গেট করতে এত গড়িমাসি কেন করছে তা বুঝতে পারছি না। মাননীয় সেচ মন্ত্রী এ বিষয়ে অনুসন্ধান করলে ভাল হয়। স্যার, আপনি জানেন প্রাকৃতিক শক্তি আছে এবং থাকবে। তাকে বসে এনে জনগণের কল্যাণে লাগাতে হবে। এই প্রাকৃতির শক্তিকে বশে এনে অন্যান্য সমাজতান্ত্রিক দেশ কিভাবে জনগণের কল্যাণে লাগিয়েছে — রাশিয়ার উত্তর মেরু বরফ গলা জল ধরে রেখে সেই জলে জনগণের কল্যাণে লাগিয়েছে। চিনে হোয়া হো নদীকে বেঁধে সেই জল নিয়ে জনগণের কল্যাণ সাধন করেছে। মিশরে মরুভূমিকে চাষ যোগ্য জায়গায় পরিণত করেছে। তারা নীল নদীর জলকে বেঁধে সেখানে বন্যা সৃষ্টি করে সেই জল মরুভূমির মধ্যে দিয়ে গিয়ে সেখানে পলি মাটি ফেলে সেখানে কার্পাস উৎপাদন করছে। প্রাকৃতিক শক্তিকে তারা এইভাবে কাজে লাগিয়েছে। মাননীয় শশবিন্দু বেরা মহাশয় নদীকে শাসন করার কথা বললেন। আমি বলব শাসন করা নয় প্রাকৃতিক শক্তিকে বশে এনে মানুষের কল্যাণে সেটা লাগাতে হবে। গত ৩০ বছর দিল্লির ক্ষমতায় বাপ বেটি বসে তারা নদীকে বসে আনার চেষ্টা করে নি তারা ৬০ কোটি মানুষকে বসে আনার চেষ্টা করেছিলেন। কিন্তু তাদের বোঝা উচিত ছিল এইভাবে একত্রিত করা যাবে না। পৃথিবীর অন্যান্য সমাজতান্ত্রিক দেশের সমস্ত মানুষ প্রকৃতির সঙ্গে লড়াই করে তাকে বশে এনে জনগণের কল্যাণে লাগিয়েছে। তবে এটা ঠিক যে বুর্জোয়ারা জমিদাররা প্রাকৃতিক শক্তিকে বশে এনে জনসাধারণের কল্যাণে কাজে লাগায় না, বরং প্রাকৃতিক শক্তিকে বল্গাহীন করে জোতদার মজুতদারদের শোষণের পথ পরিষ্কার করে দেয়। জনতা পার্টি এবং কংগ্রেস পার্টি সেই দিকেই চলেছে। আমরা প্রকৃতির সঙ্গে লড়াই করব এবং সেই প্রকৃতিকে বশে এনে সারা ভারতবর্ষের জনগণের স্বার্থে কাজে লাগাব এবং এ

ব্যাপারে আমরা সকলকে একত্রিত করবার কাজে আমরা এগিয়ে চলেছি এবং আমরা নিশ্চিত, আমরা ভারতবর্ষকে বন্যার হাত থেকে মুক্ত করব এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** মাননীয় স্পিকার, স্যার, আজকে এখানে অনেকগুলি গুরুতর প্রশ্ন উত্থাপিত হয়েছে, সেগুলির উত্তর বিস্তৃত ভাবে দিতে গেলে অনেক সময় লাগবে, আমার হাতে তত সময় নেই। সেই জন্য আমি কয়েকটি গুরুত্বপূর্ণ বিষয়ের উত্তর দেব। এখানে কথা উঠেছে গুডউইন সাহেব ৮টি ড্যাম করার কথা বলেছিলেন সেই ড্যাম আজও তৈরি হয় নি বলেই বন্যা পশ্চিম বাংলাকে গ্রাস করে চলেছে। আমি মাননীয় সদস্যদের এই বিষয়ে চিন্তা করতে অনুরোধ করি, এইবারে যে বন্যা হয়ে গেল ১০০/১৫০ বছরের মধ্যে এত বড় বন্যা আর হয় নি। গুডউইন সাহেবের পরিকল্পনা গ্রহণ করলেও এই ধরনের বন্যা প্রতিরোধ করা কতখানি সম্ভব হত তাতে আমাদের যথেষ্ট সন্দেহ আছে। আপনারা জানেন ২৭শে সেপ্টেম্বর থেকে শুরু করে ২/৩/৪ অক্টোবর পর্যন্ত একটানা ৬/৭ দিন বৃষ্টি হয়েছে। ডি. ভি. সি. অববাহিকা, গঙ্গার অববাহিকা, ময়ূরাক্ষীর অববাহিকা প্রভৃতি অঞ্চলে প্রচন্ড বৃষ্টি হয়েছে। এমন কি একই সঙ্গে হিমালয় থেকে বন্যা নেমে আসে উত্তরপ্রদেশ এবং বিহারে এবং এই ভাবে একই সঙ্গে সমস্ত পশ্চিম বাংলা চারিদিক থেকে বন্যা কবলিত হয়ে পড়ে। বিগত ১০০/১৫০ বছরের মধ্যে এই ঘটনা ঘটে নি। এই কথা ঠিক গুডউইন সাহেব যে ৮টি ড্যামের কথা বলেছিলেন, তার মধ্যে ৫টি হয়ে গেছে। মাইথন, পাঞ্চেত, তিলাইয়া, কোনার এবং আইনা, পরে যেটাকে তেনুঘাট বলা হয়, এইগুলি হয়ে গেছে। বেলপাহাড়ী ড্যাম করা হবে বলে কেন্দ্রীয় সরকার ঘোষণা করেছেন। আর দুটি ড্যাম করার জন্য রেকমেন্ডেশন ছিল, একটি বোকারো এবং আর একটি বার্মোতে — বোকারোতে কারখানা হয়ে গেছে, কয়লাখনি সেখানে বেরিয়েছে এবং বার্মোতে কয়লা খনি আছে। এই দুটি হবার সম্ভাবনা আছে বলে মনে হচ্ছে না। যদি হয়ও, তবু এর দ্বারা পশ্চিম বাংলার বিশেষ উপকার হবে না বলেই আমরা জানি। ৫টি ড্যাম তো আমাদের ইতিমধ্যেই হয়ে গেছে। বিহারের সঙ্গে একটা চুক্তি করে আগেকার গভর্নমেন্ট যদি একটা সিদ্ধান্ত করে যেতে পারতেন তাহলে ১০০/১৫০ বছর পরে গত বছর যে বন্যা হয়ে গেল সেটাকে হয়ত না ঠেকানো গেলেও ইতিপূর্বে যেসব বন্যা হয়ে গেছে তাকে নিশ্চয় ঠেকানো যেত। তবে এই কথা ঠিক আমাদের বামপন্থী সরকার চিন্তা করেছে বলেই বিহারের সঙ্গে একটা চুক্তি করা সম্ভব হয়েছে। এই চুক্তির কথা শুরু হয়েছিল ১৯৭৭ সালের ১১ই নভেম্বর তারিখে। আমি দিল্লি গিয়ে শুনলাম বিহারের সেচ মন্ত্রী এসেছেন। আমি তাকে প্রথম আমাদের বঙ্গভবনে আসার জন্য আহ্বান করি এই বিষয়ে আলোচনা করতে এবং তিনি আমাকে বলেন আমি যেতে রাজি আছি, তবে আপনি এলে ভাল হয়। আমি তাকে অনুরোধ করি আমি যেতে রাজি আছি, তবে আপনি যদি আসেন তাহলে আমাদের এখানে সেক্রেটারি উপস্থিত আছেন, আলোচনা করতে সুবিধা হয়। তিনি তখন বঙ্গভবনে আসেন এবং আমরা আধ ঘন্টার মধ্যেই মৌলিক সমস্যার ভিত্তিতে আলোচনা

করে মূল নীতি গ্রহণ করি। সেখানে বলা হয় এই এই সুবিধা সুযোগ রয়েছে — এইগুলি সব বিবেচনা করে, যাকে মিউচুয়্যাল বেনিফিট বলা হয়, তারই ভিত্তিতে আমরা চুক্তি করব — এই প্রস্তাবে আমরা উভয়ে রাজি হয়ে একটা সিদ্ধান্ত গ্রহণ করি এবং তখন আমরা আমাদের অফিসার পর্যায়ে আলোচনা শুরু করি। সেই আলোচনা ১/১।। বছর চলে এবং মাঝে মাঝে আমাদের সেই আলোচনার মধ্যে কিছু কিছু অসুবিধা সৃষ্টি হয় এবং সেই ব্যাপারে মুখ্যমন্ত্রী আমাদের সাহায্য করেন এবং মুখ্যমন্ত্রী সেই সব অসুবিধা দূর করার চেষ্টা করেন।

[1-20 — 1-30 P.M.]

মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় সেখানে সাহায্য করেন। এইভাবে আমরা ১৯৭৮ সালের ১৯শে জুন তারিখে ৪টি নদীর ব্যাপার নিয়ে বিহারের সঙ্গে চুক্তি সম্পন্ন করি। বিহারের পাটনায় গিয়ে সেই চুক্তি হয়। সেগুলি হচ্ছে, ডি. ভি. সি., অজয়, ময়ূরাক্ষী এবং মহানন্দা নদীর ব্যাপার। সুবর্ণরেখার ব্যাপারে আমরা চেষ্টা করি — বিহার এবং উড়িষ্যা এর সঙ্গে জড়িত আছেন। উড়িষ্যা গভর্নমেন্টকে আমরা রাজি করাতে পারি নি। তবে একথা জেনে রাখুন যে পশ্চিমবঙ্গে আগেকার গভর্নমেন্টে যাঁরা ছিলেন তাঁদের না জানিয়ে উড়িষ্যা গভর্নমেন্ট বিহারের সঙ্গে একটা চুক্তি আলাদা ভাবে করেন। সেখানে এক সঙ্গে চুক্তি করার যে সিদ্ধান্ত ছিল সেই অনুযায়ী আমরা বাধ্য হই সুবর্ণরেখার ব্যাপারে উড়িষ্যা এবং বিহারের সঙ্গে চুক্তি করতে। প্রথমে যে চুক্তিগুলি সুবর্ণরেখা সম্বন্ধে বিহার এবং উড়িষ্যা সরকার করেছিলেন তাতে মেদিনীপুর জেলার সমূহ ক্ষতি হবে বিবেচনা করে আমরা সেই চুক্তিতে সম্মতি দিই নি। তখন আমরা বিহার গভর্নমেন্টকে রাজি করাই মেদিনীপুর জেলাকে বাঁচাবার জন্য এবং তাদের বলি আসুন, আমরা চুক্তি পাল্টে নূতন করে চুক্তি করি। বিহার গভর্নমেন্টের রাজি হয় কিন্তু উড়িষ্যা গভর্নমেন্ট রাজি হয় নি। তখন সেখানে আমরা কেন্দ্রীয় সরকারের সাহায্য নিই এবং কেন্দ্রীয় সরকার সাহায্য করেন। সেখানে যেহেতু উড়িষ্যা সরকার বারবার প্রত্যাখান করেছেন সেইজন্য আমরা কেন্দ্রীয় সরকারের সাহায্য নিই। দিল্লিতে গিয়ে আমরা সুবর্ণরেখার ব্যাপারে চুক্তি করি। সেই চুক্তি হল, একদিকে বন্যা নিয়ন্ত্রণ করা অন্য দিকে সেচের জন্য জল বাড়ানো এবং তার সঙ্গে সঙ্গে বিদ্যুৎ উৎপাদন করা। আমরা যা দেখেছি তাতে এই চুক্তির ফলে আমরা যা লাভবান হব সেটা হচ্ছে আরও ১০ লক্ষ ২৬ হাজার একর জমি জল পাবে। তা ছাড়া ১২ লক্ষ ১৫ হাজার একর ফুট জায়গা আমরা পাব বন্যা নিয়ন্ত্রণ করার জন্য। এই বন্যা নিয়ন্ত্রণ করতে গেলে প্রধানতঃ আমাদের ১৮ হাজার ৮'শো বিঘা জমি পেতে হবে। তার মধ্যে বিহারের যাবে প্রায় ১২ হাজার একর এবং আমাদের ৭ হাজারের কিছু কম। সুতরাং এই চুক্তি আমরা সম্পাদন করেছি এবং এটা করেছি পশ্চিম বাংলাকে বন্যার হাত থেকে বাঁচাবার জন্য। আমি এইজন্য এ কথা বলছি যে, মাইথন, পাঞ্চেত ড্যামে যে জলাধার আছে তাতে মাইথন ৬ লক্ষ ৬৪ হাজার ফিট জল বর্তমানে ধরতে পারে। আমরা বিহারের

সঙ্গে চুক্তি করলে এটা বেড়ে দাঁড়াবে ৯ লক্ষ ৭২ হাজার একর ফিট। পাঞ্চেতে বর্তমানে ৩ লক্ষ ৩৩ হাজার একর ফিট জল ধারণের ক্ষমতা আছে। আমরা চুক্তি করার পর সেটা বেড়ে দাঁড়াবে ১০ লক্ষ ৬৬ হাজার ফিটে। অর্থাৎ মোট ২০ লক্ষ ৩৮ হাজার একর ফিট জল আমরা ধরে রাখতে পারব। তাহলে পরে গুডউইন সাহেব যে কথা বলে গিয়েছেন — যে পরিমাণ জল ধরে রাখার কথা তিনি বলে গিয়েছিলেন বন্যা নিয়ন্ত্রণের জন্য তা সম্পূর্ণ ভাবে এর দ্বারা পূরণ হয়ে যাবে। আমি নিজে মুন্ডেশ্বরী দেখে এসেছি, আমতা চ্যানেল যাকে লোয়ার দামোদর বলা হয় সেখানেও আমি দু দিন ধরে ঘুরে দেখে এসেছি ঐ সমস্ত এলাকার এম. এল. এ., এম. পি.-দের সঙ্গে। পরবর্তীকালে আমরা যখন বসেছি — এইভাবে ডি. ভি. সি.-র বন্যা থেকে হুগলি, হাওড়া, মেদিনীপুর এবং বর্ধমানকে বাঁচানো যাবে না। কংসাবতীর বন্যার হাত থেকেও বাঁচানো যাবে না।

তখনই আমি আগের কংগ্রেস গভর্নমেন্ট যে লোয়ার দামোদর পরিকল্পনা গ্রহণ করেছিলেন সেটা বাতিল করার সিদ্ধান্ত গ্রহণ করি। আমি এম. এল. এ.-দের, এম. পি.-দের নিয়ে মিটিং ডাকি এবং তখন যাঁরা এসেছিলেন তাঁদেরকে সঙ্গে নিয়ে যাই এবং বলি যে এম. এল. এ., এম. পি. এবং সাধারণ মানুষ এসেছে তাঁদেরকে এই লোয়ার দামোদর উন্নয়ন পরিকল্পনা বোঝাবার ব্যবস্থা করুন। তখন তিনি সেই সব প্রশ্নের উত্তর দিতে পারেন না। তখন এম. এল. এ., এম. পি.-রা বিক্ষুব্ধ হয়ে যান এবং কংগ্রেস সরকার থাকাকালীন জরুরি আইন জারি করে মানুষকে পিটিয়ে এবং বন্দুক দিয়ে সেখানে ৪০ মাইল করে নদীর দুই ধারে ৮০ মাইল দখল করে ১৮২ খানা গ্রামের ২ লক্ষ প্রায় মানুষকে উৎখাত করে, ২ লক্ষ বিঘার বেশি জমি দখল করে সেই পরিকল্পনা করতে যাচ্ছিলেন। তার বিরুদ্ধে হাজার হাজার লোক বিক্ষোভ মিছিল করেছে, কারাবরণ করেছে। কিন্তু আমাদের সরকার আসার পরে আমরা সেই এলাকায় যাই এবং সেখানে গিয়ে দেখি তারপর এই পরিকল্পনা বন্ধ করতে বাধ্য হই। কারণ আমরা সেখানে গিয়ে দেখলাম যে দামোদর নদী সেখানে বেঁধে দেওয়া হয়েছে। একটা যুবক ছেলেকে যেমন গলা টিপে মেরে ফেলে দেওয়া হয়, সেই রকম ভাবে ক্রস বাঁধ দিয়ে সমস্ত দামোদর নদীকে বেঁধে দেওয়া হয়েছে। ডি. ভি. সি. থেকে, মাইথন, পাঞ্চেত থেকে যে জল নামছে, দুর্গাপুর হয়ে যে জল নামছে সেই জলস্রোত যখন লোয়ার দামোদরে এসে মুন্ডেশ্বরীতে এসে পড়ছে, সেখানে মুন্ডেশ্বরীতে লোয়ার দামোদরে ঢোকবার যে মুখ সেই মুখে ক্রস বাঁধ দিয়ে বেঁধে দেওয়া হয়েছে। তার ফল দাঁড়িয়েছে এই যে ডি. ভি. সি., মাইথন, পাঞ্চেত-এর জল যা বন্যা বা বর্ষাকালে দুটো নদী দিয়ে যেত অর্থাৎ এই দামোদর এবং যাকে বর্তমানে বলা হয় আমতা চ্যানেল মুন্ডেশ্বরীর এই দুটো দিয়ে যেত, সেই আমতা চ্যানেলকে ক্লোজ করে দিয়ে বন্ধ করে দেওয়া হয়েছে। সেই দুটো নদীর জল মুন্ডেশ্বরী দিয়ে পাশ করার ব্যবস্থা করা

হয়েছে। দুটো নদীর জল যদি একটা নদী দিয়ে পাশ করানো যায় এবং তার জন্য যদি পরিকল্পনা নেওয়া হয় তাহলে দুটো নদীর জল একটা নদী ধারণ করতে পারে না। সে জন্য তার পরিণতিতে আজকে হাওড়া, হুগলি, বর্ধমান, মেদিনীপুর ধুকছে। এই অবস্থা দেখে সেই পরিকল্পনা আমরা বন্ধ করতে বাধ্য হই এবং আমরা যে কমিটি করেছি, লোয়ার দামোদরের কথা এখানে অনেকে তুলেছেন, যাঁরা সংশ্লিষ্ট এলাকার এম. এল. এ., এম. পি. তাঁদের নিয়ে সেই কমিটির ৩/৪ বার আমরা মিটিং করেছি, তাঁদের মতামত নিয়েছি। প্রত্যেকে অধিকাংশ মিটিংয়ে না থাকলেও অনেকে ছিলেন। তাঁরা সকলে এক মত হয়ে সেখানে এক্সপার্ট কমিটি তৈরি করা হয়েছিল এবং লোয়ার দামোদর সম্পর্কে তাঁরা রিপোর্ট দিয়েছেন। আগে যে প্ল্যান ছিল সেটা ত্রুটিপূর্ণ ছিল। কাজেই সেটা পরিবর্তন করতে বাধ্য হয়েছি। ত্রুটিপূর্ণ এই জন্য বলছি যে মান সিং কমিটির রিপোর্টের কথা এখানে উঠেছে। সারা পশ্চিম বাংলা সম্পর্কে মান সিং কমিটি রিপোর্ট দিয়েছিলেন। এত বড় একটা কমিটি, যে কমিটি সারা পশ্চিম বাংলা নিয়ে ডিল করেছে, এই রকম কমিটি আজ পর্যন্ত আমরা দেখি নি। এই কমিটি প্রত্যেকটি জেলার প্রতিটি সমস্যা নিয়ে ডিল করেছেন। ডি. ভি. সি. সম্পর্কে চূড়ান্ত ভাবে তাঁরা আলোচনা করেছেন। এখানে অনেক সদস্য বলেছেন যে মালদহ, বীরভূম, মুর্শিদাবাদ ইত্যাদি জেলাই শুধু নয়, এমন কোন জেলা নেই যে মান সিং কমিটি ডিল করেন নি। সে জন্য আমরা যখন দেখলাম যে মান সিং কমিটি যে রিপোর্ট দিয়েছিল সেই রিপোর্টের অনেক গুরুত্বপূর্ণ জায়গার পরিবর্তন করা হয়েছে। যে কাজ তাঁরা আগে করতে বলেছেন সেই কাজ না করে, যে কাজ তাঁরা শেষে করতে বলেছেন সেটা আগে শুরু করা হয়েছে। এবং আমার নিজের ধারণা যে রূপনারায়ণকে ড্রেজিং করতে হবে, মুন্ডেশ্বরীকে যদি বাঁচাতে হয় তাহলে মুন্ডেশ্বরীকে ড্রেজিং করাতে হবে এবং আমতা চ্যানেলকে নূতন করে কাটতে হবে। আমতা চ্যানেল কেটে তার সংশ্লিষ্ট শাখা যে খালগুলি আছে সেগুলিকেও কাটতে হবে। দিকপতি বাবু যে কথা বলেছেন আমি তাঁর সঙ্গে এক মত এবং আমরা যে কমিটি করেছি তাঁরাও সেই সুপারিশ করেছেন যে আমতা চ্যানেল কাটতে হবে এবং সংশ্লিষ্ট শাখাগুলিকে কাটতে হবে এবং রূপনারায়ণকে ড্রেজিং করতে হবে তাহলে রূপনারায়ণ নদীর নাব্যতা বাড়বে এবং আমার মনে হয় তার সঙ্গে সঙ্গে এখানে যে ফ্লাসিং-এর কথা উঠেছে, আমি মনে করি যে ফ্লাসিং-এর কথাটা খুব কারেক্ট কথা।

[1-30 — 1-40 P.M.]

নদীতে পলি পড়ে যাচ্ছে যত, ততই আমরা পাহাড়ের মতো দোতলা তিন তলা বাঁধ দিয়ে উঁচু করব, আর নদীতে চর পড়তে থাকবে, এটা কোনও বৈজ্ঞানিক পদ্ধতি বলে আমি

মনে করি না। সেই জন্য আমি যখন দেখলাম যে পাহাড়ের মতো বাঁধ করা হয়েছে কংগ্রেস রাজত্বে ৪০ কোটি টাকা খরচ করে, অথচ মুন্ডেশ্বরীতে পলি পড়ে সমস্ত মজে গেছে, তাই আমি সেটা পরিবর্তন করতে বাধ্য হয়েছি। হিংলো এবং তিলপাড়া ব্যারেজের কথা আমি আপনাদের কাছে বলতে চাই, তিলপাড়া ব্যারেজ ভেঙ্গে গেছে, এটা খুব দুঃখের কথা। এতে প্রভূত ক্ষতি হয়েছে এই বিষয়ে কোন সন্দেহ নেই। কিন্তু তিলপাড়া ব্যারেজ সম্পর্কে খবরের কাগজে বেরিয়েছিল, কোন কোন কাগজ লিখেছিলেন, দু' বছরের মধ্যে এই তিলপাড়া ব্যারেজ বামফ্রন্ট সরকার তৈরি করতে পারবে না। এটা একটা চ্যালেঞ্জের মতো। আমি তখন অসুখে পড়ে রয়েছি, কিন্তু আপনি এটা জানেন, খবরের কাগজে বেরিয়েছিল তিলপাড়া ব্যারেজ থেকে এবারে রবিতে জল দিতে পারবে না। কিন্তু মুখ্যমন্ত্রী আমাকে ডেকেছিলেন, সেখানে এগ্রিকালচার অফিসাররা ছিলেন এবং অন্যান্য মন্ত্রীরা ছিলেন, এগ্রিকালচার ডিপার্টমেন্টের অফিসাররা জিজ্ঞাসা করেছিলেন ১লা জানুয়ারির মধ্যে জল দিতে পারা যাবে কি না চেষ্টা করবেন। কিন্তু এটুকু আমি বলতে পারি ১৫ তারিখের মধ্যে, তখন সিডলিং হয় নি, সুতরাং আমরা যদি ১০ থেকে ১৫ দিনের মধ্যে জল দিতে পারি তাহলে সমস্ত ফসল রবি এবং খারিফকে বাঁচানো যাবে। আমরা যে কথা দিয়েছিলাম, তার পূর্বেই জল ছাড়ি তিলপাড়া ব্যারেজ থেকে — ম্যাসাঞ্জোর থেকে ১২ তারিখে, সেই জল তিলপাড়ায় আসে ১৩ তারিখে ১৪ তারিখে রাত ১২ টার পর সেই জল ছেড়ে দেওয়া হয়। তারপর আমি মুখ্যমন্ত্রী ঘরে ৫।। টার সময় ঢুকি, এবং জানাই যে জল ছেড়ে দেওয়া হয়েছে তিনি এই খবর শুনে খুব খুশি হলেন। তারপর সমস্ত এলাকা জল পেয়েছে। এই ব্যাপারে আমি দু-একটা কথা বলতে চাই, আমরা যখন সেচের জলটা ঠিক করি, তখন আমি সমস্ত ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট এবং এগ্রিকালচার অফিসার সকলকে ডাকি। কোন কোন জায়গার ডি. এম. এসেছেন, কোন কোন জায়গার ডি. এম. আসেন নি, ডিভিসনাল কমিশনারকে পর্যন্ত ডাকি, কয়েকজন মন্ত্রীকেও আমি ডেকেছিলাম। আমরা যে সিদ্ধান্ত করে দিয়েছিলাম, এই জেলায় এত রবি পাবে, এত বোরো পাবে, পরে দেখলাম রবি কমানো হয়েছে, বোরো বাড়িয়ে দেওয়া হয়েছে। আপনারা জানেন রবিতে যা জল লাগে বোরোতে তার তিন গুণ বেশি জল লাগে। সুতরাং হঠাৎ তারা বাড়িয়ে দিলেন, ডি. এম. মিটিং-এ এলেন না, আমি দু-তিনটি জেলার কথা জানি, ডি. এম.-রা এলেন না, মিটিং-এ যোগ দিলেন না, তারা বাড়িয়ে দিলেন খুশিমতো, তাদের এলাকার রবি কমিয়ে দিলেন, বোরো বাড়িয়ে দিলেন। বোরো বাড়িয়ে দিলে তিন গুণ জল পাওয়া যাবে কোথা থেকে? এক জেলার জল দিয়ে যদি অন্য জেলাকে বাঁচাতে যাই, যে জেলার জল কাটব, সেই জেলা সাধারণ ভাবে বিক্ষুব্ধ হয়ে উঠবে। এবারে আমাদের কিছু জল ছিল সেই জন্য অতিরিক্ত জল সব জায়গায় মোটামুটি ভাবে যেখানে কম পড়েছে, সেখানে বাঁচাতে পারব। তবে আমাদের শশাঙ্ক বাবু বলে গেছেন যে মে মাস পর্যন্ত জল দিতে হবে, মে মাস পর্যন্ত জল দেবার কথা নয়। তবু আমরা চেষ্টা করব — যদিও এপ্রিল মাসের ১৫ তারিখ পর্যন্ত

জল দেওয়ার নিয়ম, তবুও আমরা চেষ্টা করব জল যদি থাকে, জল দেবার ব্যবস্থা করব। তবে আপনাদের কাছে অনুরোধ করছি, আপনারা নিজেরা খুশিমতো এই ভাবে ভাগাভাগি করবেন না। তাহলে আমাদের সাংঘাতিক অসুবিধার মধ্যে পড়তে হবে। সুতরাং আমরা দেখছি যে, ১৯৭৬-৭৭ সালে যা করা হয়েছিল ১৯৭৭-৭৮ সালে তার চার গুণ করা হয়েছে এবং ১৯৭৮-৭৯ সালে ১৯৭৬-৭৭ সালে যা ছিল তার আট গুণ বাড়ানো হয়েছে। সুতরাং আমরা চেষ্টা করছি। ক্যানেল বাড়িয়ে বাড়িয়ে জল বাড়াবার চেষ্টা করছি। কিন্তু সব সময়েই যে বাড়বে এমন কোন কথা স্থায়ী ভাবে আপনাদের কাছে বলতে পারছি না। কারণ সে সম্বন্ধে একটু মুশকিল আছে। তাই আপনাদের এগুলি একটু বিবেচনা করতে বলছি। আর আপনারা জানেন যে বন্যায় সারা বাংলাদেশ ডুবে গিয়েছিল।

**অধ্যক্ষ ঃ** সেচ বিভাগের ব্যয় বরাদ্দের উপর আলোচনা ১টা ৩৭ মিনিটে শেষ হওয়ার কথা, কিন্তু এ বিষয়ে আমাদের আরও কিছু সময়ের প্রয়োজন। সুতরাং আমাদের কার্যাবলির ২৯০ ধারা অনুযায়ী আমি আপনাদের কাছে প্রস্তাব করছি আপনারা আরও ১৫ মিনিট সময় বাড়িয়ে দিন। আমি ধরে নিচ্ছি, আমার এই প্রস্তাব গ্রহণ করা হল।

**(প্রস্তাব গৃহীত হল)**

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** তারপর সারা পশ্চিম বাংলায় যে এমব্যাঙ্কমেন্টগুলি ভেঙ্গে গেছে তার সংখ্যা হচ্ছে ১২৩৪০। আমি ছাপানো রিপোর্ট দিয়েছি তার মধ্যে দেখতে পাবেন যে, তার মধ্যে ৩রা মার্চ পর্যন্ত বেঁধেছি ১১৩৮৮টি। এটা ঠিক যে যতক্ষণ পর্যন্ত না জল সরে যাচ্ছে, মাটি না বেরচ্ছে ততক্ষণ পর্যন্ত ইরিগেশন ডিপার্টমেন্টের কাজ করায় অনেক অসুবিধা আছে। আপনারা যাঁরা গ্রামাঞ্চলে থেকে এসেছেন তাঁরা তো এটা বুঝবেনই, যাঁরা শহরাঞ্চলে থাকেন তাঁরাও নিশ্চয়ই বুঝবেন। তাই ইরিগেশন ডিপার্টমেন্টের কাজ শুরু করতে দেরি হয়েছে। তবে এটা ঠিক যে জল সরে যাবার সঙ্গে সঙ্গেই আমরা দ্রুত কাজ শুরু করেছি। হয়ত কিছু কিছু জায়গায় ত্রুটি বিচ্যুতি আছে, নিশ্চয়ই আছে। সেগুলি আমরা দেখব এবং আপনারাও কিছু কিছু ত্রুটি বিচ্যুতির কথা বলেছেন, সেগুলিও আমি বিচার বিবেচনা করে দেখব। তারপর আমরা হিংলো এবং তিলপাড়া ব্যারেজ সম্পর্কে যে তদন্ত কমিটি করেছিলাম সেই তদন্ত কমিটির রিপোর্ট আমি কয়েক দিন পূর্বে পেয়েছি। আমাকে চীফ মিনিস্টার এ সম্পর্কে বলেছিলেন যে, রিপোর্ট পাওয়ার সঙ্গে সঙ্গে যেন তাঁকে সেটি দিয়ে আসি, তিনি দেখবেন। আমি রিপোর্ট পেয়েই তাঁকে টেলিফোন করেছিলাম, তিনি বলেছিলেন, আমাকে দিয়ে যান, আমি পড়ে দেখতে চাই। তাঁকে আমি সেটি দিয়ে এসেছি। তিনি বিভিন্ন কাজের চাপে এখনও পর্যন্ত রিপোর্টটি পড়ে শেষ করতে পারেন নি। তবুও যতটা পড়েছেন তাতে তিনি

বলেছেন যে, কিছু কিছু ত্রুটি আছে, তবে যেভাবে বলা হয়েছে সেভাবে ত্রুটি পান নি। তিনি নিজে সে বিষয়ে একটা স্টেটমেন্ট করবেন, অথবা আমি করব, সেটা আমরা পরে জানাব। তারপর লোয়ার দামোদর কমিটি তাদের রিপোর্ট দিয়েছে। এই কমিটি হয়েছিল বাইরের লোকেদের নিয়ে। হিংলো, ম্যাসাঞ্জোর ড্যাম এবং কংসাবতী নিয়ে সেটা হয়েছিল। আমরা সেটা পশ্চিমবঙ্গ সরকারের ইঞ্জিনিয়ারদের নিয়ে করতে পারতাম। কিন্তু তাতে আপনারা বলতেন যে, নিজেদের দোষ ঢাকবার জন্য নিজেদের ইঞ্জিনিয়ারদের দিয়ে তদন্ত করছেন। সেই জন্য যাতে কেউ এই অপবাদ না দিতে পারে তার জন্য আমি চীফ মিনিস্টারকে বলেছিলাম, এটা সেন্ট্রাল গভর্নমেন্টের ইঞ্জিনিয়ারদের দিয়ে করানো উচিত। তিনি আমার পরামর্শ গ্রহণ করেন, এবং সেই অনুযায়ী সেন্ট্রাল গভর্নমেন্টের ইঞ্জিনিয়ারদের দিয়ে তদন্ত করানো হয়েছে, আশা করি এতে নিরপেক্ষ তদন্তই হয়েছে এবং আমাদের বামপন্থী ফ্রন্ট সরকারের এটাই উদ্দেশ্য। এটাও আশা করি ওঁরা গুরুত্ব দিয়ে এটার বিচার করবেন। তারপর এখানে আর একটা কথা তোলা হয়েছে পিয়ালী প্রোজেক্ট সম্বন্ধে। এর আগের সরকার এ ব্যাপারে দু' বারে দেড় কোটি টাকা নষ্ট করেছে, দুবার চেষ্টা করেছে, দুবারই ফেল করেছে। এই জন্য আমি চ্যালেঞ্জ হিসাবে এটাকে নিয়েছিলাম যে আমরা পিয়ালী প্রোজেক্ট করব এবং আমরা যে যে কারণে পূর্বের দুবার ফেল করেছিল সেগুলি খুঁটিয়ে দেখেছি। আর. বি. চক্রবর্তীকে দায়িত্ব দেওয়া হয়েছিল, তিনি ছিলেন, আমাদের চীফ ইঞ্জিনিয়ার ছিলেন এবং দিল্লির ইঞ্জিনিয়াররাও ছিল। তাঁরা যেভাবে বলেছেন সেই ভাবে করেছি। আমি এটুকু বলতে পারি যে আমরা এসব ব্যাপারে নিরপেক্ষ আছি এবং নিরপেক্ষ থাকব।

এতে ৫০ হাজার একর জমিতে চাষের জল পাবে এবং দুটা ফসল হবে। ৩০ কিলোমিটার নদী মিষ্টি জলে পরিণত হবে এবং মাছ চাষ হবে। সুতরাং আমি যে দাবি পেশ করেছি তা সর্ব সম্মতক্রমে গ্রহণ করতে অনুরোধ করছি এবং যে সমস্ত কাট মোশন এসেছে তার বিরোধিতা করছি।

[1-40 — 1-50 P.M.]

**Demand No. 65**

The motion of Shri Samsuddin Ahmed that the amount of Demand be reduced to Re. 1/-, was then put and lost.

The motion of Shri Pravas Chandra Roy that a sum of 2,00,000/- be granted for expenditure under Demand No. 65, **Major**

**Head : "331 — Water and Power Development Services"**, was then put and agreed to.

**Demand No. 66**

The motion of Shri Balailal Das Mahapatra that the amount of Demand be reduced to Re. 1/-, was then put and lost.

The motion of Shri Suniti Chattaraj, Shri Lutfal Haque, Shri Krishnadas Roy and Shri Samsuddin Ahmed that the amount of Demand be reduced by Rs. 100/-, was then put and lost.

The motion of Shri Pravas Chandra Roy that a sum of Rs. 95,34,06,000/- be granted for expenditure under Demand No. 66, **Major Head : "332 — Multipurpose River Projects, 333 — Irrigation, Navigation, Drainage and Flood Control Projects, 532 — Capital Outlay on Multipurpose River Projects, and 533 — Capital Outlay on Irrigation, Navigation, Drainage and Flood Control Projects"**, was then put and agreed to.

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** স্যার, আমি একটা টেলিগ্রাম পেয়েছি, মুখ্যমন্ত্রী এখানে নেই, তাহলে তাঁকেই বলতাম আই. জি. এবং নদীয়ার ডি. এম.-কে সব জানিয়েছি টেলিগ্রামে লেখা আছে, —

"Serious Atrocities in Bhimpur in Nadia by armed CPM goondas. One stabbed 'hospitalised Harish Das' kidnapped Swapan Pramanik assaulted". Shibu Chowdhury

হরিশ দাস, গ্রাম পঞ্চায়েতে নির্বাচিত এবং স্বপন দাস জেলা পরিষদে দাঁড়িয়েছিলেন, এই ঘটনা জানিয়েছেন শিবু চৌধুরি। টেলিগ্রামটা আপনার কাছে দিচ্ছি আপনি মুখ্যমন্ত্রীকে দিয়ে দেবেন এবং আশা করছি তিনি এ বিষয়ে কিছু বলবেন।

**মিঃ স্পিকার ঃ** মুখ্যমন্ত্রী নেই, আমি তাঁকে এলে দিয়ে দেব।

## Legislation

## The Taxes on Entry of goods into Calcutta Metropolitan Area (Amendment) Bill, 1979

**Dr. Ashok Mitra :** Sir, I beg to introduce the Taxes on Entry of Goods into Calcutta Metropolitan Area (Amendment) Bill, 1979.

**(Secretary then read the Title of the Bill)**

**Dr. Ashok Mitra :** Sir, I beg to move that the Taxes on Entry of goods into Calcutta Metropolitan Area (Amendment) Bill, 1979, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা মহানগর ক্ষেত্রে পণ্য প্রবেশ কর (সংশোধন) বিধেয়ক, ১৯৭৯, এই সভায় আলোচনার জন্য গৃহীত হোক। আমি খুব সংক্ষেপেই বলব, আমরা অনেক কাঠ খড় পুড়িয়ে পণ্য প্রবেশ কর আরোপ করবার অনুমতি পেয়েছিলাম ১৯৭২ সালে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে। দিল্লি, বোম্বে ইত্যাদি শহরে এই কর ছিল এবং তা থেকে অনেক উপার্জন হত। আমরা যেহেতু পৌর এলাকায় কিছু বাড়তি কাজ করতে চাচ্ছিলাম সেই হেতু বলেছিলাম এই করের মারফৎ যদি কিছু রাজস্ব আদায় হয় তারই জন্য আমরা অনুমতি চেয়েছিলাম। ১৯৭২ সালে এই অনুমতি আসে, তারপর গত ছয় সাত বছর এই কর চালু থাকে। এ থেকে রাজস্ব সংগৃহীত হচ্ছে ২৫ কোটি টাকা। ৫/৬ বছর হয়ে গেল এখন এই কর ব্যবস্থার একটু পর্যালোচনা করা দরকার দুটি কারণে। কোনও কোনও ক্ষেত্রে যে সমস্ত করের ব্যাপারে বিভাজন ও বিবরণ যে রকম জিনিসপত্র আছে আমরা একটা জায়গায় তাকে আটকে রেখে কর আরোপ করি এবং যাঁরা কর দেন ও যাঁরা কর আদায় করেন তাঁদের মধ্যে বাদানুবাদ হয় ও সময় নষ্ট হয়। সেজন্য আমরা বলেছি যে সুস্পষ্ট করে বিভাজন ও বিবরণ যত করি ততই মানুষের মঙ্গল হবে।

সেজন্য নূতন ভাবে পুনর্বিন্যাস করা হচ্ছে যাতে বাদানুবাদ কমে যায়। এই সুযোগ যেটা পাওয়া গেছে তারই জন্য আমরা কয়েকটি বিলাস দ্রব্যের ক্ষেত্রে উচ্চ হারে কর বাড়িয়ে দিয়েছি। যেমন বিলাস সামগ্রীর ক্ষেত্রে ফলের রস তারপর রেকর্ড প্লেয়ার, সুগন্ধী তেল, জাফরান ইত্যাদির উপর। তাছাড়া দু-একটি জায়গায় যেখানে কোনও কর ছিল না যেমন প্রেসার কুকার, থার্মোফ্লাস্ক স্টেনলেস স্টিলের বাসন ইত্যাদিগুলির ক্ষেত্রে নূতন ভাবে কর আদায় করা হবে। আর মাদক দ্রব্যের ক্ষেত্রে এতদিন ছিল দামের উপর কর আরোপ করা হবে, যার জন্য অনেক সময় গোলমাল হত। এই মাদক দ্রব্যের দাম ৫০ না ১০০ তা নিয়ে বাদানুবাদ হত, সেজন্য আমরা বাল্কের উপর কর আরোপ করার চেষ্টা করেছি আর দু-একটি ক্ষেত্রে দামের উপর না করে ওজনের উপর করেছি যাতে কোনও বাদানুবাদ না হয়। গত বছর বাজেটের এই বিলের প্রস্তাব আমি রেখেছিলাম, কিন্তু তখন বলেছিলাম কেন্দ্রীয় সরকা- খুব বেশি স্পর্শকাতর বলে এই বিলটা তাঁদের দেখিয়ে আনা হোক। গত বছর আমরা এ বিলটা তাঁদের কাছে পাঠিয়ে দিই যে এটা ঠিক আছে কিনা তাঁরা বলুন, কিন্তু সারা বছর

চলে গেল তাঁরা হ্যাঁ, না কিছুই বললেন না। আর অপেক্ষা না করে আমরা নিজেরাই বিলটা এখানে উপস্থিত করলাম, তবে সংবিধানের ৪ অনুচ্ছেদ অনুযায়ী রাষ্ট্রপতির সম্মতির প্রয়োজন হয় আমরা সেই সম্মতি নিয়ে এসে এখানে বিলটা আপনাদের বিবেচনার জন্য রাখলাম।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী বিনয় ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমে অর্থমন্ত্রী যে কথা বললেন যে ১৯৭২ সাল পর্যন্ত কেন্দ্রের কাছে কোনও পার্মিশন পাওয়া যায় নি আমরা যতদূর জানি এটা কনকারেন্ট লিস্টে নয়, ইউনিয়ন লিস্টেও নয়, এটা হচ্ছে প্রভিনসিয়াল লিস্টের। সেজন্য কেন্দ্রের অনুমতি অটোমেটিক পাবেন অর্থাৎ ১৯৭২ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গ সরকারের একটা ধারণা ছিল যে কেন্দ্রের অনুমতি না পেলে এই কর ধার্য করা যাবে না, এটা ঠিক নয়। কারণ, এটা প্রভিনসিয়াল লিস্টে পড়ে। আর একটা কথা বলেছেন যে গত বছর এটা পাঠিয়ে ছিলেন শিডিউল চেঞ্জ করার জন্য, সেই চেঞ্জ করে আসে নি, তারপর ওঁরা নিজেরাই করছেন। কেন্দ্রের কাছে এই শিডিউল পাঠাবার বা তাঁদের অনুমতি নেবার কোনও প্রয়োজন নেই। মাননীয় অর্থমন্ত্রী খুব ভালভাবেই জানেন যে তিনবার এই বিলটার অ্যামেন্ডমেন্ট হয়েছে ১৯৭৪, ১৯৭৫, ১৯৭৬ সালে, প্রতিবারই কিছু কিছু সামান্য সংশোধন হয়েছে। কিন্তু এই যে শিডিউল একদম নাকচ করে দিয়ে নূতন শিডিউল এনে বসিয়ে কর কোথাও কোথাও বাড়ানো হল, কোথাও কোথাও এক রকম কর রাখার প্রস্তাব এটা কোনও দিন আসে নি। এর পিছনে একটা অত্যন্ত দুরভিসন্ধি রয়েছে আছে, সেটা বুঝতে গেলে প্রথমে আমি অক্ট্রয় ডিউটি সম্বন্ধে দু-একটা কথা বলি। ভারতবর্ষে প্রথম অক্ট্রয় ডিউটি ১৮৫০ সালে চালু হয়, তারপর অনেক বছর চলে গেছে, ট্যাক্সেশন এনকোয়ারি কমিটি ১৯২৫ সালে এই বলে রিপোর্ট দেন যে অক্ট্রয় ডিউটি অবাস্তব ডিউটি, একে যত তাড়াতাড়ি সরিয়ে নেওয়া যায় ততই দেশের পক্ষে মঙ্গল এবং প্রভিন্সের অর্থনৈতিক উন্নতির পক্ষে তত সহায়ক হবে। তারপর ট্যাক্সেশন এনকোয়ারি কমিশন ১৯৫৫-৫৬ সালে যে রিপোর্ট দিয়েছেন সেই রিপোর্টে ঠিক একই কথা বলেছেন। আমরা ঝা কমিটির রিপোর্ট অন ইনডাইরেক্ট ট্যাক্সেশন পড়েও দেখেছি। তিনি বলেছেন এই রকম একটা ট্যাক্স চলতে পারে গরুর গাড়ির যুগে, মন্থর গতিতে যখন ভেহিকেল চলেছিল, যখন ব্যবসা বাণিজ্য অত্যন্ত কম এবং সীমিত ছিল এবং মানুষ যখন আয়েসী ছিল সেই ১০০ বছর আগে ৫০ বছর আগে এই ট্যাক্স চলত। কিন্তু বর্তমানে এই ট্যাক্স একান্ত অসম্ভব এবং যে প্রভিন্সে এই অক্ট্রয় ডিউটি থাকবে সেই প্রভিন্সের অর্থনৈতিক উন্নতি বহুলাংশে কমে যাবে। তারপর কেশকার এনকোয়ারি কমিটি একই রিপোর্ট দিয়েছেন। তারপর এস. কে. ওয়াংচু, একটা স্টাডি গ্রুপ মহারাষ্ট্র গভর্নমেন্ট করেছেন, তাঁদের অভিমতও তাই। কেশকার কমিটি প্রথমে বলেছেন এটা ব্রিডিং গ্রাউন্ড অব করাপশন, যেখানে অক্ট্রয় ডিউটি থাকবে সেখানে করাপশন থাকবে এবং ইন্সিডেন্স অব ট্যাক্স মধ্যবিত্ত গরিব

লোকের ঘাড়ে গিয়ে পড়বে যাতে করে তাদের জীবন দুর্বিসহ হয়ে উঠবে। এই গুডস ক্যারিং-এর জন্য যে বটল নেকের সৃষ্টি হবে তার থেকে মুক্তি পেতে হলে এই অক্ট্রয় ডিউটি এখনই বাতিল করে দেওয়া উচিত। বোম্বেতে কিছুদিন আগে অক্ট্রয় ডিউটির যারা কর্মচারী তারা স্ট্রাইক করে। তারপর সেখানে হোম গার্ডের লোককে নিয়োজিত করা হয়।

দেখা গেল যে প্রতিদিন লক্ষ লক্ষ টাকা আয় বেড়েছে। এতে প্রমাণিত হল এই যে অক্ট্রয় ডিউটি রয়েছে তাতে লো-পেয়িং ওয়ার্কার এবং লো পেয়িং এমপ্লয়িজদের নানা রকম চুরি এবং দুর্নীতি করবার সুযোগ থাকে এবং সেই সুযোগ এই লো-পোয়িং এমপ্লয়িরা গ্রহণও করে। তা ছাড়া একদল দালাল হয়েছে তারা বলে আমরা আপনার ট্যাক্সের সমস্ত কাজকর্ম করে দেব আমাদের ওয়ান পারসেন্ট দিতে হবে। এই রকম একটা অদ্ভুত পরিস্থিতি রয়েছে। তা ছাড়া দেখা গেছে ভারতবর্ষে ৫ লক্ষ গুডস ক্যারিং ভেহিকেল রয়েছে এবং আমরা যদি তার এক তৃতীয়াংশ ধরি তাহলেও বছরে দেখেছি যে একটি গুডস ক্যারিং ভেহিকেল ৭২০০০ কিলোমিটার রান করে। কাজেই এই সমস্ত লরি থেকে যদি অক্ট্রয় ডিউটি তুলে দেওয়া যায় তাহলে আমার মনে হয় নূতন করে ২১৬০ কিলোমিটার একটা গাড়ি যাবে এবং এতে দেশের সম্পদ বেড়ে যাবে, উৎপাদন বাড়বে এবং দেশেরও মঙ্গল হবে। কিন্তু আমরা দেখছি অর্থমন্ত্রী মহাশয় একে আরও ঢেলে সাজাতে চাচ্ছেন। যেটাকে তুলে দেওয়া উচিত তাকে তিনি ঢেলে সাজাচ্ছেন এবং নূতন করে কর বসাচ্ছেন। আমাদের ভারতবর্ষে ২৩৫ কোটি টাকা এই অক্ট্রয় থেকে আসে এবং এক্ষেত্রে দেখা গেছে ১,২,৩,৪ পারসেন্ট পর্যন্ত টাকা খরচ হয়ে যাচ্ছে। অর্থাৎ এক টাকা আদায় করতে সরকারের খরচ হচ্ছে তিন টাকা। এটা একটা অদ্ভুত ধরনের ট্যাক্স, কিন্তু তা সত্ত্বেও তিনি যে এটা এনেছেন তার কারণ হচ্ছে গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার অর্থনৈতিক মিনিস্টারের সঙ্গে যে কন্সালটেটিভ কমিটি রয়েছে তারা ফাইনান্স মিনিস্টারকে বলেছেন এই কর সমস্ত ভারতবর্ষ থেকে তুলে দেওয়া হোক এবং সেই অনুসারে সমস্ত রাজ্যকে জানিয়ে দিন যে তাঁরা চাচ্ছেন এই কর তুলে দেওয়া হোক। ভারতবর্ষের সমস্ত রাজ্য যখন এটা তুলে দিতে রাজি আছে তখন আমাদের পশ্চিমবঙ্গ সরকারও এটা তুলে দিতে রাজি আছেন। কিন্তু তিনি কম্পেনসেশন চাচ্ছেন যাতে তাঁর ক্ষতি না হয়। আজকে অর্থ মন্ত্রী মহাশয় এমন একটা শিডিউল খাড়া করলেন যেটা পূর্বে ছিল না এবং যার দ্বারা আরও কোটি কোটি টাকা আয় হবে এবং উনি মনে করছেন যদি কোনও দিন কম্পেনসেশনের প্রশ্ন আসে তাহলে এই রাজ্য সেই টাকাও পাবে। আমি মনে করি এটা হচ্ছে প্রগতিশীল কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে একটা চক্রান্ত কি করে বেশি রাজস্ব এবং কি করে বেশি কম্পেনসেশন পাওয়া যায়। যে ব্যবস্থা হচ্ছে তাতে দেখছি সাধারণ মানুষের মিল্কের উপরে কর বেড়ে যাবে, দৈনন্দিন জীবনে যা প্রয়োজন অর্থাৎ যাকে বলে ডেলি নেসাসিটি অফ লাইফ তার উপরে কর বসবে। এই কর যদি থাকে তাহলে এর দ্বারা গরিব, মধ্যবিত্ত মানুষ এবং সাধারণ মানুষ শুধু দুর্দশাগ্রস্ত হবে তাই নয়, পশ্চিম বাংলার ৭০/৮০

কোটি টাকার সম্পদ আমরা নষ্ট করব। কাজেই আমি অর্থমন্ত্রীকে অনুরোধ করব এই রকম একটা শিডিউল করে তিনি দরিদ্র জনসাধারণকে এবং মধ্যবিত্তকে আরও কষ্ট দেবেন না। তিনি যদি এই শিডিউল পরিবর্তন না করেন এবং চক্রান্ত করে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা আদায়ের চেষ্টা না করেন তাহলে আমি খুশি হব।

[2-00 — 2-10 P.M.]

**শ্রী ভোলানাথ সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে বিল এখানে আনা হয়েছে এটা মুলত তফসিল পরিবর্তন করবার জন্য এবং সরকারের আয় যাতে কিছু বাড়ে তার জন্যই আনা হয়েছে। এখানে অনেক নূতন জিনিস দেখছি। যেখানে ওজনের উপরে কর ছিল এখন সেখানে দামের উপর কর কোথাও কোথাও বাড়ান হয় নি। যেমন, ভাড়া, গরু, শূয়োরের ক্ষেত্রে মাথা পিছু একই আছে। ডক্টর অশোক মিত্রের কোনও শিশু সন্তান আছে কিনা আমি জানি না, তবে এই আন্তর্জাতিক শিশু বর্ষে একটি শিশু যখন দেখবে যে বিস্কুট এবং চকোলেটের উপরে এন্ট্রি ট্যাক্স বাড়ানো হয়েছে তখন সেই শিশু কিন্তু সুখি হবে না। আপনারা যদি প্রত্যেকটি জিনিস খুঁটিয়ে দেখেন তাহলে দেখবেন কোথাও বাড়ানো হয়েছে, আবার কোথাও বাড়ানো হয় নি। তবে এটা বড় কথা নয়। আমার বক্তব্য হচ্ছে আপনি যদি তফসিল পরিবর্তন করতে চান তাহলে তার মধ্যে একটা নীতি থাকা দরকার। ১৯৭২ সালে বলা হয়েছিল যে সমস্ত জিনিস এখানে আসবে ফর কনজামশন, ইউজ অর সেল ইন ক্যালকাটা মেট্রোপলিটন এরিয়া — অর্থাৎ যে জিনিস ব্যবহার করা হবে, বিক্রি করা হবে, খাওয়া হবে সেই সমস্ত জিনিসের উপরে ট্যাক্স বসানো হবে। অর্থাৎ যদি কোনও লোক বাইরে থেকে কোনও জিনিস এই বৃহত্তর কলকাতার বাজারে নিয়ে আসে তাহলে তাকে ট্যাক্স দিতে হবে এবং এই বৃহত্তর কলকাতায় যিনি সেটা ব্যবহার করেন তাকেও সেটা বহন করতে হবে। কলকাতা যখন ধ্বংসের পথে চলে যাচ্ছিল তখন তার ফাইনান্সিয়াল অ্যাসিস্টেন্সের জন্য, সার্ভিসিং লোন ইত্যাদির জন্য এই বিলটা আনা হয়েছিল, এই আইন করা হয়েছিল। কিন্তু আসলে এটা এখন দাঁড়াচ্ছে ট্যাক্স অন সেলস। অ্যাডভ্যালোরাম ডিউটি যখন হচ্ছে অর্থাৎ দামের উপর যখন ডিউটি হচ্ছে তখন কি দাঁড়াচ্ছে? ব্যবসাদার যে দামে বিক্রি করবে সেই দাম কন্ট্রোল করবার কোনও অধিকার আমার নেই। সে যে দামে বিক্রি করবে তার উপর ৮ পারসেন্ট বা ফাইভ পারসেন্ট হলে সেটা বিক্রি হবার সময় আবার তার উপর ট্যাক্স হবে। অর্থাৎ দেখা যাচ্ছে এটা হল ট্যাক্স আপন ট্যাক্স। যে লোক সেলস ট্যাক্স দেবে সে কিন্তু একটা জিনিসের দামের উপরে দেবে না, সে দেবে অ্যাডভ্যালোরাম ডিউটি যেটা ইম্পোজ করা হচ্ছে তার উপর। অর্থাৎ যে জিনিস বৃহত্তর কলকাতায় নিয়ে আসবে তখন তাকে ঢোকার সময় আমি ধরে নিলাম শতকরা ৮ পারসেন্ট ডিউটি দিতে হবে এবং যে বিক্রি করবে তাকেও ঐ ৮ পারসেন্ট দিতে হবে।

সুতরাং ৮ পারসেন্ট যোগ হয়ে গেল। সেই ৮ পারসেন্ট যখন যোগ হবে দামের উপরে সেটা যখন আমি আপনি কিনতে যাব তখন সেই রেটে কিন্তু সেলস ট্যাক্স দিতে হবে। আমার বক্তব্য হল এই যে অর্থমন্ত্রী মহাশয় বলেছেন যে সমস্ত জিনিস অতি প্রয়োজনীয় তার উপর ট্যাক্স বাড়ানো হয় নি, মোটামুটি ভাবে তাই হবে, খুব খতিয়ে দেখবার সময় হয় নি। কিন্তু আসল নীতিটা কি, আসল নীতিটা হল এই আইনের ভিতরে ছিল যে বৃহত্তর কলকাতা জলের তলায় চলে যাচ্ছিল, ধ্বংস স্তূপে পরিণত হচ্ছিল, তাকে তুলতে হবে, টাকা দেবার ক্ষমতা নেই। বহু লোক এখানে এসে ব্যবসা করে চলে যাচ্ছে কিন্তু কোনও ট্যাক্স দিচ্ছে না। প্রতিদিন হাজার হাজার মানুষ এই মিউনিসিপ্যালিটির মধ্যে, সি. এম. ডি. এ.-র এলাকার মধ্যে যতগুলি মিউনিসিপ্যালিটি আছে, সেখানে তারা সারা দিন খাটছে, রোজগার করছে, খাওয়া দাওয়া করছে আবার বাড়ি চলে যাচ্ছে কিন্তু ট্যাক্স দিচ্ছে না কারণ তাদের বাড়ি এখানে নেই। তাদের বাড়ি এখানে নেই অথচ এখানে থাকবার যত সুযোগ সুবিধা তা তারা ভোগ করছে। তারা আসায় শহরের উপর চাপ পড়ছে, ট্রাক আসছে ১২ লক্ষ প্রতিদিন কলকাতা শহরে, শহরে এসে সারা দিন থাকছে, এখানকার সব কিছু ব্যবসা করছে, ডাবের খোসা ফেলছে, ময়লা ফেলছে, জঞ্জাল সৃষ্টি করছে অথচ তাদের কাছ থেকে কোনও ট্যাক্স নেওয়া হচ্ছে না। সুতরাং টাকা তোলার প্রয়োজনে এটা করা হচ্ছে। আজকে এই পরিবর্তনের পটভূমিকাটা কি, মাঝখানে ১৯৬৫ সালে এমন একটা অবস্থা হয়েছিল যে ছোট ছোট মিউনিসিপ্যালিটিগুলি, যে সমস্ত মিউনিসিপ্যালিটি আছে বৃহৎ কলকাতার বাইরে তাদেরও জন্যে এই সি. এম. ডি. এ., এলাকায় যে সমস্ত মানুষ খরচ করছে, ট্যাক্স দিচ্ছে, এন্ট্রি ট্যাক্স, তার উপর সেলস ট্যাক্স দিতে বেশি দামে জিনিস কিনছে। সেই টাকার কিছুটা সব মিউনিসিপ্যালিটিকে দেওয়া উচিত। কারণ তাদের অবস্থা খারাপ, আর্থিক অবস্থা খারাপ, এই আইনকে পরিবর্তন করার সময় এসেছে। কিন্তু আজকে বৃত্তি কর হচ্ছে। এই বৃত্তি কর অন্যান্য মিউনিসিপ্যালিটি করতে পারে, হয়ত করবে, আমি জানি না করবে কি না করবে, কি পথ নেবে আমি জানি না কিন্তু একটা জিনিস আজকে বলবার সময় এসেছে যে পশ্চিমবঙ্গের দারিদ্র যদি দূর করতে হয় — একথা সরকারই বলছেন এবং ঠিকই বলছেন, যে কুটির শিল্পের দরকার, ছোট ছোট শিল্পের দরকার, এবং মানুষ যাতে নিজের পায়ে দাঁড়াতে পারে সেই ব্যবস্থা করা দরকার এবং যে সমস্ত জিনিস আমাদের দেশে তৈরি হয় তার যেসব র মেটিরিয়ালস এখানে আছে তার উপর ট্যাক্স কেন, র মেটিরিয়ালস এখানে এনে আমরা যে কাজ করতে পারি বা যে সমস্ত র মেটিরিয়ালসের আমরা ব্যবসা করি তার উপর সেলস ট্যাক্স কেন। আরও আমরা বলেছিলাম লোহার উপর, কয়লার উপর অল ইন্ডিয়া ফ্রেট ইকুইলিজেশন স্কীম করছেন, কটনের উপর করলেন না, আর আমরা এখানে দেখছি এই পুনর্বিন্যাস করার পরেও তুলার উপর ট্যাক্স করতে আমাদের দেশের পশ্চিমবঙ্গ সরকার একব্যরও ভাবেন নি, দ্বিধা করেন নি, তার উপর ট্যাক্স করেছেন। যেখানে কটন মিলগুলি চলতে পারছে না,

আমরা বলছি কেন তোমরা অল ইন্ডিয়া ফ্রাইট ইকুইলিজেশন করছ না আর আমরাই এখানে বসে তুলার উপর ট্যাক্স দিচ্ছি। মহানগরীর মধ্যে যদি র কটন আসে তাহলে ট্যাক্স দিতে হবে। আমাদের মিলগুলি ট্যাক্স দেবে তারপর আমরা দেব যারা কলকাতায় কাপড় কিনবে। লোহা, পিগ আয়রণ তৈরি হচ্ছে দুর্গাপুরে, তৈরি হচ্ছে আসানসোলে, সেখান থেকে এনে আমাদের এখানে জিনিস তৈরি হবে। যান হাওড়ায় দেখতে পাবেন, তার উপর আমরা ট্যাক্স বসাচ্ছি। হাইডস অ্যান্ড স্কীন, ইস্ট ক্যালকাটায় গিয়ে দেখবেন সেখানে হাইডস অ্যান্ড স্কীন তারা ট্যানিং করছে। ট্যানারির জন্য প্রকল্প ছিল, করছেন কিনা জানি না, যাতে একটা সেন্ট্রালাইজড ট্যানারি হয়, নিউ টাউনশিপ হয়, ওয়ার্কার্স টাউনশিপ হয়, তাহলে ভাল হবে। আমরা করতে পারি। সেই হাইডস অ্যান্ড স্কীন তার উপর ট্যাক্স ধরেছেন। এখানে যারা ঐ ইস্ট ক্যালকাটায়, ট্যাংরাতে যে চামড়াপট্টি আছে সেখানে তারা জুতা তৈরি করছে, হাইডস অ্যান্ড স্কীন ট্যানারি করছে। আজকে বাটা কোম্পানি অনেক জায়গা থেকে কেনে, সেই সব জায়গা যদি করতে পারে তাহলে আমরা কেন পারব না।

[2-10 — 2-20 P.M.]

আপনারা যদি শুধু ট্যাক্সের দিকে নজর দেন, টাকার দিকেই কেবল নজর দেন তাহলে, যেসব কথা বলেন সেগুলি তো বাণীর পর্যায়েই থাকবে। আপনি কি কোন নীতির দিকে লক্ষ্য করবেন না? ট্যাক্স করতে হবে কিন্তু ট্যাক্স করার তো একটা নীতি আছে। আমরা যখন ইম্পোর্ট ডিউটি বসাই, যে জিনিস আমরা তৈরি করতে পারি সেই জিনিসকে প্রোটেকশন দেবার জন্যই ইম্পোর্ট ডিউটি বসাই যাতে বিদেশ থেকে আমাদের দেশে মাল না আসে। আমাদের এখানে কর্মশক্তি আছে, যে জিনিস তৈরি হয়, মানুষ তৈরি করতে পারে সেই জিনিসে আমরা ইন্ডাস্ট্রিয়েল স্টেট তৈরি করব। যেমন আমাদের হাওড়াতে আছে, মোমিনপুরে আছে, ইস্ট কলকাতায় আছে, কল্যাণীর দিকে আছে, তারা কি করছে, তাদের তো কোনও সাহায্য করতে পারছেন না। উল্টো ট্যাক্স বসাচ্ছেন কাপড়ের উপর। মেটিয়াবুরুজে এই কাপড় দিয়ে যে শার্ট দু' টাকা আড়াই টাকা মজুরি দিয়ে ব্যবসাদাররা দর্জিদের দিয়ে করায়, সেই শার্টই তো আবার বিদেশের বাজারে চড়া দামে তারা বিক্রি করছে, ঐ শার্টই ১২/১৪ টাকা চাপিয়ে দিয়ে তারা সেখানে বিক্রি করবে। এইখানে —.

Indian materials, Indian things are being manufactured here Indian shirts are most expensive and are most desired abroad.

সেসব তো এখানকার মানুষ পাচ্ছে না। এই গরিবদের তো যারা ব্যবসা করে তারা দেখে না, কিন্তু সরকার? সরকারও কি দেখবেন না? বামফ্রন্ট সরকার কি দেখবেন না। আমি

বুঝতে পারি ট্যাক্স বসানো দরকার কিন্তু ট্যাক্স বসিয়ে নিশ্চয়ই দেশের ভাল করবেন, ট্যাক্স তো ফিনিশড প্রোডাক্টের উপর বসাতে পারেন, প্রেসার কুকারের উপর বসাচ্ছেন সেটা তো এখানে তৈরি হয় না, যে জিনিস এখানে ফিনিশড প্রোডাক্ট হয় তার উপর বসান কিন্তু মেট্রোপলিটান এরিয়ার মধ্যে যে জিনিস তৈরি হয় না, সেই জিনিসের উপর ট্যাক্স বসান সেটা যদি নেসেসিটি অব লাইফ না হয়, যদি কনভেনশনাল নেসেসিটিও হয়, যদি বিলাস দ্রব্য হয়, তাহলে তো কথা নাই, ফিনিশড গুডসের উপর ট্যাক্স বসান বারণ করি না, কিন্তু র ম্যাটিরিয়েলস যে জিনিস দেশের মানুষ ব্যবহার করে, পয়সা রোজগার করে পরিবার চালাচ্ছে, সেই র ম্যাটিরিয়েল-এর উপর ২/৪ পয়সা করলেও সেটা কি দৃষ্টিভঙ্গি নিয়ে করলেন, দ্যাট ইজ নাইদার হিয়ার নর দেয়ার ইন দিস ডিসকাশন, এটা কোন দৃষ্টিভঙ্গি? কোন দৃষ্টিভঙ্গিতে আজকে তুলোর উপর ট্যাক্স বসছে, পিগ আয়রণ, লোহার উপর ট্যাক্স বসছে? যা নিয়ে আমি জোর দিতে চাচ্ছি সেটা হচ্ছে এই চিন্তাধারা কেন হবে? আজকে না হয় আট আনা, এইট পারসেন্ট কিন্তু কাল তো বেড়ে যেতে পারে। শুধু পয়সা যোগাড় করলেই হবে না এবং ট্যাক্স নিয়ে সমাজকে পরিবর্তন করা সম্ভব যেখানে সেখানে আমি বলছি আমাদের অর্থমন্ত্রীকে যে, আপনি চিন্তা করুন এবং সেই চিন্তা স্বচ্ছ হোক সেটা যেন ব্যবহার হয় ঠিকমতো। আপনার দপ্তর থেকে ট্যাক্সের সময় নানা ফর্মুলার কথা বলবেন, গ্যাডগিল ফর্মুলার কথা বলবেন, কুটির শিল্পের উন্নতির কথা বলবেন, অন্য সময় বেকারদের জন্য কত কথা বলবেন, এ দিয়ে হয় না। আমাদের এখানে চিন্তা করতে হবে যদি পশ্চিম বাংলার মানুষের জন্য ট্যাক্স নিতে হয় অর্থাৎ কলকাতা শহরের মানুষ ট্যাক্স দেয়, সেই ট্যাক্স মেশিনারি এমন ভাবে চালাতে হবে যাতে আমাদের পশ্চিম বাংলার মানুষ বৃহত্তর কলকাতার মানুষ যাতে সুযোগ পেয়ে বাঁচতে পারে, কাট থ্রোট — কম্পিটিশন থেকে সুযোগ পেয়ে বাঁচতে পারে। এমন জিনিস আমাদের দেশে আছে যা নাকি অন্য দেশে তৈরি হয় না, সেই জিনিস বাংলায় আছে, শুধু জুট নয়, তার ভ্যারাইটি, কয়লা লোহা ইত্যাদি যা তৈরি হয় .....

•

এইগুলোর উপর ট্যাক্স বসিয়ে কাকে ট্যাক্স দিতে বলছেন। বলছেন কিন্তু ওইসব পশ্চিমবঙ্গে বসে আছেন যারা ওই জিনিস তৈরি করছেন, নয়তো যারা ভোগ করছেন, ব্যবহার করছেন। তাদের বলছেন ট্যাক্স দিতে, আমি বুঝতাম যদি এইসব জিনিস এখানে না হত। এখানে দারিদ্র এত নিচে যে তাদের সুযোগ দেবার জন্য চেষ্টা করা উচিত। বাড়ানো বা কমানো — এইটা আসল কথা নয়, ইট ইজ নট ইম্পর্টেন্ট। আপনি বাড়িয়েছেন, কমান নি। জিনিসের দাম বাড়ছে, নিশ্চয় ট্যাক্স বাড়ানো দরকার। বহু জিনিসের দাম বাড়ছে সেজন্য ট্যাক্স বাড়ানো যেতে পারে। কিন্তু সেই সব সামগ্রীর উপর ট্যাক্স বাড়ানো দরকার যেটা অপেক্ষাকৃত ধনীরা ব্যবহার করে। ট্যাক্সের বিষয়বস্তু সেটা নূতন করে চিন্তা করে যাতে সমাজের কল্যাণ হয় সেটা করতে হবে। শেষ কথা বলছি। সি. এম. ডি. এ.-এর মেনলি এই টাকা যাতে সার্ভিসিং অফ লোনস হতে পারে সেইজন্য এই টাকা ফাইন্যান্স কমিশন কেন যে এই দিকটা দেখেন নি, জানি না। কতটা দেখেছেন তাও জানি না, কেন না, আমি এই

বারের পুরো রিপোর্টটা দেখতে পারি নি। কিন্তু আমাদের এখানে কলকাতা শহরে বা এইসব মিউনিসিপ্যালিটিতে ট্রাক আসছে বাইরে থেকে, অল ইন্ডিয়া পারমিট রয়েছে, জোন্যাল পারমিট রয়েছে।

ট্রাক আসছে কলকাতা শহরে দিন নেই, ক্ষণ নেই, শনিবার-রবিবার নানা রাজ্য থেকে আসছে। আপনি যদি এখান থেকে বালিগঞ্জে যেতে চান এক ঘন্টা লাগবে। পেট্রোলের দাম তো বেড়েছে। ট্রাক আছে, রিক্সো আছে — সব আছে, শতাব্দীর পর শতাব্দী যেন এক সঙ্গে ভেসে চলেছে। তো এই যে ট্রাক আসছে কেন ভিতরে আসতে দিচ্ছেন। কেন খরচা করতে হচ্ছে ওদের জন্য? ওরাই তো রাস্তা নষ্ট করে। কেন ট্রাক টারমিন্যাল হবে না। তা দিয়ে তো আমাদের দেশের মানুষের কাজ হবে। ট্যাক্স রিয়েলাইজেশনের অনেক সুবিধা হবে। সেখানে যদি স্মল প্যাকেজের ব্যবস্থা করা হয়, ছোট ট্রাক এক টনের যদি থাকে, কেন ১০ টনের ঢুকতে দেবেন। ঢুকতে দিয়ে আমাদের উপর ট্যাক্স কেন। আমরা কেন সে খরচ বহন করব। এটা একটা ব্যবস্থা আশা করতে পারি কিনা। আমি আশা করব এই নিয়ে কথাবার্তা বলবেন এবং যে চিন্তা ধারা বিশেষ করে জাহির করার চেষ্টা করেন ট্যাক্সের মাধ্যমে তারই রূপ দেবার চেষ্টা করবেন। এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সমরকুমার রুদ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী বিনয় বন্দ্যোপাধ্যায় বলেছেন এই সংশোধনী বিল নাকি দুরভিসন্ধি মূলক এবং খুব চক্রান্তকারী। এই যে আইনটা ১৯৭২ সালে হয়েছিল তখন মাননীয় সদস্য শ্রী ভোলানাথ সেন, তিনি এখন চলে যাচ্ছেন, তিনি তখন মন্ত্রী ছিলেন। সেই সময় তখন ওঁনারা এই আইনটা রচনা করেছেন।

(**শ্রী ভোলানাথ সেন ঃ** আইনটা ভাল।)

তাহলে এই আইনটা যাতে ভাল হয় সেটা করার প্রয়োজন আছে জনসাধারণের সুবিধার জন্য। বিনয় বাবু বললেন এতে নাকি একটা নূতন শিডিউল করা হয়েছে, নূতন শিডিউল কিছু নেই। যে শিডিউল ছিল সেই শিডিউলে যে হার ছিল, সেই হারকে কয়েকটা জায়গায় মাত্র বাড়ানো হয়েছে এবং যেখানে বাড়ানো হয়েছে সেখানে তারা প্রচুর টাকা এখানে মুনাফা হিসাবে পান এবং সেইজন্য অতি সামান্যই সেখানে কর বৃদ্ধি করা হয়েছে। এখানে আর একটা কথা বিনয় বাবু বললেন, কেন্দ্রের নাকি অনুমতি নেওয়ার দরকার নেই। অতএব কেন্দ্রীয় সরকারের কাছে এটা অনুমতির জন্য পাঠানো হল কেন। কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার যৌথ ভাবে সেখানে যখন কাজ করে যাচ্ছেন, একটা বিল অনুমোদনের জন্য পাঠানো হয়েছে। কিন্তু সেই অনুমোদন এখনও আসে নি। তাহলে মাননীয় বিনয় বন্দ্যোপাধ্যায় মহাশয় তিনি তো জনতা পার্টির, তিনি কেন কেন্দ্রীয় সরকারকে বলছেন না, এতদিন ধরে যেটা পাঠানো হয়েছে, অনুমোদন না করে এখনও পড়ে আছে কেন, দয়া করে পাঠিয়ে দিন।

পাঠিয়ে দিলেই আমাদের কাজ এগোবে। অভিযোগ আমাদের বিরুদ্ধে না করে, তাঁর কেন্দ্রের জনতা পার্টির সরকার-এর বিরুদ্ধে করলেই ঠিক হত। আর তিনি আর একটা কথা বলেছেন, রাষ্ট্রপতির সম্মতির কথা, রাষ্ট্রপতি সম্মতি দিয়েছেন সে বিষয়ে, কিন্তু কেন্দ্রীয় সরকার তারা এখনও দিলেন না।

[2-20 — 2-30 P.M.]

তাদের মধ্যে এই বিভেদ সৃষ্টি কেন হল সেটা তিনি তাদের বলুন। মাননীয় ভোলানাথ সেন মহাশয় নানা বিষয়ে বললেন ট্যাক্স অন ট্যাক্স অ্যাডভ্যালোরাম ডিউটি এই সব কথা বললেন। কিন্তু তিনি যখন মন্ত্রী ছিলেন তখন তো এই আইন পাস হয়েছে এই ডিউটি তো তখন করা হয়েছে এবং তিনি আর একটি কথা বলেছেন যে আগন্তুকদের উপর ট্যাক্স চাপান। তাদের উপর ট্যাক্স না চাপিয়ে তাদের আনীত জিনিসের উপর ট্যাক্স চাপানোটা কি খারাপ হয়েছে? তিনি বলেছেন র মেটিরিয়্যালের উপর কেন ট্যাক্স ফিনিশড গুডসের উপর ট্যাক্স বসান। যে সমস্ত লোক র মেটিরিয়্যাল নিয়ে আসছে জিনিস তৈরি করবার জন্য তাদের উপর ট্যাক্স বসানো হবে না। ঐ সমস্ত শিল্পপতিদের উপর পুঁজিপতিদের সপক্ষে তিনি এই সব কথা বলছেন। তারা এখানে জিনিস এনে তৈরি করে মুনাফা করবে নিশ্চয় তাদের উপর ট্যাক্স বসাতে হবে। তিনি বলছেন নেসেসিটি অফ লাইফ মানুষের জীবন ধারণের জন্য যেগুলি প্রয়োজন সেগুলির উপর ট্যাক্স বসানো হয়েছে এতে গরিবদের উপর চাপ সৃষ্টি করা হচ্ছে। কিন্তু আসলে তা করা হয় নি। তিনি বলেছেন তফসিলের পরিবর্তন করা হয়েছে। আমি দেখছি তফসিলের কোনও বিশেষ পরিবর্তন করা হয় নি। আপনি যে কথা বললেন এতে জিনিসপত্রের দাম বেড়ে যাবে। কি জিনিসের উপর ট্যাক্স চাপানো হয়েছে, কফি ও চিকোরি, তাৎক্ষণিক কফি গোটা প্রতি কিলোগ্রাম ৫ পয়সা বাড়ানো হয়েছে যেটা দু পয়সা ছিল। দুধের সর ক্ষীর সকল প্রকারের মাখন মূল্যানুসারে ৮ শতাংশ, ঘি প্রতি ৫০ কিলোগ্রাম ৪ টাকা করা হয়েছে। এটা কোনও বৃদ্ধি করা হয় নি। শুষ্ক পরিরক্ষিত ফল যেটা শতকরা ৬ শতাংশ ছিল সেটা শতকরা ৮ শতাংশ করা হয়েছে। শর্করা মিছরি এবং ঘনাকার শর্করার উপর ট্যাক্স বাড়লেও গুড় এর উপর বাড়ে নি। যা ছিল তাই আছে। কিন্তু বিদেশি মদ যেখানে শতকরা ৭ শতাংশ ছিল সেটা শতকরা ২০ শতাংশ করা হয়েছে এতে আপত্তির কি আছে। হয়ত সুরাপায়ী যারা আছেন তারা বলবেন আমাদের ঘাড়ে চাপিয়ে দিচ্ছেন। ভোলানাথ সেন মহাশয় এ বিষয়ে কোন বক্তব্য রাখেন নি। তারপর বিয়ারের উপর খুব সামান্য বেড়েছে। কেরোসিন, এ বিষয়ে কোনও কিছু বাড়ে নি। তারপর ছাগল, মেষ, ভেড়া, শূকর মাথা পিছু সেই ২৫ পয়সাই আছে। গরু, মহিষ এদের ক্ষেত্রেও একই আছে। সাবানের উপর কিছু করা হয় নি। সিমেন্টের উপর কিছু করা হয় নি। কাঁচ ও কাঁচের দ্রব্যের উপর চিনামাটির দ্রব্যের কিছু করা হয়েছে। সকল প্রকার সুরভি আতর সুগন্ধসার এতে ট্যাক্স বাড়ানো হয়েছে দেশলাইয়ের উপর

বসানো হয়েছে কিন্তু সেটা সামান্য বেড়েছে। ক্ষুর ও ক্ষুরের যন্ত্রাংশ সিগারেট কেস তার উপর ট্যাক্স করা হয়েছে এবং এটা খুবই সামান্য, এতে আপত্তির কি আছে? তালা চাবি যা ছিল তাই আছে। শুধু রেডিও, রেডিও গ্রাম, টেলিভিশন সেট, লাউড স্পিকার, গ্রামোফোন টেপ রেকর্ডার এগুলির উপর বেশি ট্যাক্স করা হয়েছে এতে আপত্তির কি আছে?

এটা দুই শতাংশের জায়গায় ৪ শতাংশ করা হয়েছে। আমার মনে হয় এটাতে আরও বাড়ানও উচিত। কারণ, যারা রেডিও, রেডিওগ্রাম, টেলিভিসন সেট বা যন্ত্র, লাউড স্পিকার, গ্রামোফোন, রেকর্ড প্লেয়ার, টেপ রেকর্ডার, অ্যামপ্লিফায়ার ইত্যাদি ব্যবহার করেন তারা ধনী লোক, সেখানে বাড়লে ক্ষতি নেই, সেখানে বাড়ার প্রয়োজন আছে। লৌহ, ইস্পাত ইত্যাদি ধাতুতে আগে ৬ টাকা মেট্রিক টন ছিল, এখন ১০ টাকা হয়েছে। এতে আপত্তি করার কিছু নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে সমস্ত প্রস্তাব করা হয়েছে সেগুলি খুব ন্যায় সঙ্গত। তারপরে সকল প্রকার মোটর যান, মোটর সাইকেল, স্কুটার, ট্যাক্সি, লরি, ট্রাক্টর, ট্রেলার ইত্যাদিতে আগে যা ছিল এখন তাই আছে। আমাদের সংশোধনী বিলে যেটা দাবি করা হয়েছে, সেটা খুব প্রয়োজনীয় জিনিস এবং যে টাকা আসবে, সেই টাকাই ব্যয় করা হবে। বোম্বে কর্পোরেশন এই অক্ট্রয় থেকে ৫৭ কোটি টাকা পায়, আর আমাদের ক্যালকাটা কর্পোরেশন মাত্র ৬ কোটি টাকা পায়। বাড়বে মাত্র তিন কোটি টাকা। এতে ক্যালকাটা কর্পোরেশনের কিছুই হবে না। অতএব কর্পোরেশনের যে টাকা প্রাপ্য হবে সেই টাকা যদি আদায় না হয় তাহলে রোড রিপেয়ার হবে কি করে? ক্যালকাটা কর্পোরেশনকে রোড রিপেয়ার, সুয়ারেজ ড্রেন ইত্যাদি কাজগুলি করতে হয়। মাননীয় সদস্য বিনয় ব্যানার্জি, হরিপদ ভারতী ওরা কর্পোরেশনের সঙ্গে সংশ্লিষ্ট রয়েছেন। অ্যাডভাইসারি কমিটিতে ওরা রয়েছেন, সবই জানেন, কিছুই করতে পারছেন না। আমি আশা করব এদিক থেকে সকলেই এই বিলটিকে সমর্থন করবেন। অক্ট্রয় ডিউটি থেকে ক্যালকাটা কর্পোরেশনকে যদি টাকা না দেওয়া যায় তাহলে তারা উন্নতি করবে কি করে? কাজেই ক্যালকাটা কর্পোরেশন যাতে তাড়াতাড়ি উন্নতি করতে পারে তার ব্যবস্থাই আমাদের করতে হবে। এই কথা বলে বিলটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী একজন দক্ষ কর চাপানো মন্ত্রী। কারণ, ইতিমধ্যেই তিনি জনগণের উপর কর চাপানোর ক্ষেত্রে অতীতের সমস্ত অর্থমন্ত্রীকে টেক্কা দিয়েছেন। আজকে আবার তিনি যে বিল উত্থাপন করেছেন সেই বিলের আমি বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। এই আইন অতীতের কংগ্রেস সরকার ১৯৭২ সালে প্রবর্তন করেছিলেন এবং তারাই অতীতে জনগণের উপর কর চাপিয়ে গেছেন। জনগণের উপকার হবে বলে কর চাপনোর ক্ষেত্রে একটা অজুহাত বারে বারে তারা সৃষ্টি করে থাকেন। বৃহত্তর কলকাতার উন্নতি হবে এই উদ্দেশ্যে তারা কর চাপিয়েছিলেন — কর চাপানোর

সময় এইসব কথা বলা হয়েছিল। প্রশ্নটা এইখানে নয় — আসল প্রশ্নটা হল উন্নয়নমূলক কাজের জন্য জনগণের উপর যে কর চাপানো হয় সেই বাড়তি করের বোঝা চাপানোর কোনও যৌক্তিকতা আছে কিনা — কারণ, এই বিলটি আসার আগেই মাননীয় অর্থমন্ত্রী তাঁর বাজেট ভাষণে বলেছিলেন অক্ট্রয় ডিউটি থেকে বাড়তি ৩ কোটি টাকা আসবে। উনি যে ভাবে শিডিউল চেঞ্জ করেছেন, তাতে আমরা দেখতে পাচ্ছি এই বাড়তি করের বোঝাটি আমাদের জনগণকেই বহন করতে হবে। ইতিমধ্যে তিনি বৃত্তি করের নামে ৯ কোটি টাকা মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্তদের উপর থেকে আদায় করার ব্যবস্থা করেছেন। তার ফলে তাদের একবার গলা কাটার ব্যবস্থা হয়েছে, তারপরে আবার এই দ্বিতীয় অস্ত্রে তাদের গলা কাটার জন্য বিলটি উপস্থিত করা হয়েছে। এই বাড়তি ট্যাক্সেশনের প্রয়োজনীয়তা নেই। তার কারণ, তিনি যদি তার সোর্স অব ইনকামটিকে একটি জনমুখী সরকারের দৃষ্টিভঙ্গি নিয়ে দেখতেন তাহলে তার রাজস্ব অন্য জায়গা থেকে আসার ব্যবস্থা করতেন। আমি ইতিপূর্বেই বলেছি যে টপ হেভি অ্যাডমিনিস্ট্রেশন আছে। যেখানে টপ বুরোক্রাসি রয়েছে সেই অ্যাডমিনিস্ট্রেশনকে আপনি যদি কমাতে পারতেন তাহলে এই বাড়তি কর চাপানোর ব্যবস্থা করতে হত না। আমাদের মাথা ভারি প্রশাসন। ১৫ হাজারের মত আমাদের গেজেটেড অফিসার আছে। তাদের জন্য আমাদের অপব্যয় হচ্ছে এবং লক্ষ লক্ষ টাকা আমাদের গাড়ি থেকে শুরু করে বিভিন্ন ভাবে ব্যয় হচ্ছে।

[2-30 — 2-42 P.M.]

এখানে যদি ব্যয় সঙ্কোচের ব্যবস্থা করা যেত তাহলে সেই টাকায় সি. এম. ডি. এ.-র কাজ হতে পারত। যে উন্নয়নের জন্য তিনি আবার বাড়তি কর জনগণের উপর চাপাচ্ছেন সেখানে ব্যয় সঙ্কোচ করলে সেই টাকায় এই উন্নয়ন হতে পারত। আজকে পুলিশের যে বাজেট সেই বাজেট যদি কমাতে পারতেন, সেখানে যদি ব্যয় সঙ্কোচ করতে পারতেন তাহলে নূতন করে জনগণের উপর কর চাপানোর প্রশ্ন আসত না। সেখানে বিভিন্ন জিনিসের উপর যেমন মিল্ক মেড [illegible] উপর ট্যাক্স বসেছে, রেডিও-র উপর ট্যাক্স বসেছে। আজকে রেডিওটা নেসেসিটি অফ লাইফ, এটা কমনারসরা ব্যবহার করে। সাধারণ ছোটখাট রেডিও — ১০০/১৫০ টাকা দামের — অনেকের ঘরেই থাকে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর বেশি সময় নিতে চাই না, আমি একথা বলেই শেষ করব যে, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে এন্ট্রি ট্যাক্সের নামে আজকে আবার নূতন করে ৩ কোটি টাকা মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্তদের উপর চাপিয়ে দেবার ব্যবস্থা করলেন তা আমি সমর্থন করতে পারছি না। সুতরাং এই বাড়তি কর চাপানোর যে বিল সেই বিলের আমি বিরোধিতা করছি।

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি খুব সংক্ষেপে. কয়েকটি কথা বলব। প্রথমে দেবপ্রসাদ বাবুকে বলি যে উনি যাদের জনগণ বলেন আমি তাদের জনগণ বলি না। উনি বড় লোকদের জনগণ বলেন — যারা প্রেসার কুকার ব্যবহার করেন, যারা সুগন্ধি ব্যবহার করেন, টেলিভিসন, রেডিওগ্রাম কেনেন, সৌখিন পানিয় পান করেন তাদের উনি জনগণ বলেন কিন্তু আমরা তাদের জনগণ বলি না, আমরা তাদের বড় লোক বলি। তারপর রেডিও-র কথা উনি বলেছেন, আমি এ সম্পর্কে বলি যে, বৃহত্তর কলকাতার মধ্যে যে রেডিও তৈরি হবে এবং সেই রেডিও যারা তৈরি করবেন এবং বাইরে থেকে যে রেডিও আসবে সেখানে প্রতিযোগিতায় যাতে তাদের একটু আসান হয় সেইজন্য এটা করা হয়েছে। এটা হলে এখানে একটু কর্মসংস্থান বাড়বে, গরিব মানুষদের কিছু চাকরি বাকরি হবে, রেডিও প্রস্তুতকারকদের কাছে এখানে কিছু কর্মসংস্থান হবে। সুতরাং 'জনগণ' কথাটা দয়া করে শোনাবেন না। জনগণ কাদের বলে সেটা আমরা জানি।

**(শ্রী সুনীতি চট্টরাজ ঃ অশোক বাবু তাহলে আপনিও জনগণ নন।)**

নিশ্চয় আমি বলব, আমি তো জনগণ নই। আমি তো বলছি আমি জনগণের প্রতিনিধিত্ব করবার জন্য বিনীত ভাবে প্রচেষ্টা করি। দু' নং কথা হচ্ছে, ভোলা বাবুর বক্তৃতা সম্বন্ধে বলা যায় এটা হচ্ছে সেলফ কন্ডেমনেশন মানে আত্ম নিন্দা। আইনটা ওঁদেরই আইন। ওঁরাই তুলোর উপর কর বসিয়েছেন, কাঁচা লোহার উপর কর বসিয়েছেন, আমরা বসাই নি। আমরা যে হারগুলি বলেছি সেটা হচ্ছে উচ্চতর হার। এই উচ্চহারের মধ্যে আমরা আসল হারটা নোটিশ দিয়ে আরোপ করব। সেটা আমরা বিবেচনা করব, দরকার হলে তুলে দেব, কমিয়ে দেব, তাতে কোনও রকম অসুবিধা নেই। তারপর বিনয় বাবু যা বললেন তাতে 'দুরভিসন্ধি' কথাটা উনি ব্যবহার করলেন, আমি সেটা ব্যবহার করব না কারণ অতটুকু সৌজন্য বোধ আমার আছে। তবে উনি তো শিয়ালদহের প্রতিনিধি, বড় বড় ব্যবসায়ীরা ওঁনার আশেপাশে আছেন, তাদের লাভের গুড় জনসাধারণের পিঁপড়ে কিছু খাবে এটা ওঁর পছন্দ নাও হতে পারে কিন্তু আমরা অসহায়, আমরা কি করব, জনস্বার্থে আমাদের পয়সা কিছু যোগাড় করা দরকার এবং ঐ ব্যবসায়ীদের লাভের কিছুটা আমরা সংগ্রহ করব। তবে সাধারণ ভাবে এটাও আমি বলব যে এই কর ব্যবস্থাটা ভাল নয় — এই পণ্য প্রবেশ কর, কারণ লোকের উপর অকারণে হামলা হয়। এটা যদি আমরা তুলে দিতে পারতাম তাহলে ভাল হত। কিন্তু কেন্দ্র রাজ্য সম্পর্ক যদি না পাল্টায়, সেখানে বাড়তি অর্থের ব্যবস্থা যদি না করা যায় তাহলে কোনও উপায় নেই। বিনয় বাবুকে বলি আপনাদের জনতা দলের যে সমস্ত রাজ্য সরকার আছে তার মধ্যে একমাত্র মধ্যপ্রদেশ সরকার এটা তুলে দিয়েছিলেন। কিন্তু আজকে সকালের

খবরের কাগজেই দেখছি তাঁরা সিদ্ধান্ত নিয়েছেন নূতন করে এই পণ্য প্রবেশ কর প্রবর্তন করবেন। কারণ হচ্ছে, তাঁদের আর্থিক ক্ষতি হচ্ছে। ওঁরা গত বছর সিদ্ধান্ত নিয়ে করটা তুলে দিয়েছিলেন কিন্তু গতকালই আবার সিদ্ধান্ত নিয়েছেন যে নূতন করে করটা প্রবর্তন করবেন। আমি বলছি, যদি একটা বিকল্প ব্যবস্থা করতে পারি তাহলে এই করটা তুলে দেব। সেইজন্যই তো আমরা কেন্দ্র রাজ্য সম্পর্ক নিয়ে এত কথা বলছি। পরিশেষে আমি বলব, আশ্চর্য মিল আমরা দেখলাম ঐ দিকে যাঁরা বসে আছেন তাঁদের সঙ্গে এস. ইউ. সি.-র এঁরাও কেন্দ্র রাজ্য সম্পর্কে পুনর্বিন্যাসে বিশ্বাস করেন না। এই পর্যন্ত বলে এই কর সম্পর্কে এই হাউস পূর্ণ সম্মতি দেবেন এই আশা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Dr. Ashok Mitra that the Taxes on Entry of goods into Calcutta Metropolitan Area (Amendment) Bill, 1979, be taken into consideration, was then put and a division was taken with the following result :—

**AYES :-**

Basu Ray, Shri Sunil.

Bhattacharyya, Shri Gopal Krishna.

Bose, Shri Ashoke Kumar.

Das, Shri Jagadish Chandra.

Daud Khan, Shri.

Hazra, Shri Haran.

Hira, Shri Sumanta Kumar.

Jana, Shri Manindra Nath.

Kar, Shri Nani.

Khan, Shri Sukhendu.

Koley, Shri Barindra Nath.

M. Ansar-Uddin, Shri.

Majhi, Shri Pannalal.

Majhi, Shri Raicharan.

Mandal, Shri Gopal.

Mandal, Shri Suvendu.

Mazumder, Shri Dinesh.

Mir Abdus Sayeed, Shri.

Mitra, Dr. Ashok.

Mojumdar, Shri Hemen.

Mondal, Shri Raj Kumar.

Mondal, Shri Shashanka Sekhar.

Mukherjee, Shri Bhabani.

Mukherjee, Shri Joykesh.

Munsi, Shri Maha Bacha.

Murmu, Shri Sarkar

Murmu, Shri Sufal.

Neogy, Shri Brajo Gopal.

Pal, Shri Bijoy.

Phodikar, Shri Prabhas Chandra.

Ray, Shri Birendra Narayan.

Roy, Shri Amalendra.

Roy, Shri Dhirendra Nath.

Roy Barman, Shri Khitibhusan.

Rudra, Shri Samar Kumar.

Saha, Shri Jamini Bhusan.

Saha, Shri Kripa Sindhu.

Saha, Shri Lakshi Narayan.

Samanta, Shri Gouranga.

Sarkar, Shri Ahindra.

Sarkar, Shri Kamal.

Sen, Shri Dhiren Nath.

Sen, Shri Lakshmi Charan.

Sen, Shri Sachin.

Singh, Shri Khudiram.

**NOES :-**

A. K. M. Hassan Uzzaman, Shri.

Banerjee, Shri Binoy.

Bharati, Shri Haripada.

Chattaraj, Shri Suniti.

Dey, Shri Ajoy Kumar.

Doloi, Shri Rajani Kanta.

Maitra, Shri Birendra Kumar.

Sarkar, Shri Deba Prasad.

Sen, Shri Bholanath.

**Ayes being 45 and the Noes 9 the motion was carried.**

**Clauses 1, 2, Schedule and the Preamble.**

The question that Clauses 1, 2, Schedule and the Preamble, do stand a part of the bill was then put and agreed to.

**Dr. Ashoke Mitra :** Sir, I beg to move that the Taxes on Entry of goods in Calcutta Metropolitan Area (Amendment) Bill, 1979, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 2.42 P.M. till 1 P.M. on Monday, the 26th March, 1979 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, .on Monday, the 26th March, 1979 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 11 Ministers, 6 Ministers of State and 137 Members.

### Held over Starred Questions

### (to which oral answers were given)

**চব্বিশ পরগনা জেলার বিদ্যালয়ে প্রশাসক নিয়োগ**

*২২১। (অনুমোদিত প্রশ্ন নং *৯৩৩।) **শ্রী গণেশচন্দ্র মন্ডল ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান সরকারের আমলে চব্বিশপরগনা জেলায় কতগুলি মাধ্যমিক বিদ্যালয় ও জুনিয়র হাইস্কুলে প্রশাসক নিয়োগ করা হয়েছে;

(খ) উক্ত প্রাশাসকদের মধ্যে সকলেই কি সরকারী কর্মচারি, এবং

(গ) উক্ত প্রশাসক নিয়োগের ক্ষেত্রে কি কোনও সময়সীমা নির্ধারিত হয়েছে?

[1-00 — 1-10 P.M.]

**শ্রী পার্থ দে ঃ**

(ক) পঃ বঃ মধ্যশিক্ষা জানিয়েছে যে বর্তমান সরকারের আমলে ২৪ পরগনা জেলায় ১১৩টি হাইস্কুল এবং ৩৯টি জুনিয়র হাইস্কুলে প্রশাসক নিয়োগ করা হয়েছে।

(খ) পঃ বঃ মধ্যশিক্ষা পর্যদ কর্তৃক প্রদত্ত বিবরণী থেকে জানা গেছে যে, উক্ত প্রশাসকদের মধ্যে অনধিক ৯ জন ব্যক্তি ছাড়া সকলেই সরকারি কর্মচারী।

(গ) হ্যাঁ, উক্ত প্রশাসকের ছয় মাসের জন্য নিযুক্ত করা হয়েছে বলে জানিয়েছেন।

**শ্রী সরল দেব ঃ** ৬ মাস হয়ে যাবার পর আবার এক্সটেনশন দিয়েছেন, এমন ঘটনা আছে কি?

**শ্রী পার্থ দে ঃ** সাধারণত যারা ৬ মাসের নির্বাচন করতে পেরেছেন তাদের কমিটি পুনর্গঠিত হয়ে গেছে। কিন্তু বিভিন্ন কারণে, প্রধানত আইন-গত কারণে যারা নির্বাচন সম্পন্ন করতে পারেননি, সেইরকম কিছু কিছু ক্ষেত্রে সময় বৃদ্ধি করা হয়েছে।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** 'ক' প্রশ্নের উত্তরে মাননীয় মন্ত্রী মহোদয় বললেন যে, প্রশাসক নিয়োগ করা হয়েছে। কি জাতীয় কারণের জন্য প্রশাসক নিয়োগ করা হয়েছে, সেটা কি বলতে পারবেন?

**শ্রী পার্থ দে ঃ** প্রশাসক নিয়োগ করার প্রধান কারণ হচ্ছে, আমাদের মধ্যশিক্ষা পর্ষদের যে রুলস আছে কমিটি পরিচালনা সংক্রান্ত, তাতে আছে সাধারণত একটা নির্বাচিত কমিটির কার্যকাল ৩ বছরের জন্য নির্দিষ্ট। তিন বছর পরে বিশেষ কোনও কারণ ঘটলে সেই কমিটির মেয়াদ আরও বৃদ্ধি করা যেতে পারে এককালিন ৬ মাস করে এক বছর পর্যন্ত। কিন্তু এক বছরের বেশি কোনও নির্বাচিত কমিটির মেয়াদ বৃদ্ধি করা যায় না। অর্থাৎ মোট চার বছরের বেশি কোনও নির্বাচিত কমিটি থাকতে পারে না। তারপর কোনও কারণে নির্বাচন না হলে প্রশাসক নিযুক্ত করে কার্য পরিচালনা করা হয় এবং পরে নির্বাচন করতে হয়। এটাই সাধারণ নিয়ম। খুব অল্প ক্ষেত্রেই নির্বাচিত কমিটির বিরুদ্ধে নির্দিষ্ট অভিযোগ থাকার জন্য সেই নির্বাচিত কমিটিকে বাতিল করে দিয়ে বোর্ড থেকে প্রশাসক নিয়োগ করতে হয়েছে। তবে এইরকম ঘটনা খুব বেশি নেই।

**শ্রী জয়কেশ মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি এমন কোনও বিদ্যালয়ের কথা জানেন যেখানে ৬ বছর থেকে ১০ বছর পর্যন্ত প্রশাসক নিযুক্ত হয়ে আছে?

**শ্রী পার্থ দে ঃ** এরকম থাকতে পারে। তবে এইরকম ক্ষেত্রে নির্দিষ্ট বক্তব্য থাকলে, তা আমাদের কাছে উপস্থিত করলে আমাদের যা করণীয় আছে, আমরা করতে পারি।

**শ্রী জয়কেশ মুখার্জি ঃ** আমি দুটি স্কুলের নাম করছি, একটা হচ্ছে মাকড়দা বয়েজ এবং আর একটা মাকড়দা গার্লস, এই দুটি স্কুলে এই অবস্থা চলছে, মাননীয় মন্ত্রী মহাশয় কি অনুসন্ধান করে ব্যবস্থা গ্রহণ করবেন?

**শ্রী পার্থ দে ঃ** নিশ্চয়ই অনুসন্ধান করব, ব্যবস্থা কিছু নেবার থাকলে নিশ্চয়ই নেব।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, কোন অবস্থাতেই ৪ বছরের বেশি মেয়াদ গভর্নিং বডি এবং ম্যানেজিং কমিটির হতে পারে না এবং প্রশাসক নিযুক্ত হলেও ওয়েস্ট বেঙ্গল বোর্ড অফ সেকেন্ডারি এডুকেশন অ্যাক্ট-এর রুল ৮, সাব-রুল ৩তে মাত্র ১ বছরের জন্য ৬ মাস ৬ মাস মেয়াদের জন্য প্রশাসক বাড়ানো যেতে পারে। আপনি এখানে আশ্বাস দেবেন কি যে, কোন অবস্থাতেই বোর্ড এই ১ বছরের বেশি মেয়াদ বাড়াতে পারবে না। কারণ আমার ব্যক্তিগত অভিজ্ঞতা থেকে আপনাকে বলছি সেখানে দেখতে পাচ্ছি যে ৩।৪ বছর পর্যন্ত এক্সটেনশন হয়ে যাচ্ছে। এই যদি বোর্ডের পলিসি হয় তাহলে এটা সরকারের বিরুদ্ধে যাবে অতএব এই বে-আইনি কাজগুলি বন্ধ করা হবে কি?

**শ্রী পার্থ দে ঃ** এই সম্পর্কে বলতে পারি, আমাদের সরকার বোর্ডকে এই সম্পর্কে যে পরামর্শ দিয়েছেন তাতে নির্বাচিত কমিটি যত তাড়াতাড়ি সম্ভব প্রতিষ্ঠিত করা হোক এবং এই সম্পর্কে বোর্ড কর্মসূচী নিয়েছে। ইতিমধ্যে অনেক জায়গায় পুনর্গঠিত হয়েছে কিন্তু যে ধরনের সমস্যার কথা মাননীয় সদস্য শ্রী জয়কেশ বাবু এবং আপনি তুলেছেন এগুলি কিছু কিছু থাকতে পারে। প্রধানত এইগুলি হচ্ছে কোন ব্যবস্থায় আইন-গত জটিলতা আছে বা মামলা আছে অথবা বিশেষ ধরনের কিছু আদালতের ব্যাপার আছে এই ধরনের বেশিরভাগ কাজে। সেইগুলি সম্পর্কে বোর্ড সব সময়ে সিদ্ধান্ত নিতে সক্ষম নন।

## Starred Questions

(to which oral answers were given)

### ডিপ্লোমা ইন সোসাল ওয়েলফেয়ার (কলকাতা বিশ্ববিদ্যালয়) পরীক্ষা

*৪১৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪১২।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতা বিশ্ববিদ্যালয়ের ১৯৭৭ সালের নভেম্বর মাসের ডিপ্লোমা ইন সোসাল ওয়েলফেয়ার (লেবার ওয়েলফেয়ার) পরীক্ষায় কতজন পরীক্ষার্থী ছিলেন;

(খ) তন্মধ্যে কতজন উত্তীর্ণ হন;

(গ) পরবর্তীকালে কতজনের খাতা রিভিউ করিয়া (১) কতজনকে পাস করানো হইয়াছে এবং (২) কতজনের নম্বর বাড়ানো হইয়াছে; এবং

(ঘ) উক্ত খাতা সমূহ কিসের ভিত্তিতে এবং কি পদ্ধতিতে রিভিউ করা হইয়াছে?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ**

(ক) মোট ১৫২ জন পরীক্ষর্থী ছিলেন।

(খ) মোট ৮০ জন উত্তীর্ণ হন।

(গ) (১) রিভিউয়ের পরিবর্তে পুনঃ পরীক্ষা করিয়া মোট ৬ (ছয়) জনকে পাশ করানো হইয়াছে।

(২) ৭ (সাত) জনের নম্বর বাড়ানো হইয়াছে।

(ঘ) কলকাতা বিশ্ববিদ্যালয় কাউন্সিল সম্প্রতি রিভিউ পদ্ধতির পরিবর্তে ১।১।৭৮ তারিখের পর হইতে প্রকাশিত ফলাফলের ভিত্তিতে উত্তরপ্রদেশগুলি পুনঃ পরীক্ষার (re-examination) পদ্ধতি প্রবর্তন করিয়াছেন।

পুনঃ পরীক্ষা পদ্ধতিতে পরীক্ষার্থীকে অনার্সের ২টি পত্রে অন্ততঃ— পক্ষে ৫০ শতাংশ পাইতে হইবে। অনুরূপ পাশ পরীক্ষার্থী অন্যান্য পত্রে ৪৫% পাইলে তবে কেবলমাত্র তাহার ২টি পত্র পুনঃপরীক্ষা করা হইবে। পুনঃপরীক্ষার ক্ষেত্রে পরীক্ষার্থী বর্দ্ধিত নম্বরের সবটাই প্রাপ্ত নম্বরের সঙ্গে সংযোজিত করিবার সুযোগ পান।

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ৭ জনের নম্বর বাড়ানো হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে এই ৭ জনের কত নম্বর করে বাড়ানো হয়েছে?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** নোটিশ চাই।

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলতে পারেন কি, এমন অনেক পরীক্ষার্থীকে ৩২ নম্বর থেকে গ্রেস দিয়ে ৩৯ নম্বর করা হয়েছে কিন্তু যারা ৪০ নম্বর

পেয়েছে তাদেরকে গ্রেস দিয়ে পাশ করানো হয়নি এই সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** নোটিশ দিলে বলতে পারব।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে রিভিউ পদ্ধতি তুলে দেওয়া হয়েছে, আমার প্রশ্ন হচ্ছে এই রিভিউ পদ্ধতি তুলে দেওয়া হল কেন, কি অসুবিধার জন্য সেটার সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় কিছু বলবেন কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** যখন রিভিউ পদ্ধতি প্রচলিত ছিল তখন সাধারণত যেকোনও ছাত্র রিভিউয়ের জন্য বিশ্ববিদ্যালয়ের কাছে আবেদন করতে পারতেন। একজন ছাত্র ৪।৫ নম্বর পেয়েও আবেদন করতে পারতেন এবং তারফলে বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষের কিছু জটিলতা সৃষ্টি হত। এমন অনেক দেখা গেছে একজন ছাত্র আবেদন করেছেন রেজিস্ট্রারের কাছে এবং এই খাতা হেড একজামিনারের কাছে পাঠানো হয়েছে এবং সেখানে নানা কারচুপির মধ্য দিয়ে জানানো হয়েছে যে খাতা মিসিং, পাওয়া যাচ্ছে না। তখন অ্যাভারেজ নম্বর দিয়ে পাশ করিয়ে দেওয়া হয়েছে। সুতরাং এতে নানারকম দুর্নীতির ব্যাপার ছিল সেইজন্য রিভিউ তুলে দেওয়া হয়েছে।

### পশ্চিমবঙ্গে কেন্দ্র পরিচালিত বিদ্যালয় স্থাপন

*৪১৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৩।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাকার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, এই রাজ্যে প্রয়োজনীয় সংখ্যক কেন্দ্রীয় সরকার পরিচালিত বিদ্যালয় স্থাপনের বিষয়টি কেন্দ্রীয় সরকারের গোচরে আনা হইয়াছে?

**শ্রী পার্থ দে ঃ**

[1-10 — 1-20 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** কেন্দ্রীয় বিদ্যালয়, যদিও এটা কেন্দ্রের ব্যাপার তাহলে রাজ্যের মধ্যে যখন এটা হচ্ছে, রাজ্য সরকার কোনও খবর রাখেন কিনা?

**শ্রী পার্থ দে ঃ** কেন্দ্রীয় মাধ্যমিক শিক্ষা বোর্ড যেটা আছেন তারাই এটা করেন, আমাদের কিছু করার নেই তবে তারা এ বিষয়ে যদি সহযোগিতা চান আমরা তা দিয়ে থাকি।

### আর ডব্লিউ পি স্কীমের ওয়ার্ক অ্যাসিস্ট্যান্টদের স্থায়ীকরণ

*৪১৮। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪০।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, রাজ্যের বিভিন্ন ব্লকে 'আর ডব্লিউ পি' (R. W. P.) স্কীমে দীর্ঘদিন যাবত কর্মরত 'ওয়ার্ক অ্যাসিস্ট্যান্টদের' স্থায়ীকরণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**ডঃ অশোক মিত্র ঃ**

এরকম কোনও পরিকল্পনা উপস্থিত নেই এবং তা সম্ভবও নয়। ওয়ার্ক অ্যাসিস্ট্যান্টরা দৈনিক হারে বিশেষ বিশেষ প্রকল্প অনুযায়ি নিযুক্ত হয়ে আসছিলেন, প্রকল্পের কাজ শেষ হয়ে গেলে তাদের কর্মসংস্থান সম্পর্কে কোনও বিধিবদ্ধ দায়িত্ব সরকারের থাকতে পারে না। তবে বর্তমান সরকারের নীতি অনুযায়ী এ সকল কর্মীরা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে সরকারের বিভিন্ন দপ্তরে স্থায়ী চাকুরি পাওয়ার জন্য আবেদন করতে পারেন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** এই ওয়ার্ক অ্যাসিস্ট্যান্টদের অ্যাপয়েন্টমেন্টে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের সঙ্গে পরামর্শ করা হয়েছে কি?

**ডঃ অশোক মিত্র ঃ** এখন থেকে আর.ডব্লিউ.পি.র স্কীমগুলো পঞ্চায়েত করবে এবং তারাই এর ব্যবস্থা করবে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** পঞ্চায়েতের ক্ষেত্রে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের সঙ্গে পরামর্শ করার কোনও বাধ্যবাধকতা থাকবে কিনা?

**ডঃ অশোক মিত্র ঃ** এটা যখন সরকারি নীতি তখন পঞ্চায়েত এটা মানবে।

**শ্রী সরল দেব ঃ** অ্যাপয়েন্টমেন্টের ক্ষেত্রে যে নীতি নির্ধারণ করা হয়েছে পঞ্চায়েত কি সেই নীতি গ্রহণ করবেন?

**ডঃ অশোক মিত্র ঃ** আমি আশা করছি পঞ্চায়েত আমাদের নীতি গ্রহণ করবেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** এদের কত করে মাইনে দেওয়া হয়?

**ডঃ অশোক মিত্র ঃ** এক এক জায়গায় এক একরকম দেওয়া হয়।

**শ্রী বিমলকান্তি বোস ঃ** যেসব ক্যাজুয়াল ভেকেন্সি হবে সেগুলি সম্বন্ধে কমপালসারি নোটিফিকেশন অফ ভেকেন্সি অ্যাক্ট, অ্যাপ্লাই করবে কিনা বিশেষ করে পঞ্চায়েত ইত্যাদির ক্ষেত্রে?

**ডঃ অশোক মিত্র ঃ** আমাদের নীতি হচ্ছে ক্যাজুয়াল কাজের জন্য এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে নেওয়া বাঞ্ছনীয়।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** আর.ডাব্লিউ.পি. এক এক জেলায় এক একরকম মাইনে দেয়, কোন জেলায় কিরকম দেয় বলবেন কি?

**ডঃ অশোক মিত্র ঃ** নোটিশ দিলে বলতে পারব।

### পশ্চিমবঙ্গে গো-হত্যা নিবারণের প্রস্তাব

*৪১৯। (অনুমোদিত প্রশ্ন নং *১২৮।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** পশুপালন ও পশু-চিকিৎসা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এ রাজ্যে গো-হত্যা পুরোপুরি বন্ধ করার কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি; এবং

(খ) এ ব্যাপারে আচার্য বিনোবাভাবেকে সরকারের পক্ষ থেকে কি কোনও পত্র লেখা হয়েছে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ**

(ক) না।

(খ) হ্যাঁ।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** আচার্য বিনোবাভাবে এ সম্বন্ধে কি প্রস্তাব রেখেছিলেন?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** কিছুদিন আগে এই হাউসে আচার্য বিনোবাভাবের সঙ্গে রাজ্য সরকারের যে সমস্ত আলোচনা হয়েছিল এবং যে সমস্ত চিঠিপত্র লেখালিখি হয়েছিল তার তথ্য সম্বলিত একটি বিবরণ মুখ্যমন্ত্রী এখানে উপস্থিত করেছিলেন, যাতে সমস্ত কিছুই দেওয়া আছে।

এ ছাড়া শ্রী অজয় মুখার্জি এবং শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় কি লিখেছিলেন তার সমস্তই ওর মধ্যে দেওয়া আছে।

## বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়

*৪২১। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭৩।) **শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় স্থাপনের বিষয়টি কোন পর্যায়ে আছে; এবং

(খ) ওই বিশ্ববিদ্যালয়ের "পাঠ্যক্রম" কি ধরনের হইবে?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ**

(ক) ও (খ) বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে এবং সরকার প্রয়োজনীয় ব্যবস্থাদি গ্রহণ করছেন।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** এই বিশ্ববিদ্যালয় প্রতিষ্ঠা করার ব্যাপারে ইউ.ডি.সি. একরকম পাঠ্যক্রমের অনুমোদন দিয়েছেন, সেটা কি এই বিশ্ববিদ্যালয় গ্রহণ করেছে?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** অন্যান্য বিশ্ববিদ্যালয়ে যে সমস্ত প্রচলিত জিনিসগুলি পড়ানো হয় তা ছাড়াও এখানে অন্য কিছু থাকবে, যেমন বৃত্তিগত শিক্ষা, আঞ্চলিক শিক্ষা প্রভৃতি। এই সম্পর্কে কতকগুলি প্রতিষ্ঠানের কাছ থেকে কিছু কিছু সুপারিশ এসেছে, ইউ.ডি.সি. সেই পরিকল্পনাগুলি ভালভাবে বিবেচনা করে একটা কমিটি গঠন করেছেন যার চেয়ারম্যান হচ্ছেন ডাঃ ভবতোষ দত্ত। তার কাছে সমস্ত বিষয়গুলি দেওয়া হয়েছে তিনি বিচার করে যে সিদ্ধান্ত নেবেন সেইটিই গ্রহণ করা হবে। এই কমিটির প্রথম বৈঠক হবে ২৮শে মার্চ এবং এইখানেই প্রাথমিক আলোচনা শুরু হবে।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** এই বিশ্ববিদ্যালয়ের গৃহ নির্মাণের কাজ কবে আরম্ভ হবে?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** এই বিশ্ববিদ্যালয়ের জন্য যে জমির প্রয়োজন সেটা আমরা সম্প্রতি পরিদর্শন করে এসেছি এবং আমাদের বিভাগ থেকে প্রায় ১০০ একরের মতো জমি দেখে তারা অনুমোদন করেছেন। এটা সরকারি খাস জমি, সুতরাং আমরা খুব তাড়াতাড়ি কাজ শুরু করব।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** এই কমিটির মধ্যে কারা কারা আছেন এবং তাদের নাম কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** ডঃ ভবতোষ দত্ত, চেয়ারম্যান, ডঃ সন্তোষ ভট্টাচার্য, হেড অফ দি ডিপার্টমেন্ট ইকনমিক্স ক্যালকাটা ইউনির্ভাসিটি, ডঃ মনীন্দ্রমোহন চক্রবর্তী, ভাইস চ্যান্সেলার, বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়। প্রফেসর পি.ডি.ওঝা, হেড অফ দি ডিপার্টমেন্ট, আই.আই.টি. খড়গপুর এবং আমাদের ডিপার্টমেন্টের ডেপুটি সেক্রেটারি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** বিদ্যাসাগরের জন্ম তারিখ ২৬শে সেপ্টেম্বর, ঐদিন বিশ্ববিদ্যালয়ের ওপেনিং হবে কিনা?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** ওপেনিং খুব তাড়াতাড়ি সম্ভব নয়, তবে আমরা খুব তাড়াতাড়ি কাজ করার চেষ্টা করছি এবং কিছু অনুষ্ঠান সেদিন ওখানে করতে পারি।

**মাধ্যমিক বিদ্যালয়ের অনুমোদনের জন্য গঠিত বিভিন্ন কমিটির সদস্য নির্বাচন**

*৪২২। (অনুমোদিত প্রশ্ন নং *৫১৫।) **শ্রী সন্তোষকুমার দাস ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মাধ্যমিক বিদ্যালয় অনুমোদনের ব্যাপারে ডিস্ট্রিক্ট স্ক্রিনিং কমিটি এবং সেন্ট্রাল সিলেকশন কমিটিগুলি কি পদ্ধতিতে গঠিত হয়েছে?

(খ) ডিস্ট্রিক্ট স্ক্রিনিং কমিটিগুলিতে কি কোনও টিচার্স অ্যাশোসিয়েশন-এর প্রতিনিধি স্থান পেয়েছেন; এবং

(গ) ডিস্ট্রিক্ট স্ক্রিনিং কমিটিগুলির পূর্ণ তালিকা কি প্রকাশ করা হবে?

**শ্রী পার্থ দে ঃ**

(ক) ডিস্ট্রিক্ট পরিদর্শক হলের গঠন নিম্নরূপ ঃ—

(১) জেলা পরিদর্শক (মাধ্যমিক) আহ্বায়ক

(২) পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ সদস্য কর্তৃক মনোনীত এক ব্যক্তি

(৩) পশ্চিমবঙ্গ সরকার কর্তৃক মনোনীত এক ব্যক্তি — সদস্য

(৪) পশ্চিমবঙ্গ মাদ্রাসা শিক্ষা পর্ষদ কর্তৃক মনোনীত এক ব্যক্তি — সদস্য
সেন্ট্রাল সিলেকশন কমিটির গঠন নিম্নরূপ ঃ—

(১) মাধ্যমিক শিক্ষা অধিকর্তা — চেয়ারম্যান।

(২) সম্পাদক পশ্চিমবঙ্গ মাধ্যমিক — সদস্য শিক্ষা পর্ষদ —

(৩) উপ-অধিকর্তা মাধ্যমিক শিক্ষা — সম্পাদক

(৪) উপ-অধিকর্তা, মাধ্যমে শিক্ষা (স্ত্রী শিক্ষা) — সদস্য

(৫) মধ্যশিক্ষা পর্ষদ কর্তৃক মনোনীত — সদস্য ৩ (তিন) জন —

(৬) পশ্চিমবঙ্গ সরকার কর্তৃক মনোনীত — সদস্য ৩ তিন জন

উপরন্তু মাদ্রাসা অনুমোদনের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ মাদ্রাসা পর্ষদ কর্তৃক মনোনীত ৩ (তিন) জন সদস্য এই কমিটিতে থাকিবেন।

(খ) না;

(গ) মধ্যশিক্ষা পর্ষদের মনোনীত সদস্যদের নাম এবং সরকার মনোনীত সদস্যদের নাম পূর্বেই সরকারি আদেশে প্রকাশ করা হইয়াছে।

মধ্যশিক্ষা পর্ষদের মনোনীত সদস্যদের নামের তালিকা এবং সরকার মনোনীত সদস্যদের নামের তালিকা টেবিলে উপস্থাপিত করা হইল।

সরকার মনোনীত বা পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ কর্তৃক মনোনীত কোনও সদস্য টিচার্স অ্যাশোসিয়েশনের সদস্য কিনা সে বিষয়ে সরকার অবগত নন।

ডিস্ট্রিক্ট স্ক্রিনিংকমিটি গুলিতে সরকার মনোনীত সদস্যদের নামের তালিকা দেওয়া হইল ঃ—

| | | | |
|---|---|---|---|
| ১। | শ্রী মুক্তি দাসগুপ্ত | ... | বাঁকুড়া |
| ২। | শ্রী শক্তিপদ সাহালি | ... | পুরুলিয়া |
| ৩। | শ্রী অমিতাভ সেন | ... | কলকাতা |
| ৪। | শ্রী অরুন চৌধুরি | ... | মেদিনীপুর |
| ৫। | শ্রী ননী কর | ... | ২৪-পরগনা |
| ৬। | শ্রী মায়া চক্রবর্তী | ... | হাওড়া |
| ৭। | শ্রী দিলীপ চ্যাটার্জি | ... | হুগলি |
| ৮। | শ্রী আদিকরাম সান্যাল | ... | বর্ধমান |
| ৯। | শ্রী রাধাবল্লভ রায় | ... | বীরভূম |
| ১০। | শ্রী সরোজমোহন গোস্বামী | ... | নদীয়া |
| ১১। | শ্রী নির্মল মুখার্জি | ... | মুর্শিদাবাদ |
| ১২। | শ্রী সুহৃদ সেন | ... | জলপাইগুড়ি |
| ১৩। | শ্রী হেমপ্রসন্ন চক্রবর্তী | ... | পশ্চিম দিনাজপুর |

| | | | |
|---|---|---|---|
| ১৪। | শ্রী সুনীল সেন | ... | মালদা |
| ১৫। | সম্পদ সাহা | ... | কুচবিহার |
| ১৬। | শ্রী সুনীল কুন্ডু | ... | দার্জিলিং |

ডিস্ট্রিক্ট স্ক্রিনিং কমিটিগুলিতে পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ কর্তৃক মনোনীত সদস্যদের তালিকা দেওয়া হল ঃ—

| | | | |
|---|---|---|---|
| ১। | শ্রী অধীর চ্যাটার্জি | ... | ২৪-পরগনা |
| ২। | শ্রী উমাশঙ্কর গাঙ্গুলি | ... | হাওড়া |
| ৩। | শ্রী মিহিরকুমার ঘোষ | ... | হুগলি |
| ৪। | শ্রী ভজন পালিত | ... | বর্ধমান |
| ৫। | শ্রী চন্ডীচরণ সাধু | ... | বীরভূম |
| ৬। | শ্রী তুলসি পঞ্চানন | ... | মেদিনীপুর |
| ৭। | শ্রী গৌরীপ্রসাদ বিশ্বাস | ... | বাঁকুড়া |
| ৮। | শ্রী অরবিন্দ ওঝা | ... | পুরুলিয়া |
| ৯। | শ্রী সুধীর সেন | ... | মুর্শিদাবাদ |
| ১০। | শ্রী সুরেশচন্দ্র বসু | ... | জলপাইগুড়ি |
| ১১। | শ্রী ধীরেন্দ্রনাথ কুন্ডু | ... | পশ্চিম দিনাজপুর |
| ১২। | শ্রী অশোক ভট্টাচার্য | ... | মালদা |
| ১৩। | শ্রী গোপেন্দ্রকুমার দাশ তালুকদার | ... | কুচবিহার |
| ১৪। | শ্রী জনাতকুমার ছেত্রী | ... | দার্জিলিং |
| ১৫। | শ্রী সেরেন্দ্রনাথ সাহা | ... | নদীয়া |
| ১৬। | শ্রী শ্রীধর উপাধ্যায় | ... | কলকাতা |

সেন্ট্রাল সিলেকশন কমিটিতে সরকার কর্তৃক মনোনীত সদস্যদের নাম ঃ—

১। শ্রী রথীন্দ্রকৃষ্ণ দেব।

২। শ্রী শশীমোহন ভট্টাচার্য।

৩। শ্রী নিতাই গাঙ্গুলি।

সেন্ট্রাল সিলেকশন কমিটিতে মধ্যশিক্ষা পর্ষদ কর্তৃক মনোনীত সদস্যদের নাম।

১। শ্রী শ্যামাপদ ঘোষাল।

২। শ্রী গোলকপতি রায়।

৩। অনিমা দেবী।

অনুমোদনের জন্য মাধ্যমিক বিদ্যালয় এবং মাদ্রাসার নির্বাচনের ব্যাপারে নির্দেশক নীতির সরকারি আদেশের একটি অনুলিপি নথিটিতে পেশ করা হল।

[1-20 — 1-30 P.M.]

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ডিস্ট্রিক্ট স্ক্রিনিং কমিটিগুলিতে কোনও টিচার্স অ্যাশোসিয়েশানের প্রতিনিধি নেননি, টিচার্স অ্যাশোসিয়েশানের প্রতিনিধি আপনি নেননি কেন, কোথায় অসুবিধা ছিল আপনার?

**শ্রী পার্থ দে ঃ** এটা পরিদর্শক দল, এখানে শিক্ষক সংগঠনের প্রতিনিধিদের কোনও প্রশ্ন নেই।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই স্ক্রিনিং কমিটিকে টার্মস অব রেফারেন্স কিভাবে ইন্সপেকশন হবে, কিভাবে রেকমেনডেশন হবে তার কোনও ইন্সট্রাকশন দিয়েছেন কি?

**শ্রী পার্থ দে ঃ** এই সম্পর্কে সুনির্দিষ্ট কি দেখতে হবে সেই সম্পর্কে ১০টি পয়েন্ট ঠিক করে নির্দেশ দিয়েছি, সেই অনুসারে ইন্সপেকশন হবে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** এই ১০টি পয়েন্ট কি কি দয়া করে বলবেন কি?

**শ্রী পার্থ দে ঃ** প্রথমতঃ এখানে আছে (1) Name and distance of three nearest high, junior high schools from the school under inspection, (2) Year in which the school was established, (3) Year wise roll strength, (4) Number of students sent up for examination during the last year, if specially permitted to do so, (5) Pass, failure year wise (6) accommodation (7) Library, (8) Sanitary arrangement, (9) Economic condition of the school including reserve fund (10) Present roll strength class wise (11) Any other information required according to the norms prescribed by the board.

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন গার্লস স্কুল কিংবা ট্রাইব্যাল এরিয়া স্কুল সম্বন্ধে কি একই সঙ্গে বিবেচনা করা হবে, না, আলাদা আলাদাভাবে বিবেচনা করা হবে? ২ নং প্রশ্ন হচ্ছে এরা যে ইন্সপেকশন করবেন সব রিপোর্ট পাঠাবেন, না, ২/১টা সিলেক্ট করে পাঠাবেন?

**শ্রী পার্থ দে ঃ** যেহেতু অনেক অ্যাপ্লিকেশন একসঙ্গে ছিল সেজন্য আগামি বছর আমরা একটা জেলাতে বলে দিয়েছিলাম ১০/১২টা স্কুল করবে। কোন কোন এরিয়া থাকবে সে সম্পর্কে আলাদা একটা নোটিশ ওদের দিয়েছিলাম, সেখানে লেখা ছিল যে আন-স্কুল্ড এরিয়াগুলি আগে আপনারা দেখবেন। সেজন্য প্রথম বছরে তারা যে রেকমেন্ডেশন পাঠিয়েছেন

সেটা ১০/১২টি এইরকম। পরবর্তী বছরেও ইন্সপেকশন হবে, এই সমস্ত ইন্সপেকশনের সাথে সাথে যে যে স্কুল এলিজিবল হবে তাদের নাম তালিকা করে রাখা হবে, ভবিষ্যতে সমস্ত রেকগনিশন হবে সেই তালিকা থেকে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** এই যে তালিকা হবে এই তালিকা কোন বছর তৈরি হবে, এই বছরে হবে, না পরবর্তী বছরে তৈরি হবে?

**শ্রী পার্থ দে ঃ** প্রতি বছর যে নামগুলি আসবে সেই নামগুলি তালিকাভুক্ত হয়ে যাবে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** ১৯৭২ সাল থেকে বহু স্কুল অর্গানাইজড হয়ে আসছে তাদের প্রায়োরিটি কি কিছু কম আছে? স্ক্রিনিং কমিটি আগেকার স্কুলগুলিকে বাদ দিয়ে যদি পরবর্তীকালের স্কুলগুলির নাম প্যানেল করেন তাহলে তাদের জন্য কি আর একবার দরখাস্ত করতে হবে?

**শ্রী পার্থ দে ঃ** এটার সম্পর্কে ঠিক হয়েছে যে সব দরখাস্ত বোর্ডের কাছে দেওয়া আছে তাদের ক্ষেত্রে ইন্সপেকশন হচ্ছে, নতুন কোনও অ্যাপ্লিকেশন বোর্ড নিচ্ছেন না এবং আমরা নতুন করে অ্যাপ্লিকেশন নিতে বলছি না। আমরা কেন এটা করেছি সেটা আপনাকে বলে দিচ্ছি। প্রথমত, আমরা দেখি যে পশ্চিমবাংলায় আমাদের যে পরিমাণ এবং যে সংখ্যায় মাধ্যমিক বিদ্যালয় দরকার সেই সংখ্যা আমাদের পশ্চিমবাংলা রাজ্যে ভালভাবে ছড়ানো নেই, পরিকল্পিতভাবে করা হয়নি। সেইজন্য কোনও কোনও জায়গায় বা কোনও কোনও জেলাতে মাধ্যমিক স্কুলের সংখ্যা খুবই বেশি, জনসংখ্যার সঙ্গে তুলনা করলে। আবার কোনও কোনও জেলায় বিভিন্ন এলাকা আছে সেই জায়গায় কোনও বিদ্যালয় নেই, বিস্তীর্ণ এলাকায় কোনও বিদ্যালয় নেই। এই হচ্ছে সমস্যা। দ্বিতীয় সমস্যা, ইতিমধ্যে আমাদের পশ্চিমবাংলায় ৮ হাজার এই ধরনের বিদ্যালয় আছে যারা অনুমোদিত। তাদের দায়িত্ব সরকারকে নিতে হবে এবং ভবিষ্যতে যারা স্বীকৃতি পাবে তাদেরও সরকারকে দায়িত্ব নিতে হবে। সেইজন্য সমস্ত ব্যাপার যাতে পরিকল্পিতভাবে হয় — যেখানে স্কুলের প্রয়োজন আছে সেখানে যাতে হয়, স্কুলের প্রয়োজন যেখানে নেই সেখানে অপরিকল্পিতভাবে গড়ে না উঠে সেইজন্য এই ধরনের নীতি গ্রহণ করা হয়েছে।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি দশটি পয়েন্ট-এর মধ্যে একটা জায়গায় বললেন যে তিন মাইলের মধ্যে কোন জুনিয়ার স্কুল বা হাইস্কুল থাকলে তাদের কোনও রিকগনেশন দেওয়া হবে না। কিন্তু পশ্চিমবাংলায় ঐ তিন মাইল রেডিয়াস-এর মধ্যে স্কুল আছে এমন কোনও স্কুলকে রিকগনাইজ দেয় তা হলে তার বিরুদ্ধে কি ব্যবস্থা নেবেন?

**শ্রী পার্থ দে ঃ** না আমি বলছি এই কোয়েরিজ আমি করেছি সেইসব কোয়েরিজ-এর মধ্যে যদি না পড়ে সেই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করতে পারেন। কিন্তু সেটাকে বাতিল করে দেব এটা কি করে বলব, সেটা আমি দেখব। এইগুলি চাওয়ার পরে বিচার-বিবেচনা করে সেন্ট্রাল সিলেকশন কমিটি আমরা বোর্ডে পাঠিয়েছি। সেখানে যদি মনে হয়ে থাকে আমাদের নর্মস-কে ভায়োলেট করা হচ্ছে পার্টিকুলার্স স্কুল সম্পর্কে যদি আপনারা দৃষ্টি আকর্ষণ করেন আমরা দেখব কি ব্যবস্থা করব সেটা আগে কি করে বলব।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর)ঃ** আপনি ইয়ারওয়াইজ বলতে যেটা বলেছেন সেটা কোন সাল থেকে করবেন?

**শ্রী পার্থ দে ঃ** এটা খুব সহজ কথা। বিভিন্ন স্কুল বিভিন্ন সময়ে স্টার্ট করেছে সেইজন্য যেদিন থেকে স্টার্ট করেছে সেদিন থেকে ধরেছি। ইয়ারওয়াইজ অ্যাবসলিউট কথা।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন বিভিন্ন জেলায় ১০।১২ হাজার স্কুল ইন্সপেকশন করে রিপোর্ট দেওয়ার জন্য এবং সেটা সেন্ট্রাল কমিটিতে দিয়ে সিলেকশন করা হয়েছে। হয়ত সেই সমস্ত স্কুলগুলির ১২টার মধ্যে ৪টি দাঁড়াল। তাহলে কি বাকিগুলির এ বছর রিকগনেশন হবে না? না পেন্ডিং করে রাখা হবে, পরে দেবেন?

**শ্রী পার্থ দে ঃ** এক একটি বছরে কতগুলি বিদ্যালয় দেওয়া হবে, সরকারের কিরকম আর্থিক সংস্থান আছে ইত্যাদি দেখে—সেইজন্য আমরা বলেছি যে তালিকা করে রাখা হবে এবং সেই তালিকার ভিতর থেকে যে বছর যখন যতগুলি স্কুল দেওয়া যাবে সেই তালিকাতে যে ক্রম করা আছে, সেই ক্রম অনুসারে দিয়ে দেওয়া হবে। আর বাকি ভবিষ্যতে আবার যখন রিকগনেশন হবে তখন সেই তালিকা থেকে দেওয়া হবে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে আপনার ডিপার্টমেন্ট থেকে একটি নির্দেশ দেওয়া হয়েছে যে ৩১শে মার্চের মধ্যে যে স্কুলগুলি রেকগনিশন পেলনা সেই স্কুলের ক্লাশ টেনের ছাত্রদের অন্য স্কুলে ভর্তি করতে হবে এবং যে সমস্ত স্কুল বহুদিন ধরে অর্গানাইজড হচ্ছে তারমধ্যে দু-একটা এবছর পাবে, বাকি সকলকে বলেছেন ক্লাশ টেন তুলে দাও। আপনারা কি জানাতে পারবেন না যে ৩১শে মার্চের মধ্যে তারা রেকগনিশন পেল কি পেলনা? তা না হলে সকলকেই চলে যেতে হবে। দুই নম্বর প্রশ্ন হচ্ছে যে মেয়েদের স্কুল সম্বন্ধে ওয়েটেজ দেওয়া হবে কিনা, সেখানে মেয়েদের স্কুল আলাদাভাবে রেকগনিশন পাবে কিনা?

[1-30 — 1-40 P.M.]

**শ্রী পার্থ দে ঃ** প্রথম প্রশ্নের উত্তরে বলছি অনুমোদিত বিদ্যালয়গুলির ছাত্র ছাত্রী রেখে দেওয়া সম্পর্কে মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন তারসঙ্গে বিদ্যালয়ের স্বীকৃতি দেওয়ার কোনও সম্পর্ক নাই, এই দুটোকে আলাদা করে ভাবতে না পারলে আবার সমস্যা ভবিষ্যতে জটিল হবে, সাধারণভাবে পশ্চিমবাংলার মধ্যশিক্ষার যে নিয়ম আছে তাতে এটা আমাদের বরাবরই আছে যে বিদ্যালয় অনুমোদন না হলে এখানে ক্লাশ টেন কেউ খুলতে পারবেন না এবং ক্লাশ কোনও ছাত্র-ছাত্রী রাখতে পারবেন না, মাঝখানে তার থেকে বিচ্যুত হয়েছিল, পশ্চিমবাংলার সেকেন্ডারি স্কুলে কতকগুলি সেকেন্ডারি স্কুলকে স্পেশ্যাল পার্মিশন দেওয়া হয়েছিল, আমরা আসার পর সেটা ডিসকারেজ করেছি। এখন যারা রেকগনিশন পাবেন তারাই ছেলেমেয়েদের রাখতে পারবেন কিন্তু কেউ রেকগনিশন পাব—এই আসাতে ক্লাশ নাইন এবং টেন ক্লাশগুলি অনুমোদিত সেই ক্লাশে ছেলেমেয়েদের রাখার কোনও প্রয়োজনীয়তা নাই। আজকে নতুন কোনও সিদ্ধান্ত নয়, এটাই বরাবরের সিদ্ধান্ত, বোর্ডের সেইরকম নির্দেশ আছে।

কিন্তু কোনও কোনও জায়গায় কোনও প্রভাবশালি লোক বলেছেন, আমি করে দেব

তোমরা রেখে দাও, সেই কারণে কেউ কেউ রেখে দিয়েছে, সেইজন্য তাদের বলা হচ্ছে, যারা এটা রেখে দিয়েছেন তাদেরকে বলা হয়েছে, মার্চ মাসের মধ্যে যদি ছাত্রদের সরিয়ে না দাও তাহলে ছাত্ররা পরীক্ষা দিতে পারবে না, এটাই হচ্ছে মোটামুটি ব্যাপার। এরসঙ্গে একটা প্রশ্ন আসতে পারে, কোথায় ভর্তি হবে? এইসব ব্যাপারে আমরা নির্দেশ দিয়েছি এক একটা পঞ্চায়েত সমিতিকে, এক একটা মিউনিসিপ্যালিটিকে এবং সেখানে আমরা কমিটি করে দিয়েছি, তারা যদি মনে করেন এখানে ভর্তি হবার মতো ছেলেমেয়ে আছে অথচ বিদ্যালয় নেই তাহলে তারা কোন একটি রেকগনাইজড স্কুলের নাম বলে দেবেন, আমরা সেই রেকগনাইজড স্কুলকে এক্সটেন্ড করে দেব, রুম দেব, টিচার্স দেব। সেখানে তাদের ভর্তি করা যাবে। আপাতত অসুবিধা হলে সেখানে সকালে এবং সন্ধ্যায় ছেলেমেয়েদের ভর্তি করা হবে। এই সম্পর্কে কোনও সমস্যা হবে না। আপনার দ্বিতীয় প্রশ্নের উত্তর সম্পর্কে মেয়েদের সম্পর্কে বলি, সেখানে নিশ্চয় একটা প্রশ্ন আছে কিন্তু আমরা আমাদের সামগ্রিক পরিস্থিতি বিচার বিবেচনা করব, আমরা পশ্চিমবাংলায় আলাদাভাবে মেয়েদের শিক্ষাকে খুব বেশি উৎসাহিত করছি না, সাধারণভাবে সহশিক্ষাকে আমরা উৎসাহিত করছি। কিন্তু যদি কোনও জায়গায় মেয়েদের জন্য দরকার হয় তাহলে সেটা সম্পর্কে নিশ্চয় বিবেচনা করা যেতে পারে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** ৩১শে মার্চের মধ্যে ওরা রেকগনিশন পেল কি পেল না—সকলেই দরখাস্ত করেছে—কে কে পেল কে কে পেল না এটা কি জানা যাবে না?

**শ্রী পার্থ দে ঃ** রেকগনিশনের সঙ্গে এর কোনও সম্পর্ক নেই। রেকগনিশন যে পাবে একমাস পরে তাতেও তার ছেলেমেয়েদের অন্য জায়গায় সরিয়ে নিতে হবে।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি যে সমস্ত ছেলেমেয়ে অনুমোদিত স্কুলে পড়াশুনা করছে তাদের জন্য যে অন্য স্কুলে প্রভিসন করা হবে সেখানে একটা নির্দিষ্ট সংখ্যা বেঁধে দেওয়া হবে কি?

**শ্রী পার্থ দে ঃ** রিলাক্স করা হবে।

## "পে-কমিশনের" রিপোর্ট

*৪২৩। (অনুমোদিত প্রশ্ন নং *৭২৬।) **শ্রী সরল দেব ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, রাজ্য সরকারি কর্মচারিদের জন্য নিয়োজিত "পে-কমিশনের" রিপোর্ট কবে নাগাদ প্রকাশিত হইবে বলিয়া আশা করা যায়?

**ডঃ অশোক মিত্র ঃ**

আশা করা যায় যে বেতন কমিশন আগামি ১৯৭৯-৮০ আর্থিক বছরের শেষ দিকে চূড়ান্ত রিপোর্ট সরকারের কাছে পেশ করবেন।

**শ্রী সরল দেব ঃ** এত দেরি হবার কারণটা কি মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**ডঃ অশোক মিত্র ঃ** পে কমিশনের কাজ শুরু হয় ১৯৭৮ সালের ফেব্রুয়ারি মাসে। ইতিমধ্যে দুটি অন্তবর্তী রিপোর্ট তারা দিয়েছেন। ওদের একটু সময় লাগছে। এই ব্যাপারে আমরা খুব তাড়া দিতে পারি না। আশা করছি, এই বছর ডিসেম্বর মাস-এর মধ্যে চূড়ান্ত

রিপোর্ট পেয়ে যাব।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, এই চূড়ান্ত রিপোর্ট সাপেক্ষে কর্মচারিদের ইনটেরিম কোনও রিলিফ দেবার কথা চিন্তা করছেন কি?

**ডঃ অশোক মিত্র ঃ** দুবার রিলিফ দেওয়া হয়েছে— ২৫শে মে'৭৮ বেতন কমিশন অন্তর্বর্তী রিপোর্ট দিয়েছেন তার ভিত্তিতে আমরা অন্তর্বর্তী মহার্ঘভাতা ঘোষণা করেছি এবং তারপর বর্তমান বছরে বাজেট পেশের প্রাক্কালে ১৩ই ফেব্রুয়ারি ওরা আরও একটি অন্তর্বর্তী রিপোর্ট দেন, তা বিবেচনা করে আমরা বাজেটে আমাদের কথা ঘোষণা করেছি।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** পে-কমিশনের মধ্যে প্রাথমিক, মাধ্যমিক, কলেজ ও ইউনিভার্সিটির শিক্ষকরা আছেন কিনা?

**ডঃ অশোক মিত্র ঃ** হ্যাঁ, আছেন। বিশ্ববিদ্যালয় ও কলেজ-এর অশিক্ষক কর্মিরা এই পে-কমিশন-এর আওতাভুক্ত নন, তাদের জন্য আলাদা কমিশন ছিল এবং তাদের ব্যাপারে ইতিমধ্যে একটা সিদ্ধান্ত ঘোষণা করা হয়েছে। প্রাথমিক, মাধ্যমিক শিক্ষক প্রত্যেকেই এই কমিশনের আওতায় আছেন।

**জুন, ১৯৭৭ হইতে জানুয়ারি, ১৯৭৯ পর্যন্ত স্থাপিত প্রাথমিক ও মাধ্যমিক বিদ্যালয়ের সংখ্যা**

*৪২৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৬।) **শ্রী কিরণময় নন্দ ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৭৭ সালের জুন মাস হইতে ১৯৭৯ সালের জানুয়ারি মাস পর্যন্ত পশ্চিমবাংলায় কতগুলি প্রাথমিক ও মাধ্যমিক বিদ্যালয় স্থাপন করা হইয়াছে?

**শ্রী পার্থ দে ঃ**

১৯৭৭ সালের জুন মাস হইতে ১৯৭৯ সালের জানুয়ারি মাস পর্যন্ত পশ্চিমবাংলায় ৩৪২টি প্রাথমিক বিদ্যালয় স্থাপনের নিমিত্ত স্থান নির্বাচন হইয়াছে; তন্মধ্যে ১৩১টি প্রাথমিক বিদ্যালয় চালু হইয়াছে।

উক্তসময়ের মধ্যে পশ্চিমবঙ্গে মোট ৪০ (চল্লিশটি) মাধ্যমিক বিদ্যালয় সংস্থাপন তথা অনুমোদন করা হইয়াছে।

জানুয়ারি মাসের পরে এখন পর্যন্ত পশ্চিমবাংলায় মোট ৬৫৩টি প্রাথমিক বিদ্যালয় স্থাপিত হয়ে গিয়েছে, অর্থাৎ পড়ানো চলছে।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** এই প্রাথমিক বিদ্যালয় আমাদের পশ্চিমবাংলায় কোন কোন জেলাতে কতগুলি প্রাথমিক ও কতগুলি মাধ্যমিক বিদ্যালয় স্থাপিত হয়েছে?

**শ্রী পার্থ দে ঃ** নোটিশ চাই। এত ডিটেলে গেলে হিসাব করে বলতে হবে তো।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, এই যে মাধ্যমিক বিদ্যালয় স্থাপিত হয়েছে তারমধ্যে কতগুলি ক্লাশ টেন এবং কতগুলি ক্লাশ এইট?

**শ্রী পার্থ দে ঃ** সাধারণভাবে উত্তর দিতে পারি। বেশির ভাগ হচ্ছে ক্লাশ টেন। এই যে ৪০টির কথা বলা হয়েছে যা জানুয়ারি মাস পর্যন্ত হয়েছে তারমধ্যে দুটি ভাগ আছে। (১) এরমধ্যে আছে মেয়েদের স্কুল ২৯টি। যারা বহুদিন আগে বোর্ড অব সেকেন্ডারি এডুকেশনের নির্দেশে কোন বয়েস স্কুল থেকে আলাদা হয়ে গিয়েছিল কিন্তু অনুমোদন পায়নি সেই ২৯টি, আর (২) আছে যারা পশ্চিমবাংলায় লিঙ্গুয়েস্টিক মাইনোরিটি, ভাষাগত সংখ্যালঘু, উর্দু, হিন্দি, তামিল ইত্যাদি তারজন্য কয়েকটি স্কুল হয়েছে, এই দিয়ে ৪০টি। এরমধ্যে বেশিরভাগই হচ্ছে ক্লাশ টেন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** এই যে স্কুলগুলি হয়েছে এইগুলি কি ঐ স্ক্রীনিং কমিটির রিপোর্টে হয়েছে, না এমনি হয়েছে?

**শ্রী পার্থ দে ঃ** না, এটা একটু বিশেষভাবে হয়েছে। মেয়েদের স্কুল যাদের বলা হয় বাই ফারকেটেড স্কুল, অর্থাৎ আগে তারা একসঙ্গে ছিল, ছেলেমেয়েদের একসঙ্গে পড়ানো হত পরে বোর্ড অব সেকেন্ডারি এডুকেশন নির্দেশ দিয়েছে যে তোমাদের মেয়ে বেশি হয়ে গিয়েছে তোমরা আলাদা স্কুল কর, তাদের অনেক দিনের সমস্যা ছিল বলে তাদের আমরা একসঙ্গে ওদের একটা বিশেষ ব্যবস্থা করে অনুমোদন দিয়েছি। এরজন্য জেলা থেকে কোনওরকম সুপারিশ দরকার হয়নি। আর ভাষাগত সংখ্যালঘুদের যে স্বার্থ সেটা দেখবার জন্য ব্যবস্থাটা বিশেষভাবে করা আছে। এরজন্যও জেলাগত সুপারিশের দরকার হয়নি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানুয়ারি পর্যন্ত হিসাব দিয়েছেন, বলেছেন মার্চ মাস পর্যন্ত ৬৫৩টি প্রাথমিক স্কুল চলছে। জানুয়ারি থেকে মার্চ মাস পর্যন্ত মাধ্যমিক স্কুলের হিসাব মন্ত্রী মহাশয়ের আছে কিনা?

**শ্রী পার্থ দে ঃ** এখন আমার কাছে নেই। আপনারা চাইলে পরে দিয়ে দেব।

### হরিণঘাটায় উৎপন্ন দুধের পরিমাণ

*৪২৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮১।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে হরিণঘাটা দোহশালায় কতগুলি দুগ্ধবতি গাভি ও মহিষ আছে;

(খ) উক্ত দোহশালায় দুগ্ধের প্রাত্যহিক গড় উৎপাদন কত; এবং

(গ) উক্ত দোহশালায় বাহির হইতে প্রত্যহ কি পরিমাণ দুগ্ধ ক্রয় করা হয়?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ**

(ক) গাভি - ৩৪৬টি

মহিষ - ৩০টি

(খ) হরিণঘাটা ফার্মে প্রাত্যহিক দুধের গড় উৎপাদন ১৭২০ কে.জি.। ইহা ব্যতিত হরিণঘাটা দোহশালায় বর্তমানে লাইসেন্সপ্রাপ্ত গো-পালকদের মহিষ হইতে গড়ে প্রত্যহ ৩৫০০০ কে.জি. দুধ সংগ্রহ করা হয়।

(গ) উক্ত দোহশালায় বাহির হইতে সরকারি খামার ও চিলিং প্ল্যান্টের মাধ্যমে গড়ে ১০,০০০ হাজার কে.জি. দুধ ক্রয় করা হয়।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, বাইরে থেকে যে দুধটা সংগ্রহ করা হয় এইগুলি কোন কোন জায়গা থেকে করা হয়?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** আমার বাজেট ভাষণে আমি বলেছি যে এটা বিভিন্ন চিলিং প্ল্যান্ট থেকে সংগ্রহ করা হয়। নদীয়া জেলায় কয়েকটি প্ল্যান্ট থেকে সংগ্রহ করা হয়। আমার লিখিত বাজেট ভাষণ যেটা দিয়েছি তারমধ্যে এটা আছে। মুর্শিদাবাদ জেলায় দু'একটি প্ল্যান্ট থেকে সংগ্রহ করতাম কিন্তু এখন সেটা ভাগিরথি মিল্ক প্রডিউসার্স কো-অপারেটিভ ইউনিয়ন হওয়ায় তারা সেটা সংগ্রহ করে। রাজ্য সরকারের গোশালাতে এগুলি আসেনা। তাছাড়া দুর্গাপুরে ডেয়ারি আছে সেখানে পুরুলিয়া থেকে এবং বাঁকুড়া থেকে কিছু সংগ্রহ করা হয়। এই তথ্যগুলি আমি আমার বাজেট ভাষণে যে তথ্য সম্বলিত ইনফরমেশন ডকুমেন্ট তাতে দিয়েছি।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মন্ত্রী মহাশয় কি জানাবেন যে আপনি যে ভাগীরথি মিল্ক ইউনিয়নের কথা বললেন, সেই ভাগীরথি মিল্ক ইউনিয়নের কাছ থেকে কি নির্দিষ্ট পরিমাণ দুগ্ধ নেওয়া হয়?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** ভাগীরথি মিল্ক প্রডিউসারস কো-অপারেটিভ ইউনিয়ন-এর সঙ্গে বেলগাছিয়া ডেয়ারিতে দুধ দেওয়ার জন্য একটা চুক্তি ছিল। সেই চুক্তিতে তারা দুধ দিচ্ছিলেন এবং চুক্তি এখনও বহাল আছে। চুক্তিতে শর্ত ছিল ট্রান্সপোর্ট সরকারি খরচে হবে। তাদের সঙ্গে শর্ত ছিল কে, জি প্রতি ১.৪০ পয়সায় দুধ দেবেন। পরবর্তীকালে বোঝা গেল তারা বেলগাছিয়া মিল্ক ডেয়ারিতে যে দুধ দিতো সে দুধ সাব-স্ট্যানডার্ড অর্থাৎ সরকারি নির্ধারিত মানের চেয়ে নিচু মানের। অনেক দুধ ফেরত দেওয়া হয়েছিল। এই নিয়ে অনেক তর্ক-বিতর্ক হয়েছিল। ন্যাশনাল ডেয়ারি ডেভেলপমেন্ট বোর্ডের সঙ্গে লেখালেখি হয়েছিল এবং ভাগিরথী মিল্ক প্রডিউসারস কো-অপারেটিভ ইউনিয়ানের সঙ্গেও লেখালেখি হয়েছিল এবং ভাগীরথি মিল্ক প্রডিউসারস কো-অপারেটিভ ইউনিয়ানের সঙ্গেও লেখালেখি হয়েছিল। এখন ভাগীরথি মিল্ক প্রডিউসারস কো-অপারেটিভ ইউনিয়ন দুধ সরবরাহ করতে পারছে না। আমরা ভাগীরথি মিল্ক প্রডিউসারস কো-অপারেটিভ ইউনিয়নকে সরকারের পক্ষ থেকে জানিয়ে দিয়েছি যদি হরিণঘাটা বা বেলগাছিয়াতে দুধ সরবরাহ করা তাদের পক্ষে অসুবিধা হয়ে থাকে তাহলে মুর্শিদাবাদের বিভিন্ন অঞ্চল বিশেষ করে ছোট-বড় গঞ্জগুলোতে আপনারা প্যাস্টুরাইজড মিল্ক, তার মানে বিশুদ্ধ সরবরাহ সংগ্রহ করুন এবং আমরা যতদূর খবর পেয়েছি তারা মুর্শিদাবাদের কিছু কিছু জায়গায় দুধ সরবরাহ করছে। তবে আমাদের কাছে অভিযোগ আছে যে বহরমপুরে যে দুধ তারা সরবরাহ করছে সেগুলো উপযুক্ত মানের নয়, নিচু মানের।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মন্ত্রী মহাশয় বলেছেন বাইরে থেকে ১০ হাজার কে, জি দুধ কেনা হয়, আর হরিণঘাটায় গাভি আছে ৩৪৬টি। সুতরাং গাভি বাড়াবার কোনও পরিকল্পনা

আছে কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি :** আমি যে হিসাব দিয়েছি সেটা হচ্ছে যে গরু দুধ দিচ্ছে তার। যে গরু দুধ ছাড়া রয়েছে তার পরিমাণ কত সেটা পরের একটা প্রশ্নের উত্তরে বলব। গরু বাড়াবার কোনও পরিকল্পনা নেই। কারণ সরকারি খামারে গরুগুলো আছে তার উপযুক্ত পরিমাণে পরিচর্যা যদি হয়, চিকিৎসা যদি হয়, ঠিক খাদ্য সরবরাহ যদি করা যায় তাহলে দুধের পরিমাণ আরও বাড়বে।

**শ্রী অমলেন্দ্র রায় :** মন্ত্রী মহাশয় জানাবেন কি ভাগীরথি মিল্ক প্রডিউসারস কো-অপারেটিভ ইউনিয়ন কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এবং কো-অপারেটিভ ডিপার্টমেন্ট থেকে রাজ্য সরকারের বহু টাকা নিয়েছে কিনা, কি কি শর্তে নিয়েছে, তার মধ্যে কি হরিণঘাটায় দুধ সরবরাহ একটা শর্ত হিসাবে ছিল?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি :** অপারেশন ফ্লাড ওয়ান-এ ভাগীরথি মিল্ক প্রডিউসারস কো-অপারেটিভ ইউনিয়ন সৃষ্টি হয় এবং তার শর্ত হচ্ছে এই যে শতকরা ৭০ ভাগ টাকা রাজ্য সরকারকে পরিশোধ করতে হবে যে টাকা আই, ডি, সি অর্থাৎ ইন্ডিয়ান ডেয়ারি ডেভেলপমেন্ট কর্পোরেশন কাছ থেকে নেওয়া হচ্ছে। শতকরা ৩০ ভাগ টাকা এইটা গ্রান্ট হিসাবে দেওয়া হয়। সুতরাং মূল টাকা অপারেশন ফ্লাড-১ তহবিল থেকে দেওয়া হয়েছে। তারমধ্যে একটা শর্ত ছিল পশ্চিমবাংলার ডেয়ারি উন্নয়নে, দোহ শিল্পের উন্নয়নে ভাগীরথি মিল্ক প্রডিউসারস কো-অপারেটিভ ইউনিয়ন সরকারের সঙ্গে সহযোগিতা করবেন। পরবর্তীকালে সে চুক্তিতে কিছু সংশোধন হয়। অনেক টাকা নেওয়া সম্পর্কে যে প্রশ্ন করেছেন, সেটা ঠিকই। সম্প্রতিকালেও আমরা কিছু টাকা দিয়েছি। কারণ বন্যায় বহু জায়গায় দোহশিল্প ক্ষতিগ্রস্থ হয়। ভাগীরথি মিল্ক প্রডিউসারস কো-অপারেটিভ ইউনিয়নও আংশিকভাবে বা কোথাও কোথাও বেশি পরিমাণে ক্ষতিগ্রস্ত হয় এবং তারজন্য রাজ্য সরকারের পক্ষ থেকে বন্যায় ক্ষয়-ক্ষতি পূরণের বাবদ ঋণ দেওয়া হয়েছে আরও ৩ লক্ষ টাকা সম্প্রতি।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় এইরকম কোনও অভিযোগ কি পেয়েছেন যে ভাগীরথি মিল্ক ইউনিয়ন-এর কাজকর্ম অত্যন্ত অসন্তোষজনক?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি :** মাননীয় সদস্য সেই অঞ্চলের এম এল এ সুতরাং তিনি আমার চেয়ে অনেক বেশি জানেন, তবে আমি এ বিষয়ে ন্যাশনাল ডেয়ারি ডেভেলপমেন্ট বোর্ডের চেয়ারম্যান ডঃ কুরিয়ানের সঙ্গে আলোচনা করেছি এবং আমারও ধারণা যে কো-অপারেটিভগুলি হয়েছে তাতে গরিবদের চেয়ে উচ্চ স্তরের লোকেরাই বেশি আছে, যারফলে সেই কো-অপারেটিভগুলি এখনও দুর্বল রয়েছে।

**শ্রী সুনীতি চট্টরাজ :** আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই, এই হাউসে লক্ষ লক্ষ লিটার দুধ নষ্ট হওয়ার অভিযোগ করা সত্ত্বেও এ সম্বন্ধে তদন্ত না হওয়ার কারণ কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি :** আমার বাজেট ঠিক উপস্থিত করার আগে বিরোধী দলের নেতা শ্রী কাশীকান্ত মৈত্র মহাশয় এ সম্বন্ধে প্রশ্ন করেছিলেন, আমি এ সম্বন্ধে তদন্ত করতে দিয়েছি,

তদন্ত হয়েছে, আজকেই আমি রিপোর্ট পেয়েছি, সেই রিপোর্ট আমি এখনও ভাল করে পড়ে দেখিনি, আমি সেটা নিজে দেখার পর মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা করব এবং ফলাফল নিশ্চয়ই হাউসকে জানাব, এই বিষয়ে আমি প্রতিশ্রুতি দিচ্ছি যে জানাব। তবে আমি এখনও কিন্তু সেই রিপোর্ট দেখার সময় পাইনি।

## কলকাতা বিশ্ববিদ্যালয়ে শূন্য পদ

*৪২৭। (অনুমোদিত প্রশ্ন নং *৯৮৯।) **শ্রী সন্দীপ দাস ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতা বিশ্ববিদ্যালয়ে বর্তমানে কোন্ কোন্ প্রশাসনিক পদ এবং কতগুলি অধ্যাপকের পদ খালি আছে; এবং

(খ) ঐ পদগুলিতে কতদিনের মধ্যে লোক নিয়োগ করা হবে বলে আশা করা যায়?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ**

(ক) তথ্যবলি সংযোজিত তালিকায় দেখা হল,

(খ) পদগুলি শীঘ্রই পূরণের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গৃহীত হয়েছে।

কলকাতা বিশ্ববিদ্যালয়ের বর্তমানে

**শূন্য-পদগুলির তালিকা**

**প্রশাসনিক পদ —**

১। রেজিস্ট্রার

২। কন্ট্রোলার অফ একজামিনেশনস।

৩। সেক্রেটারি আর্টস।

৪। ডেভেলপমেন্ট অফিসার।

৫। ডেপুটি কন্ট্রোলার।

৬। অ্যাসিস্ট্যান্ট কন্ট্রোলার

৭। অ্যাসিস্ট্যান্ট রেজিস্ট্রার।

৮। সেক্রেটারি অ্যাপয়েন্টমেন্ট বোর্ড।

৯। স্পোর্টস অফিসার।

**শিক্ষক পদ**

| | কলা | বিজ্ঞান | স্বাস্থ্য |
|---|---|---|---|
| ১। অধ্যাপক | ৬ | ৬ | ১ |

| | | | | |
|---|---|---|---|---|
| ২। | রীডার পদ | ৫ | ২৬ | × |
| ৩। | লেকচারার পদ | ১৬ | ২৩ | × |

## ১৯৭৮-এর মাধ্যমিক পরীক্ষার জাতীয় মেধাবৃত্তি তালিকা

*৪২৮। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৬।) **শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ১৯৭৮-এর মাধ্যমিক পরীক্ষার ফল জুলাই, ১৯৭৮-এ প্রকাশিত হইলেও জাতীয় মেধাবৃত্তির তালিকা এখনও পর্যন্ত প্রকাশিত হয় নাই;

(খ) সত্য হইলে, ইহার কারণ কি;

(গ) কবে নাগাদ ঐ বৃত্তি-তালিকা প্রকাশিত হইবে বলিয়া আশা করা যায়; এবং

(ঘ) জাতীয় মেধাবৃত্তি প্রাপক ছাত্রদের অভিভাবকদের সর্বোচ্চ আয়ের সীমা বার্ষিক ছয় হাজার টাকা হইতে বৃদ্ধি করার কোন প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কি?

**শ্রী পার্থ দে ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ছাত্রদের জাতীয় বৃত্তি পাওয়ার উপযুক্ততার প্রমাণানুসন্ধানের জন্য বিশেষতঃ শিক্ষক-সন্তানদের নাম ও আনুষঙ্গিক বিবরণ পাইতে দেরি হওয়ায় উচ্চ তালিকা প্রকাশ করা যায় নাই।

(গ) যত শীঘ্র সম্ভব ঐ তালিকা প্রকাশ করা যাইবে বলিয়া আশা করা যায়।

(ঘ) ইহা ভারত সরকারের বিবেচ্য বিষয়।

## পশ্চিম দিনাজপুরের উন্নয়নে টাকা মঞ্জুর

*৪২৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১৫৮।) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭-৭৮ ও ১৯৭৮-৭৯ সালের (জানুয়ারি, ১৯৭৯ পর্যন্ত) আর্থিক বছরে পশ্চিম দিনাজপুর জেলায় উত্তরবঙ্গ উন্নয়ন তহবিল বাবদ কত টাকা মঞ্জুর করা হয়েছিল; এবং

(খ) উক্ত টাকা সময়মত সম্পূর্ণ ব্যয় হয়েছে কি না?

**ডঃ অশোক মিত্র ঃ**

(ক) উত্তরবঙ্গ উন্নয়ন তহবিল থেকে পশ্চিম দিনাজপুর জেলার উন্নয়নের জন্য ১৯৭৭-৭৮ সালে ২৫,৭৬,৩৭৮ টাকা এবং ১৯৭৮-৭৯ সালে ২৯,৪৮,০০০ টাকা বরাদ্দ করা হয়েছিল।

(খ) ১৯৭৭-৭৮ সালে মঞ্জুরীকৃত অর্থের মধ্যে মোট ১৮,৪১,২৩৯ টাকা ব্যয় হয়েছিল, ১৯৭৮-৭৯ সালের ব্যয়ের হিসাব এখনো জানা যায় নি।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন ১৯৭৭-৭৮ সালে বরাদ্দীকৃত টাকা সম্পূর্ণ ব্যয় না হওয়ার কারণ কি?

**ডঃ অশোক মিত্র ঃ** যতদূর খোঁজ নিয়েছি সিমেন্ট না পাবার জন্য অনেকগুলি কাজ আটকে গিয়েছিল।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** এই যে ৮ লক্ষ টাকা ব্যয় হয়নি, সেই টাকা কি অবস্থায় রয়েছে?

[1-50 — 2-00 P.M.]

**ডঃ অশোক মিত্র ঃ** টাকা ব্যয়টা হলে সে টাকা তামাদি হয়ে যায়।

**শ্রী ধীরেন্দ্র নাথ সরকার ঃ** এই যে টাকা দেওয়া হয় জেলাওয়ারি প্রত্যেক ব্লককে ভাগ করে দেবার জন্য সেটা কি রাইটার্স বিল্ডিংস থেকে ভাগ করা হয়, কি জেলাতেই ভাগ করা হয়?

**ডঃ অশোক মিত্র ঃ** বর্তমানে যে নিয়ম হয়েছে তাতে সমস্ত কিছু ভাগাভাগি পঞ্চায়েত করবে।

**কোচবিহারে সরকারি নিম্নবুনিয়াদি শিক্ষক-শিক্ষণ মহাবিদ্যালয়ে আসনসংখ্যা**

*৪৩০। (অনুমোদিত প্রশ্ন নং *১১০৩।) **শ্রী মণীন্দ্রনাথ বর্মা ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কোচবিহার সরকারি নিম্নবুনিয়াদি শিক্ষক-শিক্ষণ মহাবিদ্যালয়ে বর্তমানে মোট কতটি আসন আছে; এবং

(খ) উক্ত মহাবিদ্যালয়ে আসনসংখ্যা বাড়ানোর কোন পরিকল্পনা সরকারের আছে?

**শ্রী পার্থ দে ঃ**

(ক) ১২০টি আসন আছে।

(খ) বর্তমানে এইরকম কোনও পরিকল্পনা নেই।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** কুচবিহার সদরে বি.টি. ট্রেনিংয়ের ব্যবস্থা আছে সেখানে মহিলাদের ভর্তি হবার সুযোগের ব্যবস্থা আপনি করবেন কি?

**শ্রী পার্থ দে ঃ** মহিলাদের থাকার জন্য একটা নির্দিষ্ট বাউন্ডারি ওয়াল থাকার কথা। কিন্তু সেটা তৈরি করা যায় নি। সেখানে সরকারি অর্থ বরাদ্দ হয়েছে, কিন্তু পূর্ত বিভাগ সেটা করেনি। যে এস্টিমেট ছিল সেটা পরিবর্তন করে নূতন এস্টিমেট করা হয়েছে এবং ঐ নির্দিষ্ট বাউন্ডারি ওয়াল হলেই মেয়েরা ভর্তি হতে পারবে।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** আমাদের কুচবিহারে এই দুটি সেন্টার আছে, দিনাজপুরেও আছে, এর মোট সিট সংখ্যা কত বলতে পারবেন?

**শ্রী পার্থ দে ঃ** ৮০ জন পুরুষ এবং ৪০ জন মহিলা।

**পশ্চিমবঙ্গে উর্দুভাষিদের সংখ্যা**

*৪৩২। (অনুমোদিত প্রশ্ন নং *৫২৬।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে উর্দু ভাষাভাষিদের সংখ্যার কোন পরিসংখ্যান পশ্চিমবঙ্গ সরকারের নিকট আছে;

(খ) থাকিলে, পশ্চিমবঙ্গে উর্দু ভাষাভাষিদের সংখ্যা কত;

(গ) পশ্চিমবঙ্গে উর্দুভাষার প্রসারের কোন পরিকল্পনা সরকারের আছে; এবং

(ঘ) থাকিলে, তাহা কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ**

(ক) আছে।

(খ) ১৯৭১ সালের জনগণনা অনুসারে সাড়ে নয় লক্ষ।

(গ) ও (ঘ) আছে। উর্দুভাষা ও সাহিত্যের চর্চা এবং উন্নতি কল্পে পশ্চিমবঙ্গ সরকার একটি উর্দু অ্যাকাডেমি গঠন করিয়াছেন।

**শ্রী এ.কে.এম হাসানুজ্জামান ঃ** উর্দু একাডেমি ছাড়া এই উর্দু ভাষাকে উন্নত করার জন্য সরকারের আর কোনও ব্যবস্থা আছে কিনা?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** উর্দু ভাষা এর উর্দু সাহিত্যকে উন্নত করার জন্য ঐ উর্দু একাডেমিই আছে। তারা উর্দু ভাষা এবং সাহিত্যকে উন্নয়ন করবার পরিকল্পনা করে থাকেন।

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান ঃ** উর্দু ভাষাভাষিদের তাদের মাতৃ ভাষার মাধ্যমে শিক্ষা দেবার কোনও সুব্যবস্থা সরকারের আছে কিনা?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** মাতৃ ভাষা হিসাবে উর্দু ভাষার মাধ্যমে শিক্ষা গ্রহণ করতে পারেন এটা সরকারের গৃহীত সিদ্ধান্ত।

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান ঃ** ইসলামপুর সাবডিভিসনের সর্বত্র উর্দু ভাষা মাতৃভাষা হিসাবে গ্রহণ করে সেখানে শিক্ষা দেবার ব্যবস্থা আছে কিনা?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** নোটিশ চাই।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মন্ত্রী মহাশয় বললেন যে ফিজিক্যাল এডুকেশনকে প্রাইমারি স্তরে করার সরকার চিন্তা করছেন। এই পরিকল্পনা কবে থেকে কার্যকর করা যাবে?

**শ্রী পার্থ দে ঃ** পশ্চিমবাংলায় প্রাথমিক স্তরে পাঠ্যসূচি পরিবর্তন করার জন্য যে কমিটি

আছে তারা এটা বিবেচনা করছেন। এটা নির্ভর করছে ঐ কর্মীটির উপর। তবে আশা করা যাচ্ছে আগামি বছর থেকে এটা শুরু হবে।

**প্রথম শ্রেণী থেকে আবশ্যিক শারীর শিক্ষা**

*৪৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *১২৬।) **শ্রী রজনীকান্ত দোলুই** ঃ শিক্ষা (সমাজ শিক্ষা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সরকার প্রথম শ্রেণী থেকে শারীর শিক্ষা আবশ্যিক করার কথা ভাবছেন; এবং

(খ) সত্য হইলে—

(১) কেন্দ্রীয় সরকার ঐ ব্যাপারে রাজ্য সরকারকে কোনও নির্দেশ দিয়াছেন কিনা; ও

(২) সরকার এ ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী পার্থ দে** ঃ

(ক) হ্যাঁ, বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে;

(খ) (১) না,

(২) প্রশ্ন ওঠে না।

**পশ্চিমবঙ্গ রাজ্য লটারি**

*৪৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *১১৫৯।) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার** ঃ অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান সরকার ক্ষমতা গ্রহণ করার পর হতে ১০ই ফেব্রুয়ারি, ১৯৭৯ তারিখ পর্যন্ত রাজ্য সরকারের পরিচালনাধীন পশ্চিমবঙ্গ রাজ্য লটারির কতবার খেলা হয়েছে; এবং

(খ) পশ্চিমবঙ্গ রাজ্য লটারি বিভাগের বর্তমানে কোন্ কোন্ পদে কতজন কর্মচারী নিযুক্ত আছেন?

**ডঃ অশোক মিত্র** ঃ

(ক) ২১.৬.৭৭ তারিখ থেকে ১০.২.৭৯ তারিখ পর্যন্ত রাজ্য সরকারের পরিচালনাধীন পশ্চিমবঙ্গ রাজ্য লটারির ৮২টি খেলা (দুইটি উৎসব খেলা সমেত) অনুষ্ঠিত হয়েছে। উক্ত খেলাগুলির নম্বর ১২৫ থেকে ২০৬।

(খ) পশ্চিমবঙ্গ রাজ্য লটারি অধিকারে বিভিন্ন পদে নিযুক্ত কর্মচারির সংখ্যা নিচে দেওয়া হল ঃ

| পদের নাম | সংখ্যা |
|---|---|
| ডিরেক্টার | ১ |
| ডেপুটি ডিরেক্টার | ১ |
| অ্যাসিস্টেন্ট ডিরেক্টার | ১ |
| অ্যাকাউন্টস অফিসার | ১ |
| হেড ক্লার্ক | ১ |
| আপার ডিভিসন ক্লার্ক | ৪ |
| অ্যাকাউন্টেন্ট | ১ |
| ক্যাশিয়ার | ১ |
| স্টেনোগ্রাফার | ১ |
| লোয়ার ডিভিসন ক্লার্ক | ১১ |
| টাইপিস্ট | ১ |
| স্টোর কিপার | ১ |
| অ্যাসিস্ট্যান্ট স্টোর কিপার | ২ |
| ক্যাশ অ্যাসিস্ট্যান্ট | ৪ |
| ক্যাশ কালেক্টিং সরকার | ২ |
| ড্রাইভার | ২ |
| রিসেপসনিস্ট-কাম-টেলিফোন অপারেটার | ১ |
| অফিস-পিয়ন | ১ |
| অর্ডালি পিয়ন | ৩ |
| মেসেঞ্জার পিয়ন | ১ |
| মেসেঞ্জার পিয়ন-কাম-নাইট গার্ড | ২ |
| ফরাশ | ১ |
| নাইট-গার্ড | ১ |
| চেকিং অ্যাসিস্ট্যান্ট | ৮ |
| মোট - | ৫৩ |

(এরা লটারি টিকিট পরীক্ষা ও গণনার জন্য নির্দিষ্ট হারে পারিশ্রমিক পান এবং এরা সরকারি কর্মচারী নন।)

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** এখানে যে সমস্ত কর্মচারী কাজ করছেন তাদের কি সরকারি কর্মচারি বলা হয় না?

**ডঃ অশোক মিত্র ঃ** ৮ জন চেকিং অ্যাসিস্ট্যান্ট ছাড়া বাকি সবাই সরকারি কর্মচারী।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** ৮২ তম যে খেলাটি হয়েছে, এতে সরকারের কত লাভ হয়েছে?

**ডঃ অশোক মিত্র ঃ** আমি হিসাবটা বলে দিচ্ছি। ৮২তম খেলাতে মোট ৯ কোটি ৯৪৯ হাজার ৪২৭ টাকা মোট উপার্জন হয়েছে। এরমধ্যে প্রাইজ, বোনাস, কমিশন ইত্যাদি বাবদ খরচ হয়েছে ৪ কোটি ৬০ লক্ষ টাকা। সুতরাং মোটামুটি ৫ কোটি ৩০ লক্ষ টাকার মতো লাভ হয়েছে।

**মধ্যশিক্ষা পর্ষদের নূতন পরীক্ষাগ্রহণ কেন্দ্র নির্বাচন**

*৪৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮৭৬।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কি কি শর্তসাপেক্ষে মধ্যশিক্ষা পর্ষদ নতুন পরীক্ষাগ্রহণ কেন্দ্র নির্বাচন করে থাকেন; এবং

(খ) কি কি যোগ্যতার ভিত্তিতে পর্ষদের নতুন পরীক্ষক এবং ট্যাবুলেটর নিয়োগ করা হয়?

**শ্রী পার্থ দে ঃ**

(ক) পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ জানিয়েছেন যে আঞ্চলিক প্রয়োজন, বিদ্যালয়ের অবস্থান, ছাত্রছাত্রির সংখ্যার ভিত্তিতে সুষ্ঠ ও পরিচ্ছন্ন পরীক্ষা গ্রহণের সম্ভাব্যতা, যাতায়াত ও যোগাযোগ কেন্দ্র পরিচালনার যোগ্যতা ও গোপনীয় কাগজ পত্র রাখার সুব্যবস্থা বিবেচনা পূর্বক পরীক্ষা গ্রহণ কেন্দ্র নির্বাচন করা হয়।

(খ) মধ্যশিক্ষা পর্ষদ জানিয়েছেন যে, Matric/SF/Higher Secondary থেকে স্নাতকোত্তর পর্যন্ত শিক্ষাগত যোগ্যতা, অনুমোদিত বিদ্যালয়ে শিক্ষক হিসাবে অভিজ্ঞতা এবং পর্ষদে পরীক্ষক হিসাবে অভিজ্ঞতার ভিত্তিতে পরীক্ষক নিয়োগ করা হয়। শিক্ষক হিসাবে ন্যূনতম অভিজ্ঞতা তার পাঠন বিষয় এবং পূর্বে পর্ষদের পরীক্ষক হিসাবে দক্ষতা ও বিবেচনা করা হয়।

শিক্ষাগত যোগ্যতা, শিক্ষক ও পরীক্ষক হিসাবে অভিজ্ঞতা, শিক্ষা প্রতিষ্ঠানের সহিত যুক্ততা বর্তমান বয়স ও বাসস্থানের ভিত্তিতে ট্যাবুলেটর নিয়োগ করা হয়।

**একাদশ-দ্বাদশ শ্রেণীর জন্য নিযুক্ত শিক্ষকদের চাকুরির নিরবচ্ছিন্নতা ভঙ্গের নির্দেশ**

*৪৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৭।) **শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** শিক্ষা (প্রাথমিক,

মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান উচ্চতর মাধ্যমিক (১২শ শ্রেণী) স্তরে নিযুক্ত দুইজন করিয়া শিক্ষক নিয়োগ করার পর তাহাদের চাকুরির অবিচ্ছিন্নতা ভঙ্গ করার নির্দেশ দিয়া রাজ্য শিক্ষা অধিকরণ বা পশ্চিমবঙ্গ উচ্চতর মাধ্যমিক শিক্ষা সংসদ কোনও নির্দেশ দিয়াছেন কিনা; এবং

(খ) দিয়া থাকিলে, ইহার কারণ কি?

**শ্রী পার্থ দে :**

(ক) এইরূপ কোনও নির্দেশ জারি করা হয় নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সন্তোষকুমার দাস :** দ্বাদশ শ্রেণীর শিক্ষক হিসাবে যারা নিযুক্ত হচ্ছেন সাধারণ নিয়ম অনুসারে ২ বছর পরেই তারা কনফার্মর্ড হবেন এবং তারা পারমানেন্ট শিক্ষক হিসাবেই বহাল থাকবেন আপনি কি এটা জানেন?

**শ্রী পার্থ দে :** বর্তমানে যারা মাধ্যমিক শিক্ষক হিসাবে কাজ করছেন তারা যদি এই পদে গিয়ে থাকেন তাহলে যেভাবে সেই পদে কাজ করছেন সেইভাবেই থেকে যাবেন। এই পদগুলি আপাতত নতুন পদ। সেইজন্য সবাইকে সাময়িকভাবে অনুমোদন করা হয়েছে।

**হরিণঘাটায় গবাদিপশুর রক্ষণাবেক্ষণে নিযুক্ত কর্মচারির সংখ্যা**

*৪৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *৭১৬।) **শ্রী সরল দেব :** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হরিণঘাটা দোহশালায় গবাদিপশুর সংখ্যা কত;

(খ) ঐ সকল গবাদিপশুর রক্ষণাবেক্ষণে কতজন লোক নিয়োজিত আছে; এবং

(গ) তাহাদিগকে প্রত্যহ কত ঘন্টা করিয়া কাজ করিতে হয়?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি :**

(ক) মোট গবাদি পশুর সংখ্যা-৩১৯৫টি।

(খ) রক্ষণাবেক্ষণে নিযুক্ত কর্মীর সংখ্যা-৩২৩ জন।

(গ) দৈনিক কাজের সময় সরকারি নিয়ম অনুসারে নির্ধারিত হয়।

[2-00 — 2-10 P.M.]

**শ্রী সরল দেব :** সরকারি নীতি ও নিয়ম অনুযায়ী ৮ ঘন্টা কাজ করতে হবে, এটা তারা করেন না, সকাল বিকাল কিছুক্ষণ কাজ করে নিজেদের ব্যবসা করেন এই ধরনের কোনও সংবাদ আপনার জানা আছে কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি :** আমি ব্যাপারটি তদন্ত করছি সেখানে অনেকরকম কাজের নিয়ম আছে। অফিসে যারা কাজ করেন তারা অফিসের নিয়ম অনুযায়ী কাজ করেন। দোহনের কাজ যারা করেন তাদের নির্দিষ্ট সংখ্যক কতকগুলি দুগ্ধবতি গাভি ঠিক করা আছে।

কেউ দু' ঘন্টা সময় নেন, কেউ তিন ঘন্টা সময় নেন। সেখানে তাদের একটি নির্দিষ্ট কাজ সম্পন্ন করতে হয়। যাদের উপর গরুর দেখাশুনা করার ভার আছে সেখানেও তাদের কতকগুলি নির্দিষ্ট কাজ আছে। গরুর গা ধুইয়ে দিতে হয়, গোবর পরিষ্কার করতে হয়, গরুকে বিচুলি বা অন্য খাদ্য দিতে হয় ইত্যাদি। সেইজন্য এদের ঠিক ৮ ঘন্টা কাজের সময় করলে হয়না। সেখানে একটা নিয়ম আছে, শিডিউল আছে, সেই নির্দিষ্ট কাজটা তাদের সম্পন্ন করতে হয়।

## Starred Questions

## (to which written answers were laid on the Table)

### রামকৃষ্ণ সারদা বালিকা বিদ্যালয়ের (পাঁচথুপি) উন্নয়ন

*৪৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৫।) **শ্রী অমলেন্দ্র রায় :** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মুর্শিদাবাদ জেলার পাঁচথুপি গ্রামের রামকৃষ্ণ সারদা বালিকা বিদ্যালয়ের আপগ্রেডিং বা অন্যান্য উন্নতি বিষয়ে সরকার কর্তৃক কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে বা হইতেছে?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

মাধ্যমিক বিদ্যালয়ের আপগ্রেডিং পঃ বঃ মাধ্যমিক শিক্ষা পর্ষদের বিবেচ্য বিষয়। এটি বেসরকারি বিদ্যালয়। বিদ্যালয় কর্তৃপক্ষ নির্দিষ্ট কোনও উন্নতির বিষয়ে আবেদন করলে সরকার বিবেচনা করবেন।

### প্রাথমিক শিক্ষকদের বহুদিন যাবৎ পেনসন না পাওয়ার কারণ

*৪৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *৯৯১।) **শ্রী সন্দীপ দাস :** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ব্যাপকসংখ্যক প্রাথমিক শিক্ষক দশ বছর ধরে কোন পেনসন পাচ্ছেন না; এবং

(খ) সত্য হলে, তার কারণ কি?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এবং (খ) এইরকম কোনও অভিযোগের কথা এই দপ্তরের জানা নেই।

## QUESTION OF PRIVILEGE

**শ্রী ননী কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে ২২৬ ধারায় একটি নোটিশ দিয়েছি, সেটাই আমি বলছি। স্যার, গত ১৯ তারিখে মাননীয় সদস্য সাত্তার সাহেব

আমার বিরুদ্ধে অভিযোগ করেছেন যে আমি ঘর জ্বালিয়েছি। মিথ্যা অভিযোগ তিনি করেছেন এবং অধিকার ভঙ্গ করেছেন। যাতে আমি ঐ এলাকায় যেতে না পারি, জনসাধারণের কাছে আমি হেয় হই সেইজন্য ইচ্ছা করে তিনি অভিযোগ করেছেন। সেই কারণে স্যার, আমি প্রিভিলেজের নোটিশ দিয়েছি। সেই মোশনটি আমি তুলতে চাই আপনার পারমিশন নিয়ে।

**মিঃ স্পিকার ঃ** আমি নোটিশটি পড়ে দেখব এবং দেখে তারপর ব্যবস্থা করব।

**Shri Probodh Chandra Sinha :** Mr. Speaker Sir, Under Rule 226 of the Rules of Procedure and conduct of Business in the West Bengal Legislative Assembly I give notice of my intention to raise a question of Privilege arising out of the facts mentioned below :

Shri Kashi Kanta Moitra, Leader of the Opposition of West Bengal Legislative Assembly, Shri Haripada Bharati, M.L.A. Shri Rabisankar Pande, M.L.A. and myself were obstructed by some West Bengal Government officials on 22.3.79 from discharging our duties as Members of the West Bengal Assembly. On that day we, four member of the W.B. Legislative Legislative Assembly accompanied the Janata Parliamentary Team deputed by the Prime Minister of India in a launch hired by Janata Party upto Kumirmari where after our disembarkation the said launch (Ma-Battala) proceeded with the Parliamentary Team with several Government and police vessels following it to Marichjhapi Island. This arrangement was notified to the State Government through District Magistrate, 24- Parganas by the Leader of the Janata Parliamentary Team, Shri Prasanna Bhai Mehta, M.P. and the State Government accepted the position as would be apparent from the fact that high ranking government officials including a top Police officer of D.I.G. Bank followed the whole party by car from M.P.'s Hostel (Nizam Palace) to Canning on 22.3.79 and a Police Launch carrying those officials followed our Launch (Ma-Battala) which was carrying three M.P.'s, four M.L.A.s and others all through from Canning. When our launch was about to approach Chotto-Mollakhali it was suddenly intercepted by six police launches and its movement was obstructed. The Police ties our launch in the front and rear by ropes with the police launches carrying Mr. J.J. Thorial, I.P.S. Additional Superintendent of Police, 24 Parganas (North), Shri Kalyan Chakravorti, Director, Project Tiger, Government of West Bengal, and one Additional District Magistrate, 24-Parganas. The officers mentioned above displayed arrogant and insolent behaviour towards us and we were disgusted and felt very much harrassed and a lot of time was lost. After 20 minutes of harrassment and obstruction our launch was allowed to move. But the police launches followed our launch from a very close distance on all sides. When we were about to reach Kumirmari market our launch

was again intercepted by two police launches from both the sides and the movement of our launch was stopped again and after much harrassment we were allowed to proceed.

This illegal, unwarranted, motivated and arbitarary stoppage of movement of our vessel and its patently unauthorised detention in the midst of the river twice before our disembarkation at Kumirmari market is a clear breach of privilege and guaranteed freedom of movement particularly because the area, a region of the river where such detention has taken place is not a prohibitory area where movement is restricted or regulated by permit. This is a serious encroachment on guranteed freedom. At Kumarmari we along with some journalists and others were kept under constant police surveilance by armed police personnel and high ranking police officials who without authority of law shadowed us and kept vigil on our movement. This is illegal, motivated and amounted to clear violation of freedom of movement and personal freedom.

A number of the Legislative Assembly has the fundamental right to move freely throughout the territory of West Bengal and to proceed to any part of the State which is not otherwise prohibited under law. These rights are fundamental to the discharge of their parliamentary duties and guaranteed by arts. 19(1) (b) and (d) of the Constitution of India.

We, as citizens, not to speak of as Legislators, have guaranteed right to move under law to move to Kumirmari and accompany our M.P. from New Delhi upto that place, which is not at all a prohibited area. Further, we considered it our parliamentary duty to know how the people of Kumirmari who might be called the neighbours of Marichjanpi people think about the problem of Marichjanpi. It was made patently clear to the District Magistrate of 24 Parganas in the night of 21.3.79 by Shri P.B. Mehta, Leader of the Team, that M.L.A.s will travel with the team only upto Kumirmari. This is a matter of great importance, and I feel that the above mentioned Government officials have deliberately sought to impede proper functioning of members as elected representative of the people and committed breach of privilege. I enclose herewith a photograph published in the Amrita Bazar Patrika and Jugantar dt. 24.3.79 and the news published in Ananda Bazar Patrika (1st page col. 2. & 3) in support of my contention.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে আমার একটা সাবমিশন আছে। সেটা হচ্ছে, আমার এই্ প্রিভিলেজ মোশনটা আমি হাউসে আনলাম আপনি এটা প্রিভিলেজ কমিটিতে দিয়ে দেবেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সুমন্ত হীরা স্পেসিফিক ভাবে কংগ্রেস পার্লামেন্টারি পার্টির লিডার, অনারেবল ডাঃ জয়নাল আবেদিন-এর উদ্দেশ্য প্রণোদিত ভাবে লোকচক্ষে তাকে হেয় করার জন্য হাউসে এই অসত্য বিবৃতি দিয়েছেন। স্যার, আমি সেই বিবৃতিটা এখানে পড়ছি না ফর দি সেক অব জাস্টিস। কিন্তু আমি মনেকরি যে আমাদের রাইট কার্টেল করা হচ্ছে। মাননীয় সদস্যদের প্রিভিলেজ এইভাবে নষ্ট করা হচ্ছে। আপনি রুল ৩২৮, ক্লজ (২)টা দেখুন। সেখানে স্পেসিফিক ভাবে বলা হয়েছে যে statement making a personal charge against any member should not be allowed in the House. কাজেই ইচ্ছা করেই এই রুলগুলি ভায়োলেট করা হয়েছে। আমার মনে হয় উনি রুল জানেন না। নতুন সদস্য, রুল পড়েন নি কিন্তু এইরকমভাবে রুল ভায়োলেট করে সদস্যদের মর্যাদা হানি করবেন, এটা স্যার আপনি দেখবেন। আমি আর বক্তব্যকে দীর্ঘায়তন করছি না।

## Adjournment motions

**মিঃ স্পিকার ঃ** আমি আজ সর্বশ্রী প্রদ্যোতকুমার মোহান্তি, রজনীকান্ত দলুই এবং এ.কে.এম. হাসানুজ্জামান এর কাছ থেকে তিনটে মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি।

প্রথম মুলতুবি প্রস্তাবে শ্রী মোহান্তি কারমাইকেল পোস্ট গ্রাজুয়েট হোস্টেলে প্রতিনিধি নির্বাচন সম্পর্কে, দ্বিতীয় প্রস্তাবে শ্রী দোলুই পশ্চিমবঙ্গে বিদেশি গুপ্তচর-এর কার্যকলাপ বৃদ্ধি সম্পর্কে এবং তৃতীয় প্রস্তাবে শ্রী হাসানুজ্জামান বারাসত, বাদুরিয়া, দেঁওগা প্রভৃতি থানা এলাকায় আইন শৃঙ্খলার অবনতির সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন।

তিনটে প্রস্তাবই আইন শৃঙ্খলা সম্পর্কিত। তাছাড়া শ্রী দোলুই-এর প্রস্তাবের বিষয় সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রী বিগত ৯ই মার্চ ১৯৭৯ তারিখে এই সভায় একটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উত্তরের একটি বিবৃতি দিয়েছেন। শ্রী হাসানুজ্জামান-এর প্রস্তাবটিতে একের বেশি ঘটনার উল্লেখ করা হয়েছে যাহা বিধি অনুসারে করা যায় না।

সুতরাং তিনটে প্রস্তাবেই আমি আমার অসম্মতি জ্ঞাপন করছি তবে সদস্যরা ইচ্ছা করলে সংশোধিত প্রস্তাবগুলো পড়তে পারেন।

[2-10 — 2-20 P.M.]

**শ্রী প্রদ্যোতকুমার মহান্তি ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মূলতুবি রাখছেন। বিষয়টি হল ঃ

কারমাইকেল হোস্টেল একটি পোস্ট গ্রাজুয়েট হোস্টেল। এই হোস্টেলের প্রতিনিধি নির্বাচনের জন্য বিশ্ববিদ্যালয় যে সার্কুলার দিয়েছেন হোস্টেল সুপারিনটেনডেন্ট ইচ্ছাকৃতভাবে তা চেপে রেখেছিলেন। ছাত্ররা জানতে পারে যারা প্রতিদ্বন্দ্বিতা করতে চায় এবং এস.এফ.আই-এর সদস্য নয় তাদের প্রতিদ্বন্দ্বিতা করতে না দেওয়ার উদ্দেশ্যে এস.এফ.আই-এর ছেলেরা ভয় দেখাচ্ছে। গত ১৯।৩।৭৯ তারিখে আইন পরীক্ষা দেওয়ার সময় পরীক্ষার্থী হবিবুর রহমানকে বাধা দেওয়া হয় এবং মারধোর করার চেষ্টা করে এস.এফ.আই-এর ছেলেরা।

প্রতিনিধি নির্বাচনের নামে প্রহসন হচ্ছে। এস.এফ.আই-এর ছেলেরা হোস্টেলে ভীতি ও সন্ত্রাস সৃষ্টি করেছে।

**Shri Rajani Kanta Doloi :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, viz., "Spurt in the espionage activities of foreign spies in West Bengal is creating serious security problem in the bordering states on the eastern region of our country. On 16th January, 1979 a plain-clothed party of the anti-espionage unit of the subsidiary intelligence branch (S.I.B), Delhi, raided the residence of an alleged spy at Park Mansion in Park Street, Calcutta, and seized incriminating documents which reveal his connection in India and abroad.

Intelligence sources in Calcutta and Delhi believe that he was passing on commercial and military secrets outside the country and that he was utilising his connections with political leaders in Calcutta for this purpose.

**মিঃ স্পিকার :** স্যার, এটা একটা সিরিয়াস অ্যালিগেশন। মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ের আজকে 'সান-ডে' তে ছবি বেরিয়েছে।

**শ্রী সুনীতি চট্টরাজ :** অন এ পয়েন্ট অফ অর্ডার, স্যার, হাউসের কোনও অনারেবল মিনিস্টার বা হাউসের কোনও নেতা বা উপ-নেতার বিরুদ্ধে এইভাবে যদি অভিযোগ আসে তাহলে সেটা খুবই গুরুত্বপূর্ণ ব্যাপার। যার বিরুদ্ধে সাপ্লাইং চক্রান্তের অভিযোগ, তারসঙ্গে মুখ্যমন্ত্রীর ছবি বেরিয়েছে। এটা আমরা দেখতে পাচ্ছি। সুতরাং আজকে হাউসের সামনে এ বিষয়টির ক্ল্যারিফিকেশন দরকার। এর দ্বারা মুখ্যমন্ত্রীকে হেয় করার চেষ্টা হচ্ছে। এটা সত্য, কি অসত্য এবং মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে একজন সাপ্লাই-এর যোগাযোগ আছে; এটা হাউসে আনা যায় কিনা, এবং আলোচনা করা যায় কিনা; আমি জানতে চাইছি।

**অধ্যক্ষ মহোদয় :** আনা যায় না এবং আলোচনা করা যায় না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী হাউসে একটা স্টেটমেন্ট করেছিলেন এবং আজকে রজনীকান্ত দোলুই একটা অভিযোগ এনেছেন এবং সেই ব্যাপারে আমরা দেখছি যে "সান-ডে" পত্রিকায় একটা ছবি ছাপা হয়েছে।

**অধ্যক্ষ মহোদয় :** আমি আপনাদের কাছে বার বার অনুরোধ করেছি যে মূলতুবি প্রস্তাবের উপর বক্তৃতা দেবেন না। তা সত্ত্বেও আপনারা এই জিনিস করছেন, তাহলে আমাকে কি করতে হবে? আপনারা নির্দেশ দেবেন, আমি করব। পয়েন্ট অফ অর্ডার, ইত্যাদি বলে বলবার চেষ্টা করছেন। কিন্তু কথা হচ্ছে মূলতুবি প্রস্তাবের উপর আলোচনা করতে দেওয়া যায় না। শুধু পড়তে দেওয়া হয়। যদিও পড়তে দেওয়ারও কোনও নিয়ম নেই, আমি স্পিকার পড়ে দিতে পারি। তা সত্ত্বেও সদস্যরা বার বার বক্তৃতা দেবার চেষ্টা করছেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** ৯ তারিখে মাননীয় মুখ্যমন্ত্রী একটা স্টেটমেন্ট দিয়েছেন, সেটার

উপর আমি বলতে চাই।

(এই সময়ে শ্রী সুনীতি চট্টরাজ উঠে দাঁড়িয়ে কিছু বলবার চেষ্টা করেন।)

(গোলমাল)

**মিঃ স্পিকার :** হচ্ছেটা কি, একই পার্টির সবাই উঠে চেঁচাচ্ছেন কেন?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** রাশিয়ান স্পাইয়ের সাথে এই যে মুখ্যমন্ত্রীর ছবি বেরিয়েছে এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার......

**মিঃ স্পিকার :** আপনি বসুন। হাসানুজ্জামান সাহেব আপনার মূলতুবি প্রস্তাবের অংশটুকু পড়ুন।

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান :** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মূলতুবি রাখছেন। বিষয়টি হল গতকাল ২৫।৩।৭৯ তারিখে বারাসত থানার দাদপুর গ্রাম পঞ্চায়েতের প্রধান শঙ্কর গাছি গ্রামে গন্ডগোল মিমাংসা করতে গেলে ভীষণভাবে প্রহৃত হন। কয়েকদিন আগে বাদুড়িয়া থানার আটধরার গ্রাম পঞ্চায়েত প্রধান কয়েকশ লোক কর্তৃক বাগজোলাস্থিত গ্রাম পঞ্চায়েত অফিসে ঘেরাও হন। বারাসত থানার দাদপুর গ্রাম পঞ্চায়েতের একজন সদস্যকে একটি রাজনৈতিক দলের লোকজন জোর পূর্বক পদত্যাগপত্র লিখে দিতে বাধ্য করেন। দেগঙ্গা থানার চাঁপাতলা গ্রাম পঞ্চায়েতের প্রধানের নির্বাচন আগামি ৩০।৩।৭৯ তারিখে হওয়ার কথা আছে। কিন্তু ঐ রাজনৈতিক দলের কিছু লোকজন হুমকি দিচ্ছেন যে, ঐ দল বিরোধী কোনও সদস্যকে ভোট কেন্দ্রে যেতে দেবেন না। পশ্চিমবঙ্গের অন্যান্য অঞ্চলের ন্যায় উত্তর ২৪ পরগনারও আইন শৃঙ্খলার অবনতি হয়েছে।

## Calling Attention to matters of Urgent Public Importance

**মিঃ স্পিকার :** এখন দৃষ্টি আকর্ষণী। আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি, যথা—

১। কলকাতা শহরের আদায়িকৃত বৃত্তিকরের টাকা কলকাতা কর্পোরেশনকে দেওয়ার দাবি- শ্রী একে.এম. হাসানুজ্জামান।

২। কলকাতায় মেট্রো রেলপথ নির্মাণে অসহযোগিতা ও অনিশ্চয়তা- শ্রী সুনীল বসু রায়।

৩। ২৪।৩।৭৯ তারিখে শেওড়াফুলি—বরানগর স্টেশনে হাঙ্গামা এবং বনগাঁ লাইনে যাত্রী বিক্ষোভ - শ্রী রজনীকান্ত দোলুই।

৪। কলিকাতা ও শহরতলীতে ব্যাপক লোডশেডিং - শ্রী রজনীকান্ত দোলুই।

5. Reduction in train services in Sealdah-Bongaon lines for the work of Doubling of Railway lines - Shri Saral Deb.

6. Alleged raid on the residence of one foreign spy in Park Street -
Shri Rajani Kanta Doloi.

7. Spurt in the espionage activities of foreign spies in West Bengal - Shri Rajani Kanta Doloi.

8. Clandestine activities of R.S.S. in West Bengal -
Shri Rajani Kanta Doloi.

9. Clash between the supporters of two political parties of the Left Front Govt. at villages Shalikota Hajipur etc. in Dantan P.S. of Midnapur - Shri Rajani Kanta Doloi.

10. Discontinuation of practice of Cooking Zabecha chicken to Muslim Boarders of I.I.T., Kharagpur -
Shri Rajani Kanta Doloi.

11. Planning Commission's decision on the tube Rail Project -
Shri Rajani Kanta Doloi.

12. Effect of Stainless Steel Utensils on human system -
Shri Rajani Kanta Doloi.

**মিঃ স্পিকার :** আমি শ্রী সুনীল বসু রায় এবং রজনীকান্ত দোলুই মহাশয়, কর্তৃক আনীত কলকাতায় মেট্রো রেলপথ নির্মাণের বিষয়ের উপর নোটিশ মনোনীত করেছি। সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয় কবে এই বিষয়ের উপর বিবৃতি দিতে পারবেন তা বলে দিন।

**শ্রী মহঃ আমিন :** ৩০ তারিখে বিবৃতি দিয়ে দেবেন।

## Mention Cases

[2-20 — 2-30 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** স্যার, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি। গৌতম দাস, গায়ত্রি মন্ডল গত ২৫.৩.৭৯ তারিখে সকাল ১০টার সময়ে গোপালনগর রোডের উপর ছুরিকাঘাত খেয়েছে এবং তাদের সংজ্ঞাহীন অবস্থায় পি.জি. হাসপাতালে স্থানান্তরিত করা হয়েছে। থানার লোক বলছে ওরা সি.পি.এমের লোক বলে কিছু করা যাবেনা। ওদের নাম হচ্ছে প্রদীপ সরকার, নির্মল দে, হাবু ইত্যাদি এদের সবারই নামে এফ.আই.আর হয়েছে কিন্তু পুলিশ বলছে এদের ধরলে আমাদের চাকরি থাকবে না।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** স্যার, আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ফুড কর্পোরেশনের শ্রমিক সংস্থা মাল খালাসি করছে না, যার জন্য চিৎপুর, কাশীপুর সালিমারের ৭০০ ওয়াগন দাঁড়িয়ে আছে। ব্যবসায়িরাও মাল খালাস করছেনা। রেলওয়ে কর্তৃপক্ষ বলছে খাদ্য চলাচলের জন্য ওয়াগন দেব না, এর ফলে হচ্ছে জিনিসপত্রের দাম বেড়ে যাচ্ছে, এর আগে এইরকম একটা ঘটনা ঘটেছিল কিন্তু সেই সময় সরকার মাল অ্যাকোয়ার করে নেবেন বলে ব্যবসায়িদের হুমকি দেওয়ায় তখন সুফল পাওয়া গিয়েছিল, কিন্তু সরকার চুপ করে

বলার প্রয়োজন আছে, আমাদের মুর্শিদাবাদ জেলায় দেখলাম অনেকে বোরো ধান করেছে, তারা ডিজেল পাচ্ছেনা, তারা লাইন করে পারমিট নিচ্ছে এবং দেখা যাচ্ছে যে পারমিটে লেখা আছে যে ১০০ লিটার করে ডিজেল পাবে কিন্তু দেখা যাচ্ছে সেখানে মাত্র ১০ লিটার ডিজেল তাকে দেওয়া হচ্ছে। বহরমপুরে পতিপাল সাহা বলে একজন আছে তিনিও ডিজেল বিক্রি করে, আমি তিনদিন ধরে দেখি সেখানে দু'তিন শত চাষি লাইনে দাঁড়িয়ে আছে। মাননীয় কৃষিমন্ত্রী আছেন বলেই আমি কথাটা বললাম। ডিজেলের সঙ্গে ট্রান্সপোর্টের তো সম্পর্ক আছে, আপনি শুনে রাখুন। তিনি খুবই উল্লাস প্রকাশ করেছেন। বিগত সরকারের আমলে ৫০০ বাস ছিল, আর আপনি বললেন, সেখানে ৭২৩ বাস করেছেন। তিনি হয়তো কাগজে দেখেছেন, কিন্তু এটার সত্য মিথ্যা যাচাইয়ের কোনও যন্ত্র আমাদের নেই। তিনি হয়তো সত্যই বলেছেন, ধরে নিচ্ছি, অসত্য কিনা বলতে পারছি না। পরিবহন অবস্থা যা চলছে তা থেকে সত্য বলে মেনে নিতে পারি না। অচল অবস্থা সব জায়গায় চলছে। কলকাতা শহরের অবস্থা কি তা সকলেই জানেন। আপনি হয়তো হাওড়া স্টেশনে যাবেন, ট্রাম গাড়িতে উঠলেন। ট্রেন ধরবেন ৮-৩০ মিনিটে। আপনি দেখবেন জ্যাম, গাড়ি যাবে না। গাড়ি সব দাঁড়িয়ে আছে। আধঘন্টা ৪০ মিনিট ধরে দাঁড়িয়ে আছে, ট্রেন ফেল হয়ে যাবে, আপনাকে নেমে হয়তো ট্যাক্সি ধরতে হবে। কিন্তু ট্যাক্সি পাবেন না। এই অবস্থা চলছে। আমি বলতে চাই, কংগ্রেস আমলে কি অবস্থা ছিল, হয়তো জানেন। কিন্তু তিনি প্রতিশ্রুতি দিয়েছিলেন ফ্রন্ট সরকার জনসাধারণের দুঃখ-দুর্দশা মোচন করবেন এবং পরিবহনের উন্নতি করবেন। কিন্তু তিনি কি সত্যই পরিবহন ব্যবস্থার উন্নতি করতে পেরেছেন? অর্থমন্ত্রী বাজেট বক্তৃতায় বলেছেন ১৩ কোটি টাকা লোকসান। ৫ কোটি টাকা ট্রান্সপোর্টে লোকসান। এই লোকসানের ভার জনসাধারণ আজকে বহন করে যাবে। আর উনি পরিবহনমন্ত্রী থাকবেন, এটা হতে পারে না। আমি বলতে চাই যেকজন মন্ত্রী আছেন, তারমধ্যে সবথেকে অপদার্থ হচ্ছেন পরিবহনমন্ত্রী। এইজন্য বলব যে, পরিবহনের কোনওটাতে কোনও লাভ নেই, সবদিকেই লোকসান। এই যে অবস্থা চলছে, এই অবস্থা কতদিন চলবে, জানি না। নিশ্চয়ই এর একটা উন্নতি করা দরকার এবং তিনি তা করবেন বলে আশাও করতে পারছি না। তিনি যে অবস্থায় চালাচ্ছেন, তাতে তিনি পারবেন বলে ভরসা পাচ্ছি না। আমাদের একজন সদস্য বললেন যে অন্য রাজ্যে যেসব বিধানসভা সদস্য যাতায়াত করেন সেখানে বাসে নাকি নির্দিষ্ট আসন থাকে। আমাদের পশ্চিমবঙ্গে স্টেট ট্রান্সপোর্টের গাড়িতে দেখা যায়, এক নং, দু' নং রাখা হয়েছে, কিন্তু তা তারা পান না। আমরা দাঁড়িয়ে দাঁড়িয়ে চলে অভ্যস্ত হয়ে গিয়েছি। আমাদের দাঁড়িয়ে চলে যেতে কোন অসুবিধা নেই। কিন্তু অনেকের অসুবিধা থাকে, সেদিকে দৃষ্টি দেবেন। আর একটা বিশেষ বিষয়ে দৃষ্টি দিতে বলব সেটা হচ্ছে, জেলায় জেলায় যে আর.টি. এ আছে সে সম্পর্কে কিছু বলব। আমাদের মুর্শিদাবাদ জেলার অবস্থা হল, সেখানে কারণে-অকারণে সব সময় বাস চলে যায়। আমি জানি, গত ফাল্গুনে বিয়ের একটা বাজার ছিল। সব বাস চলে গেল। দুদিন আমি নিজে দেখেছি, মুর্শিদাবাদের বহরমপুরে বাচ্চা ছেলে-মেয়েরা পর্যন্ত অপেক্ষা করছে, ৪/৫টা বাসের মধ্যে একটাও নেই। আমি কি করব? হরিহরপাড়ায় দেখা গেল লাইন দিয়ে বহু যাত্রী অপেক্ষা করছে। তারা আমাকে বলল, আমরা ফিরব কি করে, আমরা অনেকক্ষণ ধরে বসে আছি, কোনও বাস নেই। আমি আর.টি. এর সেক্রেটারি বা ডি.এমের সঙ্গে যোগাযোগের চেষ্টা করলাম, কিন্তু পারলাম না, রাত্রি ৯টা হয়ে গেল। তারা বলল,

আমরা বাড়ি যেতে পারছি না, আপনি ব্যবস্থা করুন। আবার আর. টি. এ. সেক্রেটারির সঙ্গে টেলিফোনে যোগাযোগ করলাম, তাকে পেলাম না। আমি এ. ডি. এমকে বললাম ৪টে থেকে ৮টা পর্যন্ত একটাও বাস নেই, সব বাস রিজার্ভ চলে গিয়েছে, এক একটা ব্যবস্থা করা হোক, প্রায় দুশোর মতো যাত্রী দাঁড়িয়ে আছে। তারপর, এ. ডি. এম বললেন, দেখছি। তারপর, রাত্রি ১০টায় বাস এল। আমি খবর নিয়ে জানলাম, এইরকম প্রায়ই হয়, হরদমই হয়। খবর নিয়ে জেনেছি, বাস মালিকদের এই রিজার্ভের ব্যাপারে আর. টি. এ থেকে একটা নামমাত্র পারমিশন নিতে হয়। কেউ নেন, কেউ নেন না, ইচ্ছামতো হয়তো মনে করেন, রিজার্ভে গেলে হয়তো ঠিকমতো এসে রুট ধরতে পারব। এই একটা মনোভাব নিয়ে তারা চলেন। কিন্তু দেখা যায় সেখানে তারা আসতে পারেন না। দুই, তিন, চার ঘন্টা দেরি হয়। সমস্ত যাত্রীরা দুর্ভোগের মধ্যে পড়ে। আশাকরি, মন্ত্রী মহাশয় একটা নির্দেশ দেবেন। যাতে কোনও গাড়ি without permission of the secretary. আর. টি.-এর নিয়ে যেতে না পারে। যাতে কেউ রিজার্ভে না যায়। দেখা যাচ্ছে, বিকেলে ৪/৫ খানা গাড়ি একসঙ্গে রিজার্ভে চলে গিয়েছে।

যাত্রীরা বাস পায়না ৪/৫ ঘন্টা পর্যন্ত বসে থাকে, এই অবস্থা যাতে না হয় তারজন্য মিনিস্টার সেদিকে নজর দিন, প্রাইভেট বাসের যে সমস্যা সেদিকে নজর দেবেন বলে মনেকরি। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে তিনি আর বাসের মালিকদের বাস দেবেন না, বাসের যারা চালক, কন্ডাক্টার তাদের যে কো-অপারেটিভ হবে, তাদের তিনি বাস দেবেন, আজকে যাত্রীরা যে অবস্থায় যাতায়াত করে তাতে দেখা যাচ্ছে বাসের ছাদের উপর চড়ছে এবং এরজন্যও দুঘন্টা ধরে বাসে থাকতে হচ্ছে, এদিকে দৃষ্টি দেবেন, কেননা এই অবস্থায় বেশিদিন মানুষ চলতে পারেনা। আর তিনি যে কথা বলছেন, যে বাসের ড্রাইভারদের কন্ডাক্টরদের বাস দেবেন, আমি মনে করিনা সেটা সম্ভব হবে। কারণ আপনার দলের মধ্যেই সেই মালিকরা আশ্রয় নিয়েছে এবং তাদের কাছ থেকে আপনার দল মোটা মোটা টাকা নিচ্ছে, আপনারা এতদিন যে কথা বলে এসেছেন যে আপনারা জনসাধারণের দল, মেহনতি মানুষের দল, সর্বহারাদের দল, এখন আপনারা আর তা নন, নির্বাচনের সময় আপনারা এসব কথা বলবেন। আপনারা জানেন গ্রামে এবং শহরে যারা জোতদার এবং জমিদার মালিকপক্ষ, তারা আপনাদের দলের মধ্যে ঢুকে গেছে, কাজেই আপনাদের তাদের কথা মেনে তাদের কথা শুনে চলতে হবে। তাই মালিক পক্ষই বাসের লাইসেন্স পাবে। বাসের মালিকরা মোটা মোটা লাভ করছে, তারা ইতিমধ্যেই হুমকি দিয়েছে বাসের ভাড়া বাড়ানোর জন্য, এই ব্যাপারে আপনাকে তাদের দাবির কাছে নতি স্বীকার করতেই হবে। বাসের ভাড়া আপনি নিশ্চয়ই বাড়াবেন, জনগনের কষ্ট হলেও আপনি কিছুই করতে পারবেন না। আমরা দেখেছি কিছুদিন আগে কলকাতার ট্যাক্সির মালিকরা মাত্র দু' সপ্তাহ ট্যাক্সি বন্ধ রেখেছিল, আপনাদের সঙ্গে কথাবার্তা হল, আপনি ট্যাক্সি মালিকদের দাবির নিকট নতি স্বীকার করলেন ভাড়া বাড়িয়ে দিয়ে। জনগণের সরকার, মেহনতি মানুষের সরকার, সেই সর্বহারার সরকার আর নেই, এখন আপনারা পুঁজিপতির সরকার, শিল্পপতিদের সরকার। আপনি ফ্লাইং ট্রেনিং ইন্সটিটিউট সম্বন্ধে বলেছেন এখানে ব্যয় অনেক বেড়ে গিয়েছে, অনেক বেশি টাকা বরাদ্দ করা হয়েছে যাতে উন্নতি ঘটে, সেদিকে দৃষ্টি দেওয়া দরকার। সেজন্য টাকা রেখেছেন, ভাল কথা, নিশ্চয়ই তা বলবেন। আপনি আপনার বক্তৃতায় বললেন পরিবহন ব্যবস্থার বর্তমানে খুব উন্নতি হয়নি, তার একটা কারণ হচ্ছে পশ্চিমবঙ্গে ভয়াবহ বন্যা হয়ে গেল, বন্যার ফলে সবকিছু ভেস্তে

গেল, পরিকল্পনামতো কাজ হচ্ছেনা, বন্যার দোহাই দিলেন। বন্যায় রাস্তাঘাট নিশ্চয়ই কিছু নষ্ট হয়েছে, কিছু তার ক্ষতি হয়েছে, কিন্তু পশ্চিমবঙ্গের সর্বত্র তো তা হয়নি। সুতরাং পরিবহনের ক্ষেত্রে সর্বত্র এই বন্যার দোহাই দেওয়া চলতে পারেনা, জনগণকে কংক্রিট দেখান কি করেছেন, আগের সরকার কি করেছিল কি রেখে গেছিল, আপনারা কি উন্নতি করতে পেরেছেন কি পারেননি। আপনারা বাস বাড়াবেননা, কিছুই করবেননা, এভাবে জনগণ চুপ করে থাকতে পারেনা। আমি আর বিশেষ কিছু বলছিনা, আমিন সাহেব যে ব্যয় বরাদ্দের মঞ্জুরি চেয়েছেন তার সম্পূর্ণ বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-40 — 4-50 P.M.]

**শ্রী নিরঞ্জন মুখার্জি ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আমাদের পরিবহনমন্ত্রী পরিবহনের জন্য ব্যয় বরাদ্দের মঞ্জুরি পেশ করেছেন, আমি তা সমর্থন করতে গিয়ে দু-চারটি বিষয়ে আলোচনা করতে চাই। প্রথমে আমি অনেকক্ষণ ধরে শুনবার চেষ্টা করছিলাম বিরোধী পক্ষ আজকের এই গুরুত্বপূর্ণ বাজেট কিভাবে আলোচনা করেন, কি তারা বলতে চান। আমাদের প্রধান বিরোধী দল জনতা পার্টির সদস্য কি যে বক্তব্য রাখলেন তা সঠিক ধরতে পারলাম না যে তিনি কি বলতে চাইলেন। সুনীতিবাবুর কথা শুনে আমার মনে হচ্ছিল যেন এই হাউসে গ্যাডগিলের কণ্ঠস্বর শুনতে পাচ্ছি। তার ভাষণ এত অসত্যে ভরা এত বিকৃত তথ্য সেখানে রয়েছে যা কল্পনা করা যায় না। আমি মনেকরি সুনীতিবাবুর গত ৩০ বছরের অভ্যাস সেটা তিনি পরিত্যাগ করতে পারছেন না। বাইরে জনগণের কাছে তাদের আর বলবার কিছু নেই. এখানে মুষ্টিমেয় কয়েকজন আছেন ঐ চোরের মায়ের বড় গলা যেরকম সেইরকমভাবে তারা এখানে চিৎকার করে নিজেদের আত্মতুষ্টি করবার চেষ্টা করছেন। তা করুন আমাদের বলবার কিছু নেই। আমি কিছু তথ্য দিয়ে তিনি কি রকম অসত্য কথা বলেছেন তা দেখাবার চেষ্টা করব। গত আমলে কি ছিল? কি অবস্থায় তারা এই পরিবহনকে রেখে গিয়েছিলেন? ১৯৭৬ সালে মোট বাস রাস্তায় নামতো ৫৬৫টি, ১৯৭৭ সালের জানুয়ারিতে তার সংখ্যা হল ৬৩২টি ১৯৭৮ সালে ৬১৫টি আর ১৯৬৯ সালের জানুয়ারি মাসে সেখানে নেমেছে ৬৭৭টি। সেখানে দৈনিক গড় আয় তুলনামূলকভাবে দেখতে পাচ্ছি ১৯৭৬ সালের জানুয়ারিতে ছিল ২০০৫৬০.৯৮ পয়সা, ১৯৭৭ সালের জানুয়ারিতে হয়েছে ২,২০,৬০০.৫০ পয়সা ১৯৭৮ সালের জানুয়ারিতে সেটা হল ২,২৬,৬৩৪.১১ পয়সা আর ১৯৭৯ সালের জানুয়ারিতে সেটা দাঁড়াল ২,৭৩,৪০১.১৫ পয়সা আর এই মার্চে ১৯৭৯ সালে সেটা এসে দাঁড়িয়েছে ২,৮৫,০০০.০০। তাহলে কি দাঁড়াচ্ছে? এটাও কি তিনি বুঝতে পারছেন না। যেখানে ৫৬৫টি বাস ছিল সেখানে দাঁড়িয়েছে ৬৭৭টি। কি সাংঘাতিকভাবে পরিবর্তন হচ্ছে। আমরা জানি এই পরিবহন ব্যবস্থা আমাদের পশ্চিমবাংলার সর্বত্র সভ্য নাগরিক জীবন যাপন একটা সুযোগ করে দেয়। আমাদের পরিবহনমন্ত্রী মহাশয় তার বক্তব্যে বলেছেন যে আমাদের পশ্চিমবাংলা এবং কলকাতায় যে পরিবহন ব্যবস্থা আছে তাতে আমাদের বাহবা নেবার কিছু নেই। গত ৩০ বছর পরিকল্পনা বিহীন অবিবেচনা প্রসূত এমন সমস্ত কার্যকলাপ সেখানে করা হয়েছে যারজন্য আজকে এই অবস্থা হয়েছে। আমাদের পরিবহন মন্ত্রী এরমধ্যেই একটা গতি সঞ্চার করেছেন। এই পরিবহন ব্যবস্থার মধ্যে প্রায় ১৩ হাজার শ্রমিক কর্মচারী কাজ করেন। আমরা তাদের মধ্যে একটা জাগরণের সৃষ্টি করেছি। সুনীতি তারাতলার কথা বললেন।

লজ্জা করে না আপনাদের সময় কি সন্ত্রাসের সৃষ্টি করেছিলেন। পরিবহনের মধ্যে কত ইউনিয়নের নেতাকে মেরেছেন। আজকে নাকে কান্না কাঁদছেন। আমরা জানি শ্রমিক কর্মচারিদের আজকে কি অসুবিধার মধ্যে এই পরিবহন ব্যবস্থা চালু রাখতে হয়েছে। তিনটি পরিবহন ব্যবস্থা আছে, একটা হচ্ছে রাষ্ট্রীয় পরিবহন আর একটি বেসরকারি পরিবহন আর একটা হচ্ছে জলপথ পরিবহন মোটর লঞ্চ নৌকা ইত্যাদি। আমরা সব ক্ষেত্রেই দেখতে পাচ্ছি অগ্রগতি হয়েছে। কিন্তু যে অগ্রগতি হয়েছে সেটা আগের তুলনায়—কিন্তু সেই অগ্রগতি মানুষের লক্ষে আসা সম্ভব হয়নি। তারজন্য আমরা চেষ্টা করছি সকলের সহযোগিতা নিয়ে আমাদের এগোতে হবে এবং সেখানে আমরা জনগণের সহযোগিতা পাচ্ছি।

নতুন নতুন রুট, নতুন নতুন ব্যবস্থা কিছু কিছু করানোর চেষ্টা হচ্ছে। কিন্তু স্যার, আমি মন্ত্রী মহাশয়কে বলব আজকে আমাদের অন্যান্য সমস্ত জিনিসপত্রের দাম বেড়েছে, সেই তুলনায় টিকিটের দাম বাড়েনি, যারজন্য লোকসান তো বাড়বেই। তাছাড়া খরচও অনেক বেশি বেড়ে গেছে, কিন্তু টিকিটের হার সেই পুরানো পয়সাতেই আছে। সুতরাং লোকসানের বহর তো বেশি দেখা যাবেই এবং বেশি লোকসান দেখিয়ে প্রাইভেট বা অন্যান্য ক্ষেত্রে ভাড়া বাড়ানোর যেভাবে চেষ্টা করা হচ্ছে, চাপ সৃষ্টি করানো হচ্ছে তাতে আমাদের সরকার পক্ষ থেকে দায়িত্ব নিয়ে এই সমতা বজায় রাখার চেষ্টা করা হচ্ছে। টিকিটের অনেক বেশি সেল বেড়েছে, রোজগার অনেক বেশি হচ্ছে, কিন্তু লোকসানের বহর তাতেও কমানো যায়নি। প্যাসেঞ্জার বেশি উঠলে, টিকিট বেশি কাটলেও লোকসানের বহর কমানো যায়নি। বিরোধী দলের এটা নিশ্চয় বোঝা উচিত এবং তারা সব জেনেশুনেও আজকে এই কথা বলছেন। আজকে একথাও সত্যি যে কিছু ত্রুটি বিচ্যুতি আছে এবং সুনীতিবাবু যেসব ত্রুটি বিচ্যুতির কথা বলেছেন আমিও সেইগুলি স্বীকার করি। আমাদের যে সেন্ট্রাল স্টোর আছে সেই বিষয়ে মন্ত্রী মহাশয়ের ব্যক্তিগত প্রচেষ্টা থাকা দরকার, কেন না সেখান থেকে অনেক তথ্য আমাদের কাছে আসে। আমাদের একটা পলিসি হল সাধারণ কর্মীরা যে প্রচেষ্টা নিয়ে কাজ করেন, ড্রাইভার, কনডাক্টররা যে দায়িত্ব নিয়ে গাড়ি চালান এবং গাড়িকে যেভাবে রক্ষা করেন, সেই প্রচেষ্টা কিন্তু উপরতলার দিকে সর্বক্ষেত্রেই সঞ্চার করানো যায়নি, এটা ফ্যাক্ট—আমরা এটা স্বীকার করি না। আমি মন্ত্রী মহাশয়কে বলব আপনি সেটা একটু দেখবেন। ১৯৭৬ সালে ৩৪ ভাগ বাস ব্রেক ডাউন হয়ে পড়ে থাকত। ৫০০ বেরলে ৪০০ এসে দাঁড়াত। আজকে সেই ব্রেক ডাউন ৬% কমানো গেছে। এখন ২৭/২৮% এসে দাঁড়িয়েছে এবং মেনটেনেন্সের ব্যবস্থা যদি ভাল করা যায় তাহলে আমাদের ধারণা শতকরা ১০ ভাগেরও বেশি বাস রাস্তায় বের করানো যায়। মুশকিল হচ্ছে কি ফাস্ট মুভিং আইটেম যা আছে পার্টস, ইত্যাদি কিনে হাতে রেখে দেওয়া দরকার, মজুত করা দরকার এবং মজুতের সেইমতো ব্যবস্থা করা নেই। পার্টস ইত্যাদির জন্য গার্ড পোস্টিং ঠিকমতো থাকে না। তারফলে স্পেয়ার পার্টস, টুলস, সান্ড্রি আইটেমস ইত্যাদি যা কিছু দরকার তা বোঝা যায় না স্টোরে কোথায় আছে। স্পেয়ার পার্টস কি আছে না আছে জানা যায় না। সামান্য একটা স্পেয়ার পার্টসের জন্য গাড়িটা হয়ত পড়েই রইল, বের করা গেল না, এই সমস্ত হয়। তাছাড়া কনজিউমিং ইউনিট যারা প্রকৃত পক্ষে বাস বের করেন সেখানে তাদের ডিমান্ড অনুযায়ি স্পেয়ার পার্টস কেনা হয়না। আমি একটা ছোট্ট ঘটনার কথা বলব। স্পেয়ার পার্টসের অভাবে অনেক সময় আমাদের গাড়ি বন্ধ থাকে। সেন্ট্রাল স্টোরে অনেক সময় দেখা যায় যেটা আমাদের দরকার নেই সেইরকম পার্টস লক্ষ

লক্ষ টাকার কিনে মজুত করা আছে। কাজেই সমস্ত কিছুই একটা পরিপূর্ণ সুস্থ ব্যবস্থার মধ্যে আনা দরকার। আমাদের মাল কেনার জন্য একটা টেকনিক্যাল অ্যাডভাইসারি কমিটি আছে এবং তাদেরই রেকমেনডেশনের ভিত্তিতে মাল কেনা হয়। তাদের সুপারিশ অনুযায়ী কোন কোন ধরনের স্পেয়ার পার্টসের ডিমান্ড বেশি এবং কোনগুলি বেশি বেশি দরকার সেই ডিমান্ড কনসিডার না করে তারা খুশি মতো অর্ডার দেন। সেন্ট্রাল স্টোরে হয়ত ৭ লক্ষ টাকার মাল কেনার কথা, তারমধ্যে হয়ত ৪ লক্ষ টাকার মাল কিনলেন। এই ৪ লক্ষ টাকার মধ্যে ১ লক্ষ টাকার স্পেয়ার পার্টস খরচ করানো গেল, বাকিটা পড়ে রইল। বাকি ৩ লক্ষ টাকার মাল মজুত পড়ে রইল। অব্যবহৃত অবস্থায় এইভাবে মাল পড়ে থাকলে অকেজো হয়ে যাবে। এই ত্রুটিগুলি আপনি দেখবেন। এই ধরনের অব্যবস্থা আমরা দেখতে পাচ্ছি এবং স্টেট ট্রান্সপোর্টের মধ্যে আমরা এই জিনিস দেখছি। আমাদের এই সীমাবদ্ধ অবস্থার মধ্যেও এইসব বাধা বিঘ্নগুলি দূর করা দরকার। এই সম্পর্কে আমি আর দু-একটি কথা বলব। ডিপোগুলি ক্যাশ পারচেজ করে। আমার মনে হয় এটা অন্যায়, ঠিক নয়।

[4-50 — 5-00 P.M.]

ডিপোগুলিতে ক্যাশ পারচেস বন্ধ হওয়া উচিত। তারপর অনেক ব্যাপারে অকশন হয়—সেখানে আমরা দেখেছি, এই কিছুদিন আগেই তারাতলায় একটা অকশনের ব্যাপার। কে সেসব ঠিক করলেন, কোথা থেকে ঠিক হল কিছুই জানা গেল না। স্যার, আমাদের এই ভারতবর্ষে অনেক জায়গাতেই অকশন হয়, সেখানে বৈজ্ঞানিক পদ্ধতিতে এই অকশন হয়, কাগজে বিজ্ঞাপন দেওয়া হয় এবং সারা ভারতবর্ষ থেকে বড় বড় লোকরা আসেন। কিন্তু এ ক্ষেত্রে সেইসব কোনও ব্যবস্থা না করে আমরা দেখলাম একজন অফিসার অকশন করে দিলেন কনডেম মাল। তারপর সেখানে শ্রমিক কর্মচারিরা বাধা দেওয়ার সেই অকশন বন্ধ করে দেওয়া হয় এবং নতুন করে অ্যাডভার্টাইজমেন্ট করে অকশন করা হয়। সেখানে নতুন ভাবে অকশন করার ফলে প্রচুর টাকা লাভ হয় এবং সরকারি তহবিলে সেই টাকা আসে। এইসব অফিসার এখনও রয়েছে। এই সমস্ত দায়িত্বজ্ঞানহীন অফিসারদের কার্যকলাপ সর্বক্ষেত্রে না থাকলেও কিছু কিছু ক্ষেত্রে আছে। এগুলি মাননীয় মন্ত্রী মহাশয়ের দেখা দরকার। তারপর বাসের গুরুত্বপূর্ণ অ্যাডমিনিস্ট্রেশনের ব্যাপারে—এরসঙ্গে শিল্পের এবং মানুষের প্রত্যক্ষ যোগ রয়েছে—একজন জেনারেল ম্যানেজারের পদ খালি আছে। একজন অবসরপ্রাপ্ত অ্যাকাউন্টসের লোক সেখানে অ্যাকটিং জেনারেল ম্যানেজার হিসাবে কাজ করছেন। তিনি অডিটের হেড, অ্যাকাউন্টস দেখছেন এবং জেনারেল ম্যানেজারের কাজ করছেন। অন্যান্য ব্যবস্থা থাকা সত্ত্বেও আমি বলব, এইরকম একটি গুরুত্বপূর্ণ জায়গায় জেনারেল ম্যানেজার ছাড়া বেশিদিন চলা উচিত নয়। এইগুলির প্রতি যদি আমরা দৃষ্টি দিই এবং সুষ্ঠু ব্যবস্থা করি তাহলে আমাদের এই স্টেট ট্রান্সপোর্ট-এর অবস্থা আরও উন্নততর পর্যায়ে আনা যাবে। এরপর স্যার, টিকিট চেকিং সম্বন্ধে কয়েকটি কথা বলব। প্রতি দু/তিনটি অন্তর ট্রামে উঠলেই বেশ চোখে পড়ে যে টিকিট চেকিং করার জন্য চেকাররা উঠছেন কিন্তু বাসে আমরা শুনেছি এবং মাননীয় মন্ত্রী মহাশয়ের বিবৃতিতেও দেখছি টিকিট চেকার আছেন ৪৫০/৫০০ মতন এছাড়া এগজামিনার আছেন ৯ শোর মতন কিন্তু বাসে কোথাও ওদের দেখা যায়না। সেখানে ট্রামে যেমন চেকাররা হেল্প করেন কনডাক্টরদের টিকিট কাটার ব্যাপারে বাসে কিন্তু সেই জিনিস লক্ষ করা

যায় না। প্রশাসনের এইদিকগুলি ভালভাবে দেখা দরকার। মাননীয় মন্ত্রী মহাশয়ের যে বাস বাড়ানোর পরিকল্পনা বা বিভিন্ন ভাবে নতুন কায়দায় বাস চালাবার যে প্রচেষ্টা সেটা নিশ্চয় অভিনন্দনযোগ্য—এতবড় বন্যার মাঝে বিপর্যয়ের মাঝে দাঁড়িয়ে রাষ্ট্রীয় পরিবহনের কর্মীরা যেভাবে বাস চালু রেখেছিলেন সেটা কম কৃতিত্বের কথা নয়, সাথে সাথে আমি বলব, যেসব ত্রুটি বিচ্যুতি আছে সেগুলি যদি দূর করা যায় তাহলে আরও অবস্থার উন্নতি হবে। এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, সুনীতিবাবুদের দলবল এখনও ওখানে আছে বাসা বেঁধে, তারা কল কব্জা নাড়াবার চেষ্টা করছে কাজেই সেদিকে যাতে কোনও বিপর্যয় না আসে তার প্রতিও লক্ষ্য রাখতে হবে। এরপর স্যার, আমি কলকাতার ট্রাম সম্বন্ধে কয়েকটি কথা বলব। এম.টি.পি'র খোঁড়াখুড়ি, বন্যা ইত্যাদি সব কাটিয়ে এই ট্রামের ব্যবস্থা যথেষ্ট উন্নততর পরিবহনের ব্যবস্থা হিসাবে সেটাকে মেনটেন করে চলে আসা হচ্ছে কিন্তু এই ট্রামের ব্যাপারেও কিছু কিছু সুপারভিসনের অভাব আছে, এখানেও মাথাভারি কার্যকলাপ আছে। যেমন ডিপো অপারেটিং ম্যানেজার, তার নিচে একজন টি.এ.হেড ইনচার্জ, তার নিচে.একজন হেড মাষ্টার, তার নিচে আবার অ্যাসিস্ট্যান্ট হেড স্টাটার, আবার দুটি ডিপোর মধ্যে একজন বুকিং স্টাটার, আবার রেকর্ড স্টাটার—এইরকম কিছু কিছু টায়ার হয়ে আছে। এদের কারুর সঙ্গে কারুর কো-অর্ডিনেশন নেই। এই কো-অর্ডিনেশন না থাকার ফলে যেখানে ৬$\frac{১}{৪}$ ঘন্টা চলবার কথা একটা শিফট, সেখানে দেখা যাচ্ছে ৪ থেকে ৪।। ঘটনার বেশি ট্রামে ব্যবহার করা যাচ্ছেনা। অথচ এতগুলি টায়ার, অফিসার ব্যবস্থাপনায় আছেন। সুতরাং সেদিক থেকে অপারেশনের ব্যাপারে ট্রামের আরও বেটার ব্যবস্থা করার জন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এ ছাড়া ইঞ্জিনিয়ারিংয়ের কিছু কিছু ক্ষেত্র আছে। যেমন ধরুন কারখানা, নোনা-পুকুরে মডার্ন কারখানা আছে। সেখানে নতুন নতুন ট্রামের বডি তারা তৈরি করছে এবং খুব দক্ষতার সঙ্গেই করছে। এখানেও খরচ কমানো যায়। যেমন ধরুন যেখানে বডি বিল্ডিং হচ্ছে অর্থাৎ ক্যারেজ এবং ওয়াগন তৈরি হচ্ছে, সেটা হচ্ছে এক প্রান্তে। আর তার থেকে ১৫ মিনিট, ২০ মিনিট দূরে পরিবহন দিয়ে আসতে হবে আর প্রান্তে যেখানে করাত কল আছে। কেননা, ক্যারেজ তৈরি করার সঙ্গে যুক্ত আছে করাত। সুতরাং ওখানে আমার বক্তব্য হচ্ছে, ক্যারেজ এবং ওয়াগন যেখানে তৈরি হচ্ছে তার পাশে যদি করাতকলটা বসিয়ে দেওয়া যায় তাহলে মজুরি, সময় এবং আর্থিক সংস্থার সঙ্কুলান করানো সম্ভব হয়। এইরকম কিছু কিছু কাজ আছে যেটা আমরা করতে পারি। কাজেই মন্ত্রী মহাশয়কে এই বিষয়ে দৃষ্টি রাখার জন্য বলব যে আপনি দেখবেন কিভাবে কি করা যায়।

তারপর গাড়ির ছাদের কথায় একটু আসি। গাড়ির ছাদে চটের পরিবর্তে কাগজ দিয়ে পেস্টিং করে লাগানো থাকে। তাতে অনেক সময় দেখা গেছে যে জার্কিং হলে বিভিন্ন জায়গায় ফেটে যাচ্ছে এবং তারফলে লোকসানটাও বেড়ে যাচ্ছে। সেজন্য এগুলি লক্ষ্য করা দরকার। এতগুলি যখন অফিসার আছেন, এত প্রশাসনিক ব্যবস্থা আছে তখন এগুলি লক্ষ্য করে যাতে আর্থিক লোকসান সেটা হচ্ছে, অন্যদিকে ক্ষয়-ক্ষতি যেটা হচ্ছে তাকে বাঁচাতে পারি সেটা দেখা দরকার। এই ব্যাপারে আমি বলব যে তোর মেনটেনেন্সটা ঠিকমতো করুন। মেরামত যদি ঠিক সময় মতো করা যায়, সামান্য পার্টসের জন্য যেখানে ঘন্টার পর ঘন্টা পড়ে থাকে, সেটা যাতে না হয় তার একটা সুব্যবস্থা করতে হবে।

তারপর আমি জলপথের কথায় আসবো। এখানে মন্ত্রী মহাশয় বলেছেন যে সুন্দরবনে ২টি জেটি ইত্যাদি করে পথ পরিবহনের ব্যবস্থা করা এবং সেখানে উনি বলেছেন হাওড়া এবং কলকাতার মধ্যে আর একটা ব্রিজ করা হবে। এটাতে ফেরি ব্যবস্থার মাধ্যমে আমরা পরিবহনের কাজ অনেকটা করতে পারি এবং এটা দ্রুত হওয়া দরকার এবং সঙ্গে সঙ্গে একথা বলব যদিও এটা স্যাংশন হয়ে আছে, কলকাতার দিকে জেটি হয়ে গেছে, হাওড়ার দিকে হবে এবং ফরাক্কা থেকে কলকাতা সম্পর্কে যেটা মন্ত্রী মহাশয় এখানে বললেন, সে সম্পর্কে শুধু কেন্দ্রীয় সরকারের উপর নির্ভরশীল না হয়ে রাজ্য সরকার আর একটু উদ্যোগ গ্রহণ করুন। এতে মানুষের যাতায়াতের যেখানে সুবিধা হবে এবং শুধু তাই নয়, সঙ্গে আনাজপত্র ইত্যাদি যদি আমরা আনতে পারি পরিবহনের মাধ্যমে তাহলে সেটা অনেক সস্তায় ভাল জিনিস কলকাতার মানুষকে আমরা দিতে পারি এবং ব্যবসা বাণিজ্যটাও ঐ পথের মাধ্যমে আমরা করতে পারি। কাজেই এটা একটু চিন্তা করে দেখবেন।

[5-00 — 5-10 P.M.]

আর একটি কথা বলে আমার বক্তব্য শেষ করব সেটা হচ্ছে মিনিবাস, বাস এবং বাসের মালিকদের ব্যাপারে। সত্য বাপুলি মহাশয় এখানে ছিলেন, তিনি চলে গেছেন। তিনি হঠাৎ বললেন যে ৮০ নম্বর বাসের কে একজন নাকি ইউনিয়নের তথাকথিত সম্পাদক, গৌর পাল, তিনি নাকি মার খেয়েছেন, নাকি মেরেছেন, এইরকম একটা কি হয়েছে। আমি আপনার কাছে দায়িত্ব নিয়ে বলতে পারি, ঐ অঞ্চল আমার এলাকার মধ্যে কিছুটা পড়ে। ৮০ নম্বর রুটে এক ধরনের মালিক আছেন, যাদের সুনীতি বাবুরা পারমিট দিয়েছিলেন। তারা সমস্ত পরিবহন ব্যবস্থাটাকে নিজেদের কব্জায় রাখতে চান, ভেস্টেড ইন্টারেস্টের দল। তারা চক্রান্ত করে মানুষের উপরে চাপ সৃষ্টি করে, কেন্দ্রীয় সরকারের বাজেটকে সামনে রেখে ভাড়া বাড়াবার চক্রান্ত করেন এবং তারা বাস স্ট্রাইক করেন। তাদের সেই স্ট্রাইকে মালিকদের সামান্য একটা অংশ সাড়া দেয়। কিন্তু দেশের জনসাধারণ এবং শ্রমিক কর্মচারিরা তাদের সেই চক্রান্তকে ব্যর্থ করে দিয়েছেন। এই ৮০ নং বাস যখন চলে, কিছু মালিক ও শ্রমিক কর্মচারিরা যখন চালাতে যায় তখন এই তথা-কথিত গৌর পাল, যার তিন বিয়ে তা সত্ত্বেও পতিতালয়ে বেশিরভাগ রাত কাটায়, সেই সত্য বাপুলি মহাশয়ের গৌর পাল বাস যাতে না বেরতে পারে তারজন্য বারুইপুরের একটা পেট্রোল পাম্পে গুন্ডাবাজির সৃষ্টি করে। তখন সেখানকার শ্রমিক কর্মচারিরা বাধা দেয় এবং বাধা দিয়ে তারা গৌর পাল সহ কিছু কংগ্রেসি লোকের চক্রান্তকে ব্যর্থ করে ৮০ নং বাস রাস্তায় বের করেছে। এসম্পর্কে এই হাউসে বার বার এমন সব অসত্য কথা বলা হয়েছে আমাদের গোয়েবলস-এর কথা স্মরণ করিয়ে দেয়। ওদের কাজই হচ্ছে বিকৃত এবং অসত্য কথা বলে বিধানসভাকে বিভ্রান্ত করা যে কোনওভাবে বাধা সৃষ্টি করা, বিরোধিতা করা নয়। ওরা গঠনমূলক বিরোধিতা করতে চান না। দেশের গুরুত্বপূর্ণ পরিবহন শিল্পের সঙ্গে দেশের লক্ষ লক্ষ মানুষের জীবন জীবিকা যুক্ত। সেই পরিবহনের বাজেট সম্পর্কে আমাদের পরিবহনমন্ত্রী মহাশয় আজকে যে দৃষ্টিভঙ্গির পরিচয় দিয়েছেন এবং অগ্রগতির জন্য যে ব্যবস্থা অবলম্বন করছেন তাতে আমি তাকে অভিনন্দিত করছি এবং এই বাজেটকে পরিপূর্ণভাবে সমর্থন করছি।

[5-10 — 5-20 P.M.]

**শ্রী সন্তোষকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবহনমন্ত্রী মহাশয় যে বাজেট আজকে উত্থাপন করেছেন তাকে আমি সম্পূর্ণরূপে সমর্থন করি। সমর্থন করি এই কারণে যে, তার নির্ভিকতা আমাদের সমর্থনের পথে আরও বেশি করে এগিয়ে দিয়েছে। তিনি এরমধ্যে কোথাও এতটুকুও অতি আশার-বাণী শোনাননি। তিনি বলেছেন অবস্থা খারাপ ছিল, এখনও আছে, উন্নতি করার চেষ্টা করছি। কিছু উন্নতি করেছি এবং আরও করব। এই বাজেটে আমরা দেখছি যে, ১৯৭৮-৭৯ সালে সি.এস.টি.সির যেখানে ৩ কোটি ২৫ লক্ষ টাকা খরচ করবার প্রস্তাব ছিল, এবারে সেখানে ৪ কোটি ৫৬ লক্ষ টাকার প্রস্তাব রয়েছে। দুর্গাপুর স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনের জন্য ৪৫ লক্ষ টাকার প্রস্তাব গতবারে ছিল, আর এবারে প্রস্তাব আছে ৫৬ লক্ষ টাকার। নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনের জন্য ছিল গতবারে ৬০ লক্ষ টাকা, এবারে সেটা হয়েছে ৮৪ লক্ষ টাকা। এবং ক্যালকাটা ট্রাম সার্ভিসের জন্য গতবারে ছিল ১ কোটি ১০ লক্ষ টাকার, এবারে হয়েছে ১ কোটি ৬৮ লক্ষ টাকার বাজেট প্রস্তাব। সুতরাং এই বাজেট এটাই প্রমাণ করছে যে, উন্নতির একটা চেষ্টা আমাদের পরিবহন-মন্ত্রী মহাশয় করছেন। এই কারণে এই বাজেটকে সমর্থন করতে গিয়ে আমি এটা বলছি যে, পরিবহন ব্যবস্থা যা সরকারি ক্ষেত্রে রয়েছে তাকে সোসাল সার্ভিস রূপে ধরে নিতে হবে। সব সময়ে এক্ষেত্রে লাভের কথা ভাবলেই সমাজের সুবিধা হবে, তা মনে করা ঠিক নয়। কারণ মানুষের যাতায়াতের সুবিধা আমাদের আগে দেখতে হবে। সুতরাং এখানে শুধু পয়সাই খরচ হয়ে যাচ্ছে, লাভ হচ্ছে না, একথা মনে করলে চলবে না। প্রাইভেট বাসের মালিকরা যেমন একজন লোককে দিয়ে ১৬ ঘন্টা কাজ করাচ্ছে সেরকম সরকারি ক্ষেত্রে হতে পারে না। সরকারি ক্ষেত্রে সরকারি চাকুরির যেসব সুযোগ সুবিধা এবং অন্যান্য ব্যবস্থা আছে সেগুলি কর্মচারিদের দিতে হবে। এমন কি এবারে এইসব কর্মীদের বোনাস পর্যন্ত দেবার ব্যবস্থা করা হয়েছে। তাই আজকে শুধু লোকসানের কথা মনে করা চলবে না। আজকে সোসাল সার্ভিসের কথা ভাবতে হবে। তবে বেসরকারি মালিকদের চিন্তা-ধারা নিয়ে যারা থাকবেন তারা বলবেন, বেসরকারি মালিক যারা রয়েছে তাদের ১১ হাজার বাস রয়েছে, সেই ১১ হাজার বাসের সঙ্গে এগুলিও দিয়ে দিন। এই প্রস্তাব ঐ তথা-কথিত মানুষরা করতে পারেন, যারা পুঁজিপতিদের দোসর তাদের মুখে একথা শোভা পায়, তাদের সরকারের কথা, জনগণের কথা মনে থাকে না। সুতরাং তাদের মুখেই একথা শোভা পায়, এটা আমাদের মনে রাখতে হবে। একটু আগে সুনীতিবাবু বললেন যে, পারডে ভিহিকিলস কমে যাচ্ছে এবং লং ডিসটান্সের কথা বললেন কিন্তু আমি বলব মাননীয় পরিবহনমন্ত্রী মহাশয় গ্রামের মানুষের জন্য চিন্তা করছেন। আমরা ইকোনমিক রিভিউতে দেখতে পাচ্ছি, ১৯৭৬-৭৭ সালে যেখানে ৭৫টি বাস ছিল সেখানে ১৯৭৭-৭৮ সালে হয়েছে ৮৬টি। এবং ১৯৭৮-৭৯ সালে আরও বেশি চলছে। ১৯৭৯-৮০ সালে যাতে আরও বেশি চলে তারজন্য তিনি উদ্যোগ নিয়েছেন। সুতরাং চেষ্টা করা হচ্ছে যাতে পরিবহনের একটা সামগ্রিক উন্নতি করা যায়। পারডে ভিহিকিলস লং ডিসটান্সের জন্য যেখানে ১৯৭৬-৭৭ সালে ছিল ৫৫টি বাস সেখানে ১৯৭৭-৭৮ সালে দাঁড়িয়েছে ৬৬টি। টোটাল রুট লেন্থ যেখানে ১৯৭৬-৭৭ সালে ছিল ৬০৩৪ কিলোমিটার সেখানে ১৯৭৭-৭৮ সালে হয়েছে ৭০৬৯ কিলোমিটার। সুতরাং মাননীয় পরিবহনমন্ত্রী মহাশয় চেষ্টা করছেন। এমন একটা অবস্থার মধ্যে তিনি চেষ্টা করছেন যেখানে সবকিছু ভেঙে

পড়েছে। সুতরাং তার এই প্রচেষ্টার জন্য এই বাজেটকে সমর্থন না করার ধৃষ্টতার পরিচয় বলে মনে করি। আমরা দেখতে পাচ্ছি, গত ৩০ বছর ধরে সামগ্রিকভাবে অন্যান্য স্টেটের তুলনায় আমরা পিছিয়ে পড়েছি। তার কারণ হচ্ছে, কেন্দ্রীয় সরকার যেভাবে সাহায্য করা আমাদের স্টেটের জন্য উচিত ছিল তা করেনি বলেই আমরা পিছিয়ে পড়েছি। রাস্তা-ঘাটের জন্য পিছিয়ে পড়েছি। রাস্তা-ঘাটের প্রসঙ্গে এইজন্য আনছি যে এই ডিপার্টমেন্টের সাথে পি.ডব্লু ডিপার্টমেন্ট যুক্ত আছে। আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা-পয়সা পেয়ে এবং আমাদের রিসোর্স থেকে টাকা-পয়সা পেয়ে রাস্তা-ঘাট তৈরি করতে হয়। আমরা দেখেছি ওয়েস্ট বেঙ্গলে ১ লক্ষ লোক পিছু ১৮৭ কিলোমিটার মাত্র রাস্তা হয়েছে। যেখানে অন্ধ্রপ্রদেশে হয়েছে ২১২, আসামে হয়েছে ২১৩, বিহারে হয়েছে ২১২, উড়িষ্যায় হয়েছে ২১৮। সুতরাং প্রত্যেকটি সুযোগ থেকে আমরা বঞ্চিত হয়ে আছি এবং সেইজন্যই পশ্চিমবাংলায় রাস্তা-ঘাটের সামগ্রিক উন্নতি হয়নি। আমরা আরও বেশি পরিমাণে রাস্তা-ঘাট তৈরি করতে পারতাম যদি কেন্দ্রীয় সরকার আমাদের আরও বেশি সাহায্য করতেন। মাননীয় সদস্য শ্রী সুনীতি বাবু বললেন যে যদি তিনি নিজের পরিচয় দিতেন তাহলে তার চেহারা পাল্টে যেত. এইরকম উস্কানিমূলক কথা তার মুখে শোভা পায়না। তিনি বিধানসভায় কি করে আইন-শৃঙ্খলার প্রশ্ন তোলেন তা তো আমি বুঝতে পারি না। তারমতো মানুষ যিনি বিধানসভার সদস্য বলে পরিচয় দেন যদিও তিনি সদস্য হিসাবে পরিচয় দেবার অযোগ্য তার কারণ তিনি বাজেট বিতর্কে যে কথাগুলি বললেন তাতে একজন দায়িত্বশীল মানুষের পক্ষে, একজন সদস্যের পক্ষে এইরকম কথা, এইরকম উক্তি শোভা পায় না। আজকে পরিবহন মন্ত্রী মহাশয় এর উন্নতির জন্য যেভাবে চেষ্টা করছেন তারজন্য তাকে ধন্যবাদ দেওয়া উচিত বাসের ভাড়া বাড়াবার কথা বলে বাস মালিকরা ঠিক করেছিলেন ধর্মঘট করবেন। কিন্তু জনসাধারণ মন্ত্রী মহাশয়ের পেছনে থাকায় বাস মালিকদের সেই চক্রান্ত সফল হয়নি এবং শেষ পর্যন্ত তাদের পরাজয় স্বীকার করতে হল। হাওড়া থেকে আমতা পর্যন্ত একাট সি.এস.টি.সি'র রুট করা হয়েছে এবং আরও কতকগুলি প্রস্তাব আছে। আমতা থেকে ভায়া আঁদুল একটা রুট করবার কথা যেন তিনি দয়া করে মনে রাখেন একব্বরপুর থেকে এসপ্ল্যানেজ ভায়া আঁদুল যতশীঘ্র সম্ভব ৩টি বাস দিয়ে এই রুট খোলা হবে আপনি বলেছিলেন কিন্তু সেটা আজ পর্যন্ত হয়নি। এইদিকে লক্ষ্য দিতে অনুরোধ করছি এবং আপনার বাজেট সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-20 — 5-30 P.M.]

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, যে বাজেট পেশ করা হয়েছে তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। বিরোধীপক্ষ থেকে যেভাবে আক্রমণ হয়েছে তার পেছনে কোনও যুক্তি আছে বলে আমি মনে করিনা। প্রথমেই বলতে চাই গোটা ব্যবস্থাটাই একটা পুঁজিবাদি ব্যবস্থার উপর দাঁড়িয়ে আছে। সেইজন্যই কংগ্রেস ও জনতা দলের সমর্থনপুষ্ট বাস মালিকরা আছেন তাদের জন্যই সরকারি বাস বৃদ্ধি করা চলবে না বা ব্যক্তি স্বাধীনতার প্রশ্ন তুলে এই কাজ ওরা করতে দেবেন না। ওরা এখানে বলছেন সরকার কোনও কাজ করেন না। আমি বলতে চাই পুঁজিবাদি ব্যবস্থায় কোনও ভাল জিনিস করা সম্ভব নয়। তবুও বর্তমান ব্যবস্থার যদি পরিবর্তন করতে পারা যায় তাহলে জনসাধারণের কল্যাণ হবে, এবং এই

পরিবহন ব্যবস্থা আরও সুন্দর হবে। এটা ঠিক যে আমাদের আত্মসন্তুষ্টির কোনও কারণ নেই, মন্ত্রী মহাশয় তার ভাষণে ক্রটির কথা যেমন বলেছেন সেই সঙ্গে সঙ্গে আগামি দিনে কি কি কাজ হবে সে কথাও বলেছেন। সেইদিকে লক্ষ্য রেখে সঠিকভাবে যদি আমরা পদক্ষেপ করতে পারি তাহলে আমরা আমাদের সাফল্য অর্জন করতে পারব।

পরিবহন দপ্তরের যোগ্য ও অযোগ্য অফিসারের সমাবেশ আছে। পরিবহন দপ্তরের যিনি কমিশনার তার যোগ্যতা সম্বন্ধে আমার আস্থা আছে। কিন্তু তার অধীনে যে সমস্ত অফিসাররা আছেন তাদের সম্বন্ধে আমি দু-একটা তথ্য দিচ্ছি। হাওড়া কলকাতা ফেরি সার্ভিস স্কীমের জন্য কেন্দ্রের তরফ থেকে ৮৫ লক্ষ টাকা পাওয়া গিয়েছিল। সেই টাকার মধ্যে মাত্র ৩৯ লক্ষ, ৩৮ হাজার টাকা খরচ করতে পারা গেছে বাকি ৫৫ লক্ষ টাকা খরচ করা সম্ভব হয়নি। অবশ্য এরজন্য মন্ত্রী মহাশয় দায়ী নন, যাদের দ্বারা এই পরিকল্পনাকে রূপায়িত করবার কথা ছিল তারা কেন এই সময় সীমার মধ্যে কাজগুলো করতে পারেন নি, সে সম্বন্ধে অনুসন্ধান করে প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করা উচিত। অর্থাৎ যে অফিসারের ক্রটির জন্য এই কাজ হয়নি, তাহলে তার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা উচিত। ভেসল প্রকিওরমেন্ট নবদ্বীপ কাটোয়ার জন্য ১৫ লক্ষ টাকা পেয়েছিলেন সেই টাকাও খরচ হয়নি। আই.ডব্লিউ.টি. থ্রু ট্রেনিং সেন্টারের জন্য ২ লক্ষ ৫৮ হাজার টাকা পাওয়া গিয়েছিল তাও খরচ করা হয়নি, এইদিকে দৃষ্টি দিতে অনুরোধ করছি। পশ্চিমবাংলার বাইরে আমাদের চেয়ে অনেক পিছিয়ে পড়া রাজ্য আছে যেগুলির পরিবহন ব্যবস্থা তুলনামূলক ভাবে উন্নত। এ ক্ষেত্রে গুজরাটের পরিবহন ব্যবস্থার কথা বলা যায়। আমাদের পশ্চিমবাংলায় তার চেয়ে ভাল করা যায় কিনা সেটা আপনি দেখবেন। সেখানে দেখলাম সারা রাজ্যে সরকারি ট্রান্সপোর্ট কর্পোরেশন চলছে, ব্যক্তিগত মালিকানায় কোনও কাজ নেই। এমন কি ৩ কিলোমিটারের চেয়েও দূরত্ব নয় এমন গ্রামের মানুষরাও যানবাহনের সমস্ত সুযোগ সুবিধা পাচ্ছে। সেইজন্য গ্রামের মানুষের যাতায়াতের পথ যাতে আরও সুগম করতে পারা যায় সেদিকে লক্ষ্য রাখতে হবে। আমাদের রাস্তাঘাটগুলি যদি পরিকল্পনা অনুযায়ী করা যায়, তার রক্ষণাবেক্ষণের ব্যবস্থা যদি ঠিকমতো করা যায় তাহলে রাজ্যের পরিবহন ব্যবস্থার খরচ অনেক কম হবে। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে রাস্তা মেরামতের জন্য যাতে আমরা টাকা আদায় করতে পারি তার ব্যবস্থা করা উচিত। পরিবহন ও পূর্ত দপ্তরের মধ্যে একটা কো-অর্ডিনেশন থাকা দরকার। শুধু কলকাতা নয়, কলকাতাকে কেন্দ্র করে বিভিন্ন জায়গা থেকে কয়েকঘন্টার মধ্যে যাতে কলকাতায় আসা যায় আশাকরি সেই ব্যবস্থা আপনি গ্রহণ করবেন। এই ব্যবস্থা করতে গেলে অনেক বাধা আসবে এটা আমরা জানি, কারণ অতীতের যে জঞ্জাল আমাদের উপর চাপানো হয়েছে তা একদিনে সংশোধন করা যাবে না। ওরা বলবেন সংস্কারের কথা, আমি বলছি আজকে এমন একটা ব্যবস্থার মধ্যে এই পরিবহন চলছে যে সেটাকে সংস্কার করতে গেলে চাই প্রপার অপারেশন, রোগি এমন জায়গায় এসেছে যে সেখানে ছুরি না চালালে সেই রোগিকে রক্ষা করা যাবে না। পরিবহন ব্যবস্থার মধ্যে গত ৩০ বছর ধরে যে দুর্নীতি বাসা বেঁধেছে সেই দুর্নীতিকে যদি দূর করতে হয় তাহলে ওরা চিৎকার করবেন আমরা নাকি দলবাজি করছি, নানারকম আমাদের বিরুদ্ধে অভিযোগ আনা হবে। কিন্তু আমি বলতে চাই আজকে পশ্চিমবঙ্গের মানুষের স্বার্থে যদি বাসের সংখ্যা বাড়াতে পারি, বাস যাত্রীর সংখ্যা যদি বাড়ে, দুর্নীতি যদি কমাতে পারি তাহলে বাসের লস কমবে, আয় বাড়বে এবং জনসাধারণ সঠিকভাবে যেতে পারবেন।

আর একটা আবেদন রাখছি মাননীয় পরিবহন মন্ত্রীর কাছে সেটা হচ্ছে উত্তরবঙ্গে আমি ঘুরে দেখেছি যে সেখানে রাষ্ট্রীয় পরিবহনগুলিতে একটা দরজা থাকায় যাত্রিদের ওঠানামা করতে যথেষ্ট অসুবিধা হয়, অনেক সময় যাত্রিদের মধ্যে বিরোধ দেখা দেয়। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে সমস্ত বডি বিল্ডার্সদের উপর বাস নির্মাণের দায়িত্ব আছে তারা যেন যাত্রী সাধারণের সুযোগ-সুবিধার কথা চিন্তা করে নির্মাণ করেন। কলকাতা পরিবহনে, বেসরকারি বাসে দুটো দরজা আছে। আবার দেখেছি অন্যান্য রাজ্যে দুটো দরজা থাকা সত্ত্বেও একটা কনডাক্টরকে দিয়ে কাজ চালান হয়, পিছনের দরজা দিয়ে যাত্রিদের ওঠানো হয় এবং সামনের দরজা দিয়ে নামানো হয়। ওঠা-নামা একটা দরজা দিয়ে যদি বন্ধ করা যায় তাহলে টিকিট ফাঁকি দেওয়ার যে প্রবনতা কিছু লোকের মধ্যে থাকে সেটা অনেকাংশে বন্ধ করা যায়। সেজন্য পরিবহন মন্ত্রীকে আমার প্রস্তাব বিবেচনা করার জন্য অনুরোধ করছি। তিনি যদি মনে করেন যে এটা চালু করলে পরিবহন দপ্তরের কাজের সুবিধা হবে তাহলে তিনি যেন সেটা বিবেচনা করেন। আমি মনেকরি যে রাজ্যে পরিবহন দপ্তরের জন্য মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন সেটা সময়োপযোগী বাজেট এবং আগামি দিনে জনসাধারণের স্বার্থকে সামনে রেখে সুযোগ-সুবিধা বাড়ানোর ক্ষেত্রে যে প্রস্তাব তিনি করেছেন সেটাকে সর্বতোভাবে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-30 — 5-40 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমিন সাহেবকে দেখে এবং পরিবহন বাজেট তিনি পেশ করার ফলে মনে হচ্ছে যে পশ্চিমবাংলায় রাজ্য সরকারের পরিবহন দপ্তর নামে একটা দপ্তর আছে এবং এই দপ্তরের ভারপ্রাপ্ত একজন মন্ত্রীও আছেন। কথাটা বলতে হচ্ছে এইজন্য যে সরকারি পরিবহন ব্যবস্থার যা হাল তাতে করে এই কথাটা বোধ হয় অযৌক্তিক নয়। আমি কলকাতা মহানগরীর কথা বলছি, যাত্রী সাধারণের কি অবস্থা, পরিবহনের প্রশ্নে সরকারি পরিবহন ব্যবস্থার উপর বাস্তবে জনসাধারণ নির্ভর করতে পারেন কি? এটা কি আপনারা অস্বীকার করতে পারেন? আজকে কলকাতার যাত্রী সাধারণ কমপ্লিটলি, অ্যাট দি মার্সি অব দি প্রাইভেট বাস ওপারেশনের উপর সম্পূর্ণ নির্ভরশীল। কারণ, কে কাজের সময় ঘন্টার পর ঘন্টা কখন একটা স্টেট বাসের আবির্ভাব হবে তারজন্য অপেক্ষা করবো, যদিও বা কখনও আবির্ভূত হয় তাতে চড়া মুশকিল, কোন গোঁ ধরবে ঘাড় বাঁকিয়ে বসে থাকবে বলা মুশকিল এটা কি অস্বীকার করতে পারেন? আপনারা জানেন যে পশ্চিমবঙ্গ সরকারের ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন, নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশান, দুর্গাপুর স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন এবং ট্রামওয়েজ কোম্পানি এই চারটি মিলে রোড ট্রান্সপোর্ট।

কি অবস্থা। মন্ত্রী মহাশয় বলেছেন উত্তরাধিকার সূত্রে যেটা প্রাপ্ত সেটা একদিনে দূর করা যাবেনা, আমরা ধীরে ধীরে উন্নতির পথে যাচ্ছি। উন্নতির পথ না অবনতির পথ সেটা আমি আপনাদের সামনে তুলে ধরব। কলকাতা, দুর্গাপুর এবং নর্থবেঙ্গল—এটার অবশ্য আপ টু ডেট হিসেব দেননি। তবে ইকনমিক রিভিউতে ১৯৭৭-৭৮ সাল পর্যন্ত পাওয়া গেছে। অবশ্য এতে দুর্গাপুর স্টেট ট্রান্সপোর্ট সম্বন্ধে ১৯৭৭-৭৮ সালের হিসেব দেওয়া হয়নি। যাইহোক ৩টিতে দেখছি ২০ কোটি টাকা লোকসান এবং অবস্থা কংগ্রেস থেকে ভাল কি মন্দ সেটা

আমি বলছি। প্রথমে ধরুন ১৯৭৫-৭৬ সাল, দুর্গাপুরের কথা নেই, বাকি ৩টিতেই দেখছি লোকসান। ১৯৭৫-৭৬ সালে ১৫৪১৬৯০০০ টাকা এবং ১৯৭৬-৭৭ সালে টোটাল লোকসান ঐ ৩টিতে ১৭১২৯৩০০০ টাকা, ১৯৭৭-৭৮ সালে এই ৩টি সংস্থাতে টোটাল লোকসান ২০,০০২৪০০০ টাকা। কংগ্রেস আমলে ১৯৭৫-৭৬ থেকে এক বছরে লোকসান হয়েছিল ১৭১৩৪০০০ টাকা আর এই বামফ্রন্টের আমলে ১৯৭৬-৭৭ থেকে ৭৭-৭৮ পর্যন্ত লোকসান হল ২৮৭৩১০০ টাকা। তাহলে দেখুন অবস্থাটা অবনতির দিকেই যাচ্ছে। মন্ত্রী মহাশয় বাজেট ভাষণে বললেন ৬০০ বাস চালু করা হয়েছে ১৯৭৮ সালের ৩১শে মার্চ পর্যন্ত এবং ইকনমিক রিভিউতে তাদেরই দেওয়া যে জিনিস তাতে দেখছি নাম্বার অফ ভেহিকল অ্যাজ অন থার্টিফার্স্ট মার্চ ১৯৭৮, ৫৭৪-এরটা অবশ্য ক্যালকাটা ট্রান্সপোর্টের কথা, তবে আমি অবশ্য জানিনা ওটা উনি গাড়ির হিসেব দিয়েছেন কিনা। মাননীয় সদস্য নিরঞ্জন বাবু কোথা থেকে এই ব্রেক ডাউনের হিসেব দিলেন আমি জানিনা। ইকনমিক রিভিউতে ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্ট সম্বন্ধে বলছে নাম্বার অফ ভেহিকল যেখানে ১১৭৮ সেখানে রাস্তায় বেরোচ্ছে মাত্র ৫৭৪, অর্থাৎ লেস দ্যান ফিফটি পারসেন্ট গাড়ি রাস্তায় বেরোচ্ছে এবং যেটা বেরোচ্ছে তারও আবার ফিফটিফাইভ পারসেন্ট ব্রেক ডাউন হয়ে যাচ্ছে। এটা স্টেটসম্যানে বেরিয়েছে ৯,১০,৭৭ তারিখে এবং বি.এন.সরকার লেফটেন্যান্ট জেনারেল বলেছেন যে কথা বলছিলাম তাহলে এই হচ্ছে অবস্থা, এই হচ্ছে কন্ডিশন, কতখানি ডিটোরিয়েট করেছে এটা বোঝা যাচ্ছে। অথচ কেন? যেখানে প্রাইভেট বাসগুলি তারা এইরকম লাভে ব্যবসা চালাচ্ছে সেখানে আমাদের স্টেট বাসে কোটি কোটি টাকা লোকসান এবং সেটা ক্রমবর্ধমান। আপনারা বলেছেন, অতীতের কংগ্রেস সরকারের ক্রটির সমালোচনা করেছেন, কারেক্টলি সমালোচনা করেছেন, আমরাও করি কিন্তু তার থেকে উন্নতি কোথায়? আপনারা সেই সময় বলেছিলেন, হোয়েন ইউ ওয়্যার ইন অপোজিশন বেঞ্চ, এই যে স্টেট ট্রান্সপোর্টে কোটি কোটি টাকা লোকসান হচ্ছে এর প্রধান কারণ কি, না মাথা ভারি প্রাশাসন (১), (২) নং হচ্ছ চুরি, দুর্নীতি, অপচয়, এইগুলি মূল কারণ যারজন্য প্রাইভেট ট্রান্সপোর্টের পাশাপাশি স্টেট ট্রান্সপোর্টে লস, পাবলিক এক্সচেকারে এই জিনিস হচ্ছে। তাই আমার প্রশ্ন যে আপনারা আজকে ক্ষমতায় আছেন পাবলিক এক্সচেকারের এই যে হিউজ লস, কোটি কোটি টাকা, এটাকে আপনারা কন্ট্রোল করতে পারছেন? করলে কতটুকু করেছেন, কত বড় চুরি থেকে ছোট চুরি ধরেছেন, আর যদি ধরে থাকেন তাহলে তার রেজাল্ট কি হবে। তারও তো কিছু উন্নতি হতে পারে, কিছু তো উন্নতি দেখব, কিন্তু আমরা কিছুই দেখতে পাচ্ছিনা, আপনারা কেউ অস্বীকার করতে পারবেন না। দ্বিতীয় কথা, আজকে এই সমস্ত জিনিস দূর করতে গেলে আপনারা সেই একই কায়দায় এই সংস্থাকে পরিচালনা করছেন যেভাবে কংগ্রেস আমলে করা হত সম্পূর্ণ আমলাতন্ত্রের উপর নির্ভর করে। মুখে বলছেন রাইটার্স বিল্ডিং থেকে নয় জনসাধারণের মধ্যে থেকে আমরা প্রশাসন পরিচালনা করছি কিন্তু কার্যত তা নয়। আমি একটা দৃষ্টান্ত হিসাবে বলছি দেখুন ডিফারেন্সটা। বিগত যুক্তফ্রন্টের আমলে তখন কলকাতার রাজপথে কতগুলি বাস বের হত যে বাসগুলি সাধারণ যাত্রিদের কৌতুহল সৃষ্টি করেছিল, সেই বাসে লেখা থাকত কর্তৃপক্ষের অচল করা বাস কর্মীদের প্রচেষ্টায় সচল হয়েছে, ইট ইজ এ চ্যালেঞ্জ এগেনস্ট দি ব্যুরোক্রাসি, সাধারণ কর্মীদের আমলাতন্ত্রের বিরুদ্ধে, তাদের নানারকম দুর্নীতির বিরুদ্ধে এই চ্যালেঞ্জ, আজকে আপনাদের সরকার যা হয়েছে সাধারণ কর্মচারিদের জনসাধারণ উদ্বুদ্ধ করতে পারেনি

কারণ নিজেরা আমলাতন্ত্রের উপর নির্ভরশীল, সেই পঙ্কে আপনারা নিমজ্জিত, তাই এই অবস্থা। তৃতীয় কথা আমরা দেখতে পাচ্ছি আপনি যে হিসাব দিয়েছেন যে, স্টেট বাসের সংখ্যা বেড়েছে, কাজের কাজ হয়েছে ডিলাক্স বাসটা উঠিয়ে স্পেশ্যাল বাস হয়েছে। অতি সুকৌশলে গাড়ি বাড়ানোর ব্যবস্থা। স্বীকার করেছেন ঘাটতি আছে তারজন্য আমাদের ভাড়া বৃদ্ধি করতে হচ্ছে। এটা কি ব্যবসায়িক বুদ্ধি? মাননীয় আর.এস.পি.র বন্ধু ঠিক কথাই বলেছেন এটা ব্যবসায়িক দৃষ্টিভঙ্গি নিয়ে দেখবেন নাকি, এটা একটা সোসাল ওয়েলফেয়ার কনসার্ন, ফলে এখানে কোথায় রিলিফ দেবেন আপনারা। প্রাইভেট বাসের ক্ষেত্রে আজকে এখানে বলছেন দত্ত কমিশন বসিয়েছেন, আমার বক্তব্য আপনারা যদি সত্যিই মনে করেন সেদিন ১০ পয়সার জায়গায় ২০ পয়সা বাস ভাড়া বাড়িয়েছেন কংগ্রেস আমলে আজকে আবার যদি বাস ভাড়া বৃদ্ধি পায় সেখানে আমার বক্তব্য হচ্ছে এই যে এই দত্ত কমিশন কেন। এখানে পাবলিককে অ্যাসিয়োরেন্স দেন না কেন, পরিষ্কার কমিটমেন্ট হয়না কেন যে না বাস ভাড়া বৃদ্ধি হবেনা। কেন এটা আপনারা পারবেন না? আপনারা কমপ্লিটলি অ্যাট দি মার্সি অব দি প্রাইভেট বাস ওনার, কারণ যেভাবে আপনারা স্টেট বাস চালাচ্ছেন আমরা সেই আশঙ্কা করছি যে জনগণের মনের জন্য এটা একটা জমি সৃষ্টি হচ্ছে, বাস ভাড়া বৃদ্ধি পাবে। ফলে আপনাদের সেই কথা স্মরণ করিয়ে দিচ্ছি এক পয়সা ট্রাম ভাড়া বৃদ্ধির জন্য পশ্চিমবাংলার মানুষ কলকাতার রাস্তায় যেভাবে রক্ত ঝরিয়েছিল আবার যদি বাস ভাড়া বাড়ে তাহলে কিন্তু বাংলাদেশের মানুষ চুপ করে বসে থাকবেনা। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-40 — 5-50 P.M.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি বিজনেস অ্যাডভাইসরি কমিটিকে শ্রদ্ধা করি, কিন্তু এই যে জল, স্থল, আকাশ, পাতালের বাজেট এনেছেন তাতে মাত্র আড়াই ঘন্টা সময় রেখেছেন। কাজেই আমি বুঝতে পারছি না জল বলব না স্থল বলব। যাইহোক আমি আকাশ পাতাল বাদ দিয়ে জল এবং স্থল সম্বন্ধে বলছি। যে বাজেট আনা হয়েছে আমি তাকে সমর্থন করিনা। পশ্চিমবাংলায় যারা এক পয়সা ট্রামের ভাড়া বৃদ্ধির জন্য ২৩১ খানা ট্রাম এবং ৫/৭ খানা বাস পুড়িয়েছিলেন তারা আজকে যেভাবে ট্যাক্সির ভাড়া বাড়ালেন সেটা দেখার ব্যাপার। আমি কিছু বলছি না, আনন্দবাজার পত্রিকায় বেরিয়েছে, "কেলোর কেলেঙ্কারি"। মন্ত্রী মহাশয় বললেন ৫০ পয়সা তেলের দাম বেড়েছে প্রতি লিটারে। কিন্তু আমি তাকে জিজ্ঞাসা করছি যদি ১ মাইল ট্যাক্সিতে যেতে হয় তাহলে কত পয়সা বেড়েছে। যখন ডাঃ রায় এটাকে কর্পোরেশন করেছিলেন তখন একজন মন্ত্রী বলেছিলেন ইন ইট অ্যামাউন্টস টু রিট্রেডিং অফ দি পলিসি অফ দি গভর্নমেন্ট। ডাঃ রায় এর মাধ্যমে ইনকাম করে গেছেন কিন্তু আপনারা এত বছর পর সমস্ত রুটগুলোকে প্রাইভেট ওনারকে দিয়ে দিলেন এবং আপনারা বলছেন এর দ্বারা নসাধারণ সুবিধা পাচ্ছে। তখন বাজেটে যে টাকা ধরা হত আজকে ধরা হচ্ছে তার ওয়ান ফোর্থ। আপনারা বাস বাড়াতে পারছেন না, অথচ আপনি ভালভাবে বোঝাবার চেষ্টা করলেন যে আমাদের আয় বেড়েছে। ফাঁকিবাজি বলার আর জায়গা পাচ্ছেনা। ১৯৭৩/৭৪ সালে টোট্যাল রুটস অ্যালং উইথ কিলোমিটার্স যেটা ছিল সেটা এখন দাঁড়িয়েছে ৭ হাজার ৭০। কিন্তু লস কমেছে কি? আপনি বলেছেন এমপ্লয়ি যেখানে

ছিল ১২ হাজার ২৩৩ এখন সেখানে হয়েছে ১১ হাজার ৯৩৩। কিন্তু তাতেও তো দেখছি আপনার লস কমেনি। তখন নাম্বার অফ রুটস ছিল ৪৭ এবং এখন হয়েছে ৮৭। আপনারা ১৫০ খানা বাস বাড়ালেন এবং তারমধ্যে ডিলাক্স বাস এবং এখন যাকে বলছেন স্পেশ্যাল বাস যদি ১০০ খানা করেন তাহলে আপনার ইনকাম বাড়ার কথা। এক পয়সা ভাড়া বাড়ার জন্য ট্রাম পোড়ালেন কাজেই ভেবে দেখুন সেটা বাড়ানো ঠিক হয়েছিল কিনা? আপনি দিল্লি এবং ইউপিতে গিয়ে দেখুন সেখানে প্রাইভেট বাস চলছে আন্ডার অপারেশন অফ ডি.টি.সি। দিল্লি ট্রান্সপোর্ট কর্পোরেশন যদি এটা করতে পারে তাহলে আপনারা প্রাইভেট বাস নিয়ে তাদের স্টাফ নিয়ে কেন সেগুলি চালাচ্ছেন না? আপনি কেন প্রাইভেট ওনারদের মুনাফা করতে দিচ্ছেন? আপনি কিসের মন্ত্রী — স্টেট ট্রান্সপোর্ট দেখার জন্য, কর্পোরেশন দেখার জন্য, না সমস্ত ট্রান্সপোর্ট দেখার জন্য? অ্যাডিশনাল এমপ্লয়মেন্ট পোগ্রামের ব্যাপারে গরিব ইউথ তারা কতকগুলো বাস পেয়েছিল। আজকে তারা কংগ্রেস আমলে পেয়েছিল বলে আপনি তাদের বাসগুলো বন্ধ করে দিচ্ছেন। একের পর এক বন্ধ হচ্ছে। কিন্তু আপনি কি তাদের দেখবেন না? ব্যাঙ্কের টাকা ফেরত দিয়েছে কিনা সেটা দেখবেন না। আজকে আপনার কাছে প্রশ্ন রাখব এই সম্পর্কে। আমি নর্থ বেঙ্গল সম্পর্কে বেশি কথা বলব। আমি অন্যান্য জায়গা সম্বন্ধে বেশি বলব না। আজকে ট্যালেন্টস কো-অপারেটিভ, তারা একটা ভাল কো-অপারেটিভ। তারা তাদের বাস চালু করতে পারল না। কিসের মন্ত্রী আপনি? আজকে ৩৭ নং এ বাস ২৪।২ থেকে বন্ধ হয়ে আছে, কিজন্য বন্ধ হয়েছে। আপনার আমলে কি হয়েছে? অ্যাক্সিডেন্ট বেড়েছে। প্রাইভেট বাসে অ্যাক্সিডেন্ট হলে থার্ড পার্টি ইনসিওরেন্স থাকে, তারা ইনসিওরেন্স কম্পানি থেকে টাকা পায়। আমার ওখানে দুজন চাপা পড়ে মারা গেল। আপনার ডিপার্টমেন্ট থেকে কোন সাহায্য পেল। আপনি বললেন সরকারের এখানে লস চিরকালের, ইতিহাস এটা ঠিক নয়। ইতিহাসকে বিকৃত করা হয়েছে, আপনি জানেন এটা ১৯৪৮ সালে হয়েছিল। তারপর তিন বছর লস হয়েছিল। তারপর ডাঃ রায় জে, এন, তালুকদারকে নিয়ে বসিয়েছিলেন। তারপর লাভ হয়েছিল। ২ কোটি ২৭ লক্ষ টাকা রিজার্ভ ফান্ডে রাখা হয়েছিল সেই সময়ে। কাজেই চিরদিন লস এটা ঠিক কথা নয়।

**মিঃ স্পিকার ঃ** বীরেনবাবু একটু বসুন। মাননীয় সদস্যগণ, আমাদের আলোচনা শেষ হওয়ার কথা ৫টা বেজে ৪৫ মিনিটে নির্ধারিত সময়সূচি অনুযায়ি। কিন্তু মনে হচ্ছে, আরও সময় লাগবে। সুতরাং আমি আমাদের কার্যবিধির ২৯০ নম্বর বিধি অনুযায়ি আরও ৪৫ মিনিট সময় বাড়ানো হোক বলে অনুরোধ করছি। আশাকরি, মাননীয় সদস্যগণ এতে আপত্তি করবেন না।

(সদস্যগণ ঃ— হ্যাঁ।)

৪৫ মিনিট সময় বাড়ানো হল।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** আমার বক্তব্য হচ্ছে, সেই সময় ২ কোটি ২৭ লক্ষ টাকা রিজার্ভ ছিল এবং লাভও হয়েছিল। আজকে কেন হচ্ছে না — এই প্রশ্ন আপনার কাছে রাখছি। সবদিন লাভ হয়নি, এটা ঠিক নয়। দ্বিতীয় কথা আমি বলছি ডাঃ নবগোপাল দাসকে নিয়ে একটা কমিটি হয়েছিল কংগ্রেস গভর্নমেন্টের সময়। সেই রিপোর্ট আজও বের হয়নি।

সেই রিপোর্ট একটু বের করে দেখুন না, কি কি আছে তখনকার দিনে ৮শো বাস ছিল, ৭শো বাস চলত। এখন কত পারসেন্ট চলছে ৮০ পারসেন্ট বাসও চলছে না। আমি এবারে নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট-এর কথায় আসি। আপনি বোধ হয় নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট দেখেন না, খবর রাখেন কিনা তাও জানি না। শিবেনবাবুই হচ্ছেন তার মালিক। এই নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট একজন নাবালক দিয়ে পরিচালিত হচ্ছে। নাবালক বলছি এই কারণে যে সকলকেই শ্রদ্ধা করি, ডব্লিউ. বি. সি. এস অফিসার ভাল হতে পারেন, কিন্তু ৫ জন ক্যাডারের লোক বসিয়েছেন, যাদের কোনও এক্সপিরিয়েন্স নেই। কমিটি করেছেন, কংগ্রেস যা করেছিল, আপনারাও তাই করছেন। আপনাদের দলের লোকদের ভর্তি করিয়েছেন। যাদের এক্সপিরিয়েন্স ছিল তাদের আনবার প্রয়োজন বোধ করেন নি। আজকে চারজন সিভিল সারভিসের লোক বসিয়েছেন। আজকে চিফ অ্যাকাউন্টস অফিসার নেই, চীফ ইঞ্জিনিয়ার নেই, ডেপুটি জেনারেল ম্যানেজার নেই। কুচবিহারে জেনারেল ম্যানেজার ঠুঁঠো জগন্নাথ হয়ে বসে আছেন, তিনি রায়গঞ্জে নেই। গতবারের বাজেটেও বলেছিলাম, কুচবিহারের রাজা যখন স্টেট ট্রান্সপোর্ট খুলেছিলেন, তখন কুচবিহারে হেড কোয়াটার রাখার যুক্তি ছিল। আজকে রায়গঞ্জে সেটা হওয়া উচিত। আজকে জেনারেল ম্যানেজারের কোনও ক্ষমতা নেই। আপনারা দু' বছরে এতটুকু পরিবর্তন করতে পারেন নি। আর দুর্নীতি, দুর্নীতি যা চলছে, তা আপনাদের পরামর্শেই চলছে। আমি কেন একথা বলছি, সেটা বলছি। আমি দেখলাম, আমার ওখানে যে বাস স্ট্যান্ড ছিল সেখানে দুটো বাস দাঁড়াল। ৪০ জন লোক বিনা টিকিটে নামল। আমাদের ছেলেরা বলল, টিকিট কই। তারা বলল, টিকিট তো আমাদের দেয়নি। কনট্রাক্টর বলল, টিকিট দিই নি, তাড়াতাড়িতে দিই নি, আমরা জমা করে দেব। তারপরের দিন থেকে দেখা গেল নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্টের টাকা খরচ করে যে বাস স্ট্যান্ড সেখানে বাস যায়না। মন্ত্রীকে এখানে গত বিধানসভার সময় দিলাম, দেখুন, আমরা দুর্নীতি দমন করতে গিয়ে এই দুর্গতি ভোগ করছি। আজকে তিন মাসের মধ্যে মন্ত্রী সেটা বন্দোবস্ত করতে পারেন নি। নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্টের টাকায় তৈরি বাস স্ট্যান্ডে বাস যাবে, তারজন্য মন্ত্রীর অর্ডার দিতে এত দেরি লাগে। আমায় বললেন, আমি লিখেছি।

[5-50 — 6-00 P.M.]

তারপরে আমি চীফ ইন্সপেক্টারকে বললাম, তিনি বললেন অনেক অসুবিধা আছে। অসুবিধা আগে ছিলনা, এখন হয়েছে। দুর্নীতি ধরার পর থেকে হয়েছে। আপনারা শুধু কংগ্রেসকে বলেন দুর্নীতি করেছে। কিন্তু আপনাদের ব্যাপার দেখুন। কদিন আগে অকশন হয়েছে। আগে নিয়ম ছিল অকশন করতে হলে কাগজে ১৫ দিন আগে পর পর দু দিন বিজ্ঞাপন দিতে হবে। আপনারা সেই নিয়ম পাল্টে করলেন ১০ দিন আগে দিতে হবে। কিন্তু এখানে অকশন হল আট দিনের মধ্যে। তারপরে চেয়ারম্যান যখন দেখলেন গন্ডগোল-এর ব্যাপার, তখন তিনি আটকে দিলেন, বোর্ডের মেম্বার বললেন ডেলিভারি দাও, দাও। নর্থবেঙ্গল ট্রান্সপোর্ট এত বড় ট্রান্সপোর্ট সেখানে চেয়ারম্যান নাই, পার্ট টাইম কমিশনার। কমিশনারকে যদি তিনবার বদল করেন তো চেয়ারম্যানকে তিনবার বদলি করেন, আমি জিজ্ঞাসা করি এই জিনিস কতদিন চলবে? আপনারা নতুন গাড়ি কিনলেন, চ্যাসিতে বডি লাগালেন, কয়েকদিন যেতে না যেতেই দেখা গেল জানালা খুলে খুলে পড়ছে। এটা হচ্ছে কি? আগে উত্তর বঙ্গের

বাস খুব টাইমলি চলত, লোকে বাস দেখে ঘড়ি মেলাত, ১২টার সময়ের বাস এলে বলত এখন ১২টা বাজে, এখন টাইমের কোনও বালাই নেই। দুঘন্টা তিন ঘন্টা লেট। এই সেদিন আমি ট্রেন ধরব, বাসের জন্য অপেক্ষা করছি, বাস আর আসেনা, তারপর ডিপোতে ফোন করলাম, জিজ্ঞাসা করলাম, বাসের কি হল। জানালেন একটা বাস মালদাতে খারাপ হয়ে আছে, আর একটা গেছে দার্জিলিং-এ সামসিতে। বললাম আপনাদের বাসের একটা টাইম-টেবল পাঠিয়ে দিননা, উত্তরে বললেন এখান থেকে নিয়ে যাবে কে, লোক পাঠান দিয়ে দেব। আমার সেদিন ট্রেন ধরা আর হলনা। দেখুন কথা, লোক পাঠান নিয়ে যাব। কেন? প্যাসেঞ্জারদের কি কোনও সুবিধা দেখতে নেই, আমি বিরোধী দলের এম এল এ হয়েছি বলে এত অবহেলা? সেটা না হয় ছেড়ে দিলাম, প্যাসেঞ্জারতো বটে আমি। আপনিতো একথা বললেন কর্মচারিদের জন্য প্যাসেঞ্জারদের তো কথা কিছু বলেননা? প্যাসেঞ্জারদের সুবিধার কথা কিছু নাই, একটা ইউরিনাল কোথায় কি হবে, ৬ মাস ধরে হচ্ছে হবে শুনছি। তারপর খবরের কাগজে দেখলাম, সত্যি মিথ্যা জানিনা, যুগান্তরে দেখলাম লস হচ্ছে। ১৯৭২ সালে চালু করা অ্যাক্ট, ট্রাক দিয়ে ব্যবস্থা করবেন, কার অভিমত জানিনা সেই ট্রাক না কি তুলে দেওয়া হবে, সেগুলিকে বাস করা হবে, আপনি আশাকরি এ সম্বন্ধে আপনার জবাবি ভাষণে বলবেন। আমার বক্তব্য হচ্ছে গভর্নমেন্টের নিজের ট্রাক নাই, গত বন্যার সময় এই ট্রাক দিয়েই কাজ চালিয়েছেন, লোকে একটা ট্রাক থাকলে তিনটা ট্রাক করে। আপনাদের ট্রাক কেন চলছেনা, এটা ভেবে দেখেছেন কি? আর এই পুরানো ট্রাক বাসে পরিণত করলেই কি সেগুলি খুব কার্যকর হবে? তারপরে এক একটা লোককে ৮ ঘন্টা ওভারটাইম দেওয়া হচ্ছে। আপনারা বলবার সময় বলেন কংগ্রেসের লোক, অনেক লোককে তারা এক্সেস করে রেখে গেছে, তা যদি হয় তাহলে এই ওভার টাইম দেওয়া হচ্ছে কেন? তারপর চীফ ইঞ্জিনিয়ারকে সাসপেন্ড করলেন কংগ্রেস আমলের লোক বলে কিন্তু এত মাসের মধ্যে তো তার বিরুদ্ধে চার্জশিট দিতে পারছেননা, আর অন্য কোন ইঞ্জিনিয়ারকেই বা সেখানে বসাচ্ছেননা কেন? উইদাউট ইঞ্জিনিয়ার কেমন করে চলছে? বলবেন কি? তারপর নর্থ বেঙ্গলে অ্যাক্সিডেন্টের রেট বেড়ে গেছে, কিন্তু এরজন্য আপনাদের কোনও সহানুভূতি বা দরদ নেই, অ্যাক্সিডেন্ট হলে আহত লোকদের হাসপাতালে চিকিৎসার ব্যবস্থা আপনারা করেননা এটা অত্যন্ত দুঃখের কথা। আমি শেষ করার আগে বলব এই সমস্ত কারণ মূলত আপনাদের কর্মচারিদের প্রতি প্রীতি এবং সেই প্রীতি আপনাদের দলের যারা কর্মচারী তাদের প্রতি, অন্য দলের যদি কর্মচারী থাকেতো কুচবিহারে থাকলে পাঠাবেন কলকাতায় আর কলকাতায় থাকলে পাঠাবেন কুচবিহারে। এই সমস্ত কারণে কর্মচারিদের মধ্যে দুর্নীতি হচ্ছে, আর এত দুর্গতি হচ্ছে। এটা সম্বন্ধে আপনি ভেবে দেখবেন কি? তারপর আপনাদের কমিটি রয়েছে তারা যাত্রী সাধারণের সুবিধা দেখে না। যে সমস্ত কর্মচারী আছে তারা কেবল তাদেরই সুবিধা দেখে। আমি অনুরোধ করব আপনি যাত্রীসাধারণের সুবিধার দিকে একটু লক্ষ্য রাখুন। কুচবিহারে হেড কোয়াটার রেখেছেন আমি আগেই বলেছি আর কি সেখানে রাখার দরকার আছে। আপনি রায়গঞ্জে যে ডেপুটি জেনারেল ম্যানেজার রেখেছেন তিনি একটি ঠুঁঠো জগন্নাথ। তাকে কিছু ক্ষমতা দিন। এইভাবে তাকে বসিয়ে রাখার কোনও যুক্তি নাই। আর একটি কথা আমি একটি বইতে দেখলাম বইটি লিখেছেন প্রফেসার এস.কে. ভট্টাচার্য "That a small research unit be established by the Transport Authorities whose main job will be to suggest methods

for increasing operational efficiency of the system. এই জিনিসই আমরা দেখতে পাচ্ছি। এবং তার পরিবর্তনের কোনও ব্যবস্থা নেই। বর্তমানে যে অসুবিধাগুলি দেখছি অন দি হোল একটা সুষ্ঠু ব্যবস্থা না থাকার জন্য। আপনারা সব প্রাইভেট বাস নিজের হাতে নিয়ে চালান। আজকে প্রাইভেট বাস মালিকরা এত লাভ করছে সেখানে আপনার স্টেট ট্রান্সপোর্টের এই অবস্থা কেন। আপনি কর্মচারিদের এফিসিয়েন্সি বাড়াচ্ছেন, না দলের এফিসিয়েন্সি বাড়াচ্ছেন। আপনি দয়া করে একবার মাদ্রাজে গিয়ে দেখুন সেখানকার গাড়িগুলির কি অবস্থা আর আমাদের এখানকার গাড়িগুলির কি অবস্থা। দিন দিন খারাপ হয়ে যাচ্ছে। পরিশেষে আমি নর্থ বেঙ্গলে গত বন্যার সময় জলের মধ্যে দিয়ে যে সমস্ত কর্মচারী অত্যন্ত কষ্ট করে গাড়ি চালিয়েছে তারজন্য আমি তাদের আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। এবং আমি যেসব সাজেশনগুলি রাখলাম সেগুলি আপনি একটু বিবেচনা করে দেখবেন। এবং নর্থ বেঙ্গল ট্রান্সপোর্টের দিকে একটু দৃষ্টি দেবেন এই কথা বলে অধ্যক্ষ মহাশয়কে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরি ঃ** মিঃ স্পিকার স্যার, এখানে পশ্চিমবঙ্গের পরিবহন বাজেটের উপর যে সমস্ত আলোচনা হয়েছে আমি এই বাজেটকে সমর্থন করে দু-চারটি কথা এখানে বলতে চাই। আলোচনা যেটা হয়েছে তা শুনে মনে হচ্ছে আলোচনার কিছুই ছিলনা। তাই এই আলোচনায় অসত্য ভিত্তিহীন বক্তব্য বিরোধী পক্ষ থেকে রাখা হয়েছে। বিরোধিতা করতে হবে তারজন্যই বিরোধিতা করা হয়েছে। আপনারা গত ৩০ বছরে পরিবহনকে কোন জায়গায় এনে দাঁড় করিয়েছেন সেটা যদি একবার মনে করতেন তাহলে এইভাবে বক্তব্য রাখতেন না। বীরেনবাবু উত্তরবঙ্গ স্টেট ট্রান্সপোর্ট সম্পর্কে অনেক কথাই বললেন। কিন্তু তিনি কি জানেন যে কংগ্রেসের সময় ২ হাজার লোককে নেওয়া হয়েছে উইদাউট এনি ইন্টারভিউ। সমস্ত মন্ত্রী এম.এল.এ এম.পি-এদের নির্দেশে তখনকার নিয়োগ ব্যবস্থা ছিল। জেলখানার দাগি চোর থেকে আরম্ভ করে মস্তান গুন্ডা পর্যন্ত নিয়োগ করা হয়েছে যারা কাজ জানেনা এইরকম কাজ না জানা লোককে বিভিন্ন জায়গায় নিয়োগ করা হয়েছে। কারণ দলকে পুষ্ট করতে হবে তো, দল রাখতে হবে তাই তখনকার দিনে মন্ত্রীরা এইসব ব্যবস্থা করেছিলেন। তার অনেক কাগজপত্র আমাদের কাছে আছে। এমন কি সিগারেটের খাপে লিখে দেওয়া হয়েছে এই চারজনকে নিয়োগ কর। সুতরাং আমি এই কথা বলতে চাই যে পরিবহন ব্যবস্থা একেবারে মৃতপ্রায় ছিল।

মানুষ মরার আগে যেমন হিন্দুরা তুলসিতলায় হরিনাম করার জন্য তার দেহটাকে বের করে সেই জায়গা থেকে বের করে এনে আমরা আজকে এই জায়গায় দাঁড় করিয়েছি, সেই কথা তারা বলতে লজ্জাবোধ করেন। তার কারণ, এস.ইউ.সি.র সদস্য বলেছেন পরিবহন বিভাগের একজন মন্ত্রী আছেন তিনি তা জানেন না। এই বিধানসভায় দেওয়ালের যদি জীবন থাকত তাহলে সবাই হাসত যে উনি একজন বিধানসভার সভ্য কিন্তু পশ্চিমবাংলার পরিবহনমন্ত্রী কে তা জানেন না উনি একজন সদস্য হয়ে পশ্চিমবাংলার পরিবহনমন্ত্রী কে জানেন না, এটা অত্যন্ত লজ্জার বিষয়। উনি তার বক্তৃতা সেইভাবেই শুরু করলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে পরিবহন বাজেট পেশ করা হয়েছে তারমধ্যে এই কথা পরিষ্কারভাবে বলা হয়েছে যে, তিনটি স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনের প্রত্যেকটিতে গাড়ির সংখ্যা বেড়েছে, কোথাও রুটের

সংখ্যা বেড়েছে, কোথাও আবার আয়ের সংখ্যা বেড়েছে। কখন বেড়েছে? কংগ্রেস রাজত্বের পর বেড়েছে। কংগ্রেস রাজত্বে আরও বেশি লোকসান ছিল এবং তখন বাসের সংখ্যা বাড়েনি, রুট বাড়েনি, আয়ও বাড়েনি, এই অবস্থা ছিল। তার থেকে আজকে এই অবস্থায় আনা হয়েছে। এটা নিশ্চয় একটা পরিবর্তন। তবে মানুষের যা চাহিদা, যে পরিমাণ মানুষের মবিলিটি, যে পরিমাণ যাতায়াত বেড়েছে তাতে হয়ত এই পরিবহন ব্যবস্থা দিয়ে সুষ্ঠু সমাধান করা যায় না। বীরেনবাবু একটা সাজেশন দিয়েছেন সমস্ত প্রাইভেট বাসগুলি নিয়ে নেওয়া হোক। এই অবস্থায় কি দাঁড়াবে? কংগ্রেস কি করেছিলেন? স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন তুলে দিয়ে সমস্ত প্রাইভেট রুটের হাতে ছেড়ে দাও। তার কারণ, বেশি মস্তান বাহিনীকে আর একদিকে পোষা যাবে। তারা সেই ব্যবস্থাই তো করেছিলেন। দুর্গাপুর, উত্তরবঙ্গ এবং কলকাতা ইত্যাদি বিভিন্ন জায়গায় কি অবস্থা ঘটেছিল দেখুন। পশ্চিমবাংলায় ১১ হাজার প্রাইভেট বাস আছে। আর তিনটি কর্পোরেশন মিলে মাত্র ১ হাজার বাস আছে। ৩০ বছর কংগ্রেসি রাজত্বে ওরা প্রাইভেট ডোমিন্যান্স দিকেই নিয়ে গেছেন। কিন্তু আমরা সেখানে রাষ্ট্রায়ত্ত্ব করার দিকে যেতে চাই। সেই দিকে না গিয়ে ওরা একেবারে পিছনের দিকে নিয়ে গেছেন। অগ্রগতির দিকে নিয়ে যাওয়ার চিন্তাধারা ওদের মধ্যে নেই। তারা নিজেদের সময়ের আর.টি.এ.র কথা বলছেন। আর.টি.এ. এখন গণতান্ত্রিক পদ্ধতিতে চালানো হচ্ছে। এখন আর.টি.এ.র মাধ্যমে রুট দেওয়া হয়। কিন্তু আগেকার আর.টি.এ. কেস শুনলেই ৮/১০ হাজার টাকায় বন্দোবস্ত হয়ে যেত, অর্থাৎ হাজার হাজার টাকা না দিলে রুট পাওয়া যেত না। যারা টাকা দিত তার রুট পেত। সুতরাং ধনি লোকেরাই এই সমস্ত বাস কিনে এটা করেছে। তাদের অ্যাডিশনাল এমপ্লয়মেন্ট স্কীমের কথা বলুন আর যাই বলুন, অ্যাডিশনাল এমপ্লয়মেন্টের কোন স্কীম তাদের সময়ে ছিল না। আমরা এখন অনেক টাকা বাড়িয়েছি আনএমপ্লয়মেন্ট ইউথদের এমপ্লয়মেন্টের ব্যবস্থা করার জন্য, সেদিকটা বোঝা দরকার। তারা অনেক দুর্নীতির কথা বলেছেন।

[6-00 — 6-10 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার সঙ্গে আমিও সুর মিলিয়ে একটি কথা বলতে চাই যে, কমিশন অনেকগুলি বসিয়েছেন। মাননীয় মন্ত্রী মহাশয় বক্তৃতা দেবার সময় বললেন যে কংগ্রেস আমলে টাকা দিয়ে রুট নেওয়া হত। আমি তাকে বলতে চাই এই বিষয়টি নিয়ে একটা কমিশন বসিয়ে দিন।

(Voice :— It is no point of order)

**Shri Satya Ranjan Bapuli :** What is the point of order? I know better than you.

**মিঃ স্পিকার :** আপনি তো সব সময় পয়েন্ট অব অর্ডার তুলছেন, আমি কি করব? আপনি আপনার পয়েন্ট অব অর্ডারটা বলুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** Sir, I am a member. I have a right — legal right to raise point of order on any matter. মাননীয় মন্ত্রী মহাশয় যেটা বলেছেন সেটা সম্পূর্ণ অসত্য। ওর যে বক্তৃতা হাজার হাজার টাকা দিয়ে পাওয়া যেত — জ্যোতিবাবু

অনেক কমিশন করেছেন, এটাও আমি কমিশনে রেফার করতে বলছি। যদি প্রমাণ না হয় দি মিনিস্টার শুড রিজাইন এই অসত্য ভাষণ দেবার জন্য।

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** It is not a point of order.

**শ্রী নিরঞ্জন মুখার্জি ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় এখানে সত্য ভাষণই দিয়েছেন। আমাদের কাছে সমস্ত তথ্য আছে দিয়ে দেব। ওর বিরুদ্ধে কমিশন হোক।

(গোলমাল)

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি বলছিলাম যে আর.টি.এতে হাজার হাজার টাকার বন্দোবস্ত করা হত এবং আর.টি.এ থেকে সেইভাবে তাদেরই রুট দেওয়া হত। স্যার, জোঁকের মুখে নুন পড়লে যেমন চটে যায় তেমনি ওরাও আজকে ক্ষিপ্ত হয়ে এইসব কথা বলছেন। তারা সেই অপরাধকে ঢাকবার জন্য, অন্যায় এবং দুর্নীতিকে ঢাকবার জন্য এইভাবে অসত্য ভাষণ দিয়ে বিকৃতভাবে এই বাজেটের বিরোধিতা করছেন।

(গোলমাল)

স্যার, ওরা বলার সময় আমি বাধা দিই নি কিন্তু ওরা আমাকে বাধা দিচ্ছেন। আমি একথাই বলতে চাই যে ওদের অপকীর্তিকে ঢাকবার জন্য এবং অন্যায়কে ঢাকবার জন্য আজকে পরিবহন দপ্তরের বাজেটকে এইরকম বিকৃতভাবে বিরোধিতা করবার চেষ্টা করছেন এবং এইভাবে পশ্চিমবাংলার মানুষকে আর একটা মিথ্যা কথা জানাবার চেষ্টা তারা করছেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার উনি 'মিথ্যা' এই শব্দটি ব্যবহার করেছেন, দ্যাট শুড বি এক্সপাঞ্জড।

**মিঃ স্পিকার ঃ** উনি আপনাকে কিছু বলেন নি।

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরি ঃ** স্যার, এই কথা বলে মাননীয় সদস্যদের কাছে অনুরোধ করবো, পরিবহন দপ্তরের বাজেটকে তারা অনুমোদন করুন।

**শ্রী মহম্মদ আমিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে ব্যয় বরাদ্দের দাবি এখানে উত্থাপন করেছিলাম, তার উপরে যে বিতর্ক হল সেই সম্পর্কে আমার সামান্য দু'একটা কথা বলার আছে। প্রথমে আমি রবিশঙ্কর পান্ডাকে এই কথা বলব।

[6-10 — 6-20 P.M.]

তারপর বিরোধীদলের মাননীয় সদস্যরা যেসব কথা বলেছেন, সেই সম্পর্কে আমি শুধু এইটুকু বলতে চাই যে সুনীতিবাবু আমার সম্পর্কে একটা কড়া কথা বলেছেন যে আমি পরিবহন মন্ত্রী হিসাবে যদি পরিচয় দেই তাহলে মানুষ আমার চেহারা পাল্টে দেবে। এখন তিনি এসব কথা বলছেন, তা কি করা যাবে। পশ্চিমবাংলার মানুষ যদি মনে করেন, আমার জন্য বা বামফ্রন্ট সরকারের জন্য এই অবস্থা হয়েছে তাহলে নিশ্চয় তারা আমাদের শাস্তি দেবেন এবং আমরা সেটা মেনে নেব। কিন্তু কংগ্রেসের চেহারা এরমধ্যে পাল্টে দিয়েছে।

আজকে আপনারা ২/১টা বড় কথা বলছেন কিন্তু মনে রাখবেন ৩ বছর পরে আবার নির্বাচন হবে এবং আপনারা যে কয়টা লোক এখানে বসে আছেন, তাদেরও খুঁজে পাওয়া যাবেনা। ১৯৭৭ সালে পশ্চিমবাংলার অধিকাংশ মানুষ আপনাদের চিনে নিয়েছে। দুর্ভাগ্যের বিষয় যে কয়টা মানুষ আপনাদের চিনতে পারেনি তারাও এই ৫ বছরের মধ্যে চিনে নেবে। তখন আপনারা কোথায় থাকবেন দেখা যাবে। আপনি বলবেন, আমরা কেন হিন্দুস্থান মোটর থেকে ৩০ খানা গাড়ি কিনেছি এবং এটাতে বিড়লার সঙ্গে আমাদের নাকি বন্ধুত্ব হয়েছে। আপনাদের সরকার যখন ছিল তখন আপনারাও ৩০ খানা গাড়ি কিনেছিলেন। আপনারা যখন কিনলেন তখন বন্ধুত্ব হলনা, আর আমরা যখন কিনেছি তখন বন্ধুত্ব হয়ে গেল, দোষ হয়ে গেল? তারপর ২ জন মাননীয় সদস্য বলেছেন যে আমাদের সি.এস.টি.সির অনেক ত্রুটি বিচ্যুতি, দুর্বলতা আছে। আমিতো একবারও বলিনি যে পরিবহন বিভাগে, ট্রামে, সি.এস.টি.সি.তে কোন দোষ ত্রুটি নেই। একথা একবারও বলিনি। দোষ ত্রুটি আছে এবং আমরা চেষ্টা করছি এগুলিকে দূর করার জন্য এবং সেই ব্যবস্থার জন্য আপনাদের সকলের সহযোগিতা কামনা করি। আপনারা যখন চিকমাগালুর ব্যাপার নিয়ে বাংলা বন্ধ ডেকেছিলেন তখন একটা সি.এস.টি.সি'র বাসে আপনাদের লোক গিয়ে আগুন লাগিয়ে দিয়েছিল এবং একটা ড্রাইভারকে পুড়িয়ে মেরেছিল। সি.এস.টি.সি. শুধু নয়, ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কংগ্রেসের গুন্ডামির জন্য বহু শ্রমিক কাজে যোগ দিতে পারেনি। এটা আমাদের ঘোষিত নীতি যে এইরকম অন্যায়, অত্যাচারের প্রতিকার বামফ্রন্ট সরকার করবে। সেজন্য তাদের পুনর্বহাল আমরা করছি। আর ডিপোগুলিকে ১৫ হাজার টাকার Spare parts কেনার ক্ষমতা দেওয়া হয়েছে বলে এখানে সমালোচনা হয়েছে। আমি এটা খোঁজ নিয়ে দেখব। যদি এতে কাজের সুবিধা না হয়ে অসুবিধা হয় তাহলে কেন সেইরকম জিনিস থাকবে এবং আমি দেখব যদি প্রয়োজন হয় পুরোনো ব্যবস্থায় ফিরে যাব। ট্রামের এবং সি.এস.টি.সি'র অফিসারদের সম্পর্কেও সমালোচনা হয়েছে। আমি মনে করিনা যে সমস্ত অফিসার ভাল হয়ে গেছে। রাতারাতি সব ভাল হয়ে গেছে এটা কখনও হতে পারে না। তবে এরজন্য চেষ্টা চলছে। দেখা যাক কি হয়। আর ট্রাম ইত্যাদির কয়েকজন উচ্চপদস্থ অফিসারকে সরিয়ে দিয়েছি, যাদের আমি মনে করেছি যে তারা কাজের লোক নয়। এবং সেখানে অফিসারের সংখ্যা বাড়ানো হয়নি, প্রয়োজন হলে আরও কমাবো। আর আমরা মনে করিনা যে এখন যে অফিসাররা আছেন সবাই খুব এফিসিয়েন্ট। কিন্তু করব কি? এইরকম অবস্থা নয় যে, সমস্ত অফিসারকে বের করে দিয়েও গাড়ি চলবে। এটা হতে পারে না, কতগুলি আইন আছে এবং অন্যান্য বিষয় আছে, সেগুলি আমাদের দেখতে হবে। তবে সেখানে ওপর থেকে নিচ পর্যন্ত রিস্ট্রাকচারিং করার একটা চেষ্টা চলছে। আমরা এটা এক্সপেরিমেন্ট করে দেখছি। কিন্তু আগে থেকে সন্দেহ প্রকাশ করলে কোন কাজ করা যায় না। অভিজ্ঞতার মাধ্যমে যদি বুঝি ভুল হচ্ছে তাহলে নিশ্চয়ই আমরা আমাদের সংশোধন করে নেব এবং যদি আবার আগের জায়গায় ফিরে যেতে হয় তাহলে নিশ্চয়ই ফিরে যাবে, তাতে আমাদের কোনও দ্বিধা নেই, কোনও সঙ্কোচ নেই।

এখানে প্রাইভেট বাসের কথা হয়েছে। আমি অপোজিসন সদস্যদের কথা শুনে এটা বুঝতে পারলাম না যে, ওরা প্রাইভেট বাসের ভাড়া বাড়াতে চান, না চান না। একজন সদস্য বললেন কেন কমিশন বসিয়েছেন? তাহলে কি কমিশন না বসিয়েই ভাড়া বাড়িয়ে দেওয়া

উচিত ছিল? আমরা তা মনেকরি না। আমরা চাই বিষয়টি নিয়ে কমিশনে আলোচনা হোক।

তারপর আমি ট্যাক্সির ভাড়া কেন বাড়ল, সেই প্রশ্নের জবাবে যাচ্ছি। প্রথম কথা হচ্ছে, কেন্দ্রীয় সরকার তাদের বাজেটে কেন ট্যাক্স বসালেন? এই প্রশ্ন তো কেউ করলেন না? অন্যায় ভাবে ট্যাক্স বসানো হয়েছে। তারফলে প্রথমে ট্যাক্সির ভাড়া বোম্বাইতে বাড়ল, তারপর দিল্লিতে বাড়ল, তার ১০ দিন পরে আমাদের আর.টি.এ. সিদ্ধান্ত নিয়েছে এবং যে ফর্মুলায় বোম্বাইতে এবং দিল্লিতে বাড়ানো হয়েছে, সেই ফর্মুলায় এখানেও বাড়ানো হয়েছে। তথাপি এখানে এখনো দিল্লি বোম্বাইর চেয়ে ভাড়া কম আছে। আমি তাই ট্যাক্সি চালকদের বোঝাতে চেয়েছিলাম যে, বোম্বাই-এর লোক, দিল্লির লোক যা দিতে পারে, কলকাতার লোক তা পারে না। কিন্তু ওরা আমার কথা বুঝলেন না, শুনলেন না, বাড়াতে বললেন। কিন্তু এখন ট্যাক্সি ব্যবসার ক্ষতি হচ্ছে, ওরা কান্না-কাটি করছেন, কেন না লোকে গাড়িতে উঠছে না। সুতরাং ওদের শুভ-বুদ্ধির উদয় হলে ওরা আবার বিবেচনা করবেন, আমরাও কথা বলতে রাজি আছি।

একজন মাননীয় সদস্য ১৯৭৬-৭৭ এবং ৭৮ সালের সি.এস.টি.সি-র বাসের তালিকা দিয়ে বোঝাতে চাইলেন যে, দিনের পর দিন বাসের সংখ্যা কমে যাচ্ছে। আমি বলব যে এটা একেবারে উল্টো। বাসের সংখ্যা কমে যাচ্ছে না। যেগুলি অকেজো গাড়ি সেগুলি সরিয়ে দিচ্ছি এবং সেগুলি কনডেম করে বিক্রি করে দেওয়া হচ্ছে এবং তার জায়গায় নতুন গাড়ি এসেছে। সুতরাং সেগুলিকে রিপ্লেস করা হচ্ছে। কাজেই বসে থাকা গাড়ির সংখ্যা কমে যাচ্ছে, কিন্তু রাস্তার উপর যে গাড়ি তার সংখ্যা বেড়ে যাচ্ছে। অতএব মাননীয় সদস্যর ঐ হিসাব ঠিক নয়।

ট্রামের জন্য ৩ লক্ষ স্পেয়ার পার্টস কেনা হয়েছে, অথচ সেটা নাকি কোনও কাজে লাগবে না, এই অভিযোগ মাননীয় সদস্য নিরঞ্জন বাবু করেছেন। আমার এ সম্বন্ধে কোনও খবর জানা নেই। আমি যখন এটা শুনলাম তখন খোঁজ নিয়ে দেখব যে, কেন এরকম হল, কেন এমন জিনিস কেনা হয়েছে যা কাজে লাগবে না, নিশ্চয়ই এটা আমি সমর্থন করি না। সুতরাং এটা আমি জেনে নিয়ে আপনাদের জানিয়ে দেব, কেন হয়েছে।

তারপর সি.এস.টি.সি-তে জেনারেল ম্যানেজার নেই অনেক দিন ধরে। এটা ঠিক কথা যে, এরজন্য কাজের ক্ষতি হচ্ছে। নানারকম অসুবিধার ফলে আমরা উপযুক্ত লোক সেখানে দিতে পারিনি। তবে এখন আমরা চেষ্টা করছি। কিন্তু সি.এস.টি.সি. এমনই একটা সংস্থা যেখানে যে কোনও লোককে দিয়ে দিলেই চলবে না। কাজেই এটা আমাদের দেখে-শুনে দিতে হবে। তবে জেনারেল ম্যানেজারের অনুপস্থিতির ফলে কাজের যে অসুবিধা হচ্ছে, সেটা আমরা ফিল করছি। এখন একজন মাননীয় সদস্য বলেছেন যে ট্রামে যেরকম চেকিং-এর ব্যবস্থা আছে সেইরকম সি.এস.টি.সিতে নেই। এটা ঠিক কথা। আমরা চেষ্টা করলেও ট্রাম পর্যায়ে সি.এস.টি.সিকে তুলতে পারবো না। মাননীয় সদস্যদের জানা আছে, ট্রাম শ্রমিক এবং তাদের সংগঠনের অবস্থা সি.এস.টি.সির থেকে পৃথক। সেই পর্যায়ে সি.এস.টি.সিকে উন্নতি করতে পারলে নিশ্চয়ই ভাল হত। একজন মাননীয় সদস্য বললেন যে হলদিয়া ফরাক্কা ন্যাশনাল ওয়াটারওয়েজ কেন্দ্রীয় সরকার ডিক্লিয়ার করুন এটা রাজ্য সরকার ন্যাশনালাইজ করে দিচ্ছেন

না কেন? এটা মাননীয় সদস্যদের জানা উচিত যে, এটা রাজ্য সরকার করতে পারেন না, কেননা কতকগুলি কাজ রাজ্য সরকারের এক্তিয়ারে আছে আর কতকগুলি কাজ কেন্দ্রীয় সরকারের এক্তিয়ারের মধ্যে আছে। অতএব ন্যাশনালাইজেশনের কোয়েশ্চেনে যে সমস্ত জায়গা আসবে সেটা এবং বিশেষ করে আপনার নদীগুলি সেটা কেন্দ্রীয় সরকার করবেন এবং তারা সেটা করছেন সেইজন্য আমরা অপেক্ষা করছি তাদের সিদ্ধান্তের জন্য। নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট সম্বন্ধে বীরেন বাবু বললেন যে মাল পরিবহন কেন তুলে দিয়েছেন। আমি এটা তুলে দেওয়ার কথা ভেবেছি এইজন্য যে আমাদের যে ৫৫টি ট্রাক চলে সবগুলোই লসে চলে। আমি বললাম এতে সরকারের কোনও ইন্টারেস্ট নেই। এখানে যদি সরকারি বাস নাও থাকে প্রাইভেট আছে তারা ওখানে চালাবে। আর তাছাড়া এরসঙ্গে সাধারণ মানুষের কোনও সম্পর্ক নেই। অতএব প্যাসেঞ্জার যেখানে যায় সেখানে যদি কিছু ক্ষতি হয় তাহলে সেখানে আমাদের দায়িত্ব আছে কিন্তু মাল পরিবহনের ক্ষেত্রে যদি লস হয় তাহলে সরকার কেন তা স্বীকার করবেন। এই ৫৫টি গাড়ির মধ্যে যদি ৩০টি গাড়িকে বাসে পরিণত করতে পারি তাহলে নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্টের সুবিধা হবে। সেইজন্য তুলে দিয়েছি। আপনারা যতই প্রতিবাদ করুন আমি তুলে দেব। দিল্লি স্কীমের প্রসঙ্গ একজন মাননীয় সদস্য তুলেছেন। আমি দিল্লি স্কীম স্টাডি করেছি। মাননীয় সদস্য শুনলে বুঝতে পারবেন সেখানে প্রাইভেট বাস রুট সরকার নিয়ে নিয়েছেন। সেখানে যে বাস চলে সেই বাসের ড্রাইভার হচ্ছে বাস মালিকের আর কনডাক্টর হচ্ছে সরকারের। কনডাক্টর গিয়ে টিকিট কেটে নিয়ে চলে আসে আর সরকার, বাস মালিককে পেমেন্ট করে দেয়। পার কিলোমিটারে ১ টাকা করে দেয়। যদি ২০০ কিলোমিটার চলে তাহলে ২০০ টাকা পেমেন্ট করে দেয়। দিল্লি পরিবহনের অফিসার বলছেন যে আমাদের হিউজ লস হচ্ছে, আমরা তুলে দিতে পারলে বেঁচে যাব। সুতরাং আমরা এখানে বাস মালিকদের সুবিধা করে দিয়ে সরকারের লোকসানের ব্যবস্থা করতে পারব না। আজকে পরিবহনে যে অবস্থা তা সরকার জানেন। আমরা চেষ্টা করছি যা চলার দরকার তা করতে পারিনি। সি.এস.টি.সিতে আজকে সাড়ে ৬০০ থেকে ৭০০ বাস চালায় সেখানে ১৩০০ থেকে ১৪০০ বাস যদি চালানো যায় তাহলে আপনারা মনে করতেন কিছু রিলিফ হয়ে গেল সেগুলি রাতা-রাতি করা যাবে না। আপনারা যদি সকাল ১০ টার সময়ে হাওড়া স্টেশনে যান তাহলে দেখবেন যে পরিমাণ লোক বাসে ট্রামে যাচ্ছে তার সম পরিমাণ লোক হাওড়া ব্রিজ দিয়ে হেঁটে যাচ্ছে। within a few minutes several lakhs of people come at Howrah Station. সুতরাং আজকে এই অবস্থা বুঝতে হবে। আর আপনি এখানে বলছেন যে, কেন লোকের অসুবিধা হচ্ছে। রাতারাতি পরিবহন সমস্যার সমাধান হয়ে যাবে? বামফ্রন্ট সরকার একথা কখনও বলেনি। আমরা বলেছি যতদিন আমরা পুঁজিবাদি ব্যবস্থায় থাকব ততদিন পরিবহন সমস্যার সমাধান করা যাবেনা। কিন্তু আমরা মারজিন্যাল ইমপ্রুভমেন্ট করব। কিছু আমরা ব্যবস্থা করব এবং সেটা মানুষদের জন্য করা উচিত এবং তা করছি এবং তাতে সাফল্যমন্ডিত হব। আপনারা যাই বলেন না কেন বামফ্রন্ট সরকার এগিয়ে যাবেই। এই কথা বলে যে সমস্ত ছাঁটাই প্রস্তাব এসেছে তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-20 — 6-30 P.M.]

**Demand No. 12**

The motion of Shri Babilal Das Mahapatra that the amount of the Demand be reduced to Re.1/- was then put and lost.

The motion of Shri Mohammed Amin that a sum of Rs.49,35,000/- be granted for expenditure under Demand No. 12, Major Head : "241-Taxes on Vehicles", was then put and agreed to.

**Demand No. 68**

The motion of Shri Rajani Kanta Doloi that the amount of the Demand be reduced to Re.1/- was then put and lost.

The motion of Shri Mohammed Amin that a sum of Rs.31,23,000/- be granted for expenditure under Demand No.68, Major Head : "335-Ports, Lighthouses and Shipping", was then put and agreed to.

**Demand No. 69**

The motion of Shri Rajani Kanta Doloi that the amount of the Demand be reduced to Re.1/- was then put ansd lost.

The motion of Shri Mohammed Amin that a sum of Rs.4,87,000/- be granted for expenditure under Demand No. 69, Major Head : "336-Civil Aviation", was then put and agreed to.

**Demand No. 71**

The motion of Shri Rajani Kanta Doloi that the amount of the Demand be reduced to Re.1/- was then put and lost.

The motion of Shri Suniti Chattaraj that the amount of the Demand be reduced by Rs.100/- was then put and lost.

The motion of Shri Mohammed Amin that a sum of Rs.25,30,25,000/- be granted for expenditure under Demand No.71, Major Heads : "338-Road and Water Transport Services, 538-Capital Outlay on Road and Water Transport Services and 738-Loans for Road and Water Transport Services", was then put and agreed to.

**Presentation of the Fortieth Report of the Business Advisory Committee.**

**Mr. Speaker :** আমি কার্য উপদেষ্টা সমিতির অর্থাৎ বিজনেস অ্যাডভাইসরি কমিটির ৪০তম প্রতিবেদন পেশ করছি। এই সমিতির বৈঠক আজ ২৬শে মার্চ ১৯৭৯ তারিখে আমার কক্ষে অনুষ্ঠিত হয়েছে। উক্ত বৈঠকে ৩০শে মার্চ এবং ৩রা এপ্রিল ১৯৭৯ তারিখের

বিধানসভার কার্যক্রম ও সময়সূচি নিম্নলিখিতভাবে নির্ধারণের সুপারিশ করেছে।

Friday, 30.3.79 ... (i) The K.S. Roy Tuberculosis Hospital Acquisition Bill, 1979.
(Introduction, Consideration and Passing) - 1½ hour.

(ii) The S.B. Dey Sanitorium Acquisition Bill, 1979.
(Introduction, Consideration and Passing) - 1 hour.

(iii) The Paschim Banga Ayurvedic System of Medicine (Amendment) Bill, 1979.
(Introduction, Consideration and Passing) - ½ hour.

Tuesday, 3.4.79 ... (i) The West Bengal Panchayat (Amendment) Bill, 1979.
(Introduction, Consideration and Passing) - 1 hour

(ii) The Calcutta University Bill, 1979.
(Introduction and reference to Select Committee) - 2 hours.

(iii) The Birla College of Science and Education (Taking over of Management) Bill, 1979.
(Introduction, Consideration and Passing) - 1 hours.

আগামি সোমবার ২রা এপ্রিল ১৯৭৯ তারিখে বিধানসভার কোনও অধিবেশন হবেনা।

**শ্রী ভবানি মুখার্জি :** বিধানসভার কার্য উপদেষ্টা সমিতির ৪০তম প্রতিবেদনে যে সুপারিশ করা হয়েছে তা গ্রহণের জন্য আমি প্রস্তাব উত্থাপন করছি।

**মিঃ স্পিকার :** আমি ধরে নিচ্ছি এই প্রস্তাব গ্রহণে কারুর আপত্তি নেই।

**Demand No. 33**

Major Head : 277-Education (Youth Welfare)

**Shri Kanti Chandra Biswas :** On the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,66,06,000/- be granted for expenditure under Demand No. 33, Major Head "277-Education (Youth Welfare)".

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই সভায় দাঁড়িয়ে মাননীয় সদস্যদের কাছে আবেদন করছি, যুব জীবনে যে সঙ্কট এবং তাদের যে বিভিন্ন সমস্যা সেই সমস্যার গভীরতা এবং ব্যাপকতার সম্পর্কে মাননীয় সদস্যরা নিশ্চয় অবগত আছেন। আপনারা জানেন বর্তমানে প্রশাসনিক অর্থনৈতিক এবং রাজনৈতিক কাঠামোর মধ্যে দাঁড়িয়ে এই পর্বতপ্রমাণ সমস্যার সমাধান করা যায় না। আমাদের এই দপ্তর থেকে এই সরকারের নীতি অনুসারে আমরা যেটা করছি তা হল এই সমস্যার গভীরতাকে কিছু কমিয়ে আনা। এই উদ্দেশ্য নিয়ে আমরা যুব কল্যাণ দপ্তরের পক্ষ থেকে বিভিন্ন কর্মসূচি গ্রহণ করে তাকে বাস্তবায়িত করবার জন্য সকলের সহযোগিতা নিয়ে এগিয়ে চলেছি, আমি আবেদন করব আপনারা এ বিষয়ে মূল্যবান পরামর্শ এবং উপদেশ দেবেন এবং গঠনমূলক সমালোচনা করবেন যা থেকে অনেক শিক্ষণীয় বিষয় আমরা গ্রহণ করতে পারব। আপনাদের সেই সমস্ত উপদেশকে মূলধন করে আমরা আমাদের কর্মসূচিকে আরও সুস্থভাবে এগিয়ে নিয়ে যেতে পারব। আমি বিশেষ করে কংগ্রেসি বন্ধুদের কাছে আবেদন করব যে আপনারা দীর্ঘদিন ধরে পশ্চিমবাংলা ও কেন্দ্রে শাসন ক্ষমতায় ছিলেন সেই সময় যুব শক্তিকে আপনারা কিভাবে কাজে লাগাবার এবং পরিচালনা করবার চেষ্টা করেছিলেন তা আপনারা জানেন। আপনাদের সেইসব শিক্ষার কথাগুলি আমাদের বলেন তাহলে আমাদের পক্ষে সুবিধা হবে। সেইজন্য মাননীয় কংগ্রেস সদস্যরা আছেন তারা সেসব শিক্ষার কথা, অভিজ্ঞতার কথা আমাদের বলবেন যা থেকে যদি সম্ভবপর হয় তা আমরা গ্রহণ করবার চেষ্টা করব। এই কথা বলে মাননীয় সদস্যদের কাছে আবেদন করব আমার ব্যয় বরাদ্দ আপনারা মঞ্জুর করবেন এবং বিভিন্ন উপদেশ দিয়ে আমাদের বিভাগীয় তদন্তটিকে বাস্তবায়িত করবার জন্য আমাদের সাহায্য করবেন।

[6-30 — 6-40 P.M.]

**Shri Shamsuddin Ahmed :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re.1/-.

**শ্রী প্রদ্যোতকুমার মহান্তি ঃ** মাননীয় সভাপাল মহাশয়, আমাদের যুব কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত প্রতিমন্ত্রী ১৯৭৯-৮০ সালের জন্য ২ লক্ষ ৬৬ হাজার টাকা বরাদ্দ চেয়েছেন এবং সেই বরাদ্দ উত্থাপন করতে গিয়ে যে লিখিত ভাষণ দিয়েছেন সেই ভাষণ মাননীয় সভাপাল মহাশয় যখন ঐ চেয়ারে বসে আছেন তখন নিশ্চয়ই দলের উর্দ্ধে থেকে বিচার করবেন, যুব কল্যাণ দপ্তরের প্রতি-মন্ত্রীর বাজেট ভাষণ বলে মনে হবে না, মনে হবে ত্রাণ বিভাগের প্রতি-মন্ত্রীর ভাষণ। তবে এই উক্তি করার সঙ্গে সঙ্গে আমি প্রতিমন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাই যে তিনি তার বক্তব্য রাখতে গিয়ে বিরোধী দলের কাছ থেকে গঠনমূলক সমালোচনা এবং সুনির্দিষ্ট পরিকল্পনার প্রস্তাব আহ্বান করেছেন। মাননীয় সভাপাল মহাশয়, ভারতবর্ষের কেন্দ্রীয় সরকারের পরিকল্পনা অনুযায়ী ১৯৭২-৭৩ সালে আমাদের এই পশ্চিমবঙ্গে যুবকল্যাণ শাখার পত্তন। এই যুব কল্যাণ শাখা কিসের জন্য করা হয়েছিল, কিছু টাকা বরাদ্দ নিয়ে দুটো বাস করব, কি চারটি স্কুটার, রিক্সা করব, কি দু'চারটি ব্যবসা করব, কি খেলাধুলা এবং চিত্ত বিনোদনের জন্য ২/৪টি হোস্টেল হবে যুবকদের জন্য, তারজন্য এটা তৈরি করা হয়নি, দি ইউথ ইজ দি পিলার অব ন্যাশনাল লাইফ, সেই যুব সম্প্রদায় যাতে বিপথে পরিচালিত না হয়, যুব শক্তিকে জাতীয়ভাবে উদ্বুদ্ধ করে দেশ গঠনের কাজে নিয়োজিত যাতে করা যায়

সেই আন্দোলন তৈরি করার উদ্দেশ্যে ১৯৭২-৭৩ সালে এই যুব কল্যাণ শাখার পত্তন হয়েছিল পশ্চিমবঙ্গে। কিন্তু ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত যে কাজ হয়েছে সেটা মন্ত্রী মহাশয়ের মনঃপুত হয়নি, আমি তখন বিরোধী দলের সদস্য ছিলাম আজও যেমন বিরোধী দলের সদস্য আছি, আমারও মনঃপুত ছিলনা। মাননীয় সভাপাল মহাশয়, আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে প্রতি-মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই অতীতের ভুল-ক্রটির কনফেসান অর রিসাইট্যাল ওন্ট ডু, সেই পথ ভ্রান্ত পথ, অন্যায় পথ, যুব শক্তিকে উদ্বুদ্ধ না করে যুব শক্তিকে বিভ্রান্ত করার পথ, তা শোধরানোর কোনও ইঙ্গিত কি বহন করে এই ১৯৭৯-৮০ সালের বাজেট ভাষণ? মাননীয় সভাপাল মহাশয়, জাতীয় যে হিসাব হয় সেই হিসাবের মধ্যে আমরা সাধারণত ধরি যে জনসংখ্যার এক চতুর্থাংশ হচ্ছে যুব শক্তি। পশ্চিমবঙ্গে ৬ কোটি .মানুষ যদি আমি ধরি তাহলে ১।। কোটি হচ্ছে যুবক, আর সেই ১।। কোটি যুবকের কল্যাণ করবার জন্য আপনি চেয়েছেন ২ লক্ষ ৬৬ হাজার টাকা, আর সেই বাজেটকে করেছেন নাকি গ্রামীণ অভিমুখি। গ্রামের যুবকদের কল্যাণের জন্য চেয়েছেন মাত্র ৫০ হাজার টাকা। কি গ্রামের যুবকের কল্যাণ করবেন এই টাকা দিয়ে?

[6-40 — 6-50 P.M.]

যুব কল্যাণ শাখার উদ্দেশ্য ছিল এই যুব শক্তিকে দিয়ে ন্যাশনাল ওয়েলথ তৈরি করা। কিন্তু ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত এবং তারপরও আমরা দেখেছি যে ন্যাশনাল ওয়েলথ তৈরি হচ্ছেনা, তৈরি হচ্ছে সোস্যাল ওয়েস্টেজ। এটাকে ফিরিয়ে আনার জন্য আপনারা কি পথ গ্রহণ করেছেন তার কোন ইঙ্গিত এরমধ্যে নেই। আমি বিধানসভার সদস্য হিসেবে ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত দেখেছি দিনের পর দিন এই যুব কল্যাণ শাখা থেকে মস্তান তৈরি করা হয়েছে। কিন্তু সেই জিনিস পরিবর্তন করবার জন্য কি করা হয়েছে আমি জানিনা। তবে সেই মস্তান তৈরির পথ ছেড়ে দিয়ে আজকে যদি আবার ক্যাডার তৈরি করবার পথ ধরা হয় তাহলে আমি জানিনা আমরা কোথায় যাচ্ছি। আমরা রাজনীতির কথা ভুলতে পারিনা। দি বেসিস অব আওয়ার পলিটিক্স ইজ ইলেকশন আই অ্যাডমিট ইট। আপনারাও এটা স্বীকার করবেন যে, জাতির মুক্তির একটা সময় আসে যখন সকলকে জাতির প্রয়োজন দলের ঊর্ধ্বে উঠে কাজ করতে হয় এবং সেই কাজ করে এই যুব কল্যাণ দপ্তর। কিন্তু দুঃখের বিষয় আমরা সেটা করতে পারছিনা। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত দেখেছি যে দলের সরকার ছিল সেই দলের এম এল এ-দের এলাকায় যুব কল্যাণ দপ্তর খোলা হত। আজকে লক্ষ্য করছি কোথায় গিয়ে এই যুব শক্তিকে হাতে নিয়ে নির্বাচনে জয়লাভ করা যাবে সেই দিকেই সকলের লক্ষ্য এবং এই কারণেই এই ন্যাশনাল ওয়েলথ সোস্যাল ওয়েস্টেজের দিকে চলে যাচ্ছে। তবে দুঃখের বিষয় যে, এটা থেকে তাদের ফেরাবার পথটা কেউ দেখাচ্ছে। ১৯৭৪ সাল থেকে ১৯৭৯ সাল পর্যন্ত পরিকল্পনা কমিশন দিয়েছিলেন ৬৬.৯৭ লক্ষ টাকা এবং ১৯৭৭ সাল পর্যন্ত যে মার্জিনাল লোন দিয়েছে এই সমস্ত যুবকদের কাজ দেবার জন্য তাতে আমরা দেখছি ১০৭৩/৭৪/৭৫ এবং ১৯৭৬ সালের ৩১শে মার্চ পর্যন্ত ১২ লক্ষ ৬৪ হাজার টাকা খরচ করে এমপ্লয়মেন্ট জেনারেট করলেন ১৭৪৩ এবং এদের এই বাজেটে প্রতিমন্ত্রী বলেছেন অ্যাডিশনাল এমপ্লয়মেন্ট প্রোগ্রামে ১৯২টি সংস্থাকে মার্জিনাল লোন দেওয়া হয়েছে ৭ লক্ষ ৯২ হাজার টাকা এবং কতজন বেকার তাতে উপকৃত হবে, না ৪৮৫ জন।

অর্থাৎ ওই মার্জিনাল লোন দেবার পর তাদের আশা হচ্ছে এর দ্বারা ৪৮৫ জন বেকার উপকৃত হবে। বলা হয়েছে গ্রাম অভিমুখী করেছি এই যুব কল্যাণের কার্যকে এবং তারজন্য এই টাকা দেওয়া হয়েছে। স্যার, টাকাটা বড় কথা নয়। কিসের জন্য এই যুব কল্যাণ দপ্তর তৈরি করা হয়েছে সে সম্বন্ধে তার দপ্তরের একজন উচ্চ পদস্থ অফিসার বক্তৃতা করে বলেছিলেন, ইউথ আনএমপ্লয়মেন্ট ঃ—

To find out causes and how to solve their training etc.,

Involvement of youth in national development task,

To utilise their untapped energies,

To help for solving the problems of unemployed youth,

To redirect student energies in constructive activities,

To offer leadership training,

To give them community outlook,

Machinery for consultation with youth bodies;

How to consult unorganised youth.

Support to voluntary youth organisation.

এই যে কাযক্রম, এই যে উদ্দেশ্য, এই উদ্দেশ্যর দিকে আমি '৭২ সাল থেকে '৭৭ সাল ছেড়েই দিলাম, বলতে পারেন মন্ত্রী মহাশয় তাদের দৃষ্টিতে ঠিকমতো কাজ হয়নি, তার অনেক উক্তির সঙ্গে একমত। কিন্তু এই দু'বৎসরের মধ্যে যেকথা আগে, সভাপাল মহাশয়, আপনার মাধ্যমে বলেছি সেই গতিপথ পরিবর্তনের কোনও ইঙ্গিত, কোনও আভাস, এরমধ্যে নেই। ফলে কি দাঁড়িয়েছে? এই ডিপার্টমেন্টটা কেবলমাত্র কিছু টাকা খরচ করবার একটা এভিনিউ ছাড়া, টু স্কোয়ানডার অ্যায়োয়ে মানি ছাড়া যুব কল্যাণ বলতে যা বোঝায় সেই যুব কল্যাণ কিছু হয়নি। ওরা যুবমানসে আর্টিকেল লিখে বলেন one point needs to be emphasised. Administering youth Services in West Bengal stands on a noble footing in as much as nowhere in India, Block Yuva Kendras function at the Block level to mop up the latent energies of rural youths in the nation building activities, not only supplement the youth programme but also hasten the implementation of a comprehensive Youth Policy in a well co-ordinated manner. কি হয়েছে, এরা ১৯৭২ সাল থেকে আরম্ভ করে '৭৭ সাল পর্যন্ত ৪৪০টি কেন্দ্র খুলেছিলেন আর এরা এখন বলছেন যে '৭৭ সালের পরে এই বৎসর দাঁড়িয়েছে ১৯০ অর্থাৎ ১৯০টি যুব কেন্দ্র এখন দাঁড়িয়েছে। নূতন সংখ্যাটা কটা খোলা হল, সেটা বড় জিনিস নয়, কাজটা কি হচ্ছে যুব কেন্দ্রের দ্বারা, সেই যুব কেন্দ্রের দ্বারা কি কাজ হচ্ছে? সিলেকশন অব পার্সোনাল কিভাবে হচ্ছে, একটা ছেলেকে ধরে, সে যুব ছেলে, আমি একথা বলছিনা যে সে কোন দলের ছেলে তাকে বসিয়ে দিলেন, কংগ্রেসের ছেলে তাকে বসিয়ে দিলেন, তাছাড়া আজকে সি,পি,এম, গভর্নমেন্ট হয়েছে তার দলের লোককে বসিয়ে

দিলেন, আমি যদি সরকারে আসি আমার ছেলেকে বসিয়ে দিলাম এটা বড় কথা নয়, মাননীয় সভাপতি মহাশয়, যে ছেলেকে বসিয়ে দিলাম যুব কেন্দ্র চালাবার জন্য, তার অতীত অভিজ্ঞতা, তার কর্ম ক্ষমতা এবং যুব শক্তিকে এই যুব কল্যাণ আন্দোলনের মধ্যে নামিয়ে দেবার মতো ক্ষমতা আছে কিনা তা না দেখে আমার পিছনে তার সমর্থন আছে কিনা আমাকে সে দাদা বলে কিনা, আমার রাজনীতির উদ্দেশ্য সাধনের সহায়তা করে কিনা এই কথা ভেবে যদি সেই কর্মকেন্দ্র, সেই যুব কল্যাণ কেন্দ্রে আমি লোক নিয়োগ করি তাহলে এই আন্দোলন সার্থক হতে পারেনা। রাজনৈতিক উদ্দেশ্য সাধন হতে পারে কিন্তু যুব কল্যাণ দপ্তরের যে উদ্দেশ্য হওয়া উচিত সেই উদ্দেশ্য কিন্তু সাধিত হবেনা, হতে পারেনা। ১৯৭৭ সাল পর্যন্ত ৩৩৫টি ব্লকে যে কো-অপারেটিভ করে তোলার কথা ছিল, ১৯৭৭ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত ওরা ২৫৭টির জায়গায় কেন্দ্র করেছিল সমবায়ের স্বার্থে-৩৩৫টি ব্লকে হবার কথা তা করে উঠতে পারেননি। ফলে কি করার কথা ছিল আন-এমপ্লয়মেন্ট প্রোগ্রামে Dairy Projects, Briquette factory, pump set field Service, Inter Communication manufacturing and Auto-Rickshaw. একটা মাত্র বাদ দিয়ে ডেয়ারি ছাড়া আর সবগুলি উঠে গিয়েছে। যে সমস্ত বাস দিয়েছিলেন বা অটো রিক্সা নিয়েছিল তা চালানো হচ্ছেনা। উপরন্তু তার মালিকদের সম্পত্তি নিয়ে ব্যাঙ্ক টানাটানি করছে। কেন এইরকম হল Due to absence of proper training guidence and supervisions most of the projects under Self-employment schemes resulted flops. কোথায় সুপারভিসন, কোথায় ট্রেনিং? আমি একজন বেকার যুবক, আমার ১০ টাকা খাওয়ার নেই, আমাকে এক হাজার টাকা দিয়ে দিলেন, কোন ট্রেনিং নেই, কোনও সুপারভিসন নেই, আমি এক হাজার টাকা খেয়ে ফেললাম, নষ্ট করে ফেললাম। যা আমার করার দরকার নেই অসৎ উপায়ে সেটা করে ফেললাম। সরকারি টাকা চলে গেল যুব কল্যাণ হলনা, দেনার দায়ে যা পৈত্রিক ঘটি বাটি ছিল সব বিক্রি হয়ে গেল, এই তো যুব কল্যাণ দপ্তরের পারফরমেন্স। এই হচ্ছে যুবকল্যাণ দপ্তরের পারফরমেন্স, পারফরমেন্স কথাটি বলছি যে একটার পর একটা বলে যাচ্ছি কিন্তু আপনারা সেদিকে লক্ষ্য না দিয়ে বলছেন লালগোলাতে আমরা আবাস করছি, দিঘাতে আবাস করছি, আলিপুর এবং পশ্চিমবঙ্গের বাইরে আবাস করবার জন্য চেষ্টা করছি—কার জন্য আবাস করবেন চিত্তবিনোদনের জন্য—যে চিত্ত বিকল, যে চিত্ত ক্ষতে ভরা, চিত্ত আমার বিকৃত সেই চিত্তকে আগে ভাল করুন, তারপর চিত্তবিনোদনের জন্য আপনারা আবাস তৈরি করবেন। আমার তিক্ত অভিজ্ঞতা আছে, স্যার আপনাকে জানাতে চাই যদিও এটা আমার স্টেটের কথা নয় উড়িষ্যাতে যুবকল্যাণ দপ্তরের—পুরীতে একটা হোস্টেল করা হয়েছে তার পাশে একটা মদের দোকান খুলে দেওয়া হয়েছে। সেই যে যুব তীর্থ বিনোদনের জন্য যে হোস্টেল সেই হোস্টেলের ঘরে বোতলের পর বোতল আসছে আর যুব চিত্তবিনোদন হচ্ছে, কেউ দেখছে না, কেউ কোন কিছু করছে না। সুতরাং তাদের চিত্তকে আগে ভাল করবার ব্যবস্থা করা হোক। ন্যাশনাল ওয়েলথ তৈরি করার ব্যবস্থা করা হোক, সোসাল ওয়েলথ-এর ব্যবস্থা করা হোক, তারপর চিত্ত-বিনোদনের ব্যবস্থা করা হোক। আজকে ন্যাশনাল ওয়েলথ সৃষ্টির কাজ যুব কল্যাণ দপ্তরের। সেই উদ্দেশ্য যাতে সিদ্ধ হয় তারজন্য এমনভাবে তৈরি করুন, এমনভাবে কর্মচারী নিয়োগ করুন, এমনভাবে কাজের পরিচালক নিয়োগ করুন যারা কেবল মাত্র চিত্তবিনোদনের জন্য কাজ করবেন না, দেশের সম্পদ সৃষ্টির জন্য, যুব শক্তিকে

ঠিকপথে চালু করবার জন্য, সোসাল ওয়েলথকে ন্যাশনাল ওয়েলথ-এ পরিণত করবার জন্য উদ্বুদ্ধ হয়ে কাজ করতে পারবে। তবেই এই টাকা ব্যয় স্বার্থক হবে। ১৯৭২-৭৭ সাল পর্যন্ত সিদ্ধার্থ রায়ের সরকারের এই যুব কল্যাণের দপ্তরের কাজ দেখে এই বাজেট সমর্থন করার কোনও সুযোগ. আমি খুঁজে পাইনি। তাই স্যার, আপনার মাধ্যমে এই কয়টি কথা রেখে বলতে পারি এই দপ্তর তুলে দিন আইদার মেন্ড ইট অর এন্ড ইট। এই টাকা অন্য কোনও কাজে লাগান যেখানে সৎ ব্যয় হবে। এই যুব কল্যাণ দপ্তর রেখে কতগুলি কর্মচারির চাকরির সৃষ্টি করে, কতগুলি ক্যাডারের হাতে এক থালা রুটি কিংবা রিভলবার তুলে দিয়ে যুব কল্যাণ করা যায় না। আমি একটি কথা বলে আমার বক্তব্য শেষ করব। স্বামী বিবেকানন্দ বলেছিলেন উত্তিষ্ঠিত, জাগ্রত প্রাপ্তবরাংনিবোধতঃ যুবশক্তি আজকে জেগেছে, কিন্তু তার ইপ্সিত যে ফল সে ফললাভ করবার জন্য যে সংগ্রাম সেই সংগ্রাম করতে কি আপনারা প্রস্তুত? সে আদর্শের পথ এই অবক্ষয়ময় সমাজের মধ্যে কি দেখাতে পারবেন? বিবেকানন্দের সেই আদর্শের পথ যুব কল্যাণ দপ্তর কি দিতে পারবে? সেইজনাই আমি বলতে চাই যুব কল্যাণ দপ্তরের ঠিকমতো কর্মচারী নিয়োগ করে, ঠিকমতো পরিচালক নিয়োগ করে—যত সামান্য টাকাই আপনারা পান না কেন সেই টাকা সৎভাবে ব্যয় করতে পারবেন? কিন্তু আপনাদের অতীত কার্যকলাপ, আপনার দপ্তরের কার্যপ্রণালী, আপনার দপ্তরের কাজ করার যে ধারা সেই ধারার মধ্যে আমাদের আশা পূরণ হবে না। এই কথা জেনে এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[6-50 — 7-00 P.M.]

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় সভাপাল মহাশয়, মাননীয় যুব কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত প্রতিমন্ত্রী ১৯৭৯-৮০ সালের জন্য যে ব্যয় বরাদ্দের দাবি এখানে উপস্থিত করেছেন সে সম্বন্ধে আমি দু-একটি কথা বলতে চাই। আমরা জানি বর্তমান যে সামাজিক পরিবেশ এবং এই পরিবেশ দিনের পর দিন যেভাবে পরিবর্তন মুখি হয়ে চলেছে সেই সঙ্গে যুব সমাজ বিভিন্নভাবে প্রবাহিত হচ্ছে। নূতন নূতন পরিবেশ সৃষ্টি হচ্ছে। মাননীয় সভাপতি মহাশয়, আজকের যুবক-যুবতীরা রয়েছে দেশের এই পরিস্থিতির মধ্যে। আজকে যুব কল্যাণ বিভাগের এই ব্যয়-বরাদ্দের দাবি আলোচনা করার পূর্বে, আমাদের যুবক-যুবতীদের অবস্থা সম্পর্কে আলোচনা করা দরকার। আমরা লক্ষ্য করছি দিনের পর দিন এই যুবক-যুবতী শ্রেণীর মধ্যে একটা উৎশৃঙ্খলতার ভাব চেপে বসেছে অক্টোপাসের মতো। এই যুবক-যুবতীদের মধ্যে ধ্বংসকামি এবং নষ্টকামি প্রবণতা সেটা বেড়েই চলেছে এবং বিভিন্ন দিকে লক্ষ্য করলে দেখা যায় বিভিন্ন শিক্ষা প্রতিষ্ঠান যে আছে, সেই শিক্ষা প্রতিষ্ঠানের বাইরে যে সমাজ রয়েছে সেখানে তাদের চরিত্রের মান দিন দিন অবনতির দিকে চলেছে। মাননীয় সভাপতি মহাশয়, তাই জানতে চাই, এই পরিবেশ, এই মানসিক অশান্তির অবস্থা যে চলছে—এর একটা পরিবর্তন দরকার এবং আমরা জানি মানুষের সাধারণ যে চাহিদা রয়েছে — অন্ন, বস্ত্র, বাসস্থানের মতো, তারমধ্যে কতকগুলো মৌল চাহিদা রয়েছে। তারসঙ্গে এই যুব কল্যাণের কতকগুলো মৌল জিনিস রয়েছে যেগুলো তার কাজের মধ্যে পড়ে। এই যুব কল্যাণ বিভাগের আলোচনা করবার পূর্বে আমি জানতে চাই, মাননীয় প্রতিমন্ত্রী মহোদয় যে আড়াই কোটি টাকার সমতুল্য ব্যয়-বরাদ্দের দাবি করেছেন এবং যত কাজের ফিরিস্তি দিয়েছেন, তারমধ্যে

একটা ত্রুটি রয়েছে। সেই ত্রুটি হল, প্রতি কেন্দ্রে যে যুব কল্যাণ দপ্তর খোলা হয়, তার নিজস্ব কোনও অফিস ঘর নেই। আমি জানতে চাই, যে সমাজের জন্য এই কল্যাণ দপ্তর করা হচ্ছে, সেই সমাজের থাকার জন্য, বিভিন্ন গঠনমূলক কাজের জন্য, শিক্ষা গ্রহণের জন্য যদি একটা অফিস ঘর না থাকে তাহলে তার প্রধান উদ্দেশ্য ব্যর্থ হয়ে যায় নাকি? আমি দেখেছি বিভিন্ন জায়গায় এই কেন্দ্রগুলি ব্লক অফিসের বারান্দায় বা ব্লক অফিসের একটা ঘরে চলে আসছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাই, অচিরে এই অবস্থার অবসান করা দরকার এবং এর নিজস্ব একটা ঘরের ব্যবস্থা করতে হবে। আজকের যে যুব সমাজ তার যে বিভিন্নরকম অসুবিধা রয়েছে, সেই অসুবিধাগুলোর আজকে ব্যবস্থা করা দরকার। এই দপ্তরের উদ্যোগে চিত্ত বিনোদনের জন্য একটা পত্রিকা ছাপানো হয়ে থাকে এবং সেটা হল যুব মানস। চিত্ত বিনোদনের জন্য এইজন্য বলতে চাই এই কারণে যে, এখানে যুবরা উপেক্ষিত। এতে কোনও গঠনমূলক আলোচনা করা হয়না। শুধু এরমধ্যে থাকে কতকগুলো নীতিবাক্য। এই যুব-মানসের আলোচ্যসূচির যদি পরিবর্তন না করা যায়, তাহলে যুব-মানসের উদ্দেশ্য ব্যর্থ হয়ে যাবে বলে মনে করি। আর একটা কথা জানাতে চাই, সেটা হচ্ছে সম্পাদক মন্ডলির সভাপতি হয়েছেন আমাদের মন্ত্রী কান্তি বিশ্বাস এবং এই পত্রিকাটিতে এমনভাবে প্রচার করা হচ্ছে যে মনে হবে কান্তি বিশ্বাসই মহামানবের মতো, না মরেই তিনি মহামানব এবং তাতে তিনি বাণী দিতে শুরু করেছেন। এখানে পরিষ্কারভাবে লেখা আছে, 'অসুন্দরকে সঠিকভাবে মোকাবিলা করতে পারে যুব সমাজ — কান্তি বিশ্বাস।' এইরকম ধরনের আরও বাণী তিনি নিজের কথায় দিয়েছেন। এটার পরিবর্তন করা দরকার বলে মনেকরি। না হলে এই যুব মানসের যে উদ্দেশ্য তা ব্যর্থ হয়ে যাবে। এই যুব সমাজের দিকে তাকাবার সঙ্গে সঙ্গে শুধু শিক্ষিত যুবক-যুবতীদের দিকে তাকালেই হবে না, সারা পশ্চিমবঙ্গ জুড়ে শিক্ষিত বেকার যুবক-যুবতীর সঙ্গে বহু সংখ্যক অশিক্ষিত যুবক-যুবতী রয়েছে, তাদের দিকে লক্ষ্য রাখা দরকার এবং এই যুব শ্রেণীর কি করে মানসিক উন্নতি করা যায় এবং তাদের নিয়ে গঠনমূলক কাজ করা যায় তারজন্য তিনি কোনও লক্ষ্য রাখেন নি। তিনি যে সমস্ত পরিকল্পনা এখানে রেখেছেন, তা এখানে পর্যালোচনা করলে পরিষ্কারভাবে বোঝা যায়, এইটা শুধুমাত্র শিক্ষিত বেকার কিংবা সাকার যুবকদের জন্য কাজে লাগবে বলে মনেকরি। যে সমস্ত অশিক্ষিত যুবক-যুবতী রয়েছে, তাদের দিকে নজর দেওয়া দরকার বলে আমি মনে করছি।

[7-00 — 7-10 P.M.]

মাননীয় সভাপাল মহাশয়, এই বাজেট ভাষণে আমি অতিরিক্ত কিছু দেখতে পাচ্ছিনা তাই এই ভাষণকে আমি সমর্থন করতে পারছিনা। মাননীয় সভাপাল মহাশয়, এইসঙ্গে আমি বলতে চাই এই যে যুবশ্রেণী রয়েছে অসংখ্য, কল্পনা করা যায়না তারা কি অবস্থায় রয়েছে। আজকে যুব কল্যাণের জন্য মাত্র আড়াই কোটি টাকা বরাদ্দ করেছেন, এই সামান্য টাকায় তাদের উন্নতি করা যায়না, এই টাকা আরও বাড়ানো উচিত বলে মনেকরি। এদিকে দৃষ্টি দিন এবং যে সমস্ত ব্লকে যুব কেন্দ্র খোলা হয়েছে, সেগুলি যেভাবে চলছে তাতে তাদের যে সঠিকভাবে মানসিকতা তৈরি হতে পারে এবং চারিত্রিক বিশুদ্ধতা ঘটাতে পারে সেইরকম ব্যবস্থা নাই। তিনি বলেছেন এই যুব কেন্দ্রগুলিতে বিভিন্ন কাজকর্ম চলছে এবং তারমধ্যে দিয়ে

তাদের মানসিকতা গঠনের চেষ্টা করা যাবেনা কিন্তু দেখতে পাচ্ছি যে সমস্ত যুবকেন্দ্রগুলি রয়েছে তাতে সেই প্রয়োজনীয় উপকরণ সরবরাহ করা হয়না। এই সরবরাহ বিভিন্ন দিকে হতে পারে, খেলাধূলার সাজ সরঞ্জাম হতে পারে, কিংবা তাদের যাতে শুভ বুদ্ধির উদ্রেক হয় তারজন্য কোনও মহাপুরুষের জিবনী সম্বন্ধে বই সেখানে পাঠানো যেতে পারে। কিন্তু এই সমস্ত যুবকেন্দ্রগুলিতে যে সমস্ত বই পাঠানো হচ্ছে সেগুলি এমন ভাষায় লেখা যে আমি মনেকরি তাতে তাদের তো মানসিকবৃত্তির কোনও উন্নতি ঘটবেই না বরং উল্টে তাদের মনকে নীচু দিকে নিয়ে চলে যাচ্ছে। আমি সভাপাল মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে আপনি একবার করে এই যুবকেন্দ্রগুলিতে যান, তিনি হয়ত আশেপাশের যুবকেন্দ্রগুলিতে গিয়েছেন কিন্তু বেশিরভাগ যুবকেন্দ্রগুলিতে যাননি। আমি তাকে অনুরোধ করি যে আপনি সব যুবকেন্দ্রগুলিগুলিতে একবার যান এবং দেখুন সেখানে কর্মকান্ড কিভাবে চলেছে। এ সম্পর্কে আমি আর একটা কথা বলতে চাই যে সমস্ত যুব শ্রেণী বিভিন্ন দিকে ছড়িয়ে রয়েছে, সেই সমস্ত যুব শ্রেণীকে একতাবদ্ধ করে তাদের পরস্পরের মধ্যে সংবিধানমূলক সংগঠনমূলক মানসিকতা গড়ে তোলা দরকার, এই ব্যাপারে আপনার যে সমস্ত অফিসার আছেন তাদের মধ্যে উদ্দীপনা বাড়ান। আর এই যুবকেন্দ্র সব জায়গায় থাকা দরকার। ব্লকে ব্লকে যে সমস্ত খোলা হয়েছে সে সম্বন্ধে সেই অঞ্চলের লোকেরাই ওয়াকিবহাল সবাই নন, এবং সেখানকার গ্রামের যে শিক্ষিত ভাই বোনেরা আছে তারাও সব সময় জানেননা যে নিজেদের ব্লকে একটা যুব কেন্দ্র রয়েছে। তারা যদি জানতেই না পারে যে এখানে যুবকদের কিছুটা উন্নতিমূলক ব্যবস্থা আছে, তাহলে এগিয়ে যাবে কি করে। এখানে আমি সরকারি অফিসারদের ব্যর্থতা আছে বলে মনেকরি, আমি সেইসঙ্গে মনে করি মাননীয় মন্ত্রী মহাশয়েরও ব্যর্থতা আছে। এইরকম গুরুত্বপূর্ণ জিনিসকে হাল্কাভাবে দেখলে চলেনা। আজকে সমাজের মধ্যে যে যুবশ্রেণী রয়েছে তাদের দিয়ে যদি দেশের ভবিষ্যত গড়ে তুলতে হয়, তাহলে এইরকম অল্প টাকা দিলে হবেনা, আগামী আর্থিক বছরে যাতে মূল বাজেটের সিংহভাগ এই খাতে দেওয়া হয় যাতে যুবকদের কল্যাণ সাধন হতে পারে তার ব্যবস্থা করুন। পরিশেষে আমি আর একটা কথা আপনাকে বলতে চাই। গ্রামেগঞ্জে যে অশিক্ষিত যুব সমাজ রয়েছে, যারা কাজ পাবেনা বা ভাল করে কাজ করতে শেখেনি কিংবা যাদের নিজস্ব কোনও কাজ নাই, সেই সমস্ত যুবকশ্রেণীকে এই যুব কল্যাণ দপ্তর এবং মন্ত্রী মহাশয় যদি কাজে লাগান, তাহলে নিশ্চয়ই মন্ত্রী মহাশয়কে আমি সাধুবাদ জানাব। তা যদি না হয় তাহলে আপনি যতই যুবকদের কল্যাণ করছি বলে চিৎকার করুন তাতে যুবকদের কোনও লাভ হবে না। এইভাবে যদি এই দপ্তর চলে তাহলে যুব কল্যাণ দপ্তর রাখার কোনও প্রয়োজন নাই। পরিশেষে, আমি এই কথা বলব যেহেতু এই বাজেটের মধ্যে যুব কল্যাণের কিছুই নাই এবং এই দপ্তর দলীয় সংকীর্ণতার উর্ধ্বে নয় এবং এরমধ্যে কোনও আশার আলো দেখতে পেলাম না সেইজন্য আমি এই বাজেট বরাদ্দকে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করলাম। জয় হিন্দ।

**শ্রী শেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় সভাপাল মহাশয়, আমাদের প্রতিমন্ত্রী শ্রী কান্তি বিশ্বাস যুব কল্যাণ দপ্তরের যে ব্যয় বরাদ্দের দাবি এখানে এনেছেন সে সম্পর্কে আমি কিছু বলতে চাই। স্যার, আপনি জানেন পশ্চিমবঙ্গে ছয় কোটি মানুষ বাস করে। তারমধ্যে দেড় কোটি হচ্ছে যুবক। এই ফ্রন্ট সরকার গদিতে আসার পর তারা প্রতিশ্রুতি দিয়েছিল যে তারা

যুবকদের কর্মসংস্থানের ব্যবস্থা করবেন। তারা ৩৬ দফা কর্মসূচি জনসাধারণের সামনে রেখেছিলেন এবং এইসব প্রতিশ্রুতি দিয়ে তারা ক্ষমতায় এসেছেন। কিন্তু আজকে যুব কল্যাণ দপ্তরের ব্যয় বরাদ্দ রাখতে গিয়ে মন্ত্রী মহাশয় যে বক্তব্য রেখেছেন তাতে আমি হতাশ হয়েছি। শুধু আমি নয়, মন্ত্রী মহাশয় যে বক্তব্য রেখেছেন এবং যে টাকা বরাদ্দ করেছেন তাতে পশ্চিমবাংলার প্রতিটি যুবক হতাশ হবে। এরমধ্যে কোন আশার আলো নাই। তিনিই স্বীকার করেছেন যে বেকার সমস্যা হচ্ছে এখানকার একটা প্রধানতম সমস্যা। কিন্তু এই সমস্যা সমাধানের বা তার সুরাহা সম্পর্কে মন্ত্রী মহাশয় কোনও পরিকল্পনা রাখতে পারেন নি। তিনি এই সমস্ত যুবকদের সম্পর্কে কোনও গুরুত্ব দেন নি। এদের জন্য যে কিছু করতে হবে সেসব কথা তিনি মোটেই ভাবেন নি। যদি ভাবতেন তাহলে তিনি এই ধরনের ব্যয় বরাদ্দ এখানে নিয়ে আসতেন না। মাত্র সামান্য টাকার বরাদ্দ ২ কোটি ৬৬ লক্ষ ৬ হাজার টাকার বরাদ্দ এখানে উপস্থিত করেছেন। যদি এই বিভাগের জন্য আরও অনেক বেশি টাকা বাড়িয়ে বরাদ্দ করতেন তাহলে আমরা নিশ্চয় সমর্থন করতাম। যদি পশ্চিমবাংলার এই বৃহত্তর যুবক সমাজের জন্য কর্মসংস্থানের কিছু ব্যবস্থা বা কিছু সুরাহা করার পরিকল্পনা এরমধ্যে রাখতে পারতেন তাহলে বুঝতাম। কিন্তু আমরা হতাশ হয়েছি। আপনি একটি জিনিস করেছেন এইসব বেকারদের আপনারা একটি নূতন বুলি শিখিয়েছেন ' ইনক্লাব জিন্দাবাদ'। এই কথা দিয়ে তাদের আজকে ভুলিয়ে রেখেছেন। কিন্তু এই পশ্চিমবাংলার যুবক খুব সজাগ। তারা একদিন আপনাদেরই ঘাড় চেপে ধরবে। স্বনির্ভর কর্মসংস্থানের ব্যাপারে ব্যাঙ্ক দিত শতকরা ৮০% ভাগ আর ১০% দিতে সরকার, বাকিটা সেই বেকারকে দিতে হত। সেটা আপনারা ৯০ ভাগ করেছেন যেটা ব্যাঙ্ক দেবে আর বাকিটা সরকার দেবে। কিন্তু আপনি খোঁজ নিয়ে দেখবেন যে কারা এই টাকা পায়। যাদের অভিভাবক বড় লোক, যাদের ভাল জমি আছে তারাই সাহায্য পায়। তারা মিনিবাস পায় ব্যাঙ্ক থেকে লোন পায়। কিন্তু দরিদ্র মেহনতি মানুষের ছেলেরা এ পর্যন্ত পেয়েছে কি? তাদের চাকরির গ্যারান্টি দিতে পারেন নি, তাদের কোনও কর্মসংস্থান হয়নি। আপনারা বলেন ফ্রন্ট সরকার মেহনতি মানুষ, সর্বহারার সরকার, কিন্তু কিছুই করতে পারছেন না। এই সংস্থায় গত বছর ৪৮৫ জন বেকার যুবকের চাকরির ব্যবস্থা করে দিয়েছেন, ভাল কথা। কিন্তু খোঁজ নিয়ে দেখবেন মেহনতি, সর্বহারা মানুষের ছেলেরা চাকরি পায়নি। হাতে কলমে শিক্ষা প্রকল্পের কথা বলেছেন, যাতে করে গ্রামের অনেক ছেলে স্বনির্ভর হয়ে উঠতে পারে এবং এটা হলে তারা চাকরি চাইবে না, নিজেদের কর্মসংস্থানের ব্যবস্থা নিজেরাই করে নিতে পারবে। এরজন্য আপনি বরাদ্দ রেখেছেন মাত্র ৫০ হাজার টাকা। এটা শুনলে হাসি পায়। আপনারা হাতে কলমে কাজ শেখাবেন যাতে করে তারা সমাজে প্রতিষ্ঠিত হতে পারে, সেইজন্য আপনারা মাত্র ৫০ হাজার টাকা বরাদ্দ রেখেছেন। মন্ত্রী মহাশয় বলেছেন যুব আবাস স্থাপন করা হবে, পশ্চিমবঙ্গের লালবাগ, শুশুনিয়ায়। সেখানে যুবকরা কিছুদিন থাকতে পারবে। এটা খুব ভাল কথা। কিন্তু এতে কি হবে? আপনারা সর্বত্রই তো দলবাজি চালাচ্ছেন, এখানে আবার দলের ক্যাডার ট্রেনিং দেবেন নাকি? বিভিন্ন জেলায় জেলায় যুব উৎসবের ক[illegible] তো আমরা দেখলাম। সেখানে সি.পি.এম. সমর্থকরা মস্তানি করেছে, কংগ্রেসের ছেলেরা ভ[illegible] যেতে পারছে না, এমন কি ফ্রন্টের শরিকদল আর.এস.পি. ফরোয়ার্ড ব্লকের ছেলেরা পর্যন্ত ব্লকে পাচ্ছে না। উনি বলেছেন ব্লকে ব্লকে যুব কল্যাণ অফিস করা হবে, খুব ভাল কথা। পশ্চিমবাংলায় বেকারত্বে জ্বালা যে কি অবস্থায় এসেছে সেটা একটু চিন্তা করে দেখুন। আমি

একটি উদাহরণ দিচ্ছি। মুর্শিদাবাদ জেলার নওদা থানার এম.এল.এ. জয়ন্ত বিশ্বাসের এলাকার একটি ছেলে বেকারত্বের জ্বালায় পাগল হয়ে গেছে। সে যাকে দেখছে তাকেই বলছে আমি সেটেলমেন্ট অফিসে অ্যাপয়েন্টমেন্ট পেয়েছি, কাকে বলছে বি.ডি.ও. অফিসে অ্যাপয়েন্টমেন্ট পেয়েছি আবার কাকে বলছে ডি.আই.অফিস থেকে অ্যাপয়েন্টমেন্ট এসেছে। এইভাবে হেসে বেশিদিন চালাতে পারবেন না। ৫ বছর চালাবেন, তারপর আবার ১৯৮২ সালের নির্বাচনে আপনাদের আর হাসি থাকবে না, কান্নায় ভরে যাবে। আমরা এখন যেমন মুষ্টিমেয় কয়েকজন আছি, আপনাদেরও সেইরকম অবস্থা হবে। আপনারা তখন আমাদের এদিকে এসে বসবেন। আপনারা একটা কমপ্রিহেনসিভ পরিকল্পনা নিয়ে কি করে বেকারত্ব দূর করা যায় তার চেষ্টা করুন। সেখানে আমরা দলবাজি করতে চাই না, করবও না। কেন না, এটা একটা বিরাট সমস্যা হয়ে দাঁড়িয়েছে। সকলেরই এই বিষয়ে চেষ্টা করা উচিত। আমি দায়িত্ব নিয়ে বলছি তখন আমরা নিশ্চয় সমর্থন করব। কিন্তু এই ২ কোটি টাকা বরাদ্দ নিয়ে, আর হাতে কলমে কাজ করার জন্য ৫০ হাজার টাকা বরাদ্দ নিয়ে এই সমস্যার সমাধান করা যাবে না, বরং এতে সমস্যা আরও বেড়ে যাবে। কাজেই আমি একে কিছুতেই সমর্থন করতে পারছি না, বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

[7-10 — 7-20 P.M.]

**শ্রী পূর্ণচন্দ্র মালিক ঃ** মাননীয় সভাপাল মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের যুব কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত প্রতিমন্ত্রী মহাশয় ১৯৭৯/৮০ সালের যুব কল্যাণ দপ্তরের যে ব্যয়বরাদ্দ সভায় পেশ করেছেন তা আমি আন্তরিকভাবে সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলছি। মাননীয় সভাপাল মহাশয়, আপনি জানেন যে এই বাজেট বরাদ্দের মধ্যে যুব জীবনের যে সমস্যা তার সম্ভাব্য প্রতিকারের উপর সরকার কতখানি গুরুত্ব দিতে চান তা এই বাজেটের মধ্যে দিয়ে প্রকাশিত হয়েছে। কংগ্রেস এবং জনতা দলের বন্ধুরা এই যুব সমাজ সম্পর্কে বক্তব্য রাখতে গিয়ে বললেন এই বাজেট বক্তৃতার মধ্যে তারা কোনও আশার আলো দেখতে পাচ্ছেন না। সেখানে বিশেষ করে কংগ্রেস (ই) এবং কংগ্রেস সদস্যরা কিছু কিছু নীতিবাক্যও আমাদের শুনিয়ে গেলেন। স্যার, আপনি জানেন গত ৬ বছরের ইতিহাস যে কি ভাবে এই যুব সমাজের একটা অংশকে পশুতে পরিণত করা হয়েছিল। সেখানে তাদের হাতে পাইপ-গান, রিভলবার, মদের বোতল তুলে দিয়ে তাদের গুন্ডাতে পরিণত করা হয়েছিল এবং তাদের দিয়ে গণআন্দোলনের কর্মী ও নেতাদের খুন করানো হয়েছিল। আমি বর্ধমান জেলার কথা বলতে পারি—সেখানে কালনা এবং মেমারিতে কি সব ঘটেছিল সেটা স্যার, আপনিও জানেন। বিশেষ করে কালনা থানায় যে ফ্যান্সি ক্লাব আছে সেখানে কংগ্রেস (ই) 'র নুরুল ইসলামের নেতৃত্বে কি ভাবে গুন্ডা বাহিনী সংগঠিত করা হয়েছিল সেটা সকলেই জানেন। আমরা জানি, বর্ধমান জেলার যুব কল্যাণ দপ্তরের সমস্ত টাকা কংগ্রেস প্রভাবিত সমস্ত ক্লাবকে দেওয়া হয়েছিল। আর তারা গত ৬ বছর ধরে গণআন্দোলনের কর্মীদের, নেতাদের খুন করেছে। স্যার, সেই সমস্ত টাকা দিয়ে পাইপগান কেনা হয়েছে, রিভলবার পর্যন্ত কেনা হয়েছে। স্যার, ঐ ফ্যান্সি ক্লাব থেকে কিভাবে গুন্ডা তৈরি করে কালনা থানায় তাদের দিয়ে ৩০ জন গণআন্দোলনের কর্মী এবং নেতাকে খুন করানো হয়েছে সে কথা আমরা জানি। আমরা জানি, বেকার যুবকদের চাকরি দেবার নাম করে তাদের সঙ্গে কি নির্লজ্জ ব্যবহার

করা হয়েছে। সেখানে কারখানার শ্রমিকরা যদি-ধর্মঘট করতো তাহলে তাদের দিয়ে সেই সমস্ত কর্মীদের, নেতাদের খুন করানো হয়েছে, অফিসে ধর্মঘট করলে চেয়ার দখলের ভয় দেখানো হয়েছে, অনেক কর্মীকে ভয় দেখিয়ে বিতাড়ন করা হয়েছে। স্যার, এইভাবে পশ্চিমবাংলায় প্রায় দু' হাজারের মতন গণআন্দোলনের কর্মী এবং নেতাকে ওরা খুন করিয়েছেন। স্যার, আমরা জানি এই পুঁজিবাদি সমাজ ব্যবস্থায় যুব জীবনের যে মৌলিক সমস্যা সেগুলি দূর করা যাবে না। কিন্তু গত ৬ বছরের ইতিহাস দেখলে আমরা দেখব, এই যুব সমাজকে বিপথে পরিচালিত করে তাদের চরিত্র হনন করা হয়েছিল এবং অপসংস্কৃতির বন্যায় তাদের ভাসিয়ে দেওয়া হয়েছিল। সেখানে সেই সমস্ত পোষাক পরিচ্ছদ, যৌন আবেদনমূলক উপন্যাস এইসবের প্রচলন আমরা দেখেছি। সেখানে বারবধু ইত্যাদি সব নাটক চলেছিল। আমরা দেখেছি বর্ধমান জেলায় কিভাবে তারা যুবমেলাতে বারবধূ এবং ক্যাবারে ড্যান্স দেখিয়েছে। যুব সমাজের নৈতিক চরিত্রকে শেষ করে দিয়েছে এবং সমাজকে কলুষিত করেছে। এছাড়াও আপনি জানেন যে কিভাবে ওরা সংস্কৃতির নামে ধর্মীয় নামে ঐ সমস্ত চলচিত্র-সন্তোষি মা, বাবা তারকনাথ ইত্যাদি এই সমস্ত নাটক এবং সিনেমা প্রচারের মাধ্যমে তারা কিভাবে যুব সমাজের নৈতিক চরিত্রকে শেষ করছে। এরফলে যুব সমাজের মধ্যে আমরা লক্ষ্য করেছি যে তাদের আত্মকেন্দ্রিকতা এবং সংগ্রাম বিমুখতা মনোভাব গড়ে উঠেছে গত কয়েক বছর ধরে। আজকে সমাজের ৭০ ভাগ মানুষ দরিদ্র সীমার নিচে বাস করছে। তাদের ক্রয় ক্ষমতা দিনের পর দিন কমে যাবার ফলে আমাদের দেশের শিল্পে সঙ্কট দেখা দিয়েছে এই শিল্পে সঙ্কট দূর করতে হলে আমাদের শতকরা ৭০ ভাগ মানুষের ক্রয় ক্ষমতা বাড়াতে হবে। গত ৬ বছর ধরে আমরা যে সমস্ত বামফ্রন্টের যুব সংগঠন গুলি আছে, আমরা আন্দোলন করেছি। আজকে ভারতবর্ষের মতো কৃষি প্রধান দেশে যদি ভূমি সংস্কার করা না হয় তাহলে কখনই বেকার যুবকের যে চাকুরির সমস্যা তার মৌলিক সমাধান হবেনা। সেজন্য সুনির্দিষ্ট কর্মসূচি বিগত কয়েক বছর ধরে গ্রহণ করেছি, যে আমাদের দেশের যুবকদের একমাত্র পথ হচ্ছে কল-কারখানায়, মাঠে-ময়দানে শ্রমিক-কৃষকের আন্দোলনের পাশে আমাদের দেশের যুব সমাজকে কাঁধে-কাঁধ মিলিয়ে দাঁড়াতে হবে এবং তার একমাত্র পথ হিসাবে এই কর্মসূচি আমরা নিয়েছিলাম। তাছাড়া আপনারা জানেন যে আমাদের দেশের ৭০ ভাগ মানুষ আজকে নিরক্ষর এবং তারা অন্ধকারের মধ্যে বাস করছে। সেজন্য বামফ্রন্ট সরকারের যুব সংগঠনগুলি থেকে আমরা জনপ্রিয় কর্মসূচি হিসাবে নিরক্ষরতা দূরীকরণের কর্মসূচি গ্রহণ করেছিলাম। সেটা এই বাজেট বক্তৃতার মধ্যে আছে যে কিভাবে আমরা নিরক্ষরতা দূরীকরণের জন্য চেষ্টা করছি এবং বয়স্ক শিক্ষা কেন্দ্র খোলা হয়েছে। আমরা লক্ষ্য করেছি যে বর্ধমান জেলার যুব কল্যাণ দপ্তর থেকে ৭২টি বয়স্ক শিক্ষা কেন্দ্র খোলা হয়েছে। মাননীয় সভাপাল মহাশয়, আমাদের যে উদ্দেশ্য বর্তমানে সমাজ ব্যবস্থার যুব জাগরণে মৌলিক সমস্যার সমাধান, এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে সম্ভব নয়। তবে আমরা চাই আগামি দিনে আমাদের যে মূল লক্ষ্য, সেই বিজ্ঞানসম্মত সমাজতন্ত্র প্রতিষ্ঠা ছাড়া বেকার যুবকদের যে সমস্যা, সেই সমস্যার সমাধান হতে পারে না। আমরা দেখেছি বিগত কয়েক বছর ধরে কংগ্রেস যেভাবে যুব সমাজের চরিত্রকে তারা শেষ করেছিল, পশুতে পরিণত করেছিল, সেই অপসংস্কৃতির বিরুদ্ধে প্রচার আন্দোলন সংগঠিত করতে হবে এবং সেজন্য আমরা বামফ্রন্ট সরকারের যুব সংগঠন এই কর্মসূচি গ্রহণ করেছিলাম এবং সেই ধারাবাহিক কর্মসূচি আমরা আজও চালিয়ে যাচ্ছি। বিকল্প

সুস্থ সংস্কৃতি গঠন করার জন্য প্রগতিশীল পত্রপত্রিকা নাটক, চলচ্চিত্রের মাধ্যমে এই সংস্কৃতি গড়ে তোলার চেষ্টা আমরা লাগাতার ভাবে চালিয়ে যাচ্ছি। সেজন্য মাননীয় সভাপাল মহাশয়, একথা আমাদের মনে রাখতে হবে যে বিশেষ করে সমাজতান্ত্রিক দুনিয়ার যে চিত্র সেখানকার শিক্ষা বলুন, বেকার যুবকদের সমস্যাই বলুন, আর খেলাধুলাই বলুন, তাদের কোনও সমস্যাই নেই। ঐ সোভিয়েত রাশিয়া, পূর্ব জার্মানির ইতিহাস আমরা দেখেছি। আমরা দেখেছি যে কিভাবে কয়েকটি অলিম্পিক খেলায় সোভিয়েত রাশিয়া এবং পূর্ব জার্মানি পুরস্কারের শতকরা ৬০ ভাগ জয় করে নিয়ে এসেছে। ঐ সমস্ত সমাজতান্ত্রিক দুনিয়ায় তাদের খাওয়া পরা, শিক্ষা, চিকিৎসা ও বাসস্থানের জন্য তাদের ভাবতে হয়না। সেই দেশের সরকার সেটা বহন করে থাকেন। সোভিয়েত রাশিয়ার চিত্র দেখুন, সেখানে তাদের ছেলেদের ট্রেনিং দেবার জন্য ৪ হাজার প্রশিক্ষণ স্কুল আছে এবং ২৫ হাজার কোচের ব্যবস্থা আছে। প্রতিদিন ১০ লক্ষ যুবক-যুবতীদের সেখানে তালিম দেওয়া হয়। এই জিনিস নিশ্চয় আপনি জানেন। তাদের দেশের সংবিধানের মধ্যে দিয়ে কিভাবে কাজের অধিকারকে স্বীকার করে নেওয়া হয়েছে।

[7-20 — 7-30 P.M.]

আমরা বামফ্রন্ট সরকারের যুব সংগঠনগুলির পক্ষ থেকে বেকারদের কাজ এবং ভাতা দিতে হবে—এই দাবি নিয়ে আন্দোলন করেছিলাম এবং আমাদের সেই দাবি সরকার মেনে নিয়েছেন। সেজন্য এই সরকারকে আমরা অভিনন্দন জানিয়েছি। এ ছাড়াও আপনি জানেন যে কাজের অধিকারকে সংবিধানে স্বীকৃতি দিতে হবে এই দাবিও আমরা করে এসেছি। তাই, এই পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার বিধানসভা থেকে একটা প্রস্তাব নিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েছেন যাতে প্রতিটি বেকার যুবককে কাজ দেওয়া যায়। কারণ আমাদের হাত আছে, আমরা কাজ করতে চাই, এটা হচ্ছে পশ্চিমবাংলার গণতান্ত্রিক যুব সমাজের বক্তব্য।

মাননীয় সভাপাল মহাশয়, পরিশেষে আমি একথা বলতে চাই যে, এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে আমাদের যুব-সমাজের যে মৌলিক দাবি সেই দাবি কখনই পূরণ হতে পারে না, সমস্যার সমাধান হতে পারে না। সেইজন্য পুঁজিবাদি সমাজব্যবস্থার পরিবর্তন ঘটিয়ে বৈজ্ঞানিক সমাজতান্ত্রিক সমাজব্যবস্থা প্রতিষ্ঠার জন্য সংগঠিত যুব আন্দোলনের প্রয়োজন। সংগঠিত যুব আন্দোলন ছাড়া যুব-সমাজ মুক্ত হতে পারে না। আমরা দেখেছি বিগত দিনে মৌলিক সমস্যার দিক থেকে যুব সমাজকে সরিয়ে নিয়ে এসে অপ-সংস্কৃতির বন্যায় ভাসিয়ে দেওয়ার ষড়যন্ত্র করা হয়েছিল। আজকে আমরা সুষ্ঠু সংস্কৃতি গড়ে তুলতে চাই যাতে আগামী দিনে যুবকরা কৃষক শ্রমিকদের পাশে দাঁড়িয়ে মৌলিক সমস্যার সমাধানের দিকে এগিয়ে যেতে পারে। সেই কর্মসূচি আজকে আমরা গ্রহণ করেছি। এই কয়টি কথা মন্ত্রী মহাশয়ের বাজেট বক্তৃতাকে আন্তরিক সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আজকে মাননীয় মন্ত্রী যে বাজেট উপস্থিত করেছেন সেই বাজেটকে সমর্থন করতে গিয়ে আমি দু'একটি কথা বলতে চাই। মাননীয় সভাপতি মহাশয়, বিরোধী পক্ষের সদস্যরা এই বাজেটকে ত্রাণ বিভাগের মন্ত্রীর ভাষণ বলে আখ্যা দিয়েছেন। এটা ঠিকই পশ্চিমবাংলার যুব সমাজকে যেভাবে ধ্বংস করা হয়েছিল, আজকে মাননীয় মন্ত্রী মহাশয় যুব সমাজকে সেই অবস্থা থেকে পরিত্রাণ দেবার চেষ্টা করছেন।

সেইজন্য তিনি তাদের জন্য ত্রাণ কার্য করে চলেছেন। কারণ বিগত '৭২ সাল থেকে '৭৭ সাল পর্যন্ত আমরা পশ্চিমবাংলায় কি লক্ষ্য করেছি? আমরা লক্ষ্য করেছি কংগ্রেসিরা কলেজগুলির পাশে পাশে মদের দোকান খুলে দিয়েছিলেন। যুব-ছাত্রদের অশ্লীল সিনেমা এবং অন্যান্য অশ্লীলতার মধ্যে ডুবিয়ে দিয়েছিলেন। স্কুল কলেজ বিশ্ববিদ্যালয়ে লেখাপড়া বন্ধ করে ছাত্রদের দিয়ে গণ-টোকাটুকি করিয়েছিলেন। বিগত দিনের সমগ্র যুব সমাজকে কংগ্রেসিরা ধ্বংস করে দিয়েছিলেন। আজকে সেই যুব সমাজকে আমরা আবার নতুন পথ দেখাতে চলেছি। তাই কবির ভাষায় বলতে হয়,

"ওরে নবীন, ওরে আমার কাঁচা

আধমরাদের ঘা মেরে তুই বাঁচা"

মাননীয় সভাপতি মহাশয়, একথা একদিন বাংলাদেশেরই একজন কবি বলেছিলেন। পশ্চিমবাংলার যারা নবীন, যারা যুবক তারা আধ-মরাদের ঘা মেরে বাঁচাবে, এই কল্পনা করেছিলেন কবি। অথচ বাংলাদেশের সেই যুব-শক্তিকে কংগ্রেসিরা মৃত-প্রায় করেছিল, শেষ করে এনেছিল। যুব-সমাজের কণ্ঠ রোধ করে, তাদের মাতাল তৈরি করে, তাদের চরিত্রহীন করে, তাদের গণ-টোকাটুকিতে লিপ্ত করে, তাদের ধ্বংসের পথে ঠেলে দিয়েছিল। আজকে দেখছি বিরোধী কংগ্রেসের মাননীয় সদস্যরা বিভিন্ন গঠনমূলক কাজের কথা বলছেন। আজকে তাঁরা যুব-মানস সম্পর্কে কথা বলছেন। এর থেকে আমাদের মনে হচ্ছে যে, ওদের বোধ হয় আফিমের নেশা ছুটে গেছে। আজকে বামফ্রন্ট সরকারের কার্যকলাপ দেখে তারা বুঝতে পারছেন যে, যুব-সমাজের জন্য গঠনমূলক কাজ করা যায়। আজকে তারা এই চিন্তা করতে পারছেন। গঠনমূলক কাজ করা দরকার যুব সমাজের জন্য, এই চিন্তা তাদের এতদিন লোপ পেয়ে গিয়েছিল এবং সেই কারণেই পশিচমবাংলার যুব সমাজকে তারা ধ্বংসের দিকে ঠেলে দিয়েছিলেন। মাননীয় সভাপতি মহাশয়, আমি আপনার মাধ্যমে কয়েকটি কথা নিবেদন করতে চাই। আমরা জানি বিগত দিনে গ্রামে গ্রামে যে লাঠি খেলা হত, গ্রামে গ্রামে যে সমস্ত ক্লাব ছিল সেখানে দেহ গঠন হত। উনবিংশ এবং বিংশ শতাব্দীতে আপনারা জানেন যারা লাঠি খেলা করত তারা স্বদেশি আন্দোলন করেছিল। যে সমস্ত ছেলেরা গ্রামে গ্রামে শরীর চর্চা করত তারা, যে স্বদেশি আন্দোলন হয়েছিল, তাতে যোগদান করেছিল। আপনারা জানেন, পশ্চিমবাংলা মহারাষ্ট্র এবং পাঞ্জাব এই ৩টি প্রদেশ ভারতবর্ষের মধ্যে প্রথম স্বদেশি আন্দোলনে যোগদান করেছিল। পশ্চিমবাংলার যুব সমাজ সেই ভূমিকা পালন করেছিল। তারা গ্রামে গ্রামে শরীর চর্চা করত, লাঠি খেলা করত এবং সেইজন্যই তাদের সেইদিকে মানসিকতা গঠিত হয়েছিল। আজকে মাননীয় মন্ত্রী মহাশয় যেভাবে গ্রামমুখী চিন্তাধারা বিকাশ করার যে প্রচেষ্টা করেছেন, নতুনভাবে গ্রাম বাংলাকে অতীত দিনের মতন আবার গ্রাম বাংলার যুবসমাজকে নতুনভাবে উদ্দীপিত করার জন্য, নতুনভাবে মানসিকতা বিকাশ করার জন্য, শরীর চর্চা, শিক্ষার জন্য, তাদের বিতর্ক করার জন্য যে সমস্ত ব্যবস্থা নিয়েছেন তা এই বাজেটের মধ্যে আছে। মাননীয় সভাপতি মহাশয়, পশ্চিমবাংলায় শুধু স্বাস্থ্য প্রতিযোগিতা এগুলি নয়, গ্রামে গ্রামে যে সমস্ত পুরাতন যাত্রা বা পুরাতন থিয়েটার ক্লাবগুলি আছে সেগুলিকে আজকে নতুন করে গঠন করার প্রয়োজন আছে। গ্রামে গ্রামে দেখেছি ফুটবল খেলার জন্য সাধারণ মানুষেরা আমরা জানি তপসিলি জাতি এবং উপজাতিদের ছেলেরা আজকে প্লাস্টিকের বল নিয়ে মাঠে

খেলা-ধূলা করে কেননা তাদের টাকা-পয়সা নেই। এই সমস্ত সাঁওতাল এবং বাউরি যারা শিডিউল কাস্ট এবং ট্রাইবস এদের দিকে আজকে নতুনভাবে দৃষ্টিভঙ্গির পরিবর্তন করে দেখতে হবে। এই সমস্ত যুবকদের পর্বতারোহন এবং সুইমিং ক্লাবের কোনও সুযোগ নেই। আপনারা জানে এই বন্যার সময়ে এই সমস্ত লোকেরা কিভাবে নদী পার হয়। সুতরাং এদের জন্য পর্বতারোহন এবং সুইমিং পোলের ব্যবস্থা করা উচিত। তাহলে এই সমস্ত অবহেলিত মানুষের কিছু উন্নতি করা যায় এবং মানসিকতার বিকাশ লাভ ঘটে। সুতরাং গ্রামমুখী যে পরিকল্পনা, যুব সমাজকে গড়ে তোলার জন্য যে চিন্তাধারা সেই চিন্তাধারার সুস্পষ্ট নির্দেশ এই বাজেটের মধ্যে রয়েছে এবং সেইদিকে আজকে আমাদের এগোতে হবে। মাননীয় সভাপতি মহাশয়, শুধু গ্রামকেন্দ্রিক হলেও শহরে যে সমস্ত সুইমিং ইনস্টিটিউট আছে, মাউনটেনিয়ারিং ইনস্টিটিউট আছে সেগুলিকে উন্নত করতে হবে এবং যে সমস্ত ক্লাবে ব্যায়াম করা হয়ে থাকে তারও উন্নতি সাধন করতে হবে। আমরা জানি, আগেকার দিনে ভিজে ছোলা এবং গুড় খেয়ে স্বাস্থ্যের উন্নতি করত সেইরকমভাবে বাজে খরচ না করে যদি এই সমস্ত খাদ্য সরবরাহ করা হয় তাহলে স্বাস্থ্য গঠন এবং মন দুইই একসঙ্গে বজায় থাকে। উনবিংশ এবং বিংশ শতাব্দীর প্রথমদিকে পশ্চিমবাংলার যুব সমাজ ভারতবর্ষের অগ্রগতিকে যেভাবে এগিয়ে নিয়ে গিয়েছিল আজকে সেইভাবে নতুন করে এই বামফ্রন্ট সরকার এই সমস্ত যুব সমাজকে জাগরিত করছে এবং তারই প্রতিফলন এই বাজেটের মধ্যে রয়েছে। তাই আমি এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[7-40 — 7-50 P.M.]

**শ্রী বিশ্বনাথ চৌধুরি :** মাননীয় সভাপাল মহাশয়, কংগ্রেসি বন্ধুরা যেকথা বললেন তাতে আমার মনে হয় তারা একটা কথা বলতে ভুলে গেছেন সেটা হল ইন্দিরা গান্ধী থেকে আরম্ভ করে সিদ্ধার্থ রায় পর্যন্ত একটা আওয়াজ তারা তুলেছিলেন তা হচ্ছে এই যে যুবকরা যেন বড় করে চুল রাখে, বামপন্থী কর্মীদের মারতে এবং তাদের অফিস পুড়িয়ে দিতে পারে। এই সমস্ত কর্মসূচি তারা যুবকদের শিখিয়েছিলেন। বামফ্রন্ট সরকারের যে বক্তব্য সেটা তারা অনুধাবন করতে পারছেন না। দেশের যা অবস্থা দীর্ঘ বৎসর ধরে হয়েছে এরজন্য দায়ী কংগ্রেসিরা। আজকে আমরা যে সমাজে বাস করি তা হল ধনতান্ত্রিক সমাজ। এরমধ্যে থেকে যে ব্যবস্থা এতদিন ধরে ছিল তার ফলে যুবকরা মাথা উঁচু করে দাঁড়াতে পারছে না। আমরা এতদিন ধরে দেখেছি বড় বড় পুঁজিপতিরা নিজেদের স্বার্থে এই যুব সম্প্রদায়কে ব্যবহার করতেন। জনতা পার্টি থেকে প্রদ্যোতবাবু কিছু কিছু কাজ সম্পর্কে বললেন। কিন্তু তিনি এই কথা বললেন না, যে কংগ্রেস আমলে যে সমস্ত স্কীমগুলি করা হয়েছিল সেইগুলো মারাত্মক হিসেবে দেখা দিয়েছে অথচ তিনি বললেন এই কাজগুলি ঠিক হয়নি, কারা এটা করেছিলেন সেটা বলবার চেষ্টা তিনি করলেন না। সেইজন্য মন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করব যুবকদের কল্যাণে এই সরকারের করণীয় যেটুকু আছে সেটুকু নিশ্চয় আপনারা করবেন। অন্যদিকে যুবকদের জন্য এমন ব্যবস্থা গ্রহণ করতে হবে যাতে একটা সামাজিক পরিবর্তন হয় সরকারের পক্ষ থেকে যে সমস্ত কর্মসূচি দেওয়া হয়েছে সেগুলি যুবকদের মধ্যে সম্প্রসারিত করতে হবে। গ্রাম ও শহরের যুবকদের সমাজ পরিবর্তন করবার জন্য কর্মসূচি দিতে হবে। আজকে তরুণ যুবক তারা দেশ সৃষ্টি করতে পারে, সেটা আমরা বিগত বন্যায় বারোটা জেলায় দেখেছি।

আমরা দেখেছি কিভাবে নিজেদের প্রাণ বিসর্জন দিয়ে তারা মানুষকে বাঁচিয়েছে, কংগ্রেস থেকে যুবকদের মদ খাওয়ানো শেখান হয়েছিল, তাদের মধ্যে অপসংস্কৃতিকে ভরিয়ে দেওয়া হয়েছিল। সুতরাং এই সমস্ত অপসংস্কৃতি দূর করার জন্য কর্মসূচি গ্রহণ করতে হবে। অন্যদিকে গ্রামের যে সমস্ত যুবক আছে তাদের গ্রামীণ কর্মসূচি দিয়ে এগিয়ে নিয়ে যেতে হবে। গ্রামের ছেলেরা খেলাধূলা করতে পারে না, তাদের মাঠের ব্যবস্থা করতে হবে এবং যাতে তারা সুস্থ সংস্কৃতি গড়তে পারে তার ব্যবস্থা করতে হবে এবং সঙ্গে সঙ্গে যাতে তারা সমাজ পরিবর্তন করবার জন্য এগিয়ে আছে তার কর্মসূচি রাখতে হবে। এই আবেদন করে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[7-40 — 7-50 P.M.]

**শ্রী কান্তিচন্দ্র বিশ্বাস ঃ** মাননীয় সভাপতি মহাশয়, মাননীয় সদস্যগণ এই বাজেটের উপর যে বক্তব্য রেখেছেন তা আমি গভীর মনোযোগ সহকারে অভিনিবেশ পূর্বক বক্তব্য শুনেছি এবং তারমধ্যে থেকে যে সমস্ত গঠনমূলক পরামর্শ, সুপারিশ এবং উপদেশ তারা দিয়েছেন সেগুলি আমি নিশ্চয়ই যুবকল্যাণ দপ্তরে বাস্তবায়িত করবার চেষ্টা করব। কিন্তু সাথে সাথে আর একটা কথা বলা দরকার বিশেষ করে মাননীয় বিরোধী দলের সদস্যরা যে কটা কথা বলেছেন তারই পরিপ্রেক্ষিতে। প্রথমে আমাদের জনতা দলের পক্ষ থেকে মাননীয় প্রদ্যোত মহান্তি মহাশয় কতকগুলি কথা বলেছেন আমি তাকে বলছি স্বাধীনতা লাভের পর ৩০/৩১ বছর হয়ে গেল ভারতবর্ষের মধ্যে যুব কল্যাণের জন্য আপনারা কি করেছেন? তখন কি কেউ ভাবতেন যে দেশের যুব সমাজকে কিভাবে পরিচালিত করা হবে? দেশের এই যুব শক্তিকে পরিষ্কার পরিচ্ছন্ন ভাবে কোনও কাজে লাগানো যেতে পারে তা কেউ ভাবেনি। আজ ২ বছর অতিবাহিত হয়ে গেল কেন্দ্রে জনতা সরকার প্রতিষ্ঠিত হয়েছে কিন্তু যুব নীতির কথা তারাও বলেন নি। আমরা কেন্দ্রের শিক্ষামন্ত্রীর কাছে এ বিষয়ে জিজ্ঞাসা করেছি, বিভিন্ন নোট দিয়েছি যে ভারত সরকারের পক্ষ থেকে একটা যুবনীতি গোষণা করা দরকার অর্থাৎ কৃষি, শিক্ষা এবং শ্রম নীতির মতো যুব সমাজের জন্য একটা যুব নীতি সরকারের পক্ষ থেকে ঘোষণা করা উচিত যেটা তারা এখনও পর্যন্ত করেন নি। জনতা বন্ধু আমাদের কর্মসূচির কথা বলেছেন। কিন্তু তাকে জিজ্ঞাসা করছি এমন একটা রাজ্য দেখাতে পারবেন যেখানে জনতা দলের শাসন আছে সেখানে এরকম কোন দপ্তর আছে? অথবা যুব কল্যাণ দপ্তরের পক্ষ থেকে কোন বাজেট উত্থাপিত হয়? মহারাষ্ট্রে জনতা দলের সরকার আছে সেখানে যুব কল্যাণ দপ্তর অন্য একটি দপ্তরের সঙ্গে আছে, পৃথকভাবে নেই। সেখানকার মন্ত্রী বলেছেন পশ্চিমবাংলা থেকে আমরা এ বিষয়ে শিক্ষা গ্রহণ করছি। তিনি আমাদের কাছ থেকে একটা পরিকল্পনা চেয়েছেন যেটা হবে ওদের পাথেয়। এই কথা সেখানকার একজন মন্ত্রী আবেদন করে জানিয়েছেন। আমি জনতা বন্ধুদের জানার জন্য বলছি, গুজরাট সরকারের কিছু প্রতিনিধি কিছুদিন আগে আমাদের পশ্চিমবঙ্গে এসেছিলেন যুব কল্যাণ দপ্তরের বিভিন্ন কর্মসূচি দেখবার জন্য।. তারা উৎসাহিত হয়ে সেখানকার সরকারি কর্মচারী, শিক্ষা বিভাগের কাছে যুব কল্যাণ সম্পর্কে বক্তব্য রাখার জন্য পশ্চিমবঙ্গ সরকারের কাছে আহ্বান জানিয়ে ছিলেন। আমার সময়ের স্বল্পতা হেতু সেখানে আমি যেতে পারিনি। গুজরাটের জনতাদল, ওখানকার সরকারি কর্মচারী, যুব নেতা, ছাত্র নেতা আমাদের পশ্চিমবঙ্গে পাঠিয়েছিলেন

আমাদের সঙ্গে আলোচনা করার জন্য। এই আর্থিক সীমাবদ্ধতার মধ্যে পশ্চিমবঙ্গ সরকার কিভাবে যুব কল্যাণের জন্য, যুব শক্তিকে সঠিক পথ দেখাবার জন্য কর্মসূচি গ্রহণ করেছেন সেটা দেখার জন্য তারা তাদের পাঠিয়ে ছিলেন। তাদের আলোচনা শুনে আমার মনে হয় গুজরাটের জনতাদল আর আমাদের পশ্চিমবঙ্গের জনতাদলের মধ্যে একটা পার্থক্য রয়েছে মহারাষ্ট্রের জনতাদল আর আমাদের পশ্চিমবঙ্গের জনতাদলের মধ্যে বিরাট পার্থক্য রয়েছে কখনও কখনও মনে হয়েছে একই জনতা দল নয়। লোক নিয়োগ সম্পর্কে জনতা বন্ধুর বলেছেন, আমরা পরিষ্কার বলেছি বামফ্রন্টের নীতি অনুসারে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কাছে নাম চেয়ে পাঠাই, সেখানে আমাদের গঠিত যে নির্বাচকমন্ডলী আছেন তারা লিখিত এবং মৌখিক পরীক্ষার ভিত্তিতে নামের প্যানেল তৈরি করেন, সেই প্যানেল থেকে নাম পাঠালে কর্মচারী নিয়োগ করা হয়। আগে কংগ্রেস সরকারের আমলে কিছু এম এল এ'র কোটা, কিছু এম.পি'র কোটা, কিছু মন্ত্রীর কোটা ভাগ করে কর্ম সংস্থান বন্টন করা হত, আমাদের আমলে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের নির্বাচনমন্ডলীর নিয়মিত পরীক্ষার মধ্য দিয়ে যে নাম আমরা পেয়েছি তাদের নিয়োগপত্র প্রদান করেছি। উনি উড়িষ্যার যে যুব উৎসবের কথা বললেন সে সম্বন্ধে বলতে চাই উড়িষ্যায় জনতা সরকার আছে, সেখানে যুব উৎসবের পাশে কি অশালীন নোংরামি হয়েছে তারজন্য উড়িষ্যা সরকার দায়ী হবেন, সেই কথা বলে পশ্চিমবঙ্গ সরকারের যুব দপ্তরকে অভিযুক্ত করার যুক্তিসঙ্গত কারণ আছে বলে আমি মনে করতে পারছি না। উনি যুব উৎসবের কথা বলতে গিয়ে বললেন আমাদের হৃদয় যেখানে ক্ষত-বিক্ষত সেখানে উৎসব করার সময় কই। উৎসব মানে শুধু আনন্দ নয়, গ্রামে গ্রামে যে উৎসব হচ্ছে সেই যুব উৎসবে খেলাধুলার ব্যবস্থা রয়েছে, বিভিন্ন সাংস্কৃতিক আচার-অনুষ্ঠানের ব্যবস্থা রয়েছে, তার সাথে সাথে বিতর্ক, আলোচনা, সেমিনার, সিমপোসিয়ামের ব্যবস্থা রয়েছে যার মধ্য দিয়ে আমাদের দেশের যুব জীবনকে সচেতনভাবে গড়ে তুলতে পারি, যার মধ্য দিয়ে আমাদের যুব সমাজকে সংগঠিত করতে পারি। যুব জীবনকে অভিশাপ থেকে মুক্ত করে সঠিক পথে নিয়ে যাবার জন্য যুব উৎসবের আয়োজন করা হয়েছে। শুধু কেবল উৎসবের জন্য এই উৎসব আমরা করছি না। কংগ্রেসের মাননীয় সদস্য ধীরেন সরকার যুবকদের মধ্যে ধ্বংসের বীজ দেখছেন, যুবকদের মধ্যে তিনি যদি ধ্বংসের বীজ দেখেন তাহলে আমি কি করে তাকে সাহায্য করতে পারি। আমি মাননীয় সদস্য ধীরেন বাবুকে স্মরণ করিয়ে দিতে চাই লোক নায়ক জয়প্রকাশ নারায়ণ যখন কলকাতায় এসেছিলেন তখন ইউনিভার্সিটি ইন্সটিটিউট হলের সামনে যুব নেতার পরিচালনায় তদানীন্তন মাননীয় মন্ত্রী মহাশয়ের উপস্থিতিতে তার গাড়িতে একজন অর্ধ উলঙ্গ মহিলাকে তুলে দিয়েছিলেন, এইরকম অশালীন আচরণ করে দীর্ঘদিনের বাঙালি সংস্কৃতির উপর যে কালিমা লেপন করেছিলেন তারজন্য গোটা ভারতবর্ষ দ্ব্যর্থহীন ভাষায় তার প্রতিবাদ করেছিল। সেই কংগ্রেসি বন্ধুদের আমি বিনয়ের সঙ্গে বলতে চাই যে তারা যুব জীবনে হতাশা দেখতে পারেন, বিশৃঙ্খলার প্রয়াস দেখতে পারেন, কিন্তু আমরা তা মনে করতে পারি না।

[7-50 — 7-58 P.M.]

আমরা যুবজীবনের মধ্যে আগুনের স্ফুলিঙ্গ দেখতে পাই, আমরা বারে বারে গণআন্দোলনের ময়দানে শ্রমিক, কৃষক, ছাত্র এবং কর্মচারিদের মধ্যে, আমাদের যুবজীবনের

মধ্যেই সংহত শক্তির পরিচয় পেয়েছি। বিশেষ করে বিগত বন্যার সময় যুব সম্প্রদায়ের সক্রিয় অংশ গ্রহণের মধ্যে দিয়ে আমরা গর্ব অনুভব করি। পশ্চিমবাংলার যুব শ্রেণীর জন্য গোটা ভারতবর্ষের কাছে আমরা গর্ব অনুভব করি। আমরা আপনাদের মতো হতাশায় ভুগি না এবং যুব সমাজকে বিশৃঙ্খলার অভিযোগে অভিযুক্ত করতে পারি না। আপনারা কি দেখেন নি নিজের জীবনকে বিপন্ন করে পশ্চিমবাংলার যুব সম্প্রদায় কিভাবে বন্যায় ক্ষতিগ্রস্থ মানুষকে, ডুবন্ত মানুষকে, নিমজ্জিত মানুষকে উদ্ধার করবার জন্য চেষ্টা করেছে? আপনারা কি দেখেন নি পুনর্গঠনের কাজে পশ্চিমবাংলার লক্ষ লক্ষ বেকার যুবক নিজেদের দেহের রক্তকে বিক্রি করে দিয়ে অর্থ সংগ্রহ করে সেই অর্থ দিয়ে ধ্বংস প্রাপ্ত গ্রামকে পুনর্গঠন করবার জন্য প্রচেষ্টা করেছে? ভারতবর্ষে যে রাজ্যেই আমরা যাই তারা আমাদের লাল সেলাম জানান, আমাদের সংগ্রামি অভিনন্দন জানান। তারা বলেন আপনারা পশ্চিমবাংলা থেকে এসেছেন আপনাদের বলছি, সেখানকার যুব সমাজ নয়া ইতিহাস, নয়া নজির স্থাপন করেছে। আপনি পশ্চিমবাংলার যুবকল্যাণ দপ্তরের মন্ত্রী, আপনাকে ব্যক্তিগতভাবে একথা আমি বলছি না, সেই রাজ্যে মন্ত্রী হিসাবে আপনাকে আমরা সশ্রদ্ধ অভিনন্দন জানাচ্ছি। অন্যান্য রাজ্যের কংগ্রেসি বন্ধুরা, অন্যান্য রাজ্যে জনতার বন্ধুরা একথা বলেন, আর আপনারা এখানে সেই যুব সম্প্রদায়ের মধ্যে বিশৃঙ্খলার বীজ দেখতে পাচ্ছেন, হতাশার সম্ভাবনা দেখতে পাচ্ছেন। কাজেই আপনাদের প্রতি সহানুভুতি জানান ছাড়া আমি আর কিছু করতে পারি না। আপনারা কর্ণাটকের কথা বলেছেন। কর্ণাটকের যিনি সংস্কৃতি বিভাগের মন্ত্রী তিনি যুব কল্যাণ দপ্তরের কাজও দেখাশোনা করেন। ইন্দিরা গান্ধীর দল সেখানে রাজ্য পরিচালনা করছেন এবং তিনি খোলাখুলিভাবে আমাকে বললেন যুব কল্যাণের কথা যদি চিন্তা করতে হয় তাহলে পশ্চিমবঙ্গ সরকারের কথা চিন্তা না করে, পশ্চিমবাংলার যুবকল্যাণ দপ্তরের কথা চিন্তা না করে ভারতবর্ষের মাটিতে যুবকল্যাণের কথা চিন্তা করা যায় না। সেখানে কংগ্রেসের মন্ত্রী বহু পদস্থ সরকারি কর্মচারিদের সামনে অকপটে পশ্চিমবাংলা সম্পর্কে এই কথা বললেন, পশ্চিমবাংলাকে তিনি এই আখ্যায় আখ্যায়িত করলেন, এই সম্মান প্রদর্শন করলেন। আর আপনারা এখানে সেই যুবকদের এইভাবে কুৎসিত আখ্যায় আখ্যায়িত করলেন। এটা অত্যন্ত দুঃখের বিষয়। আপনি বলেছেন অফিস ঘর নেই। আপনি বাড়িভাড়া দেবার জন্য ব্যস্ত হয়ে পড়েছেন কিনা আমি জানিনা। তবে আপনাকে বলতে পারি পশ্চিমবাংলায় ১৯০টি ব্লকে আমরা ইয়ুথ সার্ভিস সেন্টার খুলেছি এবং প্রত্যেকটি জায়গায় আমাদের অফিস রয়েছে। আপনি যদি নিজে বাড়িভাড়া দেবার জন্য ব্যস্ত হয়ে পড়েন তাহলে এই মুহূর্তে আমি আপনাকে সাহায্য করতে পারছি না, আগামী বৎসর আমরা যখন বিভিন্ন ব্লকে আরও যুবকল্যাণ দপ্তর খুলব তখন যোগাযোগ করলে আপনাকে কোনও সাহায্য করতে পারি কিনা দেখব। আপনি "যুব মানস"-এর কথা বলেছেন। আমি মাননীয় সদস্যকে বলছি, এই যুব মানস পত্রিকার মধ্যে দিয়ে আমরা যুব জীবনকে সম্পূর্ণভাবে সঙ্কট মুক্ত করতে পারব এই কথা মনে করিনা। আমরা যুব কল্যাণ দপ্তরের বিভিন্ন কর্মসূচি যেমন তাদের কাছে উপস্থিত করতে চাই, সঙ্গে সঙ্গে এই সঙ্কট মুক্তির জন্য যুব জীবনের কি ভূমিকা থাকা দরকার, সংগ্রামি যুব শক্তির যে ভূমিকা থাকা দরকার সেই দিকে আমরা যুব সমাজকে নিয়ে যেতে চাই এই যুব মানসের মধ্য দিয়ে, আপনারা নিশ্চয় অসন্তুষ্ট হবেন আপনাদের এশিয়ার মুক্তি সূর্যের ফটো আমরা ছাপতে পারছি না। আপনাদের দুঃখ লাগতে পারে কারণ আপনাদের মানুদার ছবি আমরা যুবমানসে বড়

করে ছাপাতে পারছি না। আপনারা এজন্য দুঃখিত হতে পারেন বুঝি, কিন্তু আপনাদের সাহায্য করার সুযোগ আমার নেই। আমরা ঐ ধরনের ছবি ছেপে যুব মানসকে কলঙ্কিত করতে পারব না। যুব মানস একটা মহত উদ্দেশ্য নিয়ে আত্মপ্রকাশ করেছে আমরা সেই উদ্দেশ্যকে সামনে রেখে যুব মানস পত্রিকা পরিচালিত করতে চাই। আপনারা আনন্দিত হবেন কিনা জানিনা যুব মানসের প্রচার সংখ্যা দিনের পর দিন প্রচন্ডভাবে বেড়ে যাচ্ছে এবং যুব মানসের একবছরের ভূমিকার প্রতি লক্ষ্য রেখে দেখেছি তার প্রচার সংখ্যা বেড়েই যাচ্ছে। আপনি টাকার কথা বলেছেন যে, আমরা মাত্র দু'কোটি ৬৬ লক্ষ বরাদ্দ করেছি। আমি মাননীয় সদস্য ধীরেনবাবু এবং কংগ্রেসের আরেকজন সদস্যের অবগতির জন্য জানাচ্ছি ১৯৭২ সালে আপনারা এই দপ্তর সৃষ্টি করেছিলেন। আপনাদের উদ্দেশ্য যাই থাকুন না কেন আপনারা এটা সৃষ্টি করেছিলেন বলে আপনাদের আমি অভিনন্দন জানাচ্ছি। আপনাদের অবগতির জন্য জানাচ্ছি ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল এই দীর্ঘ ৬ বছরে যুবকল্যাণের জন্য যত টাকা আপনারা ব্যয় করেছিলেন আমরা এক বছরে তার চেয়ে বেশি ব্যয় করবার ব্যবস্থা করেছি। কিন্তু তাতে কি আমি সন্তুষ্ট? নিশ্চয় না। আমরা যদি আরও কোটি কোটি টাকা এই যুব কল্যাণের জন্য ব্যয় করতে পারতাম এবং যুব জীবনকে আরও বেশি করে সুযোগ সুবিধা দিতে পারতাম তাহলে আমি নিশ্চয় বেশি সুখী হতাম। কিন্তু আপনারা নিশ্চয় জানেন কি অবস্থার মধ্যে দাঁড়িয়ে, কি সীমাবদ্ধতার মধ্য থেকে এবং সংবিধানের এই চৌহদ্দির মধ্যে থেকে আমাদের বাজেট তৈরি করতে হয় এবং সেইজন্যই আমাদের অর্থমন্ত্রীর পক্ষে বেশি টাকা দেওয়া সম্ভব হয়নি। যদিও তার আগ্রহ ছিল, উৎসাহ ছিল, প্রেরণা ছিল কিন্তু নানারকম অসুবিধার জন্য তার পক্ষে এই দপ্তরের জন্য বেশি টাকা বরাদ্দ করা সম্ভব হয়নি। কাজেই এরজন্য অর্থমন্ত্রীকে দায়ী করে লাভ নেই, বামফ্রন্ট সরকারকে দায়ী করে লাভ নেই, আমাকে দায়ী করে লাভ নেই। বর্তমান অর্থ এবং রাজনীতিক যে কাঠামো সেই কাঠামোকেই আমাদের দায়ী করার কথা। এখানে দু-একজন মাননীয় সদস্য খারাপ বইয়ের কথা বলেছেন। আমাদের যুবকল্যাণ দপ্তর থেকে স্টেট বুক ছাড়া, পাঠ্য পুস্তক ছাড়া ছাত্রদের বিতরণের জন্য অন্য কোনও বই দেওয়া হয়নি। সেই বইয়ের মধ্যে কি অশ্লীল আছে — যদি অশ্লীল কথা থেকে থাকে যারা পাঠ্যসূচি তৈরি করেছিলেন তাদের অপরাধ হতে পারে। কিন্তু স্টেট বুক পাঠ্য তৈরি করা ছাড়া আর কোনও বই নভেল বা নাটক আমাদের দপ্তর থেকে বিতরণ করা হয়না। সাজ-সরঞ্জামের কথা বলেছেন, আপনাদের অবগতির জন্য জানাচ্ছি এ সম্বন্ধে বিপ্লবী সমাজতন্ত্র দলের পক্ষ থেকে মাননীয় সদস্য বলেছেন এবং আমাদের মাননীয় সদস্য অনিল মুখার্জি মহাশয় বলেছেন যে, গ্রামের দিকে খেলাধুলার কোনও ব্যবস্থা নেই। যুব জীবনের সঙ্কট আছে, দুঃখ আছে, খেলাধুলা করবার এবং সাংস্কৃতিক অংশ গ্রহণ করার যদি কোনও সুযোগ না থাকে তাহলে কিভাবে যুব-যুবতীদের মধ্যে প্রকাশিত হবে উৎসাহ এবং উদ্দীপনা। সেইজন্য আমরা এ বছর প্রত্যেকটি জেলায় ৫০ হাজার টাকা অনুমোদন করেছি। জেলা পরিষদের অনুমতি নিয়ে গ্রামে গ্রামে খেলার মাঠ তৈরি করা হবে, এক একটি স্কুলে ৫০ হাজার টাকা ব্যয় করা হবে, খেলার মাঠ তৈরি করবার জন্য গোটা পশ্চিমবাংলার সমস্ত জেলার জন্য এই টাকা আমরা বরাদ্দ করেছি। গ্রামে গ্রামে ওপেন এয়ার স্টেজ করবার ব্যবস্থা করছি, উন্মুক্ত আকাশের নিচে মঞ্চ তৈরি করে সেখানে বিভিন্ন সাংস্কৃতিক অনুষ্ঠান হতে পারে, তারজন্য আমরা ব্যবস্থা করছি। আপনাদের মতো ক্যাবারে নাচ নয়, আমরা লোক

সংস্কৃতির দিকে বৃদ্ধি করবার জন্য প্রত্যেকটি এলাকায় যাতে ওপেন এয়ার স্টেজ হতে পারে তার ব্যবস্থা করছি। গ্রামে গ্রামে কম্যুনিটি হল করবার জন্য আমরা ব্যবস্থা করছি। ২৫ হাজার টাকা করে কম্যুনিটি সেন্টার হল করবার জন্য ব্যয় করা হবে। আমাদের নির্বাচিত গ্রাম পঞ্চায়েত সমিতির মধ্যে দিয়ে এগুলি প্রতিষ্ঠিত হবে বলে আমরা সিদ্ধান্ত নিয়েছি। প্রত্যেকটি জেলা পরিষদকে এবং পঞ্চায়েত সমিতির হাতে টাকা দেওয়ার জন্য আমরা বরাদ্দ করেছি। গ্রামের সাংস্কৃতিক জীবনকে পুনরুদ্ধার করবার জন্য আপনারা অবক্ষয়ের যে ব্যবস্থা করেছিলেন তাঁর থেকে মুক্ত করবার জন্য এই ব্যবস্থা আমরা করেছি। মাননীয় সদস্যরা, বিশেষ করে মাননীয় সদস্য পূর্ণচন্দ্র মালিক যেসব কর্মসূচির কথা বলেছেন সেগুলিকে আমরা গ্রহণ করব আমাদের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে, আমরা করবার চেষ্টা করব। সর্বশেষে এইটুকু বলতে চাই শুধু সরকারি প্রচেষ্টার মধ্যে দিয়ে যুবকল্যাণ সাধিত হতে পারে বলে আমরা মনেকরি না। যদি বেশি পরিমাণে যুবক যুবতীদের সংগঠিত করতে না পারি, বিভিন্ন কর্মসূচির মধ্যে, তাহলে এই সমস্যার আংশিক সমাধান আমাদের পক্ষে সম্ভব নয়। কিন্তু বর্তমানে যে যুব উৎসবগুলি হচ্ছে আপনাদের জানাতে চাই ইতিমধ্যে বিভিন্ন ব্লকে এই যুব উৎসবের মধ্যে দিয়ে প্রায় এক লক্ষ যুব-যুবতীরা বিভিন্ন ক্ষেত্রে অংশগ্রহণ করেছেন। এরমধ্যে আমরা দেখতে পাচ্ছি বেশি সংখ্যক যুবক-যুবতীদের এরমধ্যে আমরা আনতে পেরেছি। আমি আপনাদের কাছে সহযোগিতা চাই, সমস্ত যুব সংগঠনের কাছ থেকে আমরা সহযোগিতা চাই। আপনাদের কাছে আমরা চিঠি দিয়েছি এবং সমস্ত যুব সংগঠনের কাছে আমরা আবেদন করেছি তারা যাতে এগিয়ে আসেন। ঐক্যবদ্ধ প্রচেষ্টার মধ্যে দিয়ে যুব জীবনের এই সঙ্কট আংশিক পরিমাণে আমরা মুক্ত করতে পারব এ বিশ্বাস আমার আছে এবং এই ব্যাপারে আপনাদের সকলের সহযোগিতা পাব এ কয়েকটি কথা বলে যে ছাঁটাই প্রস্তাব এখানে উত্থাপন করা হয়েছে সেই সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে এবং আমার এই ব্যয়-বরাদ্দের দাবি উত্থাপন করছি। আমি জানি মাননীয় সদস্যরা আমার এই দাবি সমর্থন করবেন এই আবেদন রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ চেয়ারম্যান ঃ** এবার আমি মাননীয় মন্ত্রী ..........

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** স্যার আমার একটা পার্সোনাল এক্সপ্লানেশন আছে। মাননীয় সভাপতি মহাশয়, আমি ধৈর্য সহকারে মাননীয় মন্ত্রী মহাশয়ের ব্যয় বরাদ্দের ভাষণ মনোযোগ দিয়ে শুনেছি। তার উপর আমার একটা পার্সোনাল এক্সপ্ল্যানেশন আছে কারণ উনি আমার নাম ধরে বলেছেন।

**মিঃ চেয়ারম্যান ঃ** উনি কি আপনার নামে ব্যক্তিগতভাবে কিছু বলেছেন? তা যদি হয় তাহলে পার্সোনাল এক্সপ্ল্যানেশন দেবার কথা উঠতে পারে।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** উনি আমার নাম করে বলেছেন।

**মিঃ চেয়ারম্যান ঃ** নাম তো সকলেই নিতে পারে। আপনার কি পার্সোনাল এক্সপ্ল্যানেশন আছে?

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আমার নামটা বিকৃত করে বলেছেন।

আমি নাকি যুব সমাজকে হতাশাগ্রস্থ করেছি, মসীলিপ্ত করার চেষ্টা করেছি। এটা সর্বৈব অসত্য কথা। এইরকম কথা আমি বলিনি। আসলে যুব সমাজের মধ্যে একটা মানসিক হতাশা নেমে এসেছে, তাদের চরিত্রে মানসিকতার অবনতি ঘটেছে এই কথা আমি বলতে চেয়েছিলাম। কিন্তু উনি বললেন যে আমি নাকি যুব সমাজকে মসীলিপ্ত করার জন্য এই কথা বলেছি। আমি এই কথার প্রতিবাদ করছি।

The motion of Shri Samsuddin Ahmed that the amount of the Demand be reduced to Re.1/- was then put and lost.

The motion of Shri Kanti Chandra Biswas that a sum of Rs.2,66,06,000/- be granted for expenditure under Demand No.33, Major Head : "277-Education (Youth Welfare)", was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 7.58 p.m. till 1 a.m. on Tuesday, the 27th March, 1979, at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 27th March, 1979 at 1.00 p.m.

## PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 12 Ministers, 3 Ministers of State and 175 Members.

[1-00—1-10 P.M.]

### Held our Starred Questions (to which oral answers were given)

**গ্রাম পঞ্চায়েতের কর আদায়কারিদের ছাঁটাই**

*৪০। (অনুমোদিত প্রশ্ন *৯৯।) **শ্রী রজনীকান্ত দোলুই** ঃ পঞ্চায়েত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য, গ্রাম পঞ্চায়েতে সকল কর আদায়কারীকে ছাঁটাই করা হয়েছে;

(খ) সত্য হইলে, ইহার কারণ কি; এবং

(গ) ঐসমস্ত ছাঁটাই কর আদায়কারীদের কাজে পুনর্বহালের কথা কি সরকার চিন্তা করছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** ঃ

(ক) না, কিছু কিছু ক্ষেত্রে কর আদায়কারীকে ছাঁটাই করা হয়েছে।

(খ) সাধারণত কাজে অবহেলা, অযোগ্যতা, অনিচ্ছা, দীর্ঘদিন অনুপস্থিতি, অসদাচরণ, প্রতারণা প্রভৃতি কারণে।

(গ) নিয়োগকারী কর্তৃপক্ষ অর্থাৎ গ্রাম পঞ্চায়েত যদি প্রচলিত বিধিনিয়ম ভঙ্গ করে ছাঁটাই করে থাকেন। তাহলে এই বিষয়ে সুনির্দিষ্ট অভিযোগ পেলে সরকার তদন্ত করে প্রয়োজনীয় নির্দেশ দিতে পারেন।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার** ঃ মন্ত্রী মহাশয় কি জানাবেন ছাঁটাইতে আদায়কারীর মোট সংখ্যা কত?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** ঃ ১২২ জন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন যে পঞ্চায়েত নির্বাচনের পরে নিজের দলভুক্ত না হওয়ার জন্য অধিকাংশ আদায়কারীকে ছাঁটাই করা হয়েছে এবং ডিস্ট্রিক্ট অফিসারকে আবেদন করে কোনও ফল হয়নি? আপনি ডিস্ট্রিক্ট অফিসারকে কি কোনও নির্দেশ দিয়েছিলেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** দলভুক্ত এই কারণে কিনা জানি না, তবে অনেক জায়গায় ছাঁটাই করা হয়েছে নিয়ম না মেনে। ১৯৫৮ সালের ৫০(২) নম্বর ধারায় যে প্রসিডিওর ফলো করা উচিত ছিল, অনেক জায়গায় তা করা হয়নি। বিধি বহির্ভূতভাবে করা হয়েছে। সরকার এই ব্যাপারে তার ব্যবস্থা নিতে চলেছেন।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় ছাঁটাইয়ের যে নিয়মের কথা বললেন সেই নিয়মটা কী জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ১৯৫৮ সালের ৫০(২) নং নিয়মাবলিতে বলা আছে গ্রাম পঞ্চায়েতই হচ্ছে নিয়োগকর্তা আদায়কারীর। আদায়কারী যদি অযোগ্যতা, অসদাচরণ, প্রতারণা প্রভৃতি ব্যাপারে যুক্ত থাকেন, তাহলে গ্রাম পঞ্চায়েত ছাঁটাই করতে পারবেন। কিন্তু ছাঁটাই করার পূর্বে কয়েকটি বিধি অবলম্বন করতে হবে। সেটা হচ্ছে, চার্জশিট দিতে হবে, চার্জশিটের উত্তর পেতে হবে এবং সে উত্তর যদি গ্রাম পঞ্চায়েত সন্তুষ্ট না হন তাহলে ডিস্ট্রিক্ট পঞ্চায়েত অফিসারকে পাঠাতে হবে। ডিস্ট্রিক্ট পঞ্চায়েত অফিসারকে অ্যাপিল করতে পারবেন। তিনি অ্যাপিলেট অথরিটি। তিনি পারমিশন দিলে তবেই ছাঁটাই হবে।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মন্ত্রী মহাশয় কি জানাবেন যে যে সমস্ত আদায়কারীকে ছাঁটাই করা হয়েছে সেই সমস্ত আদায়কারীকে অচিরে পুনর্বহালের কথা চিন্তা করছেন কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** রীতি-নিয়ম বহির্ভূতভাবে ছাঁটাই হলে তাদের পুনর্বহালের ব্যবস্থা হচ্ছে এবং ইতিমধ্যে কিছু জায়গায় ব্যবস্থা অবলম্বন করা হয়েছে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ছাঁটাই করার একটা নিয়ম আছে। আপনি কি কোনও সার্কুলার পাঠিয়েছেন যে এই নিয়ম ফলো করে ছাঁটাই করতে হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটদের গত ২১-১২-৭৮ তারিখে এই রকম সার্কুলার পাঠিয়ে দেওয়া হয়েছে।

**শ্রী আতাহার রহমান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ১২২ জনকে ছাঁটাই করা হয়েছে, এই সমস্ত আদায়কারিরা কি দুর্নীতির সঙ্গে জড়িত ছিলেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** কোনও কোনও ক্ষেত্রে দুর্নীতির অভিযোগে ছাঁটাই করা হয়েছে।

**শ্রী আতাহার রহমান ঃ** দুর্নীতিগ্রস্ত যাদের ছাঁটাই করা হয়েছে তাদের বিরুদ্ধে মন্ত্রী

মহাশয় কোনও তদন্তের ব্যবস্থা করেছেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** তদন্তের ব্যবস্থা করা হচ্ছে।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি যে এই কর আদায়কারিদের সরকারি কর্মচারী বলা হয় কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** না।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার :** কারণটা কি বলতে পারেন?

(উত্তর নাই)

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে ছাঁটাইয়ের ব্যাপারে একটা যুক্তি নেওয়া হয়েছে যে যারা পার্মানেন্ট নয় তাদের নোটিশ দেওয়া হবে না।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** ব্যাপারটি খতিয়ে দেখা হচ্ছে।

**কলকাতা ও উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনে কর্মচারিগণের সংখ্যা**

***৯৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২৮১।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালের ১লা জুলাই হইতে ১৯৭৯ সালের ৩১এ জানুয়ারি পর্যন্ত (১) কলকাতা ও (২) উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনে কতজন কর্মচারী নিযুক্ত হইয়াছেন; এবং

(খ) তন্মধ্যে কতজন মুসলমান?

**শ্রী মহম্মদ আমিন :**

(ক) উক্ত সময়ে কলিকাতা রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশন ১১০৪ জন ও উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনে ৭৯ জন কর্মচারী নিযুক্ত হইয়াছিল।

(খ) তন্মধ্যে মুসলমান কর্মচারীর সংখ্যা কলকাতা রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনে ৪৬ জন ও উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনে ২ জন।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** এই যে ১১০৪ জন এবং ৮৯ জন কর্মচারী নিযুক্ত করা হয়েছে এগুলি কি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর মাধ্যমে নেওয়া হয়েছে?

**শ্রী মহম্মদ আমিন :** কিছু কিছু ক্ষেত্রে যারা কর্মরত অবস্থায় মারা গেছেন তাদের আত্মীয়দের নেওয়া হয়েছে আর বাকি সবই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে নেওয়া হয়েছে।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** মাননীয় মন্ত্রী মহাশয় তো জানেন যে উত্তরবঙ্গ

রাষ্ট্রীয় পরিবহনে সারপ্লাস স্টাফ আছে তাহলে সেখানে আবার কেন এক্সট্রা স্টাফ নেওয়া হল?

**শ্রী মহম্মদ আমিন ঃ** সারপ্লাস স্টাফ থাকা সত্ত্বেও ড্রাইভার কন্ডাক্টর নিতে হয়েছে কারণ অতিরিক্ত যারা আছে তাদের এইসব কাজে লাগানো যায়নি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** এই লোক নেওয়ার ব্যাপারে ৩০ শতাংশ বিজ্ঞাপন ফর পলিটিক্যাল সাফারার এইরকম কোনও ইন্সট্রাকশন মন্ত্রী মহাশয় দিয়েছেন কিনা?

**শ্রী মহম্মদ আমিন ঃ** পলিটিক্যাল সাফারারের জন্য কোনও ব্যবস্থা নেই।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ৪৬ জন মুসলিম কলকাতা রাষ্ট্রীয় পরিবহনে এবং ২ জন উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনে নিয়োগ করা হয়েছে। তাহলে হিন্দু, মুসলিম হিসাবে নিয়োগ করা হয়।

**শ্রী মহম্মদ আমিন ঃ** এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে যাদের নাম আসে তাদের সকলকে ইন্টারভিউ দেওয়া হয়। সেই ইন্টারভিয়ের মধ্যে যাদের বেস্ট ক্যান্ডিডেট বলে মনে করা হয় তাদের নিয়োগ করা হয়। ধর্মের ভিত্তিতে বা পক্ষপাতিত্ব করে নিয়োগ করা হয় না।

**শ্রী আতাহার রহমান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনে যে দু'জন মুসলিম নিয়োগ করা হয়েছে তার মধ্যে কে আহলেহাদিশ, আর কে হানাফি?

(উত্তর নাই)

[1-10—1-20 P.M.]

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** ট্রান্সপোর্টে যে চাকরি দেওয়া হল তার মধ্যে শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবসের যে রিজার্ভেশন কোটা আছে ১৫ শতাংশ এবং ৫ শতাংশ, এটা মানা হয়েছিল কি?

**শ্রী মহম্মদ আমিন ঃ** এই প্রশ্নের সঙ্গে এই সাপ্লিমেন্টারি আসে না। এটা জানতে হলে আপনাকে আলাদা নোটিশ দিতে হবে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** ১৯৭১ সাল থেকে ১৯৭৪ সাল পর্যন্ত যাদের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ রেজিস্ট্রেশন ছিল তারা ইন্টারভিউ না পেয়ে ১৯৭৭-৭৮ সালে যাদের রেজিস্ট্রেশন হয়েছে তারা ইন্টারভিউ পেয়েছে, এই রকম অভিযোগ আপনার কাছে গেছে—আপনি এই অভিযোগের তদন্ত করেছেন কি?

**শ্রী মহম্মদ আমিন ঃ** আমি এই রকম কোনও অভিযোগ পাইনি।

**পঞ্চায়েতে 'ফুড ফর ওয়ার্ক" কার্যক্রম**

*৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৮।) **শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** পঞ্চায়েত বিভাগের

মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কয়টি পঞ্চায়েতে "ফুড ফর ওয়ার্ক" অনুযায়ী কাজ হইয়াছে;

(খ) উহার দ্বারা কত শ্রমদিবস সম্পন্ন হইয়াছে; এবং

(গ) উক্ত শ্রমদিবস দ্বারা কি প্রকার গঠনমূলক কাজ হইয়াছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) মোট ২৩৭৩টি পঞ্চায়েতে কাজের বিনিময়ে খাদ্য কর্মসূচি (ফুড ফর ওয়ার্ক) অনুযায়ী কাজ হইয়াছে।

(খ) মোট ১,০৭,৩৮,৬০৩ শ্রমদিবস সম্পন্ন হইয়াছে।

(গ) সাধারণত গ্রাম্য রাস্তা, পুকুরের পাড়, বাঁধ, খালের সংস্কার ও উন্নয়ন, নোনাজমি সংস্কার, নলকূপ ও ড্রেনের সংস্কার ও উন্নয়ন কৃষিজমি বা নিযুক্ত ও জঙ্গল পরিষ্কার করিয়া কৃষিযোগ্য করা ও ইত্যাদি বিবিধ গ্রামীণ উন্নয়নমূলক কাজ হইয়াছে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** এই ফুড ফর ওয়ার্ক কাজের নাম করে এগ্রিকালচারাল জমি থেকে জোর করে মাটি কেটে নিয়ে জমি নষ্ট করা হচ্ছে, এই খবর কি আপনি জানেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমার জানা নেই।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** ফুড ফর ওয়ার্ক কাজগুলি যে হয়েছে এইগুলি সুপারভিসন করার দায়িত্ব কাদের উপর দেওয়া আছে মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** পঞ্চায়েত সমিতির উপর এই ফুড ফর ওয়ার্ক সুপারভিসনের দায়িত্ব রয়েছে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** পঞ্চায়েত সমিতি তো একটা বডি—বি. ডি. ও.র উপর এই সুপারভিসন করার দায়িত্ব ছিল কিনা জানাবেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** হ্যাঁ, আছে।

**শ্রী কিরণময় নন্দ ঃ** এই মর্মে কোনও সার্কুলার আছে কিনা, যেখানে সি. পি. এম. প্রধান আছে সেইসব গ্রাম পঞ্চায়েত এলাকায় সি. পি. এম. সদস্যভুক্ত ক্ষেত মজুর ছাড়া অন্য কোনও ক্ষেত মজুর কাজ করবে না—মন্ত্রী মহাশয় এটা জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমার জানা নেই।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মন্ত্রী মহাশয়কে যদি কোনও সুস্পষ্ট অভিযোগ দেওয়া যায় তাহলে কি তিনি সেই সম্পর্কে তদন্ত করে দেখবেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** নিশ্চয়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** ফুড ফর ওযার্ক স্কীমের গম বিক্রি করে ইট কিনে পাতা হয়েছে—ফুড ফর ওয়ার্ক স্কীমের গম বিক্রি করে এই কাজ করা যায় কিনা, মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** চাপলা গ্রামে ফুড ফর ওয়ার্ক স্কীমের গম বিক্রি করে ইট কেনা হয়েছে, এর বিরুদ্ধে আপনি কোনও ব্যবস্থা নেবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** সুনির্দিষ্ট অভিযোগ দেবেন, আমি তদন্ত করে দেখব।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা :** ফুড ফর ওয়ার্ক স্কীমে গ্রামাঞ্চলে যে রাস্তা তৈরি হচ্ছে, সেখানে কারও মত না নিয়ে জোর করে জমি থেকে মাটি তুলে নিলে এই বিষয়ে প্রতিকার চেয়ে এস. ডি. ও. বা বি. ডি. ও.র কাছে অভিযোগ জানালে তারা এই বিষয়ে ব্যবস্থা নিতে পারবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** পঞ্চায়েত সমিতির নির্বাহী আধিকারিক হচ্ছেন এক্স-অফিসিও চিফ এক্সিকিউটিভ অফিসার—নির্বাহী আধিকারিক বি. ডি. ও., তিনি সমস্ত ব্যবস্থা করবেন।

**শ্রী সেখ ইমাজুদ্দিন :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আগে নিয়ম ছিল পে মাস্টার, মোহরার তাদের দ্বারা এই কাজ হত। এখনও কি সেইভাবে হয়, না, গ্রামপঞ্চায়েতের সদস্যরা নিজেরা করেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** আমরা এ ব্যাপারে জব ওয়ার্কার নিয়োগ করার কথা ভাবছি।

**শ্রী সেখ ইমাজুদ্দিন :** আমার জিজ্ঞাস্য ছিল, এগুলি পে মাস্টার, মোহরার দ্বারা হয়, না, গ্রামপঞ্চায়েতের প্রধান বা সদস্যরা করেন?

(নো রিপ্লাই)

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ২ হাজার ৩৭৩টি গ্রাম পঞ্চায়েতে এই ফুড ফর ওয়ার্ক-এর কাজ শুরু হয়েছে। পশ্চিমবাংলায় তো গ্রামপঞ্চায়েতের সংখ্যা ৩২-৩৩ শত। তাহলে দেখা যাচ্ছে কয়েক শো গ্রামপঞ্চায়েতে ফুড ফর ওয়ার্কের কর্মসূচি অনুযায়ী কাজ হয়নি। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এর কারণ কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** ২ হাজার ৩৭৩টি গ্রামপঞ্চায়েতে আমাদের কাজ চলছে। আমাদের এখনও বিভিন্ন জায়গায় কাজ বাকি আছে। বন্যার জায়গাগুলিতে আমরা জোর দিয়েছি, অন্য জায়গাতেও দেব।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই ফুড ফর ওয়ার্কের কর্মসূচির জন্য ভারত সরকার কি পরিমাণ সাহায্য করেছেন এবং আপনারাই বা কত টাকা খরচ করেছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এ সম্পর্কে নির্দিষ্ট প্রশ্ন করলে আমি উত্তর দিয়ে দেব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, আমি হোম (পুলিশ) ডিপার্টমেন্টের ব্যাপারে ৩৭টি প্রশ্ন দিয়েছিলাম কিন্তু তার মধ্যে এই হোল পিরিয়ডের মধ্যে একটিও কোয়েশ্চেন অ্যাডমিটেড হয়ে আসেনি। আপনি স্যার, এটা দয়া করে একটু দেখবেন।

**মিঃ স্পিকার ঃ** আচ্ছা, ঠিক আছে।

**গঙ্গাধরপুর গ্রাম পঞ্চায়েতের গৃহ নির্মাণ**

***৯৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৫০৩।) **শ্রী সন্তোষকুমার দাস ঃ** পঞ্চায়েত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গঙ্গাধরপুর গ্রাম পঞ্চায়েত গৃহের দ্বিতল গৃহ নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ তাহা কার্যকর করা হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) না। ঐরূপ কোনও প্রস্তাব সরকার পান নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সন্তোষকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে এরূপ কোনও প্রস্তাব পাননি, কিন্তু আপনার হাতেই তো আমি পরপর তিনটি দরখাস্ত দিয়েছিলাম। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, সেগুলির কি হল?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** প্রথম নম্বর যেটা বলতে চাই সেটা হচ্ছে, দ্বিতীয় তল সম্বন্ধে এখনও আসেনি। আমাদের এই পঞ্চায়েতের ঘর নির্মাণের ব্যাপারে সরকারি অনুদানের একটি প্রকল্প আছে। এযাবৎকাল যা নিয়ম ছিল তাতে ২১ হাজার টাকা পর্যন্ত আমরা স্যাংশন করতাম এবং তারমধ্যে ৭ হাজার টাকা সরকার অনুদান দিতেন এবং ১৪ হাজার টাকা গ্রাম পঞ্চায়েতকে তুলতে হত। সম্প্রতি আপনারা শুনলে সন্তুষ্ট হবেন যে, আমাদের যে পঞ্চায়েত বিষয়ক ক্যাবিনেট সাব-কমিটি আছে তাঁরা সিদ্ধান্ত নিয়েছেন যে ২১ হাজার টাকার মধ্যে ১৪ হাজার টাকা অনুদান দেবেন সরকার আর ৭ হাজার বা তদুর্দ্ধে টাকা খরচ করতে পারবেন গ্রামপঞ্চায়েত।

**কলকাতা-কাটোয়া রুটে বাস চলাচল বন্ধ**

***১০৩।** (অনুমোদিত প্রশ্ন নং *২৮৮।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** স্বরাষ্ট্র

(পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলকাতা রাষ্ট্রীয় পরিবহন কর্তৃক পরিচালিত কলকাতা-কাটোয়া রুটে বাস চলাচল বিগত বন্যার পর হইতে বন্ধ রহিয়াছে;

(খ) সত্য হইলে, ইহার কারণ কি;

(গ) উক্ত রুটে পুনরায় বাস চালু করার সম্ভাবনা আছে কিনা; এবং

(ঘ) থাকিলে, কবে নাগাদ তাহা কার্যকর হইবে?

**শ্রী মহম্মদ আমিন ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বিগত বন্যার কারণে এই রুটে স্টেট বাস চলাচল বন্ধ করিয়া দেওয়া হয়। ইহা ব্যতীত এই রুটে স্টেট বাস চলাচল অলাভজনক ছিল। আয় বৃদ্ধির জন্য রুটের পরিবর্তন করিয়াও কোনও লাভ হয়নি।

(গ) ও (ঘ) ঐ সব কারণের জন্য কলকাতা রাষ্ট্রীয় পরিবহন কর্তৃপক্ষ উক্ত রুটে বাস পুনরায় চালু না করিয়া সিদ্ধান্ত করিয়াছেন। তবে ঐ রাস্তায় প্রাইভেট বাস চালু করিবার প্রস্তাব বর্তমানে সরকারের বিবেচনাধীন আছে।

[1-20—1-30 P.M.]

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ঐ রুটে লাভ হচ্ছিল না সে জন্য বাস রুট বন্ধ করা হয়েছে। তাহলে কি অন্য যত রুটে বাস চলছে সেই সমস্ত রুটে লাভ হচ্ছে?

**শ্রী মহম্মদ আমিন ঃ** এখানে হিসাবটা হচ্ছে যে এই রুটে মাসে ৮ শত ৮২ টাকা ক্ষতি হচ্ছিল। এত ক্ষতি অন্য কোনও রুটে হচ্ছিল না।

**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, যদি রাষ্ট্রীয় পরিবহনে ক্ষতি হয় তাহলে ওখানে প্রাইভেট বাস চালিয়ে কি লাভ হবে এবং ওদের যদি লাভ হয় তাহলে এদের লাভ হচ্ছে না কেন?

**শ্রী মহম্মদ আমিন ঃ** তার কারণ হল যে প্রাইভেট বাসের শ্রমিক কর্মচারিদের উপর নির্মমভাবে অত্যাচার করা হয় যেটা স্টেট ট্রান্সপোর্টে হয় না।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই রকম অমানুষিক অত্যাচার করার জন্য সুযোগ করে দেওয়া হচ্ছে কি?

**শ্রী মহম্মদ আমিন ঃ** আমাদের একদিকে দাবি হবে যে রাষ্ট্রীয় পরিবহনে যে ক্ষতি হচ্ছে সেটা কমানো এবং সেটা কমাবার ব্যবস্থা যখন হবে তখন অন্য প্রশ্ন আসবে। দু'দিক

থেকে ব্যবস্থা করা যাবে না একদিকে যেতে হবে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে ওটাতে লাভ হচ্ছে বলে বন্ধ করে দেওয়া হয়েছে। কলকাতা, দুর্গাপুর, উত্তরবঙ্গের সবগুলি বাসেই ক্ষতি হচ্ছে। তাহলে কি এই সবগুলিই বন্ধ করে দেবার কথা ভাবছেন?

**মিঃ স্পিকার ঃ** উনি উত্তরে বলেছেন যে এত ক্ষতি আর কোথাও হচ্ছে না।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি দয়া করে জানাবেন, এই যে লোকসান হচ্ছে বলে বন্ধ করে দিচ্ছেন, আমি আপনার কাছে একটা অনুরোধ করছি, স্টেট ট্রান্সপোর্ট কর্মচারী বন্ধুদের একটা কো-অপারেটিভ করে রুট করে দেবার কোনও পরিকল্পনা আছে কি?

(নো রিপ্লাই)

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা জনাব হাসানুজ্জামান সাহেবের প্রশ্ন কাটোয়ার বাস চলাচল বিগত বন্যার জন্য বন্ধ হয়ে গেছে। তা তিনি তো সমস্ত মুসলমান সম্প্রদায়ের দায়িত্ব নিয়ে বসে আছেন। তা কাটোয়া বাস বন্ধ হওয়ায় সেখানে কত মুসলমান কষ্ট ভোগ করছেন এই প্রশ্ন করলেন না কেন সেটা মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন?

(নো রিপ্লাই)

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি একটা নীতিগত প্রশ্ন জিজ্ঞাসা করছি। উনি বলেছিলেন যে মালের ব্যবসা বন্ধ করে দেব যেহেতু তার সঙ্গে পাবলিক ইউটিলিটি নেই। পাবলিক ইউটিলিটি যেখানে আছে—প্যাসেঞ্জার ক্যারিং যেটা পাবলিক ইউটিলিটি সেখানে সরকার ক্ষতি স্বীকার করে বাস চালাবেন কি না সেটা জানাবেন, কারণ এখানে ৮ শত টাকা ক্ষতি স্বীকার করতে সরকার-এর আপত্তি আছে কিন্তু যেখানে ৮ লক্ষ টাকা ক্ষতি হচ্ছে?

(নো রিপ্লাই)

**মিঃ স্পিকার ঃ** এটার রেট অব ক্ষতি অনেক বেশি।

### পশ্চিমবঙ্গে চৌকিদার ও দফাদার নিয়োগ

***১০৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৯।) **শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** পঞ্চায়েত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিমবঙ্গে চৌকিদার ও দফাদার নিয়োগ সম্পর্কে কোনও সরকারি আদেশ আছে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** নতুন পঞ্চায়েত আইনে চৌকিদার ও দফাদার নিয়োগ সম্পর্কে নীতি নির্ধারণ রাজ্য সরকারের সক্রিয় বিবেচনাধীন আছে। উহা ঠিক হইলেই ইহাদের নিয়োগ সম্পর্কে সরকারি আদেশ প্রচারিত হইবে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন, যে সব চৌকিদার দফাদার মারা গেছেন, তাদের উপযুক্ত ছেলেদের আপনি কি নিয়োগ করার কোনও ব্যবস্থা করেছেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** হ্যাঁ, তৈরি হয়েছে।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি চৌকিদার দফাদার যারা রিটায়ার করেছেন তাদের ছেলে বা তাদের আত্মীয়-স্বজনদের এই পোস্টে নেওয়া যাবে কি না?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** যে সমস্ত চৌকিদার কর্মরত অবস্থায় মারা গেছেন, তাদের ডিপেন্ডেন্টদের নেবার চেষ্টা করছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** চৌকিদার দফাদারদের যে চৌকিদার অ্যাক্ট অ্যান্ড রুলস আছে, এই দুটো সংশোধন করার কথা আপনারা চিন্তা করছেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** বিবেচনার মধ্যে রয়েছে।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, বর্তমান সরকার চৌকিদার দফাদারদের নিয়োগের যে পদ্ধতিগুলো আছে, সেইগুলো বিবেচনাধীন আছে বলেছেন, কবে নাগাদ এই বিবেচনা ফলপ্রসূ হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** খুব শীঘ্র।

**পঞ্চায়েত সদস্যদের জন্য বেতন ও ভাতা**

***১০৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৭৯।) **শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** পঞ্চায়েত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য, পঞ্চায়েতের সদস্যগণের জন্য মাসিক বেতন ও প্রাত্যহিক অ্যালাউন্স (ডেইলি অ্যালাউন্স)-এর ব্যবস্থা সরকার গ্রহণ করিয়াছেন;

(খ) সত্য হইলে, উক্ত বেতন ও অ্যালাউন্স-এর পরিমাণ কত; এবং

(গ) (১) গ্রাম প্রধান ও উপ-প্রধান; (২) পঞ্চায়েত সমিতির সভাপতি ও উপ-সভাপতি এবং (৩) জেলা পরিষদের সভা-অধিপতি ও সভা-উপঅধিপতিগণের মাস মাহিনা ও প্রাত্যহিক অ্যালাউন্স-এর পরিমাণ কত?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :**

(ক) ও (খ) পঞ্চায়েত সদস্যদের জন্য মাসিক বেতন ও প্রাত্যহিক অ্যালাউন্স প্রদানের কোনও প্রস্তাব বর্তমানে সরকারের বিবেচনাধীন নাই। তবে গ্রাম পঞ্চায়েতের সদস্যগণকে প্রতি মাসে একটি বা তদূর্দ্ধ সভায় উপস্থিতির জন্য সদস্য প্রতি ৫

(পাঁচ) টাকা হারে ভাতা দেওয়ার বিষয়টি রাজ্য সরকারের বিবেচনাধীন আছে।

(গ) (১) প্রস্তাবিত ভাতার পরিমাণ প্রতি মাসে একটি বা তদূর্দ্ধ সভা হিসাবে মাথা পিছু ৫ (পাঁচ) টাকা, (২) এবং (৩) পঞ্চায়েত সমিতির সভাপতি ও সহকারি সভাপতি এবং জেলা পরিষদের সভাধিপতি ও সহকারি সভাধিপতিগণ ২৫০০ টাকার বেতনের উর্দ্ধের প্রথম শ্রেণীর সরকারি আধিকারিক যে হারে দৈনিক ভাতা পান সেই একই হারে পঞ্চায়েত সমিতি অথবা জেলা পরিষদ তহবিল থেকে সভার অধিবেশনে যোগদান করার জন্য প্রাত্যহিক অ্যালাউন্স পাওয়ার অধিকারি।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** এই অ্যালাউন্সের পরিমাণ কত?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** যে উত্তরটা দিয়েছি তাতে আপনাদের খানিকটা ভুল হতে পারে, মাসিক বেতন বলতে অনারারিয়ামের কথা বলা হয়েছে। এই ভাতা দেওয়ার ব্যবস্থা করেছেন মন্ত্রিসভার সাব-কমিটি। তাদের সিদ্ধান্ত অনুসারে গ্রাম পঞ্চায়েত প্রধান ও উপ-প্রধান পাবেন মাসিক ১০০ টাকা এবং ৭৫ টাকা সাম্মানিক ভাতা। পঞ্চায়েত সমিতির সভাপতি এবং সহ-সভাপতি পাবেন ১৫০ টাকা এবং ১০০ টাকা এবং জেলা পরিষদের সভাধিপতি ও সহকারি সভাধিপতি পাবেন ২০০ টাকা এবং ১৫০ টাকা। আর ৫ টাকা হারে সমস্ত গ্রাম পঞ্চায়েত প্রতিনিধিকে দেওয়া হবে ডেলি অ্যালাউয়েন্স হিসাবে যেদিন মিটিং অ্যাটেন্ড করবেন সেই দিনের জন্য জেলা পরিষদের সভাধিপতি এবং সহকারি সভাধিপতি ১৪.৬০ পয়সা করে এবং অন্যান্য সদস্যগণ ৯.৭৫ পয়সা পাবেন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি কোনও মেম্বার যদি জেলা পরিষদে আসে কোনও কাজের জন্য তাহলে কি সেই কাজের জন্য সে ডেলি অ্যালাউয়েন্স পাবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এটা সভার উপস্থিতির জন্য কেবল।

[1-30—1-40 P.M.]

**শ্রী আব্দুস সাত্তার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে মাসিক অনারারিয়াম ধার্য করেছেন। এখন যদি কোনও সভাপতির বাড়িতেই অফিস হয় তাহলে তিনি কি ডেইলি ফর অ্যাটেন্ডেন্সের জন্য কোনও ভাতা পাবেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** পাওয়া উচিত নয়।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** এম. এল. এ. বা এম. পি. যাঁরা পঞ্চায়েত সমিতির বা জেলা পরিষদের সদস্য আছেন তাঁরাও কি ডেইলি অ্যালাউন্স পাবেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** না।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন পঞ্চায়েত সমিতির

অথবা সাব-কমিটির মাসে কটা পর্যন্ত মিটিং-এর জন্য অ্যালাউন্স দেবেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** সেটা এখনও পর্যন্ত স্থিরিকৃত হয়নি।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার :** আপনি ইতিপূর্বে বলেছেন একাধিক মিটিং তাঁরা করতে পারবেন, একাধিক বলতে খুব বেশি কটা করতে পারবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** এক বা তদুর্দ্ধে একাধিক মিটিং করতে পারবেন?

**শ্রী আব্দুস সাত্তার :** এমন হতে পারে অ্যালাউন্সের জন্য যত ইচ্ছে মিটিং করতে পারে। সুতরাং তা যাতে না করতে পারে তার জন্য খুব বেশি মাসে কটা করতে পারবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** এখনও পর্যন্ত কিছুই নির্ধারিত হয়নি।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার :** জেলা পরিষদের সভাপতির জন্য অনাররিয়ামের ব্যবস্থা করা হয়েছে। এ-ছাড়াও অধিকতরও আর্থিক সুবিধা তাঁরা ভোগ করছেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** সভাপতি এবং সহ-সভাপতির জন্য অনাররিয়ামের ব্যবস্থা আমাদের সরকার করেছেন এবং সেকথা আমি পূর্বেই ঘোষণা করেছি। এছাড়া ট্রাভেলিং অ্যালাউন্স যা পার্মিশেবল রয়েছে তা পাবেন এবং আমি যে ডেইলি অ্যালাউন্সের রেট ঘোষণা করেছি, সেটাও পাবেন।

**শ্রী আব্দুস সাত্তার :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি জেলা পরিষদের সভাপতি বা সহ-সভাপতি জেলা পরিষদের অফিস অ্যাটেন্ড করবার জন্য অ্যালাউন্স যখন পাবেন তখন কি তাদের জেলা পরিষদের গাড়ি ব্যবহার করবার অধিকার আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** কাজ করার প্রয়োজনে যদি গাড়ির প্রয়োজন হয় পাবেন।

**শ্রী আব্দুস সাত্তার :** জেলা পরিষদের গাড়ি ব্যবহার করতে পারবেন কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** ব্যক্তিগত কাজে ব্যবহার করতে পারবেন না, পঞ্চায়েতের কাজে ব্যবহার করতে পারবেন।

**শ্রী আব্দুস সাত্তার :** অফিস অ্যাটেন্ড করার জন্য গাড়ি যদি ব্যবহার করেন তাহলেও কি অ্যালাউন্স পাবেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** হ্যাঁ পাবেন।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র :** আপনি বললেন যে, প্রত্যেক মিটিং-এর জন্য ৫ টাকা করে অ্যালাউন্স পাবেন, তা যদি মাসে ১৫টা বা ৩০টা মিটিং করে তাহলেও কি সব মিটিং-এর জন্য অ্যালাউন্স পাবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** এখন পর্যন্ত যা নিয়ম আছে তাতে পাবেন, তবে এসম্পর্কে

ভাবার প্রয়োজন আছে।

**শ্রী বিমলকান্তি বোস :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, পঞ্চায়েত সমিতির ক্ষেত্রে গাড়ি ব্যবহার করা সম্পর্কে ডেলি ফুয়েল ইউজ করার ক্ষেত্রে কোনও নির্দিষ্ট পরিমাণ ফুয়েল বেঁধে দেওয়া হয়েছে কি?

**মিঃ স্পিকার :** এটা এই প্রশ্নের সঙ্গে আসে না।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে বেতন বা অনারারিয়াম দেবার প্রস্তাব হয়েছে—এটা কবে থেকে চালু করা হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** শীঘ্রই চালু হবে।

### পঞ্চায়েত নির্বাচন পরিচালনার জন্য পাঁচলা ব্লকে মঞ্জুরীকৃত অর্থ

*১০৮। (অনুমোদিত প্রশ্ন নং *৫১৪।) **শ্রী সন্তোষকুমার দাস :** পঞ্চায়েত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত পঞ্চায়েত নির্বাচনে নির্বাচন পরিচালনার জন্য পাঁচলা ব্লকে কত টাকা মঞ্জুর করা হইয়াছিল; এবং

(খ) তার দফাওয়ারি হিসাব কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :**

(ক) ৭৭,৩০০.০০ টাকা (সাতাত্তর হাজার তিনশত টাকা)

(খ) দফাওয়ারি হিসাব নিম্নরূপ :

| | |
|---|---|
| (১) নির্বাচন ক্ষেত্র তৈরি করার জন্য স্কুলবাড়ি এবং রাস্তা মেরামত প্রভৃতি | ৯,০৯৩.৬৬ |
| (২) নির্বাচনের কাজে নিযুক্ত কর্মীদের টিফিন অ্যালাউন্স বাবদ | ৫,০০০.০০ |
| (৩) প্যান্ডেল, হ্যাজক ও বৈদ্যুতিক আলোর ব্যবস্থা | ৯,৩০২.০০ |
| (৪) স্টেশনারি, গাড়ির পেট্রোল, মবিল প্রভৃতি খরচ | ২৫,৯৩৫.৬৬ |
| (৫) প্রিসাইডিং ও পোলিং অফিসারদের দেয় ভ্রমণভাতা, দৈনিকভাতা ও অন্যান্য খরচের জন্য অগ্রিম টাকা | ২২,০৪১.০০ |
| (৬) নৈমিত্তিক ও অন্যান্য ব্যয় | ৫,০০৯.৫৮ |
| মোট খরচ | ৭৬,৩৮০.৯০ |
| হাতে আছে | ৯১৯.১০ |
| | ৭৭,৩০০.০০ |

### কলকাতা রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনের স্পেশ্যাল বাস

***১০৯।** (অনুমোদিত প্রশ্ন নং *২৯২।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতা রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশন ১৯৭৯ সালের জানুয়ারি মাসে গড়ে দৈনিক কতগুলি স্পেশ্যাল "এস" মার্কা বাস চালাইয়াছেন;

(খ) এই বাসগুলিতে ভাড়ার হার কিসের ভিত্তিতে নির্ধারিত হইয়াছে; এবং

(গ) এই বাসগুলির ভাড়ার হার হ্রাসের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী মহম্মদ আমিন ঃ**

(ক) ১৩২টি।

(খ) প্রতি কিলোমিটার ১০ পয়সা হারে এবং সর্বনিম্ন ৫০ পয়সা।

(গ) না।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে এস মার্কা বাসে প্রতি কিলোমিটারে ১০ পয়সা এবং সর্বনিম্ন হারে ৫০ পয়সা নির্ধারিত হয়েছে—আমার প্রশ্ন হচ্ছে এই এস মার্কা বাস চালিয়ে লাভ হচ্ছে না লোকসান হচ্ছে?

**শ্রী মহম্মদ আমিন ঃ** স্পেশ্যাল বাসে লাভ হচ্ছে।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** তাই যদি লাভ হয় তাহলে এই এস মার্কা বাস বাড়াবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী মহম্মদ আমিন ঃ** আমি কালকে বলেছি, সরকারের মূল লক্ষ্য হচ্ছে সাধারণ গাড়ি বাড়াবার দিকে, এই সাধারণ গাড়ি বাড়াতে গেলে যে লস পড়ে সেই লসকে বাঁচাবার জন্য, বা মেক-আপ করার জন্য যতটুকু প্রয়োজন স্পেশ্যাল বাস বাড়াব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, অদূর ভবিষ্যতে এই এস মার্কা বাসগুলিকে অর্ডিনারি বাসে কনভার্ট করার ইচ্ছা সরকারের আছে কি?

**শ্রী মহম্মদ আমিন ঃ** না, সেইরকম কোনও পরিকল্পনা নেই।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মমহাশয় জানাবেন কি, এই এস মার্কা বাসে কতজন সর্বহারা খোলা গাঁয়ের মানুষ, খেটে খাওয়া মানুষ অ্যাভারেজে চাপে?

**মিঃ স্পিকার ঃ** এ প্রশ্ন ওঠে না।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আগে এই বাসগুলি

ডিলুক্স হিসাবে দেখা যেত আর এখন সেই বাসগুলিকে স্পেশ্যাল করার হেতু কি?

**শ্রী মহম্মদ আমিন :** কংগ্রেস আমলে এই বাসগুলিকে ডিল্যুক্স হিসাবে চালাচ্ছিল কিন্তু এই বাসগুলি যখন পুরানো হয়ে যায় তখন তাকে ডিল্যুক্স বললে হাসি পায়। সেইজন্য আমরা মনে করি যে এটা ঠিক নয়। সেইজন্য নাম পরিবর্তন করে স্পেশ্যাল করা হল।

**শ্রী রজনীকান্ত দোলুই :** এগুলিকে বুর্জোয়া ব্যবস্থা বলে মনে করেন কিনা?

(কোনও উত্তর নাই)

**বি. ডি. ও.-গণের দপ্তর পরিবর্তন**

*১১০। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৭।) **শ্রী রজনীকান্ত দোলুই :** পঞ্চায়েত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সম্প্রতি বি. ডি. ও.-গণ সমষ্টি উন্নয়ন দপ্তরের পরিবর্তে পঞ্চায়েত দপ্তরের অধীনে এসেছেন; এবং

(খ) সত্য হইলে, বি. ডি. ও.-গণকে বর্তমানে কি কি কাজের দায়িত্ব দেওয়া হয়েছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

[1-40—1-50 P.M.]

**শ্রী রজনীকান্ত দোলুই :** বি. ডি. ও.রা কোন দপ্তরের অধীনে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** হোম (পার)—কর্মী ও প্রশাসনিক বিভাগ।

**শ্রী রজনীকান্ত দোলুই :** বি. ডি. ও.রা এখন কি কি কাজ করেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** বর্তমান পঞ্চায়েত আইন অনুসারে বি. ডি. ও. এক্সটেনশন অফিসার, নির্বাহ আধিকারিক, সুতরাং তাঁদের অনেক কাজ আছে।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র :** বি. ডি. ও.র অধীনে যে সমস্ত কর্মচারী আছেন, বিভিন্ন এক্সটেনশন অফিসার যাঁরা ছিলেন তাঁরা এখন কার অধীনে কাজ করবেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** সম্প্রতি পঞ্চায়েত বিষয়ে মন্ত্রী সভার সাবকমিটি এটা ঠিক করেছেন যে পঞ্চায়েত সমিতির নিয়ন্ত্রণ এবং এক্সটেনশন অফিসার বা নির্বাহ আধিকারিক বি. ডি. ও. তার তত্ত্বাবধানে চালিত হবেন এবং তাঁরা বিভিন্ন গ্রাম পঞ্চায়েতের উন্নয়নমূলক পরিকল্পনার রূপায়ণের দায়িত্বে থাকবেন।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার :** বি. ডে. ও.-র নাম পরিবর্তন করে অন্য কিছু করেছেন কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** বি. ডি. ও. অফিস নাম পরিবর্তন করে অফিস অফ দি পঞ্চায়েত সমিতি করা হয়েছে।

**শ্রী আব্দুস সাত্তার :** সাব কমিটি যে সিদ্ধান্ত নিয়েছেন এ সম্বন্ধে কোনও সার্কুলার আপনার দপ্তর থেকে গেছে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** শীঘ্র যাচ্ছে।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার :** বি. ডি. ও.র নাম পরিবর্তনের কারণ কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** এর সঙ্গে কোনও সম্পর্ক নেই।

## কান্দী মহকুমার বিভিন্ন ধরনের বীজ প্রদান

***১৪৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৬০।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য :** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিগত বন্যার জন্য কান্দী মহকুমায় কতজন ব্যক্তিকে বিভিন্ন ধরনের বীজ দেওয়া হইয়াছিল;

(খ) উক্ত ব্যক্তিগণের মধ্যে জমির মালিক নহেন এরূপ ব্যক্তি ছিলেন কিনা;

(গ) থাকিলে, সংখ্যা কত; এবং

(ঘ) উক্ত ব্যক্তিগণের মধ্যে বন্যায় ক্ষতিগ্রস্ত নহেন এমন ব্যক্তির সংখ্যা কত?

**শ্রী কমলকান্তি গুহ :**

(ক) বিগত বন্যায় কান্দী মহকুমায় ৬৫,১৭৪ জন ব্যক্তিকে বিভিন্ন ধরনের বীজ (মিনিকিট) দেওয়া হইয়াছে।

(খ) হ্যাঁ।

(গ) ১,৮৫০ জন।

(ঘ) একজনও না।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** এই কোয়েশ্চেনটা যাওয়ার পর অ্যানসার দেবার জন্য সমস্ত তদন্ত হয়েছে বলে কি আপনি মনে করেন?

**শ্রী কমলকান্তি গুহ :** তদন্ত করেই উত্তর দেওয়া হচ্ছে।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** তদন্ত করার জন্য কতদিন সময় থাকে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** এর কোনও বাঁধাধরা নিয়ম নেই, নির্ভর করে প্রশাসনের উপর।

## Starred Questions
## (to which oral answers were given)

### মূল্য সহায়ক নীতি হিসাবে চাষীদের নিকট হইতে সরকারের আলু ক্রয়

*৪৪০। [অনুমোদিত প্রশ্ন নং *১৫৭৯ (এস এন)।] **শ্রী অমলেন্দ্র রায় ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, আলুর পড়তি দরের চাপ হইতে চাষীদের রক্ষা করিবার জন্য সরকার মূল্য সহায়ক নীতি হিসাবে চাষীদের নিকট হইতে আলু ক্রয় করিবেন; এবং

(খ) সত্য হইলে, (১) কোন্ কোন্ কেন্দ্রে, (২) কত দরে এবং (৩) কবে থেকে ঐরূপ আলু ক্রয় করা হইবে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

(ক) হ্যাঁ।

(খ) উদয়নারায়ণপুর, পুরশুরা, তারকেশ্বর, ধনিয়াখালি, আরামবাগ, মেমারি, জামালপুর, কাটোয়া এবং চন্দ্রকোণা—মোট ১০টি কেন্দ্র হইতে অ্যাগ্রো-ইন্ডাস্ট্রিজ কর্পোরেশন ও কো-অপারেটিভ মার্কেটিং ফেডারেশন মারফত আলু কেনা আরম্ভ হইয়াছে।

পঞ্চাশ টাকা প্রতি কুইন্টল।

মার্চ মাসের কুড়ি তারিখ হইতে এই আলু কেনা হইতেছে।

কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী কর্তৃক অনুমোদিত।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** কতগুলি এলাকা বাদ দেওয়া হয়েছে বিশেষ করে মুর্শিদাবাদ জেলার যে সমস্ত এলাকায় আলু চাষ হয় সেখানে কেন এইরকম কেন্দ্র খোলা হয়নি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** এই ধরনের ব্যবস্থা পশ্চিমবাংলায় আগে ছিল না, যে কৃষকের ফসল কৃষিদপ্তর কিনবে। কিন্তু এ বছর অস্বাভাবিক অবস্থার জন্য আমাদের এই ব্যবস্থা করতে হয়েছে। আমাদের টাকা-পয়সা বরাদ্দ করে কাজ আরম্ভ করতে হচ্ছে কিন্তু প্রয়োজন যা ছিল সেই তুলনায় আমরা কিছুই করতে পারিনি। এবার ২৬ লক্ষ টন আলু উৎপাদন হয়েছে তার মধ্যে ১০ হাজার টন কিনেছি, সেটা প্রয়োজনের তুলনায় কম কাজেই আমাদের যে আলু বেশি করা উচিত ছিল সেকথা আমরা স্বীকার করছি। আশা করছি আগামী বছরে এর জন্য তৈরি থাকব।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** আর কোনও জায়গায় এই কেন্দ্র খোলা হবে না?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আমরা যে টাকা খরচ করেছি তার দ্বারা আর কোনও অন্য জায়গায় খোলা যাচ্ছে না। দ্বিতীয় কথা হচ্ছে টাকা যদি জোগাড় করতে পারি তাহলেও হিমঘরের আর সুযোগ নেই।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** আপনি বললেন ৫০ টাকা কুইন্টাল এখন আলুর দাম যাচ্ছে, তার নিচে হলে কিনবেন আর তার উর্দ্ধে হলে কেনবার কি প্রশ্ন আছে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** ৫০ টাকা করে ১০ হাজার টন আলু কিনব, ৫০ টাকার উপরে হলে তাহলে আমরা কিনব না।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** বর্তমানে কুইন্টাল প্রতি কত টাকা আলুর দাম?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** এক এক জায়গায় এক এক রকম।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** যেখানে কিনছেন সেখানে কুইন্টাল প্রতি কত দাম?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** হুগলিতে ৪০ থেকে ৪১-৪২ টাকা পর্যন্ত যাচ্ছে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মার্চ থেকে আজ পর্যন্ত কত টাকার আলু কিনেছেন?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** উদয়নারায়ণপুর, ৫৮৫ টন, তারকেশ্বর ৭০ টন, কালনা ৫০০ টন, আরামবাগ ৭০০ টন, পুরশুড়া ১৯৮ টন, মেমারী ৮৪ টন এবং জামালপুর ৬৬ টন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** বড়া ও সিউড়িতে কেন্দ্র করার কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** এ বছরে সম্ভব নয়।

**ভুট্‌কা কান্দার ও ব্রাহ্মণী নদী লিফ্‌ট ইরিগেশন প্রকল্প**

*৪৪১। (অনুমোদিত প্রশ্ন নং *৭৭।) **শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রামপুরহাট থানার মাসড়া গ্রাম পঞ্চায়েত এলাকায় ভুট্‌কা কান্দার ও নারায়ণপুর গ্রাম পঞ্চায়েত এলাকায় ব্রাহ্মণী নদী হইতে লিফ্‌ট ইরিগেশন প্রকল্পের দ্বারা সেচ জল সরবরাহের প্রকল্প দুইটি সরকারের মঞ্জুরি লাভ করিয়াছে কি না; এবং

(খ) করিয়া থাকিলে, উক্ত প্রকল্প দুইটির কাজ কবে নাগাদ শুরু হইবে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

(ক) না, প্রস্তাবিত প্রকল্প দুইটির প্রযুক্তিগত এবং অর্থনৈতিক সম্ভাব্যতা খতিয়ে দেখা হইতেছে।

(খ) এ প্রশ্ন ওঠে না।

[1-50—2-00 P.M.]

**শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে কি বলবেন এই আদিবাসী অধ্যুষিত ভূতকাঁদর অঞ্চলটি সেচবিহীন একটা বিরাট অঞ্চল, এখানে এই প্রকল্পটি যেভাবে আগে পরিকল্পিত হয়েছে বেশি খরচের জন্য যদি সেইভাবে সেটা সম্ভব না হয় তাহলে কম খরচে অন্য কোনও বিকল্প ব্যবস্থা গ্রহণ করবেন কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** সেটা এখন করা সম্ভব নয়।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** এই নন-ইরিগেটেড এরিয়ায় লিফ্‌ট ইরিগেশনের দ্বারা ইরিগেট করার জন্য ১৯৭৪-৭৫ সালে কংগ্রেস সরকার এই পরিকল্পনা করেছিলেন বলে কি বামফ্রন্ট সরকার রিজেক্ট করেছেন?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যকে জানাতে চাই যে আমরা হিসাব করে দেখেছি ওখানে খরিফ মরশুমে ৩ শো একরে এবং রবিতে ৭০ একরে জল দেওয়ার জন্য খরচ পড়ছে ৭ লক্ষ ৭৭ হাজার টাকা। আপনি তো কয়েকদিন মন্ত্রী ছিলেন, আপনি জানেন এই ধরনের প্রোজেক্টে আমাদের রাজ্য সরকার ২ লক্ষ থেকে আড়াই লক্ষের বেশি খরচ করেন না। যেখানে দেখা যাচ্ছে মাত্র ৭০ একর জমির জন্য ৭ লক্ষ ৭৭ হাজার টাকা খরচ হচ্ছে সেখানে খতিয়ে দেখুন এটা সম্ভব কিনা।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** কিন্তু এই পরিকল্পনার সঙ্গে ফিল্ড চ্যানেল সিস্টেম যদি করে দেন তাহলে আরও ইরিগেটেড এরিয়া বেড়ে যাবে, এই সম্বন্ধে টেকনিক্যালি এক্সপার্ট যাঁরা তাঁরা রিপোর্ট দিয়েছেন কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আমাদের দপ্তরের যাঁরা বিশেষজ্ঞ তাঁরা বলেছেন ফিল্ড চ্যানেল করে খরিফ মরশুমে ৩০০ একর এবং রবি মরশুমে ৭০ একরের বেশি জল দেওয়া সম্ভব নয়।

**শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** এখানে দুটি প্রকল্পের কথা বলেছি, একটা হচ্ছে ভূতকাঁদর অঞ্চল, আর একটা হচ্ছে নারায়ণপুরে ব্রাহ্মণী নদীতে লিফ্‌ট ইরিগেশন, মাসড়া অঞ্চলে অনেক ব্যয় হচ্ছে বলে অসুবিধা হতে পারে, কিন্তু নারায়ণপুরে যেটা দেখানো হয়েছে লিফ্‌ট ইরিগেশন সেটা তো সহজ, সেটা কি করা সম্ভব নয়?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** এটা আরও অসহজ, এটাতে খরচ পড়ছে ৩৩ লক্ষ টাকা একটা লিফ্‌ট ইরিগেশনের জন্য।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন লিফ্‌ট ইরিগেশনে ২ লক্ষ থেকে আড়াই লক্ষ টাকা খরচ হয়, তাহলে ৩৩ লক্ষ টাকা এই লিফ্‌ট ইরিগেশনে কি করে খরচ হবে বলবেন কি?

**শ্রী কমলকান্তি গুহ :** উনি যে প্রস্তাব দিয়েছেন সেখানে জল তুলে নিয়ে জমিতে পৌঁছাতে হলে যে ব্যবস্থাগুলি করা দরকার সেই ব্যবস্থা করতে হলে ৩৩ লক্ষ টাকা খরচ হতে পারে আমরা হিসাব করে দেখেছি।

## গোঘাট ব্লক বিভাজন

*৪৪২। (অনুমোদিত প্রশ্ন নং *৮৫৪।) **শ্রী নানুরাম রায় :** পঞ্চায়েত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আরামবাগ মহকুমায় গোঘাট ব্লকটিকে দুইটি পৃথক ব্লকে পরিণত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা;

(খ) থাকিলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা কার্যকর করা হইবে; এবং

(গ) কোন্ কোন্ অঞ্চল লইয়া উক্ত ব্লক দুইটি গঠিত হইবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :**

(ক) আপাতত কোনও পরিকল্পনা নাই।

(খ) প্রশ্ন আসে না।

(গ) প্রশ্ন আসে না।

**শ্রী নানুরাম রায় :** এই আরামবাগ মহকুমার গোঘাট ব্লকটির ১৪৬.৫ বর্গ মাইল দূরত্ব, এটাকে যদি দুটি ভাগে ভাগ না করা যায় তাহলে ভীষণ অসুবিধা হবে। সেজন্য এই ব্লকটিকে দুটি ভাগে ভাগ করার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** আমার কাছে সম্প্রতি তুফানগঞ্জ থেকেও একটা এই রকম রিপ্রেজেন্টেশন দিয়েছে যে মহকুমার সমান একটা ব্লক আছে। কিন্তু বর্তমান পঞ্চায়েত নির্বাচনের পর একটা ব্লক বরাবর একটা পঞ্চায়েত সমিতি গঠিত হয়েছে, সুতরাং ব্লককে ভাগ করলে পঞ্চায়েত সমিতিকে ভাগ করতে হবে। সেজন্য আগামী যখন নির্বাচন হবে তখন ব্লককে দ্বিখণ্ডিত করার প্রস্তাব বিবেচিত হবে।

## শ্রীরামপুর-এসপ্লানেড স্টেট বাস

*৪৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *১০৮৪।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, শ্রীরামপুর হইতে এসপ্লানেড পর্যন্ত স্টেট বাস চালু করিবার বিষয় সরকার বিবেচনা করিতেছেন;

(খ) সত্য হইলে, কোন তারিখ হইতে ঐ বাস সার্ভিস চালু হইবে ও দৈনিক কতগুলি

বাস যাতায়াত করিবে; এবং

(গ) উক্ত রুটে কোনও এক্সপ্রেস সার্ভিস চালু করিবার বিষয় সরকার বিবেচনা করিতেছেন কি?

**শ্রী মহম্মদ আমিন :**

(ক) হ্যাঁ।

(খ) ও (গ) এই প্রস্তাব সম্পর্কিত বিভিন্ন দিকগুলি এখন কলকাতা রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনের বিবেচনাধীন রয়েছে।

**শ্রী পতিতপাবন পাঠক :** এই যে শ্রীরামপুর থেকে এসপ্ল্যানেড পর্যন্ত যে বাস রুট হচ্ছে সেটা ভায়া বি. টি. রোড যাবে কিনা?

**শ্রী মহঃ আমিন :** কোন রুটে যাবে এখন ঠিক হয়নি, তবে জনসাধারনের যাতে বেশি করে সুবিধা হয় সেই রুট হবে।

**শ্রী কমলকৃষ্ণ ভট্টাচার্য :** শ্রীরামপুর থেকে এসপ্ল্যানেড বাস চালু হলে শ্রীরামপুরে স্টেট গ্যারেজ, বাসের গ্যালের এবং বাস স্ট্যান্ডের সম্পর্কে কোনও চিন্তা করেছেন কিনা?

**শ্রী মহম্মদ আমিন :** বাস স্ট্যান্ডের কথা এখন ঠিক হয়নি, সেগুলি তদন্তের কথা চিন্তা করে দেখা হচ্ছে।

**শ্রী কমলকৃষ্ণ ভট্টাচার্য :** শ্রীরামপুর থেকে এসপ্ল্যানেড বাস চালু হলে শ্রীরামপুরে স্টেট গ্যারেজ, বাসের গ্যারেজ এবং বাস স্ট্যান্ডের সম্পর্কে কোনও চিন্তা করেছেন কিনা?

**শ্রী মহম্মদ আমিন :** বাস স্ট্যান্ডের কথা এখন ঠিক হয়নি, সেগুলি তদন্তের কথা চিন্তা করে দেখা হচ্ছে।

**শ্রী পতিতপাবন পাঠক :** শ্রীরামপুর থেকে কলকাতা যাবার পথে বালিতে কোনও স্টেজ আছে কিনা সেটা ডাইরেক্টলি আসবে কিনা?

**শ্রী মহম্মদ আমিন :** এখন ডিটেলস ওয়ার্ক আউট করা হয়নি, তবে আপনি দরখাস্ত করলে আমরা নিশ্চয় বিবেচনা করে দেখব।

## সরকারি কৃষি লোন

*৪৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *১০৮৫।) **শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্কগুলির যাঁহারা সদস্য বা ঐ প্রতিষ্ঠান হইতে যাঁহারা লোন গ্রহন করিয়াছেন তাঁহাদের সরকারি কৃষি লোন

দেওয়া হইবে না; এবং

(খ) সত্য হইলে, উক্ত ঋণ গ্রাহকেরা যাহাতে দুইবার ঋণ গ্রহণ করিতে না পারেন তাহা কিভাবে দেখাশুনা করা হয়?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

(ক) হ্যাঁ। কিন্তু যে কো-অপারেটিভগুলি চালু অবস্থায় নাই অথবা কোনও শস্য ঋণ (ক্রপ লোন) দেয় নাই তাহাদের কৃষক সদস্যগণও কয়েকটি শর্তসাপেক্ষে সরকারি কৃষি উপকরণ ক্রয় পাইবার অধিকারী।

(খ) উপরোক্ত ক্ষেত্রে অর্থাৎ কো-অপারেটিভ সোসাইটির কৃষক সদস্য সরকারি কৃষি উপকরণ ক্রয় ঋণের আবেদন করিলে তাঁহার আবেদন তখনই বিবেচিত হয় যখন সংশ্লিষ্ট অ্যাসিস্ট্যান্ট রেজিস্ট্রার অব কো-অপারেটিভ সোসাইটিজ সংশ্লিষ্ট ব্লক ডেভেলপমেন্ট অফিসারকে এই মর্মে একটি সার্টিফিকেট দেন যে ঋণের আবেদনকারী কৃষক যে কো-অপারেটিভ সোসাইটির সদস্য তাহা চালু অবস্থায় নাই অথবা উহা কোনও শস্য ঋণ দিতেছে না এবং আবেদনকারী তাঁহার ১৯৭৬ সালের খরিদের পূর্বে প্রাপ্ত কো-অপারেটিভের সমস্ত ঋণ সংশ্লিষ্ট কো-অপারেটিভ সোসাইটি পরিশোধ করিয়াছেন এবং যদি সংশ্লিষ্ট ব্লক কমিটি/পঞ্চায়েত সমিতি আবেদনপত্রটি সুপারিশ করেন।

**মুর্শিদাবাদ জেলার আঞ্চলিক পরিবহন কর্তৃক পারমিট ইস্যু**

***৪৪৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৭৮।) **শ্রীমতী ছায়া ঘোষ ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার আঞ্চলিক পরিবহন কর্তৃপক্ষ ১৯৭৮ সালের ১লা জানুয়ারি হইতে ৩১শে ডিসেম্বর পর্যন্ত মোট কতগুলি টেম্পোরারি পারমিট ইস্যু করিয়াছেন;

(খ) উপরোক্ত পারমিটগুলির মধ্যে কতগুলি 'পাবলিক কেরিয়ার' ও কতগুলি 'স্টেজ কেরেজ'; এবং

(গ) উপরোক্ত দুই ধরনের পারমিট-এ মোট কত টাকার সরকারি রাজস্ব আদায় হয়েছে?

**শ্রী মহম্মদ আমিন ঃ**

(ক) ৩,৭১৩টি।

(খ) পাবলিক কেরিয়ার ১৬০৭টি স্টেড ক্যারেজ ২১০৬টি।

(গ) টাকা ১,৭২,৯৮৫.০০।

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** আমাদের জেলায় পারমিট ইস্যু বাবদ আর কিছু বাকি আছে কিনা, যদি বাকি থাকে সেগুলি আদায়ের কি ব্যবস্থা করা হচ্ছে?

**শ্রী মহম্মদ আমিন ঃ** প্রয়োজন হলে নিশ্চয় দেওয়া হবে।

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** আমি যে প্রশ্ন করেছি, সেটা হচ্ছে আমাদের জেলায় পারমিট ইস্যুবাবদ আরও কিছু রাজস্ব বাকি আছে কিনা? যদি বাকি থেকে থাকে সেগুলি আদায়ের কি ব্যবস্থা করা হয়েছে।

**শ্রী মহম্মদ আমিন ঃ** রাজস্ব বাকি আছে কিনা সেটা এখনই বলতে পারছি না, আপনি যদি জানতে চান, খবর নিয়ে জানিয়ে দেব।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** টেম্পোরারি রুটের জন্য প্রথমে কতদিনের জন্য দেওয়া হয়?

**শ্রী মহম্মদ আমিন ঃ** স্টেজ ক্যারেজের জন্য ১৭ সপ্তাহের জন্য পারমিট দেওয়া হয়।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### আয়োডিন মিশ্রিত লবণ সরবরাহ

*৪৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *১১৮৪।) **শ্রী তারকবন্ধু রায় ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে জলপাইগুড়ি জেলার জন্য যে লবণ সরবরাহ করা হয় তাহাতে আইওডিন জাতীয় ঔষধ মেশান হয়;

(খ) সত্য হইলে, ইহার কারণ কি;

(গ) লবণের সাথে আইওডিন মেশানোর দায়িত্ব কাহার উপর ন্যস্ত আছে;

(ঘ) এই মিশ্রণ প্রক্রিয়ার ফলে কি ঐ জেলার জন্য লবণের দাম বাড়তি ধরা হয়; এবং

(ঙ) 'ঘ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, (১) কত বেশি ধরা হয় ও (২) এই বাড়তি দাম নির্ধারণ করা হয় কিভাবে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) জলপাইগুড়ি, মালদহ, পশ্চিমদিনাজপুর, কুচবিহার ও দার্জিলিং—উত্তরবঙ্গের এই পাঁচটি জেলা ভারত সরকারের স্বাস্থ্য মন্ত্রণালয় কর্তৃক গলগণ্ড রোগ প্রকোপিত (Goitre endeemic) এলাকা হিসেবে চিহ্নিত। এই সমস্ত এলাকার

জমিতে—উৎপন্ন তরিতরকারি এবং জলে নির্দিষ্ট পরিমাণ আইওডিনের (যাহা মানুষ ও জীবজন্তুর স্বাস্থ্যের পক্ষে অপরিহার্য) অভাব থাকায় গলগণ্ড রোগ প্রতিরোধের জন্য আইওডিন মিশ্রিত লবণ সরবরাহ করা হয়।

(গ) লবণের সাথে আইওডিন মেশানোর দায়িত্ব কেন্দ্রীয় সরকারের লবণ বিভাগের উপর ন্যস্ত।

(ঘ) আইওডিন সংযোগ প্রক্রিয়ার দরুণ কোনও বাড়তি খরচ ধরা হয় না। তবে দ্বিতীয় বার বস্তাবন্দী করা ও পরিবহন জাতীয় আনুষঙ্গিক খরচার জন্য কলিকাতায় লবণের দাম অপেক্ষা উত্তরবঙ্গের জেলাগুলিতে দাম কিছু বেশি হয়।

(ঙ) (১) পরিবহন নতুন বস্তা বন্দী সেলাই এবং হস্তান্তরজনিত ক্ষতি ইত্যাদি সমুদয় কার্যের জন্য বস্তাপ্রতি (৭৫ কেজি) নতুন বস্তার মূল্যসহ পাঁচ টাকার মতো খরচ হয়।

(২) প্রকৃত খরচ বিবেচনা করিয়া সংশ্লিষ্ট জেলা কর্তৃপক্ষ এই বাড়িতি দাম নির্ধারণ ও অনুমোদন করেন।

**পশ্চিমবঙ্গে নিকৃষ্টমানের চাল ও গম সরবরাহ**

*৪৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *১১৮৮।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, এফ সি আই মারফত অন্য রাজ্য থেকে যে চাল এবং গম পশ্চিমবঙ্গে সরবরাহ করা হয় তা অত্যন্ত নিকৃষ্টমানের; এবং

(খ) সত্য হলে, পশ্চিমবঙ্গে আতপ চালের পরিবর্তে সিদ্ধ চাল আমদানির কোনও চেষ্টা রাজ্য সরকার করছেন কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই ধরনের চাল ও গম অত্যন্ত নিকৃষ্ট মানের নয়। ভারত সরকারের নির্ধারিত মানের বলেই তবে তা বিক্রি করা হয়।

(খ) কেন্দ্রীয় ভাণ্ডার থেকে অধিক পরিমাণে সিদ্ধ চাল এই রাজ্যকে বরাদ্দ করার জন্য কেন্দ্রীয় সরকারকে বহুবার অনুরোধ করা হয়েছে। তাছাড়া অন্যান্য রাজ্য থেকে ভাল সিদ্ধ চাল কিনে এফ. সি. আই. মারফৎ আনার ব্যবস্থাও মাঝে মাঝে করা হয়। বর্তমানেও তামিলনাড়ু হইতে সিদ্ধ চাল আমদানির একটি প্রস্তাব বিবেচনাধীন আছে।

## Adjournment Motion

[2-00—2-10 P.M.]

**মিঃ স্পিকার :** আমি মোট ৫টি মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি, মাননীয় সদস্য রজনীকান্ত দোলুই, দেবপ্রসাদ সরকার, সামসুদ্দিন আহমেদ, মোহম্মদ সোহরাব এঁরা প্রত্যেকেই গতকাল শিয়ালদহ স্টেশনের যাত্রী পুলিশ সংঘর্ষের বিষয় আলোচনা করতে চেয়েছেন এবং আরেকটি প্রস্তাবে মাননীয় সদস্য কিরণময় নন্দ মহাশয় মেদিনীপুর জেলার আলতরং গ্রামের জনৈক ব্যক্তির উপরে একটি রাজনৈতিক দলের হামলা সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন, সমস্ত মুলতুবি প্রস্তাবই আইন-শৃঙ্খলাঘটিত ব্যাপার এবং মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় নিজেই জানিয়েছেন যে কালকে তিনি এই ব্যাপারে একটি স্টেটমেন্ট দেবেন এবং জেনারেল অ্যাডমিনিস্ট্রেশনের বাজেটে আপনারা আলোচনা করতে পারবেন, সুতরাং এই মুলতুবি প্রস্তাবে আলোচনার এখানে কোনও সুযোগ নেই, বিশেষত যখন মুখ্যমন্ত্রী মহাশয় স্টেটমেন্ট দেন।

**শ্রী নির্মলকুমার বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে অনুমতি নিয়েছি এই বিষয়ে বলবার জন্য, আপনি বলেছেন মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় একটা স্টেটমেন্ট দেবেন গতকাল শিয়ালদহের ঘটনা সম্পর্কে। স্যার, ঘটনাচক্রে গতকাল আমি শিয়ালদহে যখন এই ব্যাপার ঘটে আমি সেখানে উপস্থিত ছিলাম। সুতরাং মাননীয় মুখ্যমন্ত্রী বিবৃতি দেবার আগে আমি আমার প্রত্যক্ষ অভিজ্ঞতা থেকে দু-একটি কথা নিবেদন করতে চাই, বিশেষ কাজে আমি সেখানে গিয়েছিলাম।

(গোলমাল)

**শ্রী আব্দুস সাত্তার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি কি সাক্ষী হিসাবে এখানে বলতে চাইছেন?

(গোলমাল)

**মিঃ স্পিকার :** আমি জানি না, তিনি কি বলবেন, আপনারা যেমন প্রতিদিন উল্লেখ করেন সেইরকম ইনিও বলছেন।

**শ্রী নির্মলকুমার বোস :** স্যার, আমার উল্লেখ আছে এই ব্যাপারে, আমি ২ মিনিট বলতে চাই।

**শ্রী মহম্মদ সোহরাব :** রোজ টু স্পিক—(নয়েজ)।

**মিঃ স্পিকার :** একই মুলতুবি প্রস্তাব সম্পর্কে সকলকে আমি পড়তে দিতে পারি না, একজন পড়ুন।

**শ্রী দীপক সেনগুপ্ত :** স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে.....

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমাদের পক্ষের সদস্য শ্রী নির্মল

বসু কিছু বলতে চেয়েছিলেন। শ্রী আব্দুস সাত্তার উঠে তিনি তাতে বাধা দিলেন। আপনার অনুমতি নিয়ে তিনি বক্তব্য রাখছিলেন, সেখানে শ্রী আব্দুস সাত্তার উঠে তিনি বাধা দিলেন। এইভাবে যদি বিরোধী দলের সদস্যরা বিশেষ অধিকার প্রয়োগ করে আমাদের বক্তব্য রাখতে যদি বাধা দেন, তাহলে আমরা কি করে আমাদের বক্তব্য রাখবো? তিনি আপনার অনুমতি নিয়েই বলছিলেন।

**মিঃ স্পিকার ঃ** অ্যাডজর্নমেন্ট মোশনের পর্যায়টা শেষ করে ফেলে, তারপর তাঁকে বলতে দেব। শ্রী মহম্মদ সোহরাব আপনার সংশোধিত নোটিশটি পড়ুন।

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—ট্রেন চলাচলে অনিয়ম বর্তমানে পশ্চিমবাংলায় দৈনন্দিন ঘটনা হয়ে দাঁড়িয়েছে। ফলে হাজার হাজার যাত্রীর জীবনযাত্রা দুর্বিষহ হয়ে পড়েছে। গতকাল সন্ধ্যায় শিয়ালদহ স্টেশনে সময়মত ট্রেন না ছাড়ার ফলে হাজার হাজার যাত্রী রেল কর্তৃপক্ষের কোনওরূপ নির্দিষ্ট প্রতিশ্রুতি না পাওয়ায় বিক্ষুব্ধ হয়ে স্টেশনে ভাঙচুর ও তছনছ আরম্ভ করে। ঘটনাস্থলে পুলিশ আসে এবং অবস্থা মোকাবেলা করতে লাঠিচার্জ আরম্ভ করে। যাত্রীরা আরও ক্ষিপ্ত হয়ে ইটপাটকেল ছুঁড়তে আরম্ভ করে। পুলিশ কাঁদানে গ্যাস ও গুলি চালায়। কমপক্ষে একজন যুবক নিহত হয় এবং অনেকে গুরুতরভাবে আহত হয়। অনেক পুলিশও জখম হয়। হাজার হাজার যাত্রী বিশেষভাবে মহিলা ও শিশুরা স্টেশনে আটকে পড়ে এবং কান্নায় ফেটে পড়ে। দণ্ডায়মান ট্রেনে আগুন লাগানো হয়। আজও ট্রেন চলাচল স্বাভাবিক হয়নি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—গত ২৬-৩-৭৯ তারিখে রাত্রি প্রায় সওয়া ৭টা থেকে রাত্রি ১০টা পর্যন্ত শিয়ালদহ স্টেশনে অনিয়মিত রেল চলাচল নিয়ে যাত্রী-পুলিশে সংঘর্ষ বাঁধে। এই লড়াই-এ পুলিশ টিয়ার গ্যাস ছোঁড়ে ও লাঠি চালায় ও কয়েক রাউন্ড গুলি ছোঁড়ে। শত শত যাত্রী টিয়ার গ্যাস ও লাঠির ঘায়ে আহত হন। পুলিশের গুলিতে অন্তত তিনজন মারা গেছেন। এই ঘটনায় রাজ্যের আইন-শৃঙ্খলার প্রশ্ন জড়িত। তাই পুলিশের গুলিতে নিহত ঘটনার ও আইন-শৃঙ্খলাজনিত পরিস্থিতির বিষয়ে আলোচনা হোক।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—গতকাল রাতের শেয়ালদা স্টেশনে লাঠি, গুলি ও টিয়ার গ্যাস চালিয়ে নারী-পুরুষ নির্বিশেষে অসহায় যাত্রীদের উপর পুলিশের অত্যাচারের ফলে একজন নিরীহ যাত্রী প্রাণ হারিয়েছেন এবং অনেক যাত্রী আহত হয়েছেন। দিনের পর দিন রেল চলাচলের অব্যবস্থা ও চূড়ান্ত অনিশ্চয়তার ফলে যাত্রীদের দুর্ভোগ ও দুর্দশা সহ্যের শেষ সীমায় এসে পৌচেছে। এমতাবস্থায় সহানুভূতিশীল দৃষ্টি নিয়ে যাত্রীদের সমস্যা দূর করার চেষ্টা না করে রেল কর্তৃপক্ষ যাত্রীদের ওপর পুলিশ দিয়ে গতকাল হত্যাকাণ্ড ঘটাইয়াছেন।

গতকাল রাত্র এগারোটা পর্যন্ত রেল কর্তৃপক্ষরা বা রাজ্য সরকারের কাছ থেকে এ ব্যাপারে কোনও বিবৃতি পাওয়া যায়নি।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—মেদিনীপুর জেলার ইটাবেড়িয়া গ্রাম পঞ্চায়েতের অন্তর্গত আলুকরণবাড় গ্রামের শ্রী অমূল্য মণ্ডল গত ২১-৩-৭৯ রাত্তির ৮টার সময় বাড়ি ফিরবার সময় একটি রাজনৈতিক দলের, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে বলছি, ওই দলটি সি. পি. এম. এবং তাদের সমর্থক তাকে ঘিরে ধরে এবং তার চোখ মুখ কাপড় দ্বারা বেঁধে প্রহার করে অজ্ঞান করে দেয়। সেই অবস্থাই ওই রাজনৈতিক দলের স্থানীয় পার্টি অফিসে, অর্থাৎ সি. পি. এম. পার্টির অফিসে তাকে নিয়ে যায়। কিছুক্ষণ বাদে জ্ঞান ফিরবার পর সে যখন জল খাওয়ার জন্য চিৎকার করে তখন পঞ্চায়েতের প্রধান তাঁকে জল দেন এবং তাঁকে ওই রাজনৈতিক দলের কাছে আত্মসমর্পণ করতে বলেন। কিন্তু তিনি রাজি না হওয়ায় ঐ অবস্থায় তাঁকে পুনরায় প্রচণ্ড প্রহার করা হয়।

[2-10—2-20 P.M.]

এবং তিনি জ্ঞান হারা হন এবং ঐ অবস্থায় তাঁকে উক্ত গ্রামের কালী মন্দিরের সম্মুখে ফেলে রেখে দুর্বৃত্তরা চলে যান। তার আর্তনাদের শব্দে ঐ মন্দিরের পার্শ্ববর্তী বাড়ির লোকেরা জেগে উঠে এবং রাস্তা থেকে শ্রী মণ্ডলকে তুলে নিয়ে গিয়ে সেবা শুশ্রূষা করে। ভগবানপুর থানায় ঘটনার বিবরণ জানানো সত্ত্বেও কোনও প্রতিকার হয়নি। স্যার, ওখান থেকে আমি একটি দরখাস্তও পেয়েছি। এটি আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে দিতে চাই। স্যার, এই অবস্থার যাতে যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হয় তার জন্য আমি আপনাকে বিশেষ অনুরোধ জানাচ্ছি।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**মিঃ স্পিকার ঃ** আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। যথা, চাকরি নিয়ে দুর্নীতির অভিযোগের সংবাদ, শ্রী সুনীতি চট্টরাজ, মেদিনীপুর বিদ্যাসাগর বিদ্যাপীঠের প্রধান শিক্ষক সংক্রান্ত শিক্ষামন্ত্রীর আদেশ পালন না করা—শ্রী সুনীতি চট্টরাজ, গত ২৬-৩-৭৯ তারিখে শিয়ালদহ স্টেশনে পুলিশের গুলি চালনা—শ্রী রজনীকান্ত দোলুই, শ্রী অনিল মুখার্জি, শ্রী শেখ ইমাজুদ্দিন ও শ্রী ধীরেন্দ্রনাথ সরকার এই ব্যাপারে মুখ্যমন্ত্রী বিবৃতি দেবেন, মদ্যপায়ীর সংখ্যা বৃদ্ধি—শ্রী রজনীকান্ত দোলুই, রাজ্যে কেরোসিনের অভাব—শ্রী রজনীকান্ত দোলুই, কলকাতা বিশ্ববিদ্যালয়ের স্থায়ী উচ্চ পদে নিয়োগে বিলম্ব—শ্রী শেখ ইমাজুদ্দিন, কলকাতা বিশ্ববিদ্যালয়ে কেউ উপাচার্য হতে রাজি না হওয়া—শ্রী মহম্মদ সোহরাব ও শ্রী সুনীতি চট্টরাজ। আমি ঐ কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপর একটি বিবৃতি দেবার জন্য মাননীয় শিক্ষামন্ত্রীকে অনুরোধ করছি।

**Shri Bhabani Mukherjee :** 3rd April.

**শ্রী নির্মলকুমার বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার নির্দেশ অনুযায়ী আগের পর্যায়ে আমার বক্তব্য রাখিনি এবং আপনার আদেশ শিরধার্য করে এখন আমি কিছু বক্তব্য রাখতে চাই। মাননীয় মন্ত্রী মহাশয় বিবৃতি দেবেন। গতকাল শিয়ালদা স্টেশনে যে ঘটনা ঘটল সেই সময় ঘটনাক্রমে আমি সেখানে উপস্থিত ছিলাম। দেখা গেল ট্রেন বন্ধ হয়ে গেল। তার ফলে অফিস থেকে ফেরা এবং অন্যান্য যাত্রী হাজার হাজার যাত্রী সাধারণ স্টেশনে এসে দেখল যে ট্রেন বন্ধ। স্বাভাবিকভাবে বিক্ষোভ হয় এবং যাত্রী সাধারণ সেখানে বিক্ষোভ প্রদর্শন করে এবং নানাভাবে সেই বিক্ষোভ তীব্রতর হয়ে পড়ে। তখন পুলিশ এসে উপস্থিত হয়। দুর্ভাগ্যবশত শুনছি একজন মারা গেছেন। এই যে ট্রেন বন্ধ হয়ে যায় এই ঢিলেমি বন্ধ করতে হবে। আমি যাত্রীদের সঙ্গে আলোচনা করেছি, পুলিশ কর্তাদের সঙ্গে আলোচনা করেছি এবং স্টেশনে গিয়ে দেখলাম এতবড় একটা ঘটনা ঘটছে আর সেই শিয়ালদা স্টেশনে একজনও দায়িত্বশীল অফিসার উপস্থিত ছিলেন না—কৈফিয়ত দেবার মতো কেউ ছিল না। ট্রেন আসছে আর ট্রেন যাচ্ছে না। সমস্ত রেলটা যেন একটা কোলাপ্সের দিকে যাচ্ছে। ট্রেনগুলিকে ঠিকমতো রক্ষা করা হচ্ছে না। এই ঘটনার পুনরাবৃত্তি বন্ধ হওয়া দরকার। আজ হাওড়া স্টেশনে কাল শিয়ালদা স্টেশনে এই জিনিস বন্ধ করতে হবে। এবং সেই কারণে ট্রেন যাতে ঠিকমতো চলে সেদিকে বেশি নজর দিতে হবে, এটা যদি না করা যায় তাহলে গোলমাল হবে এবং অসামাজিক ব্যক্তিরা যাতে সেই সুযোগ নিতে না পারে সেদিকে নজর দেওয়া দরকার। তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এই বিষয়ে এবং তিনি ট্রেন চলাচল সম্পর্কে আগেই একটি বিবৃতি দিয়েছেন, তবুও আমি বলছি এই দুঃখজনক ঘটনার পুনরাবৃত্তি যাতে আর না হয় সেদিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মুখ্যমন্ত্রী হাউসে উপস্থিত আছেন। কালকে আপনি ৪ জনকে পড়তে দিয়েছেন, ব্যাপারটা সকলেই জানেন এবং মাননীয় সদস্য নির্মলবাবুও সেই বিষয়ে বললেন। আপনি বললেন মাননীয় মুখ্যমন্ত্রী এই বিষয় নিয়ে আজকে একটি স্টেটমেন্ট দেবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি চাইছিলাম এই সমস্ত আলোচনা হবার আগেই মাননীয় মুখ্যমন্ত্রী স্টেটমেন্ট দিলে ভাল হয়। আজকে লিডার অব দি হাউস, চীফ মিনিস্টার এখানে উপস্থিত আছেন, তার কাছে সমস্ত তথ্য রয়েছে। সেইজন্য আমরা তার কাছ থেকেই এই সংবাদটা জানতে চাইছি।

**মিঃ স্পিকার :** এই ব্যাপারে আজকেই মুখ্যমন্ত্রী একটা স্টেটমেন্ট দেবেন।

**শ্রী সমরকুমার রুদ্র :** মাননীয় স্পিকার মহাশয়, আমি কালকে শিয়ালদহ স্টেশনে রাত্রি ৯টা থেকে ১২টা পর্যন্ত ছিলাম। ওখানে যারা কর্তৃপক্ষ ছিলেন তাদের সঙ্গে কথাবার্তা হল এবং ইঞ্জিন ড্রাইভার ও গার্ডদের সঙ্গে কথাবার্তা হল। তারা বলেছেন স্পেসিফিক গার্ডের ব্যবস্থা করুন, আমরা ট্রেন নিয়ে যাব, না দিলে নিয়ে যেতে পারব না। তার জন্য প্যাসেঞ্জাররা ট্রেনের কামরার মধ্যে ঢুকে আগুন লাগিয়ে দেয়।

(গোলমাল)

**মিঃ স্পিকার :** ট্রেনের প্রবলেমটা হচ্ছে সেন্ট্রাল রেলওয়ে অ্যাডমিনিস্ট্রেশন ফেলিওরের

ব্যাপার, আপনারা সবাই এই বিষয়টি জানেন, তা সত্ত্বেও বারে বারে এই কথাটা তুলছেন। কতকগুলি ঘটনা ঘটেছে, সেই বিষয় নিয়ে আপনারা বলেছেন। আজকে জেনারেল অ্যাডমিনিস্ট্রেশনের আলোচনা আছে, আপনারা সেখানে আলোচনা করার যথেষ্ট স্কোপ পাবেন।

**জনস্বার্থে গুরুত্বপূর্ণ জরুরি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ**

**মিঃ স্পিকার :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়ের কলকাতার বিস্তীর্ণ অঞ্চলে জল সরবরাহে সঙ্কট সম্পর্কে একটি বিবৃতি দেবার কথা ছিল। কিন্তু মাননীয় মন্ত্রী প্রশান্ত শূর অসুস্থ থাকায় স্থগিত থাকছে। এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করেছিলেন শ্রী রজনীকান্ত দোলুই ও শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ২২শে মার্চ, ১৯৭৯ তারিখে। এই বিষয়ে বিবৃতি দেবার জন্য একটি দিন দিতে পারেন।

**শ্রী আব্দুস সাত্তার :** স্যার, আমার একটি পয়েন্ট অব অর্ডার আছে।

(গোলমাল)

**মিঃ স্পিকার :** আমি উঠেছি এখন পয়েন্ট অব অর্ডার হয় না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী অসুস্থ হয়ে হাসপাতালে আছেন অথচ আমরা কিছুই জানি না। তিনি কেন অসুস্থ হলেন, কিরকম আছেন, কিরকম চিকিৎসা হচ্ছে, সেটা আপনি একটু সকলকে জানান।

**মিঃ স্পিকার :** এখন আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে কলিং অ্যাটেনশনের স্টেটমেন্ট দিতে অনুরোধ করছি।

**শ্রী ভবানী মুখার্জি :** থার্ড এপ্রিল বিবৃতি দেওয়া হবে।

**Statement under Rule 346**

**Shri Jyoti Basu :** With your permission, Sir, I am making the statement in English because I have to immediately send it to Delhi, to the Union Minister for Railways, and the authorities here.

Mr. Speaker, sir, in connection with the incident at Sealdah railway station yesterday evening, I rise to make the following statement.

For some time there has been considerable discontent among the commuters over the late and irregular running of trains. The inconvenience caused to the commuters has been great. The recent enhancement of fares for monthly tickets announced in the Railway Budget has added to the resentment of the travelling public. All these taken together have developed into a situation when there has been frequent hold-ups of trains and interference with their movements. From time to time the

State Government has been discussing the issues with the local authorities of the Railways and impressing on them the need for timely running of the scheduled trains so that commuters are not put to extreme hardship. Unfortunately, the situation has not improved appreciably.

Last evening, at Sealdah railway station there had been a distressing incident, on 26-3-79. Up Bongaon Local which was due to leave Sealdah at 18.29 hrs. could not leave in time because of mechanical failure. At 19.07 hrs. the passengers were asked to move to platform No. 5 where a replacement rake was to be placed. The passengers rushed to platform No. 5 . The replacement rake, however, did not report at the platform till after about half an hour. Meanwhile, another rake of a Up Barrackpore Local which was due to leave Sealdah at 18.43 hrs. from platform No. 1 also failed. The passengers were asked at 19.08 hrs. to move to platform No. 2 where another replacement rake was due to be placed. The driver of the Bongaon Local was reportedly manhandled. Motor-men and guards were not readily available to run the replacement rakes.

[2-20—2-30 P.M.]

The passengers who were thus held up for a long time became extremely agitated and they attacked the station Superintendent's room, the Station Master's room and the Police Control room. The Police tried to pacify the crowd but in vain. They were attacked with brickbats and ballasts by the crowd of irrate passengers. A number of police officers and men received injuries. The police resorted to teargassing, whereas a section of the crowd fell back, others attacked the police in a determined way. Some miscreants had also joined the passengers. Two bogies of the rake at Platform No. 1 were set on fire, they were again attacked by the crowd. There was teargessing again which created no impact. Finding no other alternative, the Officer-in-charge ordered a constable to open one round of fire. Even then, a section of the determined crowd rushed toward the police and a constable was hit by the brickbats and received injuries. Attempts were made to snatch his rifle. Under orders of the o/c another round was fired which hit a youngman who was in the group that had attacked the police. The crowd then moved away. The fire off the rake was extinguished.

With great difficulty the shutters in the operational area were pulled by the police to seperate the mob who were inside the operational area from the mob outside. The senior Officers of the Calcutta and the West Bengal Police arrived on the spot. Reinforcements were sent. The Calcutta

police had to fire eight rounds of teargass shells to clear the station area of the crowd. Order was gradually restored and train services resumed after 12 midnight when Krishnanagar Special left Sealdah Station.

Altogether, 15 police officers and men received injuries. 11 persons were arrested during the incident. Two cases have been lodged.

It is unfortunate that one life has been lost as a result of the police firing. The deadbody has, however, not been identified. The situation was desparate. Demage was done to Railway property and the station premises was littered with stones and brickbats.

As already stated, the State Government persuaded the railway authorities to resume running of the trains as quickly as possible after the indent. To alleviate sufferings of the stranded commuters about 40 trucks were engaged by the police for carrying them to as near their places of destination as was practicable. The district authorities of 24 Parganas also engaged trucks for the convenience of the stranded commuters. The State buses plied for longer hours in the affected areas for facility of the movement of the passengers. I was kept informed about the situation after the serious incident referred to above and through my officers I took the required steps that were possible.

I am calling a meeting of the railway authorities in Calcutta tomorrow to discuss immediate action to be taken to ensure that trains run on time and the extreme hardship to the commuters is eliminated. I am also sending on my report to the Railway Minister at Delhi and I am requesting him to arrange for a discussion here where he will be at Kalyani on 7th April. A thorough probe is necessary as to how the situation developed and about the role of the railway authorities throughout the period.

**শ্রী আব্দুস সাত্তার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ফায়ারিং হয়েছে এবং তার ফলে মারা গেছে। মাননীয় মুখ্যমন্ত্রী কি এই ব্যাপারে কোনও রকম ইনকোয়ারি করার অর্ডার দিয়েছেন, কারণ যখনই ফায়ারিং হয়, মারা যায় সেখানে একজন অফিসার গিয়ে তদন্ত করতে পারেন।

**শ্রী জ্যোতি বসু ঃ** এটাতে কোনও অসুবিধা হবে না কারণ এটা অটোমেটিক্যালি হয় এক্সজিকিউটিভ ইনকোয়ারি। আপনিও তো মন্ত্রী ছিলেন, আপনার এটা জানার কথা।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মন্ত্রী মহাশয় রয়েছেন, কেরোসিন তেলের ব্যাপার সম্পর্কে একটা বিবৃতি দেবার জন্য অনুরোধ করছি।

**মিঃ স্পিকার ঃ** মাননীয় মুখ্যমন্ত্রীকে আর একটা বিষয়ে রিকোয়েস্ট করছি, আপনি এর

সঙ্গে অল সেকশন অব দি হাউস যে অ্যাংজাইটি বোধ করছে ট্রেন চলাচল সম্পর্কে সেটার ব্যাপারে একটু বলুন।

**শ্রী জ্যোতি বসু :** এর আগে আর একদিন এখানে উঠেছিল আর একটা জায়গার কথা আপনি বোধ হয় বলেছিলেন। আমি তখন বলেছিলাম যে আমি ওদের ডেকেছি। তার মধ্যে আবার এই ঘটনা ঘটে গেল এবং আমি অপেক্ষা করছি কারণ কেন্দ্রীয় মন্ত্রী অন্য একটা বিষয়ে আসছেন। আমার মনে হয় একটু সময় নিয়ে এটা আমাদের আলোচনা করতে হবে। কারণ এটা প্রথম দিকে কথা ছিল যে আমাদের বন্যা, বর্ষা হয়েছিল বলে কতকগুলি অসুবিধা হয়েছে কতকগুলি জায়গায়। সেইসব অনেক দিন পেরিয়ে গেছে এবং যেখানে রিপেয়ার ইত্যাদির কাজ ছিল সেগুলি হয়ে গেছে। এখন সম্পূর্ণ অন্য কারণে আমার যা ধারণা, তবে আমি কথা না বলে কিছু বলতে পারছি না—আমার ধারণা সমস্ত অন্য কারণে এইসব ঘটনা ঘটেছে। আমার মনে হয়, আমি এর মধ্যে লিখিনি, কিন্তু ওখানকার ইউনিয়নকে যদি ডেকে নিই, কর্মীদের প্রতিনিধিকে ডেকে নিই এবং আমরা নিজেরা আলোচনা করি তাহলে একটা কোনও ব্যবস্থা করা যাবে। আমি এটা শুনেছি যে যখন নাকি অ্যানাউন্স করা হয় সেই অ্যানাউন্সগুলি ঠিকমতো করা হয় না। এমন হয়ত বলা হল যে ৫ মিনিট পরে ট্রেন ছাড়বে কিন্তু দেখা গেল আধ ঘন্টা হয়ে গেল। এখানে অ্যানাউন্স করে কিন্তু বলা হল না যে অন্য কোনও কারণে আধ ঘন্টা পরে ছাড়বে। এই কারণে জনসাধারণ যাঁরা যাতায়াত করেন বিশেষ করে যাঁরা অফিসে যান এবং আসেন তাঁদের পক্ষে ধৈর্য রাখা প্রায় অসম্ভব হয়ে যায়। আমরা এই পক্ষ এবং ঐ পক্ষ কেউ বলবো না যে আগুন লাগালে ট্রেন চলবে। আগুন লাগানো এসব অন্যায় কথা। কিন্তু তাঁদের ধৈর্যেরও একটা সীমা আছে। আমরা সাধারণ মানুষের কাছে যে জন্য আবেদন করেছি, আপনাদের কিছুটা ধৈর্য ধরতে হবে। কারণ এই জিনিসগুলি সাধারণ মানুষ করে না। সাধারণ মানুষের বিক্ষোভ থাকে এবং সেটাকে কেউ পরিচালিত করে অন্য পথে নিয়ে যায়। এটা আমরা কেউ চাই না বিরোধী পক্ষ থেকেও চান না এবং আমরাও চাই না। এই যে ট্রেন পুড়িয়ে দিয়েছে টু সাম এক্সটেন্ট আমাদের ক্ষতি হয়ে গেল। এতে আমরা সকলে একমত এবং ইউন্যানিমাসলি আমরা সকলে নিশ্চয়ই বলব এবং যদি লিখে দিতে বলেন আমি লিখে জানাব।

(গোলমাল)

**মিঃ স্পিকার :** আপনারা সকলে একসঙ্গে বললে কি করে হবে? আপনারা বসুন।

[2-30—2-40 P.M.]

**শ্রী সুধীন কুমার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইতিপূর্বে আপনাদের দৃষ্টি আকর্ষণ করেছি এবং আপনাদের সামনে তখনকার অবস্থা সম্পর্কে জানিয়েছি। বর্তমান অবস্থা আরও খারাপ হয়েছে, সেটা সম্পর্কে আপনারা নিশ্চয়ই উদ্বিগ্ন বোধ করবেন। আপনারা আজকে আনন্দবাজার সংবাদপত্রে বিষদভাবে পাবেন, একটা স্টেটমেন্ট দেওয়া হয়েছে জনসাধারণের জন্য। তবুও আপনারা যখন দাবি করছেন, তখন কালকে আমি একটা স্টেটমেন্ট এখানে দেব, আমরা কি কি করতে চেয়েছি এবং তার ফল কি হয়েছে। আজকে কাগজেও বিষদভাবে একটা

স্টেটমেন্ট দেওয়া হয়েছে,—আনন্দবাজার পত্রিকায়।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে মুখ্যমন্ত্রীর বিবৃতি শুনে আনন্দ পেলাম এবং তিনি একটি দায়িত্বপূর্ণ বিবৃতি এখানে রেখেছেন। কিন্তু ওঁরাই স্যার এক পয়সার জন্য হাজার হাজার ট্রাম বাস পুড়িয়েছিলেন,—আজকে তাঁর মুখ থেকে যে কথা শুনলাম তার জন্য আনন্দ অনুভব করছি।

## MENTION CASES

**শ্রী পঞ্চানন দিগপতি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খানাকুল থানার দক্ষিণ বন্যা প্লাবিত মাড়োখানা হইতে রাজহাটি একটা বহু পুরাতন রাস্তা বিদ্যমান আছে উক্ত রাস্তাটি বর্ষাকালে অর্থাৎ আষাঢ় মাস হইতে কার্তিক মাসের অর্ধেক দিন বন্যার জলে ডুবিয়া থাকে। তাতে ওখানকার ছাত্র, রোগী ও অধিবাসীদের কষ্টের সীমা থাকে না। উক্ত রাস্তাটি পাকা করা আবশ্যক। উক্ত বিষয়ে আমি ইতিপূর্বেই এই হাউসে এবং ভারপ্রাপ্ত ইঞ্জিনিয়ার মহাশয়কে জানাইয়াছি। কিন্তু আজ পর্যন্ত এই ব্যাপারে কোনও ব্যবস্থা অবলম্বন করা হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যাহাতে উক্ত রাস্তাটি সত্বর সরকার বাহাদুর কর্তৃক গৃহীত হয় তার জন্য মাননীয় পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শচীন সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। লুম্বিনি পার্ক মানসিক হাসপাতালের নাম আপনারা শুনেছেন। ২০০টি বেডের হাসপাতাল, আজকে অত্যন্ত দুরাবস্থার সম্মুখীন হয়ে রয়েছে। বিগত পাঁচ বছর এই হাসপাতাল অ্যাডমিনিস্ট্রেটারের অধীনে আছে।

বর্তমানে যিনি অ্যাডমিনিস্ট্রেটর তিনি গত ৬ মাস সেই হাসপাতালে যাননি। হাসপাতালে রোগীদের কোনও ওষুধপত্র নেই। ৪ মাস ধরে সেখানে কর্মচারিরা মাইনে পাচ্ছেন না। লোড় শেডিং হলে একটা মোমবাতি কিনে সেখানে আলো দেবার ক্ষমতাও তাঁদের নেই। সেই হাসপাতালে এখনো ২০০ মানসিক রোগী আছেন। সুতরাং সেখানে এই অবস্থা বেশি দিন চলতে দেওয়া উচিত নয়। আমি এই হাসপাতালটির প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, অবিলম্বে এটিকে অধিগ্রহণ করা হোক। এটাই আমার স্বাস্থ্যমন্ত্রীর কাছে আবেদন। এটা অধিগ্রহণ করা হলে আমি আশা করি সুনীতি বাবুদের মতো কয়েকজনকে ওখানে রাখা যাবে।

**শ্রী গণেশচন্দ্র মণ্ডল :** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ের প্রতি পরিবহনমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। সুন্দরবন অঞ্চলের মানুষের যাতায়াতের একমাত্র ব্যবস্থা হচ্ছে লঞ্চ। "ক্যানিং সিন্ডিকেট" শতকরা ২৫ শতাংশ লঞ্চের ভাড়া বাড়িয়ে দিয়েছে এবং সেই বর্ধিত ভাড়া তারা আগামী ১লা এপ্রিল থেকে আদায় করার চেষ্টা করবে। কিন্তু এ সম্পর্কে তারা সরকারের কোনও অভিমত বা অনুমতি নেয়নি। কোনও সংস্থার, নির্বাচিত সংস্থার বা জন-প্রতিনিধিদেরও তারা কোনও মতামত না নিয়ে একক-ভাবে ভাড়া বাড়াবার সিদ্ধান্ত নিয়েছে। এর ফলে ঐ এলাকার গরিব মানুষের

উপর বর্ধিত ভাড়ার চাপ পড়বে। সেইজন্য আমি বিষয়টির প্রতি পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং তাঁকে অনুরোধ করছি যে, ক্যানিং সিন্ডিকেটকে এই ভাড়া বাড়ানো থেকে নিবৃত্ত করুন।

**শ্রী মহম্মদ আনসারুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাওড়া জেলার উলুবেড়িয়া, জগৎবল্লভপুর প্রভৃতি এলাকায় জ্বালানী কয়লার এবং কেরোসিন তেলের প্রচণ্ড সঙ্কট দেখা দিয়েছে। বিশেষ করে জগৎবল্লভপুর থানা এলাকায় ইছানগরী, মুন্সীরহাট, পাতিহাল, মাজু, পোলকুষ্টিয়া, আটাল, বড়গেছিয়া এবং ডোমজুড় থানার কোড়োলা, রুদ্রপুর, বেগড়ী, দক্ষিণ মাকড়দা, উত্তর মাকড়দা, সলক, বাঁকুড়া ইত্যাদি এলাকায় কেরোসিনের প্রচণ্ড অভাব দেখা দিয়েছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর এ ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি এবং এম. আর. ডি.-র মারফত কেরোসিন ও কয়লা সরবরাহ করা যায় কিনা সে ব্যাপারে তাঁকে চিন্তা করতে অনুরোধ করছি।

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে এখন পরিবহন মন্ত্রী আছেন, আমি আপনার মাধ্যমে একটি গুরুতর বিষয়ের প্রতি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের এলাকায় যে সমস্ত প্রাইভেট বাস আছে। সেই বাসগুলির অন্তত ৫০ ভাগ নিয়মিত রাস্তায় নামানো হচ্ছে না। এ ব্যাপারে বহু আবেদন-নিবেদন করবার পর অবস্থা এমন জায়গায় পৌঁছেছে যে, এই সমস্ত বাসের মালিকরা বাস না নামালে জনসাধারণকেই বাস নামাবার দায়িত্ব নিতে হবে। এর ফলে অত্যন্ত দুঃখজনক একটা পরিস্থিতির সৃষ্টি হতে পারে। সুতরাং তিনি অবিলম্বে এ বিষয়ে একটা ব্যবস্থা গ্রহণ করুন।

**ডাঃ রাসবিহারী পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পঞ্চায়েত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

গত ২০-৩-৭৯ তারিখে কাঁথি থানার ১ নং ব্লকের মাজিলাপুর গ্রাম পঞ্চায়েতের একটি অধিবেশন বসে। ঐ অধিবেশনে ২ জন মহিলা প্রার্থীর নামের সুপারিশ সম্পর্কে সিদ্ধান্ত সি. পি. এম. দলের বিরুদ্ধে যায় ফলে প্রায় সাড়ে ছ'টার সময়ে ১৫/২৯ জন সি. পি. এম. সমর্থক জোরপূর্বক চৌকিদার, দফাদারদের সরিয়ে দিয়ে অফিস ঘরের মধ্যে প্রবেশ করে সদস্যদের মারধোর করে, আসবাব-পত্র ভাঙচুর করে এবং কাগজপত্র নষ্ট করে এবং এর প্রায় ২ ঘন্টা পরে পুলিশ এলে তারা চলে যায়। এই অবস্থার প্রতিকার না হলে পঞ্চায়েতের কাজকর্ম পরিচালনা ব্যহত হবে। তাই আমি মন্ত্রী মহাশয়কে এর প্রতিকার করতে বলছি।

**श्री रबिशंकर पोन्डे :** अध्यक्ष महोदय, मैं आपके माध्यम से माननीय स्वास्थ मंत्री का ध्यान आकर्षित करना चाहता हूँ। ब्रहनपुर हास्पीटल के डाक्टर और हाउस सर्जन के द्वारा रोगियों की अवहेलना होती हैं। जो रोगी हास्पीटल में मर्तो किए जाते हैं, उनकी चिकित्सा की ओर ये लोग ध्यान नहीं देते हैं। रोगी कराहता रहता हैं किन्तु ये लोग कमरा वन्द करके पड़े रहते हैं। गत शनिवार को वहाँ पर दैनिक सन्मार्ग के

प्रवंधक और निर्देश श्री राम आवतार गुप्ता का पुत्र मोहनलाल गुप्ता नामक एक युवक भर्ती हुआ था। उसकी दशा वड़ी भयावह थी। उसकी चिकित्सा को कौन कहे, रोगी के घरवालो को हाउस सर्जनने घर से वाहर टकेल कर दखा जा वन्द कर लिया। परिणाम यह हुआ कि उसकी इलाज ठीक से नहीं हो पाई और चिकित्सा के अभाव में डाक्टर और हाउस सर्जन की लापरवाही से वह वाव युवक भारा गया। इसलिए स्वास्थ मंत्री से मेरा अनुरोध हैं कि डाक्टर और हाउस सर्जन के विरुद्ध कड़ी कार्यवाई की जाय ताकि भविष्य में रोगियों का ट्रीटमेन्ट ठीक से हो मके। उनकी लापरवाही न की जाय। अस्पताल की स्थापना जिस उद्देश्य से की गई हैं, उसकी पूर्ति हो सके।

[2-40—2-50 P.M.]

**শ্রী শেখ ইমাজুদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষিমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আজ পশ্চিমবাংলার সর্বত্র বিশেষ করে মুর্শিদাবাদ জেলায় দেখতে পাচ্ছি যে, সমস্ত চাষীরা বোরো ধান করছে তারা ডিজেল পাম্প সেট চালাবার জন্য ডিজেল পাচ্ছে না; কারণ ডিজেলের প্রচণ্ড অভাব এবং তারজন্য তারা পাম্পসেট চালাতে পারছে না। অনেক দুর-দুরান্ত থেকে ডিজেল তেলের জন্য বহরমপুরে আসছে। আমি ১৫ই মার্চে দেখলাম বহরমপুরে যে পাম্পিং স্টেশন আছে সেখানে ভগবানগোলা, লালগোলা, রাণীনগর, জলঙ্গী এবং হরিহরপাড়া ব্লক থেকে এই ডিজেল তেল নেবার জন্য আসছে কিন্তু এই সমস্ত লোকেরা পাচ্ছে না। দু-একজন সামান্য কিছু পারমিট পেয়েছে ব্লক থেকে। এখানে পারমিট দেওয়ার ব্যবস্থা আছে এবং পারমিটে লেখা আছে যে ৫০ লিটার পর্যন্ত পাবে কিন্তু ১০ লিটারের বেশি পাচ্ছে না। এর ফলে ধান নষ্ট হয়ে যাচ্ছে। কাজেই এই ব্যাপারে কৃষিমন্ত্রী মহাশয় নিশ্চয়ই দৃষ্টি দেবেন যাতে চাষীরা ডিজেল পান তার ইতিমধ্যে যা ক্ষতি হয়ে গেছে সেটা যাতে আর না হয় সেইদিকেও দৃষ্টি দেবেন।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলার ফকিরবেরা গ্রামে প্রকাশ্য দিবালোকে দুটি বাড়িতে লুঠ হয়ে গেছে এবং ওখানে সাদিক আলি মণ্ডলের (তালিবপুর) জামাইকে গত ৫ দিন থেকে খুঁজে পাওয়া যাচ্ছে না। ঘটনার সূত্রপাত হচ্ছে সি. পি. এম.এর সাথে ফরওয়ার্ড ব্লকের গণ্ডগোল। এই গণ্ডগোলের ফলে সেখানে সন্ত্রাস সৃষ্টি হয়েছে। শান্তিপ্রিয় মানুষেরা শান্তিতে থাকতে পারছেন না। এই সি. পি. এম.এর সাথে ফরওয়ার্ড ব্লকের যে গণ্ডগোল চলছে তাতে কিন্তু পুলিশ নিরব দর্শক হয়ে বসে আছে। সুতরাং আমি শান্তিপ্রিয় মানুষের তরফ থেকে মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি যেন সেখানে শান্তি ফিরে আসে এবং গণ্ডগোল মেটে।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পঞ্চায়েত মন্ত্রীর নিকট একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করছি। আমার ভগবানপুর এলাকায়

চালিয়ে যাচ্ছেন। তিনি একটি চিঠি ইস্যু করেছেন, মেমো নম্বর হচ্ছে ৪৯৭, তারিখ ১৪-৩-৭৯। তিনি একজিকিউটিভ অফিসারের মাধ্যমে চিঠি দিয়েছেন আমি চিঠিটি পড়ছি—

To

The Gram Pradhan, Benudia Gram Panchayat.

**Subject :** Allotment of house building grant.

The following amount is sub-allotted as house building grant to your Gram Panchayat as per direction of Savapati of Bhagwanpur, Panchayat Samiti, for rebuilding of damaged houses. Kindly arrange for distribution of the grant among the following persons :

Sk. Jamiruddin – Rs. 100/-

Sk. Mainuddin – Rs. 100/-

Sk. Golam Mustafa – Rs. 200/-

আমি এটা বলতে চাই পঞ্চায়েত সমিতির সভাপতির কাজ হচ্ছে সুপারভিসন করা।

**মিঃ স্পিকার ঃ** এই রকম একটা অভিযোগ আপনি লিখিতভাবে দেবেন।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** কিন্তু তিনি অন্যায়ভাবে পঞ্চায়েত প্রধানের উপর হস্তক্ষেপ করছেন। আমার প্রশ্ন হচ্ছে যে পঞ্চায়েত সমিতি থেকে কেন তিনি এইরকমভাবে পাঠাচ্ছেন? কেনই বা সেটা গ্রাম পঞ্চায়েত থেকে রেজলিউশন হবে না। সেজন্য বলছি পঞ্চায়েত সমিতির প্রধানের বিরুদ্ধে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা উচিত। যদি সরাসরিভাবে ইন্টারফিয়ারেন্স হয় তাহলে কাজ করার পক্ষে অসুবিধা দেখা দিচ্ছে।

**মিঃ স্পিকার ঃ** উল্লেখ হবে একটা ঘটনার উপর সেখানে আপনি একজন পঞ্চায়েত সমিতির প্রধানের বিরুদ্ধে অভিযোগ করলেন যাঁর এখানে বলবার কোনও সুযোগ নেই। মেনশন আওয়ারে এইরকম বলা ঠিক নয়।

**শ্রী অনিল মুখার্জি ঃ** স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ ঘটনার উল্লেখ করছি, বাঁকুড়া জেলায় বিগত কয়েকদিন যাবৎ বন্যায় ক্ষতিগ্রস্ত তাঁতীদের ২৫ লক্ষ টাকা ডিস্ট্রিবিউশন করার জন্য সরকার দিয়েছেন, সেখানকার টেক্সটাইল ডেভেলপমেন্ট অফিসার যিনি, তিনি সরকারের নীতি না মেনে নিজের দায়িত্বে দরখাস্ত আহ্বান করে দুর্নীতি অবলম্বন করে নিজের খামখেয়ালী মতো সেই সমস্ত টাকা বিতরণ করছেন। ফলে দেখা গেছে একই বাড়ির চার জন সেই টাকা পেয়েছেন। মেদিনীপুর জেলার লোক বাঁকুড়া জেলার ঠিকানা দিয়ে টাকা নিয়ে গেছেন, ফলে সেখানকার কুটিয়া ও ন্যাটরা অঞ্চলের ক্ষতিগ্রস্ত তাঁতীরা কোনও টাকা পায়নি। এইভাবে গরিব বোনাফাইড তাঁতীদের ডিপ্রাইভ করা হচ্ছে। সেখানে আমলাতন্ত্রের একটা অংশ কংগ্রেসি আমলের মতো টাকা বিলি করে গরিব মানুষদের ক্ষতিসাধন করছে। অতএব অনুরোধ করব এ বিষয়ে তদন্ত করে উপযুক্ত দোষীদের শাস্তিবিধান করা হোক।

**শ্রী মহম্মদ সোহরাব :** স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ ঘটনার কথা বলছি, এবং এ বিষয়ে রিলিফ মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি, মুর্শিদাবাদের সুতী এক নম্বর ব্লকে নূরপুর গ্রাম পঞ্চায়েতের নির্বাচন হাই কোর্টের ইনজাংশনের জন্য হয়নি। সুতরাং পঞ্চায়েত সমিতির মাধ্যমে এখানে কাজ হচ্ছে। এর সভাপতি নূরপুর গ্রামেরই লোক। সেখানে গত বন্যায় সব বাড়ি ভেসে গেছে। সেখানকার ৪৭ জন লোক হাউস বিল্ডিং লোনের জন্য দরখাস্ত করে, কিন্তু তাদের তা দেওয়া হচ্ছে না। অন্যদিকে আসফার হক তিনি আর. এস. পি.র লোক তাঁর বাড়িতে বাপবেটাকেও দেওয়া হয়েছে। এ বিষয়ে আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে এই ৪৭ জন লোক যাদের বাড়ি একেবারে নেই যাতে হাউসবিল্ডিং গ্রান্ট পায় তার ব্যবস্থা করা হোক।

[2-50—3-00 P.M.]

**শ্রী সামসুদ্দিন আহম্মদ :** স্যার, আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ ঘটনার কথা বলছি, মালদহ জেলার কালিয়াচক থানার অন্তর্গত খালতিপুর এবং খিকিরবোনা গ্রামে চরম অরাজকতা চলছে। গত ১৭ই তারিখে খালতিপুর গ্রামের সাপরু শেখ যখন সাইকেল নিয়ে বাড়ি ফিরছিল তখন তাকে সাইকেল থেকে নামিয়ে নিয়ে তার মাথা ফাটিয়ে দেওয়া হয় এবং তার সাইকেল টাকা-পয়সা সব ছিনতাই করা হয়। এই কাজ যারা করেন তাঁরা নিজেরাই পরিচয় দিয়েছেন যে তাঁরা সি. পি. এম.এর দলভুক্ত লোক। আশেপাশের লোক যারা সেখানে ছিল তারা তাদের ভয়ে কিছু করতে পারেনি। ঘটনার পর থেকে থানা মাত্র ২০০-৩০০ গজ দূরে, কিন্তু চিৎকার শুনে থানা তাকে রক্ষা করার কোনও ব্যবস্থা করেনি। সাপরু শেখ রক্তাক্ত অবস্থায় যখন থানায় গেল তখন গিয়ে দেখে যে যারা তাকে মেরেছিল তারা সেখানে হাজির আছে। ঐ গ্রামের পঞ্চায়েত সমিতির সদস্য সারাফত আলি এবং আরও কয়েকজন তাঁরা এলেন কিন্তু তাঁদের ও সাপরু শেখকে থানার হাজতে ঢুকিয়ে দেওয়া হল। প্রাইমারি হেল্‌থ সেন্টার অত্যন্ত কাছে, কিন্তু তার কোনও চিকিৎসার ব্যবস্থা সেখান থেকে করা হল না। পরের দিন যখন জামিন পেয়ে সে বাড়ি এল তার বাড়ির উপর অত্যাচার করে সমস্ত লুঠপাট করা হল। পুলিশ কোনও কেস নিচ্ছে না, বরং যারা আসামী তারাই থানায় সেখানে বসে আছে এবং যে লোকটা মার খেল তাকেই আসামী বলা হল। ঐ গ্রামটা সম্পূর্ণ কংগ্রেস সমর্থক, আপনার মাধ্যমে আবেদন করছি এইরকম সন্ত্রাস যথাশীঘ্র সম্ভব সরকার বন্ধ করুন।

**শ্রী সন্তোষকুমার দাস :** স্যার, অ্যালোপ্যাথিক চিকিৎসা অত্যন্ত খরচ সাপেক্ষ, ওষুধপত্র পাওয়া যায় না ডাক্তারের অভাব আছে। গ্রামের যা হাসপাতালগুলি আছে সেখানেও ঠিক মতো চিকিৎসা হচ্ছে না। অথচ অনেক দুরারোগ্য ব্যধি হোমিওপ্যাথিক চিকিৎসায় ভাল হচ্ছে। সেজন্য বলব ডাঃ ভোলানাথ চক্রবর্তী, ডাঃ পি. ব্যানার্জি, মিহিজাম এবং বালীর ডাঃ হাসান এদের নিয়ে একটা বোর্ড অফ হোমিওপ্যাথি করুন এবং কিভাবে প্রত্যেকটা থানায় একটা করে হোমিওপ্যাথি হাসপাতাল করা যায় যাতে জনসাধারণের উপকার হয় সেই ব্যবস্থা করার জন্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার :** এটা পলিসি ম্যাটার, এখানে এভাবে বলা যায় না।

**শ্রী তারকবন্ধু রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে জলপাইগুড়ি জেলার জোড়পাকড়ি থেকে জলপাইগুড়ি এবং জলপাইগুড়ি থেকে বোদাগঞ্জ যে পরিবহন ব্যবস্থা ছিল সেটা দীর্ঘদিন বন্ধ হয়ে গেছে। এই বিষয়ে বহুবার আমি পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছি, কিন্তু কোনও ফল হয়নি। সেখানে যদি কিছু বাসের ব্যবস্থা করেন তাহলে বহু ছাত্রছাত্রী পড়াশুনা করতে পারে এবং বহু জলসাধারণ উপকৃত হবে। একে উত্তরবঙ্গ বিভিন্ন দিক থেকে অবহেলিত, সেদিক থেকে যদি কিছু বাসের ব্যবস্থা করেন তাহলে সেখানকার জনসাধারণ বিশেষভাবে উপকৃত হবে। সেজন্য আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আতাহার রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গা থানার কাপাস ডাঙ্গা অঞ্চলে গত ২-৩-৪ তারিখে একটা নির্মম ঘটনা ঘটে গেছে পুলিশের উপস্থিতিতে। ২শো পরিবারের তিন দিন ধরে সর্বস্ব লুঠ করে নিয়েছে। জামা-কাপড় থেকে শুরু করে ঘটি-বাটি, থালা, গ্লাস, এমন কি রান্না করা হাঁড়ি পর্যন্ত লুঠ করে নিয়ে গেছে। তাদের গাছপালা যেগুলি ছিল সেগুলিও কেটে নিয়ে গেছে। এগুলি যারা আজকে এখানে আইনের ধুয়া তুলছে সেই কংগ্রেস দলের নেতৃত্বে ঘটেছে। তাই স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে স্বরাষ্ট্র বিভাগ যেন সক্রিয় হয়ে দুষ্কৃতকারীদের শাস্তি বিধান করেন।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ভূমি রাজস্ব মন্ত্রীর একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল কাঁথি মহকুমায় বিভিন্ন এলাকায় বহু বেআইনিভাবে লাইসেন্স বিহীন ইট ভাঁটি গড়ে উঠেছে। ফলে জনজীবন যেমন বিপন্ন হচ্ছে, চাষের জমি নষ্ট হচ্ছে তেমনি অন্য দিকে সরকার তাঁর প্রাপ্য রয়েলটি, বিক্রয়কর এবং আয়কর থেকে বঞ্চিত হচ্ছেন। ওয়েস্টবেঙ্গল মাইনর মিনারেল রুলস ১৯৭৩ অনুসারে যারা ইটের ভাটি করবে তাদের আগে থেকে ২০০ টাকা চীফ মাইনিং অফিসারের কাছে জমা দিয়ে অনুমতি পাওয়ার জন্য দরখাস্ত করতে হবে এবং তার যে কন্ডিশন আছে সেগুলি ফুলফিল করতে হয়। সেটা না করে লোকালয়ের ১০০ গজের মধ্যে ইটের ভাটি খোলা হয়েছে। চিমনির কালো ধোঁয়ায় জনজীবন বিপন্ন হচ্ছে, গাছপালা নষ্ট হচ্ছে, চাষের জমিও নষ্ট হচ্ছে। এই বিষয়ে যাতে প্রতিকার হয় তারজন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এখানে আমি একটা দৃষ্টান্ত দিচ্ছি। কাঁথি থানার দূরমুঠ গ্রামের শ্রী রোহিনী পাহাড়ী এবং তার ভ্রাতারা সরকারি আদেশ অমান্য করে লোকালয় থেকে মাত্র ১০০ গজ দূরে ইটের ভাটি করেছেন, ফলে গ্রামবাসীরা বিপন্ন হচ্ছেন। সেজন্য ওখানকার গ্রামবাসীদের পক্ষে শ্রী মৃগেন্দ্রকুমার বেরা, শ্রী ঈশ্বরচন্দ্র জানা, শ্রী মহেশ্বর গিরি প্রভৃতি কাঁথি মহকুমা শাসক, জে. এল. আর. ও. এবং মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রীর নিকট আপত্তি জানিয়েছেন। আমি মাননীয় মন্ত্রী মহোদয়কে অবিলম্বে এই সম্পর্কে ব্যবস্থা গ্রহণের অনুরোধ জানাচ্ছি এবং সমস্ত ইটের ভাটিগুলির ব্যাপারে তদন্তের জন্য সরকারি কর্তৃপক্ষসহ স্থানীয় এম. এল. এ.দের নিয়ে একটা কমিটি গঠন করা হোক এই অনুরোধ জানাচ্ছি। আগে যে ইটের মূল্য ছিল ৬০-৭০ টাকা বর্তমানে সেই ইটের দাম ২৫০ টাকা যেটা জনসাধারণের ক্রয় ক্ষমতার বাইরে চলে গেছে। সেই ইট যাতে কন্ট্রোল্ড প্রাইসে বিক্রয় হয় তার ব্যবস্থা করার জন্যও আমি মন্ত্রী মহাশয়কে

অনুরোধ জানাচ্ছি।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মিঃ স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপুর্ণ বিষয়ের উল্লেখ করতে চাই। [**************]

**মিঃ স্পিকার ঃ** এখানে স্পিকার এবং ডেপুটি স্পিকারের সম্বন্ধে মেনশন করার নিয়ম নেই, উনি যেটা বলেছেন সেটা এক্সপাঞ্জ করা হল।

[3-00—3-10 P.M.]

**Presentation of the Report of the Committee on Government Assurances (1977-79)**

**Shri A. H. Besterwitch :** Sir, beg to present the Fourteenth Report of the Committee on Government Assurances (1977-79)

## VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 18

**Major Head :** 252—Secretariat–General Services.

**Shri Jyoti Basu :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 3,66,00,000/- be granted for expenditure under Demand No. 18, Major Head : "252–Secretariat–General Services".

### Demand No. 19

**Major Head :** 253—District Administration.

**Shri Jyoti Basu :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 4,81,16,000/- be granted for expenditure under Demand No. 19, Major Head : "253—District Administration".

### Demand No. 3

**Shri Jyoti Basu :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 17,00,000/- be granted for expenditure under Demand No. 3, Major Head : "213—Council of Ministers".

আমি আমার বক্তব্য লিখিতভাবে মাননীয় সদস্যদের কাছে উপস্থিত করেছি, সেই কারণে আমি বেশি সময় নেব না, পরবর্তীকালে মাননীয় সদস্যদের বক্তব্য শোনার পর আমার যা বলবার আছে আমি বলব। আমি শুধু এইটুকু বলতে চাই যে আমার যে

*Note : Expunged as ordered by the chair.

হিসাবপত্র এখানে দিয়েছি খরচা সেগুলি আমাদের রেড অ্যান্ড ব্লু যে বই আছে তাতে সেই হিসাবগুলি পাওয়া যাবে। আমি একটি কথা এখানে বলে দিতে চাই, কারণ এই কথাটা নিশ্চয় আসবে যে আগের বছরের তুলনায় সামান্য খরচা বেড়েছে। বেতন ও মহার্ঘভাতা কর্মচারিদের দেবার জন্য এই ব্যয় বেড়ে গেছে এবং এ প্রসঙ্গে একথাও আমরা বারে বারে বলেছি এবং আরেকবার বলতে চাই যে আমরা চাই যে রাজ্যে যে কর্মচারিরা আছেন তাঁরা কেন্দ্রীয় হারে যাতে মাগ্গীভাতা পান এটা শুধু আমাদের রাজ্যের জন্য নয়, সমস্ত রাজ্যের জন্য হওয়া উচিত। এখন পর্যন্ত কেন্দ্রীয় সরকারের যে ব্যবস্থা করা দরকার এই ব্যাপারে সেগুলি তাঁরা করেননি এবং আমাদের শুধু সরকারি কর্মচারিদের নয়, প্রাথমিক শিক্ষক যাঁরা আছেন এবং অন্য যে সমস্ত পৌরসভার কর্মচারিরা আছেন এবং স্ট্যাটুটরি প্রতিষ্ঠান যা আছে এখানে কর্মচারিদের জন্য ৪.৫ লক্ষ কর্মীর জন্য আমাদের মহার্ঘভাতার ব্যবস্থা করতে হয়, এটা শুধু সরকারি কর্মচারিদের ব্যাপার নয়, আমি একটা কথা মনে করিয়ে দিচ্ছি এবং আমি আমার বক্তব্যের মধ্যে দেখাবার চেষ্টা করেছি যে আমাদের সচিবালয়, প্রশাসন এবং জেলা প্রশাসন এই দুইয়ের উন্নতি সাধানের জন্য আমরা কিছুটা চেষ্টা করেছি, বিশেষ করে জেলার প্রশাসন সম্বন্ধে আমি বলতে পারি, আমরা সেখানে একটা সমন্বয় কমিটি করে সেখানে নির্বাচিত প্রতিনিধিরা আছেন বিভিন্ন বিভাগে তাঁদের নিয়ে একজন মন্ত্রীর নেতৃত্বে সভাপতিত্বে তাঁদের মিটিং হয় এবং সেখান থেকে পর্যালোচনা করার পর তাঁরা যেসব সুপারিশ আমাদের কাছে পাঠান সেগুলি নিয়ে আমাদের বিভিন্ন ডিপার্টমেন্টে সেগুলি আমরা দিয়ে দিই, যাতে করে সেখানে যেসব দুর্বলতা আছে সেগুলি তারা যাতে ঠিক করে দিতে পারেন এবং সেটা এখন চলছে ভালভাবে। তারপর আমি আগেও বলেছি আবার বলছি যে আমরা সবসময় সরকার থেকে বলছি শুধু মন্ত্রী পরিষদ নয়, আমাদের জনসাধারণের সহযোগিতা দরকার, আমাদের সমস্ত কর্মচারিদের সহযোগিতা দরকার এবং এই সহযোগিতা আমরা যে কয়দিন সরকারের মধ্যে আছি, আমরা তা পেয়েছি বিশেষ করে আমরা পেয়েছি যখন নাকি আমাদের পশ্চিমবাংলা বন্যায় এবং বর্ষায় ভেসে গিয়েছিল সেইজন্য আমরা সরকারি কর্মচারিদের কাছে কৃতজ্ঞ এবং তাদের যে সংগঠন আছে তাদের অনেকবার আমরা ধন্যবাদ জানিয়েছি। তারপর আরেকটা গুরুত্বপূর্ণ ঘটনা হল আমাদের এখানে পঞ্চায়েত নির্বাচন হয়ে গিয়েছে, আমরা ক্ষমতা বিকেন্দ্রীকরণ করছি, করার চেষ্টা করছি এবং পঞ্চায়েতের মাধ্যমে বহু কাজ করার চেষ্টা আমরা করছি। যদিও তাঁরা নতুন এসেছেন পঞ্চায়েতের মধ্যে তাঁদের অভিজ্ঞতা নেই, কিন্তু আমাদের ধারণা যেটুকু আমরা দেখেছি তাদের কাজ যে উৎসাহ উদ্দীপনা তাদের আছে মানুষের প্রতি দরদ আছে এবং সেজন্য তাদের যদি আমরা সরকার থেকে সাহায্য করি তাহলে সে কাজটা তাঁরা ভুল করে সম্পন্ন করতে পারবেন, এটা একটা নতুন পরিস্থিতি। আমি আশা করি যে আমরা সাফল্য মণ্ডিত হব। তারপর যেটা আমি দৃষ্টি আকর্ষণ করছি সেটা হচ্ছে জনগণের অভিযোগ ডিল করা সম্পর্কে। এ সম্পর্কে কিছুটা উন্নতি হয়েছে। অর্থাৎ কিছু কিছু দরখাস্ত ইত্যাদি আমাদের বিভিন্ন ডিপার্টমেন্টে আসে সেগুলি আমরা চেষ্টা করি আলোচনা করে দেখতে সময় মত, যারা অন্তত চিঠি লিখেন তারা খবরাখবর পান কিনা—কি হচ্ছে না হচ্ছে অন্তত তার কিছুটা সুরাহা হয় কিনা—এর কিছুটা উন্নতি হয়েছে কিন্তু আরও উন্নতি দরকার, কারণ এখন আমাদের কাছে কিছু অভিযোগ আছে যে অনেক ডিপার্টমেন্ট থেকে এইভাবে উত্তর পাওয়া যায় না অন্তত উত্তরটা তাঁরা যা চান, কি করা

যাবে না তা পরের কথা এই রকম কিছু কিছু অভিযোগ আমাদের কাছে এসেছে। যদিও কিছুটা উন্নতি হয়েছে তবুও আমি আরেকবার বিশেষ করে জানাতে চাই সরকারের বিভিন্ন কর্মসূচি রূপায়ণের ব্যাপারে কর্মস্থলের অফিসার এবং কর্মচারিদের গুরুত্বপূর্ণ ভূমিকা সম্পর্কে তাঁদের অবশ্য সচেতন থাকা উচিত। সকলকে সময়ে অফিসে আসতে হবে, কাজ কর্মে আন্তরিকতা ও দায়িত্ব পালনে আত্মনিয়োগের মনোভাব তাঁদের দেখাতে হবে।

[3-10—3-20 P.M.]

এবং বিভিন্ন সমস্যার প্রতি মনোযোগ দিতে হবে কাল বিলম্ব না করে। দেশের মানুষের সেবা করতে হলে এই পূর্ব শর্তগুলি মানতে হবে। এই ব্যাপারে লক্ষ্যণীয় উন্নতি হয়নি। উন্নতি হয়েছে, কিন্তু আমরা যেটাকে লক্ষ্যণীয় উন্নতি বলি অর্থাৎ মানুষ অনুভব করতে পারে যে উন্নতি হয়েছে, আমি যতদূর পর্যালোচনা করে দেখেছি যে এই বিষয়গুলো যেগুলো আমি বললাম সবক্ষেত্রে এইগুলো হয়নি। আমরা ব্যাপক ক্ষেত্রে দেখতে চাই এই পূর্ব শর্তগুলো লক্ষ্য করে অফিসার-কর্মচারিরা তারা কাজ করুন। আমি এটাও বলতে চাই অনেক কাজ করার এই ব্যাপারে বাকি আছে এবং মন্ত্রী পরিষদের সহকর্মীদের আমাদের নিজেদের মন্ত্রীদের এই ব্যাপারে খবরা-খবর করতে হবে, আমাদের নেতৃত্ব এই ব্যাপারে দিতে হবে। তারপর যেটা আমি বলতে চাই সেটা হচ্ছে, আমাদের যেহেতু পাবলিক সার্ভিস কমিশন থেকে অফিসার পদে নিয়োগ করতে দেরি হচ্ছে নানা কারণে, আমরা এইসব ব্যাপারে তাদের সঙ্গে কথাবার্তা বলছি। সেইজন্য আমাদের বিশেষ ব্যবস্থা করা হয়েছে। ইতিমধ্যে ডব্লু বি সি এস (এক্সিকিউটিভ) অফিসারদের যেসব পদ খালি ছিল, একটি বিশেষ নিয়োগ পরীক্ষার মাধ্যমে সেগুলি পূরণ করার জন্য রাজ্য সরকার ব্যবস্থা নিয়েছেন এবং পাবলিক সার্ভিস কমিশনের সঙ্গে পরামর্শ করেই এই ব্যবস্থা নেওয়া হয়েছে। এ ছাড়া, জেলাস্তরে কোথায় কত কর্মচারী প্রয়োজন তা বিচার করে দেখা ও সে বিষয়ে যথোপযুক্ত সুপারিশ করার জন্য আমরা একটি কমিটি গঠন করেছি। তবে এখন পর্যন্ত বিভিন্ন বিভাগে বা জেলায় পি এস সি'র এক্তিয়ারভুক্ত ও এক্তিয়ার বহির্ভূত যেসব পদ খলি রয়েছে সেগুলি পূরণ করতে বিলম্ব হচ্ছে। কারণ এই অভিযোগ আমরা বিভিন্ন জেলা থেকে যারা সাধারণ মানুষ তাদের কাছ থেকে পাই, আমাদের যারা অফিসার আছেন, কর্মী আছেন তাদের কাছ থেকেও পাই। এই ব্যবস্থা আমাদের আরও দ্রুতগতিতে করতে হবে।

তারপর আমি আরও বলতে চাই, আমাদের ভিজিলেন্স কমিশন থেকে দুর্নীতি রোধ করার জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে। তাকে আরও একটু শক্তিশালী করার দরকার। কারণ তা না হলে যে কাজ ওদের কাছে আছে তা ওরা করে উঠতে পারবেন না এবং ভিজিলেন্স কমিশনার আমি আনন্দের সঙ্গে দেখেছি যে তিনি নিজে তাঁর অফিস ছেড়ে দিয়ে যখন গুরুতর অভিযোগ এসেছে তখন অফিস থেকে বেরিয়ে সেখানে গিয়েছেন সরজমিনে সেসব দেখে আসবার জন্য, কি করে এইসব ব্যবস্থা ত্বরান্বিত করা যায় দুর্নীতির বিরুদ্ধে। এই ব্যাপারে আমাদের অনেক করণীয় কিছু আছে। কারণ রন্ধ্রে রন্ধ্রে দুর্নীতি ঢুকে গিয়েছে উপর থেকে। এটা সহজসাধ্য কাজ নয়। দেশকে দুর্নীতিমুক্ত করা যায় যদি জনসাধারণের সহযোগিতা পাই। সাধারণ মানুষ যদি সহযোগিতা করেন, তারা যদি নজর রাখেন, কোথায় কি হচ্ছে,

না হচ্ছে, অন্তত এই খবরটা দেন আমাদের, তাহলে আমার ধারণা সম্পূর্ণ নির্মুল না করতে পারলেও দুর্নীতি রোধ করার ব্যাপারে অনেকাংশে আমারা সাফল্যমণ্ডিত হব। এই কথাগুলো বলে আপনাদের দৃষ্টি আকর্ষণ করলাম এবং আমি আশা করি আমার যে ব্যয়-বরাদ্দ আপনাদের কাছে রেখেছি, তা অনুমোদন করবেন।

**Mr. Speaker :** All the cut motions are in order and are taken as moved.

### Demand No. 18

**Shri Balailal Das Mahapatra :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-.

**Shri Shamsuddin Ahmad :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

### Demand No. 19

**Shri Balailal Das Mahapatra :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-.

**Shri Shamsuddin Ahmad :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

### Demand No. 3

**Shri Balailal Das Mahapatra :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-.

**Shri A. K. M. Hassan Uzzaman :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**শ্রী হরিপদ ভারতী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী এই মাত্র যে সাধারণ প্রশাসন খাতে ব্যয়-বরাদ্দের দাবি উপস্থিত করেছেন, সেই দাবির সমালোচনা করার এবং বিরোধিতা করবার জন্য আমি দাঁড়িয়েছি। মাননীয় মুখ্যমন্ত্রী নিজেরাই স্বীকার করেছেন যে তিনি এই ব্যয়-বরাদ্দ খাতে যে অর্থের দাবি করছেন সেই দাবি পূর্বাপর অন্যান্য বছরের দাবির চাইতে অনেক বেশি। আমি নিঃসন্দেহে বলতে পারি যে এই বাজেট বরাদ্দ একটা রেকর্ড সৃষ্টিকারি নজির সৃষ্টি করল। গত পুলিশ বাজেটে বক্তৃতা করার সময় আমি বলেছিলাম যে মাননীয় মুখ্যমন্ত্রী একটা রেকর্ড, সর্বকালীন রেকর্ড স্থাপন করলেন তাঁর পুলিশ খাতে ব্যয়-বরাদ্দের দাবির পরিপ্রেক্ষিতে। আজকে আমি সেই কথার পুনরাবৃত্তি করছি এবং মাননীয় মুখ্যমন্ত্রী পুলিশ বাজেটের উত্তর দেবার সময় বলেছিলেন, এই ব্যয় বৃদ্ধি স্বাভাবিক। কারণ দ্রব্যমূল্য বৃদ্ধি হয়েছে, কর্মচারিদের মহার্ঘভাতা বৃদ্ধির প্রয়োজন দেখা দিয়েছে।

অর্থাৎ প্রাইস ইন্ডেক্স ঘটিত অর্থনৈতিক তত্ত্বকে তাঁর যুক্তিরূপে তিনি উপস্থিত করেছেন।

তাঁর এই যুক্তি আমি স্বীকার করি। একদিক থেকে তিনি যথার্থ বক্তব্য রেখেছেন যে দ্রব্যমূল্য দিন দিন বাড়ছে, মানুষের প্রয়োজন বাড়ছে, এবং প্রয়োজনের তুলনায় যদি অর্থের যোগান না হয় তাহলে আয়-ব্যয়ের সমতা রক্ষা করা সম্ভব নয়। সেদিক থেকে অধিকতর ব্যয়-বরাদ্দ করার যৌক্তিকতা করেছেন। সঙ্গে সঙ্গে তাঁরই পাশে মাননীয় অর্থমন্ত্রী যিনি একজন পণ্ডিত ব্যক্তি, একজন অর্থনীতিবিদ তিনি যেভাবে ঐ সমস্ত টাকা যোগাবেন গৌরী সেনের টাকা সরবরাহ কিভাবে করবেন সে সম্বন্ধে স্পষ্টভাবে তাঁর সিদ্ধান্ত দিয়েছেন। তিনি পণ্ডিত বৈজ্ঞানিক ব্যক্তি এনেসথেসিয়া ছাড়া কিভাবে অপারেশন করতে হয় কি করে নতুন নতুন ট্যাক্স করে জনগণের কাছ থেকে অর্থ সংগ্রহ করতে হয়, কি করে অপারেশন করতে হয় তার নির্দেশ তিনি দিয়েছেন। এবং সেই দিক থেকে মাননীয় অর্থমন্ত্রীর ঐ গৌরী সেনের টাকা খরচ করবার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী অল টাইম রেকর্ড বাজেট উপস্থিত করছেন। কিন্তু ঐ গৌরী সেন যে টাকা দিচ্ছে সরকারি কর্মচারিদের নানা স্তরের কর্মচারিদের বিশেষ অর্থ যোগান দেবার জন্য সেখানে প্রাইস ইন্ডেক্স-এর সঙ্গে ইনকাম ইন্ডেক্স-এর একটা বিরাট পার্থক্য কিভাবে বেড়ে যাচ্ছে সে কথা মুখ্যমন্ত্রী বললেন না তো। দেশের গরিব দরিদ্র মানুষের কি রকম অর্থনৈতিক অবস্থায় পড়তে হয়েছে সে কথা তিনি তোলেননি। আপনারা তো বলেন বামফ্রন্ট সরকার গরিব মানুষের বন্ধু, সাধারণ মানুষের বন্ধু। প্রাইস ইন্ডেক্সের তত্ত্ব দিলেন আর ইনকাম ইন্ডেক্সের তত্ত্বটা সেখানে দিতেন তাহলে আমরা সন্তুষ্ট হতাম আপনাদের আন্তরিক অভিনন্দন জানাতাম। আপনারা অর্গানাইজড সেক্টরের কথা ভাবছেন অন্যান্য সকলের কথা ভাবছেন কিন্তু বহু দরিদ্র জনগণের সাধারণ মানুষের কথা ভাবেননি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ ৩২ বছর স্বাধীনতার পর অতিক্রান্ত হয়ে গেল আজকেও ঐ লাল বাড়ির দিকে যদি দৃষ্টি নিক্ষেপ করা যায়, অন্যান্য সেক্রেটারিয়েট বিল্ডিংসের দিকে যদি লক্ষ্য করা যায় জেলায় জেলায় যে প্রশাসন ব্যবস্থা চলছে সেখানেও যদি দেখা যায় তাহলে দেখতে পাবেন সেই বৃটিশ সাম্রাজ্যবাদের শাসন ব্যবস্থাই মোটামুটিভাবে সেখানে বর্তমান আছে। সেই অতীতের আই. সি. এস. সেই সেক্রেটারিয়েট সেই রাইটার্স বিল্ডিংসের লাল ফিতের কার্যকলাপ এবং সর্বপ্রকার অতীতের ব্যবস্থা চালু রয়েছে। মুখ্যমন্ত্রী কেন তার পুনর্বিন্যাস করছেন না। তিনি তো নানা চিন্তা ভাবনা করছেন, সমাজ ব্যবস্থা পরিবর্তনের পরিপ্রেক্ষিতে দেশে দেশে ঘুরে বেড়াচ্ছেন। রাইটার্স বিল্ডিংসের উপরটা লাল এবং জ্যোতিবাবুর মতাদর্শগত যে লাল সেটা তিনি হয়তো ওর মধ্যেও ঢুকিয়ে দিতে পারেন কিন্তু মানুষের দেহে যে লাল রক্ত সঞ্চারিত হচ্ছে তার মধ্যে তিনি তাঁর মতাদর্শগত লাল সঞ্চারিত করতে পারেননি। তিনি জানেন রাইটার্স বিল্ডিংসের কিভাবে কাজ করে। তিনি নিজে সন্তুষ্ট নন, লক্ষ্যণীয় পরিবর্তন তিনি দেখেননি। তাহলে আমরা তো দেখতে পাবোই না। আমরা দেখতে পাচ্ছি যে ঐ রাইটার্স বিল্ডিংস অতীতের রাইটার্স বিল্ডিংস হয়ে উঁচু মাথায় দাঁড়িয়ে আছে।

[3-20—3-30 P.M.]

সাধারণ মানুষ কিন্তু আবেদন নিবেদন ঐ রাইটার্স বিল্ডিংসের কাছে করতে পারে না, তারা কোনও সেক্রেটারির কাছে যেতে পারে না, তাদের দুঃখের কথা কেউ শোনে না, শুনলেও কেউ প্রতিকার করে না। ঐ রাইটার্স বিল্ডিংস অতীতের বৃটিশ সাম্রাজ্যবাদী শক্তির প্রশাসনিক কাঠামোর প্রতিভূ রূপে আজও দণ্ডায়মান আছে এবং আজও দেশের কোটি কোটি

মানুষের সঙ্গে তাদের সম্পর্ক ঘনিষ্ঠ নয়। হয়ত মস্তিষ্ক উনি দিতে পারেন, অশোকবাবু আরও দিতে পারেন, কিন্তু মস্তিষ্কের সঙ্গে সঙ্গে ঐ প্রশাসন যন্ত্রে যদি কিঞ্চিৎ হৃদয়দান না করতে পারেন তাহলে জনগণের সেবা তারা করতে পারবেন না। শুধু কথায় যদি সমাজের পরিবর্তন আনতে চান আনুন, তাতে আমরা বাধা দেব না। কিন্তু যদি চান কথার সঙ্গে সঙ্গে কাজও কিছু হবে তাহলে নিঃসন্দেহে বিরোধী দলের পক্ষ থেকে আমি আমার বক্তব্য এইভাবে আপনার কাছে রাখতে চাইব পরিবর্তন করুন—কারণ, পরিবর্তন ছাড়া শুধু কথায় কাজ বেশি দুর এগোবে না, আমি আপনাকে এই কথাই বলতে চাইছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই প্রসঙ্গে একটি বই-এর কথা আপনার কাছে জানাতে চাইছি। আমি এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাইছি আমাদের দেশের পুলিশ স্বাধীন ভারতের পুলিশ—আমাদের দেশের পুলিশ জনগণের সেবক, মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর বাজেট বক্তৃতায় এই কথা বলেছেন। কিন্তু সেই পুলিশ রেগুলেশন সংক্রান্ত একটি বই ঐ পুলিশ সূত্রে আমার করতলগত হয়েছে। সেই বইটি দেখে আমি অবাক বিস্ময়ে ভেবেছি দেশটি স্বাধীন ভারতবর্ষ—৩২ বছর পরে স্বাধীন ভারতবর্ষের আজও বৃটিশ সাম্রাজ্যবাদ কায়েম আছে, এই প্রশ্ন আমি নিজেকে করেছি। তাতে লেখা আছে, বেঙ্গল পুলিশ রেগুলেশনস ১৯৪৩, উপরে লেখা আছে অশোক স্তম্ভ, সত্যমেব জয়তে। কিন্তু ১৯৪৩ নিশ্চয় অশোক স্তম্ভ ছিল না, সত্যমেব জয়তে-ও ছিল না। আর তার নিচেই লেখা আছে কারেকটেড আপটু ১৯৭২, সেটা নিশ্চয় স্বাধীন ভারতবর্ষের কথা এবং তারপরে লেখা আছে রিপ্রিন্টেড ইন ১৯৭৬, এই সেদিনকার কথা এই পুস্তকটি নিশ্চয় আমাদের পুলিশ রেগুলেশনস-এর অতি অকৃত্রিম পুস্তক। সেই পুস্তকের কোনও কথা পুলিশ আমাদের বলতে পারেনি। কিন্তু সেই বই-এর ছত্রে ছত্রে, মাননীয় মুখ্যমন্ত্রী যদি দেখে না থাকেন, তিনি নিশ্চয় দেখেছেন, আর একবার দেখে নেবেন, আমার কথা উপলব্ধি করবার চেষ্টা করবেন, ঐ বৃটিশ সাম্রাজ্যবাদের ধ্বনি, প্রতিধ্বনি শুনছি। তার কোথাও রাষ্ট্রপতি নেই, প্রধানমন্ত্রী নেই, ভারতবর্ষের কথা নেই, সেখানে আছে ঐ সমস্ত কথা, হিজ অর হার ম্যাজেস্টিস গভর্নমেন্ট ইত্যাদি। সেখানে ভাইসরয়ের কথা আছে, গভর্নর জেনারেলের কথা আছে, সেক্রেটারি অব স্টেট ফর ইন্ডিয়া, তার কথা আছে। ৩২ বছর হল ভারতবর্ষ স্বাধীন হয়েছে, পুলিশ খাতে আমরা এত টাকা ব্যয় করি, পুলিশ মন্ত্রী হিসাবে জ্যোতিবাবু উপস্থিত থেকে এটা মেনে নিচ্ছেন। সেই পুলিশ রেগুলেশনসে হিজ ম্যাজেস্টি, হার ম্যাজেস্টি বলে এখনো কিন্তু সেখানে ভারতবর্ষের কোনও অস্তিত্বকে স্বীকার করেনি। এই হচ্ছে আমাদের বই, এই আমাদের ব্যবস্থা। এই ব্যবস্থার মধ্য দিয়ে আমি যে বক্তব্য রাখতে চাইছিলাম তা হল এই, আজও আমরা সেই বৃটিশ সাম্রাজ্যবাদী কাঠামোকে রেখে দিয়ে তারই জন্য এত অর্থ ব্যয় করছি এবং দরিদ্র মানুষের গলা টিপে তাদের কাছ থেকে পয়সা নিয়ে মাননীয় অশোক মিত্র মহাশয় মুখ্যমন্ত্রীকে উপহার দিচ্ছেন এবং সেই টাকায় এই প্রশাসনযন্ত্র চালাবার জন্য সব ব্যবস্থাই হচ্ছে, এটা আমরা দেখেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের উদ্দেশ্যে জানাতে চাই আপনি যে টাকা ব্যয় করেছেন—হ্যাঁ, আপনি নিঃসন্দেহে কিছু সরকারি কর্মচারীর মাগ্গীভাতা দেবার প্রয়োজনীয়তাবোধ করেছেন, সেই প্রয়োজনীয়তা নিশ্চয় আমরা কেউ অস্বীকার করি না। বর্তমান পরিবর্তিত পরিবেশে কিছু কিছু নতুন ব্যয়ের প্রয়োজনীয়তা আছে, এটা আমরা কেউ অস্বীকার করি না। আপনি একটি কমিটি রাখুন, প্রহরার বন্দোবস্ত করুন। আপনি নিজেও এই পরিবর্তিত পরিবেশে

ব্যয়ভার কতটা কমাতে পারেন সেটা দেখুন।

আপনি সেদিন বলেছিলেন মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এই হাউসে পুলিশ বাজেটের সময় যে পেট্রোলের দাম বেড়েছে, গাড়ির কলকব্জার দাম বেড়েছে, আরও কত কি বেড়েছে এবং সেই বাড়বার জন্য আমাদের ব্যয়বরাদ্দ বাড়াতে হয়েছে। কিন্তু পেট্রোল কত অপচয় হয়, গাড়ি কত অপচয় হয়, কারা কারা সেই গাড়ি চড়ে, কোন অধিকারে চড়ে সে সম্বন্ধে যদি আপনি একটু বিচার করেন, দৃষ্টি দেন তাহলে আপনি দেখতে পাবেন অনেক পেট্রোল আপনি বাঁচাতে পারবেন, অনেক গাড়ির ব্যবহার বাঁচাতে পারবেন, অনেক যন্ত্রপাতি রক্ষা আপনি করতে পারবেন। কিন্তু তা আপনি করেননি, আপনার সময় নেই। কিন্তু আপনি যদি করেন মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, তাহলে আপনি নিশ্চয় অনেক খরচ কমাতে পারবেন। সংবাদপত্রে দেখছিলাম আপনাদের রাইটার্স বিল্ডিং-এর বিভিন্ন ড্রাইভাররা একদিন মিছিল করেছিলেন এবং মাননীয় রাজ্যপালের কাছে তাঁরা তাঁদের স্মারকলিপি পেশ করেছিলেন। তাতে মাননীয় মুখ্যমন্ত্রী ক্ষুব্ধ হয়ে বলেছিলেন, ওঁর কাছে যাবার দরকার কি? বাড়াতে হয় আমি বাড়াব, দাবি-দাওয়া থাকে আমি পূরণ করবো, রাজ্যপাল কে যে তাঁর কাছে গিয়েছিলেন? কথাটা সত্য, মাননীয় মুখ্যমন্ত্রীর সেন্টিমেন্টকে শ্রদ্ধা না জানিয়ে পারছি না। কিন্তু সেই ড্রাইভাররা সেদিন শুধু স্মারকলিপি পেশ করেননি, দাবিদাওয়া পেশ করেননি, তাঁরা কতকগুলি অভিযোগও করেছিলেন। কারা কারা গাড়ি চড়ে, অন্যায়ভাবে অফিসের কাজ নয় তবুও চড়ে, অফিসের বরাদ্দ নয় গাড়ি তবুও ব্যবহার করে। আমি কিছু পরে স্যার, আপনার দৃষ্টিতে এক মহাপুরুষ অফিসারের ঘটনা আনবো, তিনি এমন একটি কাজে তাঁর গাড়ি ব্যবহার করেন যে কাজের জন্য অন্তত জনসাধারণের পয়সায় কেনা পেট্রোল কিছুতেই অপব্যয়িত হতে পারে না। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, আপনি যদি একটু ট্যুর কমানোর ব্যবস্থা করতে পারেন—বিভিন্ন আমলাদের বলেন, মন্ত্রীমণ্ডলিকে বলেন তাহলে ভাল হয়। অনেক রকমের ট্যুর চলছে কিন্তু ফলশ্রুত মডকং-এ ছাড়া আর কিছু দেখছি না। এই ট্যুরের জন্য কত টাকা ব্যয় হচ্ছে, কত পেট্রোল পুড়ছে, কত রাস্তার ধুলো উঠছে, কত গাড়ি বিকল হচ্ছে, সেটা আমরা দেখছি। এই ট্যুরের বহরটা যদি একটু কমাতে পারেন তাহলে নিশ্চয় অনেক অর্থ আপনি বাঁচাতে পারবেন এবং দরিদ্র মানুষদের অর্থনৈতিক পুনর্গঠনের কাজে সেই অর্থ ব্যয় করতে পারবেন। আপনি পঞ্চায়েত করেছেন, বিরাট দায়দায়িত্ব তাদের স্কন্ধে ন্যস্ত করেছেন, খুব আনন্দের কথা। জনপ্রতিনিধি তাঁর, জনতার দ্বারা নির্বাচিত তাঁরা, তাঁরা যদি সমস্ত উন্নয়নের দায়দায়িত্ব গ্রহণ করেন তাহলে তার চেয়ে আনন্দের কথা কিছু নেই, অভিনন্দনের কথা কিছু নেই। কিন্তু আপনারা করছেন কি? সেখানে পূর্বেকার সেই ডেভেলপমেন্ট ডিপার্টমেন্ট—একটা পরিপূর্ণ ডিপার্টমেন্ট, যাতে সব রকমের অফিসার আছেন, বিরাট টাকার অঙ্ক তারজন্য ব্যয়িত হয় তাও আপনারা রক্ষা করছেন। দুটোকে মেলাতে আপনারা পারছেন না, কো-অর্ডিনেশন করতে পারছেন না। একের দায়িত্ব অন্যকে দিয়ে করিয়ে নিতে পারছেন না। তা যদি করতে পারতেন তাহলে আরও অর্থ আপনারা বাঁচাতে পারতেন বলে আমার ধারণা। তা যদি করতে পারতেন তাহলে এমন একটি বিরাট অঙ্কের ব্যয় বরাদ্দের দাবি আপনাকে উপস্থিত করতে হত না। এত টাকা তো গৌরী সেন দেবে কিন্তু ফলটা কি হবে? কেন জনসাধারণ টাকা দেবে? আপনারা বার বার একটা কথা বলেছেন যে, আপনারা দক্ষ প্রশাসন দেবেন,

নিরপেক্ষ প্রশাসন দেবেন এবং পরিচ্ছন্ন প্রশাসন দেবেন। আমি একে একে আপনাদের কাছে অল্প সময়ের মধ্যে দেখাতে চাইব দক্ষ প্রশাসন আপনারা উপহার দিতে পারেননি, পরিচ্ছন্ন তো নয়ই, নিরপেক্ষ তো কস্মিনকালেও নয়। এমনি একটি প্রশাসন আপনারা আমাদের উপহার দিয়েছেন। দক্ষ প্রশাসনের কথা আপনারা বলেছেন, আমি বেশি বলব না, কয়েকটি দৃষ্টান্ত খালি স্যার, আপনার মাধ্যমে এই হাউসে উপস্থিত করব। সংবাদপত্রে পড়েছি, সংবাদ নিয়েও দেখেছি, বিভিন্ন দপ্তরের কাছেও জেনেছি, কেন্দ্রে থেকে দেওয়া পশ্চিমবাংলার পুনর্গঠনের জন্য নির্দিষ্ট কয়েক কোটি টাকা আপনারা খরচ করতে পারেননি, তাই সেটা ফেরত যেতে বসেছে। এ নিশ্চয় প্রশাসনিক দক্ষতার নমুনা নয়। আপনারা মাঝে মাঝে চিৎকার করেন, গগন পবন বিদীর্ণ করেন এই বলে যে কেন্দ্র টাকা দিচ্ছে না, আরও টাকা দাও, আরও বেশি টাকা না পেলে সীমিত অর্থ ক্ষমতার মধ্যে আপনারা দেশের উপকার করতে পারছেন না কিন্তু টাকা তারা দেয় আপনারা সময়কালে তা ব্যয় করতে পারেন না, ল্যাপ্স হয়ে যায়। এ নিশ্চয় আপনাদের দক্ষতার পরিচয় নয়। আজকের কাগজেই দেখছি আপনারা পঞ্চায়েত খাতে যে টাকা বরাদ্দ করেছিলেন সেই টাকা ব্যয় করতে পারেননি। কিন্তু পাছে ল্যাপ্স হয়ে যায় তাই ব্যাঙ্কে পঞ্চায়েতের নামে টাকা জমা দিয়ে হিসাব মিলিয়ে দিলেন, হয়ে গেলে। অ্যান্ডায় গণ্ডা দিলেন ছেলেমানুষরা যেমন করে।

[3-30—3-40 P.M.]

আপনারা এইভাবে আপনাদের দক্ষতার পরিচয় দিচ্ছেন। সংবাদপত্র পড়ছি, বিভিন্নভাবে জানতে পারছি আপনাদের দক্ষতার কত নমুনা। এই বিধানসভা কক্ষে নিঃসন্দেহে একটা নমুনা উপস্থাপিত করতে পারি। আপনাদের রাজ্যে কেন্দ্রীয় গ্রন্থাগার, সেই কেন্দ্রীয় গ্রন্থাগার অচল হয়ে গেছে। আপনাদের সরকার প্রতি বছর ৫০ হাজার টাকার বই কেনবার জন্য বরাদ্দ করেছেন। আপনাদের সরকার বাগানের জন্য টাকা বরাদ্দ করেছেন। বাগান রাখতে হলে যে মালি রাখতে হয় তার জন্যও বরাদ্দ করেছেন। কিন্তু হায় ভগবান! মা সরস্বতী ক্ষমা করুন। বই কিনলেই যে মাঝে মাঝে বই ছেঁড়ে, মাঝে মাঝে বই বাঁধাতে হয় এবং তার জন্য খরচের আবশ্যকতা আছে, সেটা আপনার সরকার ভাবেন না। এই হচ্ছে বিচক্ষণ সরকার, পণ্ডিত পরিবৃত সরকার, কাজেই ঐ চিন্তা কেউ করেননি। তার ফলে স্তূপীকৃত পৃষ্ঠার সমাবেশ। তা পড়া যায় না, চাইলে পাওয়া যায় না। তারপর জ্যোতিবাবুর বিভাগ, সেখানে আলো জ্বলে না। তার ফলে পাঠাগার কক্ষ অন্ধকার, সেখানে কেউ পড়তে পারে না, বই দেখা যায় না, গ্রন্থাগার কার্যত বন্ধ। এই একটা সরকারি দক্ষতার উজ্জ্বল দৃষ্টান্ত আমি এখানে উপস্থাপিত করতে চাচ্ছি। আরও একটা দৃষ্টান্ত অল ইন্ডিয়ান কলেজ অব আর্টস অ্যান্ড ক্রাফট্‌স গত বছর এখানে নিয়েছিলেন এবং মাননীয় শিক্ষামন্ত্রী শম্ভু ঘোষ মহাশয় কত কথা বলেছিলেন। তিনি বলেছিলেন যে দুর্নীতি দূর করছেন, ঘুঘুর বাসা ভাঙছেন ইত্যাদি কত কথা বলেছিলেন। কিন্তু আজকে দেখছি তা নয়, তিনি বাসা ঠিকই রেখেছেন, কেবল বুনো ঘুঘুর বদলে পোষা ঘুঘু ছাড়ছেন। সেই ঘুঘুগুলি কিভাবে দেশ চালাচ্ছেন? Indian college of Arts and Crafts. কিভাবে চলছে? আজকে ৬ মাসের উপর সরকার অনুদান দেন না। শিক্ষকরা বেতন পান না, অশিক্ষক কর্মচারিরা বেতন পান না, কাজ সম্পূর্ণ বন্ধ। এই হচ্ছে আপনাদের সরকারি দক্ষতার নমুনা। আমি বিশ্ববিদ্যালয়ের দিকে যাব না। সে নমুনা

তো আছেই। পরীক্ষা কেমন হয়, ফল কেমন বের হয়, কন্ট্রোলার কেমন কাজ করছে, অ্যাড হক কন্ট্রোলার কি রকম কাজ করছে ইত্যাদি সেদিকে আমি যাব না। আমি বলতে চাইছি যে আপনারা যে যে প্রতিষ্ঠান গ্রহণ করেছেন তার সর্বত্র দক্ষতার অভাব আছে। আর সর্বোপরি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, আমি আপনার বিভাগকে গ্রহণ করব। কাল সন্ধ্যা থেকে রাত্রি একটা পর্যন্ত আলো জ্বলেনি, পাখা চলেনি। আজ প্রভাতের সঙ্গে সঙ্গে আপনার পাওয়ার পলায়ন করেছে। এখানে আসবার আগে পর্যন্ত বাড়িতে পাওয়ার আসেনি। এমন কি ঐ অঞ্চলেও আসেনি, অন্য অঞ্চলে গিয়ে আত্মীয়ের বাড়িতে বসে কাজ করতে হয়েছে। আপনার পাওয়ার যে কিভাবে চলছে সেটা আপনি ভালভাবেই জানেন। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, তাঁর বিবৃতি দিয়েছেন, আমরা কাগজে যা পড়েছি এবং তিনি সেই বিবৃতিতে বলেছেন, ঐ বিভাগের জন্য তিনি মাগ্গী ভাতা বাড়াবেন, হাউস অ্যালাউয়েন্স দেবেন, অন্যান্য অনেক কিছু দেবেন। যখন সাংবাদিকরা প্রশ্ন করেছিলেন যে এগুলি তো দেবেন কিন্তু বিজলি বেশি হবে, পাওয়ার বেশি পাওয়া যাবে তো? জ্যোতিবাবু নিজেই বলেছেন যে ওকথা বলা যাবে না। এগুলি আমরা করতে পারি কিন্তু ওগুলি পারা যাবে না। অতএব টাকা দিতে পারেন, অন্যান্য সুযোগ-সুবিধা দিতে পারেন, জনগণ সেই টাকার জন্য ট্যাক্স দেবেন অশোকবাবুর মতো পণ্ডিতের ফর্মুলা অনুসারে—জ্ঞাত এবং অজ্ঞাত অনুসারে তাঁরা ট্যাক্স দেবেন কিন্তু তার বিনিময়ে পাওয়ার পাওয়া যাবে না। আমাদের ঐ পণ্ডিত সেদিন বলেছিলেন যে একটা পাওয়ার প্ল্যান্ট তৈরি করতে ৫ বছর লাগে। আপনারা কি বলছেন? আপনারা কি মনে করেন যে কেউ কিছু বোঝে না? আমরা মূর্খ আর আপনারা পণ্ডিত ব্যক্তি, আপনারা সব জানেন। প্রশ্ন হচ্ছে এই, পাওয়ার প্ল্যান্ট করতে না হয় ৫ বছর লাগতে পারে কিন্তু পাওয়ার র‍্যাশন্যাল করতে, জনতাকে জানিয়ে দিতে যে শনিবার পাবেন না, মঙ্গলবার পাবেন না, এই সময়ে পাবেন না। শনি মঙ্গলবারে সাপের বিষের মতো আমাদেরও বিষ বের হয় সুতরাং পাবেন না। এই রকম কথাও তো বলতে পারেন? তারজন্য কিছু নেই, ইংরাজিতে একটা কথা আছে There is even method in madness.

কিন্তু আমি বলতে বাধ্য, এই পাওয়ার বিভাগের ম্যাডনেসের মধ্যে কোনও মেথড নেই। এই মেথডের জন্য পাঁচ বছর অপেক্ষা করার প্রয়োজন ছিল না। আমি তাই বলতে চাই, এইভাবে যে প্রশাসন চলছে, এই প্রশাসন দক্ষ প্রশাসন নয়, নিরপেক্ষ প্রশাসন উপহার দেবেন মুখ্যমন্ত্রী, শুরুতে আমরা এই আশা করেছিলাম, এই কথা মুখ্যমন্ত্রী রক্ষা করবেন, শুরুতে আমরা বিশ্বাস করেছিলাম বামফ্রন্ট সরকার নিরপেক্ষ প্রশাসন আমাদের প্রদান করবেন, কিন্তু যতদিন যাচ্ছে, স্বরূপ প্রকাশিত হচ্ছে, আজকে শুধু দলবাজি হচ্ছে, নিরপেক্ষ প্রশাসন কোথাও উপস্থিত নেই। শিক্ষা জগতে হোক, অন্য জগতে হোক সর্বত্র কেবল মাত্র দলীয় মানুষ ছাড়া আর কারোর কথা বিশ্বাস করেন না, কারোর কথা শোনেন না। আপনার পুলিশ শোনে না। আপনি আজকে যে শাসন ব্যবস্থা চালু করেছেন, তা সম্পূর্ণভাবে আপনার সরকারের দলীয় মানুষের, অন্য কোনও দলের নয়। এই মাত্র মাননীয় মুখ্যমন্ত্রী বললেন জনগণের কাছ থেকে আমরা সহযোগিতা চাই, সাহায্য চাই, মতামত চাই, তাঁদের মতামতের পরিপ্রেক্ষিতে উনি পরিবর্তন করবেন। কিন্তু সেই জনগণ কি? কি তার রং? রং দেখে দেখে জনগণ, রং না দেখে জনগণ নয়। আমরা বললে, জনতা পার্টি বিরোধী পার্টি, ওদের কথা

মানি না, আমরা শুধু তাদের কথা মানব, যারা শুধু আমাদের চেনে। তাহলে আমি বলব, জনগণের নাম দিয়ে জনগণের সরকার স্থাপনের প্রয়াস ব্যর্থ হয়েছে। এই সঙ্গে সঙ্গে আমি আপনার কাছে বলতে চাই, বহু স্থলে আপনি যে প্রশাসনের নমুনা দেখিয়েছেন তা নিরপেক্ষ নয়। একটু আগে মুখ্যমন্ত্রীর মুখে পাবলিক সার্ভিস কমিশনের চেয়ারম্যানের নিয়োগ সম্পর্কে শুনলাম। আমার মনে হল, কিছুদিন আগে পাবলিক সার্ভিস কমিশনের চেয়ারম্যানের পদ খালি হয়েছিল, তখন চেয়ারম্যান নিয়োগের প্রশ্ন উঠেছিল, চেয়ারম্যান হবেন সিনিয়র মোস্ট মেম্বার এই নিয়ম আছে। অধ্যক্ষ অমিয় মজুমদার, তিনি একজন রাইটার্স বিল্ডিংসে ডি. পি. আই. না ডি. ডি. পি. আই. ছিলেন, তিনি পণ্ডিত ব্যক্তি, সৎ প্রশাসকও বটে, এবং তিনি সিনিয়ারমোস্ট মেম্বার অব দি পাবলিক সার্ভিস কমিশন, তাকে না দিয়ে, তাকে ডিঙ্গিয়ে তার চেয়ে দু'বছর জুনিয়র একজন আই. পি. এস. ওয়ান মিঃ চক্রবর্তী তাকে চেয়ারম্যান করা হল। তার কারণ অমিয়বাবু উনার দলের লোক নন, পার্টির লোক নন বলে তাকে বিশ্বাস করেন না। আপনারা বিশ্বাস করেন ঐ আই. পি. এস. অফিসারকে, যিনি আপনাদের দলের লোক। এইজন্য তাকে নিয়োগ করা হয়েছে, এই দলবাজি আপনারা করেছেন। পরিচ্ছন্ন প্রশাসন, কোথায় পরিচ্ছন্ন প্রশাসন? দুর্নীতি দূর করবেন, ভিজিলেন্স কমিশন করেছেন, দুর্নীতিতে সমস্ত দেশ যেমন ডুবেছিল তেমনি এখনও ডুবে আছে। কোথায় দেশে পরিবর্তন এনেছেন? আমরা তো কোথাও দেখি না। সাধারণ মানুষ কোর্টে যাক, থানায় যাক, রাইটার্স বিল্ডিংসে যাক, কিছু অর্থ না দিলে পরমার্থলাভ হয় না, কিছু দক্ষিণা না দিলে দাক্ষিণ্য মেলে না, এই অবস্থার মধ্যে দিয়ে প্রশাসন চলছে। একজন পুলিশ অফিসার, আপনাদের এই আমলে শুনেছি, তিনি যদিও একজন থানার অফিসার, কিন্তু তিনি সঙ্গে সঙ্গে এত অর্থ সংগ্রহ করেছেন এই প্রশাসনের কল্যাণে, আজকে তিনি নাকি কলকাতার একটি বিখ্যাত থিয়েটারের বেনামী মালিকদার।

[3-40—4-15 P.M.] (including adjournment)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আঙ্গুল ফুলে কলাগাছের কথা শুনেছি, কিন্তু আঙ্গুল ফুলে বোটানিক্যাল গার্ডেনের কথা শুনিনি। আঙ্গুল ফুলে বোটানিক্যাল গার্ডেন আমরা আজকে চোখে দেখছি। আজকে এই অবস্থা দাঁড়িয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিচ্ছন্ন প্রশাসনের আর একটা নির্মম দৃষ্টান্ত আমি আপনার সামনে আনতে চাইছি। সেই দৃষ্টান্তটি হয়ত অন্য অবস্থায় আমি আনতাম না, আনবার কথাও নয়। তথাপি আজকে বাধ্য হয়ে আমি সেই দৃষ্টান্তটি আপনার কাছে আনছি। সেটা হচ্ছে একজন এস. ডি. ও.র কথা, তিনি এখন উলুবেড়িয়াতে এস. ডি. ও. আছেন, নাম তাঁর খুঁজে নেবেন, আমি নাম করতে চাই না। তিনি একদা ডায়মণ্ডহারবারের এস. ডি. ও. ছিলেন। সেখানে তিনি তাঁর পদাধিকার বলে প্রশাসনিক শক্তির অধিকারী হয়ে একজন ডাক্তারের স্ত্রীর সঙ্গে অবৈধ সম্পর্ক স্থাপন করেন, মরাল টার্পিচুড বলতে যা বুঝি তাই। তাঁর বিরুদ্ধে বহু অভিযোগ এসেছে, মাননীয় মন্ত্রী প্রভাসচন্দ্র রায় অভিযোগ করেছেন, ডায়মণ্ডহারবারের সি. পি. এম. এম. এল. এ. অভিযোগ করেছেন। তথাপি জানি না কি শক্তি এই মহাপুরুষ আই. এ. এস. অফিসারের যে, তিনি নির্বিবাদে রাজত্ব করছেন। ডায়মণ্ডহারবারের থেকে তাঁকে

কালিম্পং-এ বদলি করা হয়েছিল, তিনি যাবেন না, শিলিগুড়িতে বদলি করা হল, তিনি যাবেন না। যাঁর যেখানে ট্রান্সপারের অর্ডার হয় তাঁকে সেখানে যেতে হয় দেখেছি। অথচ এর ক্ষেত্রে ট্রান্সফার অর্ডারের কোনও মূল্য নেই। অবশেষে দয়া করে যেতে চাইলেন উলুবেড়িয়া, অতএব উলুবেড়িয়ায় তাঁর স্থান হয়েছে এবং তিনি আজও ওখানে আছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একজন আই. এ. এস. অফিসার এস. ডি. ও.র মতো একটা উচ্চ পোস্টে, উচ্চ ক্ষমতায় অধিষ্ঠিত, যিনি এমনভাবে নৈতিক জীবনযাপন করেন, এমন করে অন্যের ঘর ভাঙেন, এমন করে নৈতিক দৃষ্টান্ত স্থাপন করেন যাকে ব্যাভিচার বলে, অন্যায় বলে তাঁর মরাল টার্পিচুডের অপরাধে সাসপেনসন হওয়া উচিত ছিল। কিন্তু তিনি খুঁটির জোরে এমন ভাবে লড়ছেন যে, কেউ কিছু করতে পারছে না। তাঁর খুঁটি কি আমি জানি, দরকার হলে ঘেঁটে দেব। আজকে সেই খুঁটির কথা বলছি না। (এই সময়ে লাল আলো জ্বলে) মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাকে আর এক মিনিট সময় দেবেন, আমি আমার ভাষণ সমাপ্ত করছি। আমরা সমালোচনা করলেই প্রতিদিন একটা কথা শুনতে পাই, মাননীয় মুখ্যমন্ত্রীও বলেন যে, আমরা চক্রান্ত করি। (এই সময় শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় কিছু বলার চেষ্টা করেন।) মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কুমার কমিউনিস্ট বাহাদুরকে একটু সংযত করবেন? এঁর বয়সের প্রায় ৫০ ভাগ চুলেই পাক ধরেছে, অথচ এখনও নিকার বোকার পরা ছেলেদের, ল্যাবনচুস খাওয়া ছেলেদের স্বভাব গেল না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা বলতে চাই যে, মাননীয় মুখ্যমন্ত্রী থেকে শুরু করে আমাদের সরকার পক্ষের বন্ধুরা যখনই আমরা কোনও সমালোচনা করি, মরিচঝাঁপি নিয়ে করি, অন্য কিছু নিয়ে করি—আমরা জানি মরিচঝাঁপি আপনাদের কারবঙ্কল, অনেক মুখ বেরিয়েছে, অনেক রক্ত ঝরছে, কিন্তু আমরা আপনাদের সাহায্য করতে পারব না, আপনারা অন্য চেষ্টা করবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যেটা বলছিলাম সেটা হচ্ছে এই যে, আমরা চক্রান্ত করি না, ষড়যন্ত্র করি না। সমালোচনা, বিরোধিতার অর্থ যদি চক্রান্ত হয়, ষড়যন্ত্র হয় তাহলে নিশ্চয়ই আমাদের মাননীয় জ্যোতিবাবু যখন বিরোধী পক্ষে ছিলেন, তৎকালীন সরকারের বিরোধিতা করতেন এবং অন্যান্য বামপন্থীরা ছিলেন—তাঁরা কি তাহলে তখন ষড়যন্ত্রকারী ছিলেন? আজকের এই বিধানসভার কক্ষে থেকে কেন্দ্রের বিরুদ্ধে, অন্য অন্য রাজ্যের বিরুদ্ধে যে সমালোচনাগুলি আপনারা করেন আমরা তাকে নিশ্চয়ই ষড়যন্ত্র বা চক্রান্ত মনে করি না, মনে করতে পারি না। মাননীয় মুখ্যমন্ত্রী এতবড় রাজনীতিবিদ্ হিসাবে কেন্দ্রের বিরুদ্ধে ষড়যন্ত্র করবেন, আমরা ভাবি না, ভাবতে পারি না। তা যদি আমাদের ভাবতে হত তাহলে রবীন্দ্রনাথের স্মরণাপন্ন হয়ে বলতে হত—

"এতটুকু যন্ত্র হতে এত শব্দ হয়
দেখিয়া বিশ্বের লাগে বিষম বিস্ময়।"

তাই মাননীয় অধ্যক্ষ মহাশয় আমরা ষড়যন্ত্র করি না, বাইরের ছেলেদের লেলিয়ে দেবার দরকার নেই, কালো হাত ভেঙে দেবার প্রয়োজন নেই—আমরা বন্ধুর মতো সমালোচনা করি, সমালোচনা করি কেন এই বাজেট জনস্বার্থ বিরোধী, জনকল্যাণ বিরোধী—সাধারণ মানুষ এর দ্বারা উপকৃত হবে না। তাই আমি এই বাজেটকে বিরোধিতা করে আমার বক্তব্য

এখানেই সমাপ্ত করছি।

(At this stage the House was adjourned till 4.15 PM)

[4-15—4-25 P.M.] (After adjournment)

**শ্রী আব্দুস সাত্তার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রী প্রশাসনিক খাতে ব্যয় বরাদ্দ দাবি করা নৈতিক দিক থেকে আমি মনে করি কোনও অধিকার নেই। সেইজন্য আমি তাঁর এই ব্যয়বরাদ্দের বিরোধিতা করে কিছু বক্তব্য রাখতে চাই। তিনি দক্ষ প্রশাসনের কথা বলেছেন, প্রশাসন দক্ষ এবং পরিচ্ছন্ন যদি বলা হয় তাহলে অসত্য কথা বলা হবে। বর্তমান প্রশাসন যেভাবে চলছে তার একটা উদাহরণ দেওয়া যেতে পারে। আপনি জানেন গরু লেজ নাড়ে, না লেজ গরু নাড়ে, বর্তমানে দেখা যাচ্ছে যে লেজই গরুকে নাড়ছে—গরু লেজ নাড়ছে না। এটাই বর্তমান প্রশাসনের মূল কথা। মুখ্যমন্ত্রী যখন বিরোধী দলের নেতা ছিলেন সেই সময় ১৯৫৭ সালে আমি তাঁর বক্তব্য রেখে তাঁর পদাঙ্ক অনুসরণ করতে চাই। ডাঃ রায়, জেনারেল অ্যাডমিনিস্ট্রেশন খাতে এক কোটি তিরাশি লক্ষ তেইশ হাজার টাকা ব্যয় বরাদ্দের দাবি করায় মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু বিরোধী দলের নেতা হিসাবে বলেছিলেন টপ হেভি অ্যাডমিনিস্ট্রেশন। তিনি বলেছিলেন টপ হেভী অ্যাডমিনিস্ট্রেশনের কথা, অনেকবার বলা হয়েছে, আর বলছি না। আজকে প্রশাসনিক খাতে আমি বলছি অনেক বলার ছিল বলে তিনি বলেছিলেন গভর্নরের জন্য ১১,২৩,০০০ টাকা বরাদ্দ করেছেন, এটা বেশি কিছু নয়, কিন্তু আপনি কোনওদিন ভেবে দেখেছেন কিনা যে এই খরচ আরও কমানো যায়। মন্ত্রীরা কম বেতন নিতে পারেন কিনা ইকনমিক পয়েন্টের দিক থেকে এর একটা মরাল এফেক্ট আছে। গভর্নর এতবড় বাড়িতে বাস করেন যেটা ছোটবাড়ি দেওয়া যায় কিনা? ১৯৫৭ সালে ডাঃ রায়ের সময় তিনি এইসব কথা বলেছেন।

[4-25—4-35 P.M.]

আপনারা সেই সময় প্রফুল্ল সেনের আমলে বক্তৃতা করে বলেছিলেন মন্ত্রীরা যখন যান তখন পার্টি অফিসে তাঁদের প্রোগ্রাম পাঠান। জ্যোতিবাবু বলেছিলেন পার্টি অফিসে প্রোগ্রাম এটা কি ধরনের কথা? আজকে আমি মুখ্যমন্ত্রীকে কি জিজ্ঞাসা করতে পারি আপনার মন্ত্রীরা যখন যাচ্ছেন তখন তাঁদের প্রোগ্রাম আপনাদের পার্টি অফিসে যায় না? শুধু তাই নয়, পার্টি অফিসে যায়, পার্টির সেক্রেটারির কাছে যায়। একথা একদিন আপনি বলেছিলেন এই ঘরে বসে ডাঃ রায়ের আমলে যে ঐ প্রোগ্রাম পার্টি অফিসে যায় সরকারি খরচে। রাধিকা ব্যানার্জি মহাশয় একদিন গিয়েছিলেন মুর্শিদাবাদ জেলার বহরমপুরে, সেখানে এম. এল. এ. অফিসারদের নিয়ে মিটিং করছিলেন, মিটিং করার সময় দেখা গেল তাঁর দুই পার্টির লোক এক ৭০ জন, আর ঐ কমিউনিস্ট কুমারের এলাকায় কি বাগ আছে সেই বাগকে তাঁর দুই পাশে নিয়ে বসে আছেন, বসে তিনি সরকারি কর্মচারিদের সঙ্গে এম. এল. এ.দের সঙ্গে মিটিং করছেন। অথচ জ্যোতিবাবু একদিন বলেছিলেন যে এই সরকারি টাকায় প্রোগ্রাম পাঠানো হয় পার্টি অফিসে। একথা তিনি নিজে একদিন ডাঃ রায়ের আমলে বলেছিলেন, সেই সময় তিনি খুব ঝড় বইয়ে

দিয়েছিলেন। মন্ত্রীরা যখন সফরে যান সরকারি টাকায় যান, সরকারি গাড়িতে জীপে করে যান, তাঁর একটা ট্যুর প্রোগ্রাম আমি দেখেছি এটা এম. এল. এ.দের পাঠাতে হয়, কিন্তু তার সঙ্গে দেখেছি অন্য জায়গায় পাঠিয়েছেন সেটা হচ্ছে শান্তিমোহন রায়, কংগ্রেস অফিস, পোস্ট অফিস আরামবাগ, ডিস্ট্রিক্ট হুগলি। আর একজন সেক্রেটারি বর্ধমান ডিস্ট্রিক্ট সম্মেলন, ডাঃ কে. সি. সর্বাধিকারি, আমহার্স্ট স্ট্রিটে তিনি সরকারি কাজ করেন তাঁর প্রোগ্রামের ভেতরে আছে একথা বলেছেন। কিন্তু আমি বলছি এখন আপনারা কি করছেন? এর জন্য আপনাদের লজ্জা হওয়া উচিত (**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ মুস্তাক স্ট্রিটের বাড়ির ব্যাপারটা বলুন।**) মুস্তাক স্ট্রিটের একটা বাড়ির ব্যাপারে যখন বীরেন রায় মহাশয় বলেছিলেন, তিনি একদিন কমলবাবু এবং অনিল মুখার্জিকে দিয়ে বলিয়েছিলেন মুস্তাক স্ট্রিটে নাকি সেই বাড়ির কথা—আমি বলছি বীরেন রায় যদি তুমি প্রমাণ করে দিতে পার, তুমি বলেছিলে কার সঙ্গে কার বেহাই নাকি আত্মীয় হয়, আজকে বলে যদি প্রমাণ করে দিতে পার তাহলে আমি চ্যালেঞ্জ করছি পদত্যাগ করতে রাজি আছি। তুমি তোমার স্ত্রীর নামে, মায়ের নামে বেনামিতে হাটের বন্দোবস্ত করে রেখেছ, লজ্জা করে না বলতে?

**শ্রী অনিল মুখার্জি ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার পার্সোনাল নাম এখানে নিয়ে এসেছেন। তিনি বলেছেন অনিল মুখার্জিকে দিয়ে বলিয়েছে, এতে একজন মেম্বারের উপর রিফ্লেকশন হয়েছে যে আমি এখানে যে বক্তব্য রেখেছি সেটা আমি মন্ত্রীর ডিকটেশনে, ডাইরেকশনে রেখেছি।

**মিঃ স্পিকার ঃ** উনি আপনার বিরুদ্ধে কিছু বলেননি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** স্যার, এতে আমার প্রিভিলেজ নষ্ট হচ্ছে। এখানে আমি যেসব বক্তব্য রেখেছি সেটা অ্যাট দি ডিক্টেশন অব মিনিস্টার, মন্ত্রীর কোনও ডিক্টেশনে আমি বক্তব্য রাখিনি।

**মিঃ স্পিকার ঃ** আমি ওঁর বক্তৃতা শুনেছি, উনি আপনার বিরুদ্ধে কিছু বলেননি।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** আমি এবারে মুখ্যমন্ত্রীর কথা কিছু বলছি। সেদিন তিনি বলেছিলেন সমস্ত কমিটিতে কংগ্রেসের লোককে নমিনেশন দেওয়া হচ্ছে। সেদিন তিনি বিরোধীদের নেতা হিসাবে কংগ্রেস পার্টিকে বলেছিলেন, কংগ্রেস কি তার বাপের জমিদারি পেয়েছে? জ্যোতিবাবু সেদিন বাপের জমিদারি বলে যে কথা বলেছিলেন তাতে আমি সি. পি. এম.কে বলছি, হে সি. পি. এম. তোমরা যে বিভিন্ন কমিটিতে সি. পি. এম.এর লোকদের দিচ্ছ এটা কি তোমাদের বাপের জমিদারি? এটা যদি সি. পি. এম.এর বাপের জমিদারি হয় তাহলে আমার কোনও আপত্তি নেই। তবে এটা যদি দেশের জনগণের সরকার হয় তাহলে আমি আশা করি প্রত্যেক কমিটিতে প্রত্যেক দলের লোক থাকা উচিত। জ্যোতিবাবু একদিন কংগ্রেসকে বলেছিলেন বাপের জমিদারি, আমিও সি. পি. এম.কে বলছি, এটা তোমাদের বাপের জমিদারি নয় যে অন্য দলকে কোনও পাত্তা দেবে না। স্যার, এবারে আমি ১৯৬১ সালের ১৭ই মার্চ তারিখের একটা নমুনা আপনার সামনে তুলে ধরছি। এটা হল জ্যোতিবাবুর বক্তৃতা এবং সেখানে তিনি বলছেন, /এরপর আমি একটা গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করতে চাই। আমি সংখ্যালঘু মুসলমানের

কথা বলছি। তারা ব্যাকওয়ার্ড বলে আমি তাদের জন্য গ্রান্টের কথা বলছি না। এখানকার মুসলমান সম্প্রদায় পিছিয়ে পড়ে আছে এটা আমরা সকলেই জানি। আমাদের সরকারের নিশ্চয়ই এরকম একটা মনোভাব এবং দৃষ্টিভঙ্গি থাকা দরকার যাঁরা পিছিয়ে পড়ে আছেন তাদেরকে দ্রুত গতিতে এগিয়ে নিয়ে যাওয়া যাতে করে আমাদের সঙ্গে একভাবে তারাও তালে তাল রেখে চলতে পারেন। তার মানে তাঁদের বিশেষ সুবিধা দিতে হবে, হায়ার সার্ভিসে মুসলমানদের নিতে হবে একথা আমি বলছি না।* তারপর, তিনি বলেছিলেন, এমন কি তারা একটা আরদালির চাকুরি পর্যন্ত পায় না। ১৯৬১ সালে আপনি যেকথা বলেছিলেন তাতে আমি আপনাকে জিজ্ঞাসা করছি, আপনারা এই যে দু'বছর হল এখানে এসেছেন তাতে আপনারা আসার পর মুসলমানদের জন্য কয়টা চাকুরি দিয়েছেন? আমি জানি মুসলমানরা চাকুরি কংগ্রেস আমলেই পেয়েছে, এই আমলে পায়নি। স্যার, আমাদের আমলে কাউন্সিল অব মিনিস্টারের জন্য খরচ হয়েছিল, ১৯৭৫-৭৬ সালে ১৪ লক্ষ ৪ হাজার টাকা, ১৯৭৬-৭৭ সালে ১৬ লক্ষ ৮৪ হাজার টাকা, ১৯৭৭-৭৮ সালে ১৫ লক্ষ ২ হাজার টাকা। কিন্তু ১৯৭৮-৭৯ সালে মন্ত্রীদের জন্য খরচ হয়েছে ১৭ লক্ষ ৪০ হাজার টাকা। আমি শুনেছি এখানে ২৯ জন মন্ত্রী আছেন। আমি মনে করি এই অপদার্থ মন্ত্রীদের রাখার কোনও কারণ নেই। আমাদের সময় এঁরা বলতেন, এত মন্ত্রী কেন? অথচ সেই কংগ্রেস আমলে যেখানে মন্ত্রীদের জন্য খরচ হয়েছিল ১৪ লক্ষ ৪ হাজার টাকা, সেখানে তাঁদের আমলে হয়েছে ১৭ লক্ষ ৪০ হাজার টাকা এবং এবারে রেখেছেন ১৭ লক্ষ টাকা। সরকারি কর্মচারিদের ডি. এ. বেড়েছে জানি, কিন্তু মন্ত্রীদেরও যে ডি. এ. বেড়েছে, বেতন বেড়েছে এটা আমি জানতাম না। তারপর, দেখা যাচ্ছে ডি. এ. ১৯৭৫-৭৬ সালে ৩ কোটি ৬২ লক্ষ ৫৮ হাজার টাকা, ১৯৭৬-৭৭ সালে ৩ কোটি ৯৭ লক্ষ ৪৮ হাজার টাকা। কিন্তু সেটা বেড়ে গত বছর হয়েছে ৪ কোটি ৫৬ লক্ষ ৬৯ হাজার টাকা এবং এবারে হয়েছে ৪ কোটি ৮১ লক্ষ ১৬ হাজার টাকা। মরিচঝাঁপির কথা বললে এঁরা চিৎকার করে ওঠেন।

(নয়েজ)

স্যার, ইমার্জেন্সির সময় প্রেসে সেনসরশিপ হয়েছিল বলে এঁরা ইন্দিরা গান্ধীকে ফ্যাসিস্ট বলেছিলেন। এই সি. পি. এম.-ই বলেছিলেন ইন্দিরা গান্ধী ফ্যাসিস্ট। কিন্তু মরিচঝাঁপিতে কি ঘটনা ঘটল? মরিচঝাঁপিতে যাবার জন্য ৩ জন এম. পি. এসেছিলেন। এঁরা বলেছেন ওটা প্রোটেকটেড এরিয়া।

[4-35—4-45 P.M.]

আমরা জানি কিছু সাংবাদিক সেখানে যাবার জন্য পার্মিশন চেয়েছিলেন। কিন্তু গণতন্ত্রে বিশ্বাসী এই সরকার যার নেতা হচ্ছেন জ্যোতিবাবু, যিনি একদিন বিরোধী দলে থাকার সময় অনেক আন্দোলনের মোহরা দিয়েছিলেন, অনেক কাঠখড় পুড়িয়েছিলেন, যিনি বিরোধী দলে থাকার সময় দেশে কোনও শৃঙ্খলা ছিল না, ট্রাম-বাস পুড়িয়ে ছিলেন আমি সেই নেতাকে বলছি, আপনি গণতন্ত্র গণতন্ত্র বলে চিৎকার করেছিলেন, সাংবাদপত্রের স্বাধীনতা থাকা উচিত বলে চিৎকার করেছিলেন, আজকে চায় না, রাশিয়ায় যাবার জন্য যদি পাসপোর্ট দিতে পারেন তাহলে এই সাংবাদিক মহলকে কেন মরিচঝাঁপিতে যাবার জন্য পার্মিশন দেওয়া হল না?

আপনি হয়ত বলবেন জনতা দল বা কংগ্রেস পার্টি কেন সেখানে যাবে? আমি বলব বিধানসভার সদস্য হিসেবে তাঁদের সেখানে যাবার অধিকার আছে, তাঁদের ফান্ডামেন্টাল রাইট আছে সেখানে যাবার। কিন্তু এই মুখ্যমন্ত্রী ফ্যাসিস্ট কায়দায় সাংবাদিকদের সেখানে যেতে দেননি। আমি মনে করি এটা পৃথিবীর কাছে লজ্জার কথা। স্যার, এঁরা গণতন্ত্রকে হত্যা করেছে এবং সাংবাদিকদের অধিকার নেই সেখানে কি হচ্ছে সেটা দেখার। সেখানে কত লোক মরেছে সেটা জানার অধিকার সাংবাদিকদের নেই, দেশের জনগনের নেই এবং দেশের লোক জানতে পারবে না মরিচঝাঁপিতে কি ঘটছে। এই হচ্ছে পশ্চিমবাংলার বর্তমান সি. পি. এম. সরকারের চরিত্র এবং যার নেতা হচ্ছেন জ্যোতি বসু। এঁরা গণতন্ত্রের কথা বলেন, কিন্তু আমি বলব এঁরা গণতন্ত্রকে হত্যা করেছে।

**শ্রী সুনীতি চট্টরাজ :** জ্যোতিবাবুর মুখে গণতন্ত্র আর ভুতের মুখে রামনাম একই কথা।

**শ্রী আব্দুস সাত্তার :** সমস্ত অ্যাডমিনিস্ট্রেশনকে এঁরা কোথায় নিয়ে গেছেন দেখুন। এঁরা চাচ্ছেন অ্যাডমিনিস্ট্রেশনের সকলকে গলায় লাল রুমাল বাঁধতে হবে। আই. এ. এস. থেকে শুরু করে নিচু স্তরের অফিসার পর্যন্ত যাঁরা গলায় ওই লাল রুমাল না বাঁধবে তাঁদের উপায় নেই এবং যাঁরা লাল রুমাল বাঁধবে তাঁদের প্রোমোশন হবে। এর ফলে দেখা যাচ্ছে অফিসাররা প্রোমোশনের জন্য গলায় লাল রুমাল বেঁধে যা করতে বলছে তাই করছেন। একদিন জ্যোতিবাবু বলতেন পুলিশ রিপোর্ট হচ্ছে মিথ্যা কথা। আজকে জ্যোতিবাবু কোথা থেকে রিপোর্ট পাচ্ছেন? সেদিন দেখলাম আমাদের সম্বন্ধে তিনি একটা অসত্য রিপোর্ট দিয়েছেন। এতে তাঁর লজ্জা হয় না?

এই সাচ্চা প্রশাসনের দু'একটা উদাহরণ দিচ্ছি। বসিরহাটের এক নং ব্লকের দীপাগ্রামের পঞ্চায়েতের অন্তর্গত দুঃস্থ, ক্ষতিগ্রস্ত তন্তুজীবী সম্প্রদায়ের লোক বাস করে। এদের জন্য ৭১ হাজার টাকা স্যাংশন হয়। আমার কাছে দরখাস্ত আছে। এখানে যিনি প্রধান তিনি হচ্ছেন সি. পি. এম.-এর লোক। সেই ৭১ হজার টাকা ৭১ জনের জন্য স্যাংশন হয়েছিল। সেই ৭১ হাজার টাকা তিনি আত্মসাৎ করেছেন। চোরের রাজত্ব আজকে পঞ্চায়েতে হয়েছে। সি. পি. আই.(এম) প্রধান তার নাম আইডেন্টিফাই করে দরখাস্ত করছে, আমাদের নামে টাকা উঠিয়ে নিয়েছেন পঞ্চায়েতের প্রধান সাহেব, আমরা এক পয়সাও পাইনি। ৪০ জন দরখাস্ত করেছে। এছাড়া, আরও দরখাস্ত করেছে যত তন্তুবায়ীর নামে স্যাংশন হয়েছে, যারা পেয়েছেন, সেখানে ফিফটি পারসেন্ট, ২০ পারসেন্ট টাকা কেটে নিয়ে দিয়েছে। এইভাবে সাচ্চা প্রশাসন করেছে। শুধু তাই নয়, আজকে যেকথা মাননীয় অধ্যাপক হরিপদ ভারতী বলেছেন, উলুবেড়িয়ার এস. ডি. ও. তিনি কেবল তাই নয়, তার বিরুদ্ধে অ্যাডাল্টারির কেস চলছে ডায়মণ্ডহারবারে। সেই অ্যাডাল্টরির কেস পেন্ডিং এবং গভর্নমেন্ট রুল অনুসারে Persons inolved in offence of moral turpitude should be suspended immediately. যখন তারা জানতে পারবে। কিন্তু সেই অফিসার আমি বলছি, তাই নয়, সেই অফিসার যানবাহন অর্থাৎ জীপে করে আসামীর কাঠগোড়ায় যান, আসামী হয়ে যখন কাঠগোড়ায় দাঁড়াচ্ছেন, তখন জীপ ব্যবহার করছেন। এই পরিচ্ছন্ন প্রশাসন, এই দক্ষ প্রশাসনের নমুনা। এর উদাহরণের জুড়ি পাবেন না। যেখানে পঞ্চায়েতে এর মধ্যে আজকে বি. ডি. ও. থেকে আরাম্ভ করে ডিস্ট্রিক্ট

অথরিটি, এমনকি সেক্রেটারি, আজকে আমি বলছি, শাসন চালাচ্ছেন না। তাই আমি বলছি, লেজ নাড়াচ্ছে কো-অর্ডিনেশন কমিটির ক্যাডারেরা। তারা এখন সেক্রেটারিদের পর্যন্ত চালাচ্ছে। গরু লেজ নাড়াচ্ছে না, লেজ গরুকে নাড়াচ্ছে। আজকে সেই লেজ স্বরূপ তারা চলছে, তারা আজকে সেক্রেটারি, ডেপুটি সেক্রেটারিকে চালাচ্ছে।

আমি শেষ করবার আগে একটা গল্প বলি, আপনি খুশি হবেন। ওদের স্যার, অভ্যাস আছে মুখে এক কথা বলা, কাজে অন্য রকম করা। বনে একজন ঋষি থাকতেন। সেই ঋষি যাকে যা বর দিতেন সেইটা হত। সেই ঋষির কাছে একটা খেঁকি কুত্তা থাকত। সেই ঋষির খাওয়া-দাওয়ার পর সে খেত। তা একদিন এক রাজকুমার, আমাদের বীরেন রায় রাজকুমার নয়, সেই রাজকুমারের মেয়েছেলেদের দিকে একটু লোভ থাকত, সেই রাজকুমার একটা ঘোড়ায় চড়ে বনে গিয়েছেন। সে যাওয়ার পরে ঘোড়া রেখে শিকারে গিয়েছেন। সেই খেঁকী কুত্তা সেই ঋষিকে বলছে, আমি অনেকদিন ধরে তো আপনার সেবা করে আসছি। রাজকুমার একটা সুন্দর ঘোড়ার উপর চড়ে এসেছেন, আপনি যদি বর দিয়ে ওর চেয়ে ভাল ঘোড়া করে দেন, নিশ্চয় রাজকুমার আমার উপর চড়ে বাড়ি ফিরে যাবেন। সুতরাং আপনি আমাকে একটা বর দিন যাতে আমি এই ঘোড়ার চেয়ে ভাল ঘোড়া হই। হ্যাঁ, তিনি বললেন, ঠিক, তুই অনেক দিন আমার কাছে আছিস। উনি একটা বর দিলেন, তুই ঘোড়া হয়ে যা। সে ঘোড়া হয়ে গেল। রাজকুমার ফিরে এসে দেখছেন, তার ঘোড়ার চেয়ে একটা সুন্দর ঘোড়া। সুতরাং ঋষিকে বলল, আপনি যদি কিছু মনে না করেন, এই ঘোড়া যদি বিক্রি করে দেন, ঋষি বললেন, আমি বিক্রি করব না। তুমি রাজকুমার, তুমি যদি চাও নিয়ে যাও।

[4-45—4-55 P.M.]

সেই রাজকুমার ঘোড়াটা নিয়ে চলে গেল। সেই ঘোড়া রাজবাড়িতে গিয়ে দেখল রাজকুমারের অনেকগুলি রাজকুমারী আছে আগে যেমন সব রাজকুমাররা অনেক রাজকুমারী রেখে দিত বীরেনবাবু এ সম্বন্ধে ভাল বলতে পারবেন। এবং সেই রাজকুমারীদের পিছনে অনেক ঝি চাকর খাটছে। তখন সেই ঘোড়াটা ভাবছে আমি যদি রাজকুমারী হতে পারতাম তাহলে আরও ভাল হত। এইভাবে সেই রাজকুমার আর একদিন সেই ঘোড়ার চড়ে সেই বনে গেল এবং সেই ঋষির কাছে ঘোড়াটা রেখে বনে শিকার করতে গেল। তখন সেই ঘোড়াটা ঋষিকে বলছে আমাকে চিনতে পারছেন। ঋষি বলল হ্যাঁ চিনতে পেরেছি—তুই তো আগে সেই খেঁকি কুকুর ছিলি। তখন সেই ঘোড়াটা ঋষিকে বলছে মহাশয় আমার আর একটা আবেদন আছে। ঋষি বললেন কি আবেদন বল। সে তখন বলল আমাকে যদি আপনি রাজকুমারী করে দেন তাহলে আমার আরও ভাল হয়, আমার পিছনে তাহলে চাকর চাকরানি থাকবে আমার জীবন ভালভাবে চলবে। ঋষি তাই বর দিল এবং সঙ্গে সঙ্গে সে একটা সুন্দরী নারী হয়ে গেল। রাজকুমার শিকার থেকে এসে দেখে একটা সুন্দরী নারী। রাজকুমার তাকে বাড়ি নিয়ে গেল। বাসর ঘরে শুয়েছে সকালে উঠে দেখে তার এক পাটি জুতা নেই। কোথা থেকে পাবে? সেটা ঐ সুন্দরী নারী খেয়ে ফেলেছে। তারপর দিন রাতে রাজকুমার না ঘুমিয়ে দেখতে লাগল আমার আর এক পাটি জুতার কি হয়। রাজকুমার দেখে অনেক রাত্রে সেই সুন্দরী নারী আর এক পাটি জুতা নিয়ে পালঙ্কের নিচে ঢুকেছে। তখন কি আর

করে রাজকুমার তাকে নিয়ে সেই ঋষির কাছে গেল। তখন সেই ঋষি তাকে তুই আবার সেই খেঁকি কুকুর হয়ে যা। তাই বলছি গণতন্ত্র সেই ঋষির মতো। গণতন্ত্র বলবে আবার তুই সেই খেঁকি কুকুর হয়ে যা। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উত্তপ্ত হাউসে আপনি তবুও যে শান্ত হয়ে আছেন তার জন্য আমি আপনাকে ধন্যবাদ দিই। আজকের ব্যয় বরাদ্দ সম্পর্কে প্রথমেই আমি একটি কথা বলতে চাই, এই মন্ত্রিসভার ব্যয় বরাদ্দ পেশ করার কোনও অধিকার আছে কিনা—কারণ, এটা একটা ছায়া মন্ত্রিসভা এবং মুখ্যমন্ত্রী হচ্ছেন ছায়া মন্ত্রী। কারণ এই স্যাডো মিনিস্ট্রির কাউন্সিল অব মিনিস্টার্স-এর স্যাডো চীফ মিনিস্টার উনি জনগণের কাজ করছেন কিনা—তারই জন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে যে ব্যয় বরাদ্দের দাবি এখানে পেশ করা হয়েছে তার তীব্র প্রতিবাদ জানাই, এটা মোটেই গ্রহণযোগ্য নয়। এই সরকার চালাচ্ছেন কারা? বামফ্রন্ট কমিটি দ্বারা এই সরকার পরিচালিত হচ্ছে। আলিমুদ্দিন স্ট্রিট থেকে বসে যে ফতোয়া জারি করা হয়, যে নীতি নির্ধারিত করা হয়, সেই নীতিই এই ছায়া মন্ত্রিসভা রূপ দেবার চেষ্টা করেন। আসলে এক্সট্রা কন্সটিটিউশনাল পাওয়ার নিয়ে যিনি বসে আছেন আলিমুদ্দিন স্ট্রিটে, এখানকার মুখ্যমন্ত্রী জ্যোতি বসু তাঁর কথাই বলেন। সুতরাং এই ছায়া মন্ত্রিসভার ছায়া মুখ্যমন্ত্রীর ব্যয় বরাদ্দ রাখার কোনও অধিকার এই বিধানসভায় আছে বলে আমি বিশ্বাস করি না। কারণ, যাঁরা জনগণের দ্বারা নির্বাচিত প্রতিনিধি নন তাঁদের নীতি, জনগণের দ্বারা নির্বাচিত প্রতিনিধিসভা আইনসভায় রাখা বৈধ কিনা, এই প্রশ্নই আমি প্রথম রাখতে চাই। এই ছায়া মন্ত্রিসভার প্রথম কাজ কি? এই রকম বুভুক্ষু মানুষের উপর গুলি করার সরকার, এই সরকার গণতন্ত্রকে হত্যা করার সরকার, এই সরকার খিচুড়ি সরকার। জনস্বার্থের বদলে পার্টি স্বার্থে পরিণত করার সরকার এবং দলীয় কাজে ব্যবহার করার সরকার। এই সরকার জনগণের উপকারের জন্য নয়। এর প্রত্যেকটি প্রমাণ আমি আপনার মাধ্যমে বিধানসভার সদস্যদের জানিয়ে দিতে চাই। এই সরকার আসার পরে পশ্চিমবাংলার কোটি কোটি মানুষ আশা করেছিল বোধ হয় এই সরকার তাদের হাতে অনেক সুখ-সুবিধা পৌঁছে দেবে। কিন্তু আমরা কি দেখতে পাচ্ছি? মাননীয় মুখ্যমন্ত্রী আগে যখন বিরোধী দলে ছিলেন তখন তিনি এই পুলিশ বাজেটকে কুখ্যাত পুলিশ বাজেট বলে আখ্যা দিতেন। এখন তিনি সেই পুলিশ বাজেটে টাকা বাড়াচ্ছেন। এই ছায়া মন্ত্রী সভার গাড়ি চালাবার জন্য, পেট্রোল পোড়াবার জন্য, পার্টির কাজ করবার জন্য তিনি টাকা বাড়াচ্ছেন। প্রত্যেকটি খাতে টাকা বাড়িয়ে তিনি ব্যয় বরাদ্দ চেয়েছেন কি জন্য? না, তিনি একটি সুস্থ, পরিচ্ছন্ন প্রশাসন গড়ে তুলতে চান, পশ্চিমবাংলার মানুষকে অন্ধকার থেকে আলোচনা দেবেন। আমি প্রথমেই আপনার মাধ্যমে দু'একটি কথা বলতে চাই। আজকে পশ্চিমবাংলার গদিতে যে মন্ত্রিসভা বসে আছেন তারা জনগণের কাছে যে প্রতিশ্রুতি দিয়ে এসেছিলেন সেই প্রতিশ্রুতি পালন করতে পেরেছেন কিনা—আমি প্রথম পশ্চিমবাংলার অর্থনীতি নিয়ে কথা বলব। কারণ, পশ্চিমবাংলার অর্থমন্ত্রী, যাঁকে, আপনারা অর্থনীতি বিশারদ বলেন, আমি জানি এই মন্ত্রিসভার তিনিই হচ্ছেন সবচেয়ে অপদার্থ মন্ত্রী। আমি বিশ্বাস করি উনি ইন্দিরা গান্ধীকে ডুবিয়ে এসেছেন, এবার পশ্চিমবঙ্গের মানুষকে ডোবাবার জন্য তিনি এখানে এসেছেন। তাই তিনি প্রত্যক্ষভাবে, পরোক্ষভাবে নানা রকম করভারে জর্জরিত করে

পশ্চিমবাংলাকে অতিষ্ঠ করে তুলছেন এবং পশ্চিমবাংলার জনগণকে শ্মশান যাত্রার পথে সুবিধা করে দিচ্ছেন। আমি আপনার মাধ্যমে কয়েকটি কথা বলতে চাই। এই সরকার পশিচ্মবাংলার মানুষের ভাল করার জন্য যদি প্রশাসনকে ব্যবহার করতেন তাহলে আমি .ধন্যবাদ দিতাম। কিন্তু পশ্চিমবাংলার মানুষের ভাল করার পরিবর্তে, যেদিন থেকে ক্ষমতায় এসেছেন তাদের প্রথম কাজই হল দলবাজি করা, পার্টিবাজি করা এবং দলের জন্য সরকারি প্রশাসনযন্ত্র, সরকারি অর্থ, যা মানুষের কাছ থেকে আদায় করা হচ্ছে, জলের মত সব ব্যয় করা হচ্ছে।

[4-55—5-05 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী কত হাজার লিটার পেট্রোল এই দুই বছরে পুড়িয়েছেন? স্যার, আমার কাছে পরিসংখ্যান আছে। সেখানে ৩৮৩টি ছোট এবং বড় সম্মেলন এই বামফ্রন্টের তিনটি পার্টি মিলে করেছেন এবং তাতে প্রত্যেকটি সভায় কোথাও একজন কোথাও তিনজন মন্ত্রী গিয়েছেন। মন্ত্রীর স্ত্রী মন্ত্রীর গাড়ি চড়ে কলেজে যান, মন্ত্রীর চাকর বাজারে যান গাড়ি চড়ে। মন্ত্রীরা যদি করেন তাহলে আমি বলব, প্রশাসনের উপরে যাঁরা বসে আছেন—আই. এ. এস. অফিসার তাঁরাও নিশ্চয় করবেন, ডব্লু. বি. এস. অফিসার তাঁরাও নিশ্চয় করবেন। যদি পার্টির কাজে সরকারি জীপ ব্যবহার করা যায়, পার্টির কমরেডরা যদি সরকারি গাড়ি চড়ে দু'বেলা আমাদের চোখের সামনে নাকের ডগায় রাইটার্স বিল্ডিং থেকে বিধানসভায় আসতে পারেন তাহলে সরকারি প্রশাসনে যাঁরা বসে আছেন তাঁরাও তাদের চাকরকে পাঠাবেন বাজারে তাদের গাড়ি করে এবং তা করলে কোনও অপরাধ হয় না। কারণ পরিচ্ছন্ন প্রশাসন করার যাঁরা মালিক—ঐ মন্ত্রীরা—তাঁরা যদি করেন নিশ্চয়ই তাঁরাও করবেন এবং তাঁরাও নিশ্চয় মন্ত্রীর দেখে শিখবেন। মন্ত্রীরা যদি শেখান তাঁদের ব্যক্তিগত কাজে ব্যবহার করার জন্য তাহলে তাঁরাও ব্যবহার করতে পারেন। আজকে আমরা পরিচ্ছন্ন প্রশাসনের পদক্ষেপ হিসাবে কি দেখছি? প্রশাসনের কর্তা যাঁরা আই. এ. এস. অফিসার তাঁদের কি করতে হবে? আমি নিচের লেভেল থেকে বলব। এস. ডি. ও. থেকে ধরি। কো-অর্ডিনেশন কমিটি করা হল, বন্যার সময় কো-অর্ডিনেশন কমিটি করে ফতেয়া জারি করা হল যে কোথায় কোথায় রিলিফ দেওয়া হচ্ছে কো-অর্ডিনেশন কমিটি এস. ডি. ও.র কাছে জিজ্ঞাসা করলে তাঁকে জবাব দিতে হবে। তিনি কে? তিনি হলেন এস. ডি. ও.র অফিসের একজন ক্লার্ক। সেখানে ডি. এম.এর কাছে গিয়ে বলছেন, আপনারা কোথায় কোথায় রিলিফ দিয়েছেন বলুন, হিসাব দিন। কে গিয়ে বলছে? ডি. এম. অফিসের একজন কেরানি গিয়ে সেকথা জিজ্ঞাসা করছেন। পরিচ্ছন্ন প্রশাসন করার জন্য যাঁদের প্রশাসনের উপর বসিয়ে রেখে দেওয়া হয়েছে তাঁদের উপর খবরদারি করার জন্য একটি কমিটি করা হয়েছে—কো-অর্ডিনেশন কমিটি। আজকে মাননীয় মুখ্যমন্ত্রীর ভাষণ শুনে দুঃখ পাচ্ছিলাম। তিনি রাইটার্স বিল্ডিং-এ কো-অর্ডিনেশন কমিটিকে একটি ঘর দেবার ব্যবস্থা করলেন কিন্তু সেখানে যে আরও ৯টি সরকারি কর্মচারিদের সংস্থা আছে তারা কি অপরাধ করল? সেখানে রাইটার্স বিল্ডিং-এ বসে যদি রাজনীতি করার জন্য সুযোগ করে দেওয়া হয় কাজের পরিবর্তে তাহলে কি করে আশা করেন যে তাঁর ১০ টার সময় আসবেন, ৫ টার সময় যাবেন এবং সব কর্মচারী ঠিক ঠিক কাজ করবেন? তিনি তো নিজেই পক্ষপাত দোষে দুষ্ট।

তিনি তো রাইটার্স বিল্ডিং-এ একটি মাত্র সংস্থাকে সুযোগ করে দিলেন এবং সেখানে অন্য সমস্ত সংস্থাগুলিকে ফেলে দিলেন। এটাই কি পরিচ্ছন্ন প্রশাসনের একটা পদক্ষেপ? এটাই কি পরিচ্ছন্ন প্রশাসনের একটা ভূমিকা। ইনডিসিপ্লিন গ্রো করানোর জন্য স্বয়ং মুখ্যমন্ত্রী যদি তার পুরোহিত হন তাহলে সব জায়গাতে ইনডিসিপ্লিন গ্রো করতে বাধ্য এবং তা করছে। স্যার, আপনাকে বলি, একদিন সকালবেলায় আমি এন. আর. এস. হসপিটাল, ক্যালকাটা মেডিক্যাল কলেজ হসপিটাল এবং পি. জি. হসপিটালে টেলিফোন করেছিলাম দু'তিনজন অফিসারকে। আমি তাঁদের নাম বলব না, নাম বললে ওঁরা বরখাস্ত করে দেবেন। আমি তাঁদের জিজ্ঞাসা করেছিলাম, আপনাদের অসুবিধাটা কি? তাঁরা বললেন, অসুবিধা হচ্ছে—ইনডিসিপ্লিন ইজ দি মেন ডিফিকাল্টি। এই ইনডিসিপ্লিনটা সর্বস্তরের একটা অসুখ হয়ে দাঁড়িয়েছে। কে তৈরি করল এটা? স্যার, আমি বক্তৃতা দিলেই মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেন, সত্য বাপুলি বলেছেন, ওসব অসত্য কথা। আমরা কিছু বললেই ওঁরা বলেন ৩০ বছরের জঞ্জালের কথা। সেখানে ৩০ বছরের জঞ্জাল পরিষ্কার করতে হয়নি, জঞ্জাল মন্ত্রীকে হাসপাতালে ভর্তি হতে হয়েছে তাঁর উৎশৃঙ্খল আচরণের জন্য। নিজেরা যে জঞ্জালের সৃষ্টি করছেন সেটা কি করে পরিষ্কার করবেন সেটাই আগে চিন্তা করুন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার মানুষের কাছে অর্থনৈতিক বুনিয়াদটাই বড় কথা। মানুষ চেয়েছিল যে আমরা সুখেস্বাচ্ছন্দে থাকব। আজকে এই কমরেড দানবদের অত্যাচারে পশ্চিমবাংলার গ্রাম থেকে গ্রামান্তরের সমস্ত জায়গায় লোকে ভীত সন্ত্রস্ত। পুলিশ প্রশাসন মুখ্যমন্ত্রীর দ্বারা কন্ট্রোল হচ্ছে। পুলিশ প্রশাসনে একমাত্র মার্কসিস্ট কমিউনিস্ট পার্টির কন্ট্রোল করে এবং তাঁদের বিরুদ্ধে কোনও কেস হয় না। আমি আপনার কাছে রাখছি। মাননীয় মুখ্যমন্ত্রীর কেন্দ্রের একটা ঘটনা ২২-৩-৭৯ তারিখে সাঁতগাছিয়া তাঁর এলাকায় সি. পি. এম. কমরেডরা কয়েকজনকে মারধোর করেছে। এই ব্যাপারে সার্টিফায়েড কপি আছে যে ফ্রাকচার হয়েছে কিন্তু কোনও কেস হয়নি। কারণ এঁরা সি. পি. এম.-এর কমরেড এবং স্বয়ং মুখ্যমন্ত্রীর কনস্টিটিউয়েন্সী তার জন্য কোনও কেস নেওয়া হয়নি। কাজেই কোথায় পরিচ্ছন্ন প্রশাসন সাধারণ মানুষ আশা করবে? সাধারণ মানুষ কোথায় গিয়ে বলবে যে আমরা পরিচ্ছন্ন প্রশাসন আশা করি? এটা পেতে পারে না। পুলিশ থেকে আরম্ভ করে আই. এ. এস. অফিসার পর্যন্ত সব জায়গায় বসে কন্ট্রোল করা হচ্ছে। আজকে কিভাবে এটা কন্ট্রোল করা হচ্ছে? না, যদি কোনও আই. পি. এস. অফিসার পরিষ্কারভাবে রিপোর্ট দেবার চেষ্টা করেন তাঁকে নানাভাবে ভুল বুঝিয়ে, নানা ভাবে ভুল ধরে তাঁকে সাসপেন্ড করা হয়। যদি কোনও আই. এ. এস. অফিসার অন্যায় করার জন্য বাধা দিয়ে থাকে তাহলে তাঁকে সেই ডিপার্টমেন্ট থেকে সরিয়ে অন্য জায়গায় দেওয়া হয়। আজকে সকাল সাড়ে এগারোটার সময় আমি রাইটার্স বিল্ডিংসে গিয়েছিলাম। সেখানে এডুকেশন ডাইরেক্টোরেটে অর্ধেক চেয়ার খালি পড়ে ছিল। কোথায় সেখানে পরিচ্ছন্ন প্রশাসন? রাইটার্স বিল্ডিংসের প্রতিটি রন্ধ্রে রন্ধ্রে পাপ ঢুকে আছে। এই পাপের যে প্রায়শ্চিত্ত করার দরকার ছিল তার জন্য যে পুরোহিত বসে আছেন, তিনি হলেন তাঁদের গুরু, তিনি হলেন তাঁদের নেতা এবং তিনি তাঁদের শেখাচ্ছেন যে কোথায় গিয়ে পৌছাতে হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ সারা পশ্চিমবাংলাকে কন্ট্রোল করে রাইটার্স বিল্ডিংস। কিন্তু রাইটার্স বিল্ডিংস-এর থেকে কো-

অর্ডিনেশনের নাম করে যে ভুতের নৃত্য হচ্ছে সেই ভুতের নৃত্যের ফলে আজকে সাড়ে ছয় কোটি পশ্চিমবাংল্যার মানুষের জীবন বিপন্ন। পুলিশ প্রশাসন আই. পি. এস. অফিসারদের বসিয়ে যেখানে কন্ট্রোল করতে চেষ্টা করছেন কিন্তু যেখানে যেখানে পারছে না সেখানে তাঁদের মধ্যে ভয় ঢোকাবার চেষ্টা করছেন। মেদিনীপুরের এস. পি.কে অকারণে সাসপেন্ড করা হয়েছে এবং একসঙ্গে ২৬ জন ও. সি.কে ট্রান্সফার করা হয়েছে। কিন্তু আজকে সেই মুর্শেদ সাহেব বসে আছেন রাইটার্স বিল্ডিংসে, স্বয়ং মুখ্যমন্ত্রীর আশীর্বাদে তিনি যে কৃতিত্ব করে যাচ্ছেন, তাঁর বিরুদ্ধে তো সাসপেন্ড হয় না? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা জাজ্বল্যমান প্রমাণ রাখতে চাই এবং একটা ফাইল আপনাকে তুলে দেব। আজকে কংগ্রেস(আই)—এর সাত্তার সাহেব কিছুটা বলেছেন, হরিপদ ভারতী সাহেব কিছুটা বলেছেন। জনতা দলের হরিপদ বাবু বলেছেন যে এস. ডি. ও. সুমন্ত চৌধুরি যিনি একজন ডাক্তারের বৌকে নিয়ে পালিয়ে গেছেন, তাঁর বিরুদ্ধে মরাল পারপিচুডের কেস হল জাজেস কোর্টে চীফ প্রেসিডেন্সি ম্যাজিস্ট্রেট-এর কোর্টে হাজিরা দিচ্ছেন সরকারি গাড়ি করে এবং তাঁকে শেলটার দিচ্ছেন মুর্শেদ সাহেব, তাঁর আত্মীয় হয় বলে। আপনি এই কাগজের মধ্যে এগুলি পাবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, জুডিসিয়াল মিনিস্টার নেই, তিনি থাকলে তাঁকে বলতাম। জেলে যখন পাঁচুবাবুকে তিনি সাসপেন্ড করেছিলেন তখন তিনি বলেছিলেন যে ইন দি আই অব ল' এভরিবডি ইজ সেম। তা যদি হয় তাহলে আমরা কি দেখছি যে সেই আই. পি. এস. অফিসার রেহাই পেলেন না যেহেতু তিনি হয়ত কংগ্রেস সমর্থক ছিলেন, কিন্তু আজকে সি. পি. এম. সমর্থক বলে তার কোনও বিচার হবে না—এই হচ্ছে পরিচ্ছন্ন প্রশাসনের একটা নমুনা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আপনার কাছে আরও বলতে চাই যে পাবলিক সার্ভিস কমিশনকে কোনও কাজে লাগানো হচ্ছে না। মুখ্যমন্ত্রী ভাষণ দেবার সময় বলেছিলেন যে তিনি ভাবছেন—আমরা বোধ হয় ভাত খাই না, আমরা বোধ হয় ওদের অনেকের মতো ঘাস, খড় খাই—পাবলিক সার্ভিস কমিশন থেকে যদি নিয়োগ করা যায় তাহলে ভাল অফিসার, নিরপেক্ষ অফিসার পাওয়া যায়। কিন্তু উনি কি করলেন? তাঁদের বাই পাস করে যাতে নিজেদের ক্যাডারকে উপযুক্ত জায়গায় বসানো যায় তার জন্য তাঁদের বাদ দিয়ে নিজেরা একটা পদ্ধতি বার করে আজকে অফিসারদের নিয়োগ করছেন। এটা কেন করা হল? না, তাঁদের কথা, তাঁদের হুকুমদারি এই সমস্ত অফিসাররা শুনছেন না। তাঁর আই. এ. এস. অফিসার, ডব্লিউ. বি. সি. এস. অফিসার, তাঁরা ইউনিভার্সিটির ভাল ভাল ছাত্র, তাঁরা এই সমস্ত হুকুমদারি সব সময় শুনছেন না।

[5-05—5-15 P.M.]

কৃতি সন্তান, তারা তাদের হুকুমদার, অনেক সময় মানছে না, তাদের খবরদারি মানছেনা বলে রিভল্ট হচ্ছে ভিতরে। এই রিভল্টকে চাপবার জন্য এখন থেকে চলেছে এক পরিষ্কার সায়েন্টিফিক মেথড, নিজেদের কমিটেড পার্সনকে তাদের কমিটেড জায়গায় বসিয়ে, ইমপর্টান্ট জায়গায় বসিয়ে প্রশাসন যন্ত্রকে সমস্ত পার্টির কাজে যাতে ব্যবহার করা যায়, পরিষ্কার ভাবে তার চক্রান্ত চলছে। আমি জানি এতে আর. এস. পি. এবং ফরওয়ার্ড ব্লকের কোনও উপকার হবে না। কিন্তু তাদের টুঁটি চিপে রাখা হয়েছে। তারা এই ব্যাপারে হয়তো দুঃখিত তার চেয়ে আমরা আরও বেশি দুঃখিত। কিন্তু তাদের এমন একটা জায়গায় মারছে, বাইরে

সে সাড়া করতে পারছে না। সাড়া করবার উপায় তাদের নেই। ওরা অনেকগুলো আছেন, এদের বাদ দিয়ে মন্ত্রিসভা চলবে। কিন্তু তাদের যে আঘাত সেটা জনগণ জানে, মাঠময়দানের লোকেরা জানে, পরিচয় তাদের আছে। আজকে পি. ডব্লিউ. ডি. মিনিস্টার নেই, থাকলে প্রশ্ন করতাম, তিনি কয়েকদিন আগে বলেছিলেন, আমি অফিসে গিয়েছি সাড়ে বারোটার সময়। ঢুকে দেখলাম একজন লুঙ্গি পরা দারওয়ান বসে আছে, অফিসাররা যায়নি। যতীনবাবু কাগজে লম্বা করে স্টেটমেন্ট দিলেন। এর কন্ট্রাডিকশন নেই, পরিচ্ছন্ন প্রশাসন কি রকম চলছে দেখুন, অ্যাডমিনিস্ট্রেশন কি রকম চলছে দেখুন। সাড়ে বারোটার সময় একটা অফিসার নেই। আজকে আমাদের মুখ্যমন্ত্রী বলছেন, দেরিতে আসুন, কিন্তু কাজটা ঠিকমতো করে যান। মুখ্যমন্ত্রীর মুখ দিয়ে এই কথা বেরোচ্ছে। মুখ্যমন্ত্রী এই কথা বলতে পারলেন না যে পাঞ্চুয়্যালি আসবেন অফিসে এবং পাঞ্চুয়্যালি বাড়ি যাবেন। এটা একটা অদ্ভুত ব্যাপার। কেন তিনি বলতে পারছেন না? কি করে বলবেন? যাদের এই কথা বলবেন, তারা তো তাদেরই কেডার। তারা জানেন আজকে তারা কো-অর্ডিনেশন কমিটির আশীর্বাদে এই ছায়া মন্ত্রিসভায় বসবার জায়গায় পাচ্ছেন। আজকে আমরা জনি যে প্রশাসনের দুটি স্তরকে তিনি হাত করার চেষ্টা করছেন। একটা হচ্ছে অত্যন্ত সুচতুর বিনয় চৌধুরি মহাশয়, বর্গা অপারেশনের নামে ধোঁকা দিয়ে পশ্চিমবাংলার ৬০ পারসেন্ট ভূমিহীন লোকদের ভূমি পাইয়ে দেবার জন্য চেষ্টা করছেন গ্রামেগঞ্জে, একটা করে সার্টিফিকেট দিচ্ছেন। সেই সার্টিফিকেটটা কি? তাতে বলে দেওয়া হয়েছে, তুমি বর্গাদার। তিনি সুকৌশলে প্রকৃত ভাগচাষীকে উচ্ছেদ করে নিজেদের লোকগুলোকে বসাতে চাইছেন। কারণ আজকে নিচের স্তরে যদি কিছু কমিটেড লোক করতে পারেন, আর সরকারি কর্মচারিদের মধ্যে থেকে যদি কিছু কমিটেড লোক তৈরি করতে পারেন তাহলে আগামী দিনে নির্বাচন যদি হয় তাহলে সরকারি প্রশাসন যন্ত্রকে তারা পূর্ণভাবে ব্যবহার করতে পারবেন। তাই আজকে ওদের বিরুদ্ধে কিছু বলবার ক্ষমতা নেই, ওদের বিরুদ্ধে করবার কোনও ক্ষমতা নেই। আজকে করবার যদি ক্ষমতা থাকত তাহলে যেদিন সমস্ত মোটর ড্রাইভাররা গিয়েছিলেন রাজ্যপালের কাছে তাদের দাবিদাওয়া জানাতে, শুধু দাবিদাওয়া নয়, ভিকল্সের অপব্যবহার, তার প্রতিবাদ তারা করতে গিয়েছিলেন। কৈ পারলেন না তো তাদের ছাঁটাই করে দিতে? উনি বললেন পরিষ্কার প্রশাসন চলছে। বন্যার সময় যারা কাজ করেছে তাদের ধন্যবাদ দেওয়া হয়েছে। কিন্তু স্কুল শিক্ষকরা, প্রাইমারি স্কুলের শিক্ষকরা কি পঞ্চায়েত নির্বাচনে সাহায্য করেনি? তাঁর ভাষণে তো কোথাও শিক্ষকদের কথা নেই? কোথাও তিনি বলেননি এই কথা। পঞ্চায়েতের এতবড় একটা নির্বাচন হল, সেখানে শিক্ষকদের কি কোনও ভূমিকা নেই? বন্যা হয়ে গেল, সাধারণ মানুষের কোনও কি ভূমিকা নেই? আজকে আমরা অবাক হয়ে যাই, যেদিন বন্যা হয়েছিল কলকাতায় তিনি তিনবার ফায়ার ব্রিগেডের জীপ পাল্টে তবে রাইটার্স বিল্ডিংসে গিয়ে পৌছেছিলেন। তিনবার জীপ খারাপ হয়ে গিয়েছিল। রাইটার্সে গিয়ে দেখলেন, দ্বিতীয় কোনও মন্ত্রী আসেননি। উনি সেদিন আস্তে আহ্বান জানালেন, সকলে অফিসে এসো। মুখ্যমন্ত্রী তিনটে ফায়ার ব্রিগেডের জীপে চেপে এলেন, আর সরকারি কর্মচারিদের বললেন তোমরা সবাই এসো। প্রত্যেককে কি তিনটে করে জীপ দেওয়া হয়েছিল? অদ্ভুত ব্যাপার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে বলতে চাই, এই যে ক্রিকেটের টিকিট, এই টিকিটের কালোবাজারি হল, ধরা পড়ল, কিন্তু রাইটার্স বিল্ডিংসের ফোনে ছেড়ে দেওয়া হল। অদ্ভুত ব্যাপার। পরিচ্ছন্ন প্রশাসনের মস্তবড়

একটা নমুনা। আমি আজকে অবাক হয়ে যাই, মাননীয় জুডিশিয়্যাল মিনিস্টার এখানে নেই, সেদিন তিনি বললেন যে ন্যাচারাল জাস্টিস বলে একটা কথা আছে জানেন না? রেপ করেছে তো কি হয়েছে? দু'জন যদি বলে ঘর সংসার করব, ছেড়ে দেব না? কি হয়েছে?

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি একজন বিচক্ষণ আইনজ্ঞ, আপনি নিশ্চয়ই বুঝবেন—ন্যাচারাল জাস্টিস করবার অধিকার কেবল মুখ্যমন্ত্রী এবং আইন মন্ত্রীর আছে কি? এঁরা দু'জন মানুষই কেবল ন্যাচারাল জাস্টিস বোঝে, আর হাই কোর্টের জজ-সাহেবরা বোঝেন না? তাঁদের কি ন্যাচারাল জাস্টিস করবার অধিকার নেই? মার্ডার করলেও ছেড়ে দিতে হবে, কারণ সে ন্যাচারাল জাস্টিস চেয়েছে, সে বলেছে ভালভাবে থাকব! রেপ কেসের আসামী বলল, আমি ভালভাবে থাকব। মুখ্যমন্ত্রী বা আইনমন্ত্রী সঙ্গে সঙ্গে তাকে ছেড়ে দেবার হুকুম দিচ্ছেন। এই তো অবস্থা। আইনের উপর যদি মানুষের শ্রদ্ধা না থাকে তাহলে আপনারা যতই পুলিশ খাতে টাকা বাড়ান না কেন, শত শত পুলিশ দিয়েও কিছুই করতে পারবেন না। কারণ আইনের ওপর আনুগত্য, শ্রদ্ধা সব চেয়ে বড় জিনিস। কিন্তু এমন একটা অবস্থা আজকে সৃষ্টি হয়েছে যে মানুষের সেই শ্রদ্ধা চলে যাচ্ছে। একটার পর একটা মার্ডার কেস তুলে নিয়ে, রেপ কেস তুলে নিয়ে এই অবস্থার সৃষ্টি করছেন। আজকে মানুষ দেখছে যে, খুন করলেও সাজা হবে না, মার্ডার কেস হলে বেরিয়ে যাওয়া যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি তাই তার একটা কথা বলতে চাই যে, যে নৈরাজ্যজনক অবস্থা সারা পশ্চিমবাংলার প্রতিটি প্রশাসন যন্ত্রের রন্ধ্রে রন্ধ্রে ঢুকে গিয়েছে। তার একটাই কারণ পার্টিবাজি, দলবাজি। নিজেদের দলের কাজে সমস্ত প্রশাসন যন্ত্রকে ব্যবহার করার জন্য আজকে সব জায়গায় চেষ্টা চলছে। এর ফলে আজকে কলকাতার রাস্তার উপর বাস থেকে নামিয়ে নিয়ে চলে যাওয়া হয়, রাস্তার উপর প্রকাশ্য দিবালোকে নারী ধর্ষণ হয়, তাহলে কি করে বুঝব যে প্রশাসন আছে? ৩০ বছরের কথা বলা হয়, কিন্তু ৩০ বছরের ইতিহাসে এই জিনিস নেই। মাত্র কয়েক দিনে লক্ষ লক্ষ লোককে গুলি করে মারা হয়েছে। আর মরিচঝাঁপি বললেই, আপনারা চিৎকার করেন। সেখানকার মানুষগুলিও মানুষ আপনাদের মধ্যেও অনেকে মরিচঝাঁপির মতো জায়গায় ছিলেন, আজকে মন্ত্রী বা এম. এল. এ. হয়েছেন। সুতরাং তাদের দুরাবস্থা নিয়ে আজকে ঠাট্টা করবেন না, হাসবেন না। ইন্দিরা গান্ধীকে আপনারা স্বৈরাচারী বলেন, মরিচঝাঁপিতে সাংবাদিকদের যেতে না দিয়ে ইন্দিরা গান্ধীর চেয়েও বেশি স্বৈরাচারী মনোভাবের আপনারা পরিচয় দিয়েছেন। ইতিহাসে এর চেয়ে দুঃখের কথা আর কিছু থাকবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রীর এই ব্যয় বরাদ্দের দাবির পূর্ণ বিরোধিতা করছি এবং সেই সঙ্গে বলছি যে, এই ছায়ামন্ত্রীর বাজেটকে কখনই সমর্থন করা যায় না।

**শ্রী দীনেশ মজুমদার** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, সাধারণ প্রশাসন খাতের ব্যয় বরাদ্দের বিরোধিতা করতে উঠে মাননীয় সদস্য হরিপদ ভারতী মহাশয় প্রথমেই মাননীয় অর্থমন্ত্রী ডঃ অশোক মিত্র-কে শ্লেষ এবং ব্যাঙ্গের সুরে আক্রমণ করলেন। কি বললেন? যেখানে শতকরা ৭০ ভাগ মানুষ দারিদ্রসীমার নিচে বাস করে সেখানে সেই মানুষের উপর তিনি অতিরিক্ত কর চাপিয়েছেন পশ্চিমবাংলার এই বাজেটে। এটা কি সত্য? তাঁর পার্টির পণ্ডিত ব্যক্তি চরণ সিং, যিনি কেন্দ্রের অর্থমন্ত্রী, তিনি কি ব্যবস্থা করলেন? তিনি ঐ শতকরা ৭০ ভাগ মানুষের

উপর ট্যাক্স চাপিয়েছেন কেন্দ্রীয় বাজেটের মাধ্যমে, একথা নিশ্চয়ই স্মরণ আছে। যেখানে ডঃ অশোক মিত্র কেরোসিনের দাম কমালেন, সেখানে চরণ সিং মহাশয় বাড়িয়ে দিলেন। কাদের উপর বাড়িয়ে দিলেন? ঐ ৭০ ভাগ মানুষের উপর কেরোসিনের দর বাড়িয়ে দিলেন। শুধু কেরোসিনের দাম নয়, সমস্ত নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম না বাড়িয়ে অন্তত পক্ষে একটু নিয়ন্ত্রণে রাখা উচিত ছিল। সুতরাং এবিষয়ে আক্রমণ করার আগে তাঁর এটা চিন্তা করা উচিত ছিল। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি জানেন সরকারের প্রশাসন যন্ত্র পরিচালিত হয় সরকারি নীতির দ্বারা। প্রশাসন যন্ত্র কিভাবে পরিচালিত হবে, সেটা নির্ধারিত হয় সরকারি নীতি অনুযায়ী, এটা হরিপদ ভারতী মহাশয় বলেছেন। আমি এই প্রসঙ্গে তাঁর সঙ্গে একমত যে, ইংরাজ সাম্রাজ্যবাদের আমলে যে প্রশাসন ব্যবস্থা ছিল সেই প্রশাসনিক কাঠামোর উপর কিছু চুনকাম করে পূর্ববর্তী রাজনৈতিক নেতারা ভারতবর্ষের ধনী শ্রেণীর স্বার্থ রক্ষা করার জন্য সেই কাঠামোই ৩০ বছর ধরে বজায় রেখে দিয়েছেন।

[5-15—5-25 P.M.]

আমি তাঁর সঙ্গে একমত, তিনি পরে স্বীকার করবেন কিনা জানি না। গত ৩০ বছর ধরে আমাদের দেশে বড় লোক, বড় যারা পুঁজিপতি, জমিদার-জোতদার তাদের স্বার্থ রক্ষা করার যে নীতি, জন-স্বার্থ বিরোধী যে নীতি সেই নীতি তারা পরিচালিত করেছেন এবং প্রশাসনযন্ত্রকে ব্যবহার করেছেন সেই জনস্বার্থ বিরোধী নীতিকে পরিচালিত করার জন্য এবং আমি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই যে, সীমিত ক্ষমতার মধ্য দিয়ে এই বামফ্রন্ট সরকার সেই নীতির পরিবর্তনকে মানুষের সামনে উপস্থাপিত করার চেষ্টা করেছে। প্রশাসন যন্ত্রকে এই স্বার্থে ব্যবহার করার আরও নগ্ন চিত্র দেখেছি ১৯৭২-৭৭ সালে পশ্চিমবাংলার মানুষ সেই সময়টাকে ভুলবে না। ক্রমবর্ধমান গণ-আন্দোলন, গণ-সংগ্রামকে সাধারণ দমন-পীড়নের দ্বারা যখন মোকাবিলা করা যাচ্ছিল না তখন প্রয়োজন হয়েছিল আধা-ফ্যাসিস্ট সন্ত্রাস, তাই প্রয়োজন হয়েছিল জরুরি অবস্থা। গণ-আন্দোলন এবং গণ-সংগ্রামের সমস্ত মানুষের এই অভিজ্ঞতা যে বুর্জোয়া সংসদীয় গণতন্ত্রে যে সীমাবদ্ধ অধিকারগুলো সেই অধিকারগুলো যখন জনগণ বেশি বেশি করে প্রয়োগ করেন এবং যখন ঐ বড় লোকদের স্বার্থে আঘাত আনে তখন ধনিক শ্রেণী বুর্জোয়া গণতন্ত্রের উপর আক্রমণ সংগঠিত করে—পশ্চিমবাংলার ইতিহাসে, ভারতবর্ষের ইতিহাসে এই অভিজ্ঞতা আমাদের রয়েছে। ঐ ১৯৭২ সালে সন্ত্রাস কেন? একদিকে গণ-আন্দোলন, গণ-সংগ্রামকে দমন করার জন্য আর একদিকে ঐ সংসদীয় অধিকারগুলি মানুষ যখন বেশি বেশি করে প্রয়োগ করছিল কংগ্রেসের জনস্বার্থ নীতির বিরুদ্ধে—তারই প্রতিফলন দেখে ১৯৬৭ সালে কংগ্রেস পরাজিত, ১৯৭৯ সালে কংগ্রেস পরাজিত। ১৯৭১ সালে দুর্ভাগ্যজনকভাবে আমরা বামপন্থী ঐক্য ছিলাম না কিন্তু পশ্চিমবাংলায় কংগ্রেস পরাজিত হয়েছিল, ১৯৭২ সালে এই বামফ্রন্ট ঐক্যবদ্ধভাবে দাঁড়িয়েছিল তাই শাসকশ্রেণীর সামনে এটাই ছিল আতঙ্কের বিষয়। তারা ভেবেছিল নির্বাচনের মধ্যে দিয়ে ১৯৬৭ থেকে ৭২ ক্ষমতায় আসা যাবে না তাই ঐ কারচুপির আশ্রয় নিয়ে সন্ত্রাসের রাজত্ব তৈরি করেছিল। এই রকম একটা সরকার যে সরকারের পিছনে কোনও জনসমর্থন নেই, সেই সরকারের প্রশাসন যন্ত্রকে দলীয় স্বার্থে ব্যবহার করা ছাড়া দ্বিতীয় কোনও পথ থাকে না এবং নগ্নভাবে সেই কাজ ১৯৭২ থেকে ১৯৭৭ সালে পশ্চিমবাংলায় করা হয়েছিল।

প্রশাসন যন্ত্রকে দলীয় স্বার্থে ব্যবহার করা হয়েছিল, প্রশাসন যন্ত্রকে গণ-আন্দোলন এবং গণ-সংগ্রামকে দমন করার জন্য ব্যবহার করা হয়েছিল এবং মানুষের কোনও মৌলিক অধিকার, গণতান্ত্রিক অধিকার ছিল না। সন্ত্রাসকে তারা চিরস্থায়ী করার পরিকল্পনা করেছিলেন এই প্রশাসনযন্ত্রকে ব্যবহার করে। আমরা সরকারের আসার আগে দেশে কি পরিস্থিতি ছিল? পশ্চিমবাংলায় কোনও আইন-শৃঙ্খলা ছিল না, মানুষের কোনও গণতান্ত্রিক অধিকার ছিল না, কোনও মৌলিক অধিকার ছিল না, বিধানসভার সদস্যরাও বিনা বিচারে আটক হয়েছেন—আমি নাম করতে চাই না, পার্সোনাল এক্সপ্ল্যানেশনের জন্য আবার সময় চলে যাবে—আপনি চারিদিকে তাকালেই দেখতে পাবেন যে এই রকম একটা পরিস্থিতি এই পশ্চিমবাংলায় করা হয়েছিল। এঁরা আমাদের বিরুদ্ধে অভিযোগ করেছেন যে আমরা নাকি প্রশাসন যন্ত্রকে দলীয় স্বার্থে ব্যবহার করেছি, আমি শুধু বিনীতভাবে স্মরণ করিয়ে দিতে চাই যে দলীয় স্বার্থে নয় আপনাদের মধ্যে যে বিভিন্ন উপদল ছিল সেই উপদলীয় সংঘর্ষে—বিভিন্ন উপদলের স্বার্থে আপনারা প্রশাসন যন্ত্রকে কিভাবে ব্যবহার করেছেন—আপনাদের নেতাদের বক্তব্য আমি উপস্থিত করছি। ভলিউম ৫৬ নম্বর ২, পেজ-৭৪১। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে একটু স্মরণ করিয়ে দিতে চাই, আপনার যে প্রসিডিংস আছে তাতে আছে। শ্রী লক্ষ্মীকান্ত বসু বলেছেন "মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৯ তারিখে রাত্রিবেলায় সাড়ে ১০টা থেকে ১১ নাগাদ ২ জন ছেলে একজন বিভু মিত্র আর একজন সুরেন্দ্র নেগি—এই সুরেন্দ্র নেগি ৯২ নং ওয়ার্ডে আমার মনোনীত কলকাতা পৌরসভার মনোনীত রিপ্রেজেন্টেটিভ। এঁরা যখন মোটরবাইকে করে ফিরছিল সেইসময় একদল যুবক দেবা দত্ত ও তাপস সরকার প্রভৃতি এঁরা অন্তত ২০ জন হবে—এই ২টি ছেলেকে গড়িয়াহাটের মোড়ে আটক করে। সেখান থেকে নিকটবর্তী আমাদের পশ্চিমবঙ্গ সরকারের পৌরমন্ত্রী শ্রী সুব্রত মুখার্জির বাড়িতে নিয়ে আসে।

এবং সেখানে সুব্রত মুখার্জি নিজে হাতে করে এই ছেলে দুটিকে অমানুষিক প্রহার করে এবং তার দলবলের ছেলেরা এদের প্রহার করে। তারপর কমিশনার অব পুলিশের সঙ্গে ষড়যন্ত্র করে সেই দুটি ছেলেকে পুলিশের হাতে তুলে দেওয়া হয়। এ ঘটনার কথা আমরা জানতে পারি কাল বিকেলে। কাল সকাল থেকে ছেলে দুটি আমার অফিসে না আসায় আমি তাদের আত্মীয়ের বাড়িতে খোঁজ করি, জানতে চাই, কি হয়েছে, অফিসে আসছে না কেন? কিছুই জানতে পারি না। অবশেষে বিকেলবেলায় জানতে পারি তাদের কোর্টে নিয়ে যাওয়া হয়েছে। তাদের বিরুদ্ধে অভিযোগ তারা নাকি পৌরমন্ত্রীর বাড়ি আক্রমণ করতে গিয়েছিল এবং সেই কারণে তাদেরকে প্রহার করে পুলিশের হাতে তুলে দেওয়া হয়েছে। স্যার, ১৯ তারিখে রাত্রিবেলায় পৌরমন্ত্রীর বাড়ি আক্রান্ত হল, সে সংবাদ গতকালের সংবাদপত্রে পরিবেশিত হল না, আজকের সংবাদপত্রেও পরিবেশন করা হল না। সেই যে ছেলে দুটি আক্রমণ করল তাঁদের কাছে লাঠি নেই, ছুরি নেই, বোমা নেই—কিছুই নেই, শুধু একটা মোটর বাইক আছে, সেই দুটি ছেলেকে তুলে নিয়ে গিয়ে প্রহার করা হল। কমিশনার অব পুলিশকে যখন জানানো হল তিনি বললেন তারা গালাগালি করেছিল মন্ত্রী মহাশয়ের বাড়ির সামনে তাই তাঁদেরকে ধরা হয়েছে। স্যার, আমি আপনার কাছে দাবি জানাচ্ছি তাঁদেরকে কি অমানুষিক প্রহার করা হয়েছে সেটা দেখবার জন্য এই বিধানসভার সামনে তাঁদের উপস্থিত করুন। ঐ

পশুসুলভ মনোবৃত্তিসম্পন্ন যে মন্ত্রী তার চরিত্র এখানে পরিষ্কার হয়ে যাক, সেই ছেলে দুটিকে এখানে আনা হোক। তাদের প্রহার অত্যন্ত গুরুতর, তাদের ক্ষত অত্যন্ত গুরুতর। এই সংবাদ লিখিতভাবে আমি মুখ্যমন্ত্রীকে জানিয়েছি কিন্তু এখনও কোনও ফয়সালা হল না। আমাকে আস্থা হারাতে হচ্ছে, আইন-শৃঙ্খলা বিপন্ন হচ্ছে। যিনিই রক্ষক তিনিই যদি ভক্ষকের ভূমিকা গ্রহণ করেন তাহলে পশ্চিমবাংলার মানুষ বাঁচতে পারে না। এ সম্পর্কে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে এখানে পুলিশ দপ্তরের রাষ্ট্রমন্ত্রীও আছেন, তাঁরও দৃষ্টি আকর্ষণ করে আমি জানতে চাইছি। কেন না আমি জানি, একটা গভীর ষড়যন্ত্র চলছে। গত পরশুদিন রাত্রিতে তাদের আটক করা হল, তার একমাত্র কারণ গতকাল সিটি সাউথ কলেজে নির্বাচন ছিল। এই নির্বাচনে এই ছেলেদুটিকে আমার দায়িত্ব দেওয়া ছিল। এই নির্বাচনকে কেন্দ্র কের কয়েকদিন আগে ঐ কলেজের গেটে আমাকে আক্রমণ করা হয়। সংবাদপত্রে সেই সংবাদ পরিবেশিত হয়েছে তা সত্ত্বেও গতকাল সিটি সাউথ কলেজে আমাদের ছেলেরা নির্বাচনে বিজয়ী হয়ে এসেছে। এই ষড়যন্ত্র, এই চক্রান্ত আজকে যদি এখানে দমন করা না হয় তাহলে পশ্চিমবঙ্গের কোনও মানুষের আজকে নিরাপত্তা নেই পরিষ্কারভাবে আমি আজকে একথা জানিয়ে দিচ্ছি।

তার পরের পাতায় শ্রী পঙ্কজ ব্যানার্জি মহাশয় বলেছেন,—স্পিকার মহাশয় আমি এর সঙ্গে এটুকু জুড়ে দিতে চাই যে দুটি ছেলেকে মন্ত্রীর বাড়িতে নিয়ে গিয়ে প্রহার করা হয়েছে, তারা যে গাড়িতে করে যাচ্ছিল সেই গাড়িটি মোটর বাইকটি পরের দিন সকালে মন্ত্রীর বাড়ি থেকে পুলিশ এসে নিয়ে গেছে, পড়ো-বাইকটি নিয়ে গেছে, এইটুকু যুক্ত করে দিয়ে, কত বড় অপরাধ, সেদিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

[5-25—5-35 P.M.]

এই দিকে আপনাদের দৃষ্টি আকর্ষণ করছি, আরও অনেক আছে, কিন্তু সময় নেই বলে বলতে পারছি না। এই বইয়ে ১৮২ পাতায় অনন্ত ভারতী মহাশয় দৃষ্টি আকর্ষণ করে বলেছিলেন কিভাবে দক্ষিণ বেলেঘাটায় দুইটি কংগ্রেস ইউনিয়নের মধ্যে সংঘর্ষ চলছে এবং সেখানে একটির দিকে প্রশাসন যন্ত্রকে ব্যবহার করা হচ্ছে।

**শ্রী সুনীতি চট্টরাজ :** অন এ পয়েন্ট অফ অর্ডার স্যার, মাননীয় সদস্য দীনেশবাবু যেকথা বললেন তা দিয়ে প্রমাণ করতে চাইছেন, জ্যোতিবাবু এবং সিদ্ধার্থবাবু এই দিক থেকে এক।

**শ্রী দীনেশ মজুমদার :** মাননীয় সদস্য আমার বক্তব্য খুব পরিষ্কারভাবেই বুঝতে পেরেছেন যে ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত এই নীতির ভিত্তিতেই প্রশাসন যন্ত্র চালিত হত। এটা দুঃখজনক হলেও বাস্তব সত্য। উচ্চপদস্থ কর্মচারিদের একটা অংশের সঙ্গে ওঁদের অশুভ আঁতাত গড়ে উঠেছিল, বলে প্রশাসন যন্ত্রকে ব্যবহার করার ক্ষেত্রে এর মধ্যে একটা দুর্নীতির আখড়া গড়ে উঠেছিল। আমরা ৩৬ দফা কর্মসূচির মধ্যে এই কথা বলিনি যে আমরা সরকারে এলেই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে থেকে সামাজিক রাজনৈতিক পরিস্থিতির মধ্যে থেকে সমস্ত দুর্নীতি বন্ধ করতে পারব। কারণ আমরা জানি পুঁজিবাদি সমাজ ব্যবস্থা

যতদিন থাকবে, শ্রেণী বিভক্ত সমাজ ব্যবস্থা যতদিন থাকবে ততদিন দুর্নীতিকে শেষ করা যাবে না। এই বাস্তব বোধ আমাদের আছে। আপনি বিচারালয়ের সঙ্গে জড়িত, আপনি জানেন ডেট জানতে হলে টেবিলের তলা দিয়ে হাত ফিরে আসে, সীল মারতে গেলে তারজন্য দক্ষিণা দিতে হবে আমাদের দেশের বিচারপতিরাও এসব জানেন, কিন্তু তার জন্য কি করতে পারি। উপর থেকে তলা পর্যন্ত একটা দুর্নীতির শেকড় গড়ে উঠেছিল। আজকে এই সরকার ক্ষমতায় আসবার পর সেটা ভাঙতে আরম্ভ করেছে, দুর্নীতির বিরুদ্ধে সংগ্রাম এই সরকারই করতে পারে। জনসাধারণ মন্ত্রিসভা এবং গণসংগঠনগুলি যদি এক হয় তাহলে দুর্নীতির বিরুদ্ধে সংগ্রাম করা যাবে। তাই আমরা জানি সাধারণ মানুষ, গণসংগঠনগুলি এবং জনপ্রতিনিধি হিসাবে শুধু বিধানসভা বা লোকসভা নয় পঞ্চায়েতের নির্বাচিত সদস্য থেকে আরম্ভ করে সকল মানুষ এবং মন্ত্রিসভা যদি ঐক্যবদ্ধভাবে দুর্নীতির বিরুদ্ধে সংগ্রামকে শক্তিশালী করতে পারি তাহলে আমরা নিশ্চয় জয়লাভ করতে পারব এবং তাহলেই মানুষ মাথা উঁচু করে দাঁড়াতে পারবে। আমরা একথা বলিনি সীমাবদ্ধ ক্ষমতা নিয়ে সমস্ত দুর্নীতি বন্ধ হয়ে যাবে। মাননীয় সদস্যদের অনুরোধ করব আপনারা বিধানসভার ভলিয়ুম ৫৬, পেজ ১২৩টা দেখুন ওখানে রবীন ঘোষ বলেছিলেন—হাওড়ায় একটা ফাংশন হবে বলে লক্ষ টাকা সংগ্রহ করা হয়েছিল যার সঙ্গে অনেক মন্ত্রীর নাম জড়িত ছিল, স্পিকার অপূর্বলাল মজুমদার সেই নামগুলির উল্লেখ করে গেছেন। সেই টাকায় ফাংশন হল না, এবং সেই লক্ষ টাকারও কোনও হিসেব নেই, অথচ প্রশাসন যন্ত্রকে সেই কাজে ব্যবহার করা হয়েছিল। এই রকম ইতিহাস আপনারাই সৃষ্টি করেছেন। বামফ্রন্ট সরকারের নীতি হচ্ছে ওঁদের উল্টো নীতি। ওঁদের নীতি ছিল জনস্বার্থবিরোধী নীতি, আর আমাদের নীতি হচ্ছে প্রোপিপল পলিসি। প্রশাসন যন্ত্রকে সেই নীতির সঙ্গে সংযুক্ত করে যতটা সম্ভব সেইদিকে নিয়ে যাবার যে প্রচেষ্টা সেটাই হচ্ছে আমাদের সরকারের লক্ষ্য এবং সেই লক্ষ্য নিয়ে আমরা এগোবার চেষ্টা করছি। আমরা চাই সরকারি কর্মচারিদের সঙ্গে জনসাধারণের একটা নিবিড় সম্পর্ক গড়ে উঠুক। এতদিন জনসাধারণের একটা নিবিড় সম্পর্ক গড়ে উঠুক। এতদিন জনসাধারণের অভিজ্ঞতা কি ছিল? তাদের অভিজ্ঞতা ছিল প্রশাসন যন্ত্রের সঙ্গে জড়িত সরকারি কর্মচারী মানে হচ্ছে নিপীড়নের যন্ত্র, এই নীতির আমরা পরিবর্তন চাই সেইজন্য বর্তমান পরিস্থিতির সঙ্গে মিলিয়ে চলবার জন্য আমরা তাঁদের আবেদন করেছি। এই কাজ খুব কঠিন কাজ। সেইজন্য সরকারি কর্মচারিদের গণতান্ত্রিক চেতনা যাতে বিকশিত হয় তার জন্য রাস্তাগুলি খুলে দিতে হবে। এই সরকার সেই ব্যবস্থাই করছেন, আপনারা এখানে কো-অর্ডিনেশন কমিটির বিরুদ্ধে উষ্মা প্রকাশ করলেন কিন্তু তাঁদের যে অধিকার আপনারা কেড়ে নিয়েছিলেন সেই অধিকার আমরা তাদের ফেরত দিয়েছি এবং অন্যান্য সংগঠনগুলিকেও আমরা মর্যাদা দিচ্ছি। আমাদের সরকার একমাত্র এই কৃতিত্বের দাবি করতে পারেন।

অতএব জানেন যে ব্যবস্থার মধ্যে যে পরিবেশের মধ্যে এই প্রশাসন যন্ত্রের সঙ্গে তাঁরা জড়িত রয়েছেন সেই ব্যবস্থাগুলির পরিবর্তনের কথা আমাদের সরকার বিবেচনা করছেন। সার্ভিস রুল পরিবর্তনের কথা আমরা ভাবছি। সর্ব নিম্ন দীর্ঘ দিনের যে দাবি, যে দাবি নিয়ে আজকে জনতা সরকার বিহারে রয়েছে, আজকে সেই সরকার কর্মচারিরা ধর্মঘটের পথে পা বাড়িয়েছেন, সেই কেন্দ্রীয় হারে মহার্ঘভাতার দাবিকে আজকে পশ্চিমবঙ্গ সরকার স্বীকৃতি

দিয়েছেন। শুধু পশ্চিমবঙ্গ সরকারি কর্মচারী নয়, ঐ ১০০ টাকা এক্স-গ্র্যাসিয়া টাকার অঙ্কে বিচার করবেন না, ভারতবর্ষে প্রথম একটি রাজ্য সরকারি কর্মচারিদের এই মর্যাদার স্বীকৃতি দিলেন, পশ্চিমবঙ্গের সরকারি কর্মচারী লড়াই করে তাঁদের সহযোগী শক্তি বামফ্রন্ট সরকারের কাছ থেকে যে দাবি আদায় করেছে সারা ভারতবর্ষের সরকারি কর্মচারিরা এই দাবি আদায় করার জন্য গোটা ভারতবর্ষে লড়াই এবং সংগ্রাম আগামী দিনে গড়ে তুলবে। পরিবর্তনের মনোভাব নিশ্চয়ই আমরা কিছুটা লক্ষ্য করেছি, তবে যে পর্যায়ে আমরা চাই, যেটা আমাদের সাধারণ মানুষের আশা-আকাঙ্খা, সেখানে নিশ্চয়ই আমরা পৌঁছাতে পারিনি। কিন্তু পরিবর্তন আমরা লক্ষ্য করেছি। মুখ্যমন্ত্রীর বাজেট ভাষণে আপনারা দেখেছেন যে বিগত বন্যায় কিভাবে সর্ব স্তরের সরকারি কর্মচারিরা এই জাতীয় দুর্দিনে আত্মনিয়োগ করেছিলেন, কিভাবে তাঁরা ঝাঁপিয়ে পড়েছিলেন। এই কো-অর্ডিনেশন কমিটি বলেছিলেন যে এই দুর্দিনে আমরা ছুটি চাই না, ছুটির মধ্যে আমরা কাজ করব। জানি না এটাই তাঁদের অপরাধ কিনা কো-অর্ডিনেশন কমিটির বিরুদ্ধে অভিযোগ তোলার। পুলিশের বিরুদ্ধে বহু অভিযোগ আছে, এটা অস্বীকার করার কোনও উপায় নেই, কিন্তু এটাও বাস্তব ঘটনা বন্যাকে কেন্দ্র করে আমরা দেখেছি কিভাবে তার মনোভাবের পরিবর্তন হতে পারে, অর্থাৎ তাদের কাজে লাগানো যায়, সেটা নির্ভর করে সরকারি নীতি কি হবে তার উপর। যদি জনস্বার্থ বিরোধী নীতি হয় তাহলে তাকে একভাবে ব্যবহার করা যায়, আর জনমুখী যদি নীতি হয় তাহলে তাকে আর একভাবে ব্যবহার করা যায়। প্রশাসন যন্ত্রের দুর্নীতির কথা বলেছেন। মাননীয় হরিপদ ভারতী মহাশয় বলেছেন অমিয় মজুমদারের কথা। আমি শুধু এটুকু স্মরণ করিয়ে দিতে চাই আপনি কার জন্য বলছেন? পাবলিক সার্ভিস কমিশনের সদস্য হিসাবে যখন ঐ ভদ্রলোক একজন কলেজের অধ্যাপককে তাঁর ছেলের জন্য উমেদারি করছেন পরীক্ষার জন্য সেইরকম ব্যক্তিকে চেয়ারম্যান করতে বলছেন? একটু বিবেচনা করে দেখুন, বলার আগে একটু খোঁজ খবর নিয়ে বলা উচিত। আমরা জানি প্রশাসনের উচ্চ পদে যাঁরা রয়েছেন তাঁদের বেশিরভাগ সরকারি নীতিকে প্রয়োগ করতে চান, বেশিরভাগ নিরপেক্ষভাবে সরাকারি নীতিকে প্রয়োগ করতে চান। কিন্তু এটাও আমরা জানি এই প্রয়োগের ক্ষেত্রে তাঁদের মধ্যে অনেক শিথিলতা রয়েছে, একথা আমার অস্বীকার করতে চাই না। হরিপদ ভারতী মহাশয় একটা কথা বলেছেন যে লাল ফিতার বাঁধন, ঐ ইংরাজ আমল থেকে ৩০০ বছর ধরে প্রশাসন ব্যবস্থায় যে লাল ফিতার বাঁধন সেটা আজও আল্গা হয়নি, একটা ফাইল এক ঘর থেকে আর এক ঘরে যেতে আজও সময় লাগে। সুতরাং আমরা আবেদন করব উচ্চ পদস্থ সরকারি কর্মচারী বেশির ভাগ যাঁরা আমাদের সরকারি নীতিকে প্রয়োগ করতে চান এই শৈথিল্য নিজেদের মধ্যে যা আছে সেটা তাঁরা দূর করুন, আরও বেশি উদ্যোগী হন, নিজেদের মানসিকতার আরও পরিবর্তন ঘটান এবং জনসাধারণের সঙ্গে সংযোগকে আরও সুদৃঢ় করার চেষ্টা করুন, প্রশাসন যন্ত্রকে দমন পীড়নের যন্ত্র হিসাবে আগে যেভাবে মনে করতেন, যে পরিবেশে ছিলেন সেই পরিবেশের পরিবর্তন ঘটেছে এটা অন্ততপক্ষে আপনারা মনে করার চেষ্টা করুন এবং সেইভাবে আরও সহযোগিতা করুন এই আবেদন আপনাদের কাছে জানাব। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত প্রশাসন যন্ত্রের উচ্চ পদস্থ অফিসারদের একটা অংশ যাঁরা বিরোধী দলের সদস্যদের মধ্যে যাঁরা সরকারে ছিলেন তাঁদের সঙ্গে যে গাঁটছড়া বেঁধেছিলেন, গোটা প্রশাসন যন্ত্র সমাজ ব্যবস্থাকে দুর্নীতির পঙ্কে ডুবিয়ে দেবার যে ব্যবস্থা করেছিলেন তাঁরা আমাদের নীতি পছন্দ

করছেন না। যাঁরা অ্যান্টি-পিপল পলিসির সঙ্গে ওতপ্রোতভাবে জড়িত ছিলেন বামফ্রন্ট সরকারের প্রো-পিপল পলিসি তাঁরা অ্যাক্সেপ্ট করতে পারছেন না। তাই পদে পদে বাধা সৃষ্টি করার প্রচেষ্টা আমাদের অভিজ্ঞতায় আছে। আমরা একথা বলতে চাই যে পশ্চিমবঙ্গের সমস্ত মানুষকে আমরা ঐক্যবদ্ধ করব, এইসব অশুভ আঁতাতের বিরুদ্ধে সংগ্রামের মধ্যে দিয়ে আমরা তাকে মোকাবিলা করব আগামী দিনে।

[5-35—5-45 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের যা অভিজ্ঞতা তাতে দেখছি প্রশাসন যন্ত্রকে জনমুখী করবার জন্য আমাদের কিছু ব্যবস্থা নিতে হবে। মাননীয় অর্থমন্ত্রী তাঁর বাজেট ভাষণে যে কথা বলে শেষ করেছিলেন সেটা আমি এখানে উল্লেখ করতে চাই। তিনি বাজেট বক্তৃতার শেষ পাতায় শেষ প্যারাগ্রাফে বলছেন, "বিভিন্ন সরকারি নিয়ম ও পদ্ধতি যা বহু বছর আগে অন্য পরিবেশের প্রয়োজনে রচিত হয়েছিল তাও মাঝে মাঝে পথের বাধা হয়ে দাঁড়ায়। পশ্চিমবঙ্গ সার্ভিস রুলস এবং পশ্চিমবঙ্গ ফাইনান্সিয়াল রুল্স আমরা পরিশোধনের কথা ভাবছি। উন্নয়নের কর্মসূচিগুলি দ্রুত সম্পন্ন করার জন্য এটা প্রয়োজন।" আপনারা জানেন বাজেট এখান থেকে পাস হয়ে যাবার পর এখানে অ্যাপ্রোপ্রিয়েশন বিল পাস হবে এবং তারপর বিভিন্ন ডিপার্টমেন্ট-এর অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপ্রুভাল প্রয়োজন এবং ফাইনান্সিয়াল স্যাংশন প্রয়োজন এবং তারজন্য প্রয়োজন হয় কিছুদিন সময়। আপনারা মার্চ মাসে বাজেট পাস করে দেবেন কিন্তু তার অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপ্রুভাল এবং ফাইনান্সিয়াল স্যাংশন হবে অক্টোবর/নভেম্বর মাসে এবং তারপর ডি. এম., বি. ডি. ও. এবং এস. ডি. ও.র কাছে টাকা যাবে। এই যদি অবস্থা হয় তাহলে মার্চ মাসের মধ্যে সব টাকা কি করে খরচ করা যাবে? কাজেই যে অভিযোগ করা হয়েছে মুখ্যমন্ত্রীর এবং অর্থমন্ত্রীর বিরুদ্ধে সেটা সত্য নয়। এবারে আমরা যে টাকা পেয়েছি তার থেকে বেশি খরচ করেছি। তবে এখন আমাদের এই ব্যবস্থা করতে হবে যে, বাজেট পা হবার সঙ্গে সঙ্গে অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপ্রুভাল এবং ফাইনান্সিয়াল স্যাংশন এপ্রিল/মে মাসের মধ্যে করে দিতে হবে এবং জুন মাসের মধ্যে প্রতিটি জেলার ডি. মে., এস. ডি. ও. এবং বি. ডি. ও.র হাতে টাকা চলে যাবে যাতে তাঁরা উন্নয়নমূলক খাতে ব্যয়ের ব্যাপারে সুষ্ঠুভাবে সাহায্য করতে পারে। কাজেই আমাদের অর্থমন্ত্রী তাঁর বাজেট ভাষণের শেষ পাতায় যে কথা বলেছেন আমি সরকারকে অনুরোধ করব এই সম্পর্কে তাঁরা যেন যথাবিহিত ব্যবস্থা অবলম্বন করেন। এত দেরি কেন হবে? বেশি করে ঘাটতে হবে, বেশি করে উদ্যোগ নিতে হবে। আমি যে প্রস্তাব দিয়েছি এপ্রিল/মে মাসের মধ্যে করতে হবে সেটা যদি করতে হয় তাহলে প্রশাসনকে জনমুখী করতে হবে এবং সেটা করতে হলে যে সমস্ত বাধা আছে তাকে কাটাতে হবে। কাজেই আমি সমস্ত কর্মচারিদের বলছি আপনারা ওই মনোভাব পরিত্যাগ করুন। তারপর, আমরা বলেছি রাজ্যের হাতে অধিক ক্ষমতা চাই, টাকা চাই। আমরা নীতির ভিত্তিতে পরিচালিত হই। বিকেন্দ্রীকরণের নীতির ক্ষেত্রে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার ভারতবর্ষের প্রথম দিক দিশারী। আমরা পঞ্চায়েতের হাতে আরও বেশি করে টাকা দিয়েছি এবং বিকেন্দ্রীকৃত নীতি শুধু আমরা ঘোষণাই করিনি, আমরা তাকে বাস্তবে রূপ দিয়েছি। আমরা পঞ্চায়েত স্তরে, জেলা পরিষদ স্তরে এবং পঞ্চায়েত সমিতির স্তরে একথা বলে দিয়েছি যে, আপনারা স্বয়ং শাসিত সংস্থা,

নির্বাচিত সংস্থার নেতৃত্বে কাজ করবেন, তাঁদের সঙ্গে সহযোগিতা করবেন। আমরা আরও বলেছি, তাঁদের যে নীতি নির্ধারিত হবে সেটাকে প্রশাসন যন্ত্রের মাধ্যমে আপনারা প্রয়োগ করবেন। আমরা কখনও বলিনি প্রশাসন যন্ত্র খবরদারি করবে ওই নির্বাচিত সংস্থার উপর। এটা হচ্ছে পরিবর্তিত নীতি। কিন্তু এটা অনেকে গ্রহণ করতে পারছেন না। আমি শুনেছি জেলা ম্যাজিস্ট্রেট জেলা পরিষদের অফিসে আসতে চান না। তিনি মনে করেন এটা নাকি ছোট কাজ, তিনি দাম্ভিক লোক। এরকম অফিসার নাকি এস. ডি. ও. এবং বি. ডি. ও.দের মধ্যেও রয়েছে। আমরা জনগণকে ঐক্যবদ্ধ করবার মধ্য দিয়ে আমাদের নীতি প্রয়োগ করব। আমি শেষ কথা বলব, এই প্রশাসন যন্ত্র শ্রেণী বিভক্ত সমাজে শ্রেণী স্বার্থে পরিচালিত হয়। কাজেই এই সমাজ ব্যবস্থার মৌলিক পরিবর্তন ছাড়া প্রশাসন যন্ত্রের মৌলিক পরিবর্তন হবে না। এটা আমরা জানি কিন্তু তা সত্ত্বেও এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেও গত ৩০ বছরে যে ব্যবস্থা ছিল তাকে কি করে উন্নত অবস্থায় আনা যায় সেইজন্য বামফ্রন্ট সরকার জনগণকে নিয়ে সংগ্রাম করবে। একথা বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নলিনীকান্ত গুহ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজকে এই সভার সামনে মুখ্যমন্ত্রী মহাশয় যে ডিমান্ড রেখেছেন তাকে পুরাপুরি সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। আমি দেখেছি এই সভায় বিরোধীপক্ষের তরফ থেকে বিভিন্ন ভাবে সরকারি বক্তব্যকে আক্রমণ করা হয়েছে। শুধু তাই নয়, মুখ্যমন্ত্রীকে বলা হয়েছে মরিচঝাঁপিতে কেন সাংবাদিকদের যেতে দেওয়া হল না? তাঁরা আরও বলেছেন এটা নাকি তাঁর স্বৈরতান্ত্রিক মনোভাব। আমি সাত্তার সাহেবকে বলছি সারা ভারতবর্ষের কথা ছেড়ে দিলেও এই পশ্চিমবাংলাতেই দেখেছি সাংবাদিকদের শুধু বাধাই দেওয়া হয়নি, তাঁদের স্বৈরতান্ত্রিক শাসন ব্যবস্থা নয়? ইমার্জেন্সি পিরিয়ডে তাঁরা কি সাংঘাতিক অবস্থার সৃষ্টি করেছিলে সেকথা কি সাত্তার সাহেব আজকে ভুলে গেলেন? আজকে যে ডিমান্ড প্লেস করা হয়েছে তাতে আমার বক্তব্য হচ্ছে বৃটিশ সাম্রাজ্যবাদ চলে যাবার পর তাঁরা এই ৩০ বছর ধরে প্রশাসন চালিয়ে যে অবস্থার সৃষ্টি করে গেছেন তার নতুন মৌলিক পরিবর্তন করা এত সহজ ব্যাপার নয়। আমি দেখেছি কথায় কথায় এঁরা মরিচঝাঁপির কথা বলেন। মরিচঝাঁপির এই কথা বলার অর্থ দলবাজি ছাড়া আর কিছুই নয়। আপনারা তো একথা বললেন না যে সেখানকার উদ্বাস্তুদের পুনর্বাসন সেখানে হবে কিনা? মরিচঝাঁপির প্রশ্ন তুলে সারা পশ্চিমবাংলার জনসাধারণকে উত্তেজিত করবার চেষ্টা চলছে। তবে জনসাধারণ সে বিষয়ে সচেতন আছে এবং সেকথা আমরা বিভিন্ন মিটিংয়ে বলেছি। তারপর কথায় কথায় আপনারা বলছেন এই যে প্রশাসন চলেছে এর পেছনে একটা ছায়া প্রশাসন রয়েছে। আমাদের যে বামফ্রন্ট কমিটি রয়েছে তারাই পথনির্দেশ করে এই বামফ্রন্ট সরকার কমিটি যে পথের মধ্যে ফাটল ধরাবার চেষ্টা করছেন আপনারা বলছেন যে এর মধ্যে থেকে আর. এস. পি. এবং ফরওয়ার্ড ব্লকের কোনও লাভ হবে না। আমরা সেরকম কোনও লাভ জানি না, আমরা চাই জনসাধারণের আত্মরক্ষা করতে আমাদের স্বার্থে মানে জনসাধারণের স্বার্থ, এবং সেই আদর্শ সামনে রেখে আমরা চলার চেষ্টা করছি। আপনারা মনে রাখবেন এটা ১৯৬৯ সাল নয়, এটা ১৯৭৯ সাল। আমরা মানুষকে সংগঠিত করার চেষ্টা করছি এবং আমরা বিশ্বাস করি বামফ্রন্ট সরকার যদি জনসাধারণের স্বার্থ তুলে ধরতে পারেন তাহলে বামফ্রন্ট সরকারের স্বার্থ রক্ষিত হবে।

[5-45—5-55 P.M.]

সুতরাং সেইটা সামনে রেখেই চলবার চেষ্টা করছি। শুধু তাই নয়, বামপন্থীরা নির্বাচনে যে ৩৬ দফা কর্মসূচি রেখেছিলেন, আজকে বিভিন্ন কাজের মাধ্যমে বিভিন্ন পন্থা গ্রহণ করা হচ্ছে তাকে কার্যে রূপায়িত করার জন্য এবং আজকে এই ডিমান্ডের মধ্য দিয়েও সেই চেষ্টা হচ্ছে। এই সরকারের সচিবালয়ের যে প্রশাসন রয়েছে এবং জেলা স্তরে যে প্রশাসন রয়েছে সেক্ষেত্রে একটা নীতি নির্ধারণ করা হবে এবং সেই নীতিকে কার্যে রূপায়িত করা হবে। আজকে বামফ্রন্ট সরকারের নতুন একটা কাজ হয়েছে এবং সেই কাজ হল গ্রাম পঞ্চায়েতকে সাফল্যমণ্ডিত করা। তাদের ভবিষ্যত একটা কর্মপন্থাকে সাফল্যমণ্ডিত করার উপর অনেক কিছু নির্ভর করছে। সেটা হল, গ্রামবাংলা এবং শহর বাংলার মধ্যে শ্রমিক কর্মচারিদের বিভিন্ন দিকে সাহায্য করা। তাই জনসাধারণ এই সরকারের কাছে এগিয়ে এসেছে। তারা এই সরকারকে নিজেদের সরকার বলে গ্রহণ করেছে। তাই তারা প্রায় এক কোটি টাকা দিয়ে সাহায্য করেছে। অনেক সময় বিরোধী দল থেকে বলা হয়েছিল, এই বারের বিধ্বংসী ফ্লাডের ফলে যে অবস্থার সৃষ্টি হয়েছে তাতে কলকাতা শহর গ্রামবাংলার লোকে ভর্তি হয়ে যাবে। অ্যাডভাইসরি রিলিফ কমিটিতে বিশ্বনাথবাবু এই কথা বলেছিলেন। শহরে লোক আসেনি। ১২টি জেলাতে বিধ্বংসী বন্যা হল। সেই এলাকাগুলোতে তারা তাদের নিজেদের পুনর্বাসন এবং তাদের ঘর নির্মাণ—বিভিন্ন দিক থেকে তারা নিজেরা নিজেদের ব্যবস্থা করেছে। আজকে পঞ্চায়েতের মাধ্যমে কাজ করেছে বলেই এটা সম্ভব হয়েছে। শুধু তাই নয়, তারা পঞ্চায়েতের বিভিন্ন কর্মসূচিকে বিভিন্নভাবে সাহায্য করেছে এবং তার ফলে আজকে সুষ্ঠভাবে কাজ করা সম্ভব হয়েছে। আজকে পশ্চিমবাংলায় যে অবস্থা সৃষ্টি হওয়ার সম্ভাবনা ছিল তা হয়নি। আজকে নিরপেক্ষ দৃষ্টি নিয়ে কথা বলুন। আজকে নাকি প্রশাসন যন্ত্র ভেঙে পড়ছে—একথা প্রায়ই বিরোধী দলের মুখে শুনতে পাই। কিন্তু আজকে যদি বিশ্লেষণ করেন এবং কলকাতা শহরের চারদিকে যদি দেখেন, দু'একটা ভুল হয়তো হলেও হতে পারে, এত কোটি লোকের মধ্যে দু'একটা ভুল হলেও হতে পারে, কিন্তু প্রচুর তা হচ্ছে না। সমস্ত ব্যাপারগুলো যদি আমরা ভালভাবে দেখি তাহলে এইটা দেখতে পাবো। আজকে কলকাতা প্রশাসন সম্পর্কে বলতে পারি, কলকাতার বিভিন্ন অঞ্চলে থানা রয়েছে, তার মধ্যে দেখতে পাই, পুলিশের মধ্যে দুর্নীতিপরায়ণ অফিসার কিছু কিছু আছেন, কিন্তু তাদের মধ্যে সৎ কর্মচারীও আছেন। তাদের কাছ থেকে যদি কাজ চাই, তাহলে তাদের সম্বন্ধেও ভাবতে হবে। আজকে সরকারি কর্মচারিদের যদি কাজে উদ্যোগী করতে হয় তাহলে প্রমোশন ইত্যাদি ব্যাপারে, তাদের ইনক্রিমেন্ট এবং এফেসিয়েন্সী বারের ব্যাপারে ভাল করে পর্যালোচনা করা দরকার। তাদের ক্রমোন্নতি বা প্রমোশনের ব্যাপারে এফেসিয়েন্সি যাতে বজায় থাকে তাহলে ভাল হয়।

মাননীয় স্পিকার মহাশয় আমি আপনার মাধ্যমে এই কথা বলতে চাই যে এফিসিয়েন্সি বেসিসে যেভাবে প্রমোশন দেওয়া হয় সেখানে একটা দুর্নীতির বাসা বেঁধে আছে। অনেক সময় দেখেছি এফিসিয়েন্ট লোক প্রমোশন পায়নি। আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব এই এফিসিয়েন্সি কাম সিনিয়রিটি যাতে ঠিক ঠিকভাবে রক্ষিত হয় সেদিকে যেন তিনি দৃষ্টি দেন। আজকে জেনারেল অ্যাডমিনিস্ট্রেশন সম্বন্ধে বলতে গিয়ে এই কথা বলতে চাই যে কি পঞ্চায়েত ইলেকশনে কি বিভিন্ন দিক থেকে আমরা নতুন দৃষ্টিভঙ্গি নিয়ে নতুন কর্মপদ্ধতি নিয়ে চলেছি

এবং তাতে আমাদের কাজও অনেক বেড়ে গিয়েছে। বি. ডি. ও.র উপর গ্রাম বাংলার অ্যাডমিনিস্ট্রেশনের ভার ছিল এক সময়। কিন্তু আজকে আর তা নেই পঞ্চায়েত যে সমস্ত কাজ হবে সেখানে যাঁরা ইলেকটেড হয়েছেন তারা সেটা পরিচালনা করবেন। এবং বি. ডি. ও.কে পঞ্চায়েতের অধীনে এসে কাজ করতে হবে। পঞ্চায়েত ইলেকশনের পূর্ব পর্যন্ত সমস্ত এক্সিকিউটিভ ফাংশন সমস্ত কিছু শাসন করার দায়িত্ব জে. এল. আর. ও., বি. ডি. ও. এই সমস্ত অফিসারদের উপর ন্যস্ত ছিল। এবং বিভিন্ন ব্যাপারে গ্রামবাংলার মানুষদের তাদের সম্মুখে উপস্থিত হতে হোত। কিন্তু আজকে গ্রামবাংলার লোক পঞ্চায়েতে ইলেকটেড হয়েছেন এবং ব্লক পর্যায়েও গ্রামবাংলার মানুষ নির্বাচিত হয়েছেন তারাই আজকে সমস্ত কিছু পরিচালনা করবেন। আজকে নতুন পরিস্থিতিকে সামনে রেখে নিশ্চয় তাঁরা আজকে বিভিন্ন দিক থেকে প্রশাসনকে নতুনভাবে চালাবার চেষ্টা করবেন। বি. ডি. ও.কে অফিসে থেকে কাজ করতে হবে। এখন একটা প্রশ্ন এসে যেতে পারে যে এই সমস্ত অফিসারদের মনে একটা সাইকোলজিক্যাল এফেক্ট আসতে পারে এবং তাতে কাজ হ্যাম্পার হবে কিনা এই দিকে মাননীয় মুখ্যমন্ত্রী প্রকৃতভাবে নজর দেওয়া উচিত। আমাদের যে প্রচেষ্টা সেই অনুসারে পঞ্চায়েতে যে সমস্ত কাজ হয়েছে তাতে আমরা জনগণের সাড়া পেয়েছি এবং সফলভাবে যদি আমরা এগোতে পারি তাহলে ভূমি সংস্কার এবং অন্যান্য যে সব জিনিস রয়েছে তাকে আমরা রূপায়িত করতে পারব। আমরা রিলিফের কাজে সাফল্যমণ্ডিত হয়েছি। আজকে আমরা রিলিফ গ্রামবাংলার চারিদিকে ছড়িয়ে দিয়েছি সেখানে সুষ্ঠভাবে গৃহ নির্মাণ প্রভৃতি কাজ ভালভাবে চলছে। আজকে পঞ্চায়েত যেভাবে কাজ করছে যেভাবে তারা চেষ্টা করছে এই প্রচেষ্টাকে আমাদের সফলভাবে এগিয়ে নিয়ে যাবার সর্বতোভাবে চেষ্টা করতে হবে। জেলা স্তরে কার্য পরিচালনা করার জন্য সেখানে জেলা পরিষদ রয়েছে এবং ব্লক পর্যায়েও যে সমস্ত লোক ইলেকটেড হয়েছে তাদের মধ্যে যদি আমরা কো-অর্ডিনেশন স্থাপন করতে পারি তাহলে আমাদের কাজ আরও সুষ্ঠুভাবে হবে এবং সে চেষ্টা আমাদের করতেই হবে। আমাদের অ্যাডমিনিস্ট্রেশনের বিভিন্ন সাইড আছে।

[5-55—6-05 P.M.]

এই প্রশাসনের মধ্য দিয়ে বিভিন্ন কাজ চালাতে গিয়ে আমরা দেখেছি বিভিন্ন রকমের কর্মচারীর মধ্যে, আই. এ. এস., ডব্লিউ. বি. সি. এস. অফিসারদের মধ্যে অনেক রকম গ্রিভান্স রয়েছে। অনেক সময় দেখা যায় সর্বভারতীয় ক্ষেত্রে ৩০ শতাংশ লোক প্রোমোশনের সুযোগ সুবিধা পায়। আরও বেশি যদি প্রোমোশনের সুযোগ দেওয়া হয় তাহলে সে নিশ্চয় প্রশাসনকে আরও ভালভাবে পরিচালিত করবে। সুতরাং আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব আমাদের উপর যে দায়িত্ব রয়েছে সেই দায়িত্বকে পুরোপুরি সাফল্যমণ্ডিত করার জন্য একদিকে যেমন কর্মচারিদের বিভিন্ন দিক দিয়ে সুযোগ সুবিধা দেব, চাকরি এবং নিরাপত্তার অ্যাসিওরেন্স দেব, তেমনি অন্যদিকে সাথে সাথে তাদের কাছ থেকে সর্বতোভাবে কাজ পাবার আশা রাখব এবং জনসাধারণের স্বার্থেই সেই কাজ পরিচালিত হবে। সুতরাং বার পন্থী সরকারের প্রধান কাজই হল জনসাধারণের স্বার্থ পুরোপুরিভাবে রক্ষা করা এবং সেদিক দিয়ে আমি মনে করি বামপন্থী সরকার সর্বতোভাবে চেষ্টা করে যাবে। এই কথা বলে মুখ্যমন্ত্রীর ডিমান্ডকে পুরোপুরি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে একটি কথা বলছি। ৮ হাজার জব অ্যাসিস্ট্যান্ট নিয়োগ করার জন্য একটা জি. ও. বেরিয়েছে। এর মধ্যে ১ হাজার শিডিউল্ড কাস্টস রিজার্ভেশন থাকার কথা ৭টা = ১টা হলে, কিন্তু জি. ও.তে রিজার্ভেশনের কথা কিছু বলা নেই। সেই জন্য আমি এই ব্যাপারে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় যে ব্যয় বরাদ্দ এখানে উপস্থাপন করেছেন আমি তা সমর্থন করছি এবং সঙ্গে সঙ্গে বিরোধী দলের মাননীয় হরিপদ ভারতী মহাশয় আলোচনা প্রসঙ্গে যে কয়েকটি কথা বলেছেন সেই সম্পর্কে কয়েকটি কথা বলার প্রয়োজন আছে। কংগ্রেস(ই) নেতা আব্দুস সাত্তার সাহেব যে বক্তব্য রেখেছেন সেই সম্পর্কে বিশেষ কিছু বলার নেই। যত দিন যাচ্ছে তিনি ততই নিজ-গুণে প্রকাশিত হয়ে পড়ছেন, প্রতিমার ভিতরকার খড় দিনের পর দিন বেরিয়ে যাচ্ছে। কাজেই সেই তার সম্পর্কে কোনও বক্তব্য রাখার প্রয়োজন নেই। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের বক্তব্য প্রসঙ্গে হরিপদ ভারতী মহাশয় বলেছেন প্রশাসন ব্যবস্থার কোনও পরিবর্তন ঘটেনি বামফ্রন্ট সরকারের দু'বছর শাসন ব্যবস্থায়। এই কথার পুনরুক্তি করে কোনও লাভ নেই, এই বিষয়ে দীনেশ মজুমদার এবং আরও অনেকেই বলেছেন।

আমরা যে প্রশাসনিক কাঠামো উত্তরাধিকার সূত্রে বহন করে চলেছি সেটা হচ্ছে বৃটিশ উপনিবেশিক এবং প্রতিক্রিয়াশীল শাসনযন্ত্র। স্বাভাবিকভাবে এই প্রশাসনযন্ত্রের মধ্যে থেকে সমাজ ব্যবস্থার আমূল পরিবর্তন ঘটতে পারে না, সমাজ ব্যবস্থায় যদি কিছু বৈপ্লবিক পরিবর্তন না ঘটে। আমরা সেই প্রত্যাশাও করি না। আজকে আমরা প্রশাসনিক কাঠামোর মধ্যে থেকে শাসন ব্যবস্থায় কি দেখছি? সেখানে রায়ের জায়গায় সেন আসছে, সেনের জায়গায় মুখার্জি আসছে, মুখার্জির জায়গায় রায় অথবা বসু আসছে। কাজেই তার মধ্য দিয়ে আমূল পরিবর্তন ঘটে যাবে এই বাতুলতা আমাদের নেই।

তবুও, তা সত্ত্বেও একথা অনস্বীকার্য যে পশ্চিমবাংলায় বন্যার প্রাক্কালে গোটা পশ্চিমবাংলা জুড়ে যে বিপর্যয় ঘটে গিয়েছিল সেই বিপর্যয়ের ক্ষেত্রে সরকারি কর্মচারিরা যে ভূমিকা গ্রহন করেছিলেন তা নিঃসন্দেহে ৩০ বছরের সরকারি কর্মচারিদের জনমুখী যে আচরণ তারমধ্যে এটা একটা উজ্জ্বল দৃষ্টান্ত হয়ে থাকবে। সঙ্গে সঙ্গে একথাটাও বলতে হবে, যেটা বাস্তব যে পরবর্তী সময়ে—আগে এবং পরে—আমাদের যে প্রাত্যহিক অভিজ্ঞতা বিভিন্ন সরকরি অফিস সমূহ সম্বন্ধে তাতে করে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে কথা বলেছেন যে লক্ষ্যণীয় পরিবর্তন ঘটেনি আমিও সে কথাই বলব যে প্রকৃতপক্ষে সেখানে লক্ষ্যণীয় পরিবর্তন ঘটেনি। আমাদের যে অভিজ্ঞতা তাতে বলতে পারি ঐ জেলা শহরের কালেক্টরেট বিল্ডিং শুধু নয় মাননীয় মন্ত্রী মহাশয়রা যেখানে বসেন সেই রাইটার্স বিল্ডিং-এ বিভিন্ন সময়ে বিভিন্ন কাজে গিয়ে দেখেছি আমাদের প্রত্যাশা মতন যেভাবে কাজ ত্বরান্বিত হবার কথা সেখানে আমাদের সেই প্রত্যাশা পূরণ হচ্ছে না। বামফ্রন্ট সরকার ৩৬ দফা কর্মসূচি সফল করার জন্য সরকারি কর্মচারিদের জন্য কেন্দ্রীয় হারে মহার্ঘভাতা দেবার ব্যবস্থা করেছেন—নিঃসন্দেহে উল্লেখযোগ্য কাজ হয়েছে এবং তার সঙ্গে সঙ্গে তৃতীয় ও চতুর্থ শ্রেণীর কর্মচারিদের যে

কনফিডেন্সিয়াল অ্যানুয়াল রিপোর্ট প্রথা বাতিল করেছেন সেটাও নিঃসন্দেহে উল্লেখযোগ্য। তবে এর সঙ্গে আর একটা বক্তব্যও আমার থাকছে, সেটা হচ্ছে, সাধারণ কর্মচারিদের কাজের যে অ্যাসেসমেন্ট—তাঁর কি কাজ করছেন—সেই অ্যাসেসমেন্টের ক্ষেত্রটা কিভাবে নির্ধারণ করা হবে, তাঁদের কাজের মাত্রা কিভাবে নির্ধারণ করা হবে সেটাও দেখা দরকার। স্যার, শুধু সমাজবাদী রাষ্ট্রের নয়, ধনতান্ত্রিক রাষ্ট্রের ক্ষেত্রেও আমরা জানি যে সরকারি কাজের মাত্রা নির্ধারণ করার জন্য ব্যবস্থা থাকে। সরকারি কর্মচারিরা ১০টা থেকে ৫টা পর্যন্ত কি কাজ করছেন তা অ্যাসেসমেন্ট করার কোনও ক্ষেত্র যদি না থাকে তাহলে প্রশাসনিক ব্যবস্থার ক্ষেত্রে যে মান ক্রমশ নিচে নেমে যাবে সে বিষয়ে কোনও সন্দেহ নেই। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ জানাব, তৃতীয় এবং চতুর্থ শ্রেণীর সরকারি কর্মচারিদের ক্ষেত্রে যেমন কনফিডেন্সিয়াল অ্যানুয়াল রিপোর্ট প্রথা বাতিল করা হল ঠিক সেইভাবে প্রথম এবং দ্বিতীয় শ্রেণীর কর্মচারিদের ক্ষেত্রেও সেটা বাতিল করার কথা চিন্তা করতে হবে। প্রশাসনের একই কাঠামোর মধ্যে ৪টি গ্রুপের ক্ষেত্রে পৃথক ব্যবস্থা নেওয়া নিশ্চয় সঙ্গত হবে না, এই ডবল স্ট্যান্ডার্ড প্রথা চালু করা নিশ্চয় ঠিক হবে না। এর পর স্যার, আমি পঞ্চায়েত প্রসঙ্গে কয়েকটি কথা বলবো। নিঃসন্দেহে গ্রামবাংলার রূপান্তরের ক্ষেত্রে, গ্রামবাংলার পুনর্গঠনের ক্ষেত্রে এই পঞ্চায়েত ব্যবস্থা একটা বিরাট ভূমিকা গ্রহণ করবে। কিন্তু সঙ্গে সঙ্গে যে প্রশ্নটা আসে সেটা হচ্ছে, আজকে বি. ডি. ও.র সঙ্গে জেনারেল অ্যাডমিনিস্ট্রেশনের সম্পর্কটা কি হবে সেটাও দেখা দরকার। বি. ডি. ও. গ্রাম স্তরে উন্নয়নের ক্ষেত্রে যাঁর মূল ভূমিকা তার ওপর জেনারেল অ্যাডমিনিস্ট্রেশন খবরদারি করবে এটা নিঃসন্দেহে ক্ষতিকর। ৫০-এর দশকে সমষ্টি উন্নয়ন দপ্তর খোলা হয়েছিল কাজের বিকেন্দ্রীকরণের জন্য। ৫০-এর দশকে যেটা খোলা হয়েছিল সেটা ব্যর্থ হয়েছে কারণ জনজীবনের সঙ্গে তাদের সম্পর্ক ছিল না। বামফ্রন্ট সরকার সঙ্গত কারণেই পঞ্চায়েতের মধ্যে দিয়ে সাধারণ মানুষের সঙ্গে সরকারের সংযোগ ঘটিয়েছেন। কাজেই এখানে সমষ্টি উন্নয়ন বিভাগের মুখ্য হিসাবে বি. ডি. ও.র যে মূল ভূমিকা থাকবে সেই ভূমিকা কার্যত ডিসেন্ট্রালাইজেশন করা হল না।

[6-05—6-15 P.M.]

সমষ্টি উন্নয়ন বিভাগ পঞ্চায়েতের সঙ্গে যুক্ত হল সঙ্গত কারণে কিন্তু দেখা গেল সেই উন্নয়নের অর্থাৎ ব্লক ডেভেলপমেন্টের যে মূল বি. ডি. ও. সেই বি. ডি. ও.কে রাখা হয়েছে সাধারণ প্রশাসনের সঙ্গে। এটা বিকেন্দ্রীকরণ হয়নি। এটা ডিসেন্ট্রালাইজেশনের যে নীতি সেই নীতি বানচাল হয়ে একটা কেন্দ্রীভূত ব্যবস্থা হিসাবে গড়ে উঠেছে। কাজেই সেদিকে আমাদের চিন্তা করতে হবে এবং সঙ্গে সঙ্গে আরও যে কথা বলতে চাই সেটা হচ্ছে আমাদের অভিজ্ঞতায় দেখেছি যে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট, এস. ডি. ও.-এর যে ভূমিকা সেই ভূমিকা কোঅর্ডিনেটিংয়ের ভূমিকা হয়ে দাঁড়িয়েছে। আমরা নিশ্চয়ই এটা চাই না যে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট এবং এস. ডি. ও. এদের ভূমিকা হবহু সেই বৃটিশ আমলের মতো হবে। কিন্তু সঙ্গে সঙ্গে একথাও বলতে বাধ্য হচ্ছি যে ডি. এম. এবং এস. ডি. ও.—এঁদের সেই বৃটিশ আমলের ভূমিকা, সেই বৃটিশ আমলের ঠাটবাট তাঁর পুনরুত্থান আমরা চাই না তেমনি এটাও চিন্তা করার আছে যে, সমস্ত প্রশাসন বিভাগে ওয়ান ম্যান অ্যাডমিনিস্ট্রেশন-এর লক্ষ্যণ ঘটছে এবং তার ফলে প্রশাসনের ক্ষেত্রে কোঅর্ডিনেশনের অভাব ঘটবে সেটা সম্পর্কেও আমাদের চিন্তা

করতে হবে। আজকে প্রসাসনিক ব্যবস্থার মাধ্যমে বামফ্রন্ট সরকারের যে ৩৬ দফা কর্মসূচি সেই কর্মসূচিকে যদি ত্বরান্বিত করতে হয়, বাস্তবে যদি রূপ দিতে হয় তাহলে এদিকে দৃষ্টি দিতে হবে। তারপর যে কথা বলতে চাই সেটা হচ্ছে বৃটিশ আমলে সব সময় জেনারেল অ্যাডমিনিস্ট্রেশন একটা মুখ্য জায়গায় ছিল এবং পুলিশ প্রশাসনের জায়গা ছিল দ্বিতীয়। আমরা আজকে কার্যত কি দেখছি? আমরা দেখছি যে পুলিশ প্রশাসন আজকে বিশেষ করে কলকাতার অভিজ্ঞতার কথা বলবো না, মফস্বলে এবং গ্রামাঞ্চলে পুলিশ প্রশাসন মুখ্য ভূমিকা গ্রহণ করে ফেলেছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাব যে জেনারেল অ্যাডমিনিস্ট্রেশন এবং পুলিশ প্রশাসন যার সঙ্গে জনজীবন আজকে সব থেকে বেশি করে যুক্ত সেগুলিকে ঠিক করে যদি জনমুখী করে গড়ে তুলতে হয় সেই জনমুখী করে গড়ে তোলার প্রয়োজনে, জনসাধারণ এবং শ্রমজীবী মানুষের স্বার্থ রক্ষার তাগিদে প্রথমত জেনারেল অ্যাডমিনিস্ট্রেশনের সমস্ত বিভাগে একটা কমপ্লেন সেল তৈরি করা দরকার এবং পুলিশের ক্ষেত্রেও সেই রকম একটা কমপ্লেন সেল তৈরি করা দরকার। আজকে পুলিশ ব্যবস্থাটা সাধারণ মানুষের পীড়নের যন্ত্র হিসাবে যদি ব্যবহার হয়, তাকে যদি ঠিকমতো জনকল্যাণের জন্য পরিচালিত করতে হয় তাহলে সেখানে কমপ্লেন সেল তৈরি করার প্রয়োজনীয়তা আছে। আমি একটা বক্তব্য পড়ছিলাম। প্রাক্তন মুখ্যমন্ত্রী সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে তিনি যে বক্তব্য রেখেছিলেন জেনারেল অ্যাডমিনিস্ট্রেশনের সময় সেটা পড়ছিলাম। তিনি সেখানে যে কথা বলতে চেয়েছিলেন বিধানসভার সদস্যদের তিনি অত্যন্ত বাগাড়ম্বর করে বলেছিলেন যে বিধান সভার সদস্যদের প্রশাসনের সঙ্গে যুক্ত করতে হবে, ভূমিকা দিতে হবে এই সব কথা বলেছেন এবং ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সালের মধ্যে গোটা গ্রাম বাংলা জুড়ে ঐ এম. এল. এ.দের নাম করে, এম. এল. এ.দের প্রশাসনের সঙ্গে যুক্ত করতে গিয়ে বিভিন্ন নির্বাচন কেন্দ্রে এক একজন ক্ষুদে মনসুবেদার প্রতিষ্ঠা করেছিলেন এবং তার ফলে আমরা দেখেছি যে সেই সমস্ত জায়গায় একটা স্বৈরাচারী শাসন ব্যবস্থা গড়ে তোলার যে ভূমিকা সেই ভূমিকা হয়ে দাঁড়িয়েছিল। কিন্তু আজকে যে জিনিসটা দেখছি তাতে প্রশাসনের সঙ্গে জনপ্রতিনিধিদের সংযোগের ক্ষেত্রে সেই জায়গায় ক্ষুন্ন হয়ে যাচ্ছে। বিধানসভার সদস্যদের সঙ্গে প্রসাসনিক সংযোগ রাখা দরকার। কিন্তু সেটা আমরা নিশ্চয়ই ঐ সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলের মতো ক্ষমতাকে ক্ষুন্ন করতে চাই না। বিধানসভার সদস্যদের প্রশাসনিক ব্যবস্থার সঙ্গে যুক্ত থাকার একটা নির্দিষ্ট বিধি ব্যবস্থা থাকা দরকার। তা যদি না হয় বিধানসভার সদস্যদের ভূমিকা যদি ন্যূন হয়ে যায় তাহলে আমার নিজের ধারণা যে তার প্রতিক্রিয়া নিশ্চয়ই দেখা দিতে বাধ্য। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর যে বক্তব্য তাঁকে আমি সমর্থন করছি এবং তাঁর নেতৃত্বে পশ্চিমবঙ্গ পুনর্গঠনের যে কাজ চলছে তাকেও সমর্থন করছি আন্তরিকভাবে। কিন্তু এই বাস্তব কথাগুলি বলার প্রয়োজনীয়তা এই জন্য যে বামফ্রন্ট সরকারের ৩৬ দফা কর্মসূচি বাস্তবে রূপায়িত করতে গেলে যে কথাগুলি বলার প্রয়োজনীয়তা আছে। তারপর আর একটা দিকেও আমি দৃষ্টি দিতে বলব। আজকে পঞ্চায়েত নির্বাচন হয়ে গেছে। আজকে রাজ্যের স্বার্থে এগুলি দৃষ্টি রাখতে হবে যে জেলাপরিষদগুলির যেন প্রতিটি পঞ্চায়েত সমিতিতে অর্থ বরাদ্দের ক্ষেত্রে তারা যেন সমতার দৃষ্টিভঙ্গিতে পরিচালিত হয়। কারণ এই বছর এমন হয়েছে যে কোনও কোনও নির্বাচন কেন্দ্রে দেখা গেছে যে সেখানকার পঞ্চায়েত সমিতিগুলি জেলাপরিষদ থেকে এক পয়সাও পায়নি। এটা যদি হয় তাহলে একটা এলাকায় উন্নয়নের কাজ হবে আর একটা

এলাকা বঞ্চিত হবে, এটা হতে পারে না। কাজেই এই দিকে এমনভাবে দৃষ্টি দিতে হবে যাতে সমানভাবে সমস্ত পঞ্চায়েত সমিতিগুলির মধ্যে বন্টন হয়। তা যদি করতে পারি তাহলে পঞ্চায়েত নির্বাচনের মধ্যে দিয়ে গ্রামবাংলার মানুষের মধ্যে যে নব জাগরণের সৃষ্টি হয়েছে, মানুষ তার স্বাধিকার প্রতিষ্ঠার স্বপ্ন দেখছে তাকে বাস্তবে রূপ দিতে গেলে এই বিষয়ে সতর্ক থাকতে হবে। এই কথা বলে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের বক্তব্যকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিজয় বাউড়ি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মুখ্যমন্ত্রী সাধারণ প্রশাসন দপ্তরের যে বাজেট এখানে পেশ করেছেন, আমি তার উপর কয়েকটি কথা বলতে চাই। আজকে এই দপ্তরের উপর আলোচনা করতে গিয়ে প্রথমে যে কথাটা বলা প্রয়োজন বলে মনে করি তা হচ্ছে, মাথাভারি প্রশাসন সম্পর্কে এই প্রশাসনকে যেভাবে মাথাভারি করে গড়ে তোলা হচ্ছে, সেই প্রসঙ্গে এখানে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে মুখ্যমন্ত্রী যখন বিরোধী পক্ষের আসনে ছিলেন, তখন তিনিও এই মাথাভারি প্রশাসনের বিরুদ্ধে বলেছিলেন। কিন্তু আজকে আমরা লক্ষ্য করছি তিনি যখন প্রথম ক্ষমতায় এলেন এবং এই দপ্তরের ভার তাঁর নিজের হাতে নিলেন, তখন এই মাথাভারি প্রশাসন বা তার যে ব্যয়, তা কমানোর কথা এই বাজেটের মধ্যে বলেননি, আমরা দেখতে পেলাম না। বরং আমরা লক্ষ্য করলাম, এই মাথাভারি প্রসাসন বর্তমান বামফ্রন্ট সরকারের আমলে দিনের পর দিন বেড়ে যাচ্ছে। আমরা এটাও লক্ষ্য করলাম, আজকে এই মাথাভারি প্রশাসন এর ফলে যেভাবে জনসাধারণের টাকাকে যথেচ্ছভাবে খরচ করা হচ্ছে, তা আদৌ খরচ করার প্রয়োজন আছে কি না, আমাদের সেটা চিন্তা করা দরকার। কারণ আমরা দেখতে পাচ্ছি বিগত কংগ্রেস সরকার থাকাকালীন ১৯৭৩ সালে গেজেটেড অফিসারের সংখ্যা ছিল প্রায় ১২ হাজার, এবং তা বাড়তে বাড়তে আজকে পৌঁছেছে ১৫ হাজারে। শুধু তাই নয়, আমরা দেখছি, বর্তমানে বিভিন্ন দপ্তরে সেই সমস্ত অফিসারদের পদ সৃষ্টি করা হচ্ছে এবং সেখানে এই সমস্ত অফিসারদের নিয়োগ করা হচ্ছে। যেমন উদাহরণস্বরূপ বলতে চাই কর্পোরেশনে ডেপুটি চীফ নিয়োগ করা হয়েছে। শুধু তাই নয়, এখানে সরকারি কর্মচারী, যারা তাদের দলীয় লোক তাদের প্রমোশন দিয়ে এই সমস্ত পদ সৃষ্টি করা হচ্ছে এবং মাথা ভারি প্রশাসনকে বাড়িয়ে তোলা হচ্ছে। অথচ এর কোনও প্রয়োজন আছে বলে মনে করি না। কারণ এই সমস্ত অফিসার যারা তারা তাদের কি কাজ করেন এই সম্পর্কে বিধানসভার বিরোধী পক্ষ থেকে অনেকেই উত্থাপন করেছেন। আমি এখানে কয়েকটি তথ্য তুলে ধরতে চাই, এটা শুধু আমার কথা নয়, ২৪শে মার্চ যুগান্তর কাগজে বেরিয়েছে, গত ১৬ই মার্চ এর ঘটনা, কর্মচারিরা লেটে আসছেন কি না তা দেখবার জন্য সকাল ১১টায় হাজরা খাতায় অফিসারদের দাগ কেটে দেবার কথা। অর্থাৎ ১১টার পরে কেউ এলে এই দাগের নীতি সই করতে হবে। কিন্তু অধিকাংশ অফিসার ১১টার পরে অফিসে আসেন। তাই ওঁরা শৃঙ্খলা আনতে পারেন না। আবার আর এক জায়গায় বলা হচ্ছে, গত ১৬ই মার্চ নিউ সেক্রেটারিয়েট-এ অ্যাডমিনিস্ট্রেটর জেনারেল ও অফিসিয়াল ট্রাস্টির অফিসে দেখলাম বেলা সোয়া চারটায় ক্যারাম খেলা হচ্ছে, অফিস কাছারিতে যেন একটা কুছপরোয়া নেই ভাব।

[6-15—6-25 P.M.]

তাহলে আজকে এর দ্বারা পরিষ্কার হয়ে যাচ্ছে যে, এই সমস্ত অফিসারদের র‍্যাঙ্কের লোকেদের, যাদের আজকে নিয়োগ করা হচ্ছে, তাদের কি এই হচ্ছে কাজ করার নমুনা। অথচ এইভাবে জনসাধারণের টাকা আজকে অপ-ব্যবহার বা খরচ করা হচ্ছে। কাজেই আমি যেটা বলছিলাম যে, জনসাধারণের টাকা এইভাবে খরচ করবার কোনও অধিকার বা কোনও প্রয়োজন আছে কিনা সেটা আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে একবার চিন্তা করতে অনুরোধ করছি। শুধু তাই নয় এই সমস্ত অফিসাররা কিভাবে জনসাধারণের টাকা যথেচ্ছভাবে খরচ করেন তারও চিত্র তুলে ধরা হয়েছে। এখানে বলা হয়েছে, "এখন পেট্রোলের দাম লিটার পিছু ৪ টাকা ৫ পয়সা আর সবগুলো সরকারি গাড়ি বা জীপ পেট্রোলেই চলে। এই গাড়ির অপব্যবহার দেখতে হলে রবিবার বা ছুটির দিন ডায়মণ্ডহারবার যেতে পারেন। কাজের দিনে বিভিন্ন বড় স্কুল-কলেজের সামনে, নিউ মার্কেট, গড়িয়াহাট বা অন্যান্য মার্কেটের সামনে দেখতে পাবেন। অফিসের সময় বেলা সাড়ে দশটা থেকে বারোটার মধ্যে বিভিন্ন সরকারি অফিসের সামনে দেখবেন। রাইটার্স বিল্ডিং-এর সামনে দাঁড়ালে আরও একটি মজার ব্যাপার দেখতে পাবেন। ইউনিসেফ কিংবা অন্যান্য আন্তর্জাতিক সংস্থা দেশের গরিব আর আর্ত মানুষের সেবার জন্যে যে বিদেশি গাড়িগুলো দান করেছেন, সেগুলো চড়ে স্বাস্থ্য দপ্তরের অধিকাংশ অফিসাররা অফিস আলোকিত করতে আসছেন। দাতারা যদি জানতেন যে, এইভাবে গাড়িগুলো ব্যবহার করা হবে, তাহলে নিশ্চয়ই তাঁদের দান করার প্রবৃত্তি উবে যেত।" সুতরাং আমরা দেখতে পাচ্ছি জনসাধারণের টাকা এই সমস্ত অফিসাররা যথেচ্ছভাবে খরচ করে চলেছে। শুধু এই জিনিসই নয়, এখানে আরও বলা হচ্ছে যে, গাড়িগুলোর কিভাবে ব্যবহার করা হচ্ছে, "একজন সরকারি কর্মচারী প্রতিদিন টালিগঞ্জ নাকতলা থেকে রাইটার্স যাতায়াত করেন। খুব কম করে অন্তত প্রতিদিন ৪০ কিলোমিটার জীপ গাড়ি চড়েন। এক লিটার পেট্রোলে জীপ গাড়ি চলে মোটামুটি হিসেবে পাঁচ কিলোমিটার। তাহলে ওঁর যাতায়াতে অন্তত আট লিটার অর্থাৎ বত্রিশ টাকার পেট্রোল পুড়ছে এর সঙ্গে গাড়ির ক্ষয়ক্ষতি, ড্রাইভারের মাইনে ইত্যাদি সব মিলিয়ে প্রত্যেকদিন অন্তত ৫০ টাকা খরচ হচ্ছে। অফিসারটি নিশ্চয়ই দু'হাজার টাকার বেশি মাইনে পান না। কিন্তু ওঁকে অফিসে আনতে জনসাধারণের দেড় হাজার টাকা লাগছে।" তাহলে আমরা দেখছি যে প্রশাসনিক ক্ষেত্রে অফিসাররা কিভাবে খরচ করছে। এটা শুধু একটা গাড়ির কথা নয়, "পরিবহন দপ্তরের একজন মুখপাত্র আন্দাজ করে বললেন, কলকাতা পুলিশ বাদে শহর এলাকার বিভিন্ন অফিসে অন্তত আটশো গাড়ি আর জীপ আছে। আর কলকাতা পুলিশের গাড়ির সংখ্যা পাঁচশোর কাছাকাছি। তাহলে ১৩শো গাড়ি শুধু কলকাতাতে এইভাবে চলছে এবং জনসাধারণের টাকা খরচ হচ্ছে। সুতরাং আজকে এটা কমাবার প্রয়োজন আছে কিনা এটা মাননীয় মুখ্যমন্ত্রীকে চিন্তা করতে বলছি। আমরা জানি প্রশাসনিক নিরপেক্ষতা গণতন্ত্রের রক্ষাকবচ। কিন্তু সেই নিরপেক্ষতা বর্তমান বামফ্রন্ট সরকারের আমলে দেখছি না, যেমন বিগত কংগ্রেসি আমলেও আমরা দেখিনি। কংগ্রেসি আমলে যেরকম প্রশাসনিক নিরপেক্ষতা বিরোধীদের ক্ষেত্রে বজায় ছিল না, সেইরকম আজকে বামফ্রন্টের আমলেও আমরা দেখছি বিরোধী দলগুলির ক্ষেত্রে যেভাবে প্রশাসন আচরণ করছে তাতে প্রশাসনিক নিরপেক্ষতা বলা যায় না। আজকে বিরোধী দল যদি জনসাধারণকে নিয়ে বিভিন্ন

দাবিতে ডেপুটেশনে যায় তাহলে আমরা দেখতে পাচ্ছি তাদের ডেপুটেশন পর্যন্ত নেওয়া হয় না। শুধু তাই নয় বামফ্রন্ট সরকার প্রশাসনিক নিরপেক্ষতার কথা বলেন, কিন্তু আজকে আমরা দেখছি বামফ্রন্ট সরকার আসার পর থেকে বহু স্কুল কলেজে নির্বাচিত প্রশাসন ভেঙে দিয়ে তাঁরা প্রশাসক নিয়োগ করেছেন। তারপর আমরা আরও দেখছি যে কোনও উন্নয়নমূলক কাজ আজকে শাসক দলের স্বার্থে করা হচ্ছে এবং তাঁদের লোকজনদের নিয়ে করা হচ্ছে। বিরোধী দলের সেখানে কোনও স্থান নেই। সুতরাং এই জিনিসকে প্রশাসনিক নিরপেক্ষতা বলে না। আমরা প্রশাসনিক নিরপেক্ষতা বলতে যা বুঝি তা হচ্ছে দলমত নির্বিশেষে সকলের জন্য প্রশাসনিক নিরপেক্ষতা। আশা করি মাননীয় মুখ্যমন্ত্রী এদিকে একটু দৃষ্টি দেবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে প্রশাসনের চরিত্র সম্বন্ধে আর একটা কথা বলতে চাই যে, আমাদের দেশের সমাজ ব্যবস্থা হচ্ছে পুঁজিবাদী সমাজ ব্যবস্থা, অর্থাৎ শ্রেণী বিভক্ত সমাজ ব্যবস্থা। একদিকে আমাদের দেশের গরিব, মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত মানুষ যাঁরা শোষিত হচ্ছেন তাঁরা, আর একদিকে তাঁদের যারা শোষণ করছে সেই সমস্ত ধনী শ্রেণীর মানুষ।

যাদেরকে আমরা পুঁজিপতি শ্রেণী বলি এবং এই পুঁজিবাদী সমাজব্যবস্থায়, শ্রেণী বিভক্ত সমাজব্যবস্থায় যে রাষ্ট্র আছে সেই রাষ্ট্রশ্রেণী স্বার্থের উর্দ্ধে নয়। এই রাষ্ট্র হচ্ছে সামরিকবাহিনী ও প্রশাসন, পুলিশ ও প্রশাসন এবং বিচার বিভাগ—এই তিনটি স্থায়ী অঙ্গ নিয়েই যে রাষ্ট্র সেই রাষ্ট্র শ্রেণী স্বার্থের উর্দ্ধে নয়। অর্থাৎ পুঁজিবাদের শোষণ, নিপীড়ন, জুলুম বজায় রাখার জন্য এর সৃষ্টি, তাই আমরা জানি এই প্রশাসন দ্বারা দেশের জনসাধারণের স্বার্থে কোনও উন্নয়নমূলক কাজ করে না এবং এর দ্বারা কোনও উন্নয়নমূলক কাজ করা যায় না। অথচ এই বামফ্রন্ট সরকার মূলত এই প্রশাসনের উপর নির্ভর করে তাদের কর্মসূচি রূপায়ণের কথা ভাবছেন এবং চিন্তা করছেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাই যে এই বামপন্থী সরকারের এই প্রশাসন সম্পর্কে সঠিক দৃষ্টিভঙ্গি থাকা উচিত এবং সেই দৃষ্টিভঙ্গি হচ্ছে প্রশাসন থেকে প্রভাব মুক্ত হয়ে জনসাধারণের উপর নির্ভর করে এবং জনসাধারণের মধ্য থেকে গণতান্ত্রিক আন্দোলন গড়ে তুলে তার উপর ভিত্তি করে এই বামফ্রন্ট সরকার তার সমস্ত কর্মসূচি রূপায়ণ করা প্রয়োজন কিন্তু এখানে তা দেখছি না। যদিও তারা বলেছেন জনসাধারণের মধ্য থেকে তাদের কর্মসূচি রূপায়ণের চেষ্টা করা হবে কিন্তু কাজের ক্ষেত্রে তা দেখছি না। এই বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসবার পরে ঠিক কংগ্রেস সরকারের মতন একই কায়দায় প্রশাসনের উপর নির্ভর করে তাদের কর্মসূচি রূপায়ণ করে চলেছেন। তাই দেখছি ঠিক আগেকার মতনই এই প্রশাসনের ব্যয়-বরাদ্দ বৃদ্ধি পেয়েছে। আমি এই সম্পর্কে একটি হিসাব তুলে ধরতে চাই। এই প্রশাসনের উপর নির্ভর করে কিভাবে বামফ্রন্ট সরকার এই খাতে দিনের পর দিন ব্যয় বৃদ্ধি ঘটিয়েছেন। ১৯৭৬-৭৭ সালে এই খাতে টাকা ধরা হয়েছিল ৬ কোটি ৮৩ লক্ষ ১৪ হাজার টাকা। এটা বাড়তে বাড়তে ১৯৭৯-৮০ সালে হয়েছে ৮ কোটি ৬৪ লক্ষ ১৬ হাজার টাকা। অর্থাৎ ১ কোটি ৮১ লক্ষ ২ হাজার টাকা প্রায় ২ কোটি টাকার মতন এই খাতে বাড়ানো হয়েছে। কাজেই আজকে এটাই প্রমাণিত হয় নাকি যে, এই সরকার ঠিক আগেকার সরকারের মতন এই প্রশাসনের উপর নির্ভরশীল হয়েছেন এবং তার উপর নির্ভর করে কার্য পরিচালনা করছেন। আমরা লক্ষ্য করছি, বিভিন্ন জায়গায় জনসাধারণের মধ্যে যে সমস্ত গণ-আন্দোলন গড়ে তোলা হচ্ছে বা গড়ে উঠছে সেই সমস্ত

জায়গায় এই প্রশাসন নিয়ে গিয়ে তাদের সেই গণ-আন্দোলনকে দমন করার চেষ্টা হচ্ছে। বিভিন্ন জায়গায় এই ঘটনা ঘটছে এবং এই ব্যাপার নিয়ে বিধানসভায় বিরোধী দলের পক্ষ থেকে বহুবার উত্থাপিত হয়েছে। সর্বশেষে আমি প্রশাসনের দুর্নীতি সম্পর্কে কিছু বলতে চাই। আপনারা জানেন আজকে প্রশাসনের দুর্নীতি এমন একটা জায়গায় গেছে যা নিয়ে জনসাধারনের বহু অভিযোগ আছে। এমন কোনও জায়গা নেই যেখানে ঘুস না দিলে কাজ হয় না। এই বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসবার আগে ও পরে তারা জনসাধারণের সামনে প্রতিশ্রুতি দিয়েছিল যে তারা ক্ষমতায় এলে প্রশাসনকে দুর্নীতি মুক্ত করবেন কিন্তু প্রায় ২ বছর হয়ে গেল প্রশাসন থেকে দুর্নীতি মুক্ত তো দূরের কথা বরং আরও বেড়েছে। কাজেই আপনারা জনসাধারণের কাছে যে প্রতিশ্রুতি দিয়েছিলেন তা বাস্তবে রূপায়িত করার চেষ্টা করুন। আমি যে সমস্ত বিষয়গুলি এখানে উত্থাপন করেছি আশা করি মাননীয় মুখ্যমন্ত্রী এ বিষয়ে দৃষ্টি দেবেন। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[6-25—6-35 P.M.]

**শ্রী ননী কর ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি এখানে উপস্থিত করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। প্রশাসন অতীতের তুলনায় যে অনেক উন্নত হয়েছে, দুর্নীতি আগে যেখানে মন্ত্রী থেকে আরম্ভ হত আজ সেখানে মন্ত্রীরা বাদ গেছে, আগে যেসব জায়গায় যাতায়াত করা যেত না আজ তা করা যাচ্ছে এবং এক কথায় কেন্দ্রীয় সরকার যেখানে বলেছেন ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলায় যেখানে শান্তি আছে সেখানেই তাঁরা আতঙ্কিত হচ্ছেন। ১৯৭১ সালে নির্বাচনের মুখে ওঁরা যখন হেমন্ত বসুকে খুন করেন তার দায়ভার দিয়েছিলেন সি. পি. এম.এর উপর, ১৯৭৭ সালে পাথর বন্দীতে যখন ঘরবাড়ি জ্বলেছিল তার জন্য সি. পি. এম.কে দায়ী করেছিলেন কিন্তু তাতেও ওঁরা লোককে হাত করতে পারেননি। জনসাধারণ আজকে এই সরকারের দিকেই আসছে এবং গণ-আন্দোলন যখন তীব্র হচ্ছে তখন নানা ধরনের মিথ্যা প্রচার, কুৎসা, কটূক্তি এবং ভাবভঙ্গি এখানে কিম্বা বাইরে করছেন। আমি পানশীলা সম্বন্ধে বলব, সেখানকার সমস্ত ঘটনা জমির প্রশ্নের সঙ্গে জড়িত অর্থাৎ জোতদার, ভাগচাষীর প্রশ্ন। সেই কথা না বলে সমস্ত ব্যাপারটাকে ওঁরা রাজনীতির রূপ দিতে চেয়েছিলেন, ১৫ তারিখে যে ঘটনা ঘটেছিল সেই ঘটনার প্রথমে সেখানকার জোতদার হাকিম সাহেব তাঁর ভাগ চাষীদের উপর আক্রমণ করেছিলেন এবং রেকর্ডেড ভাগচাষীদের জমি থেকে উৎখাত করবার চেষ্টা করেছিলেন, তখন স্বাভাবিকভাবেই আসরাফ আলি ও মলিন মণ্ডল যখন তাঁর বাড়ি গিয়েছিল তখন মারপিট হল। কিন্তু এইসব কথা ওঁরা বললেন না। ১৫ তারিখের ঘটনা বেলা ২টার সময় হয়, এই ঘটনা শুরু হয়েছিল ১৪ তারিখের সকাল বেলা থেকে। সেখানকার তরকারির বাগান লুঠ করা হয়েছে কারণ ভাগচাষীদের শিক্ষা দেবার জন্য, ভাগচাষীদের জমি থেকে উচ্ছেদ করবার চেষ্টা করায় তারা বাধা দিয়েছিল এবং লোকজন এসে তাদের আক্রমণ করেছিল আলিমুদ্দি বাধা দেয় এবং সবচেয়ে যে কথাটা বলা দরকার সেটা হচ্ছে যে ওঁরা মরিচঝাঁপির কথা বলেন কিন্তু বারাসতে গোপালপুরে যে উদ্বাস্তু ছিল জরুরি অবস্থার সময় তাদের ৫১ খানা কুঠুরিকে সঞ্জয় গান্ধীর কায়দায় ভেঙে দেওয়া হয়েছিল। পানশীলার ঘটনায় আমাদের একজন কর্মী আজিজুর রহমানকে আক্রমণ করে বল্লম দিয়ে এমনভাবে আঘাত করা হল যার ফলে

সে মারা গেল। এইসব কথা ওঁরা বা ওঁদের সমর্থক কাগজওয়ালারা বললেন না। এইরকম মিথ্যা প্রচার করেও জনসাধারণ ওঁদের ভোট দেননি, ওঁরা বলেন শান্তি নেই, আইন-শৃঙ্খলা নেই কিন্তু আমি বলতে চাই পানশীলায় যে ঘটনা হয়েছে তার তুলনা নেই। আরেকটি কথা বলছি বারাসতে ২ নম্বর ব্লকে গ্রাম পঞ্চায়েতের প্রধান যিনি একজন বিরাট বর্গাদার। বর্গা অপারেশন যখন আরম্ভ হয় তখন তিনি লোকজন নিয়ে গিয়ে অপারেশন বর্গার অফিস ভেঙে তছনছ করে দিয়েছেন এবং কৃষাণসভায় কর্মীদের উপর আক্রমণ করেছেন, জনতা পার্টির কংগ্রেস থেকেই এসেছেন কিন্তু আমরা দেখছি, এস. ইউ. সি. মুসলিম লীগ, কিম্বা অন্যান্য যাঁরা আছেন তাঁরাও কংগ্রেসের মতো কথা বলছেন। যাই হোক এইসব অত্যাচারের মোকাবিলা করে পশ্চিমবাংলার মানুষ ৭২ সাল থেকে আরম্ভ করে ৭৭ সাল পর্যন্ত যে কাল দিনগুলি ছিল তা দূর করে দিয়ে এই সরকার প্রতিষ্ঠা করেছেন। আমাদের ঐ যে কর্মী খুন হয়েছেন তার জবাবে আজ সমস্ত দাদপুর অঞ্চল বন্ধ।

চার হাজার লোক সেখানে মিছিল করেছেন, আগামীকাল বারাসত মহকুমা বন্ধ থাকবে, যদি সাহস থাকে আপনারা এর মোকাবিলা করবেন। এইজন্য বলছি সত্য কথা বলার চেষ্টা করুন। তাহলে জনসাধারণ আপনাদের আরও কিছুদিন রাখবেন। এই কথা বলে আমি এই বাজেটকে সমর্থন করছি।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রী সাধারণ প্রশাসন খাতে যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন সে সম্পর্কে আমি দু-একটি কথা বলতে চাই। আগামী বছরের ব্যয়বরাদ্দ সমর্থন করা যাবে কিনা সেটা মূলত নির্ভর করছে চলতি বছরের যে বাজেট যেটা তিনি গত বছর পেশ করেছিলেন যে বাজেটে তিনি রাজ্যের জনসাধারণের কাছে যেসব প্রতিশ্রুতি দিয়েছিলেন তা কতখানি পালন করতে পেরেছেন তার উপর নির্ভর করবে। অর্থাৎ এটাই হবে এই বাজেটকে সমর্থন করার একটা বড় মাপকাঠি। গত বছর তাঁর বাজেট বক্তৃতায় তিনি বলেছিলেন কংগ্রেস আমলে প্রশাসন ও পুলিশকে শাসক দলের লেজুড়ে পরিণত হতে হয়েছিল—আমরা সেই অবস্থার পরিবর্তন করতে চাই। আমি একবার চিন্তা করতে বলছি ৭৭ সালে এই সরকার ক্ষমতায় আসবার পর ২ বছর তাঁরা শাসন কার্য পরিচালনা করছেন। কিন্তু সত্যিই কি প্রশাসনকে শাসক দলের লেজুড় থেকে মুক্ত করতে পেরেছেন? দু'বছরের অভিজ্ঞতা থেকে যদি বিচার করা যায় তাহলে দেখব এখনও পুলিশ ও প্রশাসন শাসক দলের স্বার্থকে রক্ষা করবার কাজে নিযুক্ত আছে। আমি জানি না এইরকম কোনও গোপন সার্কুলার স্বরাষ্ট্র দপ্তর থেকে আছে কিনা যাতে গ্রামাঞ্চলে সি. পি. এম.এর লোকেরা কোনও অসুবিধায় যদি জড়িত হয় তাহলে পুলিশ তাদেরই পক্ষ নেবে এবং তাদের বিরুদ্ধে কোনও ডায়রি পুলিশ নেবে না।

[6-35—6-45 P.M.]

একটু আগে মাননীয় ননীবাবু বললেন যে কেন্দ্রীয় সরকার নাকি সার্টিফিকেট দিয়েছেন পশ্চিমবঙ্গ সরকারকে যে সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গে আইন-শৃঙ্খলার পরিস্থিতি সবচেয়ে ভাল। একথা বলেছেন কিনা জানি না, কিন্তু একটা কথা বলছি যে যার উপর ভিত্তি করে তথ্য দেওয়া হয়ে থাকে সেই ডায়রি থানাতে যদি গ্রহণ না করা হয়, কত খুন-জখম,

রাহাজানি, চুরি, ডাকাতি, ছিনতাই, লুঠ-পাট হচ্ছে সে সম্বন্ধে থানায় ডায়রি করতে গেলে যদি ডায়রি না করা হয় তাহলে তার তথ্য থানায় থাকবে কি করে? একথা নিশ্চয়ই গল্প করবার জন্য বলা হচ্ছে না, অন্যান্য জায়গায় খারাপ থাকলে নিশ্চয়ই খারাপ বলতে হবে, তাই বলে পশ্চিমবাংলায় যেটা খারাপ রয়েছে সেটা ভাল বলে বলা যাবে না। আজকে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে মানুষের এই অভিজ্ঞতা আছে যে জোর করে জমি থেকে ধান কেটে নিয়ে যাচ্ছে, তার কোনও প্রতিকার নেই, জোর করে পুকুর থেকে মাছ লুঠ করা হচ্ছে সেখানে প্রতিকার নেই। সুতরাং আজকে প্রশাসন গ্রামাঞ্চলের সাধারণ মানুষের স্বার্থকে রক্ষা না করে যারা শাসকদল তাদের স্বার্থকে কিভাবে রক্ষা করছেন সেটা সকলেই উপলব্ধি করতে পারছেন। দেশের সমস্ত শ্রেণীর মানুষ নিরপেক্ষ প্রশাসন চায়, দলমত নির্বিশেষে প্রশাসন সকলের ন্যায়সঙ্গত অধিকার রক্ষা করবে এটা মানুষ আশা করে। প্রশাসনের প্রথম যে দায়িত্ব রয়েছে, সরকারের যে প্রথম দায়িত্ব রয়েছে সেই দায়িত্ব হচ্ছে শান্তি-শৃঙ্খলা রক্ষা করা এবং জনগণের সম্পদ ও জীবনের নিরাপত্তা রক্ষা করা। সেই দিক থেকে যদি চিন্তা করা যায় তাহলে দেখা যাবে সেই শান্তি-শৃঙ্খলা রক্ষিত হচ্ছে না, জনগণের জীবন ও সম্পত্তির নিরাপত্তা খুব বিঘ্নিত হচ্ছে আমি একথা বলব না যে ২ বছরের মধ্যে প্রশাসনের খোল-নলচে পাল্টে দিয়ে নতুন রূপ দেবেন। এটা যদি স্বীকার নাও করি কিন্তু একথা মানতে হবে এই যে ২ বছর প্রশাসন ব্যবস্থা প্রচলিত ছিল তার মধ্য দিয়ে মূলত কিছু উল্লেখযোগ্য উন্নতি হওয়া দরকার ছিল, সেই উন্নতি হয়নি, বরং অবনতির দিকে এগিয়ে গেছে। গত বছর বাজেট বক্তৃতায় মুখ্যমন্ত্রী মহাশয় বলেছিলেন যে তিনি এক সময় যখন বারুইপুরে মিটিং করতে গিয়েছিলেন সেইসময় কংগ্রেসি আমলে তাঁর উপর হামলা হয়েছিল, তাঁকে মিটিং করতে দেওয়া হয়নি বাধা দেওয়া হয়েছিল, তাঁর গাড়ির কাঁচ ভেঙে দেওয়া হয়েছিল। এটা অগণতান্ত্রিক ঘটনা, দুঃখজনক ঘটনা, এই ঘটনা ঘটতে দেওয়া উচিত নয়। কিন্তু এই সরকারের রাজত্বকালে পুরুলিয়ায় প্রফুল্ল সেনের মিটিং-এর প্রচার করতে গিয়ে নিমাই কর্মকার নিহত হয়েছেন, এটাকে কি আইন-শৃঙ্খলার উল্লেখযোগ্য উন্নতি বলা যায়? আমি আর একটা দৃষ্টান্ত দিতে চাই, আমাদের দলের বিধান সভার সদস্য জন্মেঞ্জয় ওঝা তাঁর কেন্দ্রের পাশে একটা গ্রাম জিয়াখালিতে একটা সভা করতে গিয়েছিলেন। তিনি যখন সেখানে সভা করতে যান তখন তাঁকে সি. পি. এম.এর সমর্থকরা ঘিরে ফেলে এবং বলে যে প্রধানের অনুমতি যদি পান তবে মিটিং করতে পারবেন, না হলে মিটিং করতে পারবেন না। আপনারা পুলিশের কাছে খোঁজ নিয়ে দেখবেন এই ঘটনা সত্য কিনা। সুতরাং আগে প্রশাসন এবং পুলিশ যেমন বিরোধী রাজনৈতিক দলগুলির তাদের নিজেদের কার্য পরিচালনার ক্ষেত্রে বাধা সৃষ্টি করত এখন সেইরকম কিছু কিছু ঘটনা ঘটছে। সুতরাং আমি একথা বলতে চাই গুণগত কোনও পরিবর্তন ঘটেনি আগেকার প্রশাসনের সাথে বর্তমান প্রশাসনের। আগে প্রশাসনের রন্ধ্রে দুর্নীতি ছিল, মুখ্যমন্ত্রী তাঁর বক্তৃতায় স্বীকার করেছেন যে আমরা পুরোটা দুর্নীতি দূর করতে পারিনি, সেই দুর্নীতি দূর করতে না পারলে অবস্থার উন্নতি ঘটানো যায় না।

ঘুস নেওয়া বেড়ে গেছে। হয়তো মূল্য বৃদ্ধি ঘটেছে, অতিরিক্ত কর চাপিয়ে মানুষকে জর্জরিত করা হচ্ছে এবং লক্ষ্য করেছি এই কর বৃদ্ধির সঙ্গে সঙ্গেই ঘুষের মাত্রাও প্রচণ্ডভাবে বেড়ে যাচ্ছে, গ্রামের সাধারণ মানুষের কাছে দুর্নীতিমুক্ত একটা প্রশাসন যাতে তুলে ধরা যায়

সেকথা আমাদের ভাবতে হবে। মুখ্যমন্ত্রী বলেছেন এই অল্প সময়ের মধ্যে দুর্নীতি দূর করার যাবে না। আমার বক্তব্য হচ্ছে দুর্নীতির হার তো কমবে? কিন্তু দেখছি সেটা তো বেড়েই চলেছে, আজকে দুর্নীতিমুক্ত প্রশাসন, নিরপেক্ষ প্রশাসন আমরা কোথায় দেখছি? আগের বাজেটে মুখ্যমন্ত্রী মহাশয় বলেছিলেন যে কো-অর্ডিনেশন কমিটি প্রতিশ্রুতি দিয়েছে যে তাঁরা ভালভাবে সহযোগিতা করবেন, ভালভাবে কাজ করবেন এবং যা কিছু বকেয়া কাজ রয়েছে সেগুলো তাড়াতাড়ি করে দেবেন। কিন্তু এখন তিনি বলছেন তাঁরা সময় মতো অফিসে আসছেন না মেদিনীপুরে কো-অর্ডিনেশন কমিটির যে বার্ষিক সম্মেলন হল সেখানে মুখ্যমন্ত্রী গিয়েছিলেন এবং তিনি কর্মচারিদের উদ্দেশ্য করে বললেন, আপনাদের ডি. এ. বাড়িয়েছি কাজেই এখন আপনাদের সময় মতো অফিসে আসা উচিত। কিন্তু আপনারা তো তা আসছেন না। স্যার, আমরা দেখেছি আগে যেমন লাল ফিতার বাঁধনে ফাইল পড়ে থাকত এখনও সেই অবস্থা চলছে এবং ১১টা ১২টায় অফিসে গেলে দেখবেন যে চেয়ার খালি। আমি মনে করি এটা কোনও ভাল লক্ষ্যণ নয়। তাঁদের প্রতি আমার কোনও রকম বৈরিতা নেই এবং বিদ্বেষের মনোভাবও নেই। আমি মনে করি জনসাধারণ যখন করের বোঝা ঘাড়ে নিয়ে রাষ্ট্র পরিচালনার ক্ষেত্রে সাহায্য করছেন তখন সরকারি কর্মচারিদেরও সাহায্য করতে হবে। কিন্তু দেখছি যে আগেকার সেই অবস্থা একই ভাবে চলছে—কর্মচারিরা ঠিকসময়ে অফিসে আসে না, আগে চলে যায় এবং তার ফলে দেওয়া হয় ওভারটাইম। এতে ঠিক সময়ে অফিসে আসে না, আগে চলে যায় এবং তার ফলে দেওয়া হয় ওভারটাইম। এতে কিন্তু উন্নয়ন পরিকল্পনা রূপায়ণ করতেও দেরি হচ্ছে। খবরের কাগজে আমরা দেখছি টাকা ব্যয় হচ্ছে না, ফেরত চলে যাচ্ছে। নিয়ম নিষ্ঠার সঙ্গে কাজ না করলেই এরকম ঘটনা ঘটবে। সরকারি কর্মচারিদের ন্যায্য দাবি-দাওয়া যেগুলো রয়েছে সেটা নিশ্চয় পূরণ করতে হবে এবং তাদের যে গণতান্ত্রিক আন্দোলন রয়েছে সেটাও পূরণ করতে হবে। কিন্তু তাদের মধ্যে যদি সে রকম একটা ধারণা হয় যে আমাদের হাতে সরকার রয়েছে কাজেই আমাদের বিরুদ্ধে কোনওরকম শাস্তিমূলক ব্যবস্থা অবলম্বন করা হবে না তাহলে সরকারের উচ্চ মান আশা করা যায় না। সরকারের প্রতি যদি তাদের আনুগত্য না থাকে, তারা নিজেরাই যদি সরকার চালাবার দায়িত্ব গ্রহণ করে, তাঁরা যদি মনে করেন আমরা যেভাবে চালাব সরকার সেইভাবে চলবে এরকম একটা মনোভাব সরকারি কর্মচারিদের মধ্যে সৃষ্টি হয় তাহলে কিন্তু একটা অরাজকতা এবং অব্যবস্থার পরিবেশ সৃষ্টি হবে এবং আমরা দেখছি সেটাই হতে চলেছে। আজকে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট বা এস. ডি. ও. বা রাইটার্স বিল্ডিংয়ের সেক্রেটারি বা ঐরকম ধরনের উচ্চপদস্থ কর্মচারী যাঁরা রয়েছেন তাঁরা কিন্তু আজকে মুখ্য ভূমিকা পালন করছেন না, তাঁরা গৌণ ভূমিকা পালন করছেন। আজকে মুখ্য ভূমিকা পালন করছেন কো-অর্ডিনেশন কমিটি এবং এইভাবে যদি চলে তাহলে প্রশাসনের মান নিম্নগতিতে চলে যাবে। এবারে আমি প্রশাসনের দক্ষতা কিভাবে বেড়েছে সে সম্বন্ধে কিছু বলব। ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার যখন প্রতিষ্ঠিত হল তখন এই রাজ্যে যে সমস্ত পাবলিক আন্ডারটেকিংস ছিল তাতে যে আয় হত বা ক্ষতি হত সেটা তুলনামূলকভাবে দেখছি দু'বছর এই সরকার প্রতিষ্ঠিত হবার পর সেখানে ক্ষতির পরিমাণ বৃদ্ধি হয়েছে। আমরা সকলেই জানি এইগুলো প্রশাসনের কর্তারাই পরিচালনা করেন। এবারে যে ইকনমিক রিভিউ দেওয়া হয়েছে তাতে দেখছি ক্ষতি অনেক বেড়ে গেছে—১৮৮ কোটি টাকার বেশি ক্ষতি হয়েছে। এই যদি অবস্থা হয় তাহলে জনসাধারণ

পাবলিক আন্ডারটেকিংসগুলির কাছ থেকে কি আশা করবে তারা একটা লাভজনক প্রতিষ্ঠানে রূপান্তরিত হয়ে আরও অনেক উন্নয়নমূলক কার্য করবে এটাই তো তাদের কাছ থেকে মানুষের আশা করে। কিন্তু পাবলিক আন্ডার টেকিংয়ে যদি কোটি কোটি টাকা ক্ষতি হয় এবং তার জন্য জনসাধারণের উপরে অতিরিক্ত কর বসাতে হয় তাহলে এই প্রশাসন চালাচ্ছি আমরা কার স্বার্থে এবং এই প্রশাসনের দক্ষতাই বা কিভাবে হবে? আমি মনে করি এটা কোনও দক্ষতার নমুনা নয় তারপর আমরা জানি জনসাধারণ প্রতিদিন দপ্তরে দপ্তরে তাদের বিভিন্ন অভিযোগ পাঠায় প্রতিকারের জন্য আমরা দেখেছি মন্ত্রী মহাশয়দের দপ্তরে একটা ছাপানো ফর্ম আছে তাতে বলা আছে, আপনার অভিযোগ অমুক দপ্তরে পাঠানো হয়েছে সেখানে গিয়ে আপনি যোগাযোগ করুন। আমি জিজ্ঞাসা করছি এরকম দরখাস্ত কতগুলো এসেছে এবং কোথায় কোথায় সেগুলো পাঠানো হয়েছে এবং সেইসমস্ত দপ্তর এ ব্যাপারে কোনও তদন্ত করেছে কিনা এবং কত পারসেন্ট কাজ হয়েছে? দুঃখের সঙ্গে বলছি এই হিসেব যদি আপনারা দেখেন তাহলে দেখবেন এই সমস্ত অভিযোগের তদন্ত হচ্ছে না। অভিযোগের প্রতিকার হচ্ছে না বলে বার বার রিমাইন্ডার এসেছে একথা মুখ্যমন্ত্রী নিজে বলেছেন। কাজেই দেখা যাচ্ছে আপনারা জনসাধারণের স্বার্থ রক্ষা করার চিন্তা করছেন না। জনসাধারণের অভিযোগ পূরণ করবার জন্য প্রশাসনের যতখানি দায়-দায়িত্ব ছিল, তাদের কিভাবে এগিয়ে আসা উচিত ছিল সেটা তারা আসছেন না। অর্থাৎ কোনওরকম দায়িত্ববোধ বা কর্মদক্ষতা দেখা যাচ্ছে না। এর কারণ হচ্ছে যারা প্রশাসনের কর্তা তাদের মধ্যে ইতস্ততভাবে রয়েছে। তাঁরা ভাবছেন যে সিদ্ধান্ত আমরা গ্রহণ করব সেই সিদ্ধান্ত শাসকদলের পক্ষে যাবে কিনা বা শাসক দল এই ব্যাপারে কি মনোভাব পোষণ করছেন সেইসব ভেবেচিন্তে তারা এগিয়ে যাচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মুখ্যমন্ত্রীকে স্মরণ করিয়ে দিতে চাই ভগবানপুর থানার বাহাদুরপুর গ্রামে পুলিশ গুলি চালিয়েছে এবং তাতে দু'জন সি. পি. এম.এর লোক নিহত হয়েছে। নিশ্চয় এটা দুঃখজনক ঘটনা। যেদিন গুলি চলল তার ৭/৮ মাস আগে থেকে সেখানে বিভিন্ন ধরনের ঘটনা ঘটেছে। এ ব্যাপারে আমাদের দলের মাননীয় সদস্য শ্রী নন্দ প্রশাসনের কর্তাদের বলেছেন কিন্তু স্থানীয় প্রশাসন যে সম্বন্ধে নাক গলাতে চাননি, কারণ কিছু করতে গেলেই শাসক দলের বিরুদ্ধে যাবে তাই তাঁরা এদিক ওদিক করে কোনওরকমভাবে চালিয়ে গেছেন। কিন্তু তার পর রহস্যজনকভাবে পুলিশ গুলি চালাতে বাধ্য হয় এবং তার ফলে সেখানে ঐ অবস্থার সৃষ্টি হয়েছিল। কাজেই সব সময়ে তড়িৎ গতিতে ব্যবস্থা অবলম্বন করতে হবে। এবং প্রশাসনের কর্তাদের বলতে হবে তাদের বিচার বুদ্ধিতে যা তারা ভাল মনে করবে সেটাই তারা করবে এবং তার জন্য শাসক দলের তরফ থেকে কোনওরকম শাস্তি পেতে হবে না। এ ব্যবস্থা না হলে তারা ইন্ডিপেন্ডেন্টলি কাজ করতে পারবেন না। কিন্তু সেটা নষ্ট হয়ে গেছে এবং প্রশাসনের কর্তাদের নিরাপত্তার ব্যবস্থা নেই। মুখ্যমন্ত্রী প্রতিশ্রুতি দিয়েছিলেন কংগ্রেস আমলে প্রশাসনকে শাসক দলের লেজুড় হিসাবে পরিণত করা হয়েছিল, কিন্তু সেটাকে সরিয়ে এনে সৎ প্রশাসন তৈরি করা হবে। দুঃখের সঙ্গে বলছি এবং দেখছি সেটা কিন্তু হচ্ছে না। আজকে আপনারা যে পঞ্চায়েতের কথা বলছেন তাতে এটা আমরাও চাই যে পঞ্চায়েতের মাধ্যমে ক্ষমতা বিকেন্দ্রীকরণ হোক।

[6-45—6-55 P.M.]

তাহলে কিরকম দক্ষতা, কি দক্ষতার সঙ্গে শাসন ব্যবস্থা পরিচালিত হচ্ছে, জনসাধারণ কি আশা করেন। পাবলিক আন্ডারটেকিংয়ের কাছ থেকে যে তারা একটা লাভজনক প্রতিষ্ঠানে রূপান্তরিত হয়ে সেই পাবলিক আন্ডারটেকিং লাভের অর্থে আরও উন্নয়নমূলক পরিকল্পনায় গৃহীত হবে। কিন্তু পাবলিক আন্ডার টেকিংয়ে কোটি কোটি টাকার ক্ষতি হতে থাকে এবং সেই ক্ষতিপূরণের জন্য জনসাধারণের কাছে অতিরিক্ত কর বসিয়ে যদি টাকা সংগ্রহ করা হয় তাহলে কার স্বার্থে প্রশাসন চলবে, এবং কার সুবিধাতে প্রশাসন হবে এবং তাহলে প্রশাসনের দক্ষতা কি বাড়বে? এটা তো প্রশাসনের দক্ষতার কোনও নমুনা নয়। তারপর জনগণের বহুরকমের অভাব অভিযোগ রয়েছে, প্রতিনিয়ত জনসাধারণ বিভিন্ন দপ্তরে তাঁদের অভিযোগ পাঠাচ্ছেন, মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে তাঁরা অভিযোগ পাঠাচ্ছেন আমরা দেখছি মন্ত্রী মহাশয়দের কাছে অভিযোগ এলে ছাপান একটা নির্দিষ্ট ফর্ম আছে সেই ফর্মে একটা উত্তর চলে যায় যে আপনার অভিযোগ অমুক দপ্তরে পাঠিয়ে দেওয়া হল, বা অমুক অফিসারের কাছে পাঠিয়ে দেওয়া হল এবং আপনার যা প্রয়োজন সেখানে যোগাযোগ করুন। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করছি একটি হিসাব নেবার জন্য এইরকম কত দরখাস্ত এসেছিল কতজনার উত্তর আপনারা পাঠিয়েছেন, এবং সেইসব অফিসার যাদের কাছে চিঠিগুলো আপনারা পাঠিয়েছেন তারা সেই অভিযোগ সম্বন্ধে কতটা সুবিচার করেছেন এ ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী কোনও খোঁজখবর নিয়েছেন কিনা এবং কোনও তদন্ত হয়েছে কিনা এবং হয়ে থাকলে কত পারসেন্ট কাজ হয়েছে? যদি হিসাব নিয়ে দেখেন তাহলে দেখবেন সেই অভিযোগের অধিকাংশ মীমাংসা হয়নি। আমাদের ব্যক্তিগত কিছু কিছু অভিযোগ মাননীয় মুখ্যমন্ত্রী এবং অন্যান্য মন্ত্রীর কাছে কিন্তু তার বিচার হয়নি—বিচার হয়নি বলে বার বার রিমাইন্ডার পাঠিয়েছি, তিনি নিজেও স্বীকার করে গেছেন, এইভাবে যদি জনসাধারণের স্বার্থকে রক্ষা করবার চিন্তা করেন এবং এইভাবে যদি জনসাধারণকে দেখবার চেষ্টা করেন, জনসাধারণের অভাব অভিযোগ দূর করবার জন্য প্রশাসনের যতখানি দায়দায়িত্ব ছিল যতখানি এগিয়ে আসার দরকার ছিল, সেই জিনিসটা আমরা দেখছি না, সেই দায়িত্ব সেই কর্মক্ষমতা দেখা যাচ্ছে না, কারণ প্রশাসনিক কর্তা যারা আছেন তাদের ভিতরেও কিছুটা ইতস্তত ভাব রয়েছে যে বিভিন্ন অভিযোগ সম্পর্কে কি ব্যবস্থা গ্রহণ করা যাবে, যে ব্যবস্থা গ্রহণ করব আমি যে সিদ্ধান্ত গ্রহণ করব সেই সিদ্ধান্ত শাসক দলের পক্ষে যাবে কিনা বা শাসন দল সেই সিদ্ধান্ত কোনও দৃষ্টিভঙ্গিতে গ্রহণ করবেন সেই সম্পর্কে সিদ্ধান্ত না হলে কোনও ব্যাপারে তারা এগিয়ে যাচ্ছে না। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে স্মরণ করতে বলি ভগবানপুরে বাহাদুরে পুলিশকে গুলি চালাতে হয়েছিল, তাতে দুই সি. পি. এম.-এর লোক নিহত হয়েছিল, খুব দুঃখজনক ঘটনা কিন্তু কেন হয়েছিল যেদিন গুলি চালানো হল তার ৭/৮ মাস আগে থেকে এখান থেকে বিভিন্ন ধরনের ঘটনা সম্পর্কে আমাদের সদস্য মাননীয় কিরণময় নন্দ মহাশয়, এবং হরিপদ জানা মহাশয়, তারা স্থানীয় প্রশাসনের সঙ্গে দেখা করেছিলেন কিন্তু তাঁরা এ ব্যাপারে নাক গলাতে চায়নি, কোনও উৎসাহ বোধ করেননি। তাঁরা জানেন সেখানে কিছু করতে গেলে শাসক দলের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করতে হবে এবং তা করতে গেলে হয় ট্রান্সফার হতে হবে না হলে নিগৃহীত হতে হবে। সুতরাং কোনও রকমে মাথা এদিক ওদিক নড়ে জিনিসটা

পার করে দেবার চেষ্টা হল। ফলে কি হল ২০ দিন এমনি একটা অবস্থার সৃষ্টি হল যার অবশ্যম্ভাবী পরিণতি, পুলিশ বাধ্য হল গুলি চালাতে। আজকে যেকোনও অভিযোগ সম্পর্কে প্রশাসনিক তৎপরতা যদি না হয় যদি দ্রুত ব্যবস্থা গ্রহণ না করা হয় এবং দ্রুত ব্যবস্থা গ্রহণ করার পিছনে একটা নির্দিষ্ট নিশ্চিন্ত ব্যবস্থা থাকা দরকার, যে প্রশাসন চালাবে, নিজেদের জ্ঞান, বুদ্ধি, বিচারমতে যেটি ন্যায় এবং যুক্তিসঙ্গত বলে মনে করবেন যে এই কাজটা করলে তাদের সরকারের তরফ থেকে কোনও রকম শাস্তি নিতে হবে না, কোনওরকম প্রতিশোধমূলক ব্যবস্থার সম্মুখীন হতে হবে না, এই রকম যদি নিশ্চিন্ততা না থাকে, তাহলে তারা কখন নিরপেক্ষভাবে ইন্ডিপেন্ডেন্টলি কাজ করতে পারে না। আজকে সেই অবস্থা সম্পূর্ণভাবে নষ্ট হয়ে গেছে। আজকে প্রশাসনিক নিরপেক্ষতা, নিশ্চিন্ততাভাব নেই এই পরিস্থিতি আজকে সৃষ্টি হয়েছে। মুখ্যমন্ত্রী যে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে প্রশাসন শাসক লেজুড় হিসাবে চলবে না—কংগ্রেস আমলে যেভাবে প্রশাসন ছিল সেখান থেকে প্রশাসনকে দূরে সরিয়ে এনে একটা সৎ পরিচ্ছন্ন এবং দক্ষ প্রশাসন দেবেন—দেখা যাচ্ছে গত ২ বছর ধরে প্রশাসন ব্যবস্থা যেভাবে চলছে তাকে সেই ধারা আমরা দেখতে পাচ্ছি না। আজকে জেনারেল অ্যাডমিনিস্ট্রেশনের ক্ষেত্রে কিম্বা পঞ্চায়েতের ক্ষেত্রে—পঞ্চায়েতের ক্ষেত্রে আমরা দেখছি পঞ্চায়েতের মাধ্যমে আপনারা ক্ষমতা বিকেন্দ্রীকরণ করবেন বলেছেন।

আমরা তার পাশে রয়েছি। পঞ্চায়েতকে অধিক ক্ষমতা দেওয়া হোক, অধিক অর্থ দেওয়া হোক, তারা গ্রামোন্নয়নের জন্য সেই অর্থ প্রয়োগ করুক, কিন্তু সাথে সাথে দেখতে হবে পঞ্চায়েত যে উদ্দেশ্যে অর্থ খরচ করছে সেই কাজ তারা ঠিকমতো করছে কিনা। সেইটা দেখার জন্য ব্যবস্থা থাকার দরকার। সেই ব্যবস্থা নেই। তাই পঞ্চায়েতের ক্ষেত্রে দেখা যাচ্ছে, অনেক ক্ষেত্রে পঞ্চায়েত সেই অর্থ ঠিকমতো ব্যয়িত করছে না। অনেক উদাহরণ দেওয়া যেতে পারে। ফুড ফর ওয়ার্ক, রিলিফ, লোনের ক্ষেত্রে কিভাবে কাজ হচ্ছে সেটা সকলেই জানেন। সম্প্রতি একটা কথা বলছি, আমাদের ভগবানপুরে একজন গ্রামপঞ্চায়েত, তাঁত শিল্পীদের যে আর্থিক অনুদান দেওয়ার, আরটিজানদের যে অনুদান দেওয়ার কথা, তিনি তাঁর এলাকার এমন লোকদের দিয়েছেন গ্রাম পঞ্চায়েতের অনুমোদন ব্যতিরেকে যারা কখনও তাঁতশিল্পের কাজ করেননি। এই রকমভাবে কাজ হয়ে যাচ্ছে। ফুড ফর ওয়ার্কের ক্ষেত্রে যেভাবে কাজ হওয়ার কথা সেভাবে হচ্ছে না, সেখানেও পক্ষপাতিত্ব করা হচ্ছে। যারা একেবারে কৃষক সমিতির সদস্য নয়, তাদের হয়তো কাজ দেওয়া হচ্ছে না, নতুবা কাজ করার পরেও টাকা দেওয়া হচ্ছে না। বলা হচ্ছে, তুমি কৃষক সমিতির মেম্বার হয়ে যাও তবে টাকা পাবে। আজকে পঞ্চায়েত ঠিকভাবে কাজ করছে কিনা সেটা দেখার জন্য ব্যবস্থা থাকা দরকার। পঞ্চায়েত এক্সিকিউটিভ অফিসার করা হয়েছে তাতে আইন-শৃঙ্খলার ক্ষেত্রে অসুবিধা দেখা যাচ্ছে। যেখানে যেখানে অসুবিধা রয়েছে সেখানে নিশ্চয় তা দূর করার জন্য বা সুবিচার করার জন্য ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে লিখবে। জেলা পরিষদের অ্যাডমিনিস্ট্রেশনে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে রাখার জন্য এইসব ক্ষেত্রে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের অসুবিধা হতে পারে। সেইজন্য বলবন্ত রাও কমিটি ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে এই পদে না রেখে একজন সিনিয়র এ. ডি. এম.কে এক্সিকিউটিভ অফিসার করার সুপারিশ করেছিলেন এবং ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট তিনি ল অ্যান্ড অর্ডার মেনটেন করার জন্য যদি থাকতেন তাহলে ভাল হত। কিন্তু ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে

এক্সিকিউটিভ অফিসারের দায়িত্ব দেওয়া হয়েছে। আইন-শৃঙ্খলার প্রশ্নে নিরপেক্ষ ভূমিকা পালন করার যে দায়--দায়িত্ব রয়েছে সেটা এই ক্ষেত্রে অনেক ব্যহত হবে বলে আশঙ্কা করা হচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটা কথা আমি আপনার দৃষ্টিতে আনতে চাই। মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন কি জেলায় জেলায় প্রশাসন এবং উন্নয়নমূলক কাজকর্ম কিভাবে হচ্ছে সেগুলো দেখার জন্য জেলাস্তরে অফিসারদের নিয়ে একটা কো-অর্ডিনেশন কমিটি করেছি তাতে এম. এল. এ.রা যুক্ত থাকবেন। সেই কমিটির আহ্বায়ক হচ্ছেন জেলা শাসক এবং গত বারের বাজেটে বলেছিলেন, মাসে অন্তত একবার করে যাতে এই জেলা কো-অর্ডিনেশন কমিটির মিটিং হয় তার নির্দেশ দিচ্ছি। নিশ্চয় সরকারের কাছে খোঁজ আছে, কোনও জেলায় কত মিটিং হয়েছে। আমার জেলায় এই কো-অর্ডিনেশন কমিটি হওয়ার পরে একবার মাত্র মিটিং হয়েছে। অন্যান্য জেলার কথা বলতে পারি না, যাঁরা আছেন, তাঁরা জানেন, কিন্তু কো-অর্ডিনেশন কমিটির ঠিকভাবে কাজ হচ্ছে না, এম. এল. এ.রা কোথায় কি উন্নতি হচ্ছে তার কিছু খোঁজ রাখতে পারছেন না। গত বারের বাজেটে বলেছিলেন জনপ্রতিনিধিদের যুক্ত করে শাসন পরিচালনার কাজে নিযুক্ত করতে হবে--সেইটা হচ্ছে না।

[6-55—7-05 P.M.]

যে বিভিন্ন মন্ত্রীদের দপ্তর রয়েছে কেন্দ্রীয় সরকার যেমন বিভিন্ন দপ্তরে ইনফরম্যাল কনসালটেটিভ কমিটি নামে একটি কমিটি করেছেন সেই রকম এই বিধানসভার বিভিন্ন দলের সদস্যদের নিয়ে প্রত্যেক দপ্তরে যদি একটি করে ইনফরম্যাল কনসালটেটিভ কমিটি তৈরি করা হয় এবং তাদের যদি মাঝে মাঝে মিটিং হয় তাহলে বিভিন্ন দপ্তরে কিভাবে কাজকর্ম পরিচালিত হচ্ছে সেটা জানার সুযোগ হয়। কিন্তু সে জিনিস করা হচ্ছে না, যে অ্যাডমিনিস্ট্রেটিভ কমিশন আছে সেটাও ঠিকমতো কাজ করছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে প্রশাসনের মধ্যে আমরা কি দেখতে পাচ্ছি—দেখতে পাচ্ছি যে আইনের শাসন ঠিকমতো মানা হচ্ছে না। বিভিন্ন ক্ষেত্রে আমরা দেখেছি আদালতের রায়কেও পর্যন্ত তাঁরা এড়িয়ে যাচ্ছে কখনও পরোক্ষভাবে আবার কখনও সরাসরিভাবে। এই কয়েক দিন আগে প্রাথমিক বিদ্যালয়ের অনুমোদন ব্যাপারে আদালত যে রায় দিয়েছিল সেটা এড়িয়ে যাওয়া হয়েছে। নদীয়ার হাসখালিতে সি. পি. এম.-এর এক ব্যক্তি জোর করে জমি দখল করেছিল। হাই কোর্টের রায় তাকে জমি ফেরত দিতে বলে এবং নাজির গেল জমি দখল নিতে। কিন্তু সি. পি. এম.-এর লোকরা নাজিরকে বলল আমরা জমি ফেরত দেবো না হাই কোর্টের রায় মানি না। তখন নাজির বলল এই কথা আপনারা নোটিশে লিখে দিন। তারা সেই কথা নোটিশের উল্টো দিকে লিখে দিল। এখনও পর্যন্ত তার কিছুই হয়নি। এই যদি অবস্থা হয় আদালতের রায়কে যদি না মানা হয় তাহলে আইনের শাসন আছে একথা কি করে মনে করা যেতে পারে? অন্য দিকে বিচার বিভাগে যারা সরকারের মামলা পরিচালনা করে যেমন হাই কোর্টে ডেপুটি রিমেমব্রেন্সার নামে একটি পদ ছিল আজকে সেই পদ তুলে দিয়ে পাবলিক প্রসিকিউটর পদ সৃষ্টি করা হয়েছে এবং সেখানে পাবলিক প্রসিকিউটর নিয়োগ করা হয়েছে। এখন ঐ ডেপুটি লিগ্যাল রিমেমব্রেন্সার ২ হাজার টাকা মাইনা পেত ঐ সমস্ত কেস পরিচালনা করার জন্য। এখন

সেখানে ঐ পাবলিক প্রসিকিউটর রিটেনার, কনসালটেশন ইত্যাদি বিভিন্ন ফি বাবদ প্রচুর টাকা ব্যয় হচ্ছে। শুধু তাই নয়, বিভিন্ন আদালতে যেসব পাবলিক প্রসিকিউটর ছিল যারা সেমি পার্মানেন্ট, পার্মানেন্ট হয়ে যেত সেইসব পাবলিক প্রসিকিউটারদের পরিবর্তন করে অন্য পাবলিক প্রসিকিউটর নিয়োগ করা হচ্ছে এবং যার ফলে মামলা ঠিকমতো পরিচালিত হচ্ছে না। মালদায় ডিস্ট্রিক্ট জাজ ৩৬ জনকে নিযুক্ত করেছিলেন। কিন্তু যেদিন অ্যাপয়েন্ট করলেন সেই দিন তার উপর চাপ সৃষ্টি করা হল এবং ঐ ৩৬ জনের অ্যাপয়েন্টমেন্ট আবার তাকে খারিজ করতে বাধ্য হতে হল। এইভাবে প্রশাসনের হস্তক্ষেপ করা হচ্ছে। এইভাবে কার্য পরিচালনা করা হয় বলেই জনগণের প্রশাসনের নিরপেক্ষতা সম্বন্ধে তাদের মনে সন্দেহ রয়েছে। তাই আমি এই বাজেটকে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব প্রিভিলেজ স্যার, আপনি ২২৯টা একটু দেখুন....

**Mr. Speaker :** Privilege can be raised after the question hour.

আপনি কালকে কোয়েশ্চেন আওয়ারের পর বলবেন।

**শ্রী সুনীতি চট্টরাজ :** স্যার, আমি রুল ২২৯ এখানে রেফার করতে চাইছি। স্যার, এতে আছে A motion on a matter of privilege arising during the sitting of the House shall be entitled to immediate precedence over all other business. স্যার, আমি তুলতে চাচ্ছি যে এই মাত্র ইনফরমেশন অ্যান্ড কালচারাল অ্যাফেয়ার্স ডিপার্টমেন্ট এই হাউসকে, আপনাকে এবং সমস্ত সদস্যদের অবমাননা করেছে। আমি নিশ্চয় বলবো এটা breach of privilege against the House করছে। এই ইনফরমেশন অ্যান্ড কালচারাল অ্যাফেয়ার্স ডিপার্টমেন্ট-এর অধ্যক্ষ মুখ্যমন্ত্রীর একটা স্টেটমেন্ট বিলি করেছেন। স্যার, হাউস যখন চলছে ইনফরমেশন অ্যান্ড কালচারাল অ্যাফেয়ার্স ডিপার্টমেন্ট প্রথমে অ্যাসেম্বলিতে সার্কুলেট না করে বাইরে এইরকমভাবে সার্কুলেট করতে পারেন কিনা। আমি মনে করি হাউসকে অবমাননা করা হয়েছে এবং সঙ্গে সঙ্গে আপনাকে এবং সকল সদস্যদের অবমাননা করা হয়েছে। স্যার, আপনি এটা প্রিভিলেজ কমিটিতে পাঠিয়ে দিন। ইনফরমেশন অ্যান্ড কালচারাল অ্যাফেয়ার্স ডিপার্টমেন্টের ঔদ্ধত্য সহ্য করা যায় না।

**মিঃ স্পিকার :** আপনি ডকুমেন্ট দিয়ে এটা দিয়ে দেবেন আমি দেখব।

**শ্রী বামাপদ মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী সাধারণ প্রশাসন খাতে যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন আমি সেটা সমর্থন করে দু'একটি কথা বলতে চাই। আজকে সাধারণ প্রশাসন খাতে ব্যয় বরাদ্দ নিয়ে আলোচনা করতে গিয়ে প্রশাসনের পরিচ্ছন্নতা, নিরপেক্ষতা সম্পর্কে অনেক কথাই শুনছি। কিন্তু এটা তো আপনারা সকলেই জানেন সুদীর্ঘকাল কংগ্রেস প্রশাসন এবং বিশেষ করে গত ৫ বছর ইন্দিরা কংগ্রেসের স্বৈরতন্ত্র রাজত্বের কালে তারা এই প্রশাসনকে একেবারে পঙ্গু করে রেখেছিল এবং তারা

প্রশাসনকে সম্পূর্ণভাবে দুর্নীতির পঙ্কে নিমজ্জিত করে রেখেছিল, তার থেকে সেই প্রশাসনকে আজকে কিছুটা ঘষে মেজে চকচকে করতে সময় একটু লাগবেই। যাই হোক, বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার সঙ্গে সঙ্গেই তারা বলেছিলেন আমরা দুর্নীতিমুক্ত, পরিচ্ছন্ন প্রশাসন গড়ে তুলতে চেষ্টা করব সাধারণ মানুষের জন্য আমরা দেখছি বামফ্রন্ট সরকার সেই কাজে সাফল্যমণ্ডিত হয়েছেন। আমি এখানে দু'একটি উদাহরণ দিই। বিরোধী দলের সদস্যরা পুলিশ প্রশাসন সম্পর্কে অনেক কথাই বললেন। আমি একটি কথা তাদের কাছে বলতে চাই যে তার ৯ই মার্চের আনন্দবাজার পত্রিকার এডিটোরিয়াল কলমটা একটু পড়ে দেখুন। সেখানে 'কলকাতার তুলনায় দিল্লি' এতে কি লেখা আছে? দিল্লির একাধিক কলেজের ছাত্রীরা পুলিশ কমিশনার চতুর্বেদীর কাছে ডেপুটেশন নিয়ে গিয়ে বলেছে, "দিল্লিতে যেভাবে মহিলাদের উপর অশালীন ব্যবহার করা হয়, আপনি তার প্রতিকার করুন"। সেখানে এক সাংবাদিক সম্মেলনে চতুর্বেদী মহাশয় বলেছেন, "আজকে যদি এই ঘটনা কলকাতায় ঘটত তাহলে সেটা বরদাস্ত করা হত না, কারণ সেখানে একটা পরিচ্ছন্ন নিরপেক্ষ সরকার আছে এবং সেখানকার জনসাধারণও খুব সচেতন"। তাহলেই বুঝতে পারছেন যে খাস দিল্লির অবস্থাটা কি—শুধু তাই নয়, আমি বিস্তীর্ণ কয়লাখনি এলাকায় থাকি এবং সেটা আসানসোল মহকুমার একটা বিরাট শিল্প ক্ষেত্র। বরাকর নদীর মাঝে ওপারটায় হল ধানবাদ। ১১-৩-৭৯ তারিখের সানডে পড়ে দেখবেন তাতে পরিষ্কার ছবি দেওয়া আছে এবং সেখানে জনতার এম. এল. এ. কর্তৃক ট্রেড ইউনিয়নের নামে কিভাবে খুন হয়েছে এবং ধানবাদকে একটি নারকীয় রাজত্বে পরিণত করা হয়েছে। সেই তুলনায় আসানসোলে আমাদের বিরোধী পক্ষের বন্ধুরা অনেকে ট্রেড ইউনিয়ন করেন, তারা বলতে পারবেন আসানসোলের অবস্থাটা কি—আসানসোলের অবস্থাটা ধানবাদের একেবারে উল্টো। বিরোধী পক্ষের বন্ধু, বিশেষ করে কংগ্রেসি বন্ধুরা অনেকেই আমাদের সঙ্গে চলেন, ফেরেন, তারা বলেন কংগ্রেসি রাজত্বে ভয়ে আমরা ঘরের দরজা জানালা খুলতে পারতাম না, বন্ধ করে ঘুমাতে হত। কে কখন আক্রমণ করবে তার কোনও ঠিক ছিল না। তারা বলছেন এখন আপনাদের রাজত্বে আমরা খানিকটা নিশ্চিন্তে ঘুমাতে পারছি, রাস্তায় ভালভাবে চলাফেরা করতে পারছি, এদিক ওদিক, পিছনে তাকাতে হচ্ছে না। কে কখন পিছন দিক থেকে এসে লোহার রড দিয়ে মারবে তার কোনও ঠিক ছিল না। এটাতেই আপনারা বুঝতে পারছেন এখন প্রশাসন কতটা ভাল। এতেও আপনারা বলবেন প্রশাসন খারাপ, প্রশাসনের কোনও উন্নতি হয়নি? এর আগে আমরা কি দেখেছি? আগে কংগ্রেসি মস্তান, গুণ্ডারা থানা কন্ট্রোল করত। আজকে সেই থানা কোনও মস্তান এবং গুণ্ডা কন্ট্রোল করতে পারে? এটাকে যদি খারাপ প্রশাসন বলা হয় তাহলে নিশ্চয় সেটা ভাল প্রশাসন ছিল, আপনারা বলতে পারেন। আজকে প্রশাসনের যে পরিবর্তন হয়েছে সেটা আমরা জনজীবনের প্রত্যেকটি ক্ষেত্রে, সমাজ জীবনের প্রত্যেকটি ক্ষেত্রে দেখতে পাচ্ছি।

[7-05—7-15 P.M.]

শুধু তাই নয়, এখানে বলা হল কো-অর্ডিনেশন কমিটির কথা। স্যার, এই কো-অর্ডিনেশন কমিটির ব্যাপারে ওঁদের গায়ের জ্বালা আমরা বার বার লক্ষ্য করেছি। এই কো-অর্ডিনেশন কমিটির ব্যাপারে আমাদের প্রত্যক্ষ অভিজ্ঞতা আছে। যখন ঐ বিধ্বংসী বন্যার সময় ঐ বিরোধীপক্ষের সদস্যরা নিজেদের প্রাণ এবং সম্পত্তি বাঁচাবার জন্য ব্যস্ত ছিলেন

তখন এঁরা নিজেদের জীবন বিপন্ন করে দুস্থ মানুষদের বাঁচাবার জন্য এগিয়ে গিয়েছিলেন। তারপর যখন দুস্থদের উদ্ধার করা হল, রাস্তাঘাট তৈরি হল--চলার রাস্তা তৈরি হল, মোটর গাড়ি যাবার রাস্তা তৈরি হল তখন এঁরা গেলেন এবং গিয়ে বললেন দলবাজি হচ্ছে। ওঁরা বন্যার সময়, বিপদের সময় গেলেন না অথচ এখানে দায়িত্ব দেখাচ্ছেন। বিধানসভার ভিতরে আপনারা চিৎকার না করে অথচ এখানে দায়িত্ব দেখাচ্ছেন। বিধানসভার ভিতরে আপনারা চিৎকার করতে পারেন কিন্তু এই বিধানসভার বাইরে গিয়ে এইসব কথা বলুন, দেখবেন, সাধারণ লোক আপনাদের কথা উপভোগ করবে। আমি সেইজন্য আপনাদের বলব, আপনারা সমালোচনা করবার অধিকার হারিয়েছেন, সমালোচনা করবার কোনও অধিকার আপনাদের নেই। তারপর সাত্তার সাহেব সংখ্যালঘুদের কথা বললেন। আমি কি তাঁকে এই প্রসঙ্গে আলিগড়ের কথা বলতে পারি? আমি কি তাঁকে ঐ কর্ণাটকে সংখ্যালঘু মহিলার উপর যে অত্যাচার হয়েছিল পুলিশের থানায় এবং তারপর কি হয়েছিল সেকথা বলতে পারি? এইরকম ঘটনা কিন্তু পশ্চিমবাংলায় একটাও দেখাতে পারবেন না। আজকে পশ্চিমবাংলায় সমস্ত ধর্মের লোক যেভাবে নিরাপদে বাস করেন, স্বাধীনভাবে তাঁদের ধর্ম, আচরণ, ভাষা, সংস্কৃতি নিয়ে চলতে পারেন এর আগে সেটা তারা কোনওদিন পারেননি একথা তাঁদের স্বীকার করতেই হবে। তারপর চাকরির ব্যাপার। কংগ্রেসের সময় কি হয়েছিল? তখন সিগারেটের বাক্স, মদের বোতলের ছিপি এইসবের উপর লেখা হত যে চাকরি দাও। সেখানে এম. এল. এ'রা লিখে দিতেন এইভাবে, তারপর চাকরি হত। কিন্তু আজকাল তা আর হচ্ছে না। আজকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে প্রতিটি জেলাতে চাকরি হচ্ছে, সেখানে কোনও রকম বাছ বিচার করা হচ্ছে না। আজকে সেখানে সংখ্যালঘুদের পুলিশে, বিভিন্ন প্রশাসনিক দপ্তরে, কলেকারখানায়, খনিতে চাকরি হচ্ছে। কাজেই আমি বলব, ওঁরা যে সব অসত্য কথা বলছেন তা বলে পার পাওয়া যাবে না। এসবের কোনও সত্যতা নেই, বরং উল্টো। তারপর তফসিলি জাতি এবং উপজাতিদের কথা বলা হচ্ছে। আজকে এই পশ্চিমবাংলায় যেখানে ভাষা ছিল না সাঁওতাল উপজাতিদের জন্য সেখানে ভাষা তৈরি করে তাদের শিক্ষার ব্যবস্থা করা হচ্ছে। আগে কি এসব হয়েছিল? কোনও সংখ্যালঘুর উপর অত্যাচারের ঘটনা কি দেখাতে পারবেন পশ্চিমবাংলায়? পারবেন না। কিন্তু বিহার, উত্তরপ্রদেশ এবং অন্যান্য প্রদেশ যেখানে জনতা বা কংগ্রেস সরকার রয়েছে সেখানে দেখবেন বিভিন্নভাবে এই সমস্ত সংখ্যালঘুদের উপর বা উপজাতি শ্রেণীর উপর আক্রমণ চালানো হচ্ছে এবং প্রশাসনের সহযোগিতায় সেটা করা হচ্ছে। পশ্চিমবঙ্গে সেইরকম ঘটনা কিন্তু পাবেন না। শুধু তাই নয়, আজকের খবরের কাগজেই দেখবেন, দিল্লি থেকে একটি কমিটি—পিপলস ইউনিয়ন ফর প্রিজারভেশন অব হিউম্যান রাইটস—বাছাই করা সমস্ত লোক, সমাজের উচ্চ শ্রেণীর ভাল লোক, বিদ্বান, সমাজ সংস্কারক তাঁরা গিয়েছিলেন সিংভূম জেলার বাহারগড়িয়া বলে একটি জায়গায়, সেখানে সংখ্যালঘু উপজাতিদের উপর অত্যাচার হয়েছিল। তাঁরা বিবৃতি দিয়েছেন যে পুলিশ বাহারগড়িয়া থানায় তাদের আটকে রেখে জবরদস্তি তাদের দিয়ে লিখিয়ে নিয়েছে। পশ্চিমবঙ্গে এইরকম ঘটনা একটিও দেখাতে পারবেন না। আজকে প্রশাসনকে দুর্নীতিমুক্ত করা হচ্ছে, নিরপেক্ষ করা হচ্ছে—এর তুলনা আপনারা কোথায় পাবেন? সেইজন্য আমি বলব এইসব কথা না বলে বরং আরও কিভাবে প্রশাসনকে ভালোর দিকে নিয়ে যাওয়া যায় সেই সহযোগিতার কথা বলুন। এই কথা যদি বলেন তাহলে ভাল করবেন বলেই আমি মনে

করি। আজকে শিক্ষার ব্যাপারে স্কুল কলেজে লেখাপড়া হচ্ছে। আগে কংগ্রেসের আমলে ছেলেদের লেখাপড়া হত? তখন ভাঙচুর, গুণ্ডামী, পরীক্ষা দেবে না ইত্যাদি এসব জিনিস হয়েছে। এটাতো সুনীতিবাবুরা জানেন, যে তাঁদের সময়ে অনেক স্কলার বেরিয়েছে, ডক্টরেট হয়েছে এবং তার বিরুদ্ধে ইনভেস্টিগেশন হচ্ছে। আজকে ছাত্ররা লেখাপড়া করছে, পরীক্ষা দিচ্ছে এবং পরীক্ষার ফলও বের হচ্ছে সময় মতো, শান্তি-শৃঙ্খলা ফিরে এসেছে। আজকে একমাত্র পশ্চিমবাংলা বলতে গেলে দাবি করতে পারে যেখানে ভাষাগত সংখ্যালঘু ঐ উর্দু ভাষাভাষী, হিন্দি ভাষাভাষী, গুরুমুখী ভাষাভাষা, ওড়িশা ভাষাভাষী বিভিন্ন ভাষাভাষী যাঁরা সংখ্যালঘু আছেন তাঁদের ছেলেমেয়েরা যাতে নিজেদের মাতৃভাষায় লেখাপড়া শিখতে পারে সেই প্রচেষ্টা চলছে। এর আগে কোনও দিন এইসব জিনিস হয়েছিল? তাহলে এটাকে প্রশাসনের দক্ষতা, প্রশাসন ভাল এ কথা তাঁরা বলবেন না? এর আগে আমরা কি দেখেছি, অশান্তি চালানো হয়েছে। শিল্প ক্ষেত্রে দেখুন? কল্পনা করতে পারেন—আজকে বামফ্রন্ট সরকার না থাকলে ঐ পাটকলে আড়াই লক্ষ শ্রমিক কর্মচারিরা, ইঞ্জিনিয়ারিংয়ে ৩ লক্ষ শ্রমিক কর্মচারিরা, টেক্সটাইলের শ্রমিক কর্মচারিরা বা যে যেখানে সংগ্রাম করেছে সেই সংগ্রামে জয়যুক্ত হয়েছেন। সেটা আগে কখনও সম্ভব ছিল? এই জিনিস তাঁরা কোনওদিন কল্পনা করতে পারেন? ১৯৭২ সাল থেকে ৭৪ সালের মধ্যে দাবি দেওয়া তো দূরের কথা, ঐ রানীগঞ্জ শ্রমিকদের কিভাবে কারখানার মধ্যে ঢুকে হত্যা করা হয়েছে? শ্রমিকদের মামলার কথা বলা হয়েছে। সেখানে কত মিসা হয়েছে, যাঁরা খুন করেছে তাঁদের বিরুদ্ধে কোনও কেস হল না, এমন কি সমস্ত ডায়রি লোপাট করা হল। আজকে এই সমস্ত হচ্ছে না। কাজেই সমস্ত জিনিসগুলি দেখতে হবে। শুধু তাই নয়, পশ্চিমবঙ্গ সরকারকে বিভিন্নভাবে ষড়যন্ত্র করে অপদস্ত করার জন্য আজকে মরিচঝাঁপি দেওয়া হয়েছে। কয়েকদিন আগে দণ্ডকারণ্য নেওয়া হয়েছিল। কিন্তু ধারণা করতে পারেন এই সরকার না থাকলে ঐ দণ্ডকারণ্য-এর উদ্বাস্তুদের জন্য কেন্দ্রের সঙ্গে সংগ্রাম করে আজকে তাদের দাবিদাওয়া আদায় করা হচ্ছে। আজকে বামফ্রন্ট সরকার সততার সঙ্গে পরিচ্ছন্ন একটা প্রশাসন ব্যবস্থা পশ্চিমবঙ্গের জনসাধারণকে দিয়েছেন সেজন্য আমরা গর্বিত। আজকে মাননীয় অর্থমন্ত্রী, মাননীয় মুখ্যমন্ত্রী সম্পর্কে সমালোচনা হয়েছে। আজকে এই প্রথম তাঁরা কেন্দ্রের অভিচারের বিরুদ্ধে অন্যান্য স্টেটের সাধারণ জনগণের দাবি আদায়ের জন্য রাজ্যের মঙ্গলের জন্য সংগ্রাম করছে। কাজেই এটাতে তাঁদের খারাপ লাগছে। কিন্তু আপনারা যতই বলুন না কেন, আমরা এই মন্ত্রিসভার গর্বিত। এই মন্ত্রীগুলি জনসাধারণ তৈরি করেছে এবং তাঁরা একে টিকিয়ে রাখবে। পরিশেষে সাধারণ প্রশাসন খাতে মাননীয় মুখ্যমন্ত্রী যে ব্যয় বরাদ্দ এনেছেন তাকে আর একবার সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হেমেন মজুমদার** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় সাধারণ প্রশাসন খাতে যে বাজেট রেখেছেন তাঁকে সমর্থন করছি এবং আগের বক্তব্যে যে কথা বলেছেন, আমিও আবার সেই কথাই বলছি যে আমরা গর্বিত। আজকের দিনে প্রশাসনিক, রাজনৈতিক নিরপেক্ষতা অত্যন্ত সততার সঙ্গে পরিচ্ছন্নতার সঙ্গে রক্ষা করার চেষ্টা হচ্ছে। একথা ঠিক যে আজকে নিরপেক্ষতা সর্বক্ষেত্রে নেই। একথা ঠিক যে আমরা ফ্রন্টগতভাবে যে কথা আগে ঘোষণা করেছি যে সমাজের দুর্বলতর অংশের জন্য আমরা কাজ করতে চাই

সেই ক্ষেত্রে আমরা নিরপেক্ষ নই। আমরা ক্ষেতমজুর, গরিব কৃষক, মধ্যবিত্তদের পক্ষে কাজ করতে চাই সেই ব্যাপারে আমরা নিরপেক্ষতার অবকাশ রাখতে চাই না। স্বভাবতই আমাদের বাজেটে সামগ্রিকভাবে এই দৃষ্টিভঙ্গি প্রতিফলিত হয়েছে। কেউ কেউ মনে করছেন এই যে চিন্তাধারা, এই চিন্তাধারাই তাদের নিরপেক্ষতার ব্যাঘাত সৃষ্টি করছে।

[7-15—7-25 P.M.]

. বিঘ্ন সৃষ্টি করছে, আমরা বলতে চাই, আমরা এই নীতি পরিচালনা করতে চাই, ভাগচাষীকে রেকর্ড করাতে চাই, শ্রমিকদের আন্দোলনকে সমর্থন করতে চাই এবং এটা যদি তারা নিরপেক্ষতা না বলে মনে করেন তাহলে আমরা নিরুপায়, আমরা অসহায়, আমরা তাদের সাহায্য করতে প্রস্তুত নই। আজকে এখানে মাথা ভারি শাসন ব্যবস্থার কথা বলা হয়েছে, তার বিরুদ্ধে যদি প্রচেষ্টা শুরু হয়ে তাঁকে তাহলে তাদের আপত্তি কোথায়? যেখানে দেখা যাচ্ছে নতুন করে দেশ গঠন করা হচ্ছে এবং বিভিন্নভাবে দ্রুত গতিতে যাতে সরকারি কাজ নিষ্পত্তি করা যায়, বিভিন্ন দুর্নীতি সম্পর্কে ব্যবস্থা নেওয়া যায়, বিভিন্ন বিষয়ে তাড়াতাড়ি দৃষ্টি দেওয়া যায়, সেই চেষ্টা আজকে যখন হচ্ছে, নতুন করে বিভিন্ন ক্ষেত্রে কাজ আরম্ভ করা হচ্ছে, তখন বিরোধী পক্ষ সেই সম্পর্কে কোনও মন্তব্য করছেন না কেন? এটা কি অন্যায় হচ্ছে? এটা কি নিরপেক্ষতার বাধা হচ্ছে বলে তারা মনে করেন? তারা এই বিষয় নিয়ে কোনও আলোচনা করতে প্রস্তুত নন। মাথা ভারি শাসন ব্যবস্থা যদি আস্তে আস্তে কমিয়ে আনতে হয়, তাকে যদি দুর্বল করতে হয়, তাহলে গণতন্ত্রীকরণের প্রয়োজন। সেই গণতন্ত্রীকরণের প্রয়োজনে গণতান্ত্রিক ব্যবস্থার প্রবর্তন করা হয়েছে এবং আমাদের মুখ্যমন্ত্রী প্রথমে সেই কথা বলেছেন যে আমরা রাইটার্স বিল্ডিংস থেকে শাসন চালাব না। আমরা পশ্চিমবাংলার জনগণের সঙ্গে আলোচনা করে শাসন ব্যবস্থা পরিচালনা করব। আজকে পঞ্চায়েত নির্বাচনের মধ্যে দিয়ে, জেলা পরিষদের নির্বাচনের মধ্যে দিয়ে, পঞ্চায়েত সমিতির নির্বাচনের মধ্যে দিয়ে সেই দৃষ্টিভঙ্গি প্রতিফলিত করা হয়েছে। কোনও কোনও ব্যক্তি এখানে বলছেন যে এ. ডি. এম.দের আস্তে আস্তে পঞ্চায়েত সমিতির সেক্রেটারি হিসাবে কাজ করানো হচ্ছে না কেন? জেলা ম্যাজিস্ট্রেট থাকলে তাদের বাধা হয়, সম্মানে অসুবিধা হয়, তাহলে বোধ হয় এর পর থেকে ওরা বলবেন যে চীফ সেক্রেটারির আন্ডারে কেন মুখ্যমন্ত্রীরা কাজ করবেন না? এই যদি গণতন্ত্রীকরণের দৃষ্টিভঙ্গি হয়—যারা গণতন্ত্রীকরণের জন্য বড় বড় কথা বলেন, তাদের যদি এই দৃষ্টিভঙ্গি হয় তাহলে আমরা বলব, তারা নতুন ভাবে গণতন্ত্রীকরণের ব্যাখ্যা করতে চাইছেন। আমরা দেখতে পাচ্ছি, মন্ত্রী পরিষদের জন্য যে ব্যয় বরাদ্দ দেওয়া হয়েছে, সেখানে দেখা যাচ্ছে, তাঁরা উপর থেকে ব্যয় কমানোর চেষ্টা করেছেন। যেখানে ১৯৭৮-৭৯ সালে ১৭ লক্ষ ৪০ হাজার টাকা বরাদ্দ ছিল, সেখানে ১৯৭৯-৮০ সালে ১৭ লক্ষ টাকা করা হয়েছে। অর্থাৎ ৪০ হাজার টাকা কম করা হয়েছে। অর্থাৎ মন্ত্রিসভার তাঁদের যে সমস্ত আনন্দ অনুষ্ঠান এবং ভাতা ইত্যাদি ছিল, তা তাঁরা ছাঁটাই করেছেন। তাঁদের টাকা কমিয়ে, তাঁরা একটা দৃষ্টান্ত স্থাপন করছেন যাতে নিচের তলার সরকারি কর্মচারিদের মধ্যে উৎসাহ সৃষ্টি হয়। একটা নিদর্শন সৃষ্টি তাঁরা করতে চেয়েছেন। দুর্নীতি মুক্ত শাসন ব্যবস্থা, আমলাতান্ত্রিক ব্যবস্থা, যা ৩০ বছর ধরে ওরা তৈরি করে গেছেন—আজকে আশ্চর্য হয়ে যাই, যারা এটা তৈরি করেছেন, তারাই আজকে চিৎকার করছেন যে দুর্নীতি রয়েছে।

দুর্নীতি হঠাৎ চলে এসেছে কি? দুর্নীতি অন্য রাজ্য থেকে এই রাজ্যে বর্তমানে কমছে না বাড়ছে? এটা তো আলোচ্য বিষয় হওয়া উচিত। যদি কমে, তাহলে কৈ অভিনন্দন বাণী তো শোনা যাচ্ছে না? এই জিনিসগুলো তো প্রকৃত অভিজ্ঞতা থেকে বেরিয়ে আসছে যে আগেকার দিনে জোতদাররা অর্থের বিনিময়ে যে কাজ করিয়ে নিতে পারত, আজকে সেই কাজ তারা করিয়ে নিতে পারছে না। মালিকরা অর্থের বিনিময়ে যে কাজ করিয়ে নিতে পারত অফিসারদের মাধ্যমে সেই কাজ আজকে তারা করিয়ে নিতে পারছে না। এই কারণেই আজকে বিরোধী পক্ষের এত উত্তাপ, এত চেঁচামেচি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওরা বলছেন যে ব্যয় বরাদ্দ তা পূর্ণ ব্যয় হচ্ছে না। হ্যাঁ হচ্ছে না। কেন হচ্ছে না? তার সমস্যাটা কোথায়? কৈ এই কথা তো বলছেন না যে কেন্দ্র থেকে সেই গম যদি না আসে, যা প্রয়োজন, তাহলে সমস্ত কাজ হাতে নেওয়া হয়েছে, সেই কাজগুলো কি করে সম্পন্ন হবে? কৈ, সেই কথা তো বলছেন না? কেন্দ্র থেকে অন্যান্য জিনিস আসছে না ওয়াগানের অভাবে। ওয়াগানের অভাবে কয়লা আসছে না, কেরোসিনের অভাবে আজকে দুর্গতির সৃষ্টি হচ্ছে, সিমেন্টের অভাবের জন্য তারা যে দুর্গতির সৃষ্টি করছেন তার জন্য অনেক ক্ষেত্রে অর্থ ব্যয় করা যাচ্ছে না। তা নিয়ে এখানে আলোচনা করছেন না কেন? এটাও ভেবে দেখতে বলি। কেন্দ্রে যাদের মুরুব্বিরা আছেন, তাঁদের আমি বলব, ওঁদের সঙ্গে একটু কথাবার্তা বলুন, এই অবস্থাকে পরিবর্তন করার ব্যবস্থা করুন। যদি পশ্চিমবঙ্গকে সত্যকারের ভালবাসেন। একজন উল্লেখ করেছেন যে নিরপেক্ষ শাসন ব্যবস্থা চলছে না, আমি জিজ্ঞাসা করি সেই সত্যরঞ্জন বাপুলি মহাশয়কে, সরকারি জমিতে, সরকারি ব্যয়ে তিনি একটা দীঘি খনন করেছেন, তার নাম দেওয়া হয়েছে সত্য সরোবর। প্রতিষ্ঠাতা সত্যরঞ্জন বাপুলি, উদ্বোধক সিদ্ধার্থশঙ্কর রায়। এটা কি নিরপেক্ষতা? জিজ্ঞাসা করি তাকে, সরকারি সেচের জমি, যে জমি দিয়ে জল নিকাশি ব্যবস্থা ছিল, ওদের মন্ত্রী গোবিন্দচন্দ্র নস্কর সেই জমি আটক করে দিয়েছেন।

যে জমি দিয়ে জল নিকাশি ব্যবস্থা ছিল ওঁদের আমলের মন্ত্রী গোবিন্দচন্দ্র নস্কর সেই জমি আটক করে নিয়েছে। এর ফলে পরবর্তীকালে সেইসব এলাকা জলে ভেসে গেছে। আর তিনি সরকারি জমি নিয়ে গোবিন্দ নগর করেছেন। আজকে ওঁরাই আবার নিরপেক্ষতা ইত্যাদির বড় বড় কথা বলছেন। এর মধ্যেই সমস্ত জিনিসের পরিবর্তন হয়ে যাবে, এটা আশা করা যায় না। ওঁরা ওঁদের কার্যকলাপ ভুলে যেতে পারেন, কিন্তু মানুষ এত সহজে ভুলে যাবে না। ওঁরা বারুইপুরের জনসভার কথা ভুলেছেন। আড়াই শো পুলিশের সামনে ১০,০০০ মানুষের উপস্থিতিতে কংগ্রেসি মস্তানরা ইট ছুঁড়েছিল, জ্যোতিবাবুর বুকে একের পর এক ইট লেগেছে, আর তিনি ইটগুলি তুলে তুলে দেখিয়েছেন, ইন্দিরা গান্ধীর গণতন্ত্রের রূপ। আজকে সেসব কথা ওঁরা ভুলে গেছেন? ওঁরা আজকে ঐ রকম একটা ঘটনারও উদাহরণ দেখাতে পারবেন?

কাজেই ঐ সমস্ত বাগাড়ম্বর করে এই বাজেটের বিরোধিতা করে আপনারা জনসাধারণেরই বিরোধিতা করছেন। এই বাজেট বরাদ্দের বিরোধিতা করে পশ্চিমবঙ্গের জনসাধারণের অবমাননা করছেন। এই কয়টি কথা বলে এই বাজেট বরাদ্দকে সম্পূর্ণরূপে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** অন এ পয়েন্ট অফ পার্সোনাল এক্সপ্লানেশন, স্যার, বারুইপুরের এম. এল. এ. মাননীয় শ্রী হেমেন মজুমদার মহাশয় আগে একবার একটা ইট এনেছিলেন এই বিধানসভায়। সুন্দরবন ডেভেলপমেন্ট অথরিটির কাজের একটা ইট এনে আমার বিরুদ্ধে অনেক কিছু বলবার চেষ্টা করেছিলেন। আজকে আবার উনি সত্যসরোবর প্রাক্তন মুখ্যমন্ত্রী উদ্বোধন করেছিলেন ইত্যাদি বললেন। কিন্তু উনি যেটা বললেন সেটা সম্পূর্ণ অসত্য ভাষণ। ঘটনা হচ্ছে, ওটা ছাতুয়া প্রোজেক্ট, সিদ্ধার্থশঙ্কর রায় উদ্বোধন করেছিলেন, সত্যসরোবর নয়, ওটা ইরিগেশন ডিপার্টমেন্ট থেকে ৬ লক্ষ টাকা খরচ করা হয়েছিল।

**অধ্যক্ষ ঃ** এই ব্যয়--বরাদ্দের দাবির উপর আলোচনা ৭টা ৩৩ মিনিটে শেষ হবার কথা। কিন্তু এখনো মুখ্যমন্ত্রীর জবাবি ভাষণ এবং অন্যান্য বিষয়ের জন্য আরও কিছু সময় লাগবে। সুতরাং ২৯০ ধারা অনুযায়ী আমি প্রস্তাব করছি এই আলোচনার উপর আরও আধ ঘন্টা সময় বাড়িয়ে দেওয়া হোক। আমি ধরে নিচ্ছি এই প্রস্তাবে কারও আপত্তি নেই। সুতরাং প্রস্তাবটি গৃহীত হল।

(প্রস্তাব গৃহীত হল, এবং সময় আরও আধ ঘন্টা বাড়ানো হল)

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পিকার মহাশয়, আমি সংক্ষেপে যেগুলির উত্তর দেওয়ার প্রয়োজন আছে বলে মনে করছি সেগুলির আমি উত্তর দিয়ে দিচ্ছি। শ্রী হরিপদ ভারতী বলেছেন যে, আমরা রেকর্ড এক্সপেন্ডিচার করেছি। আগেও তিনি পুলিশ খাতের ব্যয়-বরাদ্দের উপর বলার সময় একথা বলেছেন। এখানে আমি সমস্ত হিসাব মেলাতে পারব না। তবে একথা ঠিক যে, খরচ আমাদের বেড়েছে কিছু, অনেক নাহলেও কিছু বেড়েছে এবং কেন বেড়েছে, সেটাও আমি বলেছি। সেই হিসাবে যদি রেকর্ড হয়ে থাকে তাহলে ভালই হয়েছে। কারণ সরকারি কর্মচারী, শিক্ষক, পৌরসভার কর্মচারী, এই রকম সাড়ে সাত লক্ষ মানুষের জন্য যে পরিমাণ টাকার আমরা ব্যবস্থা করেছি তা কোনও দিনই তাঁরা পাননি। এইজন্য যদি রেকর্ড হয়ে থাকে তাহলে অসন্তুষ্ট হবার কি আছে? তারপর উনি বলেছেন যে, আমরা গরিবদের জন্য কিছু করিনি। যারা সংগঠিত তাদের জন্য করছি। তা ওঁর জানা উচিত ছিল যে, এই সাড়ে সাত লক্ষ মানুষের মধ্যে গরিব মানুষ আছে। তবে তারা বেশিরভাগই সংগঠিত, এটা ঠিক। কিন্তু তার সঙ্গে আমরা যেদিন থেকে সরকারে এসেছি লক্ষ লক্ষ ক্ষেতমজুর, ভাগচাষী, যাদের ৩-৪ মাস কাজ থাকত গ্রামে......

[7-25—7-35 P.M.]

এবং পরে তাদেরকে এদিকে ওদিকে খাবারের অনুসন্ধানের জন্য ঘুরতে হত—তাদের জন্য এবং লক্ষ লক্ষ মানুষদের জন্য আমরা ব্যবস্থা করেছি যা পশ্চিমবাংলার ইতিহাসে কখনও হয়নি—সেই রকম ব্যবস্থা করেছি। আমরা শ্রমিকদের জন্য ৪ লক্ষ ইঞ্জিনিয়ারিং শ্রমিক, চটকল শ্রমিক ২ লক্ষ ৩০ হাজার, প্রেস কর্মচারী যারা সুতাকলে কাজ করেন, যারা হোসিয়ারিতে কাজ করেন, এমন কি বড় বাজারে পোস্তায় যারা কুলির কাজ করেন তাদের জন্যও আমরা ব্যবস্থা করেছি, যে ব্যবস্থা গত ৩০ বছরের মধ্যেও হয়নি। সুতরাং এটা একটা রেকর্ড। তারপরে উনি বলেছেন বৃটিশের ঐতিহ্য এখনও চলেছে ঐ পুলিশ রেগুলেশনের

মধ্যে। আমি শুধু বলতে চাই পুলিশ রেগুলেশন বদলালেই পুলিশ বদলাবে না। আমাদের দেশের যে সামাজিক অর্থনৈতিক ব্যবস্থা তার আমূল পরিবর্তন আনা অসম্ভব—যেসব অভ্যাসে অভ্যস্থ সেটা হঠাৎ বদলে যাবে সম্পূর্ণভাবে এটা আমরা মনে করি না কিন্তু পরিবর্তন আসবে। সেই সুযোগ আমরা করে দিয়েছি যাতে জনগণের সঙ্গে ওদের অন্য রকম সম্পর্ক গড়ে ওঠে। তবে পুলিশ রেগুলেশন সম্বন্ধে উনি ঠিকই বলেছেন—যেভাবে আছে—আবার ছাপানো হচ্ছে ইত্যাদি এগুলি ছাপানো ঠিক নয়—এইজন্য দেরি হলেও কমিটি করবার জন্য বলেছি যাতে করে এই পুলিশ রেগুলেশন অদল-বদল করে ব্যবস্থা করা যায় আজকের প্রয়োজন অনুযায়ী। তারপর উনি বলেছেন ড্রাইভাররা আমাদের কাছে এসেছিলেন এবং ওদের স্মারকলিপিতে অনেক কিছু ছিল, তারপর ওনারা রাজ্যপালের কাছে গিয়েছিলেন—আমার কাছে পরে খবর পাঠান কারণ উনি কি করবেন, আমার কাছে পাঠিয়ে দেবেন। তারা আমার কাছে এসেছিলেন, আলোচনা হয়েছে এবং কতকগুলি বিষয়ে ওঁনারা সন্তুষ্ট হয়েছে এবং পে-কমিশনের রিপোর্ট পেলে পরে আমি দেখব। তারপর বলেছেন পঞ্চায়েত ডেভেলপমেন্ট ডিপার্টমেন্ট আছে কেন, একথা বলেছেন। ডেভেলপমেন্ট ডিপার্টমেন্টের কিছু কাজ আছে এবং সমস্ত কাজগুলি প্ল্যানিং করা হয়, সুপরিকল্পনা করা হয় এবং এইসব করা হয়েছে, আরও বেশি বেশি করে করা হবে পঞ্চায়েতের মাধ্যমে। প্ল্যানিং করতে গেলে সমস্ত জেলায় জেলায় সেইজন্য হাতে রেখেছি। তারপর উনি বলেছেন আমাদের কাছে বন্যার সময়ে যে টাকা-পয়সা এসেছিল তা কেন আমরা খরচ করতে পারিনি। আমি তো হিসাব দিয়েছি যে, ৩১শে ডিসেম্বর অবধি আমরা ৫৫ কোটি টাকা খরচ করছি—যা পেয়েছিলাম কেন্দ্রীয় সরকারের কাছ থেকে তার থেকে ৫ কোটি টাকা বেশি। আমরা ২০ কোটি টাকা পেয়েছি—অনেক দেরি হয়ে গেছে—কেন্দ্র থেকে ১২ মার্চ টাকা এসেছে এবং এই টাকা খরচ করতে অসুবিধা হচ্ছে—এ বিষয়ে কোনও সন্দেহ নেই। তবে এই অল্পদিনের মধ্যে আমরা চেষ্টা করছি—পরবর্তীকালে হিসাব দেখাতে পারব। কাজেই উনি যা বলেছেন তা ঠিক কথা নয়। যুগান্তর পত্রিকা এইসব দেখে বললে কিছু হবে না। তারপর উনি স্টেট সেন্ট্রাল লাইব্রেরির কতকগুলি অসুবিধার কথা বলেছেন। এইসব অসুবিধাগুলি সত্যিই আমাকে দেখতে হবে। তবে এইটুকু খবর পেলাম—টেলিফোন করে জানলাম—আপনারা বলছেন বিভিন্ন খরচ দিয়েছেন—এটা দিয়েছেন, ওটা দিয়েছেন কিন্তু বুক বাইন্ডিং-এর জন্য বরাদ্দ হল না। ওঁনারা আমার কাছে হিসাব পাঠিয়েছেন তাতে ৫০০ টাকা করে ধরা আছে এবং ৩০ হাজার টাকা এডুকেশন ডিপার্টমেন্ট থেকে দেওয়া হয়েছে যাতে বরাদ্দ হয়। আর ইন্ডিয়ান কলেজ অফ আর্টস অ্যান্ড ক্রাফটস সম্বন্ধে যা বলেছেন সেটা ঠিক নয়। এর ম্যানেজমেন্টকে অধিগ্রহণ করা হয়েছে। লোন দেবার কথা যা বলা হয়েছে তা আমরা দিতে পারিনি। গত কয়েকমাস ধরে দিতে পারিনি। তাদের হিসাবপত্র খাতাটাতা আমরা পাইনি, এলোমেলো হয়ে গেছে। সেইজন্য আমরা অনুদান হিসাবে যে ক' হাজার টাকা দেবার তা দিচ্ছি।

বিদ্যুৎ সম্বন্ধে আগে আলোচনায় আমি সব বলেছি, নতুন করে কিছু বলবার নেই, সেখানে সমস্ত তথ্য দেওয়া হয়েছে। তারপর পি. এস. সি. সম্বন্ধে বলেছেন যে যিনি সিনিয়র ছিলেন তার পরিবর্তে আরেকজনকে নিয়োগ করেছেন চেয়ারম্যান হিসাবে যার কোনও নিয়ম নেই। এইসব পোস্টের জন্য শুধু সিনিয়রিটি মানতে হবে তা নয়, উনি বললেন যিনি

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** অন এ পয়েন্ট অফ পার্সোনাল এক্সপ্লানেশন, স্যার, বারুইপুরের এম. এল. এ. মাননীয় শ্রী হেমেন মজুমদার মহাশয় আগে একবার একটা ইট এনেছিলেন এই বিধানসভায়। সুন্দরবন ডেভেলপমেন্ট অথরিটির কাজের একটা ইট এনে আমার বিরুদ্ধে অনেক কিছু বলবার চেষ্টা করেছিলেন। আজকে আবার উনি সত্যসরোবর প্রাক্তন মুখ্যমন্ত্রী উদ্বোধন করেছিলেন ইত্যাদি বললেন। কিন্তু উনি যেটা বললেন সেটা সম্পূর্ণ অসত্য ভাষণ। ঘটনা হচ্ছে, ওটা ছাতুয়া প্রোজেক্ট, সিদ্ধার্থশঙ্কর রায় উদ্বোধন করেছিলেন, সত্যসরোবর নয়, ওটা ইরিগেশন ডিপার্টমেন্ট থেকে ৬ লক্ষ টাকা খরচ করা হয়েছিল।

**অধ্যক্ষ ঃ** এই ব্যয়--বরাদ্দের দাবির উপর আলোচনা ৭টা ৩৩ মিনিটে শেষ হবার কথা। কিন্তু এখনো মুখ্যমন্ত্রীর জবাবি ভাষণ এবং অন্যান্য বিষয়ের জন্য আরও কিছু সময় লাগবে। সুতরাং ২৯০ ধারা অনুযায়ী আমি প্রস্তাব করছি এই আলোচনার উপর আরও আধ ঘন্টা সময় বাড়িয়ে দেওয়া হোক। আমি ধরে নিচ্ছি এই প্রস্তাবে কারও আপত্তি নেই। সুতরাং প্রস্তাবটি গৃহীত হল।

(প্রস্তাব গৃহীত হল, এবং সময় আরও আধ ঘন্টা বাড়ানো হল)

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পিকার মহাশয়, আমি সংক্ষেপে যেগুলির উত্তর দেওয়ার প্রয়োজন আছে বলে মনে করছি সেগুলির আমি উত্তর দিয়ে দিচ্ছি। শ্রী হরিপদ ভারতী বলেছেন যে, আমরা রেকর্ড এক্সপেন্ডিচার করেছি। আগেও তিনি পুলিশ খাতের ব্যয়-বরাদ্দের উপর বলার সময় একথা বলেছেন। এখানে আমি সমস্ত হিসাব মেলাতে পারব না। তবে একথা ঠিক যে, খরচ আমাদের বেড়েছে কিছু, অনেক নাহলেও কিছু বেড়েছে এবং কেন বেড়েছে, সেটাও আমি বলেছি। সেই হিসাবে যদি রেকর্ড হয়ে থাকে তাহলে ভালই হয়েছে। কারণ সরকারি কর্মচারী, শিক্ষক, পৌরসভার কর্মচারী, এই রকম সাড়ে সাত লক্ষ মানুষের জন্য যে পরিমাণ টাকার আমরা ব্যবস্থা করেছি তা কোনও দিনই তাঁরা পাননি। এইজন্য যদি রেকর্ড হয়ে থাকে তাহলে অসন্তুষ্ট হবার কি আছে? তারপর উনি বলেছেন যে, আমরা গরিবদের জন্য কিছু করিনি। যারা সংগঠিত তাদের জন্য করছি। তা ওঁর জানা উচিত ছিল যে, এই সাড়ে সাত লক্ষ মানুষের মধ্যে গরিব মানুষ আছে। তবে তারা বেশিরভাগই সংগঠিত, এটা ঠিক। কিন্তু তার সঙ্গে আমরা যেদিন থেকে সরকারে এসেছি লক্ষ লক্ষ ক্ষেতমজুর, ভাগচাষী, যাদের ৩-৪ মাস কাজ থাকত গ্রামে......

[7-25—7-35 P.M.]

এবং পরে তাদেরকে এদিকে ওদিকে খাবারের অনুসন্ধানের জন্য ঘুরতে হত—তাদের জন্য এবং লক্ষ লক্ষ মানুষদের জন্য আমরা ব্যবস্থা করেছি যা পশ্চিমবাংলার ইতিহাসে কখনও হয়নি—সেই রকম ব্যবস্থা করেছি। আমরা শ্রমিকদের জন্য ৪ লক্ষ ইঞ্জিনিয়ারিং শ্রমিক, চটকল শ্রমিক ২ লক্ষ ৩০ হাজার, প্রেস কর্মচারী যারা সুতাকলে কাজ করেন, যারা হোসিয়ারিতে কাজ করেন, এমন কি বড় বাজারে পোস্তায় যারা কুলির কাজ করেন তাদের জন্যও আমরা ব্যবস্থা করেছি, যে ব্যবস্থা গত ৩০ বছরের মধ্যেও হয়নি। সুতরাং এটা একটা রেকর্ড। তারপরে উনি বলেছেন বৃটিশের ঐতিহ্য এখনও চলেছে ঐ পুলিশ রেগুলেশনের

খরচ কমানো যায়। হোম ট্রান্সপোর্টকে বলেছি ১০ লিটার করে যে পেট্রোল নেওয়া হত তার বদলে এখন ৮ লিটার করে পেট্রোল দাও। আমরা একজন অফিসারকে এ বিয়ে ভার দিয়েছি যে আরও কম করে টাকা বাঁচানো যায় কিনা দেখার জন্য। এইরকমভাবে আমরা বাঁচাবার চেষ্টা করছি। আমাদের এখন অনেক অ্যাপয়েন্টমেন্ট হয়নি, কিন্তু যেখানে কমানো যায় সেখানে তা কমিয়ে আমাদের এইসব কাজ করতে হবে। তারপর কো-অর্ডিনেশন কমিটির কথা বলেছেন—শতকরা ৭০ ভাগ মানুষ ওঁদের দিকেই আছেন। আরেকটা যে ফেডারেশন আছে, তাদের সম্মেলন হবে আমায় এসে বলাতে আমি ফাইনান্স ডিপার্টমেন্টকে বলেছি ছুটির ব্যবস্থা করে দিতে। কংগ্রেস আমলে কো-অর্ডিনেশন কমিটির নেতারা বিনা বিচারে আটক ছিলেন। তাঁদের স্ত্রী-পুত্রদের খাওয়া-দাওয়া প্রায় বন্ধ হয়ে গিয়েছিল, তারপর সাতগাছিয়ায় ১টা মারামারির কথা বললেন আমি ফোন করে দেখলাম সেখানে একটা মারপিট হয়েছে এবং সেই কেসটা তদন্তাধীন আছে, যাই হোক এ বিষয়ে আমি পরে জানাব। তারপর সেই পুরোনো কথা বললেন মেদিনীপুরের এস. পি.কে কেন সাসপেন্ড করা হল? ওঁদের কথা শুনে সাসপেনশন অর্ডার বন্ধ করতে হবে? তিনি দু'বার কোর্টে গিয়ে হেরে গেছেন। তিনি এমন একটা কাজ করলেন যেটা ডিসিপ্লিনারি ফর্মের মধ্যে থাকছে না। আমরা সি. এস. সি. থেকে নাম পাচ্ছি না বলে ডব্লিউ. বি. এস. নিয়োগ করতে পারছি না। তবে তাদের সঙ্গে পরামর্শ করে আমরা রিক্রুট করব।

আমাদের কেডার কিনা জানি না, আমাদের কেডার কি করে হবে, সেখানে পরীক্ষা আছে, নিয়ম আছে, পাবলিক সার্ভিস কমিশনের সঙ্গে পরামর্শ করে আমরা করছি। তবে এটা ওঁদের মনে থাকবে, কারণ, ৩০ বছর ধরে ওঁরা এই কর্ম করেছেন আমরা জানি, সুতরাং মনের মধ্যে যখন পাপ আছে তখন সেটা থাকা স্বাভাবিক। তারপর বলেছেন কমিটেড পারসনস চান; আমরা চাই, কিন্তু করব কি করে, যদি বিপ্লব করে সরকারে আসি তাহলে কমিটেড পারসন্স করব। কিন্তু আজকে আমরা পারি না উইদিন দি ফোর কর্নার্স অব দি কনস্টিটিউশন, সংসদীয় গণতন্ত্রে নির্বাচনের মাধ্যমে আমরা এসেছি, আবার নির্বাচনে মানুষ আমাদের তাড়িয়ে দিতে পারে, এটাই নিয়ম। এর মধ্যে ঐসব কমিটেড চলে না। তবে আমাদের দৃষ্টিভঙ্গির সঙ্গে তাঁরা যদি একমত হন, তাঁরা যদি আমাদের কর্মসূচিকে রূপায়িত করতে সাহায্য করেন, এতদিন তাঁরা বাধা পেয়েছেন অফিসারের কাছে, এখন যদি তাঁরা আমাদের কর্মসূচিকে রূপায়িত করতে সাহায্য করেন তাহলে অত্যন্ত ভাল কথা, দে আর কমিটেড টু এ কজ, নট অব এ পার্টিকুলার পলিটিক্যাল পার্টি। সুতরাং এইসব কথার কোনও মূল্য নেই, সেইজন্য এইসব কথার মধ্যে আমি যাচ্ছি না। আমাদের পক্ষ থেকে শ্রী জয়ন্ত বিশ্বাস, শ্রী নলিনী গুহ, দীনেশ মজুমদার কিছু আমার কাছে বলেছেন, অভিযোগ না হলেও তাঁরা বলেছেন এগুলি আপনার দেখা দরকার যে জেলা পরিষদ, পঞ্চায়েত এগুলি কিভাবে ফাংশন করছে, মূল যে উদ্দেশ্য সেটা ঠিকই আছে, কিন্তু অভিজ্ঞতা থেকে যা হচ্ছে না হচ্ছে এগুলি আপনি দেখবেন, এগুলি আমাকে দেখতে হবে। আমি বারে বারে বলেছি যে পুলিশ এবং অ্যাডমিনিস্ট্রেশনকে সব দিক থেকে জনগণের সঙ্গে সম্পর্কিত আমাকে করতেই হবে, যতটা পারি তার প্রচেষ্টা গ্রামে শহরে সমস্ত জায়গায় করছি প্রতিনিয়ত। রাইটার্স বিল্ডিংস থেকে আরম্ভ করে নিচের তলা পর্যন্ত সমস্ত স্তরে আমাদের যেটুকু নিম্নতম কর্মসূচি আছে

তাকে রূপায়িত করার জন্য চেষ্টা করছি। বিরাট কর্মযজ্ঞ করতে হচ্ছে, এটা আমরা কয়েকজন মন্ত্রী মিলে করতে পারব না, তারজন্য জনসাধারণের সহযোগিতা দরকার। এস. ইউ. সি.র বিজয় বাউরি বললেন আপনারা প্রশাসনের উপর নির্ভর করছেন, একটা কথা তো আমরা রোজ বলছি যে শুধু প্রশাসন দিয়ে হবে না, শুধু রাইটার্স বিল্ডিংস থেকে হবে না, তার সাথে জনসাধারণের সহানুভূতি সাহায্য চাই, তাঁদের সঙ্গে আলোচনা করে প্রতিটি পদক্ষেপ নিতে হয়। আমি শেষ করবার আগে এই কথা বলতে চাই, এটা নতুন কোনও কথা নয়, শুধু মনে করিয়ে দেবার জন্য বলছি, বলছেন আপনারা নিরপেক্ষভাবে ব্যবস্থা করছেন না, আমি বলছি যে আমাদের ২০ হাজার মানুষকে ঘরবাড়ি ছেড়ে চলে যেতে হয়েছিল ১৯৭০ সাল থেকে ১৯৭২ সালের মধ্যে, আমাদের ১১০০ মানুষকে খুন করা হয়েছে, ৩৫০টি ট্রেড ইউনিয়নকে দখল করে নেওয়া হয়েছে, আমাদের মিটিং-এ বোমা ছোঁড়া হয়েছে, ইট ছোঁড়া হয়েছে, গাড়ি ভাঙা হয়েছে, আমাদের প্রায় ৫-৬ হাজার লোককে, এক এক সময় ১ থেকে দেড় হাজার মানুষকে বিনা বিচারে আটক করে রাখা হয়েছে, হাজার হাজার মিথ্যা মামলায় আমাদের গ্রামের এবং শহরের মানুষকে জড়িয়ে দেওয়া হয়েছে এবং চাকরি-বাকরির ক্ষেত্রে কংগ্রেস মিনিস্টার যারা, কংগ্রেস এম. এল. এ. যারা—এটাতো লুকানো কথা নয়, ঘোষিত নীতি যে একজন এম. এল. এ. এত চাকরি দিতে পারবে, একজন মিনিস্টার এত চাকরি দিতে পারবে, এইভাবে কন্ট্রাক্ট হবে, এইভাবে সাব-কন্ট্রাক্ট হবে এবং কোয়ালিফিকেশন ছিল কয়টা বামপন্থী খুন করেছে তার উপর চাকরি হবে, এখন এইসব ব্যবস্থা নেই। পুলিশের রিপোর্টে আমাদের কত যুবকের চাকরি হয়নি।

[7-45—7-55 P.M.]

অনেকের চাকুরি চলে গেছে, এবং কাউকে বলেছে তুমি নকশাল, কাউকে বলেছেন তুমি অন্য দলের রাজনীতি কর। আমরা তাদের কেস একটি একটি করে দেখছি এবং কয়েক শত লোককে আমরা চাকরি ফিরিয়ে দিয়েছি—সে নকশাল হোক বা যেই হোক। নকশালরা তো আমাদেরও খুন করেছে কিন্তু আমরা তাদের চাকরি ফিরিয়ে দিয়েছি। কিন্তু কংগ্রেস এরকম জিনিস কোনওদিন চিন্তাও করতে পারেনি। আমরা দেখেছি থানাগুলো মস্তানরা গিয়ে দখল করে বসে আছে। এসব জিনিস এখন আর হবে না, এটা পরিষ্কার কথা। আরেকটা জিনিস আমি কতবার করে বলব। আমার কাছে পরিসংখ্যান ছিল এবং আমি প্রশ্নোত্তরে বলেছি ফরওয়ার্ড ব্লক, সি. পি. এম., কংগ্রেস, জনতা দল প্রভৃতি সব দল থেকেই ধরা হয়েছে। কংগ্রেস আমলে এরকম ঘটনা হয়েছে কি? আমাদের ১১০০ লোককে খুন করেছে কিন্তু একটি লোককেও ধরা হয়নি। বর্ধমানে ২৬ জন লোককে খুন করা হল এবং সেখানে যিনি এস. পি. ছিলেন তাঁকে ইন্দিরা গান্ধী প্রেসিডেন্স মেডেল দিলেন। আমি সেদিন দিল্লিতে ছিলাম এবং ইন্দিরা গান্ধীকে বলেছিলাম, আপনি তার উপর অবিচার করেছেন, তাঁকে ভারত রত্ন দেওয়া উচিত ছিল। একটা পৌর নির্বাচনে জিতে ইন্দিরা গান্ধী বলেছিলেন, পশ্চিমবাঙ্গালমে পাঁও রাখনে কা জায়গা নেহি থা, আভি শোনেকা জায়গা মিল গিয়া। এসব কথাগুলো আমাদের মনে রাখতে হবে। সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে কংগ্রেসিদের পর্যন্ত ধরে ধরে জেলে পুরেছে। ঐ তো একজন মাননীয় সদস্য ওখানে বসে আছেন। তিনি কি অপরাধ করেছেন আমি জানি না তবে বিনা বিচারে তাঁকে আটক করা হয়েছিল। আমি সেই সমস্ত ফাইল

দেখেছি তবে তার মধ্যে আমি যাচ্ছি না। নিজের গ্রুপকে তৈরি করবার জন্য একই দলের লোক একই দলের ৫০০ লোককে জেলে পাঠিয়েছিল এ ঘটনাও ঘটেছে। বর্ধমান ইউনিভার্সিটির ছাত্র নেতাকে খুন করা হয়েছে—আমার কাছে সে সমস্ত ফাইল রয়েছে। তখন কংগ্রেসের লোকেরাই বলত আমাদের সিকিউরিটির ব্যবস্থা করুন এবং কারণ হিসাবে তারা বলেছে আমাদের নিজেদের লোকেরাই আমাদের খুন করবে। অথচ এসব সত্ত্বেও আপনারা আজকে বলছেন এখানে আইনের অনুশাসন নেই। কংগ্রেসকে আমি বুঝে নিয়েছি কিন্তু পশ্চিমবাংলার জনতা দল কোন পথে যাচ্ছে, তাঁরা কি ইন্দিরা গান্ধীর সঙ্গে হাত মেলাতে চাচ্ছেন? আপনারা তো দেখছি স্বৈরতন্ত্রকে ঘৃণা করেন না এবং ঐ প্রতিক্রিয়াশীলদের পথই নিচ্ছেন এবং যেখানে সুযোগ পাচ্ছেন সেখানেই আমাদের বামফ্রন্ট সরকারের বিরোধিতা করছেন। যদি বাঁচতে চান তাহলে দায়িত্ব নিয়ে কাজ করুন। একথা বলে যতগুলো কাট মোশন এসেছে তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Demand No. 18**

The motion of Shri Balailal Das Mahapatra that the amount of Demand be reduced to Re. 1/-, was then put and lost.

The motion of Shri Samsuddin Ahmed that the amount of Demand be reduced by Rs. 100/-, was then put and lost.

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 3,66,00,000/- be granted for expenditure under Demand No. 18, Major Head : "252—Secretariat-General Services", was then put and a division taken with the following result : -

**AYES**

Abul Bari, Shri Md.
Abul Hasnat Khan, Shri
Abul Hasan, Shri
Anisur Rahaman, Shri
Bagdi, Shri Lakhan
Bandyopadhyay, Shri Gopal
Banerjee, Shri Madhu
Basu, Shri Bimal Kanti
Basu, Shri Jyoti
Basu Ray, Shri Sunil
Bauri, Shri Gobinda
Bera, Shri Pulak
Bhattacharjee, Shri Buddhadev

Bhattacharyya, Shri Gopal Krishna
Biswas, Shri Hazari
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kamalakshmi
Biswas, Shri Kumud Ranjan
Bora, Shri Badan
Bose, Shri Ashoke Kumar
Chakraborti, Shri Subhas
Chatterjee, Shri Bhabani Prosad
Chatterjee, Shri Tarun
Chattopadhyay, Shri Santasri
Chaudhuri, Shri Subodh
Chowdhury, Shri Bikash
Dakua, Shri Dinesh Chandra
Das, Shri Banamali
Das, Shri Jagadish Chandra
Ghosh, Shrimati Chhaya
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Kar, Shri Nani
Kisku, Shri Upen
Koley, Shri Barindra Nath
Kuiry, Shri Daman
Let (Bara), Shri Panchanan
M. Ansar-Uddin, Shri
Majee, Shri Surendra Nath
Majhi, Shri Dinabandhu
Majhi, Shri Pannalal
Majumdar, Shri Sunil Kumar
Malaker, Shri Nani Gopal
Malik, Shri Purna Chandra
Malik, Shri Sreedhar
Mandal, Shri Bhakti Bhusan
Mandal, Shri Gopal

Mandal, Shri Prabhanjan
Mandal, Shri Suvendu
Mandi, Shri Sambhunath
Mazumder, Shri Dinesh
Mir Abdus Sayeed, Shri
Mir Fakir Mohammad, Shri
Mohammad Ali, Shri
Mohammad Amin, Shri
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Ganesh Chandra
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Shashanka Sekhar
Mostafa Bin Quasem, Shri
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bhabani
Mukherjee, Shri Bimalananda
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Narayan
Mukherjee, Shri Niranjan
Mukherjee, Shri Rabin
Mukhopadhyay, Dr. Ambarish
Munsi, Shri Maha Bacha
Murmu, Shri Sarkar
Nezamuddin Md., Shri
Oraon, Shri Mohan Lal
Pal, Shri Bijoy
Panda, Shri Mohini Mohan
Pathak, Shri Patit Paban
Phodikar, Shri Prabhas Chandra
Pramanik, Shri Abinash
Pramanik, Shri Sudhir
Raj, Shri Aswini Kumar
Ray, Shri Achintya Krishna

Ray, Shri Birendra Narayan
Ray, Shri Matish
Roy, Shri Amalendra
Roy, Shri Banamali
Roy, Shri Hemanta Kumar
Roy, Shri Pravas Chandra
Roy, Shri Sada Kanta
Roychowdhury, Shri Nirode
Rudra, Shri Samar Kumar
Saha, Shri Jamini Bhuson
Saha, Shri Kripa Sindhu
Samanta, Shri Gouranga
Sanyal, Shri Samarendra Nath
Sar, Shri Nikhilananda
Sarkar, Shri Ahindra
Satpathy, Shri Ramchandra
Sen, Shri Dhiren
Sen, Shri Lakshmi Charan
Sen, Shri Sachin
Sen Gupta, Shri Dipak
Sen Gupta, Shri Prabir
Singh, Shri Chhedilal
Singh, Shri Khudiram
Sk. Siraj Ali, Shri
Soren, Shri Suchand
Talukdar, Shri Pralay

NOES

Bapuli, Shri Satya Ranjan
Bauri, Shri Bijoy
Chattaraj, Shri Suniti
Das Mahapatra, Shri Balai Lal
Doloi, Shri Rajani Kanta
Jana, Shri Hari Pada (Pingla)
Mahanti, Shri Pradyot Kumar

Maity, Shri Bankim Behari
Maji, Shri Swadesranjan
Nanda, Shri Kiranmay
Pal, Shri Ras Behari
Purkait, Shri Prabodh
Ray, Shri Naba Kumar
Shaikh Imajuddin, Shri
Sinha, Shri Atish Chandra
Sinha, Shri Prabodh Chandra

Absts : (1) Banerjee, Shri Radhika Ranjan

The Ayes being 105, the Noes 16, and the Abstentions 1 the motion was carried.

**Demand No. 19**

The motion of Shri Balailal Das Mahapatra that the amount of Demand be reduced to Re. 1/-, was then put and lost.

The motion of Shri Samsuddin Ahmed that the amount of Demand be reduced by Rs. 100/, was then put and lost.

[7-55—8-02 P.M.]

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 4,81,16,000/- be granted for expenditure under Demand No. 19, Major Head : "253—District Administration", was then put and a division taken with the following result : –

**AYES**

Abul Bari, Shri Md.
Abul Hasan, Shri
Anisur Rahaman, Shri
Bagdi, Shri Lakhan
Bandyopadhyay, Shri Gopal
Banerji, Shri Radhika Ranjan
Basu, Shri Bimal Kanti
Basu, Shri Jyoti
Basu Ray, Shri Sunil
Bauri, Shri Gobinda

Bera, Shri Pulak
Bhattacharjee, Shri Buddhadev
Bhattacharya, Shri Kamal Krishna
Bhattacharyya, Shri Gopal Krishna
Biswas, Shri Hazari
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kamalakshmi
Biswas, Shri Kumud Ranjan
Bora, Shri Badan
Bose, Shri Ashoke Kumar
Chakraborti, Shri Subhas
Chatterjee, Shri Bhabani Prosad
Chatterjee, Shri Tarun
Chattopadhyay, Shri Santasri
Chaudhuri, Shri Subodh
Chowdhury, Shri Bikash
Dakua, Shri Dinesh Chandra
Das, Shri Banamali
Das, Shri Jagadish Chandra
Ghosh, Shrimati Chhaya
Hazra, Shri Monoranjan
Hazra, Shri Sundar
Hira, Shri Sumanta Kumar
Kar, Shri Nani
Kisku, Shri Upen
Koley, Shri Barindra Nath
Kuiry, Shri Daman
Let (Bara), Shri Panchanan
M. Ansar-Uddin, Shri
Maity, Shri Gunadhar
Majee, Shri Surendra Nath
Majhi, Shri Dinabandhu
Majhi, Shri Pannalal
Majhi, Shri Raicharan

Majumdar, Shri Sunil Kumar
Malaker, Shri Nani Gopal
Malik, Shri Purna Chandra
Mandal, Shri Bhakti Bhusan
Mandal, Shri Gopal
Mandal, Shri Prabhanjan
Mandal, Shri Suvendu
Mandi, Shri Sambhunath
Mazumder, Shri Dinesh
Mir Abdus Sayeed, Shri
Mir Fakir Mohammad, Shri
Mohammad Ali, Shri
Mohammad Amin, Shri
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Ganesh Chandra
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Shashanka Sekhar
Mostafa Bin Quasem, Shri.
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bhabani
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Mahadeb
Mikherjee, Shri Narayan
Mukherjee, Shri Niranjan
Mukherjee, Shri Rabin
Mukhopadhyay, Dr. Ambarish
Munsi, Shri Maha Bacha
Murmu, Shri Sarkar
Nezamuddin Md., Shri
Oraon, Shri Mohan Lal
Pal, Shri Bijoy
Panda, Shri Mohini Mohan
Pathak, Shri Patit Paban

Phodikar, Shri Prabhas Chandra
Pramanik, Shri Abinash
Pramanik, Shri Sudhir
Raj, Shri Aswini Kumar
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Birendra Narayan
Roy, Shri Amalendra
Roy, Shri Banamali
Roy, Shri Hemanta Kumar
Roy, Shri Monoranjan
Roy, Shri Pravas Chandra
Roy, Shri Sada Kanta
Roychowdhury, Shri Nirode
Rudra, Shri Samar Kumar
Saha, Shri Jamini Bhuson
Saha, Shri Kripa Sindhu
Saha, Shri Lakshi Narayan
Samanta, Shri Gouranga
Sanyal, Shri Samarendra Nath
Sarkar, Shri Ahindra
Satpathy, Shri Ramchandra
Sen, Shri Dhiren
Sen, Shri Lakshmi Charan
Sen, Shri Sachin
Sen Gupta, Shri Dipak
Sen Gupta, Shri Prabir
Singh, Shri Chhedilal
Singh, Shri Khudiram
Sk. Siraj Ali, Shri
Soren, Shri Suchand
Talukdar, Shri Pralay

**NOES**

Bag, Dr. Saswati Prasad
Bapuli, Shri Satya Ranjan

Bauri, Shri Bijoy
Chattaraj, Shri Suniti
Das Mahapatra, Shri Balai Lal
Digpati, Shri Panchanan
Doloi, Shjri Rajani Kanta
Mahanti, Shri Pradyot Kumar
Maitra, Shri Birendra Kumar
Maity, Shri Bankim Behari
Maji, Shri Swadesranjan
Nanda, Shri Kiranmay
Paik, Shri Sunirmal
Pal, Shri Ras Behari
Purkait, Shri Prabodh
Ray, Shri Naba Kumar
Shaikh Imajuddin, Shri
Sinha, Shri Atish Chandra
Sinha, Shri Prabodh Chandra

Ayes being 108 and the Noes 19, the motion was carried.

**DEMAND NO. 3**

The motion of Shri Balailal Das Mahapatra that the amount of the Demand be reduced to Re.1/- was then put and lost.

The motion of Shri A.K.M. Hassanuzzaman that the amount of the demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 17,00,000/- be granted for expenditure under Demand No. 3, Major Head : "213—Council of Ministers" was then put and a division taken with the following result : –

**AYES**

Abul Bari, Shri Md.
Abul Hasan, Shri
Anisur Rahaman, Shri
Bagdi, Shri Lakhan
Bandyopadhyay, Shri Gopal

Banerji, Shri Radhika Ranjan
Basu, Shri Bimal Kanti
Basu, Shri Jyoti
Basu Ray, Shri Sunil
Bauri, Shri Gobinda
Bera, Shri Pulak
Bhattacharjee, Shri Buddhadev
Bhattacharya, Shri Kamal Krishna
Bhattacharyya, Shri Gopal Krishna
Biswas, Shri Hazari
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kamalakshmi
Biswas, Shri Kumud Ranjan
Bora, Shri Badan
Bose, Shri Ashoke Kumar
Chakraborti, Shri Subhas
Chatterjee, Shri Bhabani Prosad
Chatterjee, Shri Tarun
Chattopadhyay, Shri Santasri
Chaudhuri, Shri Subodh
Chowdhury, Shri Bikash
Dakua, Shri Dinesh Chandra
Das, Shri Banamali
Das, Shri Jagadish Chandra
Ghosh, Shrimati Chhaya
Goswami, Shri Ramnarayan
Hazra, Shri Haran
Hazra, Shri Sundar
Hira, Shri Sumanta Kumar
Kisku, Shri Upen
Koley, Shri Barindra Nath
Kuiry, Shri Daman
Let (Bara), Shri Panchanan
M. Ansar-Uddin, Shri

Maity, Shri Gunadhar
Majee, Shri Surendra Nath
Majhi, Shri Dinabandhu
Majhi, Shri Pannalal
Majhi, Shri Raicharan
Majumdar, Shri Sunil Kumar
Malaker, Shri Nani Gopal
Malik, Shri Purna Chandra
Mandal, Shri Bhakti Bhusan
Mandal, Shri Gopal
Mandal, Shri Prabhanjan
Mandal, Shri Suvendu
Mandi, Shri Sambhunath
Mazumder, Shri Dinesh
Mir Abdus Sayeed, Shri
Mir Fakir Mohammad, Shri
Mohammad Ali, Shri
Mohammad Amin, Shri
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Ganesh Chandra
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Shashanka Sekhar
Mostafa Bin Quasem, Shri
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bhabani
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Mahadeb
Mukherjee, Shri Niranjan
Mukherjee, Shri Rabin
Mukhopadhyay, Dr. Ambarish
Munsi, Shri Maha Bacha
Murmu, Shri Sarkar
Nezamuddin Md., Shri

Oraon, Shri Mohan Lal
Pal, Shri Bijoy
Panda, Shri Mohini Mohan
Pathak, Shri Patit Paban
Phodikar, Shri Prabhas Chandra
Pramanik, Shri Abinash
Pramanik, Shri Sudhir
Raj, Shri Aswini Kumar
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Birendra Narayan
Roy, Shri Amalendra
Roy, Shri Banamali
Roy, Shri Hemanta Kumar
Roy, Shri Pravas Chandra
Roy, Shri Sada Kanta
Rudra, Shri Samar Kumar
Saha, Shri Jamini Bhuson
Saha, Shri Kripa Sindhu
Saha, Shri Lakshi Narayan
Samanta, Shri Gouranga
Sanyal, Shri Samarendra Nath
Sen, Shri Dhiren
Sen, Shri Lakshmi Charan
Sen, Shri Sachin
Sen Gupta, Shri Dipak
Sen Gupta, Shri Prabir
Singh, Shri Chhedilal
Singh, Shri Khudiram
Sk. Siraj Ali, Shri
Soren, Shri Suchand
Talukdar, Shri Pralay

**NOES**

Bag, Dr. Saswati Prasad
Bapuli, Shri Satya Ranjan

Bauri, Shri Bijoy
Chattaraj, Shri Suniti
Das Mahapatra, Shri Balai Lal
Digpati, Shri Panchanan
Doloi, Shjri Rajani Kanta
Mahanti, Shri Pradyot Kumar
Maitra, Shri Birendra Kumar
Maity, Shri Bankim Behari
Maji, Shri Swadesranjan
Nanda, Shri Kiranmay
Paik, Shri Sunirmal
Pal, Shri Ras Behari
Purkait, Shri Prabodh
Ray, Shri Naba Kumar
Shaikh Imajuddin, Shri
Sinha, Shri Atish Chandra
Sinha, Shri Prabodh Chandra

Ayes being 104 and the Noes 19, the motion was carried.

**Adjournment**

The House was then adjourned at 8-02 p.m. till 1 p.m. on Wednesday, the 28th March, 1979 at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 28th March, 1979 at 1-00 P.M.

## PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 19 Ministers, 3 Ministers of State and 213 Members.

## ADJOURNMENT MOTIONS

[1-00 — 1-10 P.M.]

**মিঃ স্পিকার ঃ** আমি আজ শ্রী প্রদ্যোৎ মহান্তি, শ্রী রজনীকান্ত দোলুই ও শ্রী সামসুদ্দিন আহমেদের কাছ থেকে তিনটি মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি। প্রথম প্রস্তাবে শ্রী মহান্তি হাওড়া জেলার আমতা ২নং ব্লকের আজানগাছিতে জনৈক ব্যক্তির ওপর মারধোর সম্পর্কে, দ্বিতীয় প্রস্তাবে শ্রী দোলুই লোডশেডিং এর ব্যাপকতা সম্পর্কে এবং তৃতীয় প্রস্তাবে শ্রী আহমেদ বিদ্যুৎ ও ডিজেলের অভাবে সেচের দুরবস্থা ও বোরোধান চাষে ক্ষতি সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন।

প্রথম প্রস্তাবটি আইন ও শৃঙ্খলা সংক্রান্ত। প্রচলিত আইনের দ্বারাই এর প্রতিকার সম্ভব। দ্বিতীয় ও তৃতীয় প্রস্তাবে উল্লেখিত বিষয় কোনও সাম্প্রতিক ঘটনা নয়। কারণ কিছুদিন ধরেই এটা চলছে। বাজেট বক্তৃতাতেও ইহার বিষয় যথেষ্ট আলোচনা হয়েছে। এই সব কারণে আমি সমস্ত মুলতুবি প্রস্তাবে আমার অসম্মতি জ্ঞাপন করছি।

সদস্যরা ইচ্ছা করলে সংশোধিত মুলতুবি প্রস্তাবগুলো পড়তে পারেন।

**শ্রী প্রদ্যোৎকুমার মহান্তি ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল গত২০-৩-৭৯ তারিখে হাওড়া জেলার আমতা ২ নং ব্লকের কাশমুলী গ্রাম পঞ্চায়েতে সি পি এম দলভুক্ত প্রধানের নেতৃত্বে ২০-২৫ জন সমাজবিরোধী আসফার আলির ছেলে মহম্মদ শেরিফকে আজানগাছিতে একটি সি পি এম দলের পার্টি অফিসে ধরে নিয়ে গিয়ে মারধোর করে এবং জখম অবস্থায় পার্শ্ববর্তী একটি গাছে বেঁধে রাখে। আসফার আলি ছেলেকে আনতে গেলে তাকেও মারধোর করা হয়। স্থানীয় এক যুবক এর প্রতিবাদ করায় তার বাড়িতে হামলা করা হয়। মহম্মদ শেরিফ গুরুতর আহত অবস্থায় উলুবেড়িয়া হাসপাতালে চিকিৎসাধীন এবং অবস্থা অবনতির পথে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল গত কাল ২৭-৩-৭৯ মঙ্গলবার লোডশেডিং-এর অবস্থা চরমে ওঠে। সাঁওতালডির একটি

ইউনিট বিকল, কয়লার অভাবে কলকাতা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনের সাপ্লাই কম, জেনারেশন ব্যাহত, দুর্গাপুরের বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র থেকে এক মেগাওয়াট বিদ্যুৎ হচ্ছে না। ফলে সব মিলিয়ে সর্বত্রই লোড-শেডিং। সকাল ১১টা থেকে বিকাল ৩-৪০ পর্যন্ত কোনও অফিসে কাজ কর্ম হয়নি। কলকারখানা, ব্যবসাপত্তর, অফিস, আদালত, কোর্ট কাছারি এবং গ্রামাঞ্চলের কৃষকেরা প্রত্যেকেই লোড-শেডিং-এর বলি হয়েছেন।

**Shri Shamsuddin Ahmad :** Mr. Speaker Sir, this Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely :-

The crisis in the availability of diesel and curtailment and uncertainty of power-supply throughout the State of West Bengal, have seriously hampered the irrigation of the standing Boro-paddy, Jaya, Ratna, IR-8, Electric pump-sets, deep tube-wells, shallow tube-wells and river-lifts cannot be run due to this shortage. The farmers are burdened with heavy loans, taken from banks and local mahajans for purchasing different fertilisers and chemicals. But the Boro-paddy plants are drying up and converted into straw for the want of proper irrigation. There is no effort to save the Boro-paddy which is a national product.

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** অন এ পয়েন্ট অব প্রিভিলেজ স্যার, আপনার অনুমতি নিয়ে আমি একটি প্রিভিলেজ মোশন তুলতে চাই।

(গোলমাল)

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্যার, আমার একটি বৈধতার প্রশ্ন আছে। এখানে এখন উনি যে পয়েন্ট অব প্রিভিলেজ তুলতে চাইছেন সে সম্পর্কে আমি বলতে চাই যে, সেই প্রিভিলেজের প্রশ্নটি সম্পর্কে যথাযথ নোটিশ দেওয়া হয়েছে কিনা, স্পিকার মহাশয় সেটা অ্যাকসেপ্ট করেছেন কিনা এবং তিনি পারমিশন দিয়েছেন কিনা।

**মিঃ স্পিকার ঃ** উনি এটা রেজ করছেন।

(শ্রী সুনীতি চট্টরাজ ঃ আমি নোটিশ দিয়েছি, আপনি জানেন না।)

(গোলমাল)

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** এইভাবে রেজ করা যায় না, নিয়ম নেই। আজকের ঘটনা যখন নয় তখন যথারীতি নোটিশ দিতে হবে।

**মিঃ স্পিকার ঃ** আজকের ম্যাটারে নোটিশ দেওয়া হয়নি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্যার, এই সমস্ত ফরমালিটিস পূর্ণ করতে হবে এবং তারপরেই প্রিভিলেজের প্রশ্ন আসবে।

(গোলমাল)

**Mr. Speaker :** Matter of privileges arising during the sitting of the House সেটা ২২৯ এ তুলতে পারেন। এটা হবে না।

[1-10 — 1-20 P.M.]

**শ্রী নির্মল বসু :** স্যার প্রিভিলেজের ব্যাপার কিভাবে তোলা যায় সে সম্পর্কে এই বই-এ পরিষ্কার ভাবে বলে দেওয়া আছে। আগে লিখিত দিতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রিভিলেজ কিভাবে তোলা যায় সেটা এই বই-এ পরিষ্কার ভাবে লেখা আছে, আগে লিখিত ভাবে দিতে হবে এটা এমনিতেই এখানে তোলা যায় না।

**মিঃ স্পিকার :** আজকের ম্যাটার যদি হয় তাহলে আপনি ২২৯ পাবেন তা নাহলে পাবেন না।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ব্যাপারটা হচ্ছে—

(গোলমাল)

**শ্রী নির্মলকুমার বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার নির্দেশ ছাড়াই উনি পড়ছেন কেন? প্রিভিলেজ মোশন এইভাবে তোলা যায় না। আপনার অনুমতি ছাড়া যে কোনও সময়ে দাঁড়িয়ে এবং সভার শুরুতে এইভাবে তোলা যায় না। আপনি অনুমতি দেন নি তা সত্ত্বেও উনি পড়ে যাচ্ছেন কেন?

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব অর্ডার। স্যার, মাননীয় সদস্যদের আচরণে আমি এই কথা বলছি যে গত ২৪-৩-৭৯ শনিবার আমি প্রিভিলেজ নোটিশ দিয়েছি।

(গোলমাল)

**মিঃ স্পিকার :** সেই প্রিভিলেজ এখন উঠবে না।

**শ্রী অমলেন্দ্র রায় :** স্যার, এটা পয়েন্ট অব অর্ডারের মধ্যে আসে না যতক্ষণ পর্যন্ত আপনি অনুমতি দিচ্ছেন।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা কি রকম ব্যাপার আমি বুঝতে পারছি না। আমি এখনও এর বিচার পেলাম না হাউ দে ক্যান ইন্টারফেয়ার?

**মিঃ স্পিকার :** এই ব্যাপারে আমি রুলিং দিয়েছি।

## Supplementary Estimates for the year 1978-79

**মিঃ স্পিকার :** ১৯৭৮-৭৯ সালের অতিরিক্ত ব্যয় বরাদ্দের জন্য ৪৩টি দাবির উপর ভোট গ্রহণ করতে হবে।

এখন আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়দের প্রত্যেকের তাদের দাবিগুলি উত্থাপন করার জন্য অনুরোধ করছি। তাদের দাবিগুলি উত্থাপন করার পর সব কয়টা দাবির উপর একসঙ্গে আলোচনা হবে।

### DEMAND NO. 1

### Major Head : 211—State Legislatures

**Shri Bhabhani Mukherjee :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 39,000/- be granted for expenditure under Demand No. 1, Major Head : "211—Legislatures" during the current year.

### DEMAND NO. 4

### Major Head : 214—Administration of Justice

**Dr. Ashoke Mitra :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 21,01,000/- be granted for expenditure under Demand No.4, Major Head : "214—Administration of Justice" during the current year.

### DEMAND NO. 8

### Major Head : 230—Stamps and Registration

**Dr. Ashoke Mitra :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 74,36,000/- be granted for expenditure under Demand No.8, Major Head : "230—Stamps and Registration" during the current year.

### DEMAND NO. 10

### Major Head : 239—State Excise

**Dr. Ashoke Mitra :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 5,35,,000/- be granted for expenditure under Demand No.10, Major Head : "239—State Excise" during the current year.

### DEMAND NO. 11

### Major Head : 240—Sales Tax

**Dr. Ashoke Mitra :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 6,47,000/- be granted for expenditure under Demand No.11, Major Head : "240—Sales Tax" during the current year.

## DEMAND NO. 14

### Major Head : 247—Other Fiscal Services

**Dr. Ashoke Mitra :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,92,000/- be granted for expenditure under Demand No.14, Major Head : "247—Other Fiscal Services" during the current year.

## DEMAND NO. 18

### Major Head : 252—Secrtariat—General Services

**Shri Bhabani Mukherjee :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 3,10,000/- be granted for expenditure under Demand No.18, Major Head : "252—Secretariat—General Service" during the current year.

## DEMAND NO. 20

### Major Head : 254—Treasury and Accounts Administration

**Dr. Ashoke Mitra :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 25,00,000/- be granted for expenditure under Demand No.20, Major Head : "254—Treasury and Accounts Admisnistration" during the current year.

## DEMAND NO. 21

### Major Head : 255—Police

**Dr. Ashoke Mitra :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,09,09,000/- be granted for expenditure under Demand No.20, Major Head : "255—Police" during the current year.

## DEMAND NO. 24

### Major Head : 258—Stationery and Printing

**Shri Kanailal Bhattachariyya :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 26,17,000/- be granted for expenditure under Demand No.24, Major Head : "258—Stationery and Printing" during the current year.

## DEMAND NO. 25

### Major Head : 259—Public Works

**Shri Jatin Chakrabarty :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 44,95,000/- be granted for

expenditure under Demand No.25, Major Head : "259—Public Works" during the current year.

### DEMAND NO. 27

### Major Head : 265—Administrative Services

**Shri Ram Chatterjee** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 36,69,000/- be granted for expenditure under Demand No.27, Major Head : "265—Administrative Services" during the current year.

### DEMAND NO. 28

### Major Head : 266—Pensions and Other Retirement Benefits

**Dr. Ashoke Mitra** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 50,24,000/- be granted for expenditure under Demand No.28, Major Head : "266—Pensions and Other Retirement Benefits" during the current year.

### DEMAND NO. 30

### Major Head : 268—Miscellaneous General Services

**Dr. Ashoke Mitra** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 95,44,000/- be granted for expenditure under Demand No.30, Major Head : "268—Miscellaneous General Services" during the current year.

### DEMAND NO. 31

### Major Head : 276—Secretariat—Social and Community Services

**Dr. Ashoke Mitra** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,00,000/- be granted for expenditure under Demand No.31, Major Head : "276—Secretariat—Social and Community Services" during the current year.

### DEMAND NO. 32

### Major Head : 277—Education (Sports)

**Dr. Ashoke Mitra** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,95,000/- be granted for expenditure under Demand No.32, Major Head : "274—Education (Sports)" during the current year.

## DEMAND NO. 34

### Major Head : 277—Education (Excluding Sports and Youth Welfare)

**Dr. Ashoke Mitra :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 6,09,71,000/- be granted for expenditure under Demand No.34, Major Head : "277—Education (Excluding Sports and Youth Welfare)" during the current year.

## DEMAND NO. 36

### Major Head : 280—Medical

**Shri Nani Bhattacharyya :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 6,71,10,000/- be granted for expenditure under Demand No.36, Major Head : "280—Medical" during the current year.

## DEMAND NO. 38

### Major Head : 282—Public Health, Sanitation and Water Supply

**Shri Nani Bhattacharyya :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 14,24,15,000/- be granted for expenditure under Demand No.38, Major Head : "282—Public Health, Sanitation and Water Supply" during the current year.

## DEMAND NO. 39

### Major Head : 283—Housing

**Shri Jatin Chakrabarty :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 33,59,65,000/- be granted for expenditure under Demand No.39, Major Head : "283—Housing" during the current year.

## DEMAND NO. 40

### Major Head : 284—Urban Development, "484—Capital Outlay on Urban Development" and "684—Loans for Urban Development"

**Shri Bhabani Mukherjee :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 5,99,34,000/- be granted for expenditure under Demand No.40, Major Head : "284—Urban Development 484—Capital Outlay on Unban Development and 684—Loans

for Urban Development'' during the current year.

## DEMAND NO. 46

### Major Head : 288—Social Security and Werlfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes)

**Dr. Ashoke Mitra** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 3,52,78,000/- be granted for expenditure under Demand No.46, Major Head : ''288—Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes)'' during the current year.

[1-20 — 1-30 P.M.]

## DEMAND NO. 47

### Major Head : 289—Relief on account of Natural Calamities

**Shri Radhika Ranjan Banerjee** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 15,46,61,000/- be granted for expenditure under Demand No.47, Major Head : ''289—Relief on account of Natural Calamities'' during the current year.

## DEMAND NO. 48

### Major Head : 295—Other Social and Community Services

**Dr. Ashoke Mitra** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 6,30,000/- be granted for expenditure under Demand No.48, Major Head : ''295—Other Social and Community Services'' during the current year.

## DEMAND NO. 50

### Major Head : 498—Capital Outlay on Co-operation and 698—Loans for Co-operation

**Shri Bhakti Bhusan Mondal** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 10,23,26,000/- be granted for expenditure under Demand No.50, Major Head : ''498—Capital Outlay on Co-operation and 698—Loans for Co-operation'' during the current year.

## DEMAND NO. 51

### Major Head : 304—Other General Economic Services

**Dr. Ashoke Mitra :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 9,34,000/- be granted for expenditure under Demand No.51, Major Head : "304—Other General Economic Services" during the current year.

## DEMAND NO. 52

### Major Head : 705—Loans for Agriculture (Excluding Public Undertakings)

**Shri Kamal Kanti Guha :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 14,70,19,000/- be granted for expenditure under Demand No.52, Major Head : "705—Loans for Agriculture (Excluding Public Undertakings)" during the current year.

## DEMAND NO. 53

### Major Head : 306—Minor Irrigation and 308—Area Development

**Shri Kamal Kanti Guha :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 5,53,98,000/- be granted for expenditure under Demand No.53, Major Head : "306—Minor Irrigation and 308—Area Development" during the current year.

## DEMAND NO. 55

### Major Head : 310—Animal Husbandry and 510—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings)

**Dr. Ashoke Mitra :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,63,60,000/- be granted for expenditure under Demand No.55, Major Head : "310—Animal Husbandry and 510—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings)" during the current year.

## DEMAND NO. 59

### Major Head : 314—Community Development (Panchayat) and 363—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayat)

**Shri Bebabrata Bandyopadhyya :** Sir, on the recommendation of

the Governor, I beg to move that a sum of Rs. 7,57,89,000/- be granted for expenditure under Demand No.59, Major Head : "314—Community Development (Panchayat) and 363—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchyat)" during the current year.

### DEMAND NO. 60

### Major Head : 314—Community Development (Excluding Panchayat)

**Shri Debabrata Bandyopadhyay :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,74,60,000/- be granted for expenditure under Demand No.60, Major Head : "314—Community Development (Excluding Panchayat)" during the current year.

### DEMAND NO. 61

### Major Head : 726—Loans for Consumer Industries (Closed and Sick Industries)

**Dr. Kanailal Bhattacharya :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 17,40,000/- be granted for expenditure under Demand No.61, Major Head : "726—Loans for Consumer Industries (Closed and Sick Industries)" during the current year.

### DEMAND NO. 62

### Major Head : 720—Loans for Industrial Research and Development (Excluding Closed and Sick Industries)

**Dr. Kanailal Bhattcharyya :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 30,08,00C/- be granted for expenditure under Demand No.62, Major Head : "720—Loans for Industrial Research and Development (Excluding Closed and Sick Industries)" during the current year.

### DEMAND NO. 63

### Major Head : 321—Village and Small Industries (Excluding Public Undertakings), 521—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) and 721—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings)

**Shri Chittabrata Majumdar :** Sir, on the recommendation of the

Governor, I beg to move that a sum of Rs. 7,47,09,000/- be granted for expenditure under Demand No.63, Major Head : "321—Village and Small Industries (Excluding Public Undertakings), 521—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) and 721—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings)" during the current year.

## DEMAND NO. 65

### Major Head : 331—Water and Power Development Services

**Shri Pravas Chandra Roy :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,03,000/- be granted for expenditure under Demand No.65, Major Head : "331—Water and Power Development Services" during the current year.

## DEMAND NO. 66

### Major Head : 332—Multipurpose River Projects, 333—Irrigation, Navigation, Drainage and Flood Control Projects, 532—Capital Outlay on Multipurpose River Projects and 533—Capital Outlay on Irrigation, Navigation, Drainage and Flood Control Projects

**Shri Pravas Chandra Roy :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 19,29,80,000/- be granted for expenditure under Demand No.66, Major Head : "332—Multipurpose River Projects, 333—Irrigation, Navigation, Drainage and Flood Control Projects, 532—Capital Outlay on Multipurpose River Projects and 533—Capital Outlay on Irrigation, Navigation, Drainage and Flood Control Projects" during the current year.

## DEMAND NO. 67

### Major Head : 734—Loans for Power Projects

**Dr. Ashoke Mitra :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,30,00,000/- be granted for expenditure under Demand No.67, Major Head : "734—Loans for Power Projects" during the current year.

## DEMAND NO. 69

### Major Head : 336—Civil Aviation

**Dr. Ashoke Mitra :** Sir, on the recommendation of the Governor,

I beg to move that a sum of Rs. 65,000/- be granted for expenditure under Demand No.69, Major Head : "336—Civil Aviation" during the current year.

## DEMAND NO. 70

### Major Head : 377—Roads and Bridges

**Shri Jatin Chakrabarty :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 7,92,18,000/- be granted for expenditure under Demand No.70, Major Head : "377—Roads and Bridges" during the current year.

## DEMAND NO. 71

### Major Head : 388—Road and Water Transport Services

**Dr. Ashoke Mitra :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 30,57,000/- be granted for expenditure under Demand No.71, Major Head : "388—Road and Water Transport Services" during the current year.

## DEMAND NO. 74

### Major Head : 363—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayat)

**Dr. Ashoke Mitra :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,62,03,000/- be granted for expenditure under Demand No.74, Major Head : "363—Compensation and Assignment to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayat)" during the current year.

## DEMAND NO. 76

### Major Head : 320—Industries (Public Undertakings), 505—Capital Outlay on Agriculture (Public Undertakings), 705—Loans for Agriculture (Public Undertakings), 722—Loans for Machinery and Engineering Industries (Public Undertakings), 726—Loans for Consumer Industries (Public Undertakings), and 734—Loans for Power Projects (Public Undertakings).

**Dr. Kanailal Bhattacharyya :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 5,84,99,000/- be granted for expenditure under Demand No.76, Major Head : "320—Industries (Public

Undertakings), 505—Capital Outlay on Agriculture (Public Undertakings), 705—Loans for Agriculture (Public Undertakings), 722—Loans for Machinery and Engineering Industries (Public Undertakings), 726—Loans for Consumer Industries (Public Undertakings), and 734—Loans for Power Projects (Public Undertakings)" during the current year.

## DEMAND NO. 82

### Major Head : 530—Investments in Industrial Financial Institution (Excluding Public Undertakings)

**Dr. Kanailal Bhattacharya :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 60,00,000/- be granted for expenditure under Demand No.82, Major Head : "530—Investments in Industrial Financial Institution (Excluding Public Undertakings)" during the current year.

[1-30 — 1-40 P.M.]

**ডঃ অশোক মিত্র ঃ** স্যার, কয়েকদিন আগে আমি যখন অতিরিক্ত ব্যয় বরাদ্দ মঞ্জুরির প্রস্তাব এনেছিলাম তখন আমি আমার বক্তব্য সমস্ত বলেছিলাম তবুও আমি বলছি আরেকবার যে আমরা যে বাড়তি ব্যয় বরাদ্দ মঞ্জুরির দাবি করছি তার অঙ্ক হচ্ছে ৪৩৪ কোটি যার মধ্যে ২৫৬ কোটির উপর বিধানসভার মঞ্জুরির কোনও প্রয়োজন নেই। কারণ এইগুলি হচ্ছে চার্জ, ব্যয়ভার এবং তার বেশির ভাগই হচ্ছে বিভিন্ন সময় কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ডিভিসিবল পুল থেকে রাজস্ব পাওয়ার। কিন্তু আমাদের প্রতিদিন যে টাকা খরচ করতে হয় তাতে আমাদের প্রাত্যহিক লেনদেনের ব্যাপার আছে, রিজার্ভ ব্যাঙ্কের কাছে। আমরা সেই টাকা ফেরত দিই, সেজন্য আমাদের খরচের একটা ব্যবস্থা থাকে এবং সংবিধানের বিধান অনুযায়ী আমাদের খরচ দেখাতে হয়। এইরকম যে ১৭৮ কোটি টাকার মধ্যে ১২৫-১৩০ কোটি টাকা বন্যা বা বন্যাজনিত পরিস্থির হেতু এবং তার বাইরে আরও ২৫ কোটি টাকা হয়েছে গত বছরে বেতন কমিশন রিপোর্টের ভিত্তিতে অন্তবর্তীকালীন ভাতা দেবার কথা ঘোষণা করায়। এ ছাড়া এখানে ওখানে একটু বেশি খরচ হয়েছে যার সমস্ত মিলিয়ে. ১৭৮ কোটি টাকা। এ সম্বন্ধে বাজেট বক্তৃতায় আপনারা এবং আমরা উভয়ে বলেছি। হরিপদ বাবু গতকাল বলেছিলেন বন্যায় ব্যাপারে আমরা কেন্দ্রের কাছ থেকে যে টাকা পেয়েছি সেটা নাকি আমরা ফেরত দিয়ে দিয়েছি। আমি একটা প্রশ্নোত্তোর এখানে বলেছিলাম ৩১শে ডিসেম্বর পর্যন্ত কেন্দ্রের কাছ থেকে আমরা পেয়েছি ৫০ কোটি টাকা, আর খরচা করেছি ৫৫ কোটি টাকা। অতি সম্প্রতি কেন্দ্রের কাছ থেকে আমরা ৩০ কোটি টাকা পেয়েছি কিন্তু ইতিমধ্যে আমাদের ভান্ডার থেকে টাকা খরচ করেছি তার বেশি। সুতরাং তার অভিযোগ এটা সত্য নয়। আমরা চেষ্টা করছি, কিন্তু এমন একটা প্রশাসনিক ব্যবস্থার মধ্যে আছি যাতে সব সময় ইচ্ছা করলেই টাকা খরচ করা যায় না, তবে এ বিষয়ে আমরা সজাগ আছি। যাই হোক বন্যাজনিত টাকা যে খরচ হয়নি এই অভিযোগ আদৌ সত্য নয়।

**শ্রী হরিপদ জানা** (ভগবানপুর) **ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭৮-৭৯ সালের যে সাপ্লিমেনটারি বাজেট এখানে উপস্থিত করা হয়েছে তাতে দেখা যাচ্ছে যে ১৯৭৭-৭৮ সালে যে বাজেট পেশ করা হয়েছিল তার সমস্ত ডিমান্ড এখানে নতুনভাবে উপস্থিত করা হয়েছে। অর্থমন্ত্রী মহাশয় বলেছেন ১৭৮ কোটি টাকার ডিমান্ড আমাদের মঞ্জুর করতে হবে। এই বিষয়ে অনেক বলবার ছিল কিন্তু সময় অল্প বলে তার মধ্যে যতটুকু সম্ভব বলছি। যে সাপ্লিমেনটারি বাজেট এসেছে তাতে আমি একটা উদাহরণ দিয়ে বলছি একটা ম্যাগাজিন দেখলেই বোঝা যাবে কিভাবে টাকা খরচ হচ্ছে। সুরুচি পাঁপড়ের একটা অ্যাডভার্টাইজমেন্ট এতে দেওয়া হয়েছে, একটা পাতায় আছে ইনফরমেশন বা পশ্চিমবঙ্গ তথ্য ও জনসংযোগ দপ্তর থেকে, আবার ঐ সুরুচি পাঁপড়ের উপর আরেক পৃষ্ঠায় দেওয়া হয়েছে ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তর থেকে। অর্থাৎ একই ম্যাগাজিন একবার ভেতরে আর একবার উপরে, আমি আপনার মাধ্যমে জানাতে চাই এই যে টাকাগুলি খরচা করছেন দুবার করে সে বিষয়ে লক্ষ্য রাখা দরকার। এর মধ্যে মুখ্যমন্ত্রীর শ্রী ই এম এস নাম্বুদ্রিপাদ, শ্রী মনোরঞ্জন রায়, শ্রী যতীন চক্রবর্তী, শ্রীমতী অনিলা দেবী, শ্রী শিশির সেন ইত্যাদির আশীর্বাদ রয়েছে। এই কাগজের নাম হচ্ছে "এক সাথে"। এই কাগজের মধ্যে পাঁপড় বিক্রি করার জন্য গভর্নমেন্ট থেকে একবার ভেতরে, এবং আরেকবার বাইরে কেন করা হল সেটা বুঝতে পারছি না। একটা রাজনৈতিক দলকে কিছু টাকা পাইয়ে দিতে হবে সেইটাই হল আসল উদ্দেশ্য। আজকে রিলিফ ডিপার্টমেন্ট অতিরিক্ত ব্যয় বরাদ্দের কথা বলা হয়েছে, কিন্তু রিলিফের যেসব টাকা বন্যার জন্য হোক কিম্বা অন্য কোনও কারণে হোক কিম্বা রুর‍্যাল রেস্টোরেশন প্রোগ্রামের জন্যই হোক দলবাজি সব কাজেই হয়েছে। সি পি এম দলের লোকেরাই এই টাকা দিয়ে কাজ করতে পারবে, আর কেউ নয়। এর মধ্যে এতটুকু মিথ্যা নেই। যাই হোক এই বাজেট যখন পেশ করেছেন আমরা বিরোধিতা করলেও আপনাদের মেজরিটি আছে, পাস হবেই। কিন্তু এই দলবাজি যা হচ্ছে সেটা কিভাবে দূর করা যায় সেটা চিন্তা করা দরকার। স্বাস্থ্য দপ্তর সম্বন্ধে আমি একটা প্রশ্ন দিয়েছিলাম তার উত্তরে স্বাস্থ্যমন্ত্রী যে জবাব দিয়েছিলেন সেটা একটু বলা দরকার। প্রশ্নটা ছিল মেদিনীপুরে ভগবানপুর এলাকায় কতগুলি পানীয় জলের নলকূপ ছিল? তিনি উত্তর দিয়েছেন ৩১৪টি তারপরের প্রশ্ন ছিল কতগুলি সচল এবং কতগুলি অচল? এই প্রশ্নের উত্তরে বললেন যে সচল ১৯৪, এবং অচল ২১০। ১৯৭৭ সালের জুন মাস থেকে ১৯৭৮ সালের ডিসেম্বর পর্যন্ত কতগুলি অকেজো নলকূপ সারানো হয়েছে তার উত্তরে বলেছেন ২১০। কিন্তু ১৯৪ এবং ২১০ যোগ করলে ৩১৪ হচ্ছে না—অনেক বেড়ে যায়। অতএব তিনি যে উত্তর দিয়েছেন সেটা একেবারে অসত্য উত্তর। ব্লক কমিটির মেম্বার হিসাবে আমি জানি টিউবওয়েল স্যাংশন করা হয়েছিল তাতে ২১০ আমরা পাইনি। এই হচ্ছে এক একটা নমুনা। আমরা পশ্চিমবঙ্গ সরকারের যত টাকা বাড়াই না কেন তারা চূড়ান্ত ভুল করে যাচ্ছেন। আগে আপনারা আমলাতান্ত্রিক শাসন ব্যবস্থাকে ঘৃণা করতেন, এখন গদিতে আসার পর আপনারা একটা পুরো আমলাতান্ত্রিক ক্লাশ হয়ে গেছেন, সমস্ত ভুল তথ্য আমাদের কাছে পরিবেশন করছেন। আজকে পুলিশ দপ্তরে টাকা বাড়িয়েছেন, অথচ ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশনে দেখতে পাচ্ছি অনেক জায়গায় চুরি ডাকাতি হচ্ছে সেই চোর ডাকাতদের সি পি এম প্রধান উপ-প্রধানরা ছেড়ে দেবার জন্য পুলিশের কাছে বসে সুপারিশ করছে। মালদহে এই রকম হয়েছে, আমার এলাকায় এই রকম হয়েছে। আমার এলাকায় একজন

অঞ্চল উপপ্রধান তার নাম সুনীল মেটা, তিনি চোর ডাকাতদের ছেড়ে দেবার জন্য থানায় ও সি-র কাছে সুপারিশ করে যাচ্ছেন। মুখ্যমন্ত্রীর কাছে এটা জানানো হয়েছে, তা সত্ত্বেও কোনও প্রতিকার হয়নি। টাকা যতই বাড়াই না কেন, ১৭৮ কোটি থেকে ৫৭৮ কোটি করলেও সেই যে দলবাজি, থানায় পুলিশের কাছে বসে পুলিশকে সুপারিশ করা, সিদ্ধার্থবাবুর আমলে যেমন অনেকে থানায় বসে করতেন, এখনও সেই জিনিস চলছে, কোনও রকম পার্থক্য দেখতে পাচ্ছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয় ১৯৭৮-৭৯ সালের মধ্যে আমরা দেখলাম পশ্চিমবঙ্গের শাসন ব্যবস্থার অত্যন্ত ভয়াবহ অবস্থা, সেখানে দলবাজি, দুর্নীতি, সি পি এম চক্র এমনভাবে দেশের মধ্যে গড়ে উঠেছে যে তার থেকে মুক্ত হওয়ার আমার মনে হয় বর্তমান বামফ্রন্ট সরকারের কোনও উপায় নেই। আরও আপনাদের কাছে বলছি যে গ্রামে গঞ্জে এমন ঘটনা ঘটছে, সি পি এম-র লোকেরা রামকে শ্যামের বিরুদ্ধে লেলিয়ে দিয়ে এমন অবস্থা সৃষ্টি করছে যে কোর্টে বিভিন্ন স্তরের অফিসারদের কাছে দালালি করছে। এছাড়া তাদের আর কিছু কাজ নেই। তারপর আমি ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশন ডি আই অফিসের কথা বলছি। ডি আই অফিস এমনভাবে চলছে যে সেখানে নৈরাজ্যের অবস্থা। আমি একটা সেকেন্ডারি স্কুলের কথা বলছি, সেখানে ডিস্ট্রিক্ট স্কুল বোর্ডের নিয়মানুযায়ী তারা ইলেকশন করেছে, সেখানে ডিপার্টমেন্টাল নমিনি দেওয়া দরকার, সেই ডিপার্টমেন্টাল নমিনি না দিয়ে বি ডি ওকে অ্যাডমিনিস্ট্রেটর হিসাবে বসিয়ে দিচ্ছে। ফলে সেই স্কুল গভর্নমেন্ট ডি এ পাচ্ছে না। সেজন্য আমি এই সাপ্লিমেন্টারি বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা ডিমান্ডও বাদ নেই যেটাতে টাকা চাওয়া হচ্ছে না। বাজেট একটা করা হল ১৯৭৮-৭৯ সালের, তখন মাননীয় অর্থমন্ত্রী ডঃ অশোক মিত্র একটা টাকা চেয়েছেন, তারপর বন্যাকে অজুহাত করে সাপ্লিমেন্টারি বাজেটে এত কোটি কোটি টাকা চাইতে আমরা কোনওদিন দেখিনি। বন্যার নাম করে এত টাকা অপব্যয় করা হয়েছে। একটা কিছু করতে হলে একটা অজুহাত দরকার, তাই এই বন্যার অজুহাতে আমি আশ্চর্য হয়ে গেলাম কোনও ডিমান্ড বাদ নেই যেখানে হাজারের নিচে কিছু আছে। গতবারে আমার মনে আছে ২ টাকা পর্যন্ত ছিল, কিন্তু এবারে হাজার লক্ষ, কোটি টাকা চাওয়া হয়েছে। এ টাকা দেওয়া যায় না। বন্যার অজুহাত দেখানো হয়েছে কিন্তু আমরা জানি স্রেফ মিসইউজ অফ মানি হয়েছে। স্যার, পরিবহন মন্ত্রী টাকা চেয়েছেন। কিন্তু আপনি জানেন যে আমাদের পরিবহনের অবস্থা কি রকম। নর্থ বেঙ্গলে সব ভেঙ্গেচুরে পড়ে রয়েছে। স্বাস্থ্য বিভাগ টাকা চেয়েছে কিন্তু অ্যাম্বুলেন্স নেই, ঔষধপত্র নেই। তাহলে কি করে আপনাদের খরচ হল? কৃষির ক্ষেত্রে দেখছি আপনারা জল দিতে পারছেন না এবং কৃষিমন্ত্রীকে আমরা বলেছি বোরো ধান শেষ হয়ে গেল। উনি বড় কথা বললেন খাবার দাবার অভাব নেই। তারপর পুলিশ বিভাগ টাকা চেয়েছে। তাহলে এতটাকা গেল কোথায়? অর্থমন্ত্রী বলেছেন দেখা যাচ্ছে ২৫৬ কোটি টাকা কিন্তু এর মধ্যে অনেক কাটছাঁট হয়ে নেট দাঁড়াবে ১৭৮ কোটি টাকা। এটাও কি সামান্য ব্যাপার? ১৯৭৮-৭৯ সালের টাকা কোথায় গেল? এই টাকার অজুহাত দেখিয়েছেন আপনারা বন্যা। কিন্তু বন্যা মানে তো দলবাজি। আপনারা বলবেন কি পার্টি অফিসে কতটাকা দেওয়া হয়েছে এই বন্যার অজুহাত দেখিয়ে? কাজেই এইটাকা কিছুতেই

দেওয়া যায় না। আমি আশ্চর্য হচ্ছি শিক্ষা দপ্তরের ব্যাপার দেখে। যেখানে নৈরাজ্য চলছে, অশিক্ষক কর্মচারিদের কোনও ব্যবস্থা নেই, প্রাথমিক শিক্ষকদের সুব্যবস্থা নেই অথচ তারজন্য টাকা চাওয়া হয়েছে। আমি বুঝতে পারছি না কেন এসব টাকা চাওয়া হয়েছে। স্যার, পরিবহন সম্বন্ধে আমি বলেছি এবং পুলিশের ক্ষেত্রে ঐ একই অবস্থা। আমরা কেস করতে গেলে দেখি যে আমাদের কেস নেওয়া হয় না, আমাদের হয়রান করা হয়। আজকাল এই তো হল পুলিশের কাজ, কিন্তু অপর পক্ষে দেখছি সি পি এমের লোক থানায় যাচ্ছে এবং তাদের অঙ্গুলি হেলনে কাজ হয়ে যাচ্ছে। তাহলে কেন আমরা টাকা দিতে যাব? মাননীয় স্পিকার মহাশয়, অর্থমন্ত্রী বলেছেন ১৭৮ কোটি টাকা নেট লাগবে ঐ ২৫৬ কোটি টাকার ভিতরে। আমার বক্তব্য হচ্ছে কোনও খাতেই এই টাকা দেওয়া যায় না, স্যার, আমি আরেকটা কথা আপনাকে বলি, আমাদের হাউসে একজন কুমার এসেছেন, তার সিংহাসনে বসার অভ্যাস কাজেই আপনি অনুগ্রহ করে আপনার পাশে তাকে বসার ব্যবস্থা করে দিন। বিদ্যুতের ব্যাপারে মুখ্যমন্ত্রী জানেন, আপনিও জানেন যে আপনাদের বাড়ি রোজ কতক্ষণ ধরে অন্ধকার থাকে। আমরা শুনেছি কুম্ভকর্ণের ঘুম ভাঙ্গাবার জন্য অনেক ঢাক ঢোল পেটাতে হয়েছিল এবং গোটা গোটা হরিণ তার মুখে ফেলা হয়েছিল। এদের অবস্থাও দেখছি তাই। আমরা জানি এই টাকা নিয়ে তারা পার্টিকে দেবে, ক্যাডারদের দেবে, মিসইউজ করবে এবং গুন্ডাবাজি করবে। আগে যাদের চেহারা রোগা ছিল এখন দেখছি তাদের চেহারা লালে লাল হয়ে গেছে। আমি দেখছি প্রত্যেক ডিপার্টমেন্টে বেশি খরচ হয়েছে বলে লক্ষ লক্ষ টাকা চাওয়া হয়েছে। কিন্তু আমরা বারে বারে বলেছি এখানে আইন শৃঙ্খলা নেই, প্রশাসন নেই, চিকিৎসার ব্যবস্থা নেই, পরিবহন নেই, জল সেচের ব্যবস্থা নেই এবং যেখানে নিত্য প্রয়োজনীয় দ্রব্যের মূল্য এতবেশি সেখানে এতটাকা দেবার কোনও মানে হয় না। এই অল্প সময়ের মধ্যে এই সম্বন্ধে বেশি কিছু বলা যায় না। আপনারা নিজেরা যা খুশি পাস করে টাকা নিয়ে নিন, আমরা তাদের টাকা দিতে পারছি না।

[1-50 — 2-00 P.M.]

এখানে আপনারা টাকা দিলেন, টাকা নিয়ে কি হবে, টাকা নিয়ে কি করবেন পার্টিকে দেবেন, ক্যাডারকে দেবেন? যারা গুন্ডাবাজি করছে তাদের চেহারা আগে দেখেছিলাম, ফিন ফিন করছে, আজকে তাদের চেহারা লালে লাল। যাইহোক আমি আমার শেষ কথা বলছি, নতুন জিনিস আমরা একটা দেখলাম যে কোনও ডিমান্ড নেই, যাতে করে লক্ষ লক্ষ-টাকা বেশি খরচা বাবদ চাওয়া হয়েছে এবং আপনারাই বিচার করুন আমি বার বার বলেছি যেখানে আইন শৃঙ্খলা নেই, যেখানে প্রশাসন নেই, যেখানে জল সেচ নেই, যেখানে চিকিৎসা নেই, যেখানে পরিবহন নেই, যেখানে নিত্য ব্যবহার্য জিনিসের মূল্য স্থিতিশীল করার ব্যবস্থা নেই, সেখানে এইভাবে টাকা দেওয়ার কোনও মানে হয় না। তাই এই সাপ্লিমেন্টারি বাজেটকে বিরোধিতা না করে পারছি না এবং আমরা টাকা দিতেই চাই না, কিন্তু আমরা না দিলেও আপনারা নিশ্চয় পাশ করে দেবেন নিজেরা যা খুশি পাস করে নিন, আমরা দিতে পারব না এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি প্রয়োজনীয় বিষয়ের প্রতি

আপনার দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই আমাদের এখানে দুজন সি পি এম বিধানসভার সদস্য যারা মার্ডার কেসে ইনভলভড আপনার কাছে তারা অ্যাসাইলাম পেয়েছে কিনা জানি না তবে বিধানসভার মেনটেন্ড রক্ষা করার জন্য আপনার কাছে জানাতে চাই যে তারা বিধানসভায় এসেছে পুলিশ অ্যারেস্ট করার জন্য বাইরে অপেক্ষা করছে, কিন্তু পুলিশ তাদের ধরছে না কারণ তারা বিধানসভার মধ্যে রয়েছে, সুতরাং আমি আপনার মাধ্যমে জানাচ্ছি আপনি দয়া করে মার্শাল দিয়ে তাদের কে হ্যান্ডওভার করে দিন পুলিশের কাছে, আর না হয় যদি আপনি তাদের অ্যাসাইলাম দিয়ে থাকেন তাহলে সে সম্বন্ধে একটা স্টেটমেন্ট দিন। এই দুই সি পি এম সদস্য নিখিলানন্দ সর, মঙ্গলকোটের এম এল এ, এবং রাইচরণ মাঝি, কেতুগ্রামের এম এল এ এই দুইজনই মার্ডার কেসের আসামি তারা আপনার কাছে অ্যাসাইলাম চেয়েছেন কিনা জানি না, যদি না চেয়ে থাকে তাহলে আশা করব আপনি এই হাউসে একটা স্টেটমেন্ট দেবেন।

**শ্রী নবকুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বিরাট সাপ্লিমেন্টারি বাজেট পেশ করেছেন তা পাশ করার জন্য আমাদের এখানে কিছু আলোচনা করতে হয়। উনি কিসের জন্য টাকা চেয়েছেন, কিছুদিন আগে পশ্চিমবাংলার সরকারি কর্মচারিদের জন্য সেন্ট্রাল হারে ডি এ বর্তমান সরকার দিয়েছেন কিন্তু দুঃখের বিষয় প্রতিটি সরকারি কর্মচারী অফিসে সেন্ট্রাল হারে ডি এ যে সমস্ত কর্মচারী পেল তারা যখন টাকাটা পাবে তখন তাদের ওয়ান থার্ড দিতে হবে কো-অর্ডিনেশন কমিটির পার্টির ফান্ডে জমা দিতে হবে এবং সেই টাকা দিয়ে কো-অর্ডিনেশন কমিটির বাড়ি তৈরি হবে। আমি প্রশ্ন করতে চাই, মাননীয় অর্থমন্ত্রীকে যে টাকা তারা সেন্ট্রাল হারে ডি এ পেল, পশ্চিমবাংলার সমস্ত কর্মচারিরা এটা কি কো-অর্ডিনেশন কমিটির বাপের টাকা না মন্ত্রীপরিষদের কারও নিজের টাকা যে সেই টাকার একটা অংশ কো-অর্ডিনেশন কমিটির পার্টি ফান্ডে জমা দিতে হবে? এমন কি যারা দিতে চাইছে না তাদের উপর জুলুম করা হচ্ছে এবং বলা হচ্ছে আমরা তোমাদের টাকা পাইয়ে দিয়েছি, কো-অর্ডিনেশন কমিটি টাকাটা পাইয়ে দিয়েছে সেইজন্য ঐ টাকার ওয়ান থার্ড কো-অর্ডিনেশন কমিটিকে দিতে হবে এবং সেই টাকায় কো-অর্ডিনেশন কমিটির বাড়ি হবে, স্যার, এটা লজ্জাস্কর ব্যাপার এ টাকাটা তাদের কারও বাপের টাকা নয় তারা চাইলেই টাকা তাদের দিতে হবে। আমার দ্বিতীয় বক্তব্য হল এই বর্তমান সরকার আসার পর তারা কিছু এমপ্লয়মেন্ট দিয়েছেন, কিছু লোক নিয়েছেন, এই সরকার বিভিন্ন সরকারি অফিসে লোক নেওয়ার একটা পদ্ধতি ঘোষণা করেছিলেন, কালকে জ্যোতিবাবু বক্তব্য রেখেছেন যে কংগ্রেস আমলে কংগ্রেসি এম এল এরা চাকরি দিয়েছে মন্ত্রীরা চাকরি দিয়েছে, কিন্তু আমাদের নির্দিষ্ট কর্মসূচি আছে আমরা কাউকে বঞ্চিত করব না, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নাম নেওয়া হবে এবং ইন্টারভিউ নেওয়া হবে এবং সেই ইনটারভিউ বেসিসে চাকরি দেওয়া হবে, কিন্তু কলকাতা কর্পোরেশনে আমরা দেখেছি ২০০ লোককে নিয়োগ করা হয়েছে একজনারও এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম নেই এবং তাদের ইন্টারভিউও নেওয়া হয়নি। লোকাল সি পি এমের এম এল এরা চাকরি দিয়েছে এবং মন্ত্রী প্রশান্ত শূর মহাশয় তিনি চাকরি দিয়েছেন তারা আত্মীয় স্বজনের এবং পার্টির লোককে। কংগ্রেস আমলে এম এল এরা চাকরি দিয়েছিল তাদের পদাধিকার বলে, কিন্তু বর্তমান সরকারের আমলে সি পি এম পার্টি চাকরি দিচ্ছে কোন অধিকারে? কিছুদিনের

মধ্যে কলকাতা কর্পোরেশনে ২০০ লোককে নিয়োগ করা হয়েছে তারমধ্যে একজনেরও এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম নেই কিম্বা তাদের কোনও ইনটারভিউ নেওয়া হয়নি। এরা কারা? কারা অ্যাপয়েন্টমেন্ট দিলেন? তথ্য নিলে দেখা যাবে লোকাল সি পি এম কমিটি দিয়েছে, লোকাল এম এল এ, দিয়েছে এবং মাননীয় মন্ত্রী প্রশান্ত শূর দিয়েছেন, তার আত্মীয় স্বজন, তার পার্টির লোককে। কংগ্রেস আমলে, স্যার এম এল এরা দিয়েছিল তাদের পদাধিকার বলে কিন্তু আপনাদের সরকারের আমলে সি পি এম পার্টির পার্টি অফিস এমপ্লয়মেন্ট দেয় কোন অধিকারে? কাজেই স্যার, আপনাদের সরকার যে অধিক টাকা চেয়েছেন সে টাকাটা তারা কিভাবে ইউটিলাইস করছে, কিভাবে মানুষের মধ্যে বিতরণ করছে সেটা দেখবার প্রশ্ন রয়েছে। মাননীয় স্পিকার মহাশয়, গতকাল জ্যোতিবাবু বক্তব্য রাখলেন যে দক্ষ প্রশাসনের কথায় যে আমরা জনমুখী প্রশাসন চালাবার চেষ্টা করছি। কংগ্রেস আমলে আমাদের সি পি এম-র প্রতি অন্যায় করা হয়েছে, মিটিং করতে দেওয়া হয়নি। আমি স্যার, একটা দৃষ্টান্ত রাখতে চাই। আমাদের এস ডি ও, এ কে সান্যাল, ইন্দিরা কংগ্রেস বাংলা বন্ধ ডেকেছিল তাতে রায়গঞ্জে বন্ধ পালিত হয়েছে। কোনও দোকান পাঠ খোলেনি, রাস্তায় পাবলিক বাস নামেনি, স্টেট বাস নামেনি, কো-অর্ডিনেশন কমিটি এই এস ডি ও কে ঘেরাও করে দাবি করেছিল যে কেন বন্ধ পালিত হল। এস ডি ও, জবাব দিয়েছিল যে বন্ধ তো গণতান্ত্রিক অধিকার, আমি কাকে বলব যে তোমাদের দোকান খোলা রাখতে হবে, আমি প্রাইভেট বাসের মালিককে বলতে পারি না যে তুমি বাস চালিয়ে যাও, স্টেট বাস চালাতে গিয়ে আমি গুলি চালাতে পারি না। এতে কো-অর্ডিনেশন কমিটির কি আপত্তি, এস ডি ও-র কি অপরাধ হয়েছে যে তাকে পানিশমেন্ট দেওয়া হল। তার কি পানিশমেন্ট হল? তিনি এর আগে পুরুলিয়ায় ডি পি ও ছিলেন সেখানে থেকে তিনি প্রোমোশন পেয়ে রায়গঞ্জে এস ডি ও হয়ে এলেন, আবার তাকে ডি পি ও করে পুরুলিয়ায় ব্যাক করে দেওয়া হল, তাকে ডিগ্রেড করে দেওয়া হল। তিনি অনেক অনুরোধ করলেন যে আমি ডি পি ও পুরুলিয়া থেকে প্রোমোশন নিয়ে এখানে এসেছি আমাকে যদি আবার ডি পি ও, পুরুলিয়া হয়ে যেতে হয় আমার মান সম্মানের প্রশ্ন আছে। তিনি একজন সিনিয়র ডবলিউ বি সি এস, অফিসার, ডি পি ও, পুরুলিয়া হয়ে কি করে যেতে পারি। তিনি অনেক অনুরোধ সরকারের কাছে করেছেন। কিন্তু কো-অর্ডিনেশন কমিটির এক চেটিয়া অধিকারের জন্য এই একজন ভাল অফিসার কে পানিশমেন্ট দিয়ে ডি পি ও, করে দেওয়া হচ্ছে এবং তাকে ট্রান্সফার হয়ে আসতে হয়েছে। তারপর স্যার আমার সৌভাগ্য হয়েছিল দন্ডকারণ্যে যাবার, রিফিউজিদের দেখবার জন্য পশ্চিমবঙ্গের বিধানসভার সদস্যারা যখন দন্ডকারণ্যে গিয়েছিলেন তখন আমারও তাদের সঙ্গে যাবার সৌভাগ্য হয়েছিল। সেখানে গিয়ে আমরা কি দেখলাম। এই যে মরিচঝাঁপি নিয়ে আমরা এত আন্দোলন করছি বলে আপনারা অভিযোগ করছেন, এটা জবাব দিন, আমরা সেখানে গিয়ে, আমাদের সঙ্গে মন্ত্রীও ছিলেন এবং বিভিন্ন দলের একজন করে প্রতিনিধি ছিলেন। প্রথমে গিয়ে আমরা দেখেছি এক জনসভায় যখন আমরা আলোচনা করি তাতে তখন বিভিন্ন উদ্বাস্তুদের আমরা তাদের বক্তব্য রাখবার জন্য বলি, আমরা তাদের বলি যে কেন আপনারা পশ্চিমবঙ্গে যেতে চাচ্ছেন, কে আপনাদের আমন্ত্রণ জানিয়েছেন। তাতে তারা বক্তব্য রেখেছে—সেখানে মন্ত্রীরা ছিলেন অন্য অন্য সদস্যারা ছিলেন, আমিও ছিলাম, ১৯৭৪ সালে ডিসেম্বর মাসে ভিলাইতে জ্যোতিবাবু

[2-00 — 2-10 P.M.]

বলেছিলেন যে আমরা যারা লেফটে রয়েছি আমরা যদি পশ্চিমবঙ্গের মনসদে আসতে পারি তাহলে এই উদ্বাস্তুদের পশ্চিমবঙ্গে পুনর্বাসনের ব্যবস্থা হবে। ১৯৭৪ সালে ডিসেম্বর মাসে ভিলাইতে তিনি উদ্বাস্তু মঞ্চে এসে বক্তব্য রাখেন এবং বলেছিলেন যে আপনাদের সুন্দরবনের দাবি আমরা বিবেচনা করব। যখন এই বক্তব্য রাখা হয়েছিল তখন তাকে স্টেজ থেকে নামিয়ে দেওয়া হয়েছিল। স্যার, আমি প্রতিনিধি ছিলাম সেইজন্য আমাকে একটু বলবার সুযোগ দিতে হবে, এদের মুখোশটা খুলে দিতে হবে, তখন তাকে জোর করে স্টেজ থেকে নামিয়ে দেওয়া হয়। আমি কিন্তু সরকার ও অন্যান্য মন্ত্রীদের সঙ্গে একমত ছিলাম। আমাকে তারা উঠিয়ে দিয়ে বলল যে আপনি আপনার বক্তব্য রাখুন কারণ আপনিও একজন প্রতিনিধি। আমি বলেছিলাম, বন্ধুরা যা হওয়া হয়ে গিয়েছে, বর্তমানে যারা সরকারে এসেছে তারা বিগত দিনে কি বক্তব্য রেখেছিল সেটা আপনারা বলেছেন, আমিও শুনেছি, কিন্তু একটা জিনিস পশ্চিমবাংলায় আপনাদের জায়গা দেওয়ার মতো জায়গা আমাদের নেই। কাজেই পশ্চিমবাংলায় যাওয়ার জন্য নিষেধ করছি। দ্বিতীয় বক্তা যিনি ছিলেন, তিনি কি বললেন, গত ১৯৭৫ সালের জুন মাসে সি পি এমের রাজ্য দপ্তরের অষ্ট বামের একটা মিটিং হয়েছিল এই রিফিউজি প্রবলেম নিয়ে। তাতে সভাপতিত্ব করেছিলেন আজকের মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসু এবং সেখানে ডিসিসন হয়েছিল যে দন্ডকারণ্যের উদ্বাস্তুদের পশ্চিমবাংলায় আনতে হবে এবং তারা সুন্দরবনে যাতে পুনর্বাসন করতে পারে তারজন্য তদানীন্তন রাজ্যপাল ডায়াসের কাছে স্মারকলিপি দিয়েছিলেন সেই সম্পর্কে রেজলিউশনও পাস হয়েছিল। সি পি এমের অফিসে অষ্টবামের মিটিং হয়েছিল এবং রাজ্যপাল ডায়াসের কাছে স্মারকলিপি দেওয়া হয়েছিল। এরপরেও পশ্চিমবাংলায় উদ্বাস্তুরা কেন আসবে না। তারপর যখন উদ্বাস্তু আসতে আরম্ভ করল।

**শ্রী জয়কেশ মুখার্জি ঃ** ওর আর কতক্ষণ সময় আছে?

**মিঃ স্পিকার ঃ** আমি খুব চেষ্টা করছি। I am requesting him to stop. এতে যদি আপনি সন্তুষ্ট না হন তাহলে আপনি ডাইরেক্ট করুন।

**শ্রী নবকুমার রায় ঃ** এই গণতন্ত্রী সরকার পশ্চিমবাংলায় আসলেন। তাদের এক প্রতিনিধি দল রাইটার্স বিল্ডিংসে জ্যোতিবাবুর সঙ্গে আলোচনা করে এবং জ্যোতিবাবুকে তারা বলেছিলেন সি পি এমের রাজ্য দপ্তরের মিটিং হয়েছিল। সেখানে রেজলিউশন পাস হয়েছিল। তখন জ্যোতিবাবু তাদের বলেন, এখন পশ্চিমবাংলায় আসবেন না। আমাদের বড় বিপদ, সেন্ট্রাল-এ জনতা সরকার আছে আমাদের বিরোধী, এইসব কথা বলেছিলেন। তখন রাম চ্যাটার্জিকে পাঠালেন।

(এই সময় সদস্য মহাশয়কে মাননীয় অধ্যক্ষ মহাশয় তার সময় শেষ হওয়ার কথা স্মরণ করিয়ে দেন।)

এই কথা বলে, সাপ্লিমেন্টারি ব্যয়-বরাদ্দের দাবিতে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** আমাদের আলোচনা শেষ হওয়ার কথা ছিল ২টো বেজে ১২ মিনিট। কিন্তু আরও কিছু সময় লাগবে। সুতরাং আমি আমাদের রুলের ২৯০ নং ধারা অনুযায়ী এক ঘন্টা টাইম বাড়াবার জন্য অনুরোধ করছি। আশা করি মাননীয় সদস্যদের এর প্রতি সমর্থন আছে।

(সদস্যগণ—হ্যাঁ।) একঘন্টা টাইম বাড়ানো হল।

[2-10 — 2-20 P.M.]

**শ্রী মনোরঞ্জন হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এইবার সামগ্রিকভাবে বাজেটের যা রূপ আমরা দেখলাম আমি বলতে পারি এই বছর যেভাবে বাজেট হওয়া উচিত ছিল ঠিক সেইভাবে হয়েছে। একটা মহাপ্লাবনের পরিপ্রেক্ষিতিতে যেখানে পুনর্গঠন প্রয়োজন, অগ্রাধিকার পাওয়া দরকার এবং পরবর্তী পরিকল্পনাগুলি নেওয়া দরকার এই বাজেটে তা হয়েছে এবং এইজন্য আমি আমাদের গোটা মন্ত্রী সভাকে অভিনন্দন জানাই। যে বাজেটের মধ্যে পুনর্গঠনের পরিষ্কার নির্দেশ থাকে যে বাজেটের মধ্যে পরিকল্পনা গ্রহণ করবার মতো সাহসিকতা থাকে সেই বাজেটকে অভিনন্দন না জানিয়ে পারা যায় না এবং এদিক থেকে আমি খুবই খুশি। তারপর আমি একথা বলতে চাই যে পরবর্তী সময়ে যে অবস্থার মোকাবিলা করতে হচ্ছে তা একটা দুরূহ ব্যাপার এবং এর জন্য আমি আগেই মন্ত্রী সভাকে অভিনন্দন জানিয়েছি। আজকে তার সঙ্গে আমাদের মাননীয় সেচ মন্ত্রী ও সেচ দপ্তরকে অভিনন্দন জানাই যদিও গোটা মন্ত্রী সভা এই সেচ দপ্তরের ভার নিয়ে কাজ করেছিল। তার জন্য আজকে ঐ বিরাট এলাকা হাওড়া, হুগলি, বর্ধমান সেখানকার মানুষ এই মন্ত্রী সভার কাছে কৃতজ্ঞ। এতদিন ধরে যে অভিশাপে তারা ভুগছিল তা থেকে তারা মুক্ত হয়েছে বলে মনে করতে পারি। যে দিন এই ডি ভি সি-র জন্ম হয়েছিল সেদিনের কথা মাননীয় সদস্যরা জানেন এবং মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনিও জানেন। সেদিন ৫৩ লক্ষ একর ফুট জল আটকাবার পরিকল্পনা নিয়ে ৮টি ড্যাম করার প্রয়োজনীয়তা অনুভূত হয়েছিল। হঠাৎ দেখা গেল তৎকালীন আমলা দিল্লি থেকে উড়ে এলেন এবং এসে বললেন ৪টির বেশি জলাধার হবে না। তারফলে ৫৩ লক্ষ একর ফুটে জায়গায় সাড়ে ২৯ লক্ষ একর ফুট জল আটকাবার ব্যবস্থা হল। কিন্তু ঐ চারটি ড্যাম তৈরি করে দেখা গেল যে সেখানে ১৫ লক্ষ একর ফুট জল রাখা যেতে পারে আর পলি এবং মাটি জল নিয়ে ৫ লক্ষ একর ফুট জলের বেশি নেওয়া যায় না। কারণ ক্রমশ পলি বেড়ে যাচ্ছে। এখন পলি প্লাস জল ঐ ৫ লক্ষ একর ফুট জল বাদ দিলে ঐ চারটি জলাধারে মাত্র ১০ লক্ষ একর ফুট জল আটকানো যেতে পারে। এখন ৪২ লক্ষ একর ফুট জল যদি দামোদরের উচ্চ উপত্যকা দিয়ে বয়ে যেতে থাকে তাহলে কি অবস্থা হবে তা সহজেই অনুমেয়। ডি ভি সি হবার পর পশ্চিমবঙ্গ সরকারের সেচ দপ্তরের পরামর্শদাতা ডঃ এন কে বসু বলেছিলেন ডি ভি সি-র ফলে রূপনারায়ণ নদী মজে যাবে। এই জলাধার গঙ্গায় পলি কাটবে মোহনায় এবং তাতে গঙ্গা ঠিক থাকবে। তখন স্থির হয় যে ডি ভি সিকে নতুন করে ভাবতে হবে। বিগত মন্ত্রী সভা ১২ কোটি টাকা জলে দিয়ে গেছে। বাঁধ বাঁধা হয়েছে কিন্তু পলি নিষ্কাশনের বা দামোদরকে সংস্কারের বা রূপনারায়ণকে সংস্কার করার কোনও ব্যবস্থা করেন নি। আজকে যার ফলে বিভিন্ন জায়গায় এই রকম বন্যা হয়ে গেল।

দেখা গেল যত টাকা দিল্লি থেকে পাবার তারা আশা করেছিল তার চেয়ে বেশি টাকা খরচ করেও তারা মানুষের মাননীয় প্রভাস রায় মহাশয় সঙ্গে সঙ্গে ভাল ভাল অভিজ্ঞ ইঞ্জিনিয়ারদের নিয়ে একটা এক্সপার্ট কমিটি তৈরি করেন এবং সেই এক্সপার্ট কমিটি যে রিপোর্ট দেন সেখানে আরামবাগ হাওড়া বর্ধমানের মানুষের যে দুরবস্থা হচ্ছে তাতে পাঞ্চেৎ ড্যামকে প্যাকেজ এক্সটেনশন করা হবে এবং নদীতে জল প্রবাহ বজায় রেখে দামোদরকে রিসেকশনিং করা হবে। এর সঙ্গে সঙ্গে রূপনারায়ণে ড্রেজিং হবে এবং মজা দামোদরের বাগনান পয়েন্টে একটা এসকেপ চ্যানেল করা হবে এবং মেদিনীপুর ক্যানেল সংস্কার করা হবে। এই রিপোর্টের মাধ্যমে আমরা একটা নতুন জিনিস পেলাম এবং তাতে টাকা অনেক কম খরচ হবে এবং জল বয়ে যেতে পারবে। এই জল বয়ে গেলে শেয়ার অব ডিস্ট্রেস, বন্যার দুর্ভোগ ভাগ করে নিলে আমাদের কোনও কষ্ট হবে না। বন্যার জল যদি ২-৩ দিন থাকে তাহলে আমাদের ফসলও ভাল হবে। বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলার জন্য আজকে এই পরিকল্পনা গ্রহণ করতে চলেছে এবং টেকনিক্যাল অ্যাডভাইসারি কমিটির কাছে এটা দিতে চলেছে। আমরা আশা করছি এই মাসের মধ্যেই এটা কমপ্লিট হয়ে যাবে এবং আমরা এক অভিশাপের হাত থেকে বাঁচব। আমাদের এখন বলতে গর্ববোধ হয় সন্দেহভাজন জনতা বন্ধু পঞ্চানন দিকপতি এবং অজয়বাবু, আমরা একমত হয়েছি, এমন কি কংগ্রেস দলেরও সকলে একমত হয়ে মন্ত্রী সভার কাছে জানিয়েছিলেন যার ফলে একটা সমাধান পরিষ্কারভাবে বেরিয়ে এসেছে, যে সমাধানের মধ্যে গত ৩০ বছরের অভিশাপ মোচন হল। পরিশেষে আমি এই বাজেটে বিষয়টি উল্লেখিত হবার জন্য মাননীয় মন্ত্রী মহোদয়কে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী মহাশয় যে সাপ্লিমেন্টারি বাজেট উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করছি। সেই সঙ্গে সঙ্গে আমি এই কথা না বলে পারছি না যে বিরোধী পক্ষের বন্ধুদের মস্তিষ্ক-এর বিকৃতি ঘটেছে এবং বিশেষ করে দীর্ঘদিন পরে কংগ্রেস ক্ষমতাচ্যুত হয়ে যাবার ফলেই তাদের এই অবস্থা ঘটেছে। তাদের এখনই যদি চিকিৎসার ব্যবস্থা না হয় তাহলে পাগল হয়ে যাবার সম্ভাবনা আছে। গতকাল আমি সাত্তার সাহেবের বক্তৃতা শুনলাম, তিনি বারে বারে উল্লেখ করলেন এটা কি বামফ্রন্ট সরকারের বাবার টাকা? আজকে আবার নবকুমার রায় বক্তৃতা করতে উঠে বললেন সাপ্লিমেন্টারি ব্যয় বরাদ্দ যে সমর্থন করব, এটা কি মন্ত্রী সভার বাবার টাকা? মনে হচ্ছে যেন ওদের বাবার টাকা মাননীয় অশোক মিত্র মহাশয় ওদের কাছ থেকে নিয়ে পশ্চিমবাংলার জন্য এই সাপ্লিমেন্টারি বাজেট রচনা করেছেন। মাননীয় মন্ত্রী মহোদয় ব্যয় বরাদ্দ উত্থাপন করতে গিয়ে তিনি উপক্রমণিকাতে বলেছেন বন্যাজনিত পরিস্থিতির জন্য ১৭৮ কোটি টাকার বরাদ্দ ধার্য করা হয়েছে এবং এত বড় একটা প্রলয়ঙ্করী প্রতিরোধের জন্য এই অতিরিক্ত ব্যয়বরাদ্দের প্রয়োজন ছিল। আজকে এটা প্রমাণিত হয়েছে যে বামফ্রন্ট সরকার বন্যা প্রতিরোধের ক্ষেত্রে সফল হয়েছে। এটাও আজকে প্রমাণিত হল নানা ধরনের চেষ্টা সত্ত্বেও গ্রামবাংলায় এখনও পর্যন্ত কংগ্রেস বা জনতা কেউই কোনও আন্দোলন গড়ে তুলতে পারছেন না, মানুষ তাদের পিছনে যাচ্ছে না। তারা আজকে বিক্ষোভ আন্দোলনের ডাক দিতে পারেন নি এবং ডাক দিলেও মানুষ তাদের পিছনে যায়নি। কলকাতা শহর, শহরতলি মফস্বল সর্বত্রই এই জিনিস দেখা যাচ্ছে। তবে এই কথা ঠিক নানা কারণে লোডশেডিং-এর মতো একটা ভয়াবহ অবস্থা

চলেছে। এটা ওদেরই পুরানো ফল এবং আমাদের ঘাড়ে একটা দুরারোগ্য ব্যাধির মতো দাঁড়িয়ে গেছে। কিন্তু তাসত্ত্বেও মানুষ ওদের পক্ষে যায়নি। কারণ ওদের মানুষ দীর্ঘদিন ক্ষমতাসীন দেখেছে, ওরা কিছুই করতে পারেনি এবং ওদের অপদার্থতা প্রমাণিত হয়েছে। এখন পশ্চিমবাংলার জনগণের জন্য যে কুম্ভীরাশ্রু বর্ষণ করছেন এটা মানুষ ভালভাবেই বোঝে। ওরা পশ্চিমবাংলা সরকারের সমালোচনায় যত মুখর, যত সময় সে জন্য ব্যয় করেন সেই পরিমাণ সময় বিধ্বস্ত গ্রামবাংলার পুনর্গঠনের জন্য ব্যয় করেন না। আজকে বিধ্বস্ত পশ্চিমবাংলার পুনর্গঠনের জন্য বামফ্রন্ট সরকারের তরফ থেকে যে ৩৫০ কোটি টাকার দাবি জানানো হয়েছিল সেখানে ওরা কোনও কথা বলছেন না। স্যার, আজকে বামফ্রন্ট সরকার জনপ্রিয়তা অর্জন করেছে আর তাই ওরা বিভিন্ন ক্ষেত্রকে সামনে রেখে আসতে চেষ্টা করছেন। মরিচঝাঁপির ঝাঁপ বন্ধ হয়ে গিয়েছে, মানুষ রেসপন্স করেননি ওদের অনেক প্রচার সত্ত্বেও। তারপর লোডশেডিং সম্পর্কে ওদের চেঁচামেচিতেও কাজ হচ্ছে না। গ্রামবাংলার মানুষ ওদের পরিত্যাগ করেছেন। আজ বর্গাদারদের অধিকার রক্ষার মধ্যে দিয়ে কৃষকদের স্বার্থ রক্ষা করার মধ্যে দিয়ে, ক্ষেতমজুরদের কাজে সুব্যবস্থার মধ্যে দিয়ে গ্রামবাংলার মানুষের আস্থা বামফ্রন্ট সরকার অর্জন করেছে। সেইজন্য স্যার, ওরা বিভিন্ন সময়ে দেখা যাচ্ছে চক্রান্ত করে কোনওরকমে যাতে মানুষকে বিপদগামী করতে পারেন তার চেষ্টা করছেন। গতকাল দেখলাম সাত্তার সাহেব—তিনি পশ্চিমবাংলার কংগ্রেসের এক সময়ের একজন বিরাট কেউকেটা নেতা ছিলেন। তিনি কালকে বললেন—আজকে কোন পথে তিনি রাজনীতিকে নিয়ে যেতে চান তিনি বললেন, বামফ্রন্ট সরকার মুসলমানদের কত চাকরির ব্যবস্থা করেছেন এবং সেখানে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী সঙ্গতভাবেই জবাব দিয়েছেন যে, পশ্চিমবাংলার গরিব মানুষ, মেহনতি মানুষদের জাত ধর্ম নেই, তাদের সমস্যা একই সাথে সমাধান করার জন্য এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে রাজ্যের হাতে যেটুকু ক্ষমতা আছে সেই ক্ষমতার মধ্যে আমাদের কাজ করতে হচ্ছে। সাত্তার সাহেব জানেন, আজকে মুর্শিদাবাদ জেলায় তার পায়ের তলা থেকে মাটি সরে যাচ্ছে। তার নির্বাচন কেন্দ্রে কংগ্রেস পর্যুদস্ত হয়েছে, বিধ্বস্ত হয়েছে। তিনি জানেন স্পষ্ট করেই যে তিনি যেভাবে কংগ্রেস আমলে পির পয়গম্বর হয়ে উঠেছিলেন তাতে আজকে নতুন করে সাম্প্রদায়িক রাজনীতি আমদানি করতে না পারলে তার পুনরুভ্যুত্থানের কোনও সম্ভাবনা নেই। পঞ্চায়েত নির্বাচনে তার দলের ভরাডুবি ঘটেছে, এবারে তার নিজেরও ভরাডুবি ঘটবে। স্যার, আমরা নিঃসন্দেহে বলি যে তফসিলি সম্প্রদায়, অবনত সম্প্রদায়, মুসলমান সম্প্রদায় সম্বন্ধে ৩৬ দফার কর্মসূচির মধ্যে স্পষ্টভাবে বক্তব্য রাখা হয়েছে। এই সমস্ত অবনত সম্প্রদায়ের, পশ্চাৎপদ সম্প্রদায়ের জীবনের মানের উন্নয়নের জন্য বামফ্রন্ট সরকার দৃঢ় পদক্ষেপে এগিয়ে যাচ্ছেন। স্যার, ওরা যতই মানুষদের থেকে বিচ্ছিন্ন হচ্ছেন ততই ওরা আর্তনাদ করছেন, ভাল কথা বলতে ভুলে যাচ্ছেন এবং সেখানে শালীনতা, শোভনতা বিসর্জন দিয়ে তাই কথায় কথায় বলছেন, বাপের টাকা যে খরচ করতে দেব? ওদের বাপের টাকা? ওদের বাপের ঘর থেকে টাকা নিয়ে কি করা হয়েছে? পরিশেষে মাননীয় অধ্যক্ষ মহাশয়, একথাই বলতে চাই যে, আজকে বন্যাজনিত ভয়াবহ পরিস্থিতি এবং অন্যান্য গুরুত্বপূর্ণ উন্নয়নের জন্য এবং পশ্চিমবঙ্গকে পুনর্গঠনের জন্য এই যে অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করা হয়েছে তাকে আমি সমর্থন করছি। স্যার, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করলাম।

আদেশ অনুযায়ী অবহেলিত বা অপরাধী শিশুদের সরকারি পরিচালিত আশ্রমে অথবা বেসরকারি আবাসে রাখার সুযোগ-সুবিধা এখন থেকে সমস্ত জেলার শিশুরাই পাবে।

বর্তমানে শিশুদের সর্বাঙ্গীণ উন্নতির জন্য এই রাজ্যে দুটি সামগ্রিক শিশু উন্নয়ন প্রকল্প (আই সি ডি এস) চালু আছে। এই বৎসরে আরও চারটি প্রকল্প ও আগামী বৎসরে আরও তিনটি, সর্বসমেত নয়টি প্রকল্প চালু করা হবে।

রাজ্যের শিশুদের সামগ্রিক উন্নয়নের জন্য রাজ্য সরকার মুখ্যমন্ত্রীর সভাপতিত্বে একটি "শিশুমঙ্গল পর্ষদ" ইতিমধ্যে গঠন করেছেন। শিশুবর্ষে উপলক্ষ্যে নতুন কার্যক্রম গ্রহণ করার দায়িত্ব এই পর্ষদকে দেওয়া হয়েছে। এ ছাড়া এই রাজ্যের বিভিন্ন জেলা ও কলকাতাতে শিশুবর্ষ যথাযোগ্য পালন করার জন্য রাজ্য সরকারি আরও একটি কমিটি গঠন করেছেন।

সরকারি ও সরকারি সাহায্যপ্রাপ্ত বেসরকারি আবাসের মাধ্যমে মূক-বধির ও অন্ধ শিশুদের প্রতিষ্ঠান-নির্ভর সাহায্যে দেওয়া হচ্ছে।

অষ্টম শ্রেণী পর্যন্ত পাঠরত প্রতিবন্ধী ছাত্রদের বৃত্তি দেওয়ার ব্যবস্থা আছে। নবম ও তদূর্ধ্ব ছাত্রদের কেন্দ্রীয় সহায়তায় এই বৃত্তি দেওয়া হব।

পঙ্গু ব্যক্তিদের কল্যাণের জন্য বিকলাঙ্গ ভাতা (ডিসএবিলিটি পেনশন) চালু আছে। এই ভাতার পরিমাণ মাসিক ২০ টাকা থেকে বাড়িয়ে ২৫ টাকা করা হচ্ছে। বর্তমানে ৮২৪ জন এই ভাতা পাচ্ছেন। আগামী বৎসরে এই সংখ্যা দ্বিগুণ করা হবে।

পঙ্গু ব্যক্তিদের কর্মে উৎসাহদানের উদ্দেশ্যে রাজ্য সরকার পুরস্কার প্রদানের একটি প্রকল্প গ্রহণ করেছেন। এই প্রকল্প অনুযায়ী পঙ্গু ব্যক্তিদের নিয়োগকর্তা ও পঙ্গু কর্মীদের পুরস্কারের ব্যবস্থা করা হয়েছে।

আগামী বছরে বিকলাঙ্গ (অর্থোপেডিক্যালি হ্যান্ডিক্যাপ) ব্যক্তিদের অর্থনৈতিক পুনর্বাসনের উদ্দেশ্যে কর্মশিক্ষণ কেন্দ্র স্থাপনের পরিকল্পনা আছে।

এই রাজ্যে বিভিন্ন সমস্যার মধ্যে ভিক্ষুক সমস্যাও তীব্র। ভিক্ষাবৃত্তি নিরোধের জন্য বেঙ্গল ভ্যাগ্রান্সি অ্যাক্ট, ১৯৪৩ অনুযায়ী কয়েকটি ভিক্ষুকাবাস ভিক্ষুক-গ্রহণ কেন্দ্র ও উৎপাদন কেন্দ্র চালু আছে। এই আবাসে ভিক্ষুকদের ভরণপোষণের ও বৃত্তিমূলক প্রশিক্ষণের ব্যবস্থা আছে। কিন্তু প্রয়োজনের তুলনায় তা যথেষ্ট নয়। ভিক্ষুকরা হাতের কাজ শিখে শিল্পোৎপাদনের সাহায্য করছেন। এই উৎপাদিত সামগ্রী থেকে যে আয় হয় তার একটা অংশ ভিক্ষুকদের জীবনে প্রতিষ্ঠিত হবার জন্য এবং স্থায়ী পুনর্বাসনের জন্য ব্যয় করা হয়।

চলতি বছরে বার্ধক্যভাতা প্রকল্পের আওতায় মোট ১৪,৭০০ জনকে আনা হয়েছে। আগামী বছরে আরও ৫,৩০০ জনকে এই প্রকল্পের আওতায় আনা হবে। তা হলে এই প্রকল্পের আওতায় মোট ২০ হাজার জনকে আনা হবে।

নির্যাতিত স্বাধীনতা-সংগ্রামী ও অসহায় সাধারণ বৃদ্ধদের জন্য একটি সরকারি আবাস কলকাতার উপকণ্ঠে দক্ষিণ গড়িয়ায় আছে।

রাষ্ট্রসংঘ ১৯৭৫-৮৫কে আন্তর্জাতিক নারীদশক হিসাবে চিহ্নিত করেছেন। ভারতবর্ষ রাষ্ট্রসংঘের অন্যতম সদস্য হিসাবে এই দশক যথাযথভাবে পালনে উদ্যোগী হয়েছেন। পশ্চিমবঙ্গেও এজন্য বিভিন্ন কর্মসূচি গ্রহণ করা হয়েছে। পশ্চিমবঙ্গ রাজ্য সমাজকল্যাণ উপদেষ্টা পর্ষদ ২৮ ও ২৯ শে জানুয়ারি ১৯৭৯ কলকাতায় একটি আলোচনাচক্রের ব্যবস্থা করেছিলেন। মাননীয় মুখ্যমন্ত্রী এই আলোচনাচক্রে প্রধান অতিথির আসন গ্রহণ করেছিলেন।

পতিতা বৃত্তি নিরোধক আইন, পণপ্রথা নিরোধক আইন প্রভৃতি সামাজিক আইনগুলিকে এবং সমাজের অধিকতর গরিব ও দুঃস্থ মহিলাদের প্রতিষ্ঠান-নির্ভর ও অ-প্রতিষ্ঠাননির্ভর সেবা বা সহায়তাকে নারীকল্যাণ প্রকল্পের মধ্যে ধরা যেতে পারে। দুঃস্থ নারীদের অর্থনৈতিক পুনর্বাসনের উদ্দেশ্যে সূচি ও সিবন শিল্পে প্রশিক্ষণের জন্য অ-প্রতিষ্ঠাননির্ভর পর্যায়ে ৩৫টি প্রশিক্ষণকেন্দ্র খোলার কাজ শুরু হয়েছে। বিভিন্ন নারীকল্যাণ সংস্থাগুলিতে উৎপন্ন দ্রব্যগুলি বাজারজাত করার জন্য এবং দুঃস্থ নারীদের কর্মসংস্থানের জন্য ওয়েলফেয়ার এমপোরিয়া স্থাপনের জন্য আগামী আর্থিক বছরে এক লক্ষ টাকার ব্যবস্থা রাখা হয়েছে।

কেন্দ্রীয় সরকারের সাহায্যে কয়েকটি বড় শহরে নারী কর্মীদের জন্যে হোস্টেল স্থাপনের ব্যবস্থা নেওয়া হয়েছে। কলকাতায় সল্ট লেকে এরূপ একটি হোস্টেল স্থাপনের অনেকটা অগ্রগতি ঘটেছে এবং হাওড়া ও আসানসোলের ক্ষেত্রে কাজের প্রস্তুতি চলেছে। কর্মরতা নারী কর্মীদের, শিশুদের রক্ষণাবেক্ষণের জন্য ক্রেস স্থাপনের উদ্দেশ্যে আগামী আর্থিক বৎসরে ১,০০,০০ টাকার সংস্থান রাখা হয়েছে। এই বৎসরে ঐ বাবদ কোনও সংস্থান ছিল না।

এই রাজ্যে সমাজকল্যাণমূলক কর্মে ব্রতী আছেন এরূপ বেশ কিছু প্রতিষ্ঠানকে এই দপ্তর থেকে আর্থিক অনুদান দিয়ে তাদের কর্মে উৎসাহ দেওয়া হয়। এই বৎসর এ বাবদ বাজেটে ৪,৫০,০০০ টাকার সংস্থান ছিল। আগামী বৎসর ৯,৫০,০০০ টাকার সংস্থান রাখা হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, চলতি আর্থিক বৎসরে পরিকল্পনা খাতে ৩৪ লক্ষ ৭৭ হাজার টাকা বরাদ্দ ছিল। আগামী বৎসরে এই বরাদ্দের পরিমাণ দ্বিগুণেরও বেশি অর্থাৎ ৭৭ লক্ষ ৫০ হাজার টাকায় বাড়ানো হয়েছে। তবুও বলব শিশু ও দুঃস্থ নারীদের জটিল সমস্যা সমাধানের ক্ষেত্রে এই অর্থের পরিমাণ প্রয়োজনের তুলনায় অপ্রতুল। তবে রাজ্যের সর্বস্তরের জনসাধারণ ও বহু সমাজকল্যাণ প্রকল্পের রূপায়ণে আর্থিক অসঙ্গতি প্রতিবন্ধকতা সৃষ্টি করতে পারে নি। জনগণের আন্তরিক সহানুভূতি ও সহযোগিতাকে পাথেয় করে আমরা ভবিষ্যতে নির্দিষ্ট লক্ষ্যে পৌঁছতে পারব এ বিশ্বাস আমার আছে। এ বিষয়ে মাননীয় সদস্যদের ভূমিকাও যথেষ্ট উল্লেখযোগ্য। আশা করি আগামী বৎসরেও আমি এই রাজ্যের অবহেলিত শিশু ও দুঃস্থ মায়েদের সর্বাঙ্গীণ কল্যাণের মানবিক ব্রতে তাদের কাছ থেকে অনুরূপ সাহায্য পাব।

[3-20 — 3-30 P.M.]

**শ্রী নানুরাম রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ত্রাণ ও সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়া যে বাজেট উত্থাপন করেছেন আমি সেই বিষয়ে কয়েকটি কথা বলতে চাই।

উনি অবহেলিত শিশুদের সম্পর্কে বিশেষ পরিকল্পনার কথা বলেছেন। আপনি জানেন বৃহত্তর কলকাতা থেকে আরম্ভ করে গ্রামেগঞ্জে, রাস্তা ঘাটে অসংখ্য শিশু পড়ে রয়েছে, তাদের দেখার কেউ নেই। এই সমাজ কল্যাণ দপ্তরের লক্ষ লক্ষ টাকা ব্যয় হয়, জানি না কিভাবে ব্যয় হয়। এটা কি তিনি কাগজে কলমেই ব্যয় করেন, নাকি শিশুদের ক্ষেত্রেই ব্যয় করেন? মাননীয় মন্ত্রী মহোদয়া বলেছেন শিশু এবং গর্ভবতী মায়েদের পুষ্টিকর খাদ্য বিতরণ করেন। জানি না এই পুষ্টিকর খাদ্য পশ্চিমবাংলার কোন জায়গায় বিলি করা হয় এবং এটা বামফ্রন্ট সরকারের কর্মীদের হাতে চলে যায় কিনা আমরা জানতে পারি না। উনি বলেছেন বন্যা বিধ্বস্ত এলাকায় ৩০টি মাতৃ শিশু কল্যাণ প্রকল্প গড়ে তুলবেন এবং এইগুলি কোন কোন জেলায় কোথায় গড়ে তুলবেন সেটা তার জবাবি ভাষণে উত্তর দিলে আমরা খুশি হব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, লিলুয়া এবং বেলুড়ে যে উদ্ধার আশ্রম হয়েছে সেখানে পরিত্যক্তা, ধর্ষিতা, পতিতা মেয়েদের পুনর্বাসনের ব্যবস্থা হয়। এই সব পরিত্যক্তা, ধর্ষিতা মেয়েদের মধ্যে অনেক শিক্ষিতা মেয়েও আছে, জানি না তাদের চাকরির জন্য কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কিনা, সেই বিষয়ে মন্ত্রী মহোদয়া তার জবাবি ভাষণে উত্তর দেবেন। কারণ, তার বাজেটের মধ্যে কোথাও আমি দেখতে পেলাম না যে এই সব পরিত্যক্তা, ধর্ষিতা মেয়েদের জন্য পরিকল্পনা নেওয়া হয়েছে। তিনি বার্ধক্য ভাতা সম্বন্ধে বলেছেন ২০ টাকা থেকে বাড়িয়ে ২৫ টাকা করা হয়েছে। আজকে যেভাবে পশ্চিমবাংলায় দ্রব্যমূল্য বৃদ্ধি পেয়েছে তাতে করে এই ২৫ টাকায় মোটেই চলতে পারে না। এটা আরও বাড়ানোর জন্য আমি অনুরোধ করছি। অন্ধ, খঞ্জ, কানা ভিক্ষুকের অভাব আমাদের দেশে নেই।

আমরা দেখেছি এই কলকাতার মতোন বড় শহরেও ভিক্ষুকের অভাব নেই, আর গ্রামবাংলায় তো লক্ষ লক্ষ ভিক্ষুক আছে কিন্তু এই সমাজ কল্যাণ দপ্তরের লক্ষ্য সে দিকে নেই। স্যার, এই সমাজ কল্যাণ দপ্তরের মাধ্যমে লক্ষ লক্ষ টাকা ব্যয় হয় এইসব লোকের কল্যাণ করার জন্য কিন্তু সেই টাকা কোথায় যায় বা কি হয় তা আমরা জানতে পারি না, সেখানে সেই টাকা শুধু কাগজে কলমে ব্যয় হয় কিনা আমরা জানি না। মাননীয়া মন্ত্রী মহাশয়া যদি এই দিকে উপযুক্ত নজর দেন এবং উপযুক্তভাবে এই দপ্তরের টাকা যদি ব্যয় হয় তাহলে এই ভিক্ষুক, বিকলাঙ্গ, খঞ্জ, অন্ধ এদের আর রাস্তায় পড়ে থাকতে হয় না বলেই আমরা মনে করি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন পশ্চাৎপদ শ্রেণীর লোকেরা লেখাপড়া বিশেষ জানে না। সেখানে তাদের ক্ষেত্রে কি রকম ব্যবহার করা হয় সেটা আমরা জানি। তারা বি ডি ও অফিস, কালেক্টর অফিস, এস ডি ও অফিসে গেলে তাদের ঢুকতে দেওয়া হয় না, তাদের ঘৃণা করা হয়। সেখানে তারা লেখাপড়া জানে না বা কম জানে বলে তাদের সঙ্গে এই রকম ব্যবহার করা হয়। তারপর স্যার, আনন্দবাজার পত্রিকায় বেরিয়েছিল যে পতিতা, যাদের লাইসেন্স আছে সেখানে সেই লাইসেন্স তাদের থাকা সত্ত্বেও পুলিশ তাদের নিরাপত্তা রক্ষা করা তো দূরের কথা তাদের উপর অন্যায় অত্যাচার করে। স্যার, সমাজ কল্যাণ দপ্তর এই সমস্ত অবহেলিত, লাঞ্ছিত, পরিত্যক্ত মহিলাদের সমাজে প্রতিষ্ঠিত করার জন্য লক্ষ লক্ষ টাকা খরচ করছেন কিন্তু কোথায় কিভাবে সেই টাকা খরচ হচ্ছে তা আমরা জানতে পারি না। সেখানে ঐ মেয়েরা কেন এইসব কথা বার বার বলছে সেটার উত্তর মাননীয় মন্ত্রী মহোদয়া আশা করি বলবেন। কলকাতা বস্তিবাসী উন্নয়ন সমিতি বলে

একটি সমিতি আছে। সেই সমিতিতে উচ্চ পদস্থ কর্মচারিদের পরিবার থেকে এক একজন সদস্য আছেন। সেখানে অফিসে টেলিফোনের পর টেলিফোন আসে। তাদের কাজকর্ম হচ্ছে বস্তি এলাকায় গিয়ে একটি ধুলো মাখা ছেলেকে কোলে তুলে নিয়ে ছবি তোলা এবং সেই ছবি টি ভি তে দেখানো। কিন্তু শুধু টি ভিতে এইসব ছবি দেখিয়ে পশ্চিমবাংলার শিশুদের কল্যাণ করা যাবে না। তারপর মহিলা সমিতির কথা বলেছেন। বিগত সরকারের আমলে পশ্চিমবাংলার গ্রামে গঞ্জে বহু মহিলা সমিতি জন্ম নিয়েছিল, এখন সেগুলি অচল হয়ে গিয়েছে। বামফ্রন্ট সরকার এসে জানি না কতগুলি মহিলা সমিতি করেছেন নতুন ভাবে বা যেগুলি অচল হয়ে গিয়েছিল সেগুলি পুনরায় স্থাপনের ব্যবস্থা করেছেন। মাননীয় মন্ত্রী মহাশয় আশা করি এ বিষয়ে বলবেন তারপর স্যার, আমাদের এই রাজ্যে ধর্ষিতা, অবহেলিত বহু মহিলা আছে। আমাদের পাশের দেশ, বাংলাদেশে, এই সমস্ত মেয়েদের পুনর্বাসন, চাকরি এবং গৃহনির্মাণের সুযোগ-সুবিধা তারা দিয়ে থাকেন। জানি না বামফ্রন্ট সরকার সে সম্বন্ধে কি ভাবছেন। আশা করি সে সব বিষয়ে মাননীয়া মন্ত্রী মহাশয়া কিছু করবেন কারণ তিনি একজন মহিলা মন্ত্রী। এরপর স্যার, অসবর্ণ বিবাহের কথা বলি। আমাদের এই ভারতবর্ষেরই একটি রাজ্য মাদ্রাজে এই অসবর্ণ বিবাহ করলে তাদের চাকরি দেওয়া হয়, সরকারি অনুদান দেওয়া হয় অথচ আমাদের রাজ্যে এই প্রথা চালু নেই। মাননীয়া মন্ত্রী মহাশয়া আশা করি এই কথাটা একটু ভাববেন। কারণ চাকরি দিলে বা অনুদান দিলে অনেক ছেলেই এই সমস্ত পরিত্যক্ত মেয়েদের বিয়ে করতে রাজি হবে। তারপর ১৯৮০ সালে বিশ্ব শিশু বর্ষ হিসাবে উদযাপিত হচ্ছে। এই বিশ্ব শিশু বর্ষেও কি আমাদের গ্রামবাংলার শিশুরা উলঙ্গ হয়ে দিন কাটাবে? সেখানে শুধু কথায় উৎসব পালন করবেন না, কাজে কিছু হবে সে বিষয়ে আশা করি মাননীয়া মন্ত্রী মহাশয়া কিছু বলবেন। তারপর মালদহ জেলার সাহাপুর গ্রামে একটা চাইল্ড ওয়েলফেয়ার হোম আছে, সেখানে এই বামফ্রন্ট সরকারের দুজন মন্ত্রী গিয়েছিলেন কিন্তু অর্থাভাবে সেই ওয়েলফেয়ার হোমটি বন্ধ হয়ে আছে। সেখানে তারা খাবার পাচ্ছে না। অথচ মাননীয়া মন্ত্রী মহাশয়ার কাছে বহুবার আবেদন-নিবেদন করেও কোনও সুফল পাওয়া যায়নি। আপনারা বামফ্রন্ট সরকার এসে বহু কথা বলেছেন যে সমাজ কল্যাণ মূলক কাজ করবেন। কিন্তু মূলত আমরা কি দেখছি? আমরা দেখছি যে বহু আবেদন নিবেদন করা হচ্ছে, মন্ত্রী মহাশয় নিজের চোখে দেখেছেন তবুও তার কোনও প্রতিকার করতে পারেন নি।

[3-30 — 3-40 P.M.]

কেন পারেন নি সেই বিষয়ে মন্ত্রী মহাশয়া তার জাবাবি ভাষণে আশা করি বলবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সমাজকল্যাণ দপ্তর একটা অতি গুরুত্বপূর্ণ দপ্তর। শিশুদের সম্পর্কে মাননীয়া মন্ত্রী মহাশয়া বলেছেন যে শিশুরা হচ্ছে জাতির ভবিষ্যত। সুতরাং শিশুদের জন্য আমাদের ভাবা একান্ত দরকার। কিন্তু আমরা দেখছি যে, এই সমাজ কল্যাণ দপ্তরে লক্ষ লক্ষ টাকার খরচ হয় কিন্তু তাদের সম্পর্কে ভাবাতো দূরের কথা, তাদের সম্পর্কে যা কিছু ভাবা সেটা কাগজে কলমে থেকে যায় কার্যে রূপায়িত হয় না। মাননীয় মন্ত্রী মহাশয় বিশেষ করে বাজেটে বলেছেন যে এই সব কাজ নাকি পঞ্চায়েতের মাধ্যমে হবে। আমরা দেখেছি পশ্চিমবাংলায় যে সব পঞ্চায়েত হয়েছে সেখানে একটা ঘুষের আড়তখানা হয়ে গেছে, সেখানে সমাজ কল্যাণমূলক কোনও কাজ হবে না। তার ফলে তাদের টাকাগুলি কাগজে কলমে থেকে

যাবে এবং তাদের পকেটে চলে যাবে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে এই টাকাগুলি যাতে উপযুক্ত ভাবে খরচ হয় এবং সমাজ কল্যাণ দপ্তরের যাতে উন্নতি হয় তার জন্য আপনি চেষ্টা করবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পান্নালাল মাঝি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সমাজ কল্যাণ দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এই সভায় পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে সমাজ কল্যাণের যে কাজ কর্ম এতদিন ধরে হয়েছে এবং বর্তমান বামফ্রন্ট সরকার যে দৃষ্টিতে সেই কাজ পরিচালনা করেছেন সেই সম্পর্কে দু-একটি কথা বলছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন যে এই সমাজ কল্যাণ দপ্তর এবং এর যে বিরাট কাজ, সাধারণ গরিব মানুষ দুঃস্থ মানুষ অক্ষম মানুষ, অথর্ব মানুষের জন্য কাজ করার যে দায়িত্ব এই দপ্তরের হাতে আছে, এই ব্যাপারটা পশ্চিমবাংলার গ্রামে সাধারণ মানুষরা জানতে পারেনি। বিগত ৩০ বছর ধরে যারা রাজত্ব চালিয়ে গিয়েছিলেন, সেই রাজত্বে এই সমাজ কল্যাণ দপ্তরের যেকোনও কাজ আছে সেটা সাধারণ মানুষ কেউ জানতেন না। এমন কি যারা সাধারণভাবে সমাজ কর্মী তারাও এই ব্যাপারটা জানতেন না। এটা এমন একটা গোষ্ঠীর মাধ্যমে যারা ধান্দাবাজ, যারা নানা রকম সন্ধানসুযোগ রাখে তারা সরকারের বিভিন্ন উন্নয়নমূলক কাজের টাকা পয়সা আত্মসাৎ করত তারা ছাড়া এই জিনিস সাধারণ কর্মীরাও জানতো না। সে জন্য আমরা দেখেছি যে ব্লকে বৃদ্ধদের পেনশন দেবার ব্যাপারটা একটা প্রহসনে দাঁড়িয়েছিল। যাদের অবস্থা ভাল, যাদের জমি জায়গা আছে, যাদের অন্য ইনকাম আছে, যাদের বাড়ির লোকেরা চাকরি-বাকরি করেন, এই রকম বাড়ির লোকেরা পেনশন পেয়েছেন। এমনও দেখা গেছে যে বৃদ্ধ নন সেও পেনশন পেয়েছেন। অথচ প্রকৃত পক্ষে যারা দুঃস্থ অথর্ব যাদের প্রকৃত পক্ষে পেনশন পাওয়া উচিত তারা একটা ফর্মও পায়নি। এই সব জিনিস আমাদের কাছে এসেছে। আজকে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পরে সমাজ কল্যাণ দপ্তরে একটা আলোড়ন জাগিয়েছেন। আজকে নিচের তলার মানুষের কাছে যেভাবে একটা সাধারণ কল্যাণ চেহারা নিয়ে এগিয়ে গেছে তার ফলে জনসাধারণ-এর সুযোগ নিতে পাচ্ছেন এবং এর ফলে তারা আজকে প্রকৃত পক্ষে উপকৃত হচ্ছেন। আজকে বামফ্রন্ট সরকার যে সমাজ কল্যাণ দপ্তরের কাজ পরিচালনা করছেন তার সঙ্গে ৩০ বছরের কংগ্রেস সরকার যে সমাজ কল্যাণ দপ্তর পরিচালনা করেছেন তার মূলগত পার্থক্য দৃষ্টিভঙ্গিতে, চিন্তা ভাবনায়, ধ্যানধারণায়। সেজন্য সেই সমাজ কল্যাণের যে সমস্ত কাজ তারা করেছিলেন সেটা জনসাধারণের জন্য ছিল না, গরিব মানুষের জন্য ছিল না, দুঃস্থ মানুষের জন্য ছিলনা, অথর্ব মানুষের জন্য ছিল না, সেটা ছিল সমাজের মুষ্টিমেয় ফন্দিবাজের জন্য যারা সন্ধান সুযোগ করে সেগুলি তাদের নিজেদের কাজে লাগাতো আজকে সেই সমস্ত পথকে ভেঙ্গে দিয়ে বামফ্রন্ট সরকার নিচের তলার মানুষের জন্য পঞ্চায়েতের মাধ্যমে নানান ভাবে গ্রামের মানুষের কাছে প্রসারিত করছেন। আজকে তাই, চারিদিকে গ্রামে গরিব মানুষরা, বৃদ্ধ মানুষরা, অক্ষম মানুষরা, অথর্ব মানুষরা এই সরকারের কাছে থেকে সাহায্য পাচ্ছে। আমরা জানি আগে যখন এই বৃদ্ধদের, বিকলাঙ্গদের যে পেনশন দেওয়া হত, সেই পেনশন কটা লোক পেত, কি ভাবে পেত। বর্তমানে আমাদের সরকার সঠিক ভাবে এই সংখ্যা বাড়াবার ব্যবস্থা করেছেন। ইতিমধ্যে যে সংখ্যা ছিল বিকলাঙ্গদের জন্য তা প্রায় ডবল হয়ে গেছে এবং আগামীদিনে আরও

বাড়াবার পরিকল্পনা আছে। শুধু তাই নয় যে ভাতাটা দেওয়া হত, সেই ভাতাটার পরিমাণও বাড়ানো হয়েছে। আগে কংগ্রেস সরকার ২০ টাকা করে ভাতা দেওয়ার ব্যবস্থা করেছিলেন, এখন ২৫ টাকা করা হয়েছে এবং আগামী দিনে আরও বাড়াবার জন্য পরিকল্পনা বামফ্রন্ট সরকার নিচ্ছেন। বৃদ্ধদের ক্ষেত্রে যেখানে ২০ টাকা ছিল, সেটা এখন বাড়িয়ে ২৫ টাকা চালু হয়েছে। যদিও আমরা মনে করি যে একজন বৃদ্ধের পক্ষে এই ২৫ টাকা অকিঞ্চিতকর। কিছুই নয়। কিন্তু তাসত্ত্বেও আমাদের যে দৃষ্টিভঙ্গি, সেটা হচ্ছে যত বেশি মানুষকে দেওয়া যায়, বহু লোক আছে, আরও হাজার হাজার লোক আছে, যাদের এই আওতার মধ্যে আনা দরকার। ২০ টাকা, ২৫ টাকা, যদিও এটা কিছুই হয়, তাসত্ত্বেও শতকরা খুব অল্প লোক এটা আগে পেত। এখন যাতে বেশি বেশি লোক যাতে এই সুযোগটা পায় তার দিকে আমাদের দৃষ্টি দিতে হবে। তার জন্য টাকার পরিমাণ খুব বেশি না বাড়ানো গেলেও অন্তত লোক যে বেড়েছে এই বিষয়ে কোনও সন্দেহ নেই। আগে ছিল ১০ হাজার, এখন এটা ২০ হাজার করা হয়েছে। আগামী দিনে আরও ৮ হাজার বাড়ানোর ব্যবস্থা করা হচ্ছে। আজকে মহিলা সমিতির ব্যাপারে বিরোধীপক্ষ থেকে কতকগুলো প্রশ্ন তোলা হয়েছে। কিন্তু আমরা জানি আগে মহিলা সমিতি কারা করত। গ্রামের দিকে আমরা দেখেছি মহিলা সমিতি যারা করত সত্যিকারের সমাজের সাধারণ মানুষের সঙ্গে তাদের কোনও সম্পর্ক ছিলনা। সাধারণ মহিলাদের সঙ্গে তাদের কোনও সম্পর্ক ছিলনা। কোথায় ভেতরে ভেতরে মহিলা সমিতি একটা রেজিস্ট্রি হয়ে গেল তাদের রেডিও সেট দেওয়া হল, মেশিন নোটিশ দেওয়া হল সেইগুলো একটা লোকের বাড়িতেই থাকত। সে হয়তো জোতদার, সে হয়তো গ্রামের মোড়ল মাতব্বর, সুতরাং তার বাড়িতেই যেত, ব্যক্তিগত সম্পত্তি হিসাবে তারা সেটা ভোগ করত। আজকে সেটা পরিবর্তন হয়েছে সত্যিকারের গ্রামের মেয়েরা মহিলা সমিতি করতে এগিয়ে আসছে, মহিলা সমিতি তৈরি হচ্ছে। সেখানে বয়স্ক শিক্ষার ব্যবস্থা হচ্ছে, শিশুদের পুষ্টিকর খাদ্য, নিউট্রিশন প্রোগ্রাম কার্যকর করার ব্যবস্থা নেওয়া হচ্ছে, গ্রামে গ্রামে ব্যাপক প্রচার হচ্ছে। সত্যিকারের একটা জীবন্ত মহিলা সমিতি তৈরি হচ্ছে। আমি একটা কথা বলে শেষ করব, আন্তর্জাতিক শিশুবর্ষ চলছে আজকে। সুতরাং সত্যিকারের শিশুদের মুখের দিকে চেয়ে সব কাজ হচ্ছে। এতদিন যে শিশুরা বঞ্চিত ছিল, যে শিশুরা এতদিন ধ্বংসের দিকে এগিয়ে যাচ্ছিল, আজকে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর সেই শিশুদের কল্যাণের জন্য যে বাস্তবমুখী প্রকল্পগুলো নেওয়া হয়েছে তাকে যদি সুষ্ঠুভাবে রূপায়িত করা যায়—জানি আজকে

[3-40 — 4-00 P.M. (including adjournment)]

বিরোধী পক্ষের গায়ে লাগছে, কারণ তারা ব্যর্থ হয়েছেন, আজকে বামফ্রন্ট সরকার সফলতার দিকে এগিয়ে যাচ্ছে, গ্রামের সাধারণ মানুষের কল্যাণের দিকে এগিয়ে যাচ্ছে, কিন্তু তা সত্ত্বেও আমরা দৃঢ় প্রতিজ্ঞ একে আমরা সফল করে তুলব। আগামী দিনে আমাদের সমাজকল্যাণ প্রকল্পগুলির মাধ্যমে যাতে গ্রামে মানুষ সুষ্ঠুভাবে সুফল পায় তার ব্যবস্থা আমরা সুনিশ্চিত করব, শিশুদের কল্যাণকে আমরা সুনিশ্চিত করব। একথা বলে আমাদের সমাজ কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়। যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

(At this stage the House was adjourned till 4-10 P.M.)

[4-10 — 4-20 P.M.] (After Adjournment)

## ZERO HOUR

**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংবাদপত্রগুলির কণ্ঠরোধ করার জন্য মার্কসবাদী কমিউনিস্ট পার্টি মারমুখী হয়ে উঠেছে। তার একটা প্রমান পাওয়া গেল পরশু দিন। জাতীয়তাবাদী সাপ্তাহিক পত্রিকা স্বস্তিকায় প্রকাশিত হয়েছিল যে, ব্যারাকপুরে জোর করে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কর্মীরা টাকা আদায় করছে এবং ১২ই মার্চ ১৯৭৯ এ সংখ্যায় স্বস্তিকার প্রথম পৃষ্ঠায় এ বিষয়ে একটা ফটোস্ট্যাট কপিও ছাপা হয়েছিল। তাতে বিক্ষুব্ধ হয়ে ঐ পার্টির কর্মীরা স্বস্তিকার ২৭/১/বি বিধান সরণীর কার্য্যালয়ে আক্রমণ চালায় এবং ঐ পত্রিকার সম্পাদক শ্রী ভবেন্দু ভট্টাচার্য্যকে অকথ্য ভাষায় গালাগাল দেয়। আমি এই ঘটনার তীব্র নিন্দা করছি এবং সাথে সাথে এই ঘটানাটির প্রতি পুলিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

আর একটি ঘটনা হচ্ছে, কারমাইকেল হোস্টেলে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির ধামা ধরা সুপার একজন মার্কসবাদী কমিউনিস্ট পার্টির ক্যাডারকে ঐ হোস্টেলের পরামর্শদাতা কমিটিতে মনোনীত করার চক্রান্ত করেন। তাতে সমস্ত হোস্টেলের ছাত্ররা প্রতিবাদ জানায়। তখন তিনি বাধ্য হয়ে একটা ভোট নেন, তাতে ৮৬-২ ভোটে মার্কসবাদী কমিউনিস্ট ক্যাডার পরাজিত হন। গত ২৬/৩/৭৯ তারিখেও একটা ভোট হয়েছিল, তাতে কাজী হাবিবুর রহমান সি পি এম প্রতিনিধিকে পরাজিত করেন। তারপর থেকে, অর্থাৎ গত পরশু দিন থেকে কাজী হাবিবুর রহমানকে ভীতি প্রদর্শন করা হচ্ছে এবং সেখানে তারা ১০/১৫ জন লোককে পাইপগান সহ মোতায়েন করেছে এবং তারা বলছে যে, আপনারা কি করে থাকেন দেখছি। আমি এর বিরুদ্ধে থানায় রিপোর্ট করেছি এবং মাননীয় পুলিশমন্ত্রীর দৃষ্টি এই অভদ্রোচিত ব্যাপারের প্রতি আকর্ষণ করছি।

**শ্রী হরিপদ জানা** (ভগবানপুর) **:** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার এলাকায় একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। আমি এই মাত্র এখানে একটি টেলিগ্রাম পেলাম এবং আমি সেটি পড়ে আপনাকে শোনাচ্ছি। CPI(M) workers led by Satya Das Looted and injured Koatbarch Janata workers. Local police influenced. Life in danger. Pray for immediate impartial enquiry and safety. Jagar Mir and Dilip Khan, Vill. Koatbarch, P.S. Bhagabanpur, Midnapure. মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ঘটনা আমি কয়েক দিন আগে আপনাকে বলতে চেয়েছিলাম, আপনি বলতে দিয়েছিলেন। এর আগে আমাদের ওখানে বাহাদুরপুরে এই রকম ঘটনা ঘটেছিল। সেখানে মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপের পর তারা কিছুটা সংযত হয়েছে। কিন্তু এবারে ওখান থেকে চলে এসে ওরা এই সব জায়গায় এমন অবস্থার সৃষ্টি করেছে যে, আমাদের লোকেরা ওখান থেকে ঘর ছেড়ে চলে যাচ্ছে। আমি তাই আপনার মাধ্যমে এই ঘটনার প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি টেলিগ্রামটি আপনার কাছে জমা দিচ্ছি এবং আপনাকে অনুরোধ করছি যে, আপনি এটি মাননীয় মুখ্যমন্ত্রীকে পাঠিয়ে দিবেন। সেই সঙ্গে আপনাকে অনুরোধ করছি যে, আপনি ব্যক্তিগতভাবে মাননীয় মুখ্যমন্ত্রীকে বলুন এ বিষয়ের তদন্ত করার জন্য।

**শ্রী পতিতপাবন পাঠক** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংবাদপত্রে দেখেছেন গতকাল বালি এবং জগাছা অঞ্চলে দুই আত্মীয়ের মধ্যে মারা-মারি করে একজন অপরজনকে গুলি করেছে। খবর নিয়ে দেখলাম, এই দুইজনই হচ্ছে জনতাপার্টির পান্ডা। আমি আরও বলতে চাই যে, ওদের হাতে বে-আইনি অস্ত্র আছে। তারা কয়েকদিন আগে ডাকাতি করেছিল এবং সেই ডাকাতির জিনিসপত্র ভাগ-বাটোয়ারা নিয়েই গন্ডগোল। আমি পুলিশ মন্ত্রীকে আপনার মাধ্যমে হস্তক্ষেপ করার জন্য অনুরোধ করছি এবং বে-আইনি যে সমস্ত অস্ত্র আছে সেগুলিকে অবিলম্বে উদ্ধার করার জন্য তাদের আবেদন জানাচ্ছি।

**শ্রী অনিল মুখার্জি** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইন্দিরা কংগ্রেস এবং কংগ্রেস এই দুই দলের মধ্যে কলকাতার বিভিন্ন জায়গায় বিশেষ করে মানিকতলা এবং উল্টোডাঙ্গা অঞ্চলে ঝগড়া এবং মারা-মারি শুরু হয়েছে। ফলে জনজীবন বিপর্যস্ত হয়েছে এবং সেখানে আইন-শৃঙ্খলার অবনতি হয়েছে এই দুই দলের ঝগড়া এবং মারা-মারি ফলে। অবিলম্বে এটা বন্ধ হওয়া দরকার।

[4-20 — 4-30 P.M.]

## VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 46

**শ্রীমতী রেণুলীনা সুব্বা** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার ভাষা বাংলা নয়, সেইজন্য বাংলাভাষা পরিষ্কারভাবে বলতে পারব না, ক্ষমা করবেন। আজকে আমাদের সমাজ কল্যাণের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রীমতী নিরুপমা চ্যাটার্জি যে বাজেট পেশ করেছেন তার উপর আমি কিছু বলতে চাই। উনি বলেছেন ১৯৭৯ সাল হচ্ছে ইন্টারন্যাশনাল ইয়ার অফ দি চাইল্ড। খুব ভাল কথা। কিন্তু আমার কথা হচ্ছে, কিছু কাজ হবে কিনা সেটাই একটা সমস্যা। তিনি এখানে বলেছেন Out of eight lakhs proposed new beneficiaries three lakhs children will be provided with assistance to be forthcoming from UNICEF and CARE. With their assistance severely flood-affected thirty Blocks will be covered under the Mother and Child Care Programme. This programme envisages reconstruction of primary school, opening of feeding centres, sinking of tubewells and income-generating proprammes for mothers. এটা খুব ভাল কথা। আমি এই প্রসঙ্গে একটি কথা বলতে চাই, আমার ভিলেজ এলাকা হচ্ছে পাহাড়ী এলাকা, ল্যান্ড স্লাইড এরিয়া। সুতরাং ওখানে সিংকিং টিউবওয়েল করা যাবে না, সেইজন্য ওখানে পাইপ-লাইনের দরকার। আমি নিবেদন করছি যাতে ওখানে পাইপলাইন করা হয় তারজন্য ব্যবস্থা করা। আবার উনি বলেছেন We aim at establishing, at least, one Welfare Home for the neglected children in each district where the children will grow up in an ideal and homely atmosphere. Under this programme Budget provision has been increased from 15 lakhs to 34 lakhs. এটা খুব ভাল কথা। আমি একটি কথা বলতে চাই, আমার এলাকায় ভলেন্টারি অর্গানাইজেশন করে, হ্যান্ডিক্যাপ অর্গানাইজেশন আছে, খুব গরিব মা-ও ওখানে আছেন, ওখানে হ্যান্ডিক্যাপড লেডিস আছেন—সুতরাং ওখানে কিছু করবেন কিনা

এইটাই আমার মনে আশঙ্কা। উনি বলেছেন, ডিসএবেল্ড অ্যান্ড ওল্ড পারসন্সদের জন্য ২৫ টাকা করে পেনশন দেবেন, ২০ টাকা থেকে ৫ টাকা বাড়িয়েছেন। আমরা দেখছি সমস্ত জিনিসের আজকে দাম বেড়ে গেছে, সুতরাং ২৫ টাকা দিয়ে কি হবে? কিছুই হবে না। আর একটি কথা হচ্ছে, আমাদের দার্জিলিং এলাকাকে সবাই বলে পর্বত কি রাণী, কুইন অফ হিল স্টেশন কিন্তু সেখানে ভিক্ষুকে ভর্তি হয়ে গেছে। এখন সিজন স্টার্ট হয়ে গেছে। এরা এখন সমস্ত ট্যুরিস্টদের ডিসটার্ব করছে। সেজন্য আমার অনুরোধ শিলিগুড়িতে এই ভিক্ষুকদের জন্য একটা ব্যবস্থা করুন। আমার এলাকায় একটা পি আই সি ও চাইল্ড ওয়েলফেয়ার সেন্টার আছে। কিন্তু সেখানে সমস্ত সি পি এমের মেম্বার নিয়ে নিয়েছেন, আমি একজন মহিলা লেডি এম এল এ আমাকে বাদ দেওয়া হয়েছে। ঐ সেন্টার সি পি এম মেম্বার দিয়ে করায় সেখানে সমাজ কল্যাণ কোনও কাজ হচ্ছে না, সমস্ত পার্টিবাজি হচ্ছে। আমার অনুরোধ ডেমোক্রেটিক ভাবে একটা কমিটি সেখানে গঠন করুন। গরিব লোকেদের জন্য কাজ করতে গেলে পার্টি বাজি করলে হবে না। পি আই সি সেন্টারের অনেক ছোট ছোট ছেলেমেয়ে আছে। আমার এলাকায় অনেক গ্রাজুয়েট ডাক্তার, প্রফেশর·ননপার্টির লেডি আছে, তাদের যদি নেন তাহলে কাজ হবে। মাতৃশিশু কল্যাণ কেন্দ্র না হয়ে এটা সি পি এম ডেভেলপমেন্ট কাউন্সিল হয়েছে। আপনি বলেছেন আন্তর্জাতিক শিশুবর্ষে শিশুদের জন্য চলচিত্র হবে, তাদের টিকা দেওয়া হবে, কিন্তু এই কাজ করলে কিছু হবে না। গ্রামে গিয়ে দেখুন শিশুদের কি অবস্থা। দার্জিলিং ডিস্ট্রিক্টের মধ্যে কালিম্পং খুব ব্যাকওয়ার্ড এলাকা, সেখানে যাতায়াতের কোনও সুবিধা নেই, আমি চ্যালেঞ্জ করছি আপনি নিজে গিয়ে দেখে আসুন। আমার এলাকায় হেলথ সেন্টার নেই সোশ্যাল ওয়েলফেয়ার সেন্টার নেই, ট্যুরের সময় ১৬/১৭ মাইল হেঁটে যেতে হয়, হর্স রাইডিং করতে হয়। আমার অনুরোধ আমার এলাকায় আপনি যান, লোকাল এম এল এ-র সঙ্গে আলোচনা করে কাজ করুন। আমার এলাকায় হ্যান্ডিক্যাপ ছেলেমেয়ে অনেক আছে, অরফ্যান শিশুকেন্দ্র আছে, কিন্তু তাদের জন্য কোনও গ্রান্ট দেওয়া হয় না। আমি ফাইনান্সের জন্য আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি লোকাল এম এল এ-র সঙ্গে আলোচনা করে কাজ করুন। হ্যান্ডিক্যাপ শিশুরা কোনও কাজ করতে পারে না, তাদের বাপ, মা, খুব গরিব। তাদের জন্য ফ্রি এডুকেশন ক্লাশ এইট পর্যন্ত না দিয়ে তাদের ভাল ভাবে থাকা পড়া, খাওয়ার ব্যবস্থা করুন। আমার এলাকায় অনেক গরিব লোক বাড়িতে কিছু নেই বলে সুইসাইড করছে। আপনাদের যে ফিডিং প্রোগ্রাম আছে সেটাও ভালভাবে কাজ করছে না। ব্লাইন্ড ছেলেদের জন্য ভলেন্টারি অর্গানাইজেশন আছে। ব্যাকওয়ার্ড এলাকায় কিভাবে কাজ করা যায় সেই চিন্তা করুন। আপনি যদি সমাজ কল্যাণ করতে চান তাহলে গ্রামে গিয়ে সব দেখে আসুন। শিয়ায়লদা স্টেশনে ছোট ছোট ছেলেমেয়েরা রুটি দাও, পয়সা দাও করে ভীড় করে, এদের জন্য কিছু করুন। আমার দেশ, মহাত্মা গান্ধী, নেতাজি সুভাষচন্দ্রের দেশ, সোনার বাংলা দেশ, এই দেশের গরিব লোকের জন্য কিছু না করতে পারলে কোনও উন্নতি হবে না। সেইজন্য বলছি পার্টিবাজি বন্ধ করে ব্যাকওয়ার্ড এলাকায় সোশ্যাল ওয়েলফেয়ার সেন্টার, চাইল্ড ওয়েলফেয়ার সেন্টার, ফিডিং প্রোগ্রাম স্টার্ট করুন। ই আই সি সেন্টারে সমস্ত সি পি এমের মেম্বার রাখায় তারা সেখানে থেকে টাকা নিয়ে কলকাতায় চলে আসছে এবং টাকা মিসইউস করছে এটাকে ডিসলভ করে ডেমোক্রেটিক ওয়েতে গঠন করুন। শুধু পার্টিবাজি করলে সমাজ কল্যাণ হবে না। আপনি আমার সমস্ত প্রশ্নের জবাব দিন, আমি জবাব চাই।

[4-30 — 4-40 P.M.]

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রীমতী নিরুপমা চ্যাটার্জি মহোদয়া যে বাজেট ভাষণ আমদের সামনে রেখেছেন সেই ভাষণের সমস্তটা আমি মন দিয়ে পড়েছি। কিন্তু এর মধ্যে কোনও ভবিষ্যতের কোনও আশা-আকাঙ্খা নেই, তিনি যে সমস্ত কর্মসূচি নেওয়া হবে বলে বলেছেন তার মধ্যে কোনও কংক্রিট প্রোপোজাল নেই। এটা সমাজ কল্যাণ দপ্তর না হয়ে যদি পার্টি কল্যাণ বিভাগ হত, নিজস্ব কল্যাণের কথা বলা হত তাহলে মনে হয় ঠিক বলা হত। আজকে উনি বক্তৃতা শুরু করে বললেন যেহেতু আন্তর্জাতিক শিশুবর্ষ হিসাবে এই বছরকে রাষ্ট্রসংঘ শিশুবর্ষ হিসাবে ঠিক করেছেন সেজন্য উনি বহু কর্মসূচির কথা বলে গেলেন। কিন্তু অত্যন্ত দুঃখের কথা লজ্জার কথা যে কথা বললে ওরা চটে যাবেন সেই মরিচঝাঁপির কথা আমাকে বলতে হচ্ছে। আন্তর্জাতিক শিশুবর্ষে যেখানে অনেকগুলি শিশুদের জন্য প্রকল্প করবেন বলছেন ঠিক তখনই সেখানে প্রতিদিন শত শত শিশু মারা যাচ্ছে। সেখানে শিশুদের জন্য খাদ্য যাচ্ছে না। সেখানকার যারা উদ্বাস্তু তারা না হয় অন্যায় করেছে কিন্তু শিশুরা কি অন্যায় করেছে? সেই শিশুদের দুধ, খাদ্য যাচ্ছে না, শত শত শিশু মারা যাচ্ছে, আন্তর্জাতিক শিশুবর্ষে এটা কি পশ্চিমবঙ্গ সরকারের কলঙ্ক নয়? সেজন্য মন্ত্রী মহোদয়াকে অনুরোধ করব তিনি যেন শিশুদের যে খাদ্য দুধ ইত্যাদি সেগুলি সেখানে পাঠাবার ব্যবস্থা করেন। আন্তর্জাতিক শিশুবর্ষে তিনি যখন প্রোগ্রাম নিচ্ছেন তখন ৩ জন এম পি তাদের সঙ্গে শিশুদের খাদ্য, দুধ ইত্যাদি নিয়ে সেখানে যাচ্ছিলেন, সেই শিশু খাদ্য তাদের নিয়ে যেতে দেওয়া হয়নি। আজকে তিনি বলেছেন ৩০টা ব্লকে ইউনিসেফ থেকে সাহায্য করছে এবং সেখানে শিশু কল্যাণ প্রকল্প বিবেচনা করা হচ্ছে। গত অক্টোবর মাসে এই অফার এসেছে ইউনিসেফ থেকে, এখন পর্যন্ত সেখানে কোনও কাজ শুরু হল না। ৩ মাস গেছে সাইট সিলেকশন করতে। কোন ব্লকে স্কীম করা হবে, সেটা সি পি এম-এর ব্লক কিনা, সি পি এম অধ্যুষিত কিনা এই করতে গিয়ে ৩ মাস সময় চলে গেছে। গ্রেট ইস্টার্ন হোটেলে অনেকগুলি মিটিং হয়েছে, সেখানে ইউনিসেফ-এর দিল্লি থেকে ইস্টার্ন এশিয়া থেকে অফিসার এসেছেন, কিন্তু কাজ এখনও শুরু হল না। সি পি এম ব্লক বাছতে বাছতে সময় চলে গেল, কোনও ফরওরার্ড ব্লক বা আর এস পি ব্লককে অ্যাকসেপ্ট করা হয়নি। এখন ব্লক বাছার ব্যাপারে পরিষ্কার পার্টি বাজি চলছে। স্যার, আপনি শুনলে আশ্চর্য হবেন সি ডি এস ইন্টিগ্রেটেড চিফ ডেভেলপমেন্ট সার্ভিস স্কীম, যেটা উনি বলেছেন শিশুদের সর্বাঙ্গীণ উন্নতির জন্য, এই রাজ্যে দুটি আছে—একটা মানবাজারে আছে, আর একটা খিদিরপুরে আছে এই বছরে আরও ৪টি প্রকল্প চালু হবে একটা ট্রাইব্যাল বেল্টে হবে যেটা ব্যাকওয়ার্ড এরিয়া অ্যান্ড আনডেভেলপড এরিয়া, সেখানে দেখা যাচ্ছে বাগনান ব্লক (২) তে হচ্ছে যেখানে মন্ত্রী মহোদয়ার নিজস্ব বাড়ি আছে সেখানে। আর একটা হচ্ছে শম্ভুবাবুর এলাকায়, আর একটা হচ্ছে টিটাগড়ের যেটা মহম্মদ আমিন সাহেবের এলাকা, আর একটা হচ্ছে বেলগাছিয়ায় যেটা লক্ষ্মীবাবুর এলাকা। সেখানে ফরওয়ার্ড ব্লক বা আর এস পি-র কোনও এলাকায় হয়নি। এই যে ৪টি স্কীম নেওয়া হল যেখানে বলা হল ব্যাকওয়ার্ড শিডিউল্ড কাস্ট এরিয়ায় হবে, ট্রাইব্যাল বেল্টে হবে সেখানে যদি এইভাবে দলীয় বেসিসে চলে তাহলে এর ভবিষ্যত কি সে সম্বন্ধে আমাদের যথেষ্ট সন্দেহ আছে। মাননীয় অধ্যক্ষ

মহাশয়, আর যে ৩টি হওয়ার কথা বলেছেন আমার মনে হয় সেটা বেছে বেছে কোনও মন্ত্রী বা কোনও ইনফ্লুয়েন্সিয়াল এম এল এ, লক্ষ্মীবাবুর মতো, তাদের এরিয়ায় করবেন। এই ব্যাপারে কোনও সিদ্ধান্ত, কিভাবে এটা করা হবে সে সম্পর্কে কোনও প্রিন্সিপল কিছু নেই। সেজন্য আমি তাকে বলছি আপনি যখন একটি মাত্র ডিপার্টমেন্টের দায়িত্ব নিয়েছেন তখন সেই ডিপার্টমেন্টের উন্নতি করবার চেষ্টা করুন। এবং আপনি চেষ্টা করুন যাতে দলবাজি না হয়। ভিক্ষুকদের জন্য বলেছেন কলোনি করব। কিন্তু আমরা দেখছি ভিক্ষুকদের যে অবস্থা ছিল এখন তাদের সেই একই অবস্থা রয়েছে। ভিক্ষুকদের কোনও পরিসংখ্যান নেই এবং আমরা দেখি রাস্তাঘাট, স্টেশনে ভিক্ষুকরা শোচনীয় অবস্থায় পড়ে থাকে। মন্ত্রী মহাশয় বললেন এখানে শতকরা ৭২ জন লোক দারিদ্রসীমার নিচে বাস করে। কাজেই দয়া করে ভিক্ষুকদের জন্য ব্যবস্থা করুন কারণ এদের দেখার কেউ নেই। রাস্তাঘাটে স্টেশনে যারা পড়ে রয়েছে তাদের সংখ্যা জানবার চেষ্টা করুন এবং যারা অর্ধাহারে অনাহারে মরে যাচ্ছে তাদের জন্য কোনও স্পেশ্যাল ব্যবস্থা করতে পারেন কিনা এবং সেই চিন্তা করছেন কিনা দয়া করে জানাবেন। আজকে মন্ত্রী মহাশয় বলেছেন, স্বাস্থ্য দপ্তরের সাহায্যে শিশুদের জন্য রোগ প্রতিষেধক ব্যবস্থা ব্যাপকভাবে গ্রামাঞ্চলে গ্রহণ করা হবে। এটা তো ইউনিসেফের যে প্রবলেম তার মধ্যেই রয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমাদের এখানে সমাজ কল্যাণ উপদেষ্টা পর্ষদ রয়েছে এবং সেই উপদেষ্টা পর্ষদের চেয়ারম্যান হচ্ছেন শ্রী পঙ্কজ আচার্য্য। তিনি তাদের দলের লোক এবং সি পি এমের একজন নেতার আত্মীয়। এটা অত্যন্ত দুঃখ জনক ঘটনা যিনি সমাজের কাজ করে এসেছেন এবং যিনি সিরিয়াসলি কাজ করে চলেছেন তাকে বাদ দিয়ে ঐ পঙ্কজ বাবুকে চেয়ারম্যান করা হল। সোস্যাল ওয়েলফেয়ারের ব্যাপারে কোনও স্কীম নেই, কোনও প্রোপোজাল নেই অথচ আজকে নিজেদের পার্টিতে জোরদার করবার জন্য সমস্ত ডিপার্টমেন্টে নিজেদের লোক দিয়েছেন এবং আমার মনে হয় সমস্ত জায়গাটা সি পি এম সদস্য দিয়ে ভরে ফেলেছেন। তারপর মন্ত্রী মহাশয় বলেছেন, এই রাজ্যে সমাজ কল্যাণের কাজে ব্রতী আছেন এইরূপ বেশ কিছু প্রতিষ্ঠানকে এই দপ্তর থেকে আর্থিক অনুদান দিয়ে কর্মে উৎসাহ দেওয়া হয়। কিন্তু আমরা দেখছি যে সমস্ত নন-অফিসিয়াল অর্গানাইজেশন রয়েছে সেবা প্রতিষ্ঠান রয়েছে তাদের গ্রান্ট বন্ধ করে দেওয়া হয়েছে যেহেতু তারা সি পি এমের সমর্থক নয়। তারা অন্য দলের লোক এই জন্য ইচ্ছে করে তাদের গ্রান্ট বন্ধ করে দেওয়া হয়েছে এবং বছরের

[4-40 — 4-50 P.M.]

শেষে তাদের বলা হচ্ছে, তোমাকে গ্রান্ট দেওয়া হবে না। এই রকম ভাবে দেখেছি বহু সেবা প্রতিষ্ঠানের গ্রান্ট বছরের মাঝখানে বন্ধ করে দেওয়া হয়েছে। আপনারা যদি তাদের দিয়ে কাজ করাতে চান তাহলে কেন তাদের গ্রান্ট বন্ধ করছেন? উনি হয়তো বলবেন ইন্সপেকশন করে আমরা গ্রান্ট বন্ধ করেছি। আমরা দেখেছি যখন এই সমস্ত অর্গানাইজেশনগুলো বন্ধ থাকে তখন উনি সেখানে ইন্সপেকশন করান এবং বলেন ওটা বন্ধ সেইজন্য আমরা গ্রান্ট বন্ধ করেছি। লিলুয়াতে যে হোম রয়েছে সেখানে যে সমস্ত ঘটনা ঘটছে, দুর্নীতি ঘটছে সে খবর তিনি রাখেন কিনা জানি না। লালবাজারের মিসিং স্কোয়াড থেকে সেখানে যোগাযোগ করা হয় এবং আপনার সোস্যাল ওয়েলফেয়ার ডিপার্টমেন্টের বহু লোক রয়েছে যারা এই সমস্ত ইললিগ্যাল অ্যাক্টের সঙ্গে লিপ্ত রয়েছে, এটা অবশ্য আগেও হত, কিন্তু আপনি যদি অনুসন্ধান

করেন তাহলে দেখবেন এটা এখন আরও বেশি করে হচ্ছে। আপনি যদি এটা না জেনে থাকেন তাহলে জেনে রাখুন এবং এ ব্যাপারে ব্যবস্থা অবলম্বন করুন। সেখানে ভাল বাড়ির মেয়েদের, দুঃস্থ অথচ ভাল বাড়ির মেয়েদের রাখা হয় সেই সমস্ত হোমে সেখানে কিন্তু এই সমস্ত ইললিগ্যাল অ্যাকটিভিটিস চলছে এবং সেইগুলির সঙ্গে লালবাজারে ও অন্যান্য ডিপার্টমেন্টের অনেক অফিসারই জড়িত আছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে সমস্ত হোম থেকে ট্রেনিং নিয়ে যে সমস্ত ছেলেমেয়ে বের হচ্ছে তাদের প্রোভাইড করবার জন্য কি ব্যবস্থা নিয়েছেন সে সম্বন্ধে আপনি এখানে কিছু বলেননি। আপনি বলেছেন যে ২৫ টাকা করে বাধর্ক্য ভাতা দিচ্ছেন, আপনি বলেছেন যে বাধর্ক্য ভাতার প্রকল্পে আপনি ১৪ হাজার ৭ শত লোককে এনেছেন, ৫ হাজার ৩শত জনকে এই প্রকল্পের মধ্যে আরও আনবেন।

**মিঃ স্পিকার ঃ** আমাদের এখন টাইম শেষ হয়ে যাচ্ছে সুতরাং আমাদের টাইম কিছু বাড়াতে হবে। বেশি বাড়ানো সম্ভব নয় কারণ গিলোটিন আরম্ভ হচ্ছে ৭টায়। সুতরাং আধ ঘণ্টা সময় বাড়িয়ে দিলাম, আশা করি সকলেরই মত আছে। আমাদের কার্যবিধির ২৮৯ ধারা অনুসারে আরও আধ ঘণ্টা সময় বাড়ানো হল।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** স্যার, ইনি যে বার্ধক্য ভাতার কথা বলছেন, বৃদ্ধ লোক যাদের দেওয়া হবে, সেখানে দেখতে পাচ্ছি যে প্রসিডিওরটা কি, যে প্রসিডিওরটা আছে সেই প্রসিডিওয়টা অনুযায়ী কোনও বৃদ্ধ লোক তার যখন খবর যায় আর সে যখন বার্ধক্য ভাতা পাবে তখন দেখা যায় যে সে মারা গিয়েছে। এই প্রসিডিওর অনুযায়ী চলতে চলতে সেই বৃদ্ধ মারা যায় সুতরাং এই প্রসিডিওরটা ঠিক করতে হবে। যাতে একটা ইজি প্রসিডিওর হয় যাতে অত্যন্ত অনায়াসে বৃদ্ধরা বার্ধক্য ভাতা পায় সেই ব্যবস্থা আপনি করুন—চিন্তা ভাবনা করে করুন। আমার বক্তব্য শেষ করার আগে আমি মন্ত্রী মহাশয়কে বলব দয়া করে দলবাজি থেকে দূরে থাকুন—অবশ্য আপনি তা পারবেন না, আপনাকে দলের কথা শুনে চলতেই হবে, তবু আপনি চেষ্টা করুন এখানে দলবাজি না করে একটা সোস্যাল ওয়েলফেয়ার হিসাবে নেন এবং এটা আপনি একা পারবেন না, সমস্ত স্তরের মানুষকে নিন, অভিজ্ঞ ব্যক্তিদের নিয়ে ভাল ভাল লোকদের নিয়ে আপনি একটা কমিটি করুন, একটা অ্যাশোসিয়েশন করুন, করে সমাজের কল্যাণের কথা ভাবনা চিন্তা করে দেখুন। এতে আপনার ভাল হবে, সমাজের কল্যাণ হবে এবং আপনার দপ্তরও ভালভাবে কাজ করতে পারবে। এই উপদেশ দিয়ে এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় সভাপতি মহাশয়, মাননীয় সমাজ কল্যাণ বিভাগের রাষ্ট্রমন্ত্রী শ্রীমতী নিরুপমা চ্যাটার্জি এখানে যে ব্যয় বরাদ্দের দাবি অনুমোদনের জন্য পেশ করেছেন, এই কল্যাণ বিভাগটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিভাগ। কারণ এর সঙ্গে আমাদের সমস্ত পশ্চিমবাংলার যে টোটাল জনসংখ্যা সেই টোটাল জনসংখ্যার প্রায় তিন ভাগের মতো যে সমস্ত মানুষ রয়েছে তাদের স্বার্থ জড়িত। এর সঙ্গে শিশু, মা, প্রসূতি, বিকলাঙ্গ, মূক, বধির, বৃদ্ধ, এমনকি পতিতা, এইগুলি কল্যাণ দপ্তরের সঙ্গে জড়িত রয়েছে। তাই অধ্যক্ষ মহাশয় গুরুত্বপূর্ণ এই বিভাগের আলোচনা করার পূর্বে এই বিভাগের উপর যে সমস্ত অসহায় মানুষ আজকে মুখ চেয়ে রয়েছে সেই মানুষগুলির পর্যালোচনা করা প্রয়োজন। এই বিভাগের আলোচনা

করার পূর্বে আমাদের জানা দরকার যে আজকে হাজার হাজার শিশু, হাজার হাজার নারী, প্রসূতি, অন্ধ, বধির, এরা কিভাবে দিন কাটাচ্ছে। আমরা দেখেছি যে এই হাজার হাজার শিশুদের একটা অংশ গ্রামাঞ্চলে ছড়িয়ে রয়েছে, যাদের পুষ্টির অত্যন্ত অভাব তাদের কাছে পুষ্টি পৌঁছায় না। কিম্বা সাংসারিক দুরব্যবস্থার জন্য যাদের পুষ্টি ভোগ্য পণ্য সরবরাহ করা সম্ভব হচ্ছে না, সেই সমস্ত ক্ষেত্রে আজ সরকার দায়িত্ব নিয়েছেন, আমি আজকে স্পষ্টভাবে জানাতে চাই যে তফসিলি সম্প্রদায়, আদিবাসী সম্প্রদায় যারা রয়েছে এবং যে সমস্ত গৃহহীন রয়েছে, আজকে তাদের কাছে এই দপ্তর অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং তাদের কাজে লাগবে এই সংবাদ তারা জানে না, তারা জানে না যে তাদের জন্য সরকার একটা দপ্তর খুলে বসে আছেন এটা খুব দুর্ভাগ্যের বিষয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে আজকে সরকারের এই সমস্ত কাজ পরিচালনার জন্য যে সমস্ত মেশিনারি রয়েছে তাদের যখন নিচ মনোভাবের জন্য তারা ইচ্ছা করে সুদূর গ্রামাঞ্চলে যে সমস্ত অসহায় নারী, প্রসূতি, শিশু বৃদ্ধ, আর্ত ছড়িয়ে রয়েছে বা ভিক্ষুক ছড়িয়ে রয়েছে বা গৃহহীনরা রয়েছে তাদের কাছে আজকে এই সংবাদ পৌঁছে দেবার ব্যবস্থা করা হচ্ছে না।

এই কল্যাণ দপ্তর সম্বন্ধে বড় বড় কথা বলা হচ্ছে। কিন্তু আমি আপনাদের বলছি, বিধানসভায় উচ্চকণ্ঠে ঘোষণা করবার আগে আপনাদের নিজেদের দপ্তরে যে সমস্ত অফিসাররা রয়েছেন তাদের বলুন তারা তাদের আসন ছেড়ে গ্রামে চলে যান এবং গ্রামে গিয়ে যেন বলেন, আমরা আপনাদের সেবা করব। অফিসাররা গ্রামে গিয়ে যেন বলেন আমরা আপনাদের সেবা করবার জন্য পারিশ্রমিক পাই, কাজেই বলুন কি কাজ করলে আপনাদের উপকার হবে। বাজেটে তিনি অনেক কথাই বলেছেন সেটা আমি দেখেছি। মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ উত্থাপন করেছেন সেটা প্রয়োজনের তুলনায় অত্যন্ত কম। আমাদের মোট জনসংখ্যার ৩ ভাগ এই বিভাগের সঙ্গে জড়িত, কাজেই তাদের উন্নতির জন্য এই বিভাগ যে টাকা চেয়েছে সেটা কিছুই নয়। মন্ত্রী মহাশয় একটা কথা বলেছেন, নির্যাতিত স্বাধীনতা সংগ্রামী এবং অসহায় সাধারণ বৃদ্ধদের জন্য একটি সরকারি আবাস কলকাতার উপকণ্ঠে দক্ষিণ গড়িয়ায় আছে। কিন্তু এই সরকারি আবাস প্রয়োজনের তুলনায় কিছুই নয়। মন্ত্রী মহাশয় যেন আমার এই কথাটা চিন্তা করে সেখানে আসন সংখ্যা বাড়াবার চেষ্টা করেন এবং এর পরিবর্তন করেন। আজকে এই শিশুবর্ষে শিশুদের কল্যাণের জন্য বড় বড় কথা অনেক বলেছেন। একে যদি আপনি কার্যে রূপ দিতে পারেন তাহলে পশ্চিমবাংলার শিশু সমাজ আপনাকে অভিনন্দন জানাবে। মন্ত্রী মহাশয়া বলেছেন নারী সমাজ অবহেলিত। আমি অনুরোধ করব আপনি তাদের প্রতি দৃষ্টি দিন। অনেক ছোট ছোট মেয়ে খাদ্যের অভাবে অপরের বাড়িতে কাজকর্ম করে যাদের আমি ঝি বলি। কিন্তু এই ঝি-রা পরিণত বয়সে চরিত্রের দিক থেকে এমন পর্যায়ে চলে যায়, বলতে লজ্জা হলেও বলছি তাকে পতিতা বৃত্তিও বলা চলে। কাজেই এদের অবস্থার প্রতিকার করা উচিত। তারপর আমি মন্ত্রী মহাশয়কে এই পতিতা শ্রেণীর দিকে নজর দেবার জন্য অনুরোধ করছি। তারপর এই বৃদ্ধ ভাতা এবং বিকলাঙ্গ ভাতা যা বলেছেন এই কথাটা আরও পরিষ্কার করা দরকার। গ্রামে, গঞ্জে বৃদ্ধ ভাতার কথা শুনেছি এবং অনেকেই জানে এদের জন্য কিছু ভাতার ব্যবস্থা আছে। কিন্তু বিকলাঙ্গদের জন্য কি ভাতা দেওয়া হয় সেটা কিন্তু গ্রামে অসহায় মানুষ জানে না। এই দপ্তরে যে সমস্ত কর্মকর্তারা রয়েছেন তাদের

মানসিক শুদ্ধির প্রয়োজন আছে। তারা যদি গ্রামে, গঞ্জে গিয়ে তাদের কর্তব্য পালন না করেন তাহলে এই বিভাগের উন্নতি হবে বলে আমি মনে করিনা। তিনি তার ভাষণে অনেক কিছু করবেন বলেছেন। কিন্তু আমরা দেখছি যে সমস্ত কাজ তার দপ্তরে রয়েছে সেটাই তারা সঠিকভাবে পরিচালনা করতে পারছেন না। সেদিক থেকে বলা যায় তিনি ব্যর্থ হয়েছেন এবং এ সম্পর্কে তিনি কোনও মন্তব্য রাখতে পারেন নি বলে আমি এই বাজেটের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

[4-50 — 5-00 P.M.]

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আমি আপনার মাধ্যমে এই বাজেটকে সমর্থন করে কয়েকটি কথা রাখছি। আমি প্রথমেই এই বাজেটকে সমর্থন জানাচ্ছি। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে যে পরিকল্পনার কথাগুলি বলেছেন সেইগুলো নিশ্চয় আমরা স্বাগত জানাবো। সেই সঙ্গে এই কথাটা আমি তাকে আবার স্মরণ করিয়ে দিতে চাই যে পরিকল্পনা আজকে বামফ্রন্ট সরকার সাধারণ মানুষের দিকে লক্ষ্য রেখেই, গরিব মানুষের দিকে লক্ষ্য রেখেই করছেন। বিগত দিনগুলো আমরা ভুলে যাই নি। আমরা জানি পুঁজিবাদী রাষ্ট্রের উপর বসে আমরা যে পরিকল্পনা করি না কেন, সাধারণ মানুষের জন্য সব কিছু আমরা কার্যকর করতে পারব না। সেখানে শিশু কল্যাণ সম্পর্কে যে কথাগুলো আপনি বলেছেন আমি তাকে স্বাগত জানাই। কিন্তু জানিয়ে আমি এইকথা বলব, আজকে পুঁজিবাদী রাষ্ট্রে আমাদের সমাজ ব্যবস্থা এবং অর্থনৈতিক ব্যবস্থা যে পর্যায়ে এসে দাঁড়িয়েছে সেই পর্যায়ে আমরা চেষ্টা করেও অনেক কিছু করা যাচ্ছে না। আপনি বলেছেন দারিদ্র সীমার নিচে রয়েছে শতকরা ৭০ জন মানুষ। আর শিশুরা তারা কি অবস্থায় আছে, তা আমরা রাস্তাঘাটে দেখতে পাই। শিশুরা যে ভবিষ্যত, আজকে বিরোধী দলের মাননীয় সদস্য যারা তারা এই গ্রান্টের সমালোচনা করতে গিয়ে শিশুদের কথা বলেছেন। আজকে হঠাৎ তারা ৩০ বছর বাদে আমাদের অর্থনৈতিক ব্যবস্থায় এবং সামাজিক ক্ষেত্রে অবহেলিত শিশুদের কথা ভাবতে বসেছেন এবং সমস্ত সমাজের দুর্নীতি এত স্পষ্ট করে দেখতে পাচ্ছেন, তা দেখে আমি আশ্চর্য হয়ে যাচ্ছি। ৩০ বছর ধরে দেখতে পান নি। আমাদের সামাজিক, অর্থনৈতিক ক্ষেত্রে এবং আজকে প্রশাসনের ক্ষেত্রে আপনি যে পরিকল্পনা করেছেন আমি সে পরিকল্পনাকে স্বাগত জানাই। আপনি শিশুদের কথা বলেছেন, পতিতা নারীর কথা বলেছেন, আমি আপনার সঙ্গে একমত, কিন্তু আপনাকে আমি সতর্ক করে দিয়ে কয়েকটি কথা বলতে চাই। আমলাতন্ত্রের বিরুদ্ধে আমিও একজন প্রতিনিধি এবং আমার বিক্ষোভ রয়েছে। আমি একজন প্রতিনিধি এবং আমি যে সমাজ থেকে এসেছি, আমি যাদের সঙ্গে বড় হয়েছি, সেখানে দেখেছি, অবহেলিত শিশুদের অবস্থা, আমি দেখেছি, পতিতা নারীদের অবস্থা। গত ৩০ বছরেও তাদের কথা সমাজ কল্যাণ দপ্তর ভেবেছে, কিন্তু কার্যকর কিছু হয় নি। আজকে বামফ্রন্ট সরকারের প্রতি সাধারণ মানুষের অনেক আস্থা, তারা অনেক আশা নিয়ে আমাদের কাছে আসেন এবং আমাদের কাছে বক্তব্য রাখেন। তারা মনে করেন আমরা সাধারণ মানুষের জন্য ভাবি, সাধারণ মানুষের জন্য লড়াই করি। তারা জানে পুঁজিবাদী রাষ্ট্রে আমরা বিপ্লব করে ক্ষমতায় আসি নি, কাজেই আমরা অমূল পরিবর্তন করতে পারব না। আমরা যে দুর্নীতির পাহাড়ে বসে আছি, সেখানে যদি কিছু করার কথা ভাবি, সেখানে আমাদের আমলাতন্ত্রের কথা ভাবতে হবে। এই যে

আপনি বার্ধক্য ভাতার কথা বলেছেন, সেখানে আমার নিজের অভিজ্ঞতা থেকে বলছি, এই বার্ধক্য ভাতা নিয়ে এখনও দুর্নীতি চলছে, এখনও সেই দুর্নীতির পাহাড় জমে রয়েছে। এখনও বৃদ্ধ মানুষ, অবহেলিত মানুষ তাদের কেউ রেকোমেন্ডেশন না করলে পায় না। আজকে আমরা সহজলভ্য, আমাদের কাছে আসে, বা আমরা তাদের কাছে যাই, আমরা রেকোমেন্ডেশন করে দিই। কিন্তু কোনও অদৃশ্য হস্ত সেই সমস্ত দরখাস্তকে লোপাট করে দেয়। আপনার পরিকল্পনাকে স্বাগত জানাই, মানুষও স্বাগত জানাবে। কিন্তু এই আমলাতান্ত্রিক দুর্নীতি সম্পর্কে সতর্ক থাকতে হবে তা না হলে কাজ করতে পারবেন না। শিশুদের কল্যাণ করতে চাইছি, কিন্তু আপনি নিজে জানেন, যে সমস্ত শিশু কল্যাণ বিভাগের কেন্দ্র রয়েছে, ৩০ বছরের কংগ্রেস শাসনের যে দুর্নীতি বাসা বেঁধে রয়েছে, সেই বাসাগুলো আজও আমরা ভাঙ্গতে পারি নি। আমরা সংগ্রাম করে ভাঙ্গবার চেষ্টা করছি। কিন্তু আজও ভাঙ্গতে পারি নি। কিন্তু নতুন প্রতিষ্ঠান তৈরি করলে সেখানে যাতে দুর্নীতি অনুপ্রবেশ না করতে পারে, সেদিকে সজাগ করে দিই। তা না হলে আপনার সুন্দর পরিকল্পনাগুলো বাস্তবে রূপায়িত হবে না এবং আমলাতন্ত্রের কথা সব সময়ে বিশ্বাস করবেন না।

আমার অনুরোধ আমাদের কথা একটু চিন্তা করবেন। আমরা সাধারণ মানুষের প্রতিনিধি তাদের কথা আপনাদের কাছে নিয়ে যাই। আপনার দপ্তরের কাছে নিয়ে যাই তাদের কথা আপনাদের কাছে বলি এই দিকে আপনি একটু লক্ষ্য রাখবেন। আমরা যেটা বলি আপনি সেটা তদন্ত করে দেখবেন। আপনি শিশু কল্যাণ সম্পর্কে ভাবছেন। কিন্তু আমরা জানি এই পুঁজিপতি রাষ্ট্রে যে ধনতান্ত্রিক কাঠামো রয়েছে তাতে ব্যাপকভাবে শিশু কল্যাণ করা যায় না। আপনি উৎসবের কথা বলেছেন তাতে বিরোধী পক্ষের সদস্যরা যে কথা বলেছেন সেটা ঠিক নয়। কারণ এটা আজকে দরকার। বিরোধী পক্ষের সদস্যরা লিলুয়া হোম সম্পর্কে বলেছেন কুচবিহার জেলায় অনাথ আশ্রমে দুর্নীতির পাহাড় প্রমাণ হয়ে আছে। এইগুলি অবশ্য ঠিক। কিন্তু এই ধনতান্ত্রিক রাষ্ট্রে এটাই আজকে সম্ভব হয়েছে। আপনি সমস্ত কিছু পরিকল্পনা নিয়েছেন মেয়েদের হোম সম্পর্কে বলেছেন বার্ধক্য ভাতা সম্পর্কে বলেছেন এবং বিশেষ করে পতিতালয় সম্পর্কে আপনি অনেক কথা বলেছেন। কিন্তু আপনি যাদের কথা চিন্তা করছেন। কিন্তু এই ধনতান্ত্রিক রাষ্ট্রে বড় লোকরা মেয়েদের দেহ নিয়ে তাদের নিজেদের লালসা চরিতার্থ করে তাদের অর্থ এইভাবে খরচ করে। আপনাকে আন্তরিকভাবে পরিকল্পনাগুলিকে রূপায়িত করতে হবে, তাদের সুষ্ঠুভাবে পুনর্বাসন দেবার চেষ্টা করবেন। তাদের জীবন যাত্রা সম্পর্কে আমি বার বার আপনার দৃষ্টি আকর্ষণ করেছি। কারণ আমি একজন মেয়ে তাদের যে যন্ত্রণা সেটা আমি সমস্ত সময় অনুভব করি। আমি আপনার বাজেটকে পূর্ণ সমর্থন করে আর একবার অনুরোধ জানাব যে আপনি সব সময় আমলাতন্ত্রের উপর নির্ভর করবেন না। আমরা সাধারণ মানুষের প্রতিনিধি আমাদের কথা আমাদের আবেদনগুলি সততার সঙ্গে দেখে আমাদের সঙ্গে সহযোগিতা করবেন। এই কথা বলে আবার আপনার বাজেটকে সম্পূর্ণ সমর্থন করে আপনাকে স্বাগত জানাই।

[5-00 — 5-10 P.M.]

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** মাননীয় সভাপাল মহাশয়, আজকে মাননীয় মন্ত্রী যে বাজেট

বরাদ্দ এখানে উপস্থিত করেছেন এবং তার উপর তিনি যে বক্তব্য রাখলেন তাকে আমি পূর্ণ সমর্থন করি। আমি এই বাজেটকে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। তা হচ্ছে যে আজকে আমাদের দেশে নারী বর্ষ এবং এ বছর শিশু বর্ষ উদযাপিত হচ্ছে। অথচ আমরা জানি এই নারী বর্ষে কংগ্রেসের নেতৃ হিসাবে ইন্দিরা গান্ধী নারীদের উপর অত্যাচার করেছে, অবিচার করেছে কারাগারে রেখে নারীদের উপর নির্যাতন করেছে। আজকে শিশুদের পুষ্টির অভাব। আমরা জানি শিশু নারী অঙ্গাঙ্গীভাবে ওতপ্রতভাবে জড়িত। কিন্তু একথা ঠিক যে দীর্ঘ দিন কংগ্রেসি শাসনের ফলে কি গ্রামে কি শহরে শিশু ও নারীদের কি অবস্থা সেটা তারা নিজেই জানেন। গ্রামে এবং শহরে এমন সব রোগ দেখা দিয়েছে কিন্তু তার কোনও প্রতিকারের ব্যবস্থা নেই। শিশুদের খাবার নাই এবং সেই খাবার না থাকার ফলে তারা পুষ্টি জনিত রোগে ভুগছে এমন কি তাদের চলা-ফেরার মতো অবস্থা তাদের নেই এবং তার জন্য কোনও ব্যবস্থা নেই। আজকে পরিস্থিত এমন জায়গায় এসে উপস্থিত হয়েছে যে আমাদের দেশে নারীদের একটা ভয়াবহ চিত্র সেখানে দেখতে পাচ্ছি। তাদের আজকে করবার কিছু ব্যবস্থা নাই। কি নারীদের ক্ষেত্রে কি শিশুদের ক্ষেত্রে আজকে এমন অব্যবস্থা সৃষ্টি হয়েছে যে তা মুখে বলে শেষ করা যায় না। আমার আগে মাননীয় সদস্যা বার্ধক্য ভাতা সম্পর্কে বলেছেন। এই বার্ধক্য ভাতা সম্পর্কে বলতে গেলে বলতে হয় যে, এই বার্ধক্য ভাতার যে পদ্ধতি আছে সেই পদ্ধতি একজন সাধারণ মানুষের পক্ষে অনুধাবন করা অত্যন্ত অস্বাভাবিক ব্যাপার। কাজেই সেই পদ্ধতি, কাজের গতিকে সরলীকরণ করতে হবে, যাতে করে সাধারণ মানুষ সহজ ভাবে সেই সুযোগ পেতে পারে এবং তারা যাতে এই সুযোগ থেকে বঞ্চিত না হয় তার জন্য চেষ্টা করতে হবে। আজকে এই সমাজ কল্যাণ বোর্ডের সাথে পঞ্চায়েত বা স্থানীয় এম এল এ যারা আছেন তাদের সঙ্গে যোগাযোগ করে এই বোর্ডকে কাজ করতে হবে। কারণ বিভিন্ন যে সমস্ত বর্ডার প্রোজেক্টগুলি আমাদের হচ্ছে সেখানে পঞ্চায়েত বা স্থানীয় এম এল এ-র যোগাযোগ ব্যবস্থা গড়ে উঠতে পারেনি। কাজেই সেই ব্যাপারে আমি মন্ত্রী মহোদয়কে দৃষ্টি দিতে অনুরোধ জানাবো। সেই সাথে সাথে গ্রামাঞ্চলে আজকে শিশুদের খাবার-দাবার দেবার ব্যবস্থা করতে হবে, অন্যদিকে তাদের খেলাধূলার ব্যবস্থা করতে হবে। শিশুদের জন্য গ্রামাঞ্চলের পার্কের ব্যবস্থা করতে হবে। কারণ এই বছর আমাদের শিশুবর্ষ উদযাপিত হচ্ছে। কাজেই এই শিশুবর্ষে নিশ্চয় শিশুদের জন্য কিছু স্থায়ী কাজ করতে হবে। শিশুরা যাতে চিকিৎসার সুযোগ পায় তারজন্য হেলথ হোম তৈরি করতে হবে এবং প্রতিটি জেলায় এই ব্যবস্থা রাখতে হবে।. মন্ত্রী মহোদয়া নিজেও জানেন বিভিন্ন জায়গায় হাসপাতাল থেকে বালগার হুইট দেওয়া হয় ছেলে মেয়েদের এবং যেকোনও কারণেই হোক সেটা সুষ্ঠু ভাবে বণ্টিত হয় না। সেখানে নানা রকম অসুবিধা দেখা দেয়। এই সমস্ত জিনিস যাতে পঞ্চায়েতের মাধ্যমে দেওয়া যায় তার জন্য আমি অনুরোধ করছি এবং পঞ্চায়েতের মাধ্যমে দিলে শিশুরা খেতে পারে এই দিকে আপনি একটু দৃষ্টি দেবেন। গ্রামাঞ্চলের শিশু ও নারীদের যে অবস্থা দেখা দিয়েছে তার জন্য একটা পরিকল্পনা গ্রহণ করতে হবে এবং শহরাঞ্চলের নারীদের জন্যও বিশেষ পরিকল্পনা গ্রহণ করতে হবে, যাতে করে তারা হাতের কাজকর্ম শিখতে পারে সেদিকে দৃষ্টি দিতে হবে। মন্ত্রী মহোদয়া স্বীকার করেছেন তার বাজেট বক্তৃতায় মধ্যে যে সমাজ ব্যবস্থা চলেছে সেই সমাজ ব্যবস্থার মধ্যে দাঁড়িয়ে থেকে একটা বিরাট পরিবর্তন আমূল পরিবর্তন করা সম্ভব নয়। আজকে আমাদের যে সীমিত ক্ষমতা সেই সীমিত

ক্ষমতার মধ্য দিয়ে বামফ্রন্ট সরকার চলবার চেষ্টা করছেন। এই সীমিত ক্ষমতার মধ্য দিয়ে কতটা অগ্রণী ভূমিকা গ্রহণ করা যায় তার জন্য আমাদের চেষ্টা করতে হবে। আমরা জানি দীর্ঘ কংগ্রেসি রাজত্বে এই সমাজ কল্যাণ দপ্তরের নামে একটি খালি সাইন বোর্ডই লাগানো ছিল এবং সাধারণ মানুষ, শিশু, নারী, এর সুযোগ কি আছে সেটা আদৌ জানত না। এই সমাজ কল্যাণ দপ্তর গ্রামের শিশু, নারী, বা শহরের মানুষ, শিশু, নারীদের জন্য আছে সেটা প্রচারের ব্যবস্থা করতে হবে—এই অনুরোধ আমি আপনার মাধ্যমে মাননীয়া মন্ত্রী মহোদয়াকে করছি। এই কথা বলে আমি এই বাজেটকে সম্পূর্ণ ভাবে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ চেয়ারম্যান ঃ** এই আলোচনার জন্য যে সময় নির্ধারিত ছিল সেই সময়ের মধ্যে এই আলোচনা শেষ হচ্ছে না। তাই বিধানসভার নিয়ম অনুযায়ী এই আলোচনার সময় আরও ১৫ মিনিট বাড়ানো হল।

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জি ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, মাননীয় বিরোধী দলের সদস্যরা যে কথা বলেছেন আমি আপনার মাধ্যমে সেই সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই। ১নং কথা হচ্ছে শিশুদের জন্য কিছু পুষ্টি প্রকল্প আমরা এই পঞ্চায়েতের মাধ্যমে দেওয়ার চেষ্টা করছি। আমরা জানি কলকাতা শহরের জন্য ৭০০টি দুধ পাঁউরুটি সেন্টার ছিল এবং গ্রামাঞ্চলে ব্লকের মাধ্যমে রেজিস্টার্ড ক্লাবকে দিয়ে কিছু নিউট্রিসন প্রোগ্রাম চালু ছিল। এই ক্লাবগুলিকে যে সমস্ত নিউট্রিসন দেওয়া হয়েছিল বেশির ভাগ ক্ষেত্রেই যাদের জন্য এই প্রকল্প করা হয়েছিল তাদের অনেকেই এটা জানত না এবং এর একটা অংশ কেনা বেচা হত। সেইজন্য আমরা মনে করি যে একটা জনগণের দ্বারা নির্বাচিত প্রতিনিধিদের মাধ্যমে এইরকম একটা গুরুত্বপূর্ণ পুষ্টি প্রকল্প চলা উচিত বা তাদের মাধ্যমে দেওয়া উচিত। উনি যেটা আশঙ্কা করেছেন যে পঞ্চায়েতের মাধ্যমে দিলে পার্টিবাজি হবে, দলবাজি হবে, আমি বলব, পার্টিবাজি, দলবাজি হবে না। বরং যে টাকা এতদিন ধরে অপচয় হয়েছে সেই অপচয় আমরা বন্ধ করতে পারব। তারা জনগণের প্রতিনিধি, জনগণের দ্বারা নির্বাচিত হয়েছেন, তারা চুরি জোচ্চুরি করলে জনগণ তাদের রায় দেবেন। সেইজন্য অহেতুক আশঙ্কা প্রকাশ করা উচিত নয় বলেই আমি মনে করি। অপর দিকে আমি বলতে চাই যে, শহরাঞ্চলের যে ৭শোটা দুধ পাঁউরুটি সেন্টার আছে সমস্ত রেজিস্টার্ড ক্লাব, আমরা সেগুলি দেখছি এবং প্রয়োজন হলে যেগুলি চলবে না যারা দুধ বিক্রি করে দেয় যদি ধরতে পারি আমরা সেগুলি বন্ধ করে দেব। এত যদি মনে করেন পার্টিবাজি হচ্ছে তাহলে আমি বলব, এতে আমরা ভীত নই। জনসাধারণ আমাদের নির্বাচিত করেছেন, আমাদের দায়িত্ব আছে, আমরা সেই দায়িত্ব পালন করতে চাই। তারপর মাননীয় সদস্যরা বলেছেন, মালদহে যে সোস্যাল ওয়েলফেয়ার হোমটি আছে সেখানে খাবার দেওয়া হচ্ছে না। এই প্রসঙ্গে আমি বলব, মালদহে যেটি আছে সেটি হচ্ছে শিক্ষা দপ্তরের, সমাজ কল্যাণ দপ্তর থেকে কিছু সাহায্য তাদের আমরা করব, করার জন্য ব্যবস্থা করছি। সেখানে কি হয়েছে তার আমি ঠিকমতো জবাব দিতে পারব না। তারপর অনেকেই বলেছেন, মহিলা, যারা হোমে রয়েছেন তাদের জন্য আপনারা কি ভাবছেন? অনেক কথা এ সম্পর্কে মাননীয় বিরোধী পক্ষের সদস্যরা বলেছেন আমার পক্ষে ভালই হয়েছে, আমিও সে সম্পর্কে কয়েকটি কথা পরিষ্কারভাবে বলতে চাই। আমি যে সমস্ত এসে জেনেছি তাতে আমি

খুব আতঙ্কিত। কারণ যখন যুক্তফ্রন্ট হয়েছিল তখন সমাজ কল্যাণ দপ্তর থেকে বোর্ডেতে আমাদের মেম্বার করা হয়েছিল। আমরা ভয়ে পালিয়ে গিয়েছিলাম, ভেবেছিলাম এখানে দুর্নীতির আড়তখানা আছে, এখানে থাকলে আমরা মেজরিটি নই, ওরা পাস করাবেন আর আমদের সমর্থন জানাতে হবে। তারপর এর ভেতরে ঢুকে এই হোমগুলি সম্বন্ধে আমার অনেক অভিজ্ঞতা হয়েছে। অভিজ্ঞতা কি? যাদের জন্য হোম তারা কিন্তু অনেকেই বঞ্চিত হয়েছেন। সেখানে দেখা গিয়েছে যারা করিতকর্মা লোক, যাদের অবস্থা ভাল তারা তাদের মেয়েকে হোমে রেখে মানুষ করে নিয়েছে এবং তাদের পাশ করিয়ে চাকরিও করিয়ে নিয়েছে। কিন্তু আমি বলব, আমরা এসব বন্ধ করব। আমরা ভিজির্টাস বোর্ড যেটা আগে হবার কথা ছিল—যেটা হয়নি সেই বোর্ড আমরা করেছি। সেখানকার সদস্যরা আমাকে বলেছেন, বিমানে করে মা যাতায়াত করে অথচ তার মেয়ে কিনা হোমে রয়েছে এবং লিখছে চিঠিতে যে 'তুমি বি এ টা পাশ করে একটা চাকরি যোগাড় করে নাও তারপর আসবে।" হোমের চেহারা আমরা এইরকম দেখেছি। যারা অসহায় মেয়ে তাদের ক্ষেত্রে আমাদের হোমের নিয়ম হচ্ছে আমরা তাদের ১৮ বছর পরে বিয়ে দিয়ে দেব আমরা কিছু বিয়েও দিয়েছি। ১৮ বছর পরেও যাদের আমরা বিয়ে দিতে পারি নি তাদের আফটার কেয়ার হোমে রেখে হাতের কাজ শেখানো এবং বি এ পাশ করা পর্যন্ত লেখাপড়া শেখার সুযোগ আমরা রেখেছি। তারপর লিলুয়া হোম সম্বন্ধে মাননীয় সদস্যরা বলেছেন যে সেখানে অনেক গন্ডগোল আছে এবং অনেক খারাপ জিনিস আছে। আমি যেটুকু জানি পশ্চিমবাংলার বিভিন্ন হোমে গিয়ে আমি যা দেখেছি তাতে আমার সন্দেহ আছে। সন্দেহটা কি জানেন? সেটা হচ্ছে, যে সমস্ত অসহায় মেয়ে, যাদের রাস্তা থেকে কুড়িয়ে এনে মানুষ করা হয়েছিল সেই মেয়েদের নিয়ে আমার মনে হয় বেচা-কেনা হয় ১৮ বছর পরে বাইরেতে বেচাকেনা হয়। আমি কুচবিহারে গিয়েছিলাম—মাননীয়া সদস্যা শ্রীমতী অপরাজিতা গোপ্পী, তিনি আমাকে বলেছিলেন, আমি গিয়েছিলাম, সেখানে একটি মেয়ে আমাকে নিজে বলেছে আমি বি এ পার্ট ওয়ান পড়ি, আমকে নিয়ে গেল ঐ জলপাইগুড়ির চা বাগানে বিক্রি করবার জন্য। সে বলে সেখানে থেকে কোনওরকমে আমি আত্মরক্ষা করে পালিয়ে এসেছি। তাছাড়া আমি আরও যেটা বলব সেটা হচ্ছে গত কয়েক বছর ধরে যে সরকার চলেছিল সেই সরকারের আমলে আমরা একথা শুনেছি লিলুয়া হোম থেকে কিছু মেয়েকে ঐ এম এল এ হোস্টেলে পর্যন্ত নিয়ে যাওয়া হয়েছে এবং বারে নিয়ে যাওয়া হয়েছে, একথা আমরা জানি। সেইজন্য আমি বলব, এইসব দেখে অত্যন্ত অস্বস্তি বোধ করছি যে দেশের মেয়েদের নিয়ে ওরা কি করেছেন। সেখানে সংবিধানে লিখে রেখেছেন নারী পুরুষের সমান অধিকার, কিন্তু সেই সমান অধিকার থেকে তাদের বঞ্চিত করে তাদের ভোগ করবার জন্য তাদের অসহায়তার সুযোগ নিয়ে তাদের ভোগ করার চেষ্টা করা হয়েছে। সেজন্য আমরা আপনাদের সাহায্য চাই। কারণ এই সমস্ত দুর্নীতির আড়তখানাকে যদি বন্ধ করতে হয় তাহলে 'আপনাদের সহযোগিতা চাই। এই যে ব্যবস্থা, এই ব্যবস্থার মধ্যে দিয়ে আমরা চেষ্টা করলেও মন্ত্রীরা একা পারবে না। সেজন্য মাননীয় সদস্যদের সহযোগিতা আমরা কামনা করি। অপর দিকে মাননীয় সদস্যা যিনি দার্জিলিং জেলা সম্পর্কে বলেছেন, আমি সেই সম্পর্কে বলব যে নিশ্চয়ই শারীরিক প্রতিবন্ধীদের বিষয়ে আমাদের ভাবতে হবে। আমি মনে করি অসহায় পিছিয়ে পড়া জেলা যেখানে মেয়েদের জন্য কোনও পরিকল্পনা নেই সেই পরিকল্পনার জন্য ভাবছি। আমাদের বামফ্রন্ট সরকারের যে কর্মসূচি তাতে দৃষ্টিভঙ্গি থাকবে

যে পিছিয়ে পড়া এলাকাকে আগে স্থান দেওয়া এবং আমরা সেই চেষ্টা করব। তবে যতটা তাড়াতাড়ি আমরা চাই ততটা তাড়াতাড়ি সম্ভব হচ্ছে না কারণ আমাদের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দিয়ে যেতে হচ্ছে। তবে আমি বলব যে এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে যে আমরা সুদূর দার্জিলিং জেলার হিল এলাকার জন্য আমরা নিশ্চয়ই পরিকল্পনা গ্রহণ করব এবং সে জন্য আমরা চিন্তা ভাবনা করছি এবং আমি আশা রাখব। আমি যখন কালিম্পং গিয়েছিলাম এবং এবারে আমি যখন যাব ওনাকে সংবাদ দিয়ে যাব এবং ওখানকার সম্পর্কে যে পরিকল্পনা নেওয়া হবে তার জন্য তার সহযোগিতা নেব। অন্যদিকে বার্ধক্য ভাতার কথা বলা হয়েছে। বার্ধক্য ভাতার সম্পর্কে যে নিয়মকানুন আছে সেই নিয়ম কানুন বাস্তব ক্ষেত্রে আমরা দেখেছি যে তাড়াতাড়িতে করার জন্য যে নিয়ম সেই নিয়ম না থাকার জন্য খুব অসুবিধা হচ্ছে। সে জন্য সহজ নিয়ম কিভাবে করা যায় তার জন্য আমরা চিন্তা ভাবনা করছি। আগামীদিনে আপনারা এগুলি জানতে পারবেন। এই ব্যাপারে তারা আমার কাছে এসে বারবার বলেছেন তাতে আমার নিজের মাথা হেট হয়ে যাচ্ছে। সে জন্য আমি মনে করি যে নিয়ম কানুন সহজ এবং সরল করার দরকার আছে এবং করতে হবে। যে দেশের শতকরা ৭০ ভাগ মানুষ নিরক্ষর তাদের পক্ষে এই নিয়ম কানুনের বেড়াজাল থেকে তাড়াতাড়ি কিছু পাওয়া সম্ভব নয়। সে জন্য আমি আশা করব যাতে এই সম্পর্কে ব্যবস্থা নেওয়া যায় এবং তার চেষ্টা করব। আর একটা কথা মাননীয় বিরোধী দলের একজন সদস্য বলেছেন যে শিশুবর্ষে শিশুরা উলঙ্গ ভাবে ঘুরে বেড়াচ্ছে কেন? এখন এই কথা আমাকে জিজ্ঞাসা না কারই ভাল। কারণ ৩০ বছর ধরে আমাদের ছেলেদের তারা উলঙ্গ করেছেন। আজকে তারা এই কথা বলে মনে করছেন যেন এটা আমরা করেছি। এটা তারাই করেছেন। আজকে যদি এই প্রশ্নের জবাব দিতে হয় আসামির কাঠ গড়ায় তাহলে আমি তাদের বিরোধিতা করে বলব যে এটা আপনারাই করেছেন। আজকে আপনারা বুকে হাত দিয়ে বলুন যে কেন তাদের উলঙ্গ করেছেন এবং এর জন্য আজকে দায়ী কে? কারা তাদের এই অবস্থায় মধ্যে এনে দাঁড় করিয়েছেন? এই বিচার আজকে করা দরকার। আর ৩০টি ব্লকে ইনসেনটিভ কেয়ারের কথা বলা হয়েছে। আমি বলেছি যে ব্লকগুলিতে সব চেয়ে বেশি বন্যা হয়েছে সেই এলাকাকে অগ্রগণ্য করা হবে। এই কথা বলে আপনারা আমার ব্যয় বরাদ্দকে সমর্থন করবেন এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

The motion that the amount of Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Shrimati Nirupama Chatterjee that a sum of Rs. 46,71,35,000/- be granted for expenditure under Demand No. 46, Major Heads: "288—Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced persons and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classess), and 688—Loans for Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced persons and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and other Backward Classes)", was then put and agreed to.

## DEMAND NO. 63

Major Heads : 321—Village and Small Industries (Excluding Public Undertakings), 521—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings), and 721—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings)

**Shri Chittabrata Mazumdar :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 8,61,05,000 be granted for expenditure under Demand No. 63, Major Heads : "321—Village and Small Industries (Excluding Public Undertakings), 521—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings), and 721—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings)".

অভূতপূর্ব বন্যাপরিস্থিতি এ বছরে ক্ষুদ্র ও কুটির শিল্প বিভাগের স্বাভাবিক অগ্রগতিকে বেশ কিছুটা ব্যহত করলেও ১৯৭৮-৭৯ সালে বিভাগের কাজকর্মে এক নতুন গতিবেগ সৃষ্টি হয়েছে। বন্যাবিধ্বস্ত অগণিত কুটির শিল্পকে অর্থনৈতিক পুনর্বাসনের যে গুরুদায়িত্ব এই বিভাগের কর্মীদের ওপর এসে পড়েছিল তা পালনের উপযোগী যথেষ্ট সংখ্যক কর্মীর অভাব থাকা সত্ত্বেও, পঞ্চায়েতের সহযোগিতায় স্বল্প সময়ের মধ্যে যেভাবে যোগ্যতার সঙ্গে তারা শিল্পীদের হাতে সরাসরি সাহায্য পৌছে দিচ্ছে, তা অবশ্যই উল্লেখের অপেক্ষা রাখে।

বর্তমানে আর্থিক বছরে জানুয়ারি মাস পর্যন্ত মোট ৭,৪১৪টি শিল্পসংস্থা নিবন্ধভুক্ত হয়েছে। গ্রামীণ শিল্প প্রকল্প সহ বি এস এ আই ঋণ ১৯৭৭-৭৮ সালে যেখানে ৪৬ লক্ষ টাকা বণ্টন করা হয়েছিল, সেখান বর্তমান বছরে ৬৪ লক্ষ টাকা বণ্টন হবে বলে আশা করা যাচ্ছে। শিল্প সমবায় সংস্থাগুলির জন্য ইতিমধ্যেই ৭.৩৭ লক্ষ টাকা সুপারিশ করা হয়েছে। মার্জিন মানি প্রকল্প এবং ভরতুকি প্রকল্পেও চলতি বছরে অগ্রগতি ঘটেছে।

বিগত বাজেট ভাষণে অতিরিক্ত কর্মসংস্থান প্রকল্প এবং উৎসাহ প্রকল্প দুটির শর্তাবলির পরিবর্তনের বিষয় বিবেচনার প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল। চলতি বছরে দুটি প্রকল্পেই নতুনভাবে অনেকগুলি সুবিধা দেওয়া হয়েছে। অতিরিক্ত কর্মসংস্থান প্রকল্পটির পরিবর্তনের ফলে বর্তমানে উপার্জনশীল সক্ষম ব্যক্তিও এর আওতাভুক্ত হচ্ছেন। বিনিয়োগ ও কর্মসংস্থানের আনুপাতিক হার ১৫,০০০ : ১ থেকে বাড়িয়ে ২৫,০০০ : ১ করা হয়েছে। প্রতিষ্ঠিত সংস্থাগুলির সম্প্রসারণ কর্মসূচিও এই প্রকল্পের আওতাভুক্ত হয়েছে।

নতুন উৎসাহ প্রকল্পটি রাজ্যের নতুন শিল্পসংস্থাগুলিকে অনেকগুলি নতুন সুযোগ-সুবিধার কথা ঘোষণা করেছে। নতুন প্রকল্পটি কলকাতা কর্পোরেশন এবং হাওড়া, বালি, উত্তরপাড়া, শ্রীরামপুর, গার্ডেনরিচ, সাউথ সুবার্বন, উত্তর দমদম, দক্ষিণ দমদম, বরানগর, টিটাগড় ও ব্যারাকপুর পৌর এলাকা বাদে সমগ্র পশ্চিমবঙ্গে কার্যকর হচ্ছে। ক্ষুদ্রশিল্প সংস্থা এবং সহায়ক সংস্থাগুলি ছাড়াও হস্তশিল্প, তাঁতশিল্প, শিল্প সমবায়, খাদি প্রভৃতিও এর আওতাভুক্ত হচ্ছে।

স্থির পুঁজি বিনিয়োগের ওপরে ভরতুকি দেবার ব্যবস্থা চালু থাকছে। কার্যকর মূলধনের সুদের ওপরে ৩% হারে ভরতুকির উর্ধ্বসীমা বাতিল করা হয়েছে। বিদ্যুৎ ব্যবহারের জন্য ভরতুকির হার ২৫% থেকে ৩০% বাড়ানো হয়েছে। শেড ভাড়ার ভরতুকির হার বাড়ানো হয়েছে প্রথম বছরে ২৫% থেকে ৫০%, দ্বিতীয় বছরে ১৫% থেকে ২৫% এবং তৃতীয় ও পরবর্তী বৎসরগুলিতে ১৫%। এছাড়া এই ভরতুকি কলকাতা সহ পশ্চিমবঙ্গের সর্বত্র কার্যকর হবে।

উপরোক্ত ৪টি সুবিধা ছাড়া নতুন যে সুবিধাগুলি দেওয়া হচ্ছে, সেগুলি যথাক্রমে ডিজেল জেনারেটার থেকে বিদ্যুৎ ব্যবহারকারী সংস্থাগুলিকে প্রকৃত উৎপাদন-ব্যয় এবং সমপরিমাণ ইউনিট বিদ্যুতের সি ই এস সি হারে ব্যয়ের সম্পূর্ণ পার্থক্য অনুদান হিসাবে ফেরত, রেজিস্ট্রেশন ফি এবং স্ট্যাম্প ডিউটির সম্পূর্ণ অর্থ ফেরত, তিন বছরের প্রবেশ-কর ফেরত, অতিরিক্ত দু-বৎসরের বিক্রয়-কর ফেরত, ডিজেল জেনারেটার ক্রয় ও বসানোর উপরে ২০% ভরতুকি, উচ্চশক্তিসম্পন্ন বিদ্যুৎ লাইন টানবার ব্যয়ের ওপরে ২০% ভরতুকি বিধিবদ্ধ সংস্থা থেকে ভাড়া নেওয়া জমির ভাড়ার ১০০% প্রথম দু' বছরে এবং ৫০% ভাগ পরবর্তী ৩ বছরে ফেরত, সি এম ডি এ এলাকার বাইরে কারখানা স্থানান্তরের জন্য ব্যয়ের ২০% ফেরত। এ ছাড়া দার্জিলিং পার্বত্য এলাকা, ঝাড়গ্রাম মহকুমা এবং সুন্দরবন উন্নয়ন পর্ষদ এর আওতাভুক্ত এলাকার ২০% হারে পরিবহন ভরতুকি দেওয়া হচ্ছে। তফসিলি সম্প্রদায় তফসিলি উপজাতি ও শারীরিক অক্ষম শিল্পোদ্যোগীদের প্রতিক্ষেত্রে অতিরিক্ত ৫% অনুদানের ব্যবস্থা করা হয়েছে। এই প্রকল্প নতুন শিল্পোদ্যোগীদের স্বাবলম্বী হতে সাহায্য করবে।

অনুন্নত এলাকায় শিল্প গড়ে তোলবার প্রচেষ্টায় চলতি আর্থিক বছরে ইন্ডিয়ান ইনভেস্টমেন্ট সেন্টারের সহযোগিতায় উত্তর বাংলার পাঁচটি জেলার ২০ জন শিল্পোদ্যোগীদের ৪ মাসের প্রশিক্ষণ শেষ হয়েছে। বর্তমানে শিল্প স্থাপনের কার্যকর ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

চলতি আর্থিক বছরে ট্যাংরায় চর্ম শিল্পের সাধারণ সেবা-কেন্দ্রটি এবং সেন্ট্রাল টুলরুম অ্যান্ড ট্রেনিং সেন্টারটি কাজ শুরু করেছে। এর ফলে ক্ষুদ্রশিল্প সংস্থাগুলি উৎপাদনের মান উন্নয়নে সক্ষম হচ্ছে। রাজ্যে জাতীয় ক্ষুদ্রশিল্প সংস্থার বিনিয়োগবৃদ্ধির ওপরে গুরুত্ব আরোপ করা হয়েছে। চলতি বছরে ১৬২টি সংস্থার মোট ১,২০,৮৮,৮১০ টাকার যন্ত্রপাতির সুপারিশ জাতীয় ক্ষুদ্রশিল্প সংস্থার কাছে পাঠানো হয়েছে।

ক্ষুদ্রশিল্পে উৎপন্ন দ্রব্যের বাজার সম্পর্কে প্রয়োজনীয় তথ্যের অভাব মোটানোর উদ্দেশ্যে ক্ষুদ্রশিল্পের জন্য সংরক্ষিত ৮০৭টি বিষয়ের মধ্যে নির্বাচিত ১০০টি বিষয় সম্পর্কে বাজার সংক্রান্ত তথ্য অনুসন্ধানের জন্য ইন্ডিয়ান ইনস্টিটিউট অব ম্যানেজমেন্টকে দায়িত্ব দেওয়া হয়েছে। এ জন্য ব্যয় হবে ৮৮,৫৫০ টাকা।

এ বছর পশ্চিম দিনাজপুর, পুরুলিয়া এবং বাঁকুড়ায় হস্তশিল্পিদের আদমশুমার শুরু হয়েছে। আগামী বছর অবিশষ্ট জেলাগুলিতে এ কাজ শুরু হবে।

ক্ষুদ্রশিল্প সংস্থার উৎপাদিত পণ্যের বিপণনে সাহায্যের উদ্দেশ্যে দিল্লির জাতীয় ক্ষুদ্রশিল্প মেলায় আমাদের মন্ডপ বিশেষ সাফল্য অর্জন করেছে। এই প্রথম আমাদের দপ্তর ঠিকাদারদের ওপরে নির্ভর না করে নিজস্ব সংগঠন এবং শক্তির ওপরে দাঁড়িয়ে এ ধরনের প্রদর্শনী

সংগঠিত করে। এ কাজে কর্মীদের ভূমিকা ত্রুটি সত্ত্বেও উল্লেখযোগ্য। মেলায় বিভিন্ন সংস্থা থেকে মোট ছ' কোটি টাকার বাণিজ্যিক অনুসন্ধান আমাদের মন্ডপে এসেছে।

অনুন্নত এলাকায় শিল্পসম্প্রসারণ এবং একই কেন্দ্র থেকে বিভিন্ন বিষয়ে সাহায্য জোগানোর উদ্দেশ্যে কেন্দ্রীয় সরকার পরিকল্পিত জেলা শিল্পকেন্দ্র রাজ্যের ১৫টি জেলাতেই গড়ে উঠেছে। জেলা শিল্পকেন্দ্রগুলিকে শক্তিশালী করবার কাজ এগিয়ে চলেছে।

ক্ষুদ্র ও কুটির শিল্পে সরকারি সংস্থার মাধ্যমে কাঁচামাল সরবরাহের কাজেও লক্ষণীয় অগ্রগতি ঘটেছে। ১৯৭৭-৭৮ এবং ১৯৭৮-৭৯ সালের ১০ই মার্চ পর্যন্ত হিসাব থেকে দেখা যাবে লৌহ-ইস্পাত বিক্রয় ২,৭২৪ মেট্রিক টন থেকে ৯,২৮২ মেট্রিক টন ; নন-ফেরাস মেটাল ৩ মেট্রিক টন থেকে ৮৮ মেট্রিক টন ; হার্ডকোক ও ব্রিজ কোক ৪৫,৫৩২ মেট্রিক টন থেকে ৬৯,২৮৪ মেট্রিক টন ; প্যারাফিন ওয়াক্স ১,১৪০ মেট্রিক টন থেকে ৫,১০৮ মেট্রিক টন বেড়েছে। ট্যালো এ বছর বিক্রয় হয়েছে ১,৬৫০ মেট্রিক টন এবং ডোডেসিল বেঞ্জিন ১০৭ মেট্রিক টন বিক্রয় হয়েছে। টাকার অঙ্কে পশ্চিমবঙ্গ ক্ষুদ্রশিল্প সংস্থা ১৯৭৭-৭৮ সালে যেখানে কাঁচামাল বিক্রয় করেছে ৩ কোটি ১৮ লক্ষ ২৭ হাজার টাকার, সেখানে এ বছর ১০ই মার্চ পর্যন্ত বিক্রয় করেছে ৭ কোটি ৬৬ লক্ষ ৪৪ হাজার টাকার। আশা করা যায় যে এ বছর কাঁচামাল বিক্রয় ৮ কোটি ৪০ লক্ষ টাকা ছাড়িয়ে যাবে।

হস্তশিল্প উন্নয়ন সংস্থা এ বছর শঙ্খশিল্পীদের মধ্যে মার্চ মাসের প্রথম সপ্তাহ পর্যন্ত ৮ লক্ষ ৩৩ হাজার ২৬৩ টাকার শঙ্খ বিক্রয় করেছে। এই সংস্থা গত বছর ৩০০ মাদুর শিল্পীকে কাঁচামাল যোগান দিয়েছে। এ বছর এই সংস্থা ১,৯০০ মাদুরশিল্পীকে কাঁচামালের যোগান দিয়েছে। আগামী বছর ক্ষুদ্র ও কুটির শিল্পের আরও কিছু কাঁচামাল সরকারি সংস্থার মাধ্যমে সরবরাহের পরিকল্পনা আমাদের আছে।

শিলিগুড়ি, দুর্গাপুর, কল্যাণী ও হাওড়ায় ইতিমধ্যেই কাঁচামালের মজুত ভান্ডার কাজ করছে। খড়গপুর এবং সাঁইথিয়াতে আগামী বছর মজুত ভান্ডার গড়া হবে।

পশ্চিমবঙ্গ ক্ষুদ্রশিল্প সংস্থা ঘুটগোড়িয়ায় বঁড়শি-শিল্পীদের থেকে সরাসরি ক্রয় করে বিক্রয় করবার ফলে শিল্পীদের উপার্জন পূর্বের প্রতি হাজার ৭৫ পয়সা থেকে ১ টাকার পরিবর্তে প্রতি হাজার ২.৫০ টাকা থেকে ৮.৫০ টাকা পর্যন্ত বেড়েছে। এ বছর সংস্থা ৯ লক্ষ ১৮ হাজার ৬৩২ টাকার বঁড়শি বিক্রয় করেছে। আগামী বছর বাঁকুড়া জেলার অন্যান্য অঞ্চলের বঁড়শি-শিল্পীদের এই প্রকল্পের অধীনে আনা হবে। এ ছাড়াও ক্ষুদ্রশিল্প সংস্থা আগামী বছর পুরুলিয়ার তুরপুন, হাওড়ার পোলো বল শিল্পীদের থেকে সরাসরি ক্রয় করে বিক্রয়ের পরিকল্পনা গ্রহণ করেছে। এ ছাড়া উত্তরবাংলার আনারসজাত সংরক্ষিত ফল বিক্রয়ের বিষয়টি পরীক্ষা করে দেখা হচ্ছে।

রাজ্যের শিল্প-তালুকগুলির ভাড়া আদায়ের ক্ষেত্রেও উল্লেখযোগ্য অগ্রগতি লক্ষ্য করা যাচ্ছে। ভাড়া আদায়ের হার ১৯৭৬-৭৭ সালের ছিল ২৪%, ১৯৭৭-৭৮ সালে তা বেড়ে দাঁড়ায় ২৯% এবং ১৯৭৮-৭৯ সালে তা বেড়ে দাঁড়িয়েছে ৩৩%। ক্ষুদ্রশিল্প অধিকার পরিচালিত

শিল্প-তালুকের ক্ষেত্রেও এ অগ্রগতি লক্ষ্য করা যাবে।

আগামী আর্থিক বছরের মধ্যেই খড়গপুর, দুর্গাপুর, শিলিগুড়ি, হলদিয়া শিল্প-তালুক এবং রায়গঞ্জ বাণিজ্য-তালুক নির্মাণের কাজ শেষ হবে। জমি সংক্রান্ত সমস্যা দেখা না দিলে আগামী বছরই সাঁইথিয়া, বোলপুর, ডানকুনি, শ্রীরামপুর এবং ঝাড়গ্রাম শিল্প-তালুক নির্মাণের কাজ শুরু করা হবে। এছাড়া কার্শিয়াং, বড়জোড়া এবং পুরুলিয়া জেলায় শিল্প-তালুক নির্মাণের বিষয়টি আমরা বিবেচনা করছি।

আগামী বছর ক্ষুদ্র ও কুটির শিল্পে উৎপন্ন কিছু অত্যাবশ্যক পণ্য পঞ্চায়েতের মাধ্যমে গ্রামাঞ্চলে বিপণনের এক প্রকল্প আমাদের পরীক্ষাধীন আছে। এই প্রকল্পের মাধ্যমে ব্যাপকভাবে উৎপাদকদের সঙ্গে গ্রামের ক্রেতাসাধারণের প্রত্যক্ষ সম্পর্ক গড়ে তোলা সম্ভব হবে।

উপরোক্ত প্রকল্পগুলি ছাড়াও আগামী বছর দার্জিলিং পার্বত্য অঞ্চলে অল ইন্ডিয়া হ্যান্ডিক্রাফটস বোর্ড-এর সহযোগিতায় পাঁচটি কার্পেট উৎপাদন প্রশিক্ষণকেন্দ্র স্থাপন করা হবে। প্রাথমিকভাবে শিঙ্গীমারী, সোনাদা, তাকদা, সুকিয়াপুকুরী এবং কালিম্পং এই কেন্দ্রের স্থান হিসাবে নির্বাচিত হয়েছে। এ ছাড়া দার্জিলিং পার্বত্য অঞ্চলে একটি ছাতা উৎপাদন ও প্রশিক্ষণ প্রকল্প এবং উল-বোনা প্রকল্পের কাজও এ বছরই শুরু হবে।

শিল্পোদ্যোগী বিকাশ প্রকল্পের অঙ্গহিসাবে আমরা আগামী বছর থেকে ক্ষুদ্রশিল্পে যৌথ উদ্যোগে শিল্প গড়ে তোলবার এক পরিকল্পনা কার্যকর করছি। এই প্রকল্পে যে-সমস্ত শিল্প সংস্থা গড়ে উঠবে, সেগুলির সঙ্গে কয়েক বছর যুক্ত থাকবার পর শিল্পোদ্যোগী সম্পূর্ণ দায়িত্ব গ্রহণে ইচ্ছুক থাকলে সরকার পরিচালনার দায়িত্ব থেকে সরে আসবে।

বাজেট-ভাষণের সময় মাননীয় অর্থমন্ত্রী মহাশয় ঘোষণা করেছিলেন যে প্রতি জেলায় আগামী বছর সাধারণ কর্মসূচি ছাড়াও সরকারি উদ্যোগে অন্ততঃপক্ষে দুটি করে ক্ষুদ্রশিল্প সংস্থা গড়ে তোলা হবে। কোন জেলায় কি শিল্প গড়ে তোলা হবে তা স্থির করবার পূর্বে আমরা নীতিগতভাবে কয়েকটি বিষয়ের ওপরে গুরুত্ব আরোপ করেছি। আমরা সরকারি উদ্যোগে সেই সমস্ত শিল্পই গড়ে তুলব, যেগুলি কাঁচামাল হিসাবে এমন অব্যবহৃত সম্পদের ব্যবহার করবে যা পরোক্ষভাবে গ্রাম্য অর্থনীতির বিকাশ ঘটাবে অথবা যেগুলির শেষ উৎপাদন নতুনভাবে ক্ষুদ্র ও কুটির শিল্পের কাঁচামাল হিসাবে ব্যবহৃত হবে। আমি এখন জেলাভিত্তিক শিল্পগুলির নাম ঘোষণা করছি—

কুচবিহার ঃ (১) নিকোটিন সালফেট, (২) হাতে-তৈরি কাগজ ;

জলপাইগুড়ি ঃ (১) অক্সালিক অ্যাসিড, (২) শালসিড অয়েল, (৩) ডলোমাইট ক্রাশিং ;

দার্জিলিং ঃ (১) পাইন উড রেজিন, (২) কার্ডামাম অয়েল, (৩) জিঞ্জার প্রোডাক্টস ;

পশ্চিম দিনাজপুর ঃ (১) ব্রান অয়েল, (২) বেটিং এজেন্ট ;

মালদহ ঃ (১) ফ্রুট প্রসেসিং, (২) আমআঁটির তেল, (৩), পিউপা অয়েল ;

মুর্শিদাবাদ ঃ (১) জুট বোর্ড, (২) ফ্রুট প্রসেসিং ;

নদীয়া ঃ (১) জুট বোর্ড, (২) সার্জিকাল রাবার গুডস ;

চব্বিশ পরগনা ঃ (১) ট্যানিং এক্সট্র্যাক্ট, (২) লেদার বোর্ড, (৩) কয়্যার, (৪) জিপ ফাসনার ;

হাওড়া ঃ (১) রোগনাইন-বি, (২) সোডিয়াম বেনজয়েট ;

হুগলি ঃ (১) রি-ক্লেমড রাবার (২) ফ্লাই অ্যাশ ব্রিকস ;

বর্ধমান ঃ (১) স্মরবিটাল, (২) রিফ্র্যাক্টরিজ ;

বীরভূম ঃ (১) চায়না ক্লে ওয়াশারি, (২) বেরিয়াম-সালফেট ;

বাঁকুড়া ঃ (১) চায়না ক্লে ওয়াশারি (২) এসেন্সিয়াল অয়েল, (৩) ব্রুসিন অ্যান্ড স্ট্রিকনিন ;

পুরুলিয়া ঃ (১) চায়না ক্লে ওয়াশারি, (২) লিমপো সিমেন্ট, (৩) ফ্লাই অ্যাশ ব্রিকস ;

মেদিনীপুর ঃ (১) শালসিড অয়েল, (২) প্যারাফিন ওয়াক্স, (৩) কয়্যার, (৪) ক্যাসু-নাট শেল গাম।

যে সমস্ত জেলায় দুটির বেশি শিল্পের কথা বলা হয়েছে সেখানে অন্তত দুটি শিল্প গড়ে তোলা হবে। সম্ভব হলে দুটির বেশিও স্থাপন করা হবে।

আগামী বছর থেকে রাজ্যের শিল্পসংস্থাগুলি সম্পর্কে পদ্ধতিগতভাবে তথ্য সংগ্রহ, সংগৃহীত তথ্যের ভিত্তিতে প্রয়োজনীয় ব্যবস্থাগুলি গ্রহণ করা প্রভৃতি বিষয়ে কেন্দ্রীয় প্রশাসনিক নিয়ন্ত্রণের ব্যবস্থা করা হবে। এর ফলে শিল্পসংস্থাগুলিকে প্রয়োজনে সাহায্য করা সম্ভব হবে। পূর্বে এ ধরনের প্রশাসনিক নিয়ন্ত্রণ ও নেতৃত্ব ছিল না।

রাজ্যের তাঁতশিল্প সম্পর্কে সরকার কয়েকটি গুরুত্বপূর্ণ পদক্ষেপ গ্রহণ করেছেন। রাজ্যের তাঁতশিল্পী সমবায় সংস্থাগুলি সম্পর্কে অনুসন্ধান চালিয়ে দেখা গেছে যে, ১,৪৫৯টি রেজিস্টার্ড সমবায় সংস্থার মধ্যে ৬৩২টি সংস্থাই হয় ভুয়া, নতুবা মৃত। এগুলির রেজিস্ট্রেশন বাতিলের জন্য সমবায় দপ্তরের সঙ্গে প্রয়োজনীয় যোগাযোগ করা হয়েছে এবং এ সম্পর্কে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। অবশিষ্ট সমবায়গুলির মধ্যে মাত্র ২০০টি ভালভাবে চলেছে। রুগ্ন সমবায়গুলিকে শক্তিশালী করবার জন্য কিছু কর্মসূচি গ্রহণ করা হয়েছে।

তথ্য থেকে দেখা গেছে যে, মাত্র ২৩% তাঁতশিল্পী সমবায়গুলিতে সংগঠিত। প্রচলিত সমবায়গুলি আবার অনেক ক্ষেত্রেই তাঁত-মালিকদের দ্বারা পরিচালিত। ফলে এগুলি ক্ষুদ্র তাঁতশিল্পীদের স্বার্থকে প্রতিনিধিত্ব করে না। সমবায়গুলির সদস্যসংখ্যাও অনেক ক্ষেত্রেই খুব কম।

[5-20 — 5-30 P.M.]

ষষ্ঠ পঞ্চবার্ষিক পরিকল্পনাকালে সমবায়গুলিতে ৬০% তাঁতশিল্পীকে সংগঠিত করবার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। এ জন্য একদিকে দুর্বল সমবায় সংস্থাগুলির সদস্যসংখ্যা বাড়াবার কর্মসূচি গ্রহণ করা হয়েছে ; অন্যদিকে নতুন সমবায় সংগঠিত করবার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে।

উপরোক্ত কর্মসূচির সাথে সাথে হস্ত ও শক্তি চালিত তাঁতশিল্প উন্নয়ন সংস্থার অধীনে কেবলমাত্র একটি ও দুটি তাঁতের মালিকদের নিয়ে ব্লক-ভিত্তিতে ১৩০টি সমবায় সংস্থা গড়ে তোলবার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। পঞ্চায়েত সংস্থার সহযোগিতায় সমবায় সংস্থাগুলি গড়ে তোলার কাজ শুরু হয়েছে। আগামী আর্থিক বছরের মধ্যেই এগুলি উৎপাদন শুরু করবে। এভাবে গড়ে ওঠা সমবায়গুলি ২-৩ বছরের মধ্যে স্বাবলম্বী হয়ে উঠবে বলে আশা করা যায়।

তাঁতশিল্পীদের সারা বছর কাজ এবং নিশ্চিত মজুরির ব্যবস্থার উদ্দেশ্যে জনতা কাপড় উৎপাদনের কাজ এগিয়ে চলেছে। ভয়াবহ বন্যা সত্ত্বেও এ বছর এপ্রিল থেকে ডিসেম্বর মাসের মধ্যে ২৮ লক্ষ জনতা শাড়ি উৎপাদন ও বিক্রয় হয়েছে। এর ফলে কমপক্ষে ৫,০০০ তাঁতশিল্পীকে নিয়মিত কাজ যোগানো সম্ভব হয়েছে। ৪০ সুতার জনতা শাড়ি ছাড়াও ৬০ সুতার জনতা শাড়ি উৎপাদিত হচ্ছে। এ ছাড়া এখন থেকে জনতা প্রকল্পে ধুতি, লুঙ্গি, লংক্লথ এবং শার্টিং উৎপাদন করা হবে। আগামী আর্থিক বছরে জনতা প্রকল্পে মোট কমপক্ষে ২.৫ কোটি বর্গমিটার কাপড় উৎপাদনের কর্মসূচি গ্রহণ করা হয়েছে।

তাঁতশিল্পীদের উৎপাদিত কাপড়ের বাজার সৃষ্টির উদ্দেশ্যে এ বছর কতকগুলি গুরুত্বপূর্ণ পদক্ষেপ গ্রহণ করা হয়েছে। রাজ্যের সমস্ত সরকারি দপ্তরে এবং সংস্থার তাঁত এবং খাদি বস্ত্র ক্রয় বাধ্যতামূলক করে সরকার একটি নির্দেশ জারি করেছে।

অতীতে বিভিন্ন সরকারি সংস্থায় তাঁতবস্ত্রের খুচরা মূল্য নির্ধারণের কোনও নির্দিষ্ট নীতি ছিল না। চলতি বছরে এ সম্পর্কে একটি নির্দিষ্ট নীতি স্থির করা হয়েছে। এই নীতি অনুসারে বস্ত্রের সংগ্রহমূল্যের ওপরে নিম্নলিখিত হারে কমিশন যুক্ত করে বস্ত্রের খুচরা মূল্য নির্ধারণ করা হচ্ছে ঃ

সিল্ক—১০% ; সুতিবস্ত্র—৩০ টাকা পর্যন্ত মূল্যের ওপরে ১৫% হারে, ৩১-১০০ টাকা মূল্যের ওপরে ২০% হারে এবং ১০০ টাকার অধিক মূল্যের ওপরে ২৫% হারে।

এর ফলে তাঁতবস্ত্রের খুচরা মূল্য অনেক জনপ্রিয় হয়েছে এবং বাজার সম্প্রসারিত হয়েছে।

এ বছরই প্রথম হস্ত ও শক্তি চালিত তাঁত উন্নয়ন সংস্থা বিভিন্ন অঞ্চলে দরিদ্র তাঁতশিল্পীদের থেকে সরাসরি তাঁতবস্ত্র ক্রয় করে মহাজনী শোষণ থেকে তাদের কিছুটা মুক্ত করতে পেরেছে।

সর্বভারতীয় মেলাগুলিতে অংশগ্রহণের মাধ্যমেও পশ্চিমবাংলার তাঁতবস্ত্রের বাজারকে সম্প্রসারিত করা সম্ভব হয়েছে। বিগত নভেম্বর-ডিসেম্বর মাসে দিল্লিতে অনুষ্ঠিত জাতীয় ক্ষুদ্রশিল্প মেলায় পশ্চিমবঙ্গ ছয় লক্ষ বত্রিশ হাজার টাকার বস্ত্র বিক্রয় করেছে। কলকাতায় অনুষ্ঠিত মেলায় পশ্চিমবঙ্গ প্রথম স্থান অধিকার করেছে। মোট বিক্রয়ের পরিমাণ ৩০ লক্ষাধিক টাকা হবে।

অ্যাপেক্স সোসাইটি এবং হস্ত ও শক্তি চালিত তাঁত উন্নয়ন সংস্থার বার্ষিক বিক্রয়ের ধারাবাহিক অগ্রগতি ঘটেছে। ১৯৭৬-৭৭ সালের মোট বিক্রয় ছিল ৩ কোটি ১ লক্ষ টাকা, ১৯৭৭-৭৮ সালে তা বেড়ে ৫ কোটি ৭৬ লক্ষ টাকায় পৌঁছায়। বর্তমান বৎসরে অনুমানিক ৮ কোটি ৬ লক্ষ টাকায় দাঁড়াবে।

রাজ্যের তাঁতশিল্পে সজ্জাবস্ত্রের ওপরে গুরুত্ব আরোপ করা হয়েছে। পরীক্ষামূলকভাবে পাট ও রেয়ন মিশ্রিত সুতায় সজ্জাবস্ত্র উৎপাদনেব কাজ শুরু হয়েছে। পরীক্ষামূলকভাবে আগামী বছর পলিয়েস্টার বস্ত্র উৎপাদনের জন্য ধনিয়াখালি ও শান্তিপুরে দুটি প্রকল্প চালু হচ্ছে। এছাড়া নকশা প্রভৃতির বিকাশের ওপরেও গুরুত্ব আরোপ করা হয়েছে।

তাঁতহীন তাঁতশিল্পীদের মধ্যে তাঁত সরবরাহের প্রকল্পটি আগামী বছর গুরুত্ব লাভ করবে।

হোসিয়ারি শিল্প এতদিন এ রাজ্যে অবহেলিত ছিল। হাওড়া জেলায় সম্প্রতি একটি হোসিয়ারি সমবায় গঠিত হয়েছে। পরীক্ষামূলকভাবে এটি আগামী বছরে চালু হবার পর এ ধরনের আরও সংস্থা গড়ে তোলা হবে।

রাজ্যের তাঁতশিল্পীদের উন্নয়নের পথে প্রধান বাধা সুতার উচ্চমূল্য। সারা দেশে একই দামে তুলা বিক্রয়ের নীতি গ্রহণের জন্য আমরা বার বার কেন্দ্রীয় সরকারকে জানিয়েছি। কিন্তু আজ পর্যন্ত কেন্দ্রীয় সরকার এ আবেদনে সাড়া দেন নি।

রাজ্যে রেশম উৎপাদন বৃদ্ধির লক্ষ্যকে সামনে রেখে ছয়টি সম্প্রসারণকেন্দ্র, ৫০টি চৌকি রিয়ারিং কেন্দ্র, দুটি গ্রেনেজ এবং দুটি কমপোজিট ইউনিট স্থাপন করা হয়েছে। পুরুলিয়া, বাঁকুড়া এবং মেদিনীপুরে ১৫২ জনকে রেশম চাষ সম্পর্কে শিক্ষা দেওয়া হয়েছে। অপর একটি প্রকল্পে ঝাড়গ্রাম অঞ্চলে ৫০ একর জমিতে একটি তুঁত খামার স্থাপিত হয়েছে এবং ৪৫ জনকে শিক্ষা দেওয়া হয়েছে।

পার্বত্য উন্নয়ন প্রকল্পে বর্তমান বৎসরে ১৮০ জন নতুনভাবে রেশমচাষ শুরু করেছে। পার্বত্য এলাকায় মোট ৭৫০ একর জমির মধ্যে বর্তমান বৎসরেই ১৭৭.৫৪ একর জমিতে তুঁতচাষ শুরু হয়েছে।

বর্তমান বৎসরে রাজ্যে মোট ১,৫০০ একর জমিতে নতুনভাবে রেশমচাষ শুরু হয়েছে এবং এর ফলে ১৮,০০০ জনের কর্মসংস্থান সম্ভব হয়েছে। রেশমচাষ সম্প্রসারণের পথে শিক্ষিত কর্মীর অভাব একটি বড় বাধা। পূর্বতন সরকার এ দিকে কোনও নজর দেন নি।

এ সমস্যা সমাধানের জন্য ১২০ জনকে সংক্ষিপ্ত পাঠ্যসূচি অনুসারে শিক্ষা দেওয়া হচ্ছে। এ ছাড়া বহরমপুরে শিক্ষার্থীর সংখ্যা ১০ থেকে বাড়িয়ে ৪০ জন করা হয়েছে। এ পদ্ধতি যোগ্য কর্মীর অভাব কিছুটা মেটাতে সক্ষম হবে।

আগামী বৎসর রাজ্যে ৩,০০০ একর জমিতে তুঁতচাষ বাড়িয়ে ৩৬,০০০ জনের কর্মসংস্থানের লক্ষ্যকে সামনে রেখে কিছু কর্মসূচি গ্রহণ করা হয়েছে—

(১) চৌকি রিয়ারিং কেন্দ্রের সম্প্রসারণ।

(২) চাষিদের শিক্ষাদান।

(৩) উন্নত মান সুনিশ্চিত করতে ডিম উৎপাদনের ওপরে প্রশাসনিক নিয়ন্ত্রণ।

(৪) নতুন এলাকায় এবং পুরাতন এলাকায় তুঁত গাছের কলম সরবরাহের উদ্দেশ্যে উন্নত মানের তুঁতচাষ বাড়ানো।

(৫) পরীক্ষামূলকভাবে কালিম্পং, মালদহ এবং বহরমপুরে ড্রাইচেম্বার স্থাপন।

(৬) শিলিগুড়ি, ইসলামপুর এবং পুরুলিয়া অথবা বাঁকুড়াতে তিনটি রিলিং প্রশিক্ষণ ও সেবাকেন্দ্র খোলা।

(৭) মালদহ ও বহরমপুরে দুটি টুইস্টিং কেন্দ্র স্থাপন।

(৮) স্বেচ্ছামূলক রেশমগুটির বাজার সংগঠিত করা।

(৯) কাঁচামাল ব্যাঙ্ককে শক্তিশালী করা।

(১০) পরীক্ষামূলকভাবে সম্প্রসারণ সেবাকেন্দ্র স্থাপনের মাধ্যমে অ-তুঁতজাত রেশমের বিকাশ।

এই ব্যয় বরাদ্দের বিভিন্ন পরিকল্পনা অনুসারে সমস্ত খুঁটিনাটি ১৯৭৯-৮০ সালের সিভিল বাজেট এস্টিমেট, পার্ট টু বই-এ ১৮১১ থেকে ১৮৭৮ পৃষ্ঠায় দেওয়া আছে।

মাননীয় সদস্যদের সহযোগিতা কামনা করে আমি আপনার মাধ্যমে সভার সামনে ব্যয় বরাদ্দের দাবি অনুমোদনের জন্য পেশ করছি।

**Mr. Speaker :** All cut motion are in order and taken as moved.

**Shri Balai Lal Das Mahapatra :** Sir, I beg to move that the amount of Demand be reduced to Re. 1/-

**Shri Kironmay Nanda :** Sir, I beg to move that the amount of Demand be reduced to Re. 1/-

**Shri Ras Behari Pal :** Sir, I beg to move that the amount of

Demand be reduced by Rs. 100/-

**Shri Shamsuddin Ahmed :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

**Shri A.K.M. Hassanuzzaman :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

[5-30 — 5-40 P.M.]

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি :** মাননীয় সভাপতি মহাশয়, আমি আপনার মাধ্যমে ক্ষুদ্র ও কুটির শিল্প মন্ত্রী মহাশয় যে বাজেট রেখেছেন সেই সম্পর্কে দু-একটি কথা বলতে চাই। এই সম্পর্কে বলতে গিয়ে প্রথমেই বলতে হয় যে, কেন্দ্রীয় সরকার এই ক্ষুদ্র শিল্পের সম্প্রসারণ সর্বত্রভাবেই চাইছেন যে গ্রামীণ উন্নতি হোক, কেন্দ্রীয় সরকার এই প্রচেষ্টার উপর জোর দিয়েছেন। সঙ্গে সঙ্গে এখানে বৃহত্তর শিল্পমন্ত্রী শ্রী কানাইলাল ভট্টাচার্য মহাশয় সেদিন বললেন, গ্রামের উন্নতির জন্য এবং বেকারত্ব দূর করার জন্য একমাত্র ঐ গ্রামীণ কুটির শিল্পের প্রয়োজন এবং সেটা যদি না হয় তাহলে উন্নতি কখনও সম্ভব নয়। অর্থ মন্ত্রী মহাশয় তার ভাষণে এই কুটির শিল্পের উপর জোর দিয়েছেন আর বর্তমান মন্ত্রীও জোর দিয়েছেন। কিন্তু জোর দেওয়ার পিছনে আমরা দেখছি যে টাকা বরাদ্দ হয়েছে সেটা হচ্ছে ৮ কোটি ৬১ লক্ষ ৫ হাজার টাকা মাত্র। গত বছর বরাদ্দ হয়েছিল ৭ কোটি ৪ লক্ষ ৯৮ হাজার টাকা আর ১৯৭৭-৭৮ সালে হয়েছিল ৫ কোটি ৭৮ লক্ষ ২৯ হাজার টাকা। অর্থাৎ বলা যেতে পারে এই কুটির শিল্পের উপর যে সামান্য টাকা বরাদ্দ না হলে নয় সেই টাকা বরাদ্দ করেছেন এই সরকার। যদিও তারা বলেছেন যে কুটির শিল্প না হলে কিছুই হবে না। আমার প্রথম বক্তব্য হচ্ছে, তাঁত শিল্প সম্বন্ধে। এই তাঁত শিল্প পশ্চিমবাংলায় সব থেকে বড় শিল্প। তিনি তার ভাষণে বলেছেন যে, দিল্লি, কলকাতা এবং বিভিন্ন জায়গায় তাঁত শিল্পের প্রদর্শন করে প্রচুর টাকা এসেছে। কিন্তু তাঁত শিল্পীদের অবস্থাটা কি? তিনি বলেছেন এখানে দুটো ব্যবস্থা আছে, একটা হচ্ছে ওয়েস্ট বেঙ্গল স্টেট হ্যান্ডলুম উইভার কো-অপারেটিভ সোসাইটি এবং আরেকটা হচ্ছে হ্যান্ডলুম অ্যান্ড পাওয়ালুম ডেভেলপমেন্ট কর্পোরেশন। কিন্তু এই দুটি সম্পর্কে যে দুর্নীতি আছে সে সম্পর্কে কোনও কথা না বলে তিনি তাদের প্রশংসা করলেন এবং লক্ষ লক্ষ টাকা তাদের জন্য বরাদ্দ করলেন। কিন্তু এদের মাধ্যমে ক্ষুদ্র তাঁতীরা যে কি উপকৃত হচ্ছে সেকথা তিনি বললেন না। খাদি শিল্প সম্পর্কে বলছি খাদিতে ২০টা উদ্যোগ আছে তারা আজ কোনও উৎসাহ ব্যঞ্জক কিছু এই বাজেটের মধ্যে দেখতে পাচ্ছে না। গত বছর এবং এর আগের বছর যদিও কিছু ছিল এবার আর তা নেই। অথচ এর মাধ্যমে গ্রামের মানুষ উপকৃত হতে পারে। সেখানে আরও টাকা দেবার কথা, আশা করি এদিকে আপনি দৃষ্টি দেবেন। ১৯৭৮-৭৯ সালের বাজেটে জেলা ভিত্তিক নানারকম শিল্পের কথা বলেছেন কিন্তু শিল্পের বরাদ্দ করতে গিয়ে যে টাকা দিয়েছেন সেই টাকা সত্যি সত্যিই ব্যবহার করা হচ্ছে কিনা তা দেখা দরকার। তুঁত চাষ সম্বন্ধে অনেক দুর্নীতি চলছে, সেটা দেখা দরকার। ঝাড়গ্রামে এই শিল্পের জন্য ২৬ লক্ষ টাকা দিয়েছেন। এই টাকা শিডিউল্ড কাস্ট ও ট্রাইবদের মধ্যে দেবার কথা ছিল কিন্তু তা দেওয়া হয়নি। আপনি ও ডাঃ মান্ডি গিয়ে দেখে আসুন এই কাজ

হচ্ছে কিনা? আগেকার আমলাদের মতোন এরা এখনও সেই সুযোগ সুবিধা ভোগ করছেন। সরকার যদি এই দুর্নীতি বন্ধ করতে চান তাহলে তাদের সেখান থেকে সরিয়ে দিন। যতগুলি কর্পোরেশন করেছেন তাদের মধ্যে যে দুর্নীতি আছে তা বন্ধ করা দরকার। শঙ্খ শিল্পের কথা বলব, ১৯৭৪ সালে ওয়েস্ট বেঙ্গল হ্যান্ডিক্র্যাফট ডেভেলপমেন্ট কর্পোরেশন করে তামিলনাড়ু থেকে কাঁচা মাল এনে শঙ্খ শিল্পীদের দেবার কথা ছিল। মেদিনীপুর বঙ্গমাতা শঙ্খশিল্পী সেন্ট্রাল কো-অপারেটিভ সোসাইটি একটা আছে। ১৮-২-৭২ সালে তাদের রেজিস্ট্রেশন হয়েছিল, রেজিস্ট্রেশন নম্বর 4WZ ১৯৭৩ সালে যখন রেজিস্ট্রেশন হল তা শুধু কলকাতার মধ্যে সীমাবদ্ধ রইল, সেখানকার শঙ্খ শিল্পীরা ডেপুটেশন দিয়েছিল কিন্তু তাদের জন্য কিছু করা হল না। বাঁশ একটা ইন্ডাস্ট্রি, এটা থেকে ঝুড়ি হয় কিন্তু তার জন্য অনুদান দেওয়া হয় মাত্র ২৫ টাকা এবং লোন দেওয়া হয় ২৫ টাকা। এটা দিয়ে তাদের কি উপকার করছেন আমি জানি না? এ বিষয়ে একটু চিন্তা করা দরকার। হাওড়ায় যে সমস্ত ইন্ডাস্ট্রি চলছে এর মধ্যে পাঁপড় একটা ইন্ডাস্ট্রি আছে, এই শিল্পে দুঃস্থ মেয়েরা কাজ করেন। কিন্তু এই শিল্পকে শুধু শহরে না রেখে গ্রামে প্রসার লাভ করানো দরকার। এই হাওড়ায় যেকোনও শিল্পই মন্ত্রী মহাশয়ের স্ত্রীর দ্বারা পরিচালিত হয়। সুরুচিও তার স্ত্রীর দ্বারা পরিচালিত হয়। আপনাদের এই নীতির পরিবর্তন করবার চেষ্টা করুন এবং দায়িত্বশীল মহিলাদের দিয়ে এই কাজ করান। পাঁশকুড়াতে একটি শিল্প আছে—চিরুনি শিল্প সেটা আজকে মরতে বসেছে এটা শিংয়ের দ্বারা তৈরি হয় এদিকে দৃষ্টি দেওয়া দরকার। ঝাড়গ্রামে কাজু বাদাম প্রোসেসিংয়ের জন্য একটা মিল করা হয়েছে কিন্তু সেখানে অনুন্নত শ্রেণীর লোকেরা কাজ পায় না। লৌহ, কাঠ, দড়ি, মৃৎ, চূণ ইত্যাদি শিল্পগুলির দিতে লক্ষ্য রাখা দরকার। নুন শিল্পকে বৃহত শিল্পের মধ্যে ফেলবেন না। এটা ঘরে ঘরেই তৈরি হত, সুতরাং এ বিষয়ে একটা পরিকল্পনা করার জন্য আবেদন জানাচ্ছি মরিচঝাঁপিতে যারা আছে তাদের জন্য যদি কুটির শিল্পের ব্যবস্থা করেন তাহলে অনেক সমস্যার সমাধান হবে। গ্রামে মানুষের দিকে দৃষ্টি দেবার কোনও পরিকল্পনা নেই বলে এই বাজেট আমি সমর্থন করতে পারছি না।

[5-40 — 5-50 P.M.]

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় সভাপাল মহাশয়, মন্ত্রী মহাশয় যে ৮ কোটি ৬১ লক্ষ ৫ হাজার টাকার ব্যয় বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করতে পারছি না। এটা একটা গুরুত্বপূর্ণ দপ্তর। পশ্চিমবাংলা তথা ভারতবর্ষের সামাজিক যে অবস্থা, বেকারদের যে অবস্থা, সেই অবস্থার পরিপ্রেক্ষিতে এই সমস্যার সমাধান করতে গেলে এই দপ্তরের একটা বিশেষ গুরুত্বপূর্ণ ভূমিকা আছে যেটা কেউ অস্বীকার করতে পারবেন না। কিন্তু দেখছি যে মাত্র ৮ কোটি ৬১ লক্ষ ৫ হাজার টাকায় বাজেট বরাদ্দ করা হয়েছে। আমি আনন্দিত হতাম যদি এই টাকার অঙ্ক আরও বেশি হত। আমরা দেখছি সমস্ত প্ল্যান বাজেটের মাত্র শতকরা ৩-৪ ভাগ এই বাজেটের জন্য ধরা হয়েছে। এই দপ্তরের দ্বারা স্বনির্ভরতা আনা যায়। কিন্তু শতকরা মাত্র ৩-৪ ভাগ যদি ব্যয় করা হয় তাহলে এই সরকারের চিন্তাধারা কোথায় যাচ্ছে সেটা সহজেই অনুমান করা যায়। কাজেই এটা যে আপনি আরও বাড়াতে পারেন নি তারজন্য আমি প্রথমে আপনার এই বাজেটকে সমর্থন করতে পারছি না। দ্বিতীয়ত যে টাকার দাবি এনেছেন সেই টাকাও সৎভাবে ঠিকভাবে ব্যয়িত হবে কিনা, সেখানে দলবাজি হবে না

এই রকম কোনও প্রতিশ্রুতি বা তার কোনও নজির অতীতে দেখিনি, সুতরাং আমরা ধরে নিচ্ছি এই টাকা যে ব্যয় হবে তারমধ্যে কারচুপি থাকবে। বন্যাতে মন্ত্রী মহাশয়ের দপ্তর থেকে হস্ত চালিত শিল্পীদের যে টাকা খয়রাতি সাহায্য হিসাবে বিলি করা হয়েছে তার মধ্যে অনেক কারচুপি হয়েছে। এই তথ্য আপনার কাছে পেশ করেছি অনেক প্রশ্নোত্তরের মাধ্যমে, কিন্তু তার কোনও প্রতিকার হয়নি। আপনাদের যে অঞ্চল প্রধান আছেন তারা যে লিস্ট সাবমিট করেছেন সেই লিস্টের ভিত্তিতে কোনও অনুসন্ধান না করে সেই খয়রাতি সাহায্য বিলি হয়ে গেছে। যেখানে তাঁতির সংখ্যা ৫০ সেখানে ১০০ জন তাঁতির টাকা নিয়ে যাচ্ছে। এইভাবে এই দপ্তরে দলবাজি হয়েছে, সেই কারণে আপনার বাজেটকে সমর্থন করতে পারছি না। মাননীয় সভাপাল মহাশয়, আমরা বলতে চাই যে প্রথম যুক্তফ্রন্ট সরকার যখন এসেছিলেন ১৯৬৭-৬৮ সালে তখন থেকে দেখছি এই দপ্তরের প্ল্যান্ড বাজেটে কিরকম অর্থ বরাদ্দের পরিমাণ কমতে শুরু করল। ১৯৬৭-৬৮ সালের প্ল্যান্ড বাজেটে ছিল ৯১ লক্ষ ৯৮ হাজার টাকা, সেটা ১৯৬৮-৬৯ সালে কমে দাঁড়াল ৬৯ লক্ষ টাকা। ১৯৬৯-৭০ সালে সেটা আরও কমে দাঁড়াল ৬০ লক্ষ টাকায়। ১৯৭০-৭১ সালে সেটা হল ৬২ লক্ষ টাকা। তারপর আমরা যখন ক্ষমতায় এলাম তখন ১৯৭২-৭৩ সালে সেটা বেড়ে হল ১ কোটি ৪৯ লক্ষ টাকা, ১৯৭৫-৭৬ সালে সেটা দাঁড়াল ২ কোটি ৩৩ লক্ষ টাকায়। এইভাবে যেখানে আমরা এই দপ্তরের প্ল্যান এস্টিমেট-এর পরিমাণ বাড়াবার চেষ্টা করেছিলাম সেখানে বামফ্রন্ট সরকার আসার পর সেই ধরনের প্রচেষ্টার অভাব দেখে আমরা অত্যন্ত দুঃখিত হলাম। আমরা অনেক আশা করেছিলাম যে এই দপ্তরের উপর অধিক গুরুত্ব আরোপ করে বেকার ভাইদের স্বনির্ভরতার ব্যবস্থা করে বামফ্রন্ট সরকার তাদের প্রতিশ্রুতি পালন করবেন, কিন্তু সেসব আমরা কিছুই দেখতে পেলাম না। আর একটা কথা মাননীয় সভাপাল মহাশয়, আপনার মাধ্যমে রাখতে চাই সেটা হচ্ছে বর্তমানে আপনার যে ডাইরেক্টরেট—সেই ডাইরেক্টরেট চলছে অত্যন্ত দলগতভাবে। যারা সৎ প্রশাসনে ছিলেন, অভিজ্ঞ প্রশাসনে ছিলেন তাদের ভয় দেখিয়ে নানাভাবে দামিয়ে রাখার চেষ্টা হচ্ছে, তাদের ট্রান্সফার করা হচ্ছে এবং আপনাদের কো-অর্ডিনেশন কমিটির কয়েকজন ব্যক্তি আপনার ডাইরেক্টরেট পরিচালনা করছেন। তার মধ্যে যিনি সবচেয়ে বেশি করছেন তার নাম হচ্ছে শ্রী রাধাকান্ত ভট্টাচার্য। আমরা শুনেছি তিনি সামান্য একজন কেরানি মাত্র, কিন্তু তার কাছ থেকে কোনও জিনিস যতক্ষণ পর্যন্ত পাস না হচ্ছে বা পরামর্শ না নেওয়া হচ্ছে ততক্ষণ পর্যন্ত কোনও কাজ হচ্ছে না, ডাইরেক্টরেট থেকে পাস হচ্ছে না। আর একজন হচ্ছে মহিলা, তার নাম হচ্ছে দীপা চ্যাটার্জি, তিনি একজন লোয়ার ডিভিসন ক্লার্ক, আমরা শুনেছি সমস্ত প্রদর্শনী তার চার্জে রেখে দিলেন, সম্প্রতি দিল্লিতে যে প্রদর্শনী হল তিনি দুবার এয়ার কন্ডিশন কোচে করে দিল্লি ঘুরে এসেছেন। এইভাবে দলবাজি শুধু যে করছেন তা নয়, সরকারের টাকা অপব্যয় করছেন, যার জন্য আমি বলেছিলাম আপনার এই বাজেটকে সমর্থন করতে পারছি না।

তৃতীয় একজন ব্যক্তি আছেন তার নাম হচ্ছে সুনীল দত্ত, তিনি আগে ছিলেন স্টেনো, এখন তাকে ভিজিল্যান্স অফিসার করা হয়েছে। এই ভিজিল্যান্স অফিসার করে সবাইকে ভূতের ভয় দেখানো হচ্ছে যে—যে আপনাদের দলের মতের বিরুদ্ধে কাজ করবে, আপনাদের মনোমতো হয়ে চলবে না, তাকে ভিজিল্যান্স অফিসাররের ভয় দেখানো হচ্ছে যে তোমার

বিরুদ্ধে ফাইল ওপেন হবে। অথচ এই সমস্ত লোকের আত্মীয় স্বজন বন্ধু যারা তাদের ২-৩ টা করে প্রোমোশন হয়ে যাচ্ছে। শুনছি তেজেন বোস নামে একজন আছে, কর্মচারী হিসাবে তার খুব সুনাম আছে বলে আমি জানি না, সম্প্রতি সুনীল দত্তের বন্ধু হওয়ার জন্য তিনি তিনটি প্রোমোশন পেয়েছেন। এইভাবে আপনার দপ্তর একটা অসৎ দপ্তরে পরিণত হয়েছে। সেজন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাব তিনি যেন তার দপ্তর সম্পর্কে সজাগ দৃষ্টি রাখেন, যাতে দলবাজি অচিরে বন্ধ হয় সে সম্বন্ধে তিনি যেন নজর দেন। আমি দেখেছি এই দপ্তরের যাদের ২০-৩০ বছরের অভিজ্ঞতা আছে, যারা জানেন কিভাবে দপ্তর চালাতে হয়, কিভাবে কুটির শিল্প স্থাপন করতে হয়, নতুন যে সমস্ত অনভিজ্ঞ ছেলেরা আসছে তাদের কিভাবে সাহায্য করতে হয়, কিভাবে প্রকল্প তৈরি করতে হয় এসব যারা জানেন সেই সমস্ত নন-ডবলিউ বি সি এস অফিসারদের জেলায় পাঠিয়ে দিয়েছেন এবং যাদের কোনও অভিজ্ঞতা নেই এরকম কিছু কিছু ডবলিউ বি সি এস অফিসারদের দিয়ে এই দপ্তর পরিচালনা করবার চেষ্টা করছেন। আজকে এখানে সুরুচি পাঁপড়ের কথা উঠেছিল। এই সুরুচি পাঁপড় সম্বন্ধে যে পরিকল্পনা হয়েছিল সেটা হল ৬০০ মহিলাকে এই পাঁপড় শিল্পে নিযুক্ত করা হবে, আমি আপনাদের কাছে একটি হিসাব দাখিল করে দেখাব যে আপনারা ৬০০ জনকে সেখানে নিযুক্ত করতে পারেন নি, মাত্র ৬০ জনকে নিযুক্ত করেছেন এবং তারজন্য কতটাকা দিয়েছেন, ৭৭-৭৮ সালে ৩ লক্ষ টাকা খরচ হল ওয়েজেস পেইজ টু সিক্সটি আর্টিজনস। কিন্তু অত্যন্ত আশ্চর্য্যের বিষয় যে এই ৬০ জন মেয়ে মাত্র ৬ হাজার টাকা পেয়েছে। তাহলে দেখা যাচ্ছে এতটাকা খরচ হয়ে গেল অথচ যাদের জন্য এটা করেছেন তারা কিছুই পাচ্ছে না। আপনারা একটা হাস্যকর পরিকল্পনা করেছেন, আমি অনুরোধ করছি এই রকম হাস্যকর পরিচালনা ভবিষ্যতে আর কখনও করবেন না। তারপর, এই যে খাদি অ্যান্ড ভিলেজ ইন্ডাস্ট্রিজ বোর্ড যেটা রয়েছে তারা কোনও কাজ করতে পারছে না। কমিশনের কাছ থেকে তারা অনেক টাকা পেয়েছে এবং নো অবজেকশন সার্টিফিকেট দেওয়ার কথা খাদি বোর্ডের তরফ থেকে। কিন্তু আমার কাছে যে চিঠি রয়েছে তাতে দেখছি সেই নো-অবজেকশন সার্টিফিকেট দিতে তারা গাফিলতি করছেন। গত বছর ৮০ লক্ষ টাকা কমিশন দিয়েছিল কিন্তু মাত্র ১৫ লক্ষ টাকা ডিসবার্সমেন্ট করতে পেরেছে। এই সমস্ত কারণে আমি এই ব্যয় বরাদ্দ সমর্থন করতে পারছি না, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-50 — 6-00 P.M.]

**শ্রী সেখ ইমাজুদ্দিন** ঃ মাননীয় সভাপতি মহাশয়, আজকে মন্ত্রী মহাশয় যে বাজেট বিবৃতি রেখেছেন সে সম্বন্ধে আমি কিছু বলতে চাই। আমি এটা খুব ভালভাবে পড়েছি এবং বুঝেছি। কিন্তু দুঃখের বিষয় আমি এতে কোনও আশার আলো দেখছি না। দেশে যে সমস্ত সমস্যা রয়েছে সে সমস্যার কথা তিনি বলেছেন এবং তার বিবৃতির মধ্যেও তার উল্লেখ রয়েছে। রাজ্যপাল মহাশয় যে ভাষণ দিয়েছিলেন সেখানেও এই সমস্যার কথা রয়েছে। তিনি বলেছেন পশ্চিমবাংলা বেকার এবং অর্ধবেকার ছেয়ে গেছে। আমি খুব আশা করেছিলাম এর একটা সুব্যবস্থা মন্ত্রী মহাশয় করবেন। আমি এটাও আশা করেছিলাম যে তিনি এই ক্ষুদ্র এবং কুটির শিল্পের সুযোগ নিয়ে পশ্চিমবাংলার বেকারদের একটা সুরাহা করবেন। কিন্তু তার ভাষণে সেই ব্যবস্থা না থাকার জন্য আমি দুঃখিত এবং সেজন্যই আমি এর বিরোধিতা

করছি। মন্ত্রী মহাশয় বলেছেন The role of Cottage and Small Scale Industries in sloving the acute unemployment problem of the State by creating new employment opportunities for the people cannot be ever-emphasised. তার এই কথা শুনে খুব আশান্বিত হয়েছিলাম এবং ভেবেছিলাম মন্ত্রী মহাশয় একটা আশার আলো আমাদের দেখাবেন। এখন বাজেট বিবৃতিতে তিনি যেসব বিষয় উল্লেখ করেছেন যে সম্পর্কে দু-একটি কথা বলব। তিনি বলেছেন তাঁত শিল্প এবং হস্ত চালিত যে সব শিল্প আছে তাদের বন্যায় ক্ষয় ক্ষতি হবার দরুন তাদেরকে অনেক সরকারি সাহায্য দিয়েছেন। হ্যাঁ, সরকারি সাহায্য যে তিনি দিয়েছেন সেটা আমি অস্বীকার করছি না, তিনি কিছু দিয়েছেন। কিন্তু এক্ষেত্রে আমরা কি দেখেছি, এক্ষেত্রেও দলবাজি। আমাদের দলের একজন সদস্য বললেন এবং আমাদের কাছে একটা দরখাস্ত আছে, নদীয়া জেলার একটি গ্রামে গ্রাম পঞ্চায়েত প্রধান তিনি বলেছেন কি, ৭১ জনের নামে যে সরকারি সাহায্য পৌঁছেছে হাজার ৫০ টাকা, তারা অনেকেই সই করতে জানে না, লিখতে জানে না, তাদের নামে কারোও ২।। শত, ৩ শত, ৫ শত টাকা গিয়ে পৌঁছেছে, সেই সব টাকা তাদের ২০-২৫-৫০ টাকা করে দিয়ে বাকি টাকা তিনি মেরে দিয়েছেন। তিনি সি পি এম দলের প্রধান। আমরা আশ্চর্য হইনি, দরখাস্ত পেয়েও আমরা আশ্চর্য হইনি এবং একথা জেনেও আশ্চর্য হইনি। কেন না এই রকম ঘটনা শুধু যে নদীয়া জেলার একটা গ্রামে ঘটেছে তা নয়, পশ্চিমবঙ্গের সর্বক্ষেত্রে এইরকম ঘটনা ঘটছে। কাজেই এতে আশ্চর্য হবার কথা নেই। এখন এটা আপনারা বুঝতে পারবেন না, এখন আপনারা দলে ভারি আছেন, এখন আপনারা মনে করবেন যে যা হচ্ছে তা ঠিকই হচ্ছে এবং আপনাদের যেসব ক্যাডার আছে সেই ক্যাডাররা যা বলবে সেটাই আপনারা বেদ বাক্য বলে মনে করবেন কিন্তু অ্যায়সা দিন নাহি রহেগা, আবার ফিরে আসবে, ৮২ সালের আর বেশি দেরি নেই, তখন দেখবেন এই সব প্রধানদের ভোট আপনারা পাবেন না, জনসাধারণের কোনও ভোট পাবেন না। দীর্ঘ দুমাস ধরে বাজেট সেশন চলছে, আপনারা হয়তো এলাকায় এলাকায় যাননি, বাজেট সেসন শেষ হতে আর দেরি নেই, ৭-৮ দিন পরে আবার আপনাদের আপন আপন এলাকায় ফিরে যেতে হবে তখন দেখবেন যেসব জিনিসের দাম যা ছিল তার দেড় গুণ, দ্বিগুণ বেড়ে গিয়েছে। কেরসিন পাওয়া যাচ্ছে না ডিজেল পাওয়া যাচ্ছে না, এলাকায় ফিরে গেলে আপনাদের অনেকেরই চেহারা পরিবর্তন হওয়ার সম্ভাবনা আছে। কাজেই সেই বিষয় আপনারা ভাবুন। রেশম শিল্প সম্পর্কে বলেছেন যে রেশম শিল্পের উন্নতি করা হয়েছে এবং আমি আশ্চর্য হলাম যে এই সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে পূর্বতন সরকার এই বিষয়ে কোনও দৃষ্টি দেননি, এই বিষয়ে গাফিলতি করেছেন। এত বড় অসত্য কথা তিনি রাখলেন, এতে একটা বদ্ধ পাগলও আশ্চর্য হয়ে যাবে কারণ রেশম শিল্প পশ্চিবমবঙ্গে অনেক আগেই কংগ্রেস আমলে প্রসিদ্ধি লাভ করেছে। তাঁত শিল্প করেনি, কোনও শিল্প করেনি, তারা শুধু পোলট্রি শিল্প নিয়ে বেঁচে আছে। দেশে যে তাঁত শিল্প আছে, রেশম শিল্প আছে, তার অনেক উন্নতি হয়েছে। আমি বলছি না যে আর উন্নতি করার সুযোগ নেই, নিশ্চয়ই আছে, আপনারা সেদিকে দৃষ্টি দেন এবং তা করুন এটাই আমরা আশা করব। তিনি বলেছেন জেলায় জেলায় দুটি করে সংস্থা করবেন কিন্তু যে তালিকা দিয়েছেন তাতে দেখতে পাচ্ছি কোনও জেলায় দুটি কোনও জেলায় তিনটি, কোনও জেলায় চারটি পর্যন্ত আছে, এর কি কারণ আমি বুঝতে পারলাম না, মাননীয় মন্ত্রী মহাশয় উত্তর

দেবার সময় নিশ্চয়ই এসম্পর্কে কিছু বলবেন। মুর্শিদাবাদ জেলায় তিনি বলেছেন যে ফুড প্রসেসিং হবে কিন্তু দেখতে পাচ্ছি দার্জিলিং জেলা বা ২৪ পরগনা জেলাতেও ফুড প্রসেসিং-এর কথা বলেছেন যাইহোক, এর কি কারণ তিনি জানাবেন। ঐ ২৪ পরগনায় বেশি সি পি এম আছে বলে বোধহয় সেখানে বেশি প্রকল্প রাখা সম্ভব হয়েছে। মুর্শিদাবাদ জেলায় তুঁত শিল্পের লাইসেন্স দেবার ব্যবস্থা হয়েছে। সেখানেও আমরা দলবাজি দেখছি। কংগ্রেসিদের কিছু কিছু লাইসেন্স ছিল, তাদেরকে এবার বাদ দিয়ে দিয়েছেন, দিয়ে নতুন লোককে ঢুকিয়েছেন। তা বলে আর এস পি লাইসেন্স পায়নি, ফরওয়ার্ড ব্লক এক আধ জন পেয়েছেন। এইভাবে এই যে বাজেট বরাদ্দ পেশ করেছেন এতে বেকার ও অর্ধ বেকারদের কোনও সুরাহা হবে না, কাজেই এই ব্যয় বরাদ্দকে সমর্থন করতে পারছি না। এই কথা বলে আমি সম্পূর্ণ এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** অন এ পয়েন্ট অফ ইনফর্মেশন স্যার, ব্রেথওয়েট-এ অ্যাপ্রেনটিস ভাইয়েরা অনশন করছে এবং তাদের মধ্যে অনেকে মরণাপন্ন অবস্থায় এসে দাঁড়িয়েছে বলে তাদের হসপিটালাইজড করতে হয়েছে। আমি অনুরোধ করছি কুম্ভকর্ণের ঘুম ভাঙুক এবং তারা এই ব্রেথওয়েটের অ্যাপ্রেনটিস ভাইয়েদের দেখুন।

**মিঃ স্পিকার ঃ** মাননীয় সদস্যগণ অল্প সময়ের মধ্যে তাদের বক্তব্য শেষ করবেন, কারণ এর পর মিনিস্টার রিপ্লাই রয়েছে।

[6-00 — 6-10 P.M.]

**শ্রী দেবীপ্রসাদ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় পৌনে নয় কোটি টাকার যে বাজেট উপস্থিত করেছেন আমি তাকে আন্তরিক ভাবে সমর্থন করছি। প্রথম কথা হচ্ছে অনেক বেশি টাকা দিয়ে অনেক বেশি কাজ হয় না এবং অনেক টাকা ঢাললেই অনেক বেশি কাজ হয় না। এর কারণ হচ্ছে আমরা যে যন্ত্রটা উত্তরাধিকার সূত্রে কংগ্রেসের কাছ থেকে পেলাম, যা দিয়ে আমরা কাজ করব তাতে দেখছি দুর্ভাগ্যবশত আমরা যে জিনিস করতে চাই যন্ত্রটা ঠিক সেইভাবে নেই। সেই যন্ত্রে আমরা যা দিচ্ছি সেটাই বাঁদর হয়ে যাচ্ছে। সন্দেশ তৈরি করতে দিলাম সেটা বাঁদর হয়ে গেল, কাপড় ছাপাতে দিলাম সেটা বাঁদর হয়ে গেল, বিরোধী দলের সদস্যদের ফটো তুলতে গেলাম সেটাও দেখছি বাঁদর হয়ে গেল। কাজেই এই যে প্রশাসন যন্ত্র রয়েছে এতে টাকা ঢাললেই কাজ হবে এমন কথা নয়। এদের জানা দরকার যে ক্ষুদ্র শিল্প বলতে মূলত কাদের বোঝায়। কুটির শিল্পের কথা বললেই এরা বলতে চান সকলেই পাঁপড় তৈরি করবে। ক্ষুদ্র শিল্প বলতে বোঝায় বৃহদায়তন যে সমস্ত শিল্প রয়েছে তার সহায়ক শিল্প হিসাবে যে শিল্প গড়ে উঠেছে। আমরা জানি ক্ষুদ্র শিল্পের স্বর্ণযুগ গেছে দ্বিতীয় বিশ্বযুদ্ধের সময়। তখন এদেশে বিদেশি জিনিস আসা বন্ধ হয়েছিল এবং এই দেশের ছেলেরা তাদের স্ত্রীর, মায়ের গহনা বিক্রি করে বন্ধক দিয়ে হাওড়া, হুগলি এবং কলকাতার চারিপাশে ক্ষুদ্র শিল্প গড়ে তুলেছিল। কয়লা খনি কুলটি, বার্ণপুর এলাকাকে কেন্দ্র করে ক্ষুদ্র শিল্প গড়ে উঠেছিল। কিন্তু স্বাধীনতার পর নেহেরু রাজবংশের প্রতিষ্ঠাতা পন্ডিত নেহেরু এসে এক সাম্যবাদ ঘোষণা করে বললেন বাংলার ইস্পাত হরিয়ানায়

নিয়ে গিয়ে বিক্রি করলে যে দাম হবে এখানে সেই দামে বিক্রি হবে, বাংলার কয়লা কাশ্মীরে নিয়ে গিয়ে বেচলে যে দাম হবে ভারতবর্ষের সমস্ত জায়গায় ঐ একই দাম হবে এবং এর ফলে আমাদের কয়লা শিল্প মার খেল প্রচন্ডভাবে। এই রাজ্যের ক্ষুদ্র শিল্প বৃহদায়তন শিল্পের সাহায্য না পেয়ে তখন থেকেই শোচনীয় অবস্থার এসে দাঁড়িয়েছে, আজকে যারা ট্রেনে ভ্রমণ করেন, মালিটপল কোচে নয়, তারা নিশ্চয় লক্ষ্য করেছেন যে লালগাড়িগুলো ক্রমশ বড় হয়ে যাচ্ছে, তাদের রেক কমে যাচ্ছে, রেক তৈরি হচ্ছে না। এই রেকগুলো যদি এখানকার জেশপ কোম্পানিকে তৈরি করতে দেওয়া হত তাহলে নিঃসন্দেহে তারা সেটা তৈরি করে দিতে পারত। কিন্তু তাদের সেটা দেওয়া হয়নি বলে এখানকার ক্ষুদ্র শিল্পগুলি তাদের সহকারি শিল্প হিসাবে তাদের সাহায্য করার সুযোগ পাচ্ছে না। ওয়াগনের অভাব থাকা সত্ত্বেও আমাদের এখানে টেক্সম্যাকো প্রভৃতি কোম্পানি যারা ওয়াগণ তৈরি করতে পারে তাদের সেই ওয়াগন তৈরি করবার অর্ডার দিচ্ছে না। তাদের এই অর্ডার দিলে এখানকার ক্ষুদ্র শিল্পগুলো তাদের সহায়ক হিসাবে গড়ে উঠতে পারত। তাদের সুযোগ বন্ধ করে দেওয়া হয়েছে। সেইজন্য ওকথা বলে লাভ নেই টাকাটা কেন কম ধরা হয়েছে। আর কুটিরশিল্প সম্পর্কে যে ব্যবস্থাগুলো গ্রহণ করা হয়েছে, মাননীয় বিরোধী দলের সদস্যরা তা জানেন না। এই বছর তাঁতশিল্পীদের মৃত্যু ঘটে যেত যদি না হাজার হাজার টাকার কাপড় কুটির শিল্প দপ্তর থেকে লিন পিরিয়ডে কিনে নিয়ে এবং বাজারের বিভিন্ন জায়গায় বিক্রয় কেন্দ্রে বিক্রি না করা হত। এইটা যদি না হত তাহলে পশ্চিমবাংলার তাঁতীরা এই বছর বাঁচত না, শেষ অবস্থায় এসে যেত। আজকে তাঁতশিল্পীদের বাঁচাবার জন্য প্রভূত ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। ওদের বাঁদর তৈরির মেশিনারি যে সমবায় তাঁত তৈরি করেছিল সেগুলোর মালিক সমবায় এবং সেখানে তাদের সত্যিকার করে কোনও লোক ছিল না এবং ঘরগুলোতে আমি একের পর এক ইন্সপেকশন করেছি নিজে। কারণ ৩০ বছর ধরে আমি তাদের সঙ্গে যুক্ত আছি। সেই সব সমবায় সমিতিগুলোতে দেখেছি ঘরগুলোতে তাদের নিজের কিছু নেই একটা ইন্দিরা গান্ধীর ফটো টাঙানো, আর তাতে লেখা আছে, জাতি চলছে, অগ্রগতি হচ্ছে, আর রিবেটের টাকাটা বসে বসে মেরে দিয়েছে। আমরা তাই রিবেটের টাকা বন্ধ করে দেবার সিদ্ধান্ত নিয়েছি এবং যারা নিজে হাতে তাঁত বোনে সেই রকম সত্যিকার শ্রমিক এবং শিল্পীদের ঠিক করা হয়েছে। আমরা তাদের তাঁত দেব, সেই তাঁতের অর্ধেক গ্রান্ট দেব, তাদের একত্রিত করব, অর্ধেকটা দেব ঋণ, তাদের সুতো দেব, তাদের মজুরি দেব, দিয়ে চালাবো এবং তারা কিছুদিন চালাবার পর, বছর দুই তিন লক্ষ্য করব এবং চলার পর তারপর তাদের সমবায় তৈরি করে, তাদের হাতে সেই প্রতিষ্ঠান তুলে দিয়ে আসব। এই ব্যবস্থা আমরা বৃহত কুটিরশিল্প যে তাঁত এই সম্বন্ধে আমরা গ্রহণ করেছি এবং তাতে অন্য যে সমস্ত ক্ষুদ্র ও কুটির শিল্প রয়েছে সেগুলোকের উৎসাহ দেবার জন্য, তাদের পরিকল্পনা তৈরি করে, তাদের ঐক্যবদ্ধ করে কাজ নেবার ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। শুধু তাই নয়, প্রচার করে তার বাজার যাতে সৃষ্টি হয়, সেই বাজার সৃষ্টি করার ব্যবস্থা করা হচ্ছে। শোলা শিল্পের জন্য ব্যাপক প্রচেষ্টা করা হচ্ছে। শোলার চাষ যাতে বৃদ্ধি করা যায় সেদিকে নজর দেওয়া হয়েছে জলাভূমির ভিতরে যাতে শোলার চাষ হয় মৎস্যজীবিদের সঙ্গে সম্পর্ক ঠিক রেখে, সেচ বিভাগের সাথে আলোচনা করে, কৃষকদের সাথে যাতে দ্বন্দ না বাধে সেই দিকে লক্ষ্য রেখে শোলার চাষের ব্যবস্থা করা হয়েছে শোলা শিল্পের জন্য। মাদুর একটা বড় শিল্প ছিল। দরিদ্র মানুষ এবং বিশেষ করে

তফসিলি সম্প্রদায়ের লোকেরা মাদুর বুনতো এবং মাদুরের চাষ বন্ধ হয়ে গিয়েছে লুপ্ত হতে চলেছে। আমরা নতুন করে চেষ্টা করছি যাতে নতুন করে মাদুর কাঠির চাষ হয় এবং সেই সব মাদুর এককালে যার বাজারে খুব কদর ছিল সেগুলো বাজারে যাতে চালু করা যায় তারজন্য চেষ্টা করছি। সেইজন্য একদিকে মেয়েদের প্রিন্টের উপর শিক্ষা পদ্ধতির ব্যবস্থা করা হয়েছে এবং অপরদিকে মাদুর টাদুরের ব্যাপারে উৎসাহ দেওয়া হচ্ছে। কাজেই প্রশ্নটা এই নয় যে কত টাকা তাতে ঢেলে দেওয়া হল। প্রশ্নটা এই সব টাকা যাতে ঠিকভাবে ব্যয় করা হয় এবং আমরা যে জিনিস চাইছি, সেই জিনিস যাতে ছাঁচে বেরিয়ে আসে, আমরা এই বামফ্রন্ট সরকার তারজন্য আপ্রাণ লড়াই করে চলেছি যাতে আর বারবার বাঁদর তৈরি না হয়। সেইজন্য এই বাজেটকে সর্বান্তকরণে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কুটির ও ক্ষুদ্রায়তন শিল্পের যে ব্যয় বরাদ্দের দাবি মাননীয় মন্ত্রী এখানে উত্থাপন করেছেন আমি তা সমর্থন করছি। পূর্বে ভারতবর্ষে ক্ষুদ্র শিল্প অত্যন্ত উন্নত ছিল। ইংরাজ আমলে এই শিল্পকে নষ্ট করবার চেষ্টা হয়েছে। এবং তার পর দীর্ঘ দিন চলে যাওয়া সত্ত্বেও ভারতীয় অর্থনীতির দিক থেকে ভারতে ক্ষুদ্র শিল্পের গুরুত্ব অনুভূত হচ্ছে না। কিন্তু এই শিল্পের গুরুত্ব অত্যন্ত বেশি। এই মুহূর্তে পরিসংখ্যান বলে সংগঠিত শিল্প এবং খনিজ শিল্প মিলে যত শ্রমিক কাজ করে এক ক্ষুদ্র ও কুটির শিল্পে তার চেয়ে বেশি শ্রমিক কাজ করে। সুতরাং এই রকম একটা শিল্পকে অবশ্যই আমাদের রক্ষা করতে হবে এবং তাকে সম্প্রসারণ করতে হবে। পশ্চিমবাংলায় বর্তমান যে অবস্থা তাতে দেখা যাচ্ছে ক্ষুদ্র শিল্পের অবস্থা খুব খারাপ। মহারাষ্ট্র, তামিলনাড়ু, কর্ণাটকে যে পরিমাণ উন্নতি হয়েছে স্বাধীনতার পর এই ক্ষুদ্র শিল্পে সেই রকম আমাদের পশ্চিমবাংলায় হয়নি পশ্চিমবাংলা পিছিয়ে রয়েছে। আমরা যদি গ্রামীণ অর্থনীতির উন্নতি করতে চাই কৃষিতে যে বাড়তি রয়েছে তাদেরকে যদি সরিয়ে আনতে চাই এবং কৃষিতে যদি বিজ্ঞানকে সদ্ব্যবহার করতে চাই তাহলে এই কুটির শিল্প ছাড়া আর আমাদের অন্য উপায় নেই। এই ক্ষুদ্র কুটির শিল্পের উন্নতির যে কোনও পরিকল্পনা গ্রহণ করতে গেলে এই দৃষ্টিভঙ্গি থাকা দরকার সেটা হচ্ছে উন্নয়নের যে অ্যাপ্রোচ যে স্ট্রাটেজি সেটা আগে ঠিক করা দরকার। কেন ক্ষুদ্র কুটির শিল্পের উপর আমরা জোর দিচ্ছি? আমরা জোর দিচ্ছি কর্মসংস্থানের জন্য যে বিপুল পরিমাণ বেকার জনসংখ্যা রয়েছে তা কিছুতেই আমরা তাদের কাজ দিতে পারব না যদি কুটির শিল্পের উপর জোর না দিই। এবং অধ্যাপক মহানন্দ ভকিল যে স্ট্রাটেজির কথা বলেছেন সেই স্ট্রাটেজির কথা আমাদের মনে রাখতে হবে। কুটির শিল্পের উন্নয়ন করতে গেলে এই শিল্পে নিযুক্ত ব্যক্তিদের দক্ষতার পরিপূর্ণ ব্যবহারের কথা আমাদের ভাবতে হবে উৎপাদন পদ্ধতি পরিবর্তনের জন্য আমাদের চেষ্টা করতে হবে এবং আধা শহর ও গ্রামীণ এলাকা উন্নয়নের স্ট্রাটেজি হিসাবে আমাদের ক্ষুদ্র ও কুটির শিল্পের উপর জোর দিতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ক্ষুদ্র কুটির শিল্পের দিকে নজর দিতে গেলে আমাদের পশ্চিমবঙ্গে এই কথাটা পরিষ্কার করা দরকার যে আমরা জোরটা দেব কোথায়। কৃষিজ দ্রব্য, এগ্রো-বেসড কুটিরশিল্প হতে পারে, খনিজ ভিত্তিক কুটির শিল্প হতে পারে, ইলেকট্রনিক্স ভিত্তিকও করা যেতে পারে। এই সবগুলি আমাদের অবশ্যই করতে হবে। কিন্তু আমাদের কৃষি শিল্পের উপর বেশি জোর দেওয়া দরকার। আমাদের পশ্চিমবাংলার যে বর্তমান অর্থনৈতিক অবস্থা সেই দিকে তাকিয়ে

কৃষি শিল্পের উপর বেশি করে নজর দেওয়া দরকার। মন্ত্রী মহাশয় উত্তরবঙ্গে ফল সংরক্ষণের কথা বলেছেন। আজকে বনজ সম্পদের পরিপূর্ণ ব্যবহার দরকার। সুন্দরবন অঞ্চলে কৃষি এবং বনজ সম্পদকে আমরা ব্যবহার করতে পারি। একটু আগে মাননীয় সদস্য দেবীবাবু মাদুর কাঠির কথা বলেছেন। তিনি বললেন মেদিনীপুর জেলার সবং থানাতেই অন্তত ৬০ হাজার শিল্পী মাদুর শিল্পের কাজে নিযুক্ত রয়েছে। রামনগরে এগরা থানাতেও আছে কিন্তু ৬০ হাজার শিল্পী ঐ সবং থানায় আছে এবং সেখানে কৃষির পরে এই শিল্পের স্থান। সুতরাং এগুলিকে উন্নত করার চেষ্টা করা যায়। বীরভূমে ডাঃ বিধানচন্দ্র রায়ের আমলে সিসলের চাষ

[6-10 — 6-20 P.M.]

শুরু করা হয়েছিল কিন্তু এখনও পর্যন্ত এটাকে কেন্দ্র করে কোনও ভাল শিল্প গড়ে উঠে নি। এদিকে নজর দেওয়া দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ক্ষুদ্র কুটির শিল্পে ব্যয় বাড়ছে, সর্বভারতীয় হিসাব হচ্ছে পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় এই ক্ষুদ্র কুটির শিল্পের উন্নতির জন্য ৪৩৫ কোটি টাকা বরাদ্দ করা হয়েছিল। অর্থ ব্যয় হচ্ছে প্রতিষ্ঠানের সংখ্যা বাড়ছে, সংস্থার সংখ্যা বাড়ছে সুযোগ সুবিধা বাড়ছে এবং অল্প সময়ের মধ্যে মাননীয় মন্ত্রী মহাশয় যে সুযোগ সুবিধা বাড়িয়েছেন সেটা অবশ্যই প্রশংসনীয়। কিন্তু এগোচ্ছে কোথায়? পেন-থ্রু কোথায় হচ্ছে? কৃষি শিল্পের দিকে নাড়াচাড়া শুরু হয়েছে যদিও আমাদের এখানে খুব একটা এখনও করতে পারিনি। কারণ আমরা দেখতে পাচ্ছি গ্রামাঞ্চলে কিছু কিছু বেকার ছেলে যখন একটা শিল্প গড়ার জন্য আসছে তখন তারা কেবল হয়রানি হয়ে ঘুরছে কিন্তু কোনও কিছু করতে পারছে না। না পাচ্ছে ঋণ, না পাচ্ছে কোনও সুযোগ না পাচ্ছে কারিগরি দক্ষতা। এটা ঠিক যে আমলাতন্ত্রের এক অংশের কাছ থেকে তারা হৃদয়হীন আচরণ পাচ্ছে, সহানুভূতি পাচ্ছে না। মন্ত্রী মহাশয় নীতি স্থির করছেন। কিন্তু ওরা অন্যভাবে কাজ করছেন। যাদের দেবার কথা তাদের না দিয়ে অন্য লোককে দিচ্ছে এবং দুর্নীতির ব্যাপার এর মধ্যে রয়েছে। বহুলোক আমাদের কাছে অভিযোগ করেছে টাকা চাইছে ইত্যাদি। এই জিনিসটা যদি আমরা বন্ধ করতে না পারি তাহলে যতই ভাল পরিকল্পনা করি না কেন, যতই ভাল নীতি স্থির করি না কেন এই দিকে আমরা অগ্রসর হতে পারব না।

আর একটি কথা হল, আমি এর আগের দিন প্রশ্নোত্তরের প্রসঙ্গে বলেছি গ্রামে সাধারণ মানুষ জানে না যে কি সুযোগ সুবিধা দেবার ব্যবস্থা আছে এবং পরিকল্পনা কিভাবে হবে, উন্নতি কিভাবে হবে এটা পরিষ্কার হওয়া দরকার। এই সমন্বয় দিকটা খুব গুরুত্বপূর্ণ। কারণ ভারত সরকারের শিল্পনীতি, পশ্চিমবঙ্গ সরকারের শিল্প নীতিই হল ক্ষুদ্র ও কুটির শিল্প সমবায়-এর উপর ভিত্তি করে গড়ে উঠবে, স্থির করা হয়েছে। কিন্তু সমবায় দপ্তর এবং ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের মধ্যে যোগাযোগ অত্যন্ত কম। উদাহরণস্বরূপ আমি উত্তরবঙ্গের ফল সংরক্ষণের কথা বলতে পারি। সেখানে অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজ, সমবায় দপ্তর, ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তর ফল সংরক্ষণ করছেন। এই তিন জনের মধ্যে মুখ দেখা দেখি নেই। কলকাতার রাইটার্স বিল্ডিংসে তিনটি দপ্তরের মন্ত্রীরা এক সঙ্গে বসেন, অফিসাররাও এক সঙ্গে বসেন, কিন্তু নিচের দিকে কোনও রকম কো-অর্ডিনেশন নেই, সহযোগিতার অভাব রয়েছে। কাজেই এই তিনটি দপ্তরের মধ্যে সমন্বয় সাধন করা দরকার ইনফ্রাস্ট্রাকচার আছে, বৃহৎ শিল্পের ক্ষেত্রে

করা হয়েছে এখানে করা হয়নি। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি বলব নতুন করে ক্ষুদ্র ও কুটির শিল্প করব কি, পুরানোগুলোকেই ভালভাবে রক্ষণাবেক্ষণ করতে পারা যাচ্ছে না। উদাহরণ স্বরূপ বলা যায় কালিম্পং-এর হান্ডিক্র্যাফট সেন্টার নষ্ট হতে বসেছে। এইগুলি যাতে রক্ষা করা যায় তার চেষ্টা করতে হবে। আর একটি মূল দৃষ্টিভঙ্গির কথা দেবীবাবু তুলেছেন যে আমরা এই ক্ষুদ্র ও কুটির শিল্পকে কিভাবে গড়ে তুলব। জাপানের দৃষ্টান্ত সম্মুখেই রয়েছে। কারণ ভারতবর্ষের কোনও কোনও মহল থেকে আজকে এই কথা তোলবার চেষ্টা করা হয়েছে যে ক্ষুদ্র ও কুটির শিল্প নিজ এলাকায় নিজেই স্বয়ংক্রিয় হয়ে উঠুক এবং বৃহৎ শিল্পের সহায়ক প্রতিষ্ঠান শিল্প গড়ে উঠুক। জাপানে বৃহৎ শিল্পের সহায়ক প্রতিষ্ঠান শিল্প হিসাবে এটাকে গড়ে তোলা হয়েছে। আমাদের পশ্চিমবঙ্গ, ভারতবর্ষে সেই রকম ভাবে করতে হবে। বৃহৎ শিল্পকে ক্ষুদ্র শিল্পের অ্যানসিলারি হিসাবে গড়ে তুলতে হবে, বাই প্রোডাক্ট শিল্প হিসাবে গড়ে তুলতে হবে। এইদিকে নজর দিতে হবে৷ অল ইন্ডিয়া সার্ভে রিপোর্টে কি রয়েছে? অল ইন্ডিয়া রিপোর্ট অন দি স্মল স্কেল ইন্ডাস্ট্রিজ, সেখান বলা হয়েছে ভারতবর্ষে যত ক্ষুদ্র শিল্প রয়েছে তাকে তিন ভাগে ভাগ করা যায়। কতকগুলি ক্ষুদ্র শিল্প বৃহৎ শিল্পের সহায়ক, আবার কতকগুলির মধ্যে কোনও সম্পর্ক নেই, আর কতকগুলি হচ্ছে এদের মধ্যে প্রতিযোগিতা আছে। সহায়ক ক্ষুদ্র শিল্প শতকরা ৬০ ভাগ সুতরাং এইদিকে নজর দেওয়া দরকার। আমি আর একটি কথা বলব, আমাদের ক্ষুদ্র ও কুটির শিল্পই বলুন আর বৃহৎ শিল্পই বলুন, পশ্চিমবঙ্গে উন্নতির একটা বড় বাধা হল বিদ্যুৎ-এর অভাব এই বিদ্যুতের অভাব দূর করার জন্য ১৯৬২ সালে খাদি অ্যান্ড ভিলেজ ইন্ডাস্ট্রিজ কমিশন গোবর গ্যাস প্ল্যান্টের অনুমোদন করেছেন এবং এটাকে প্রচারের চেষ্টাও করেছেন। কর্ণাটকের এস ভি মঞ্জুনাথ-এর চেষ্টায় ওখানে গোবর গ্যাস প্ল্যান্টের সাহায্যে অনেক উন্নতি করতে সক্ষম হয়েছে, হরিয়ানাতে এই জিনিস হয়েছে। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব আমাদের গ্রামীণ যে শিল্প প্রতিষ্ঠান রয়েছে তাদের মারফত গোবর গ্যাস প্ল্যান্টের ব্যাপকভাবে গ্রামাঞ্চলে প্রচারের ব্যবস্থা করুন। বড় বিদ্যুৎ প্রকল্প যখন হবে, কিন্তু এই গোবর গ্যাস প্ল্যান্টের সাহায্যে কিভাবে কুটির শিল্পের উন্নতি করা যায় তার চেষ্টা করুন। এই কথা বলে এই ব্যয় বরাদ্দকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তারকবন্ধু রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ক্ষুদ্র ও কুটির শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ উত্থাপন করেছেন আমি তাকে সম্পূর্ণ সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। উনি বাজেটে অনুন্নত এলাকায় শিল্প গড়ে তোলবার প্রচেষ্টায় চলতি আর্থিক বছরে ইন্ডিয়ান ইনভেস্টমেন্ট সেন্টারের সহযোগিতায় উত্তর বাংলার পাঁচটি জেলার ২০ জন শিল্পোদ্যোগীর ৪ মাসের প্রশিক্ষণ শেষ হয়েছে, এই কথা বলেছেন। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এই ট্রেনিং ব্যবস্থা ত্রুটিমুক্ত নয়, এতে যথেষ্ট ত্রুটি রয়েছে। আপনি এই দিকে একটু নজর দেবেন। তিনি অবহেলিত উত্তরবঙ্গের দিকে যে নজর দিয়েছেন সেই জন্য আমি তাকে আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। উত্তরবঙ্গে ক্ষুদ্র ও কুটির শিল্প গড়ে উঠুক এদিকে তিনি নজর দিয়েছেন, সেই জন্য তাকে আমি আবার ধন্যবাদ জানাচ্ছি। উদাহরণস্বরূপ আমি তাকে বলতে চাই উত্তরবঙ্গের তিস্তা ও জলঢাকা নদীর ধারে অনেক খয়ের গাছ আছে। বড় বড় ব্যবসায়ীরা নানাভাবে ওখানে থেকে খয়ের তৈরি করে, সেখানকার

জনগণ তৈরি করতে পারে না। আপনি সেদিকে যদি নজর দেন তাহলে উত্তরবঙ্গে খয়ের শিল্প হতে পারে।

পাশাপাশি স্ট্র বোর্ড ইন্ডাস্ট্রিজ নামে আর একটি ইন্ডাস্ট্রি করার জন্য আজকে তিন বছর ধরে কয়েকটি শিক্ষিত যুবক, তারা বেকার, প্রচেষ্টা চালাচ্ছে। তারা প্রাণপাত চেষ্টা করা সত্ত্বেও ইউনাইটেড ইন্ডাস্ট্রিয়াল ব্যাঙ্ক তাদের ওয়ার্কিং ক্যাপিটাল দিতে গড়িমসি করে। আজকে তিন বছর অতিবাহিত হয়ে গেল কিন্তু তারা কিছুই করতে পারছে না। এই স্ট্র বোর্ড ইন্ডাস্ট্রিজ যদি কুচবিহারে হতে পারত তাহলে কয়েক শত বেকারের সেখানে কর্মসংস্থানের সুযোগ হতে পারত। স্যার, এই ধনবাদী অর্থনীতিতে গ্রামীণ অর্থনীতি যে জায়গায় গিয়ে দাঁড়িয়েছে তাতে যদি আমরা আজকে কুটির শিল্প এবং ক্ষুদ্র শিল্প গ্রামে গ্রামে করতে পারি তাহলে গ্রামের বেকারদের কিছু কর্মসংস্থানের ব্যবস্থা হতে পারে। স্যার, আজকে যদি আমরা গ্রামবাংলার দিকে তাকাই তাহলে একটা অদ্ভুত পরিস্থিতি সেখানে আমরা দেখতে পারব, আমি সেদিকে আমাদের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সেখানে রেজিস্টার্ড বেকার, আনরেজিস্টার্ড বেকার, অর্ধ বেকার, সিকি বেকার—কত রকমের যে বেকার রয়েছে সে পরিসংখ্যান দেওয়া এখানে সম্ভব নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর পর আমি কয়েকটি শিল্পের কথা বলব। স্যার, আমাদের উত্তরবঙ্গে দেখা যায় নদীর বিস্তীর্ণ এলাকায় আপনা আপনি হোগলা জাতীয় এক রকমের জিনিস হয় এবং এর থেকে মাদুর তৈরি করে আজকে হাজার হাজার মানুষ তাদের অন্ন সংস্থানের ব্যবস্থা করেছে। এই দিকে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, একে আরও উন্নত যাতে করা যায় সে ব্যবস্থা করবেন। তারপর উত্তরবঙ্গে প্রচুর বাঁশ ও বেত রয়েছে। এই দিকে মাননীয় মন্ত্রী মহাশয় দৃষ্টি দিয়ে এবং উদ্যোগ নিয়ে যদি এই বাঁশ ও বেত নিয়ে শিল্প গড়তে পারেন তাহলে সেখানকার গ্রামীণ অর্থনীতির উন্নতি হতে পারে এবং কিছু বেকারের কর্ম সংস্থান তার মাধ্যমে হতে পারে। তারপর আর একটি কথা মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব। স্যার, আমি দক্ষিণ ভারতে গিয়েছিলাম এবং সেখানে দেখেছি কলা গাছ থেকে সুতো বার করে অনেক জিনিস তৈরি হচ্ছে। সেই রকম উত্তরবঙ্গে জলপাইগুড়ি জেলাতে এই ব্যবস্থা করা যেতে পারে। উত্তরবঙ্গে আমরা দেখেছি গাছের কলা কেটে নেবার পর সেটা আপনা আপনি নষ্ট হয়ে যায়। বিশেষজ্ঞরা বলেন, কলা কেটে নেবার পর সেখান থেকে কলা গাছ সরিয়ে নেওয়া হলে পরবর্তীকালে ভাল কলা হবে। কাজেই সেখানে যদি উত্তরবঙ্গের জলপাইগুড়িতে ঐ দক্ষিণ ভারতের মতোন কলা গাছ থেকে সুতো তৈরি করার ব্যবস্থা আমরা করতে পারি বা সেই শিল্প গড়তে পারি তাহলে গ্রামীণ অর্থনীতির বলিষ্ঠ করার দিকে একটি বলিষ্ঠ পদক্ষেপ আমরা নিতে পারব। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-20 — 6-30 P.M.]

**শ্রী [illegible] মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আমাকে ৫ মিনিট সময় বলবার জন্য দিয়েছেন, সেজন্য আপনাকে ধন্যবাদ। স্যার, ৫ মিনিটে সব কথা বলা যাবে না তাই আপনার মাধ্যমে দুটি প্রশ্ন মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে রাখতে চাই। প্রথম হচ্ছে, খাদি বোর্ড আপনার অধীনের একটি সংস্থা, আপনি ছিলেন তার চেয়ারম্যান। কেন আপনি সেই

চেয়ারম্যানশিপ ছেড়ে দিলেন জানাবেন কি? সেখানে আপনি ছেড়ে দিলেন এবং দলের একজন লোককে বসালেন হেমন্তবাবুকে। হেমন্তবাবু আমাদের খুব বন্ধু লোক, একসঙ্গে এম এল এ ছিলাম, আমরা জানি তিনি কোনওদিনও খাদিতে বিশ্বাস করতেন না, তিনি বিপ্লবে বিশ্বাস করেন, দাঙ্গাতে বিশ্বাস করেন। তাকে খাদিতে বসিয়ে কি খাদির উন্নতি করা যাবে? তিনি ভাল লোক, ভাল সংগঠক কিন্তু কেমন করে তিনি খাদি বোর্ডের উন্নতি করবেন আমরা জানি না। স্যার, বোর্ডে কি হয়েছে গত দু' বছর ধরে সেই হিসাবটি একটু আপনার সামনে দিতে চাই। খাদি বোর্ড ১৯৭৭-৭৮ সালে ৮০ লক্ষ টাকা পেয়েছে কমিশন থেকে, তারা মঞ্জুরিও পেয়েছিল, ৩৪ লক্ষ টাকা ক্যাশ পেয়েছে কিন্তু আজ পর্যন্ত ডিসবারস করতে পেরেছে ১৫ লক্ষ টাকা। ১৯৭৮-৭৯ সালে এক কোটি দু' লক্ষ টাকা তারা মঞ্জুরি পেয়েছে কিন্তু আজ পর্যন্ত একটি টাকাও তারা ডিসবারস করতে পারে নি। এর কারণ হচ্ছে, সেখানে আপনি যে আইন করে রেখেছেন যে হান্ড্রেড পারসেন্ট সিকিউরিটি দিতে হবে সেই সিকিউরিটি কেউ দিতেও পারছে না আর টাকাও কেউ পাচ্ছে না। তার ফলে লক্ষ লক্ষ টাকা ফিরে যাচ্ছে খাদি কমিশনের। আমার কাছে যে খরব আছে তাতে প্রায় ৩০ লক্ষ টাকা চেক লিখিত অবস্থায় পড়ে আছে। সেই টাকা বিলি হচ্ছে না, লোকে সিকিউরিটি দিতে পারছে না বলে। গরিব যারা কাজ করতে চায় তারা কেমন করে পাবে? আর একটা কথা বলি। খাদি বোর্ড চালাবার জন্য ৩০ লক্ষ টাকা খরচ হয়েছিল। এখন সব কথায় যদি বলেন যে ৩০ লক্ষ টাকা ইত্যাদি তাহলে আপনারাও কি তাই করবেন? ৩০ লক্ষ টাকার বাড়ি আছে বি.বা. দি বাগে আবার রিপন স্ট্রিটের বাড়িতে মাসে ১১ হাজার টাকা করে ভাড়া দিচ্ছেন। এটা কেন দিচ্ছেন? কাজেই এগুলি আমাদের ভাবতে হবে। আমার কাছে যে খবর আছে যে বর্তমান চেয়ারম্যান যিনি আছেন তিনি সি পি এম-এর বিক্ষুব্ধ গোষ্ঠীকে জব্দ করার জন্য নতুন খাদি বোর্ডের গাড়ি নিয়ে তেল পুড়িয়ে বারাসাত এবং বসিরহাট এলাকা ঘুরে বেড়াচ্ছেন। কাজেই এই খাদি বোর্ডের টাকায় তেল পোড়ানো উচিত কিনা সেটা আমি বিবেচনা করতে বলছি। আর একটা কথা বলতে চাই সেটা হচ্ছে, আজ পর্যন্ত খাদি বোর্ড ২৫ লক্ষ টাকা পেয়েছেন। তার প্রথম কিস্তিতে তারা আর্টিজেনদের হেলপ করার জন্য ২৫ লক্ষ টাকা অধিকাংশই ২৪ পরগনায় বিলি হয়েছে। আর মেদিনীপুর, নদীয়া, হাওড়া এই সব জায়গায় খুব কম গেছে এবং কোথাও কোথাও যায়নি, পরের কিস্তিতে ওরা পাবেন। সেই টাকা কোথায় খরচ হবে সেটাও বিবেচনা করতে বলছি। আর একটা কথা হচ্ছে, দুটি কাগজের শিল্প আছে। সেই শিল্পে ২০ লক্ষ টাকা খরচ হয়েছে। আর রেশম শিল্পে লস হয়েছে ৩০ লক্ষ টাকা। অথচ গান্ধী আশ্রম তারা লাভ করছে। আমি আপনাদের কাছ থেকে জানতে চাচ্ছি যে এই সম্পর্কে আপনি কি চিন্তা করছেন? আর একটা কথা বলি আপনি ভাল করে বলতে পারেন যেটা অসিতবাবু তুলেছিলেন যে আজকে কোটি কোটি টাকা দেবার জন্য বসে আছে খাদি কমিশন কিন্তু এখান থেকে নো অবজেকশন সার্টিফিকেট দেওয়া হচ্ছে না। নো-অবজেকশন দিলে আপনাদের কি ক্ষতি হতে পারে? আজকে যদি টাকা আসে আমাদের এখানে আমার এখানে দরখাস্ত আছে গৌড় রেশম শিল্প সংগঠন, তারা ৭৫ হাজার টাকা পেয়েছে ম্যাঙ্গো প্রসেসিং করার জন্য। আরও ৮৫ হাজার টাকা দুদিন বাদে পাবে। এই নো অবজেকশন সার্টিফিকেটের জন্য এই সব ঘটছে। এটা দিলে খাদি বোর্ডের কি ক্ষতি হবে সেটা আপনি বলুন? আপনি লোন ডিসবার্স করতে পারছেন না। যেখানে কোটি কোটি টাকা আসতে চাচ্ছে, লোকে মঞ্জুরি

পাচ্ছে কিন্তু নো অবজেকশন সার্টিফিকেটের জন্য হচ্ছে না। কালকে শ্রমদপ্তরের চেয়ারম্যান এসেছিলেন এবং আপনার সঙ্গে দেখা করেছিলেন। তিনি চিফ মিনিস্টারের সঙ্গেও দেখা করেছিলেন। এই টাকাটা কেন আপনারা আসতে দিচ্ছেন না? কেন নো-অবজেকশন সার্টিফিকেট দিচ্ছেন না? সেটা খোঁজ নিয়ে দেখবেন। আর একটা কথা হচ্ছে যতীনবাবু ২ লক্ষ টাকা খরচ করে এক মাইল্ একটা রাস্তা করে দিতে পারেন। কিন্তু খাদি বোর্ডকে সেই রকম ভাবে কিছু করে দেখানো সম্ভব নয়। যারা এক্সপেরিয়েন্স গেন করেছে এই রকম লোককে না নিয়ে দলের লোককে যদি বসাবার চেষ্টা করেন তাহলে তার কি রিঅ্যাকশন হতে পারে সেটা আমি বলছি। কংগ্রেস আমলে এই কর্পোরেশনের লস হয়েছিল। তখন এস বি দেকে ডেকে এনে বসানো হল। এস বি দে এক্সপেরিয়েন্স গেন করল। তিনি যখন সেটাকে একটা লাভ জনক সংস্থায় পরিণত করার চেষ্টা করলেন তখন তাকে সরিয়ে দেওয়া হল। কেন তাকে সরানো হল জানি না। আপনি যদি চেয়ারম্যান থাকতেন তাহলে অনেক কাজে সহজ সুলভ হত। কারণ আইন-কানুন পাল্টানো যেত। আপনার অ্যাসিস্ট্যান্ট সেক্রেটারি ওখানে কাজকে আটকে রেখে দেয়। সেটা কি ভাবে দূর করা যায় এটা দেখতে হবে এবং নো-অবজেকশন সার্টিফিকেটের কথাটাও ভাবতে হবে। আর একটা কথা আমি বলতে চেয়েছিলাম, সেটা আমাদের মাননীয় নির্মলবাবু বলেছেন। আমাদের মুখ থেকে শুনলে আপনাদের বিশ্বাস হয় না। আপনাদের দলের লোকের কাছ থেকে শুনলে বিশ্বাস করবেন। আজকে গ্রামে ৭টা ম্যানেজার করতে পারেন ভারত সরকারের টাকাতে, ভারত সরকারের পরিকল্পনা মতো। কিন্তু একটা ছেলে আমার কাছে এসেছিল, তাকে লিখে দিয়েছে যে দি স্কীম সীমস টু বি ফিজিবল এই বলেই কাজ শেষ। তারপর তুমি ব্যাঙ্কের দরজায় ঘুরে বেড়াও। আপনি বলছেন এক ছাদের নিচে সব কাজ হবে। কিন্তু সব কাজ কি হচ্ছে? আপনি এগুলি একটু ভেবে দেখবেন। আর একটা কথা হচ্ছে, মালদা ম্যাঙ্গো প্রসেসিং কো-অপারেটিভ সোসাইটি আমরা চালাচ্ছিলাম। আপনাদের দলের লোক লেবার ট্রাবল-এর ফলে সেটা বন্ধ হয়ে গেল। আপনারা বললেন যে সেটা বড় করবেন। আজকে ২ বছরের মধ্যে তার কিছুই দেখলাম না। আজকে জিনিস বিক্রি করে দেওয়া হচ্ছে। কো-অপারেটিভ সোসাইটির যে সমস্ত মেশিনারি আছে সেগুলি বিক্রয় করে খরচ চালানো হচ্ছে। এটাইকি চলবে? এগুলি আমি আপনাকে বিবেচনা করতে বলছি। এই লোকগুলিকে যাতে ঘুরে বেড়াতে না হয় সেই বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হারাণ হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কুটির ও ক্ষুদ্র শিল্প মন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি তাকে স্বাগত জানিয়ে সমর্থন জানাচ্ছি। যদিও অনেক কিছু বলার ছিল, অল্প সময় থাকায় আমি আমার বক্তব্য অতি সংক্ষেপে শেষ করার চেষ্টা করব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন যে বর্তমান সামাজিক কাঠমোয় কুটির শিল্পীদের শোষণ মুক্ত করা এবং দারিদ্রতা থেকে অব্যাহতি অসম্ভব। আমূল ভূমি সংস্কার কুটির শিল্পীদের সর্বাধিক উন্নতি সাধনের শর্ত। যদিও এই অবস্থার মধ্যে দিয়ে আজকে বামফ্রন্ট সরকার যে কুটির শিল্পীদের শোষণ মুক্ত এবং কুটির শিল্পের ও গ্রামীণ শিল্পের সম্প্রসারণের জন্য যে অগ্রগতি আনছেন তাতে অভিনন্দন না জনিয়ে পারা যায় না। কুটির শিল্পীদের জীবনের যে দুঃখ দারিদ্র, তাকে বিচ্ছিন্ন ভাবে দেখলে চলবে না, শ্রমিক, কৃষকদের জীবনের যে দুঃখ দুর্দশা,

তাকেও যুক্ত করে এক অখন্ড প্রেক্ষাপটে চিন্তা করতে হবে। পশ্চিমবাংলাকে একক ভাবে চিন্তা করলে চলবে না, যদি না সর্বভারতীয় দৃষ্টিভঙ্গিতে কুটির শিল্পকে বাঁচাবার জন্য এবং তাকে পুনরুজ্জীবিত করার চিন্তা না করা হয়। আজকে বামফ্রন্ট সরকারের যে ৩৬ দফা কর্মসূচি ঘোষিত হয়েছে, তার পরিপ্রেক্ষিতে ক্ষুদ্র ও কুটির শিল্প মন্ত্রী, ক্ষুদ্র ও কুটির শিল্পকে পুনরুজ্জীবিত করার জন্য এবং গ্রামীণ অর্থনৈতিক জীবনে অর্থনীতিকে সম্প্রসারণ করার জন্য যে প্রচেষ্টা নিয়েছেন, সেই প্রচেষ্টাকে আমরা ধন্যবাদ জানাই। কুটির শিল্প এবং গ্রামীণ শিল্পকে উজ্জীবিত করতে গেলে কতকগুলো অন্তরায় আছে, কতকগুলো বাধা আছে, সেই বাধাগুলো দূর করার জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে কতকগুলো বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। যেমন মূলধনের সমস্যা, কাঁচামালের সমস্যা, বাজারের সমস্যা, মহাজনী শোষণ, স্থানীয় সম্পদের ব্যবহার, এই সমস্যাগুলো রয়েছে, যদিও মন্ত্রী মহাশয় তার বাজেট বক্তব্যের মধ্যে কুটির শিল্পকে পুনরুর্জীবিত করার জন্য কতকগুলি পদক্ষেপের কথা বলেছেন, তবুও আমি তাকে অনুরোধ করব, এই যে পাঁচটি সমস্যা রয়েছে, এই সমস্থা সমাধানের ব্যাপারে জোরদার চেষ্টা করা উচিত। সঙ্গে সঙ্গে গ্রামীণ ও ক্ষুদ্র শিল্প পর্ষদের যে ত্রুটি বিচ্যুতিগুলো রয়েছে, সেইগুলো সম্বন্ধে বলি, বিগত সরকারের আমলে গ্রামীণ ও কুটির শিল্প পর্ষদের ত্রুটি বিচ্যুতির জন্য জনমানসে কোনও আগ্রহের সৃষ্টি করতে পারেনি। সেই ত্রুটি বিচ্যুতিগুলো হল, ত্রুটি পূর্ণ পরিচালন ব্যবস্থা, সরকারি অসহযোগিতা, পর্ষদের নিজস্ব নিয়ম কানুনের অভাব, আর্থিক সহযোগিতায় ক্ষেত্রে প্রকৃত ও বাস্তব নীতির অভাব, উন্নয়নের কাজে অভিজ্ঞ ও কারিগরি কর্মচারিদের মতামতের চরম উপেক্ষা, প্রয়োজনীয় কর্মচারির অভাব, এই যে ত্রুটি গ্রামীণ ও কুটির শিল্প পর্ষদ এর মধ্যে রয়েছে, এইগুলো যদি দূর না করা যায় তাহলে এই সরকারের প্রচেষ্ঠা ব্যাহত হবে এটা আমি মনে করি। বিগত কংগ্রেস সরকারের শাসনের ফলে তাঁত শিল্প, রেশম শিল্প, কাঁসা শিল্প এবং সর্বোপরি গ্রামীণ কুটির শিল্প ধ্বংসের পথে চলে গিয়েছিল, তাকে বাঁচাবার জন্য আজকের এই বাজেটে উল্লেখ করা হয়েছে কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে। কিন্তু এই শিল্পগুলো সত্ত্বেও আমি আরও কতকগুলি শিল্পের কথা বলছি গ্রামীণ শিল্পের আওতায় নিয়ে আসার জন্য। মন্ত্রী মহাশয়ের এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলার বিভিন্ন জেলায় জরি শিল্প আছে, দর্জি শিল্প আছে, বিভিন্ন জেলায় বিড়ি শিল্প আছে, হাওড়ার আমতায় তালা শিল্প আছে, সারা ভারতবর্ষে তালা শিল্পের একটা কেন্দ্র হিসাবে সুপ্রসিদ্ধ, এইগুলোকে গ্রামীণ ক্ষুদ্র ও কুটির শিল্পের আওতায় নিয়ে আসার জন্য অনুরোধ করছি। এই কথা বলে, আজকে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[6-30 — 6-40 P.M.]

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বক্তব্যগুলি এসেছে, বিশেষ করে বিরোধী পক্ষ থেকে যেগুলি এসেছে আমি মোটামুটি সেগুলি সম্বন্ধে কিছু বলতে চাই। প্রথম কথা যেটা বলা হয়েছে যে, রাজ্য সরকাব ক্ষুদ্র ও কুটির শিল্পের উপর যথেষ্ট গুরুত্ব দিচ্ছেন না। কারণ হিসাবে ওরা বলেছেন যে, এখানে যে টাকাটা ধরা হয়েছে সেই টাকাটা খুবই কম। এই বক্তব্য খুবই দুঃখজনক। আমি এটা জানতে চাই যে, আমরা ক্ষুদ্র ও কুটির শিল্পের জন্য যে পরিমাণ টাকার অনুমোদনের আবেদন রেখেছি, কেন্দ্রীয় সরকার কিন্তু এই পরিমাণ

টাকাটাও অনুমোদন করেন না। তারা বলেন আরও কম টাকা পশ্চিমবাংলার ক্ষুদ্র ও কুটির শিল্পের জন্য খরচ করা উচিত আগামী বছরে। দ্বিতীয় কথা হচ্ছে ক্ষুদ্র ও কুটির শিল্পের ব্যাপারে যেটা মূল সমস্যা সেটা যদি বুঝতে না পারা যায় তাহলে ওপর ওপর এই রকম অনেক কথা বলা যাবে। শুধু পশ্চিমবাংলা কেন সারা ভারতবর্ষের ক্ষেত্রেই সব সময় বলতে পারা যাবে। মূল্য সমস্যা যেটা সেটা টাকার নয়। আমি যেটা অনুভব করেছি সেটা হচ্ছে যেটা উৎপাদন হচ্ছে সেটাকে সঠিকভাবে বাজারে মুনাফা রেখে বিক্রি করার ব্যবস্থা করা। সেই ব্যবস্থা যদি না থাকে তাহলে টাকা যতই দেওয়া হোক না কেন কুটির শিল্পের প্রসার হবে না। আমি একটা উদাহরণ দিতে চাই। অতীতে পূর্বতন সরকার অনেক টাকা পয়সা দিয়েছিলেন—১৯৭৫-৭৬ সালে একটি কোম্পানিকে মার্জিন মানি দেওয়া হয়েছিল ২ লক্ষ ১০ হাজার টাকা, যেখানে সাধারণ ব্যবস্থা হচ্ছে ৭৫ হাজার টাকার বেশি মার্জিন মানি দিতে হলে স্পেশ্যাল অ্যাপ্রুভাল দরকার হয়। অথচ সেখানে মার্জিন মানি এই রকম দেওয়া হয়েছিল এবং এর সঙ্গে সঙ্গতি রেখে ব্যাঙ্ক থেকে যে পরিমাণ টাকা নেওয়ার দরকার হয়, ওয়ার্কিং ক্যাপিটাল এবং ফিক্সড ক্যাপিটাল, সেই সমস্ত টাকাও দেওয়া হয়েছিল। কিন্তু আজকে এই কোম্পানিটির অবস্থা কি হয়েছে? তাদের বিরুদ্ধে ব্যাঙ্ক মামলা করেছে প্রায় ৪৪ লক্ষ টাকার। আজকে ফ্যাক্টরি বন্ধ হয়ে আছে। সুতরাং আমরা দেখতে পাচ্ছি যে, টাকার যোগান দিলেই এগুলি চলতে পারবে, তা নয়। তবুও আজকে এখানে টাকার যোগান বাড়াবার ব্যবস্থা করা হচ্ছে। যেখানে ৫-ম পঞ্চবার্ষিকী পরিকল্পনার ৪ বছর ধরে খরচ করা হয়েছে মাত্র ১০ কোটি ৭১ লক্ষ টাকা, সেখানে এক বছরের জন্য আমরা বরাদ্দ রেখেছি ৮ কোটি ৬১ লক্ষ ৫ হাজার টাকার। সুতরাং টাকার পরিমাণ ক্ষুদ্র ও কুটির শিল্পের ক্ষেত্রে বাড়ানো হয়েছে। এই টাকা যথাযথ ভাবে ব্যবহার করতে পারব, কি পারব না সেটা অন্য কথা, কিন্তু আমরা চেষ্টা করব। আপনারা দেখেছেন যে, তাঁতশিল্পের ক্ষেত্রে বলা হয়েছে ১৪শোর উপর কো-অপারেটিভ ছিল। আমরা অনুসন্ধান করে দেখেছি তার ভেতর ৬৩২টির কোনও অস্তিত্ব নেই। আপনারা জানেন এই কো-অপারেটিভগুলি নানারকম রিবেট পায়, সেখানে রিবেটের ব্যবস্থা আছে। তাহলে রিবেট মারফত একটা মোটা টাকার আমরা খরচ দেখাতে পারি। রেজিস্টার্ড কো-অপারেটিভ হওয়ার ফলে তারা প্রতি বছর রিবেট বাবদ গভর্নমেন্টের কাছ থেকে টাকা নিয়ে গেছে এবং গভর্নমেন্ট দেখিয়ে দিয়েছেন যে, এত টাকা খরচ করেছেন। কিন্তু কারা এই টাকা নিয়ে গেছে? যে সমস্ত ব্যবসায়ী ঐ টাকা নিয়ে গেছে তারা তা দিয়ে একটাও কাপড় তৈরি করেনি। কাজেই আমরা দেখতে পাচ্ছি যে, কিছু মহাজন এবং ব্যবসায়ী কতগুলি রসিদ সাবমিট করে টাকা আদায় করে নিয়েছিল। আজকে আমরা পশ্চিমবাংলায় এই জিনিসকে ঠেকাবার চেষ্টা করছি। অন্যায়ভাবে যে অর্থ এত দিন ব্যয় হয়েছে, আমরা সেই অর্থ ব্যয় বন্ধ করবার চেষ্টা করছি। কারণ আমরা টাকা নষ্ট করতে চাই না। আমরা প্রকৃত কাজে টাকা ব্যয় করতে চাই তারপর মাননীয় সদস্যরা খাদির কথা তুলেছেন যখন, তখন তাদের এ বিষয়ে আমার থেকে বেশি জানা উচিত ছিল। ওনারা খাদির ব্যাপারে বলেছেন। আমি বেশি কথা বলতে চাই না খাদি কমিশনের চেয়ারম্যান যার কথা এখানে উল্লেখ করা হয়েছে মিঃ সোম দত্ত আপনারা তাকে জিজ্ঞাসা করবেন পশ্চিমবাংলায় খাদি বোর্ডের কার্যকলাপ সম্পর্কে। তিনি বলেছেন যে, সমস্ত টাকা পয়সা দেওয়া হয়েছে বিভিন্ন সংস্থাকে সেই টাকা পয়সা লোন হিসাবে দেওয়া হয়েছে কিন্তু তা ফিরে আসেনি। অধিকাংশ ক্ষেত্রে আমরা

সেখানে কি করছি, টাকা পয়সা নিয়ে বিতরণ করে দেব এটা আমাদের দৃষ্টিভঙ্গি নয়। এই সব টাকা পয়সা যাতে প্রকৃত উৎপাদনের কাজে ব্যবহার করা যায় এবং তার ভিতর দিয়ে যাতে সত্যিই কিছু মানুষের জীবিকার ব্যবস্থা করা যায় সেটা আমাদের দেখতে হচ্ছে। কারণ স্টেট গভর্নমেন্ট গ্যারান্টি দিয়েছে যে, যে সমস্ত টাকা খাদি বোর্ড ডিস্ট্রিবিউট করবে এই সমস্ত টাকা যাতে কোনও রকম মিস ইউস না হয়। এটা দেখার দায়িত্ব আমাদের আছে। এখানে মাননীয় সদস্য বীরেন্দ্র বাবু বলেছেন কয়েকটি সংস্থা সম্পর্কে। আমার মনে হয় উনি বোধ হয় সব শোনেন নি সেইজন্য আমি ওনাকে দোষ দিচ্ছি না—উনি বললেন নো-অবজেকশন কেন দেওয়া হচ্ছে না? কিন্তু ঘটনা তা নয়, ঘটনা হচ্ছে এই সংস্থাগুলির জন্য যে পরিমাণ টাকা বরাদ্দ হওয়া উচিত সেই পরিমাণ টাকা কমিশন এখনও পর্যন্ত স্টেট বোর্ডকে দেয়নি, না দিয়ে কমিশন বলছেন স্টেট বোর্ড নো-অবজেকশন দিয়ে দিন। কমিশনের কাছে বলছি ঐ টাকা আমাদের দাও ডিস্ট্রিবিউট করবার জন্য, আমরা সমস্ত ব্যবস্থা করছি। সুতরাং আপনাদের সমস্ত জিনিসগুলি তলিয়ে দেখে চিন্তা করা উচিত। কারণ এই টাকা খরচ করা হবে, এটা পাবলিক ম্যানি, সুতরাং টাকা খরচ করার দরকার আছে এবং এই টাকা এমন ভাবে আমরা খরচ করব যাতে অপাত্রে না চলে যয়ে, অন্য অসদ কাজে ব্যবহৃত না হয় এইদিকটা আমাদের দেখতে হবে। তাঁত শিল্প সম্বন্ধে মাননীয় সদস্য বঙ্কিম মাইতি মহাশয় বলেছেন যে তাঁত শিল্পের কোনও কিছুই হয়নি। আমি বলছি দুর্নীতি যেখানে ছিল সেখানে আমরা কিছু পদ্ধতি প্রয়োগ করেছি। আপনারা দেখেছেন ১৩০টি তাঁত শিল্প কো-অপারেটিভের মাধ্যমে গড়ে তোলবার কথা বলা হয়েছে এবং সেখানে নেওয়া হবে কেবলমাত্র একটি তাঁত এবং দুটি তাঁতের অধিকারীকে। মাস্টার উইভারস এদেরকে কো-অপারেটিভের মধ্যে নিচ্ছি না। সুতরাং তাঁত শিল্পীদের জন্য সরকার যে প্রচেষ্টা করেছেন এটা থেকেই তা বুঝতে পারছেন। মাস্টার উইভারস, ব্যবসায়ী কিম্বা মহাজন এরা উৎসাহিত হোন আমরা তা চাই না এবং পারফমেন্সের কথা যদি বলেন, পারফরমেন্স এখনও আছে। যেখানে ১৯৭৬-৭৭ সালে অ্যাপেক্স ও এইচ পি ডি সির মোট বিক্রয় ৩ কোটি ১ লক্ষ টাকা ছিল আমরা কাপড় কিনে ডাইরেক্টলি বিক্রি করেছি এ বছরে ৮ কোটি টাকার উপরও। মাননীয় সদস্য অতীশবাবু দপ্তর এবং কর্মচারী সম্পর্কে বলেছেন। আমার কথা এই যে, উনি আগে এই দপ্তরের রাষ্ট্র মন্ত্রী ছিলেন এবং আজকে যারা কর্মচারী বা অফিসার আছেন তারা অনেকেই তিনি যখন মন্ত্রী ছিলেন তখন ছিলেন। সুতরাং তিনি যে কজনের নাম করেছেন তাদের অনেকেই এই সময়ের ভিতর প্রমোশন পান নি। তার সময়ে তারা যেখানে ছিলেন সেখানেই আছে। এই বিধানসভায়

[6-40 — 6-50 P.M.]

যখন বলছেন তখন স্বাভাবিকভাবেই সমস্ত ব্যাপারগুলি একটু খুঁটিয়ে জেনে নিয়ে বললে বোধ হয় ভাল হয় কারণ সমালোচনা নিশ্চয়ই করবেন এবং সমালোচনা করার নিশ্চয়ই দরকার আছে, নিশ্চয়ই বলবেন, আমরা শুনব। একজন মাননীয় সদস্য উত্তরবাংলার ব্যাপারে ট্রেনিং-এর কথা বলেছেন। এই ট্রেনিং শুধুমাত্র ট্রেনিং দেওয়ার জন্য তৈরি হয়নি। সমস্ত ব্যাঙ্কগুলি থেকে আরম্ভ করে সমস্ত সংস্থাকে যুক্ত করে ট্রেনিং-এর সঙ্গে সঙ্গে ট্রেনিং শেষ হবার একটা নির্দিষ্ট সময়ের ভিতরে কারখানা স্থাপন যাতে সম্পন্ন করতে পারেন ট্রেনিং এইভাবে দেওয়া হয়েছে এবং সেখানে ২০ জনের ট্রেনিং শেষ হয়ে গেছে, তাদের নিজেদের শিল্প গড়ে তোলার

জন্য জোর দেওয়া হচ্ছে। আমরা এই রকমভাবে পরিকল্পনা করছি, এবার আমি ডি আই সি সম্পর্কে কিছু বলব। এক জায়গা থেকে সমস্ত রকমের সাহায্য ঠিক কিনা সেটা বিচার করে দেখার প্রয়োজন। আপনারা জানেন যে কি পরিস্থিতিতে ডি আই সি কাজ শুরু করেছিল। ডি আই সি কতটুকু কাজ করেছে এবং কেন কাজ করতে পারছে না এটা আরও কিছুদিন দেখা দরকার। দ্বিতীয় কথা হচ্ছে পরিকল্পনা যাই হোক না কেন আমাদের দেশের যা অবস্থা তাতে একটা জায়গা থেকে কাঁচামাল, টাকা ইত্যাদি সমস্ত যোগান দিয়ে শিল্প গড়ে তোলা সম্ভবপর নয়, তবে তার ভেতর থেকে যতটুকু করতে পারা যায় তার চেষ্টা করা হচ্ছে। এই সম্পর্কে আরও কিছুদিন দেখা দরকার। সেখানে বলা হয়েছে অন্যান্য রাজ্যে ক্ষুদ্র শিল্পে খুব অগ্রগতি হচ্ছে। আমার কাছে সরকারি যে হিসাব আছে তাতে দেখছি রেজিস্টার্ড স্মল স্কেল ইউনিট ভারতবর্ষে সমস্ত রাজ্যের চেয়ে পশ্চিমবাংলায় সবচেয়ে বেশি। এমন কি মহারাষ্ট্র, তামিলনাড়ু, পাঞ্জাবের চেয়ে ডবলের চেয়েও বেশি। নাম্বার অফ ইউনিটস রেজিস্ট্রেশনের দিক থেকে যদি দেখি তাহলে এই কথা বলতে হয়। কিন্তু মহারাষ্ট্রে টোটাল ইনভেস্টমেন্ট এবং পশ্চিমবাংলার ইনভেস্টমেন্টের মধ্যে তফাত আছে। পশ্চিমাবাংলায় কি ধরনের স্মল স্কেলের উপর জোর দেব সেখানে মোটামুটি যারা মিডিয়াম সেক্টার তারা স্মল স্কেল-এ এসেছেন, বেনিফিট আদায় করবার জন্য। সেই কারণে সোফিসটিকেটেড ইউনিট সেখানে ডেভেলপ করেছে কিন্তু এমপ্লয়মেন্ট জেনারেশন কম। পশ্চিমবাংলায় সোফিসটিকেশন কম, কিছুটা লেবার ওরিয়েন্টেড। সেদিক থেকে ওদের উন্নতি দেখে আমাদের পক্ষে সেই জিনিস চালু করা সম্ভব নয়। মোটামুটি ভাবে আগামী দিনে আমরা কি করতে চাই সেসব বলেছি, নতুন নতুন ধরনের কিছু কিছু স্কীমও দিয়ে দিয়েছি, রেশম যারা চাষ করেন তাদের কিভাবে উন্নতি করা যায় সে সম্পর্কে বলা হয়েছে, সেজন্য আমি মনে করি আমাদের সাংগঠনিক এবং বাজারের যা অবস্থা তার সঙ্গে সঙ্গতি রেখে এখানে সঠিকভাবেই ব্যয় বরাদ্দ করা হয়েছে। আশা করি এই ব্যয় বরাদ্দ অনুমোদন করবেন এবং এখানে যে সমস্ত কাট মোশন আনা হয়েছে আমি তার বিরোধিতা করছি।

The motion of Shri Balailal Das Mahapatra, Shri Kiranmoy Nanda that the amount of Demand be reduced to Re. 1/- were then put and lost.

The motion of Shri Rash Behary Pal, Shri Samsuddin Ahmed and Shri A.K.M. Hassanuzzaman that the amount of Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Shri Chittabrata Mazumdar that a sum of Rs. 8,61,05,00/- be granted for expenditure under Demand No. 63 Major Heads : " 321—Village and Small Industries (Excluding Public Undertakings), 521—Capital Outlay on Villages and Small Industries (Excluding Public Undertakings, and 721—Loans for Villages and Small Industries (Excluding Public Undertakings)", was then put and agreed to.

## DEMAND NO. 1

Major Head : 211—State Legislatures

**Dr. Ashok Mitra :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 70,13,000/- be granted for expenditure under Demand No. 1 Major Head : "211—State Legislature"

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** স্যার, লেজিসলেটার সম্বন্ধে কিছু বলতে চাই, আমাদের যে ভাতা দেওয়া হয় তাতে ক্যানটিনে খাওয়া যায় না। এখানে একটা মুড়ি মুড়কির দোকান করে দিন, আমাদের মুড়ি খেতে বাইরে যেতে হয় সেজন্য বলছি এখানে একটা মুড়ি ও তেলেভাজা বিক্রি করবার ব্যবস্থা করে দিন, আর ট্যাক্সির যে ভাড়া বাড়িয়েছেন তাতে আমাদের কনভেনস অ্যালাওয়েন্স কিছুটা বাড়িয়ে দিন।

[6-50 — 7-00 P.M.]

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, এই বিষয়ে কিছু বলতে গেলেই প্রথমে বলতে হয় হাউসে কোন মিনিস্টার বা চিফ মিনিস্টার যদি বলেন যে কংগ্রেস আমলে ২০ হাজার খুন হয়েছে, ১১ হাজার গৃহছাড়া হয়েছে এই কথা বলার মানে ইনডাইরেক্টলি প্রভোক করা। অর্থাৎ উনি এই রকম ধরনের প্রভোকেশন করছেন যে ওরা যা করেছেন আমরাও তাই করব, ৩২৮ ধারা অনুযায়ী এম এল এদের একটা কনডাক্ট রুলস আছে, সেটা মেনে মুখ্যমন্ত্রী অন্যান্য মন্ত্রী এবং সমস্ত সদস্যেরই চলা উচিত। এটা কোনওভাবে রেসট্রিক্ট করা যায় কিনা আপনি চিন্তা করুন। স্যার, আপনি একদিন বলেছিলেন বিরোধী পক্ষ বা সরকার পক্ষ থেকে কেউ যেন পিঞ্চ করে কথা না বলেন। স্যার, বিরোধী পক্ষে আছে, কনস্ট্রাকটিভ সাজেশন দিতে গেলে কিছু পিঞ্চিং হবে, সেখানে আপনি যদি অনুরোধ করেন আগামীকাল থেকে তাদের পিঞ্চিং না করে ফুল ছুঁড়ে মারবেন তাহলে স্যার, আমার অনুরোধ ওরা এমন কাজ করছেন যে ওদের গোপাল ফুল ছুঁড়ে মারতে পারব না, ওদের মারতে গেলে কুমড়ো ফুল ছুঁড়ে মারতে হবে। তাই মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি একটা কিছু বিধান আনুন যে বিধান সভার সদস্যরা কিভাবে আচরণ করবেন, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাউসে ১৫-১৬ জন টেম্পোর্যারি স্টাফ আছে যারা হাউসের সময় শুধু কাজ পায়। ঐ ১৬ জন স্টাফকে আপনি পার্মানেন্ট করে নিন এটাই আমার বক্তব্য।

**শ্রী প্রদ্যোতকুমার মহান্তি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই ষ্টেট লেজিসলেচার সম্পর্কে যখন কথাবার্তা হচ্ছে তখন আমি একটা অনুরোধ আপনার কাছে রাখব এই বাজেট যখন আলোচিত হচ্ছে তার সুযোগ নিয়ে। আমরা এই বিধানসভায় যে সমস্ত আলোচনা করি তার একটা কথা আনরিভাইজড কপি আমাদের কাছে যায় যেটা কারেক্ট করে আমরা আপনার দপ্তরে পাঠিয়ে দিই ফাইনাল প্রিন্ট করার জন্য। কিন্তু বছরের পর বছর দেখা যাচ্ছে কয়েক বছর ধরে আমাদের যে অ্যাসেম্বলি প্রোসিডিংস সেটা বেরুচ্ছে না। ১৯৭৪ সাল পর্যন্ত

প্রোসিডিংস পেয়েছি, তার পরের আর পাচ্ছি না এবং সেগুলি হয়ত বেরুবে কিন্তু আমাদের এই বিধানসভার লাইফ থাকতে থাকতে বেরুবে কিনা সন্দেহ আছে। সেজন্য যে কপি একটা করে পাঠান সেটা একটা কপি না করে দুটো কপি পাঠান, একটা কারেক্ট করে আমরা পাঠিয়ে দেব, আর একটা কপি আমাদের কাছে থাকবে সেই ব্যবস্থা যদি আপনি করেন তাহলে সেই কপিটা নিয়ে আমরা বিধানসভার কার্য পরিচালনা করার সুযোগ পেতে পারি। এই সাজেশন আমি দিলাম আপনার বিবেচনার্থে, আপনি যদি এই ব্যবস্থা করেন তাহলে আমরা উপকৃত হব।

**শ্রী কমল সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এইমাত্র যে প্রস্তাব হল সে সম্পর্কে ইতিপুর্বে আপনার দৃষ্টি আকর্ষণ করে আমি বলেছিলাম যে এই সভাতে যে বক্তৃতা সদস্যরা দেন সেই বক্তৃতার একটা মাত্র কপি আপনারা দেন, সেটা কারেক্ট করে আপনাদের ফেরত পাঠাতে হয়। ফলে আমাদের কাছ তার কোনও কপি থাকে না, সেটাকে ব্যবহার করার কোনও উপায় থাকে না। সেজন্য যে প্রস্তাব মহান্তি মহাশয় করেছেন আমি সেটা অনুমোদন করছি এবং আপনার কাছে অনুরোধ করছি এই সম্বন্ধে ব্যবস্থা করার জন্য। আর একটা প্রস্তাব আপনার বিবেচনায় আনছি সেটা হচ্ছে আমাদের এখানে যে লাইব্রেরি আছে সেই লাইব্রেরিকে সুষ্ঠুভাবে পরিচালনার জন্য এবং আরও বই সংযোজনের জন্য আপনি যদি এখানকার এম এল এ দের নিয়ে কমিটি করেন তাহলে সেই লাইব্রেরি উন্নতি হতে পারে। সেই বিষয়ে আপনি দৃষ্টি দেবেন, এই দুটো বক্তব্য আমি উপস্থিত করছি।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যখন অনুমতি দিয়েছেন স্টেট লেজিসলেচার সম্পর্কে আলোচনা করার জন্য তখন আপনি অল্প সময়ের মধ্যে ২-১টা সুনির্দিষ্ট প্রস্তাব রাখছি। স্যার, আপনি জানেন যে কেন্দ্রে পার্লামেন্টে একটা ইনস্টিটিউট অব পার্লামেন্টারি স্টাডিজ স্থাপন করা হয়েছে। কেন্দ্রের সংসদীয় নানা বিষয়ে আলোচনা হয়, গবেষণা হয়, কিছু কিছু পুস্তিকা ইত্যাদি প্রকাশ করা হয়। আমাদের এখানে এই টাকায় হয়ত হবে না, যদি এই বিষয়টা আলোচিত হয় তাহলে পরবর্তীকালে এই সম্বন্ধে কিছু হতে পারে, আপনি উদ্যোগ নিতে পারেন। আমাদের এখানে এই ধরনের সেন্টার বা ইনস্টিটিউট করা উচিত। কারণ, আমাদের বিধানসভার বিভিন্ন বিষয় নিয়ে এখানে আলোচনা হতে পারে, কোনও পুস্তিকা, পত্রিকা বের হতে পারে, এই ধরনের গবেষণার কাজ আমাদের চলা উচিত। গবেষণা কেন্দ্রে আলোচনা গবেষণা ছাড়াও আমাদের অতীতের যে সমস্ত বিধানসভার কার্যবিবরণী রয়েছে এই বিষয়ে বিভিন্ন বিশ্ববিদ্যালয়ের গবেষকরা এসে গবেষণা করেন। আমাদের একটা কনটিনিউয়িং প্রসেস থাকা উচিত বিভিন্ন রুলিং-এর উপর বিভিন্ন নিয়মের উপর। আমাদের এখান থেকে নানা ধরনের পুস্তিকা বেরুনো উচিত যেগুলি আমাদের সদস্যদের কাজে লাগতে পারে। এদিকে নজর দেওয়ার জন্য আমি অনুরোধ করছি।

আরেকটা কথা হল, বিধানসভার পুরানো যে সমস্ত বক্তৃতা রয়েছে সেগুলো ছাপা দরকার। আমাদের এখানে পূর্বে বিধান পরিষদ ছিল, কিন্তু ১৯৬৯ সালে তদানীন্তন যুক্তফ্রন্ট সরকারের কর্মসূচি অনুযায়ী তাকে তুলে দেওয়া হয়েছে। এই বিধান পরিষদের বিতর্ক অনেক ছাপা বাকি রয়েছে। বিধান পরিষদ উঠে গেলেও আমাদের বিধানসভার উপর তার দায়-দায়িত্ব

বর্তায়। পুরানো বিধান পরিষদের যে সমস্ত কার্য বিবরণী ছাপা হয়নি সেটা একটা ইতিহাস হিসাবে আমাদের কাছে প্রয়োজন এবং আগামী দিনের বিধানসভার সদস্যদের কাছেও তার প্রয়োজনীয়তা আছে। তখনকার দিনে বিধানপরিষদে কি আলোচনা হয়েছিল এবং বিশেষ করে শেষের দিকে যে আলোচনাগুলো হয়েছিল এগুলো আমাদের জানা উচিত, কাজেই আমি প্রস্তাব রাখছি ঐগুলো ছাপাবার ব্যবস্থা করুন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতক্ষণ ধরে যে আলোচনা হল তাতে দেখলাম মাননীয় সদস্য নির্মলবাবু একটা প্রস্তাব রেখেছেন এবং তিনি বলেছেন সংসদে একটা শিক্ষণ শিবির খোলার কথা হচ্ছে সংসদীয় রীতিনীতি রপ্ত হবার জন্য। আমার এখানে একটা কথা উঠেছে যে বিধানসভায় বিতর্কের মান যে অবস্থায় এসে দাঁড়িয়েছে তাতে দেখা যাচ্ছে সংসদীয় পদ্ধতি লঙ্ঘন করা হচ্ছে এবং বিশেষ করে দেখা যাচ্ছে বিরোধীপক্ষ কোনও নিয়ম মানছে না, যখন তখন উঠে বক্তৃতা করতে শুরু করেন এবং তার ফলে একটা অবস্থা দিনের পর দিন দেখতে পাচ্ছি। কাজেই আমি অনুরোধ করছি আমাদের এখানে একটা শিক্ষণ শিবির খুলে ভালভাবে ট্রেনিং দেবার ব্যবস্থা করা হোক। এই শিক্ষণ শিবির না হলে সংসদীয় রীতিনীতি দিনের পর দিন বিপর্যস্ত হবে। আমি আশা করব এই শিক্ষা দেওয়ার ব্যবস্থা নিশ্চয় করা হবে।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে আলোচনার সুযোগ দিয়েছেন তার জন্য আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আমরা লক্ষ্য করেছি প্রেসের অভাবে আমাদের কোয়েশ্চেন পেপার ঠিক সময় ছাপিয়ে আনা সম্ভব হচ্ছে না এবং অনেক সময় দেখা যাচ্ছে ইংরেজি এসেছে কিন্তু বাংলা আসছে না। কাজেই অনুরোধ করছি অ্যাসেম্বলি নিজস্ব প্রেসের কথা চিন্তা করুন। তারপর আমরা রেলওয়ে টিকিটের যে কুপন পাই সে সম্বন্ধে আমার বক্তব্য হচ্ছে ডেইলি টিকিটের কুপন পাওয়া যায় কিনা এটা দেখুন। তারপর মেডিক্যাল অ্যালাউন্সের সম্বন্ধে কি করা যায় তারও একটা ফয়সালা হওয়া দরকার যে এম এল এ অসুস্থ হলে কোনও অ্যালাউন্স পাওয়া যাবে কিনা। মন্ত্রী মহাশয় বলেছেন এরকম কোনও প্রভিসন নেই কিন্তু আপনার অফিস বলছে প্রভিসন রয়েছে। তারপর, আমরা যখন রেলওয়েতে ট্রাভেল করি তখন আমাদের সঙ্গে অ্যাটেনডেন্ট দেবার যে কথা হয়েছিল তার কি হল সেটা জানতে চাই এবং এই সমস্ত বিষয় নিয়ে আলোচনা করে কিছু করা যায় কিনা সেটা দেখুন।

**শ্রী সন্দীপ দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভা ভবনের মধ্যে যে পূবর্তন বিধান পরিষদের কক্ষ রয়েছে সেখানে দেখছি একটার পর একটা কমিশনের কাজ চলছে। বিধানসভার লাইব্রেরির বিস্তৃতি একান্তই প্রয়োজন। আমরা দেখেছি স্থানাভাবে লাইব্রেরিতে নতুন বই আনা যায় না এবং পুরানো বই রাখা যাচ্ছে না। কাজেই আমি মনে করি কমিশনের কাজ যদি অন্য জায়গায় স্থানান্তরিত করা হয় 'হলে এই জায়গাটা লাইব্রেরির কাজে ব্যবহৃত হতে পারে। মুখ্যমন্ত্রী এখানে রয়েছেন আমি আশা করি তিনি এ সম্বন্ধে কিছু বলবেন এবং বিধানপরিষদের কক্ষটি লাইব্রেরির কাজে ব্যবহৃত হবে।

(At this stage the guillotine fell)

[7-00 — 7-10 P.M.]

## DEMAND NO. 1

### Major Head : 211—State Legislatures

The motion of Shri Bhabani Mukherjee that a sum of Rs. 70,13,000 be granted for expenditure under Demand No. 1, Major Head : "211—Legislatures" was then put and agreed to.

## DEMAND NO. 5

### Major Head : 215—Elections

**Shri Jyoti Basu :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 51,00,000/- be granted for expenditure under Demand No.5, Major Head : "215—Elections".

The motion was then put and agreed to.

## DEMAND NO. 6

### Major Head : 220—Collection of Taxes on Income and Expenditure

**Dr. Ashoke Mitra :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 20,12,000/- be granted for expenditure under Demand No.6, Major Head : "220—Collection of Taxes on Income and Expenditure".

The motion was then put and a division taken with the following result :-

AYES

Bagdi, Shri Lakhan

Banerjee, Shri Radhika Ranjan

Basu, Shri Bimal Kanti

Basu, Shri Debi Prosad

Basu, Shri Gopal

Basu, Shri Jyoti

Basu, Shri Nihar Kumar

Basu Roy, Shri Sunil

Bera, Shri Pulak

Bhattacharya, Dr. Kanai Lal

Bhattacharyya, Shri Gopal Krishna

Bhattacharyya, Shri Satya Pada

Bisui, Shri Santosh

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kumud Ranjan

Bose, Shri Ashoke Kumar

Bose, Shri Nirmal Kumar

Chakrabarti, Shri Subhas

Chatterjee, Shri Tarun

Chaudhuri, Shri Subodh

Chhobhan Gazi, Shri

Das, Shri Banamali

Das, Shri Jagadish Chandra

De, Shri Partha

Ghosal, Shri Aurobindo

Guha, Shri Nalini Kanta

Gupta, Shri Sitaram

Hashim Abdul Halim, Shri

Hazra, Shri Haran Chandra

Hazra, Shri Sundar

Kundu, Shri Gour Chandra

Let (Bara), Shri Panchanan

Majee, Shri Surendra Nath

Majumdar, Shri Dilip Kumar

Majumdar, Shri Sunil Kumar

Mandal, Shri Bhakti Bhusan

Mandal, Shri Sukumar

Mazumder, Shri Dinesh

Ming, Shri Patras

Mir, Abdus Sayeed, Shri

Mitra, Dr. Ashok

Mitra, Shri Parimal

Mohanta, Shri Madhabendu

Mojumdar, Shri Hemen

Mondal, Shri Rajkumar

Mostafa Bin Quasem, Shri

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Bamapada

Mukherjee, Shri Niranjan

Munsi, Shri Maha Bacha

Nezamuddin Md. Shri

Pal, Shri Bejoy

Roy, Shri Birendra Narayan

Roy, Shri Pravas Chandra

Saha, Shri Kripa Sindhu

Sarkar, Shri Kamal

Sen, Shri Dhirendra Nath

Sen Gupta, Shri Prabir

Sinha, Dr. Haramohan

Sinha, Shri Khagendra Nath

Soren, Shri Suchand

NOES

Abedin Dr. Zainal

Bapuli, Shri Satya Ranjan

Chattaraj, Shri Suniti

Das Mahapatra, Shri Balai Lal

Das, Shri Sandip

Das, Shri Shiba Nath

Doloi, Shri Rajani Kanta

Jana, Shri Hari Pada (Pingla)

Jana, Shri Prabir

Mahanti, Shri Pradyot Kumar

Maji, Shri Shri Swaesranjan

Nanda, Shri Kiranmoy

Pal, Shri Ras Behari

Sinha, Shri Atish Chandra

Sinha, Shri Prabodh Chandra

ABST.

Bauri, Shri Bijoy

Halder, Shri Renupada

Purkait, Shri Prabodh

Sarkar, Shri Deba Prasad.

The Ayes being 61, Absts-4 and the Noes, 15, the motion was arried.

**DEMAND NO. 9**

**Major Head : 235—Collection of Other Taxes on Property and Capital Transactions**

**Dr. Ashoke Mitra** Sir, on the recommendation of the Governor, beg to move that a sum of Rs. 3,20,000 be granted for expenditure nder Demand No.9, Major Head : "235—Collection of Other Taxes n Property and Capital Transaction".

The motion was then put and agreed to.

**DEMAND NO. 10**

**Major Head : 239—State Excise**

**Dr. Ashoke Mitra :** Sir, on the recommendation of the Governor, beg to move that a sum of Rs. 2,55,10,000/- be granted for expenditure

under Demand No.10, Major Head : "235—State Excise".

The motion was then put and a division taken with following result :-

AYES

Abdul Hasan, Shri

Abdul Quiyom Moll, Shri

Bagdi, Shri Lakhan

Bandyopadhyay, Shri Debabrata

Banerjee, Shri Amiya

Banerjee, Shri Radhika Ranjan

Barman, Shri Manindra Nath

Basu, Shri Bimal Kanti

Basu, Shri Debi Prosad

Basu, Shri Gopal

Basu, Shri Jyoti

Basu, Shri Nihar Kumar

Basu Roy, Shri Sunil

Bera, Shri Pulak

Bhattacharjee, Shri Buddhadev

Bhattacharya, Shri Kamal Krishna

Bhattacharya, Dr. Kanai Lal

Bhattacharyya, Shri Gopal Krishna

Bhattacharyya, Shri Satya Pada

Bisui, Shri Santosh

Biswas, Shri Hazari

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kamalakshmi

Biswas, Shri Kumud Ranjan

Bose, Shri Ashoke Kumar

Bose, Shri Nirmal Kumar

Chakrabarti, Shri Subhas

Chatterjee, Shri Bhabani Prasad

Chatterjee, Shri Tarun

Chaudhuri, Shri Subodh

Chhobhan Gazi, Shri

Chowdhury, Shri Bikash

Das, Shri Banamali

Das, Shri Jagadish Chandra

Das, Shri Santosh Kumar

De, Shri Partha

Ghosal, Shri Aurobindo

Goppi, Shrimati Aparajita

Guha, Shri Nalini Kanta

Gupta, Shri Sitaram

Hashim Abdul Halim, Shri

Hazra, Shri Haran Chandra

Hazra, Shri Sundar

Hira, Shri Sumanta Kumar

Kundu, Shri Gour Chandra

Let (Bara), Shri Panchanan

M. Ansar-Uddin, Shri

Majee, Shri Surendra Nath

Majhi, Shri Pannalal

Majumdar, Shri Dilip Kumar

Majumdar, Shri Sunil Kumar

Malaker, Shri Nani Gopal

Mandal, Shri Bhakti Bhusan

Mandal, Shri Suvendu

Mazumder, Shri Dinesh

Ming, Shri Patras
Mir, Abdus Sayeed, Shri
Mitra, Dr. Ashok
Mitra, Shri Parimal
Mohammad Ali, Shri
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Rajkumar
Mondal, Shri Sahabuddin
Mostafa Bin Quasem, Shri
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bamapada
Mukherjee, Shri Niranjan
Munsi, Shri Maha Bacha
Murmu, Shri Sarkar
Nezamuddin Md. Shri
Pal, Shri Bejoy
Pathak, Shri Patit Paban
Roy, Shri Birendra Narayan
Roy, Shri Pravas Chandra
Roy, Shri Tarak Bandhu
Rudra, Shri Samar Kumar
Saha, Shri Kripa Sindhu
Sarkar, Shri Kamal
Sen, Shri Dhirendra Nath
Sen, Shri Lakshmi Charan
Sen, Shri Sachin
Sen Gupta, Shri Prabir

Singh, Shri Chhedilal

Sinha, Dr. Haramohan

Sinha, Shri Khagendra Nath

Soren, Shri Suchand

NOES

Abedin Dr. Zainal

Bapuli, Shri Satya Ranjan

Bera, Shri Sasabindu

Chattaraj, Shri Suniti

Das Mahapatra, Shri Balai Lal

Das, Shri Sandip

Das, Shri Shiba Nath

Jana, Shri Hari Pada (Pingla)

Jana, Shri Prabir

Mahanti, Shri Pradyot Kumar

Maitra, Shri Birendra Kumar

Maity, Shri Bankim Behari

Maji, Shri Shri Swadesranjan

Nanda, Shri Kiranmoy

Pal, Shri Ras Behari

Shaikh Imajuddin, Shri

Sinha, Shri Atish Chandra

Sinha, Shri Prabodh Chandra

ABST.

Bauri, Shri Bijoy

Halder, Shri Renupada

Purkait, Shri Prabodh

Sarkar, Shri Deba Prasasd.

The Ayes being 88 and the Noes 18, the motion was carried.

## DEMAND NO. 11

### Major Head : 240—Sales Tax

**Dr. Ashoke Mitra :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 2,45,69,000/- be granted for expenditure under Demand No.11, Major Head : "240—Sales Tax".

The motion was then put and a division taken with following result:

AYES

Abdul Hasan, Shri

Abdul Quiyom Moll, Shri

Bagdi, Shri Lakhan

Bandyopadhyay, Shri Debabrata

Banerjee, Shri Amiya

Banerjee, Shri Radhika Ranjan

Barman, Shri Manindra Nath

Basu, Shri Bimal Kanti

Basu, Shri Debi Prosad

Basu, Shri Gopal

Basu, Shri Jyoti

Basu, Shri Nihar Kumar

Basu Roy, Shri Sunil

Bera, Shri Pulak

Bhattacharjee, Shri Buddhadev

Bhattacharya, Shri Kamal Krishna

Bhattacharya, Dr. Kanai Lal

Bhattacharyya, Shri Gopal Krishna

Bhattacharyya, Shri Satya Pada

Bisui, Shri Santosh

Biswas, Shri Hazari

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kamalakshmi

Biswas, Shri Kumud Ranjan

Bose, Shri Ashoke Kumar

Bose, Shri Nirmal Kumar

Chakrabarti, Shri Subhas

Chatterjee, Shri Bhabani Prasad

Chatterjee, Shri Tarun

Chaudhuri, Shri Subodh

Chhobhan Gazi, Shri

Chowdhury, Shri Bikash

Das, Shri Banamali

Das, Shri Jagadish Chandra

Das, Shri Santosh Kumar

De, Shri Partha

Ghosal, Shri Aurobindo

Goppi, Shrimati Aparajita

Guha, Shri Nalini Kanta

Gupta, Shri Sitaram

Hashim Abdul Halim, Shri

Hazra, Shri Haran Chandra

Hazra, Shri Sundar

Hira, Shri Sumanta Kumar

Kundu, Shri Gour Chandra

Let (Bara), Shri Panchanan

M. Ansar-Uddin, Shri

Majee, Shri Surendra Nath

Majhi, Shri Pannalal

Majumdar, Shri Dilip Kumar

Majumdar, Shri Sunil Kumar

Malaker, Shri Nani Gopal

Mandal, Shri Bhakti Bhusan
Mandal, Shri Suvendu
Mazumder, Shri Dinesh
Ming, Shri Patras
Mir, Abdus Sayeed, Shri
Mitra, Dr. Ashok
Mitra, Shri Parimal
Mohammad Ali, Shri
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Rajkumar
Mondal, Shri Sahabuddin
Mostafa Bin Quasem, Shri
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bamapada
Mukherjee, Shri Niranjan
Munsi, Shri Maha Bacha
Murmu, Shri Sarkar
Nezamuddin Md. Shri
Pal, Shri Bejoy
Pathak, Shri Patit Paban
Roy, Shri Birendra Narayan
Roy, Shri Pravas Chandra
Roy, Shri Tarak Bandhu
Rudra, Shri Samar Kumar
Saha, Shri Kripa Sindhu
Sarkar, Shri Kamal
Sen, Shri Dhirendra Nath

Sen, Shri Lakshmi Charan

Sen, Shri Sachin

Sen Gupta, Shri Prabir

Singh, Shri Chhedilal

Sinha, Dr. Haramohan

Sinha, Shri Khagendra Nath

Soren, Shri Suchand

NOES

Abedin Dr. Zainal

Bapuli, Shri Satya Ranjan

Bauri, Shri Bijoy

Bera, Shri Sasabindu

Chattaraj, Shri Suniti

Das Mahapatra, Shri Balai Lal

Das, Shri Sandip

Das, Shri Shiba Nath

Doloi, Shri Ranjani Kanta

Halder, Shri Renupada

Jana, Shri Hari Pada (Pingla)

Jana, Shri Prabir

Mahanti, Shri Pradyot Kumar

Maitra, Shri Birendra Kumar

Maity, Shri Bankim Behari

Maji, Shri Shri Swadesranjan

Nanda, Shri Kiranmoy

Pal, Shri Ras Behari

Purkait, Shri Prabodh

Sarkar, Shri Deba Prasad

Shamsuddin Ahmad, Shri

Sinha, Shri Atish Chandra

Sinha, Shri Prabodh Chandra

The Ayes being 88 and the Noes 23, the motion was carried.

**DEMAND NO. 13**

**Major Head : 245—Other Taxes and Duties on Commodities and Services**

**Dr. Ashoke Mitra :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,80,49,000/- be granted for expenditure under Demand No.13, Major Head : "257—Other Taxes and Duties on Commodities and Services".

The motion was then put and a division taken with the following result :-

AYES

Abdul Hasan, Shri

Abdul Quiyom Molla, Shri

Bagdi, Shri Lakhan

Bandyopadhyay, Shri Debabrata

Banerjee, Shri Amiya

Banerjee, Shri Radhika Ranjan

Barman, Shri Manindra Nath

Basu, Shri Bimal Kanti

Basu, Shri Debi Prosad

Basu, Shri Gopal

Basu, Shri Jyoti

Basu, Shri Nihar Kumar

Basu Roy, Shri Sunil

Bera, Shri Pulak

Bhattacharjee, Shri Buddhadev

Bhattacharya, Shri Kamal Krishna

Bhattacharya, Dr. Kanai Lal

Bhattacharyya, Shri Gopal Krishna

Bhattacharyya, Shri Satya Pada

Bisui, Shri Santosh

Biswas, Shri Hazari

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kamalakshmi

Biswas, Shri Kumud Ranjan

Bose, Shri Ashoke Kumar

Bose, Shri Nirmal Kumar

Chakrabarti, Shri Subhas

Chatterjee, Shri Bhabani Prasad

Chatterjee, Shri Tarun

Chaudhuri, Shri Subodh

Chhobhan Gazi, Shri

Chowdhury, Shri Bikash

Das, Shri Banamali

Das, Shri Jagadish Chandra

Das, Shri Santosh Kumar

De, Shri Partha

Ghosal, Shri Aurobindo

Goppi, Shrimati Aparajita

Guha, Shri Nalini Kanta

Gupta, Shri Sitaram

Hashim Abdul Halim, Shri

Hazra, Shri Haran Chandra

Hazra, Shri Sundar

Hira, Shri Sumanta Kumar

Kundu, Shri Gour Chandra

Let (Bara), Shri Panchanan

M. Ansar-Uddin, Shri

Majee, Shri Surendra Nath

Majhi, Shri Pannalal

Majumdar, Shri Dilip Kumar

Majumdar, Shri Sunil Kumar

Malaker, Shri Nani Gopal

Mandal, Shri Bhakti Bhusan

Mandal, Shri Suvendu

Mazumder, Shri Dinesh

Ming, Shri Patras

Mir, Abdus Sayeed, Shri

Mitra, Dr. Ashok

Mitra, Shri Parimal

Mohammad Ali, Shri

Mohanta, Shri Madhabendu

Mojumdar, Shri Hemen

Mondal, Shri Rajkumar

Mondal, Shri Sahabuddin

Mostafa Bin Quasem, Shri

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Bamapada

Mukherjee, Shri Niranjan

Munsi, Shri Maha Bacha

Murmu, Shri Sarkar

Nezamuddin Md. Shri

Pal, Shri Bejoy

Pathak, Shri Patit Paban

Roy, Shri Birendra Narayan

Roy, Shri Pravas Chandra

Roy, Shri Tarak Bandhu
Rudra, Shri Samar Kumar
Saha, Shri Kripa Sindhu
Sarkar, Shri Kamal
Sen, Shri Dhirendra Nath
Sen, Shri Lakshmi Charan
Sen, Shri Sachin
Sen Gupta, Shri Prabir
Singh, Shri Chhedilal
Sinha, Dr. Haramohan
Sinha, Shri Khagendra Nath
Soren, Shri Suchand

NOES

Abedin Dr. Zainal
Bapuli, Shri Satya Ranjan
Bauri, Shri Bijoy
Bera, Shri Sasabindu
Chattaraj, Shri Suniti
Das Mahapatra, Shri Balai Lal
Das, Shri Sandip
Das, Shri Shiba Nath
Doloi, Shri Rajani Kanta
Halder, Shri Renupada
Jana, Shri Hari Pada (Pingla)
Jana, Shri Prabir
Mahanti, Shri Pradyot Kumar
Maitra, Shri Birendra Kumar
Maity, Shri Bankim Behari
Maji, Shri Shri Swadesranjan

Nanda, Shri Kiranmoy

Pal, Shri Ras Behari

Purkait, Shri Prabodh

Sarkar, Shri Deba Prasad

Shamsuddin Ahmad, Shri

Sinha, Shri Atish Chandra

Sinha, Shri Prabodh Chandra

The Ayes being 88 and the Noes 23, the motion was carried.

**DEMAND NO. 14**

**Major Head : 247—Other Fiscal Services**

**Dr. Ashoke Mitra :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 34,12,000/- be granted for expenditure under Demand No.14, Major Head : "247—Other Fiscal Services" during the current year.

The motion was then put and agreed to.

**DEMAND NO. 16**

**Major Head : 249—Interest Payments**

**Shri Bhabani Mukherjee :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,80,02,000/- be granted for expenditure under Demand No.16, Major Head: "249—Interest Payment".

The motion was then put and agreed to.

**DEMAND NO. 20**

**Major Head : 254—Treasury and Accounts Administration**

**Dr. Ashoke Mitra :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,50,45,000/- be granted for expenditure under Demand No.20, Major Head : "254—Treasury and Accounts Administration)".

The motion was then put and agreed to.

**DEMAND NO. 22**

**Major Head : 256—Jails**

**Shri Debabrata Bandyopadhyay :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 5,93,21,000/- be granted

for expenditure under Demand No.22, Major Head : "256—Jails".

The motion was then put and agreed to.

### DEMAND NO. 24

### Major Head : 258—Stationery and Printing

**Dr. Kanailal Bhattacharya :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,57,14,000/- be granted for expenditure under Demand No.24, Major Head : "258—Stationery and Printing".

The motion was then put and agreed to.

### DEMAND NO. 28

### Major Head : 266—Pensions and Other Retirement Benefits

**Dr. Ashoke Mitra :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 12,93,62,000/- be granted for expenditure under Demand No.28, Major Head : "266—Pensions and Other Retirement Benefits".

The motion was then put and agreed to.

### DEMAND NO. 30

### Major Head : 268—Miscellaneous General Services

**Dr. Ashoke Mitra :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 3,01,45,000/- be granted for expenditure under Demand No.30, Major Head : "268—Miscellaneous General Services".

The motion was then put and agreed to.

### DEMAND NO. 32

### Major Head : 277—Education (Sports)

**Shri Jyoti Basu :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,25,97,000/- be granted for expenditure under Demand No.32, Major Head : "274—Education (Sports)".

The motion was then put and agreed to.

## DEMAND NO. 40

**Major Head : 284—Urban Development, "484—Capital Outlay on Urban Development" and "684—Loans for Urban Development"**

**Shri Jyoti Basu :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 54,74,14,000/- be granted for expenditure under Demand No.40, Major Head : "284—Urban Development 484—Capital Outlay on Urban Development and 684—Loans for Urban Development".

The motion was then put and agreed to.

## DEMAND NO. 48

**Major Head : 295—Other Social and Community Services, 495—Capital Outlay on Other Social and Community Services and 695—Loans for Other Social and Community Services.**

**Dr. Ashoke Mitra :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,91,60,000/- be granted for expenditure under Demand No.48, Major Head : "295—Other Social and Community Services, 495—Capital Outlay on Other Social and Community Services, and 695—Loans for Other Social and Community Services".

The motion was then put and agreed to.

## DEMAND NO. 49

**Major Head : 296—Secretariat—Economic Services**

**Dr. Ashok Mitra :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,12,77,000/- be granted for expenditure under Demand No.49, Major Head : "296—Secretariat—Economic".

The motion was then put and agreed to.

## DEMAND NO. 51

**Major Head : 304—Other General Economic Services**

**Dr. Ashoke Mitra :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,29,24,000/- be granted for expenditure under Demand No.51, Major Head : "304—Other General Economic Services".

The motion was then put and agreed to.

## DEMAND NO. 60

### Major Head : 314—Community Development (Excluding Panchayat) and 514—Capital Outlay on Community Development (Excluding Panchayat)

**Shri Debabrata Bandyopadhyay :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 12,82,03,000/- be granted for expenditure under Demand No.60, Major Head : "314—Community Development (Excluding Panchayat) and 514—Capital Outlay on Community Development (Excluding Panchayat)".

The motion was then put and agreed to.

## DEMAND NO. 72

### Major Head : 389—Tourism

**Shri Parimal Mitra :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 72,07,000/- be granted for expenditure under Demand No.72, Major Head : "389—Tourism".

The motion was then put and agreed to.

## DEMAND NO. 73

### Major Head : 544—Capital Outlay on Other Transport and Communication Services and 714—Loans for Other Transport and Communication Services

**Shri Parimal Mitra :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 8,50,000/- be granted for expenditure under Demand No.74, Major Head : "544—Capital Outlay on Other Transport and Communication Services and 714—Loans for Other Transport and Communication Services".

The motion was then put and agreed to.

## DEMAND NO. 84

### Major Head : 766—Loans to Government Servants, etc., and 767—Miscellaneous Loans

**Dr. Ashok Mitra :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 7,31,10,000/- be granted for expenditure

under Demand No.84, Major Head : "766—Loans to Government Servants, etc., and 767—Miscellaneous Loans".

The motion was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 7.35 P.M. till 1 P.M. on Thursday, the 29th March 1979 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday the 29th March, 1979 at 1-00 P.M.

**PRESENT**

Mr. Speaker (Shri Syed Abdul Mansur Habibullah) in the Chair, 17 Ministers, 1 Minister of State and 153 Members.

Held over Started Questions

**(to which oral answers were given)**

**বন্যাবিধ্বস্ত গৃহ পুনর্নির্মাণ**

*১৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭৬।) **শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সাম্প্রতিক বন্যায় পশ্চিমবঙ্গের মোট কতগুলি গৃহ ধ্বংস হইয়াছে ;

(খ) উক্ত ধ্বংসপ্রাপ্ত গৃহগুলির মধ্যে ১৯৭৯ সালের ৩১এ জানুয়ারি পর্যন্ত মোট কয়টি গৃহ সরকারি সাহায্যে সম্পূর্ণরূপে পুনর্গঠন করা হইয়াছে ; এবং

(গ) উক্ত কাজের জন্য মোট কত টাকা সরকার ব্যয় করিয়াছেন?

[1-00 – 1-10 P.M.]

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** (ক) ১৩,৪৪,২৫৪ টি (তের লক্ষ চুয়াল্লিশ হাজার দুই শত চুয়ান্নটি)

(খ) ৫,৩৩,৬৪৪ টি (পাঁচ লক্ষ তেত্রিশ হাজার ছয় শত চুয়াল্লিশ টি)

(গ) ৯ কোটি ৩৯ লক্ষ ৯৯ হাজার টাকা (পুনর্নির্মিত গৃহ ও ব্যয়িত অর্থের প্রদত্ত হিসাবের মতে ২৪ পরগনা জেলার বারুইপুর, ভাঙ্গর ১নং এবং যাদবপুর/বেহালা ব্লক ধরা হয় নাই, কারণ জেলাশাসকের নিকট হইতে প্রয়োজনীয় তথ্য আসিয়া পৌঁছায় নাই।)

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ১৩ লক্ষ ৪৪ হাজার ২৫৪টি গৃহ ধ্বংস হয়েছে এবং ৫ লক্ষ ৩৩ হাজার ৬৪৪টি গৃহ সরকারি সাহায্যে সম্পূর্ণভাবে পুনর্গঠন করা হয়েছে বাকিগুলি পুনর্গঠনের জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** সমস্ত গৃহ নির্মাণের জন্যই টাকা দেওয়া হয়েছে। আমি যে হিসাবটা বললাম ওটা ৩১শে জানুয়ারি পর্যন্ত হিসাব। আমি আশা করি ৩১শে মার্চের মধ্যে সবটা হয়ে যাবে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** এই যে এতগুলি বাড়ি ধ্বংস হয়ে গেছে, এই সবগুলোর জন্য গ্রান্ট দিতে গেলে কত টাকা লাগবে?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** ৩৪ কোটি টাকা।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** সব টাকা কি রয়েছে?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** কেন্দ্রীয় সরকার ১৮ কোটি টাকা দিয়েছে। আমরা তাদের কাছ থেকে ৩৪ কোটি টাকা চেয়েছিলাম। আমরা পশ্চিমবঙ্গ সরকারের খাত থেকে আরও ৫ কোটি টাকা দিয়ে এই ২৩ কোটি টাকা ডিস্ট্রিবিউট করতে পেরেছি। এই ২৩ কোটি টাকার বেশি আমরা এখনও পর্যন্ত জেলা ম্যাজিস্ট্রেটদের কাছে ডিস্ট্রিবিউট করতে পারিনি।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** যেসব গৃহগুলি সম্পূর্ণরূপে পুনর্নির্মিত হয়েছে সেগুলির ক্ষেত্রে এককভাবে সব চেয়ে বেশি কত টাকা সরকারের পক্ষ থেকে অনুদান দেওয়া হয়েছে?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** ৪৬০ টাকা ক্যাশ এবং ৯০ কে.জি. গম দেওয়া হয়েছে।

**ডাঃ শাশ্বতপ্রসাদ বাগ ঃ** আপনি কি মনে করেন ৪৬০ টাকা ক্যাশ এবং ৯০ কে.জি. গম দিয়ে একটা বাড়ির সত্যিকারের পুনগঠন সম্ভব?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** না, তা মনে করি না। কিন্তু এর চেয়ে বেশি অনুদান দেওয়ার সামর্থ পশ্চিমবঙ্গ সরকারের নেই। কেন্দ্রীয় সরকারের কাছে যা চেয়েছিলাম তা যদি পাই তাহলে ৪৬০ টাকা করে সকলকে দিতে পারব।

**শ্রী কাশিকান্ত মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, অতিরিক্ত টাকা দেওয়া রাজ্য সরকারের পক্ষে সম্ভব নয়। তা আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি যে, একটা আন্তর্জাতিক সংস্থা এ ব্যাপারে রাজ্য সরকারের সঙ্গে সহযোগিতা করতে চেয়েছিলেন এবং মেদিনীপুর, হাওড়া নদীয়া ও হুগলি এই চারটি জেলার জন্য আনুমানিক ৪ কোটি টাকা খরচ করতে রাজি হয়েছিল, আপনারা তাঁদের সেই প্রস্তাব কেন গ্রহণ করলেন না?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** তার সঙ্গে আমাদের ভাড়া বাড়ির কোনও সম্পর্ক ছিল না। তাঁদের নিজস্ব আলাদা প্ল্যান ছিল, আর আমাদের প্ল্যান আলাদা। যে ১৩ লক্ষ বাড়ি ভেঙেছে তার জন্য আমরা কেন্দ্রীয় সরকারের কাছে অনুদান চেয়েছিলাম।

**শ্রী অজয়কুমার দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, যাদের ঘর সত্যিই ভেঙেছে তারা এই টাকা-টা পাচ্ছে, না এই টাকা নিয়ে দলবাজি করা হচ্ছে?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** এখন পর্যন্ত পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে যত-টাকা বিলি হয়েছে তা যাদের ঘর ভেঙেছে তাদের মধ্যেই বিলি করা হয়েছে।

**শ্রী অজয়কুমার দে ঃ** আমি আপনাকে প্রমাণ দিতে পারি যে, যাদের ঘর পড়ে গেছে তারা পায়নি, আপনি কি এবিষয়ে এনকোয়ারি করবেন?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** আপনার কাছে এই রকম খবর থাকলে, আপনি আমার কাছে দেবেন।

**শ্রী অজয়কুমার দে ঃ** আমি আপনার কাছে স্পেসিফিক কেস দেব, সেগুলি অনুসন্ধান করে যদি বোঝেন যে, তাদের ঘর পড়েছিল, তাহলে কি আপনি তাদের টাকা দেবেন?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** নিশ্চয়ই দেব।

**বীরভূমের দাঁড়কা গ্রামে হাসপাতাল বা স্বাস্থ্যকেন্দ্র স্থাপন**

*৩২৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৪০৬।) **শ্রী আতাহার রহমান, শ্রী আবুল হাসনাৎ খান, শ্রী দীনবন্ধু মাঝি এবং শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলার লাভপুর থানার দাঁড়কা গ্রামে কোনও হাসপাতাল বা স্বাস্থ্যকেন্দ্র অথবা উপস্বাস্থ্যকেন্দ্র স্থাপনের পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে উক্ত পরিকল্পনা বাস্তবায়িত করার কাজ বর্তমানে কি অবস্থায় আছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** (ক) হ্যাঁ, ঐ গ্রামে একটি উপ-স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের জন্য সরকারি নির্দেশ দেওয়া হয়েছে।

(খ) পূর্বে নিযুক্ত ঠিকাদার কাজ সমাপ্ত না করায় নতুন ঠিকাদার নিযুক্ত করার জন্য টেন্ডার ডাকা হয়েছে।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি কবে অর্ডার দিয়েছেন এবং কবে থেকে কাজ শুরু হবে?

**শ্রী ননী ভট্টচার্য ঃ** নোটিশ দিলে তারিখগুলো বলে দিতে পারব। তবে ঠিকাদাররা ১ বছর পর্যন্ত কাজ করেছিল কিন্তু সমাপ্ত করেনি। এখন নতুন টেন্ডার আহ্বান করেছেন।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ঐ হাসপাতলের জন্য ৩/৪ টি ঘর তৈরি হয়েছিল কিন্তু এখন পরিত্যক্ত অবস্থায় ৩/৪ বছর পড়ে আছে—এটা কি সত্যি?

**শ্রী ননী ভট্টচার্য ঃ** নোটিশ দিলে বলতে পারব।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** ঐ হাসপাতালটি যাতে তাড়াতাড়ি চালু হয় সেটা কি

আপনি দয়া করে দেখবেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** নতুন টেন্ডার যখন করা হয়েছে তখন নিশ্চয়ই তাড়াতাড়ি শেষ হবে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আগেও এগুলি হেল্ডওভার হয়েছিল। এইভাবে আমাদের প্রিভিলেজ নষ্ট হয়ে যাচ্ছে। এই বাজেট সেশনে এই মন্ত্রীর কাছ থেকে একটা কোয়েশ্চেনের উত্তর পেলাম না।

**মিঃ স্পিকার ঃ** এখানে সিনিওর মিনিস্টার উপস্থিত আছেন, উনি ব্যপারটা দেখবেন।

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করে দেখব, কেন উত্তর দেওয়া হচ্ছে না।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এইভাবে যদি কোয়েশ্চেনগুলি হেল্ড ওভার হয় তাহলে আমাদের অধিকারগুলিকে খর্ব করা হচ্ছে।

**মিঃ স্পিকার ঃ** ঠিক আছে আমি দেখব।

## হাওড়ায় কেন্দ্রীয় মৎস্য কর্পোরেশন

*৪৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *১০২।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কেন্দ্রীয় সরকার হাওড়ার কেন্দ্রীয় মৎস্য কর্পোরেশন তুলে দেওয়ার সিদ্ধান্ত সম্পর্কে রাজ্য সরকারকে জানানো হইয়াছে কি ; এবং

(খ) জানানো হইয়া থাকিলে, ঐরূপ সিদ্ধান্ত গ্রহণের কারণ কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই প্রশ্নের উত্তর দেওয়ার আগে একটি কথা বলতে চাই। উনি সেদিন বাজেট বিতর্কে ২ জনের নাম মেনশন করে বলেছেন। এই দুইজন শ্রী ভবানীবাবু এবং এন.কে রায় এদের এই হাউসে অপারচুনিটি টু ডিফেন্ড করার সুযোগ নেই। আমি তাদের কাছ থেকে খবর নিয়েছি এবং আমি রজনীবাবুকে বলছি যে কথা উনি বলেছেন সেটা দয়া করে লিখে আমাকে কাল অথবা পরশু দেবেন আমি হাউসে পবিষ্কারভাবে সেই ঘটনা বলব। আমি মনে করি রেসপনসিবল অপোজিশন হওয়া উচিত।

(ক) হ্যাঁ,

(খ) উক্ত সিদ্ধান্ত গ্রহণের কারণ পশ্চিমবঙ্গ সরকারকে জানানো হয়নি, তবে এই সিদ্ধান্ত গ্রহণের কিছুকাল আগে জানান হয়েছিল যে কেন্দ্রীয় সরকার গঠিত "রিভিউ কমিটি"

এই সংস্থার ব্যর্থতা বিশ্লেষণ করে ভবিষ্যতে একে লাভজনক সংস্থায় পরিণত করা যাবে না এই মত দেওয়ায় কেন্দ্রীয় সরকার এই সংস্থা তুলে দেওয়ার কথা বিবেচনা করছেন।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** হাওড়ায় কেন্দ্র মৎস্য কর্পোরেশন যাতে তুলে না দেওয়া হয় সে সম্বন্ধে কেন্দ্রীয় সরকারের কাছে কিছু বলেছেন কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** হ্যাঁ, এবং এগ্রিকালচার মিনিস্টারকেও ব্যক্তিগতভাবে আমি বলেছি, ৪/৫ বার সেখানে গেছি, চীফ মিনিস্টার গেছেন, সিরিজ করসপনডেন্স হয়েছে কিন্তু ওঁরা আমাদের কথায় রাজি নন।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** এদের জন্য বিকল্প ব্যবস্থা গ্রহণের কথা চিন্তা করছেন কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** আমরা এদের বিকল্প ব্যবস্থা করতে পারব না, এস.এফ.ডি.সি. যা আছে তাদের পয়সার হার বা স্যালারি ইত্যাদি সেগুলো সেন্ট্রাল গভর্নমেন্টের স্কেলে, তা আমাদের পক্ষে সম্ভব নয়, ওঁরা বলেছেন ওঁদের ডিপার্টমেন্টে কিছু কিছু লোককে অ্যাবসর্ব করে নেবেন। ইতিমধ্যে ৩ জনকে নিয়েছেন এবং ৭২ জনের নাম সারপ্লাস পুলে এফ.সি.আই.তে আছে।

**শ্রী শান্তশ্রী চ্যাটার্জি ঃ** গুজরাট সরকার সেখানকার কর্মীদের অ্যাবসর্ব করেছেন সেখানে আমাদের ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্টের এ জিনিস করতে অসুবিধা কোথায়?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** আমাদের চাকরি নেই, সেখানে আমরা এ্যাবসর্ব কিভাবে করব, এটা সেন্ট্রাল গভর্নমেন্টের ব্যাপার, তাদের যে সারপ্লাস পুল আছে সেখানেই নেবার কথা হচ্ছে।

### লক-আউট, লে-অফ ও ছাঁটাই-এর ফলে কর্মচ্যুত শ্রমিক

***৪৪৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৭৫।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর থেকে ৩১এ ডিসেম্বর, ১৯৭৮ পর্যন্ত লক-আউট, লে-অফ এবং ছাঁট্যাই-এর জন্য কতজন শ্রমিক কর্মচ্যুত হয়েছেন?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** জ্ঞাতব্য পরিসংখ্যান নিম্নোক্তরূপ ঃ—

| | সংশ্লিষ্ট কর্মীসংখ্যা |
|---|---|
| (১) লক-আউট | ১,৪৬,২৭১ জন |
| (২) লে-অফ | ১,৪৬,৪০১ জন |
| (৩) ছাঁটাই | ২,৮৭৭ জন |

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** প্রধানত কোন্ কোন্ শিল্পে শ্রমিক ছাঁটাই লক-আউট ও

লে-অফ হয়েছে?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ** : এ থেকে এ প্রশ্ন আসে না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** : যেসব শ্রমিক কর্মচ্যুত হয়েছে তাদের পুনর্বহালের জন্য কোনও ব্যবস্থা নিয়েছেন কি?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ** : যখন ছাঁটাই বা লে-অফ হয় তখন আমাদের কনসিরিয়েশন মেশিনারি ব্যবহার করা হয়, কিন্তু সেটা ফেস করলে আমরা অ্যাডজুডিকেশন-এ দিই।

**শ্রী অমলেন্দ্র রায়** : যেসব ক্ষেত্রে লক-আউট হয়েছিল সেইসব ক্ষেত্রে লক-আউট লিফটেড হয়েছে কিনা এবং যেখানে লে-অফ হয়েছিল তারা এখন লেড হয়ে আছে কিনা?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ** : যে সমস্ত লে-অফ বা লক আউট হয়ে ছিল সেই সমস্ত ক্ষেত্রে অধিকাংশ শ্রমিকই কাজে ফিরে গেছে।

**শ্রী সুনীতি চট্টরাজ** : বেহালায় হোপস মেটাল নয় মাস ধরে বন্ধ হয়ে আছে, এটা খোলার জন্য কি চিন্তা করছেন?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ** : এ থেকে এ প্রশ্ন আসে না।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার** : লক-আউট ও লে-অফের ফলে কত শ্রম দিবস নষ্ট হয়েছে?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ** : নোটিশ চাই।

**জুনপুটে কো-অপারেটিভ চিংড়ি উৎপাদন সংস্থা কর্তৃক মৎস্য উৎপাদন**

*৪৫০। (অনুমোদিত প্রশ্ন নং *৯১২।)**শ্রী সত্যপদ ভট্টাচার্য** : মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ ও ১৯৭৮ সালে জুনপুটে সরকারি কো-অপারেটিভ চিংড়ি মৎস্য উৎপাদন সংস্থা কর্তৃক কত টাকার মৎস্য উৎপাদন হইয়াছে ;

(খ) উক্ত সময়ের মধ্যে বাগদা চিংড়ি উৎপাদনের পরিমাণ কত ; ব্রেং

(গ) উক্ত সময়ে উক্ত সংস্থার মোট মৎস্য উৎপাদন বাবদ ব্যয়ের পরিমাণ কত?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল** : (ক) সরকারি কো-অপারেটিভ চিংড়ি মৎস্য উৎপাদন সংস্থা নামে জুনপুটে কোনও সংস্থা নাই।

(খ) ও (গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** জুনপুটে যে কো-অপারেটিভ মৎস্য উৎপাদন কেন্দ্র আছে সেটা লেখা ছিল কত চিংড়ি হয়– লেখা ছিল না?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** মাত্র ১০ কে.জি.

**শ্রী সত্যপদ ভট্টচার্য ঃ** ১৯৭৭–৭৮ সালে উৎপাদনের পরিমাণ কত, এবং ব্যয় কত?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** চিংড়ি ১০ কে.জি. এবং অন্যান্য অনেক মাছ হয়। এখানে ৬৩ টা পুকুর আছে যা থেকে ১৯৭৭–৭৮ সালে ১৩ হাজার ৫৩ কি.জি. মাছ হয়েছে। এতে রুই, কাতলা, ভেটকি, ভাংগল, ত্যালাপিয়া ইত্যাদি সব আছে।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** আপনি (গ) প্রশ্নের উত্তর উৎপাদন ব্যয় কত সেটা বলুন?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** আপনার প্রশ্নটা ডিফেক্টিভ ছিল, সেজন্য প্রশ্ন আসে না বলেছি, আমি বেআইনি কিছু বলিনি, আইনে যা হয় সেটা বলেছি। কো-অপারেটিভ কথাটা উইথড্র করলে সমস্তটা লিখে দেওয়া যাবে। ব্যয়টা শুনুন ১৯৭৭–৭৮ সালে ৬৯ হাজার ২১৪ টাকা, ১৯৭৮–৭৯ সালে ৬৭ হাজার ৪১০ টাকা।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** ৬৯ হাজার ২১৪ টাকা খরচ করে ১ হাজার ৩৫২ কে.জি. মাছ উৎপাদন করলেন, তাহলে এই সংস্থা রাখার কি প্রয়োজনীয়তা আছে?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** ৬৯ হাজার টাকা খরচ হয়েছে, কিন্তু আয় হয়েছে ৬৮ হাজার ৫৭৭ টাকা, সামান্য কিছু লস হয়েছে।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** এই জুনপুট টেকনিক্যাল অফিসারের তত্ত্বাবধানে আলমপুর দীঘা সবটাই চলছে, কাজেই মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি এই তিনটি জায়গায় চিংড়ি মাছ কত হয় এবং অন্যান্য মাছ কত হচ্ছে?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** আলমপুরে ১৯৭৭–৭৮সালে ২,৪৩৩.৬৭ কে.জি বাগদা চিংড়ি মাছ হয়েছে আর ১৯৭৮–৭৯ সালে ওটা হয়েছে ২,৯৪৮.৯৭২ কে.জি. এর টোটাল দাম হচ্ছে ২ লক্ষ ৪৭ হাজার ৬১০ টাকা যেটা আমাদের আয় হয়েছে এবং খরচ হয়েছে ১ লক্ষ ৮৫ হাজার টাকা।

### চন্দ্রকোনা থানায় কৃষি উন্নয়ন সমবায় সমিতি

***৪৫১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫০৩।) **শ্রী উমাপতি চক্রবর্তী ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি–

(ক) চন্দ্রকোনা থানা এলাকায় কতগুলি সমবায় ও কৃষি উন্নয়ন ব্যাঙ্ক আছে ; এবং

(খ) সরকার ভূমিহীন ও গরিব কৃষকদের সমবায় সমিতিভুক্ত করার জন্য কি পরিকল্পনা নিয়েছেন এবং উক্ত পরিকল্পনা অনুসারে সমিতিগুলিতে মোট কতজন সভ্যভুক্ত হয়েছেন?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** (ক) চন্দ্রকোনা থানা এলাকায় ৫৪টি সমবায় কৃষি উন্নয়ন সমিতি আছে ঐ এলাকায় আরও ২৯টি অন্য প্রকারের সমবায় সমিতি আছে।

(খ) সমবায় ঋণদান সমিতিগুলিতে সভ্যপদভুক্তি বৃদ্ধি করার জন্য সরকার 'সর্বজন সভ্যপদভুক্তি' (Universal Membership) নামে একটি পরিকল্পনা গ্রহণ করেছেন।

এই পরিকল্পনা অনুসারে ২.৫ একর পর্যন্ত জমির মালিক ভূমিহীন কৃষি শ্রমিক এবং গ্রামীণ কারিগরগণকে সমিতিভুক্ত করা হয়ে থাকে।

এ বাবদ তাঁদের কাছ থেকে ১ টাকা ভর্তি চাঁদা সমিতি গ্রহণ করে থাকে এবং একটি শেয়ারের মূল্য ১০ টাকা সরকার বহন করেন।

উক্ত পরিকল্পনা অনুযায়ী এই এলাকায় এ যাবৎ ২৯২৮ জনকে সমিতিভুক্ত করা হয়েছে।

**আসানসোল মহকুমায় স্বাস্থ্যকেন্দ্র**

***৪৫৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯৮।) **শ্রী বামাপদ মুখার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) আসানসোল মহকুমায় কতগুলি স্বাস্থ্যকেন্দ্র ও উপস্বাস্থ্যকেন্দ্র আছে ;

(খ) উক্ত স্বাস্থ্যকেন্দ্রগুলি চালু আছে কি না ;

(গ) চালু না থাকিলে কারণ কি ; এবং

(ঘ) উক্ত স্বাস্থ্যকেন্দ্রগুলি চালু করার জন্য সরকার কি ব্যবস্থা করিতেছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** (ক) ৬টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ও ১৪টি উপ-স্বাস্থ্যকেন্দ্র আছে।

(খ) হ্যাঁ, চালু আছে।

(গ) এবং (ঘ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সুনীল বসু রায় ঃ** এই স্বাস্থ্যকেন্দ্রে ঠিকমতো ঔষধপত্র যাতে তারা পায় এই রকম খবর কি আপনি বলতে পারবেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** বিশেষভাবে উল্লেখ করলে বলা যায় কিন্তু জাবদা হয়ে বললে পারা যায় না, সব রকমই আছে।

**শ্রী সুনীল বসু রায় ঃ** কোন স্বাস্থ্যকেন্দ্রে ঔষধপত্র ঠিকমতো পাওয়া যায় না এই সম্পর্কে আপনার কোনও দৃষ্টি আকর্ষণ করা হয়েছে কিনা এবং কি ব্যবস্থা আপনি নিয়েছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** কোনও স্বাস্থ্যকেন্দ্রে পাওয়া যায় না এইরকম হয়না, কোনও কোনও স্বাস্থ্য কেন্দ্রে কোনও কোনও সময়ে কোনও কোনও ঔষধ থাকেনা এইরকম অবস্থা আছে, এবং সেইজন্য প্রতিকারের ব্যবস্থা করা হচ্ছে।

**শ্রী সুনীল বসু রায় ঃ** প্রতিকারের কি ব্যবস্থা হচ্ছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** প্রতিকারের ব্যবস্থা যেটা আমরা করছি সেটা হচ্ছে এই ইনডেন্ট অনুসারে যাতে এখান থেকে সেন্ট্রাল মেডিক্যাল স্টোর থেকে ঔষধ পাঠানো যায় এবং বিশেষ করে দুরের জেলাগুলিতে যেন ইনডেন্টটা একটু বেশি পরিমাণে পাঠানো হয় সেই ধরনের ব্যবস্থা করছি এবং সেদিকে লক্ষ্য রেখেই আমরা চলছি, এ ছাড়াও এই হাউসে সাধারণভাবে বলেছি ঔষধ বিতরণের ব্যাপার ডি-সেন্ট্রালাইজ করার চেষ্টা করছি এবং কিছু কিছু ক্ষেত্রে ইতিমধ্যেই করা হয়েছে।

**শ্রী সুনীল বসু রায় ঃ** কুলটিতে স্বাস্থ্যকেন্দ্রটি তৈরি হয়ে আছে এখন চালু হয়নি, আর কতকগুলি নির্মাণের স্তরে রয়েছে যেগুলির নির্মাণ কার্য যেমন পর্বতপুর, আসানসোলে, আসানসোল থানার মধ্যে এগুলির কি অবস্থা হয়েছে বলবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এ প্রশ্ন এখান থেকে ওঠেনা, এর মধ্যে আসে না।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি যে স্বাস্থ্যকন্দ্রেগুলিতে সব জায়গায় কি চিকিৎসক আছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** কিছু জায়গায় আছে, কিছু জায়গায় নেই। স্পেসিফিকভাবে জিজ্ঞাসা করলে বলে দিতে পারি।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুন) ঃ** আপনি এম.এল.এ.দিয়ে কমিটি করার কথা বলছেন স্বাস্থ্যকেন্দ্রে, সেগুলি এখনও কেন হয়নি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** স্বাস্থ্যকেন্দ্রে এই ধরনের কমিটি করার প্রস্তাব ছিল না, সেটা জেলা হাসপাতাল এবং মহকুমা হাসপাতাল এবং স্টেট হাসপাতালগুলির ক্ষেত্রে ছিল, আর ঐ হেল্‌থ সেন্টার সম্বন্ধে ভাবছি যে ভিজিটিং কমিটির কাজ পঞ্চায়েত দেখবে এই রকম করার কথা ভাবছি।

**শ্রী অজয়কুমার দে ঃ** এই সব স্বাস্থ্যকেন্দ্রে এবং উপস্বাস্থ্ কেন্দ্রে রোগী পিছু কত টাকার ঔষধ ধরা হয়।

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** বিশদ জানতে হলে নোটিশ চাই।

**জয়নগর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে অ্যাম্বুলেন্স সরবরাহ**

*৪৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৩৭।) **শ্রী প্রবোধ পুরকাইত ঃ** স্বাস্থ্য ও পরিবার

কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ২৪-পরগুনা জেলার জয়নগর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে কোনও অ্যাম্বুলেন্স নাই ; এবং

(খ) উক্ত স্বাস্থ্যকেন্দ্রে অ্যাম্বুলেন্স সরবরাহের জন্য সরকার কি কোনও ব্যবস্থা করিতেছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** (ক) হ্যাঁ, এই স্বাস্থ্যকেন্দ্রে কোনও অ্যাম্বুলেন্স নাই।

(খ) বিবেচনা করা হচ্ছে।

**শ্রী প্রবোধ পুরকাইত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে বিবেচনাধীন আছে, তাহলে সুন্দরবন এলাকায় প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে কতদিনের মধ্যে অ্যাম্বুলেন্স দিতে পারবেন।

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এই সমস্ত স্বাস্থ্যকেন্দ্রে যেখানে ১৫টি শয্যা আছে সেখানে অ্যাম্বুলেন্স দেবার রীতি নেই, সেই কারণেই দেওয়া হয়নি। তবে ইউনিসেফ আমাদের ২০০০ এই ধরনের জিপগাড়ি দিয়েছে যেগুলি অ্যাম্বুলেন্স হিসাবে ব্যবহৃত হতে পারে।

**ঝাড়গ্রাম মহকুমায় স্বাস্থ্যকেন্দ্র স্থাপন**

*৪৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৫০।) **শ্রী রামচন্দ্র শতপথি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমায় কোনও প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, উপ-স্বাস্থ্যকেন্দ্র এবং গ্রামীণ হাসপাতাল খোলার কোনও পরিকল্পনা আছে কি ;

(খ) থাকিলে, কোন্ কোন্ থানায় কি ধরনের হাসপাতাল স্থাপন হবে ; এবং

(গ) উক্ত বাবদ কত টাকা ব্যয় হইবে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** (ক) নতুন কোনও পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**বন্যাক্লিষ্ট মৎস্যচাষীদের জন্য সরকারি অনুদান**

*৪৫৭। (অনুমোদিত প্রশ্ন নং*১৬৫৪।) **শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় জানাইবেন কি—

(ক) রাজ্যের ১৯৭৮ সালের বন্যাক্লিষ্ট মৎস্যচাষীদের মাছ চাষের জন্য কেন্দ্রীয় সরকার

কি কোনও অনুদান দিয়েছিলেন ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, উক্ত অনুদানের পরিমাণ কত এবং সরকার এ পর্যন্ত ঐ অনুদানের কত টাকা খরচ করেছেন?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** (ক) হ্যাঁ।

(খ) (ৰ) ১,০০,০০,০০০ টাকা (এককোটি টাকা)

(চ) ১৫/৩/৭৯ তারিখ পর্যন্ত ৭৭,৮১,৬৬০ টাকা (সাতাত্তর লক্ষ একাশি হাজার ছয় শত ষাট টাকা মাত্র) তুলিয়া খরচ করা হইয়াছে।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** আপনি যে এই এক কোটি টাকা অনুদান সাহায্য পেয়েছেন তার মধ্যে ৭৭ লক্ষ টাকা খরচ করেছেন, বাকি টাকা ৩১শে মার্চের মধ্যে খরচ করতে পারবেন কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** আমরা এই টাকা ১৫.৩.৭৯ তারিখের মধ্যে সব খরচ করে দেব।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** বন্যাক্লিষ্ট মৎস্য চাষীদের মাছ চাষের জন্য যে টাকা খরচ করছেন এটা কিভাবে খরচ করছেন?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** যত মৎস্যজীবী আছে তাদের সকলকে ও বছর চারা পোনা কিনতে হবেনা, আমরা তাদের চারাপোনা সাপ্লাই করব, এটা শুনে রাখুন যে যে জায়গায় চারাপোনা দরকার হবে সরকার হতে দেব, এবার কোনও লোকের কেনার দরকার হবেনা।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** কিভাবে সাপ্লাই করবেন? ব্লকে যে সমস্ত ফিশার ম্যান আছে তাদের কিভাবে দেবেন?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** ব্লকে যে সমস্ত ফিশারম্যান আছে সেই ফিশারম্যানদের কো-অপারেটিভের মাধ্যমে দেবো আর যারা কোনও-অপারেটিভে থাকবে না তাদের পঞ্চায়েতের সার্টিফিকেট নিলেই পাবে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** এম.এল.এ. সার্টিফিকেট দিলে হবে না?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** হ্যাঁ, এম.এল.এ. সার্টিফিকেট দিলেও হবে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** এ সম্বন্ধে একটা সার্টিফিকেট দেবেন কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** নিশ্চয় সার্কুলার পাঠাব, এটা আমরা কনসিডার করছি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** এখন কি চারা মাছ দেবেন? চারা তো গরমে মরে শেষ

হয়ে গেল।

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** এখন মাছ পাওয়া যায়? মাছের চারা তো ব্রিড হবে।

**শ্রী অক্ষয়কুমার দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ৭৭ লক্ষ টাকা খরচ হয়েছে এবং বাকি টাকাটা খরচ হবে অথচ প্রসিডিয়োর সম্বন্ধে বললেন যে সার্কুলার যাবে, তাহলে এই টাকাটা খরচা করলেন কি করে?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** চারা পোনা বাবদ এই টাকাটা খরচ হয়েছে।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** আপনারা কি এখন চারা পোনা আমেরিকা থেকে আনছেন?

(No reply)

**ভরতপুর ব্লক–১ এবং ভরতপুর থানা মার্কেটিং সোসাইটি**

*৪৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *৯১৩।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ভরতপুর ব্লক-১ মার্কেটিং সোসাইটির এবং ভরতপুর থানা মার্কেটিং সোসাইটির বর্তমানে অ্যাসেটস এবং লায়াবিলিটি-র পরিমাণ কত ;

(খ) উক্ত দুই সংস্থাকে প্রতিষ্ঠার পর হইতে বর্তমানে সময় পর্যন্ত কি পরিমাণ সরকারি সাহায্য ঋণ এবং অনুদান হিসাবে দেওয়া হইয়াছে ; এবং

(গ) উক্ত সংস্থা দুইটি প্রতিষ্ঠার পর হইতে এ পর্যন্ত কি পরিমাণ মুনাফা লাভ করিয়াছে?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** (ক) ভরতপুর ব্লক ১ কো-অপারেটিভ এগ্রিকালচারাল প্রোডাকশন এন্ড মার্কেটিং সোসাইটির Assets এর পরিমাণ ১,৬০,৫৫৯.০০ টাকা এবং Liability-র পরিমাণ ১,৯২,৭৫০ টাকা ভরতপুর থানা কো-অপারেটিভ মার্কেটিং সোসাইটির Assets এর পরিমাণ ২,১৮,১৬৫.০০ টাকা এবং Liability এর পরিমাণ ২,৪৮,৮২০.০০ টাকা।

(খ) ভরতপুর ব্লক নং ১ কো-অপারেটিভ এগ্রিকালচারাল প্রোডাকশন অ্যান্ড মার্কেটিং সোসাইটির মেইন গুদাম নির্মাণের জন্য ঋণ হিসাবে ১৮,৭৫০.০০ টাকা এবং অনুদান হিসাবে ৬২৫০ টাকা দেওয়া হইয়াছে এবং ভরতপুর থানা কো-অপারেটিভ মার্কেটিং সোসাইটির মেইন এবং গ্রামীণ গুদাম নির্মাণের জন্য ঋণ হিসাবে ২২,৫০০.০০ টাকা এবং অনুদান হিসাবে ৭,৫০০.০০ টাকা দেওয়া হইয়াছে।

(গ) ভরতপুর ব্লক নং ১ কো-অপারেটিভ এগ্রিকালচারাল প্রোডাকশন অ্যান্ড মার্কেটিং সোসাইটির মোট ক্ষতির পরিমাণ ৩২,১৯১.০০ টাকা এবং ভরতপুর থানা কো-অপারেটিভ মার্কেটিং সোসাইটির মোট ক্ষতির পরিমাণ ২৫,৭৩০.০০ টাকা।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** এই যে বছরের পর বছর এই ব্যাপার হয়ে যাচ্ছে তারজন্য আপনারা কোনও ব্যবস্থা গ্রহণ করছেন কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** এই অবস্থার জন্যই তো রেগুলার কমিটি ভেঙ্গে দিয়ে অ্যাডমিনিস্ট্রেটার বসিয়ে দিচ্ছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ওখানে ১নং মার্কেটিং কো-অপারেটিভ সোসাইটির যিনি সেক্রেটারি ছিলেন তাঁর বিরুদ্ধে কোনও অভিযোগ পেয়েছেন কিনা টাকা তছরুপের বা অ্যাপেক্স সোসাইটির থেকে ঋণ নেওয়া?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** আমার পক্ষে এখন বলা সম্ভব নয়, নোটিশ দিলে বলতে পারি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** কোয়েশ্চেন তো অলরেডি দিয়েছি। সেই সেক্রেটারির বিরুদ্ধে কি স্টেপ নেওয়া হয়েছে কারণ তার আগে কোনও ব্যবসা ছিল না এখন তিনি ব্যবসা করছেন কিনা, আগে তার ধনসম্পত্তি ছিলনা এখন হয়েছে কিনা?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** এর মধ্যে তো ক্রিমিন্যাল এর প্রশ্ন উঠে যাচ্ছে সুতরাং সম্পূর্ণ না জেনে বলা ঠিক হবে না। আর এই প্রশ্নটা এটার ভিতর দিয়ে আসে না।

## কৃষি-মজুরি সংক্রান্ত মামলা

*৪৬০। (অনুমোদিত প্রশ্ন নং *১১৯১।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) ন্যুন্যতম মজুরির ক্ষেত্রে কৃষি মজুরি সংক্রান্ত বিষয়ে আজ পর্যন্ত কোনও মামলা ভারপ্রাপ্ত দপ্তরের কাছে এসেছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, মামলার সংখ্যা কত?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** (ক) সরকারের কাছে কোনও মামলা আসেনি। তবে হাইকোর্টে কৃষি মজুরি সংক্রান্ত বিষয়ে সরকারের আদেশের বিরুদ্ধে মামলা হয়েছে।

(খ) সরকারের বিরুদ্ধে রুজু করা ২৩টি মামলার খবর দপ্তরে পাওয়া গেছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি জানেন যে এই কৃষি মজুরি সংক্রান্ত যে বিরোধ এই বিরোধ মিমাংসার জন্য যদি কৃষি মজুরদের হাইকোর্টের শরণাপন্ন হতে হয়, তাহলে তাদের বিড়ম্বিত হতে হবে। এটা কি সম্ভব হবে সংশোধন করে এমন

কোনও বিধি ব্যবস্থা করা যায় কিনা, যেমন পঞ্চায়েত সমিতিতে ন্যায় পঞ্চায়েত গঠন করে তারা কৃষি মজুরি সংক্রান্ত বিরোধ নিষ্পত্তি করতে পারবে?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** এইটা কি ধরনের প্রশ্ন আমি বুঝলাম না। আইন সংশোধন করা যায় কিনা এখনই কি করে বলব। আপনি যদি জানান তাহলে দেখতে পারি করা যায় কিনা।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** আপনি কি দয়া করে জানাবেন আপনাদের কৃষক সমিতিকে আপনি কি নির্দেশ দিয়েছেন যে তারা যদি ঠিকমতো মজুরি না পায় তাহলে কৃষকেরা সেখানে ঘেরাও করে রাখবে, তাদের সোস্যাল বয়কট করবে ইত্যাদি ইত্যাদি?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** এখানে আমি বলতে চাই, এই ধরনের নির্দেশ দেওয়ার কোনও প্রয়োজন নেই। তবে সমিতির নিশ্চয় অধিকার আছে, আইনসংগতভাবে ন্যায়সংগতভাবে আন্দোলন করবার।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** তারা গণ কমিটি বসিয়েছেন, তারা সেখানে কৃষককে ধরে নিয়ে যাচ্ছে--এই রকম ধরনের কোনও অভিযোগ আছে কি?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** গণ কমিটি করছেন বা আপনাদের মতো লোককে ধরে রাখছেন--এই রকম কোনও খবর নেই!

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** বিভিন্ন ব্লকে কৃষি মজুরি সংক্রান্ত যে ইন্সপেকটার নিয়োগ করা হয়েছে, সেটা কি সমস্ত ব্লকেই আছে?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** কি করে বলব, সংখ্যা বলতে গেলে নোটিশ দিতে হয়। মনের থেকে তো বলা যায় না।

**মেদিনীপুরে মেডিক্যাল কলেজ স্থাপন**

*৪৬১। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৩৩।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) মেদিনীপুরে মেডিক্যাল কলেজ স্থাপনের কোনও প্রস্তাব সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ উক্ত প্রস্তাব কার্যকর হইবে।

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি মুদালিয়ার কমিশন একটা রিপোর্ট দিয়েছিল কি এবং তাঁরা সেখানে বলেছিল কি মেদিনীপুর এবং বহরমপুরে দুটো মেডিক্যাল কলেজ করার কথা।

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** স্থাপনের ব্যাপারে পরে আসছি। মুদালিয়ার কমিশন বলেছিলেন প্রতি ৫০ লক্ষ পপুলেশনে একটা করে মেডিক্যাল কলেজ করা উচিত। সেই হিসাবে আরও

দুটি মেডিক্যাল কলেজ পশ্চিমবঙ্গে হওয়া উচিত। সেইটা ৫ শালা পরিকল্পনার সময় সেই দুটো মেডিক্যাল কলেজ করা উচিত এবং জায়গার নির্বাচন হয়েছিল বলে জানি না। দুটো করা উচিত আরও সেই রকমভাবে দিল্লির পরিকল্পনা কমিশনের কাছে পাঠানো হয়। তারা সেটা মঞ্জুর করেন নি। উপরন্তু কেন্দ্রে পরিকল্পনা কমিশনের নির্দেশ যে ১৯৮৩ সাল পর্যন্ত কোনও নতুন মেডিক্যাল কলেজ যাতে স্থাপন না করা হয়। তৃতীয়ত, মাননীয় অধ্যক্ষ মহাশয়, সদস্যরা হয়তো জানেন, স্বাস্থ্য দপ্তর বেসরকারি উদ্যোগ নিয়ে মেডিক্যাল কলেজ যাতে মেদিনীপুরে করা যায় সেই রকম চেষ্টা হয়। কিন্তু পরিকল্পনা কমিশন সেটাও মঞ্জুর করেন নি বা অনুমোদন করেন নি। সুতরাং এই হচ্ছে অবস্থা।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, সেন্ট্রাল প্ল্যানিং কমিশন রাজি হননি, রাজি না হওয়ার কি কারণগুলি তাঁরা জানিয়েছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** নোটিশ চাইছি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন মুদালিয়ার কমিশেনের রিপোর্টে এটা ছিল যে ৫০ লক্ষ পপুলেশন হলে সেখানে একটি মেডিক্যাল করলে হবে, মেদিনীপুরে ৬০ লক্ষ লোক বসবাস করে, সেখানে মেডিক্যাল কলেজ করার জন্য জোর দাবি নন-- অফিসিয়াল ওয়েতে হবে বলে চেষ্টা হচ্ছে, সেটা ব্যবস্থা হল না কেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** মুদালিয়ার কমিশনের যে রিপোর্ট সেটা হচ্ছে সুপারিশ, সেই সুপারিশ কেন্দ্রীয় সরকারের কোনও পরিকল্পনা কমিশন সবটা রাখতে পারে, নিতে পারে, নাও নিতে পারে। মুদালিয়ার কমিশনের রিপোর্ট বাড়তি দুটো মেডিক্যাল কলেজ গঠন বিষয়ে তাঁরা গ্রহণ করেন নি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** যাতে দুটো মেডিক্যাল কলেজ হয় সেজন্য আপনি হাউস থেকে কোনও সর্বসম্মত প্রস্তাব নেবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এটা এই প্রশ্নের সঙ্গে রেলিভ্যান্ট নয়, এই হাউসের সিদ্ধান্ত গ্রহণ করার জন্য আমি উদ্যোগি হব কিনা এটা আসে না।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** দুটো মেডিক্যাল কলেজ করা সম্বন্ধে সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে বামফ্রন্ট সরকার ইতিমধ্যে কোনও চিঠি পাঠিয়েছেন কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এমন কি বেসরকারি যে উদ্যোগ হচ্ছে একটা মেডিক্যাল কলেজ হোক, এর পেছনে সরকার আছে, এইভাবে একটা সুপারিশ প্ল্যানিং কমিশনের কাছে পাঠানো হয়েছে যাতে সেটা ৬ষ্ঠ পরিকল্পনাকালে হয়, কিন্তু তাঁরা সেটা মঞ্জুর করেন নি।

**বহরমপুর এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে স্বাস্থ্যকর্মীদের নাম রেজিস্ট্রেশন**

*৪৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৩২৫।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) বহরমপুর এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে ২৬-এ মার্চ ১৯৭৮ সাল পর্যন্ত (১) আয়া, (২) ফ্যামিলি প্ল্যানিং অ্যাটেনডেন্ট বা (৩) কোন হাসপাতলের ক্যাজুয়াল কর্মী হিসাবে

কতজনের নাম চাকুরিপ্রার্থী হিসাবে রেজিস্ট্রেশন হইয়াছে ;

(খ) ইহা কি সত্য যে, উপরোক্ত এমপ্লয়মেন্ট একসচেঞ্জ থেকে কিছু প্রার্থীর নাম গত ২০এ জুলাই, ১৯৭৮ তারিখে জি.ডি.এ পদের জন্য মুর্শিদাবাদের সি.এম ও এইচ-এর নিকট পাঠানো হইয়াছে ;

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, ঐ প্রার্থীর সংখ্যা কত ; এবং

(ঘ) ২৫এ মার্চ, ১৯৭৮ পর্যন্ত রেজিস্ট্রেশন কতজনের নাম উক্ত পদের জন্য পাঠানো হইয়াছে?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** (ক) কর্মবিনিয়োগ কেন্দ্রে নিবন্ধভুক্তির পদ্ধতি অনুসারে প্রশ্নোক্ত পদসমূহের জন্য যথাযথ যোগ্যতা সম্পন্ন ২৮ জন কর্মপ্রার্থীর নাম নির্দিষ্ট তারিখ পর্যন্ত তালিকাভুক্ত করা হইয়াছে।

(খ) হ্যাঁ।

(গ) জি.ডি.এ পদের জন্য মোট ৬৮ জন কর্মপ্রার্থীর নাম সি.এম.ও.এইচ এর নিকট পাঠানো হইয়াছিল।

(ঘ) ২৬এ মার্চ '৭৮ তারিখ পর্যন্ত তালিকাভুক্ত ৬৪ জন কর্মপ্রার্থীর নাম পাঠানো হইয়াছে।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** ২৫শে মার্চের পর কজন লোকের নাম পাঠানো হয়েছে।

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** এর বেশি বলতে পারি না, তবে যদি আপনার মনের ভিতর কোনও কমপ্লেন থাকে, সেটা আমার নজরে আনলে ইনভেস্টিগেট করব।

**খড়্গপুরে নতুন মডেলের হাসপাতাল নির্মাণ**

*৪৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৩৬।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) ইহা কি সত্য যে, খড়গপুরে একটি সম্পূর্ণ নতুন মডেলের হাসপাতালের নির্মাণকার্য সম্পন্ন হয়েছে ; এবং

(খ) সত্য হলে, (১) উক্ত হাসপাতাল নির্মাণের জন্য কত টাকা খরচ হয়েছে, এবং (২) উক্ত হাসপাতালের বিশেষত্ব কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** (ক) উক্ত নতুন মডেলের হাসপাতালটির নির্মাণকার্য এখনও চলছে।

(খ) (১) উক্ত হাসপাতালের নির্মাণ কার্যের জন্য ১৯৭৮ সালের আগস্ট মাস পর্যন্ত আনুমানিক ৮৫,২১,৭৮০ টাকা খরচ হয়েছে।

(চ) এই হাসপাতালটি একটি সর্বাধুনিক স্টেট জেনারেল হাসপাতাল হবে এবং এখানে

রোগীদের সর্বপ্রকার চিকিৎসার সুযোগ পাবেন।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মন্ত্রী মহাশয় বললেন ১৯৭৮ সালের আগস্ট মাস পর্যন্ত ৮৫,২১,৭৮০ টাকা খরচ হয়েছে তবুও কাজটি শেষ হয় নি এবং এবং শেষ হতে দেরি আছে। আমার প্রশ্ন হচ্ছে কবে শুরু হয়েছে এবং কবে শেষ হবে?

**শ্রী ননী ভট্টাচার্য :** এই তারিখগুলি দেওয়া মুশকিল নোটিশ দিতে হবে। তবে আমার যতদুর স্মরণ আছে ১৯৭৬ সালের কোনও এক সময়ে এই কাজ শুরু হয়। এবং ঐ সালেই এটা স্যাংশন হয়।

**শ্রী রজনীকান্ত দোলুই :** এর জন্য টোটাল এক্সপেন্ডিচার কত হবে?

**শ্রী ননী ভট্টাচার্য :** বার বার রিভাইজড হচ্ছে এই রকম রিভাইজড হতে হতে এখন দাঁড়িয়েছে ১ কোটি ২০ লক্ষ ৪৭ হাজার ৯৬৯ টাকা।

**শ্রী রজনীকান্ত দোলুই :** খড়গপুরে যে হাসপাতালটা হচ্ছে সেটা সর্বাধুনিক হিসাবে হবে। সর্বাধুনিক বলতে কি বোঝা যাচ্ছে?

**শ্রী ননী ভট্টাচার্য :** সর্বাধুনিক বলতে দেখতে সুন্দর হবে, এবং এখানে বিশেষ বিশেষ ব্যবস্থা থাকবে অন্যান্য হাসপাতাল যে মেডিক্যাল কলেজ ইত্যাদি হাসপাতাল যা আমরা করতে পারি নি সেগুলি এখানে হবে অ্যাপারেটারস থাকবে, স্পোশ্যালাইজড ট্রিটমেন্টের ব্যবস্থা থাকবে ইত্যাদি।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ঐ খড়গপুরের মতো পশ্চিমবঙ্গে অন্য কোনও হাসপাতাল আছে কিনা এবং নতুন করে হবে কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য :** সে রকম কোনও পরিকল্পনা নেই।

**শ্রী পান্নালাল মাঝি :** এই হাসপাতালে ক[illegible] বেডের ব্যবস্থা হয়েছে?

**শ্রী ননী ভট্টাচার্য :** ২৫০টির মতো [illegible] থাকবে।

**Held over S[illegible] Questions**

**(to which written answers were laid on the table)**

**Site Selection for Primary Health Centre in Kalimpong Subdivision**

**322.** (Admitted question No. *1303.) **Shri Renu Leena Subba :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state–

(a) whether sites for Subsidiary and Primary Health Centre at Rambhi, Teesta and Sherpa - gaon in Kalimpong subdivision have been finally selected ; and

(b) if so, the locations thereof and when will the construction work

of the Health Centres be started?

**Minister-in-charge of Health and Family Welfare Deptt.**

(a) Site for Sherpagaon Subsidiary Health Centre has been selected. Sites for Health Centres at Rambhi and Teesta have not been finally selected.

(b) Construction of Sherpagaon S.H.C located in Kalimpong Sub-Division, Block Gurubathan, Mouza Pankhasari K.M. will be started shortly.

**বাঁশবেড়িয়া ও শিমুলবেড়িয়াতে স্বাস্থ্যকেন্দ্র স্থাপন**

*৪৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৬২০।) **শ্রী কৃষ্ণধন হালদার ঃ** স্বাস্থ্য ও পরিবার পরিকল্পনা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ২৪-পরগনা জেলার কুলপী থানার বাঁশবেড়িয়া ও শিমুলবেড়িয়াতে স্বাস্থ্যকেন্দ্র স্থাপন করিবার কোন পরিকল্পনা বর্তমান সরকারের আছে কি?

**স্বাস্থ্য ও পরিবার পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

না।

**ইন্দাস প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র**

*৪৫৮।(অনুমোদিত প্রশ্ন নং *১৭০৪।) **শ্রী বদন বোরা ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) বাঁকুড়া জেলার ইন্দাস প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে বর্তমান শয্যা সংখ্যা কত ;

(খ) উক্ত স্বাস্থ্যকেন্দ্রে শয্যা সংখ্যা বাড়ানোর কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং (গ) থাকিলে (১) কতগুলি শয্যা বাড়ানো হবে, (চ) এ পরিকল্পনার কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায় ;

(ঘ) ইহা কি সত্য যে, ঐ স্বাস্থ্যকেন্দ্রে বর্তমানে কোনও অ্যাম্বুলেন্স নাই ; এবং

(ঙ) সত্য হইলে, উক্ত স্বাস্থ্যকেন্দ্রে অবিলম্বে অ্যাম্বুলেন্স সরবরাহের ব্যবস্থা করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যান বিবাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

(ক) ১৫টি

(খ) না।

(গ) (১) প্রশ্ন ওঠে না।

(চ) প্রশ্ন ওঠে না।

(ঘ) হ্যাঁ, সত্য।

(ঙ) না।

## Unstarred Questions

### (to which writtenanswers were paid on the Table

### মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিল

**১৫১।**(অনুমোদিত প্রশ্ন নং ৩০) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মুখ্যমন্ত্রী মহাকরণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি --

(ক) মুখ্যমন্ত্রীর বণ্যাত্রাণ তহবিলে এ পর্যন্ত (৩১এ জানুয়ারি, ১৯৭৯) কত অর্থ সংগৃহীত হয়েছে ; এবং

(খ) ঐ ত্রাণ তহবিল থেকে কোন কোন জেলার জন্য কত অর্থ বরাদ্দ করা হয়েছে?

**মুখ্যমন্ত্রী ঃ** (ক) মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিলে ২৮এ আগস্ট ১৯৭৮ হইতে ৩১এ জানুয়ারি, ১৯৭৯ পর্যন্ত সংগ্রহের পরিমাণ টাঃ ২,৭৮,৯৭৮২৮.৫১।

(খ) বিশেষ প্রকল্প বাবদ বরাদ্দকৃত অর্থের পরিমাণ ঃ

| | | |
|---|---|---|
| মেদিনীপুর | .. | ১৯,০০,০০০.০০ |
| হুগলি | .. | ১৩,২০,০০০.০০ |
| বাঁকুড়া | .. | ৮,০৫,০০০.০০ |
| মালদহ | .. | ২,২৫,০০০.০০ |
| মুর্শিদাবাদ | .. | ১১,৬১,৪৬৪.৫০ |
| বীরভূম | .. | ৮,০০,০০০.০০ |
| নদীয়া | .. | ৮,০০,০০০.০০ |
| ২৪-পরগনা | .. | ১৫,১০,০০০.০০ |
| বর্ধমান | .. | ১০,৮০,০০০.০০ |
| হাওড়া | .. | ১২,০৫,০০০.০০ |

### পশ্চিমবঙ্গ মাদ্রাসা শিক্ষা বোর্ড

১৫২। (অনুমোদিত প্রশ্ন নং ২৩১।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) সর্বশেষ কোন সালে পশ্চিমবঙ্গ মাদ্রাসা বোর্ড পুনর্গঠিত হইয়াছে ;

(খ) উক্ত বোর্ডের বর্তমান সভ্যগণের নাম ও শিক্ষাগত যোগ্যতা কি ;

(গ) কি নীতির ভিত্তিতে এই বোর্ডের সভ্য মনোনয়ন করা হয় ;

(ঘ) ইহার বর্তমান সভ্যগণের মধ্যে যাঁহারা পদাধিকারবলে সভ্য হইয়াছেন তদ্ব্যতীত

অন্য সদস্যদের মধ্যে এমন কেহ আছে কি যিনি কোনও মাদ্রাসার সহিত সংশ্লিষ্ট নহেন ;

(ঙ) মাদ্রাসা বোর্ডে মাদ্রাসাগুলির প্রতিষ্ঠাতা ও দাতাগণের প্রতিনিধি নেওয়া হইয়াছে কি ;

(চ) 'ঙ' প্রশ্নের উত্তর না হইলে ঐরূপ লওয়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(ছ) উক্ত মাদ্রাসা বোর্ডে মুসলিম লীগ, জমাতে ইসলামী, তবলীগ জামাতে, জমিয়তে ওলামায়ে হিন্দ প্রভৃতি সংগঠনের প্রতিনিধি লওয়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কি ?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৭৭ সালে মাদ্রাসা বোর্ড পুনর্গঠিত হয়।

(খ) বর্তমান বোর্ডের সদস্যদদের নাম সংশ্লিষ্ট তালিকায় লিপিবদ্ধ হইল।

(গ) শিক্ষা (বিবিধ) বিভাগের ২রা ফেব্রুয়ারি, ১৯৭৩ তারিখের ২১১ নং রেজোলিউশনের নির্ধারিত নীতির ভিত্তিতে এই মনোনয়ন হয়ে থাকে (একটি প্রতিলিপি সংযোজিত হইল)।

(ঘ) আছেন, কিন্তু তাঁহারা মাদ্রাসা শিক্ষায় আগ্রহী।

(ঙ), (চ) ও (ছ) না।

**১৯৭৭ সালে নির্বাচিত পশ্চিমবঙ্গ মাদ্রাসা বোর্ডের সদস্যদের তালিকা**

১। শ্রী মহম্মদ আব্দুল বারি, রাষ্ট্রমন্ত্রী, শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগ, মহাকরণ , কলিকাতা-১--সভাপতি।

২। ডাঃ নিশীথরঞ্জন কর, শিক্ষা অধিকর্তা, পশ্চিমবঙ্গ--পদাধিকারবলে সদস্য।

৩। শ্রী এ এম কে মাসুমী, কার্যকরী অধ্যক্ষ, কলিকাতা মাদ্রাসা--পদাধিকার বলে সদস্য।

৪। শ্রী আতা করিম বুর্কি, আরবি বিভাগের প্রধান, কলকাতা বিশ্ববিদ্যালয়--পদাধিকারবলে সদস্য।

৫। শ্রী কলিমুদ্দিন সামস, বিধানসভার উপাধ্যক্ষ--মাদ্রাসা শিক্ষা বিষয়ে অনুরাগী ব্যক্তি।

৬। ডাঃ আব্দুল সুভান, এম এ পিএইচ ডি, মৌলানা আজাদ কলেজের পার্শি বিভাগের প্রধান--মাদ্রাসা শিক্ষা বিষয়ে আনুরাগী ব্যক্তি।

৭। শ্রী নিজামুদ্দিন, বিধানসভার সদস্য--মাদ্রাসা শিক্ষায় আনুরাগী।

৮। শ্রী মুস্তাফা বিন কাশেম, বিধানসভার সদস্য--মাদ্রাসা শিক্ষায় অনুরাগী।

৯। শ্রী হাবিব মুস্তাফা, বিধানসভার সদস্য--মাদ্রাসা শিক্ষায় অনুরাগী।

১০। শ্রী দৈয়দ শহিদুল্লা--পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পষর্দের প্রতিনিধি।

১১। শ্রী মহঃ সামায়ন, প্রধান শিক্ষক, ওসমানিয়া উচ্চ মাদ্রাসা, পোঃ মঙ্গলবাড়ি, মালদা অনুমোদিত উচ্চ মাদ্রাসার শিক্ষক।

১২। শ্রী জয়নাল আবেদিন, সহ-শিক্ষক, মানিকচক উচ্চ মাদ্রাসা, মুর্শিদাবাদ-অনুমোদিত উচ্চ মাদ্রাসার শিক্ষক।

১৩। শ্রী আবু তাহের মহঃ মৈনুদ্দিন, সুপারিনটেনডেন্ট, হেনোপাজ সিনিয়র মাদ্রাসা, পোঃ আমড়া, হুগলি--অনুমোদিত সিনিয়র মাদ্রাসার শিক্ষক।

১৪। শ্রী মহঃ ইয়াসিন, শিক্ষক, মিলনগড় সিনিয়র মাদ্রাসা, পোঃ মিলনগড়, মালদা অনুমোদিত সিনিয়র মাদ্রাসার শিক্ষক।

১৫। শ্রী শহিদুল আলম, প্রধান শিক্ষক, আওরঙ্গবাদ জুনিয়র হাই মাদ্রাসা মুর্শিদাবাদ--জুনিয়র উচ্চ মাদ্রাসার শিক্ষক প্রতিনিধি।

Statement referred to in reply to clause "ga" of unstarred question No. 152 (Admitted question No. 231)

**GOVERNMENT OF WEST BENGAL**

**EDUCATION DEPARTMENT**

**Miscellaneous**

**RESOLUTION**

**No. 211-Edn(M)/5M-5/72**

**Calcutta, the 2nd February, 1973.**

The question of reconstitution of the West Bengal Madrasah Education Board and rationalisation of its duties and functions has been engaging the attention of the Government for some time past.

2. The Governor has, accordingly, been pleased to resolve that the "West Bengal Madrash Education Board" be constituted with the following Members :-

(1) The President of the Board–To be nominated by the West Bengal Government.

(2) The Director of Public Instruction, West Bengal–Member (ex officio).

(3)The Principal, Calcutta Madrasah–Member (ex officio).

(4) The Head of the Department of Arabic, Calcutta University–Member (ex officio).

(5-7) Three M.L.A.s specially interested in Madrasah Education–

Members (to be nominated by the West Bengal Government).

(8) One Representative from the West Bengal Board of Secondary Education–Member (to be nominated by the West Bengal Board of Secondary Education).

(9 & 10) Two Educationists, specially interested in Madrasah Education Members (to be nominated by the West Bengal Government).

(11 & 12) Two members of the teaching staff of recognised High Madrasahs–Members (to be nominated by the West Bengal Government).

(13 & 14) Two members of the teaching staff of recognised Senior Madrasahs–Members (to be nominated by the West Bengal Government).

(15) One Teacher recognised Junior High Madrasah–Member (to be nominated by the West Bengal Government).

3. The Board shall have a non-Member Secretary to be appointed by the State Government.

4 The members of the Board will hold office for a period of three years and the Board shall normally meet at least thrice a year.

5. Subject to any general or special orders of the State Government the duties and functions of the West Bengal Madrasah Education Board shall be inter alia as follows :

(1) To guide, control and develop Madrasah Education in this State.

(2) To maintain a register of all types of recognised Madrasahs.

(3) To grant recognition to and withdraw such recognition from Madrasahs (except Higher Secondary Madrasahs) subject to the approval of the State Government.

(4) To sanction the appointment of teachers and members of the staff of the Madrasahs (except Higher Secondary Madrasahs) subjet to the approval of the State Government.

(5) To prescribe the syllabus and the books to be studied in the recognised Madrasahs (except Higher Secondary Madrasahs) and for examinations institued by the Madrasah Education Board.

(6) To institute Junior Madrasah, High Madrasah, Alim, Fazil Muntazul (Title), Mohadeethin and Mumtazul Fokaha (Title) Madrasah and such other examinations as it may think fit and to make regulations in this connection.

(7) To prescribe and publish Text Books and other books for use in the recognised Madrasahs (except Higher Secondary Madrasahs), with the

approval of the State Govnemment.

(8) To make regulations regarding the conditions to be fulfilled by candidates representing themselves for examinations instiued by the Board.

(9) To publish the result of all examinations instituted by the Board and to award Diplomas, Certificates, Prizes and Scholarships in respect thereof.

(10) To privide by regulations, the rates of remunerations to be paid to paper-setters, moderators, tabulators, examiners, invigilators, supervisors and other employed in connection with examinations instituted by the Board and the fees to be paid by the candidates.

(11) To frame rules for the constituion and re-constitution of Managing Committees for Madrasahs within its jurisdiction.

(12) To approve of the constitution and re-constitution of Managing Committee of Madrasahs with prerogatives to set aside any elections to any Managing Committee of Madrasah under its jurisdiction and to appoint an ad hoc Committee or an administrator.

(13) To direct Managing Committee of Madrasahs to seek the approval of the Board before they suspend or dismiss any member of the staff of a Madrasah.

(14) To grant permission for co-education in Madrasahs.

(15) To make rules for the recognition and extension of recognition of Madrasahs.

(16) The Board may frame rules and regulations for conduct of its business with the approval of the West Bengal Government.

(17) The Board may constitute one or more Sub-Committee to consider such matters as may be entrusted to them by the Board. The sub-Committees so constituted shall submit their recommendations to the Board for consideration and necessary action.

6. The Board shall submit to the State Government such reports, returns and statements as may be called for and such information or further information on any matter as the State Government may require.

7. The State Government may by order in writing specifying the reasons thereof suspend the execution of any act which purports to be done or is intended to be done under this Resolution if the State Government is of the opinion that such resolution, or act is in excess of the powers conferred by or under this Resolution.

8. The meetings of the Board should be held in its office premises

for which suitable accommodation should be secured with the approval of the State Government. Necessary funds for the accommodation of the West Bangal Madrasah Education Board will be provided by the Government.

**কলেজ স্তরে আরবী, ফরাসী, উর্দু ও ইসলামিক ইতিহাস পড়ানোর ব্যবস্থা**

১৫৩। (অনুমোদিত প্রশ্ন নং ২৩৭।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) পশ্চিমবঙ্গের কোন্ কোন্ কলেজে (১) আরবী (পাশ কোর্স), (২) আরবী (অনার্স কোর্স), (৩) উর্দু (পাশ কোর্স), (৪) উর্দু (অনার্স কোর্স), (৫) ফারসী এবং (৬) ইসলামিক ইতিহাস পড়াইবার ব্যবস্থা আছে ; এবং

(খ) সমস্ত অনুমোদিত কলেজে আরবী, ফরাসী ও ইসলামিক ইতিহাস পড়াইবার ব্যবস্থা করিবার কোনও পরিকল্পনা আছে কি?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) নিম্নলিখিত কলেজগুলিতে উক্ত বিষয়গুলি পড়াইবার ব্যবস্থা আছে ঃ

**কলকাতা বিশ্ববিদ্যালয়ের স্বীকৃত কলেজ**

১। প্রেসিডেন্সি কলেজ --আরবী, ফারসী।

২। সুরেন্দ্রনাথ কলেজ--আরবী, ফারসী।

৩। বহরমপুর গালর্স কলেজ--আরবী, ফারসী।

৫। সেন্টজেভিয়ার্স কলেজ--উর্দু।

৬। যোগেশচন্দ্র চৌধুরি কলেজ--উর্দু।

৭। লালবাবা কলেজ--উর্দু, আরবী, ফারসী।

৮। বেথুন কলেজ--উর্দু, আরবী, ফারসী।

১০। মৌলানা আজাদ কলেজ--উর্দু, আরবী ফারসী ও ইসলামিক ইতিহাস ও সংস্কৃতি।

১১। বঙ্গবাসী মর্নিং কলেজ--উর্দু।

**বর্ধমান বিশ্ববিদ্যালয়ের স্বীকৃত কলেজ**

১। হুগলি মহসীন কলেজ--আরবী (পাশ কোর্স) ও উর্দু (পাশ কোর্স) এই কলেজে পড়ানো হয়। ইহা ছাড়া বিশ্ববিদ্যালয় এই কলেজে আরবী (অনার্স কোর্স), উর্দু (অনার্স কোর্স) এবং ফারসী পাশ ও অনার্স কোর্সে পড়াইবার অনুমতি দিয়াছে।

২। রাণীগঞ্জ ত্রিবেণী দেবী ভালোটিয়া কলেজ --উর্দু পাশ কোর্স পড়ানো হয়।

বর্ধমান বিশ্ববিদ্যালয়ের অনুমোদিত কলেজে ইসলামিক ইতিহাস পৃথকভাবে পড়ানো হয় না।

**উত্তরবঙ্গ বিশ্ববদ্যালয়ের স্বীকৃত কলেজ**

১। মালদা কলেজ--আরবী (পাশ কোর্স)

২। সামসি কলেজ--আরবী (পাশ কোর্স)

৩। চাঁচল কলেজ--আরবী (পাশ কোর্স)

৪। ইসলামপুর কলেজ--উর্দু

৫। দার্জিলিং গভর্নমেন্ট কলেজ--উর্দু।

(খ) এইরূপ পরিকল্পনার প্রশ্ন ওঠে না। কোনও নতুন বিষয়ে পড়াইবার অনুমতি চাহিয়া কোনও কলেজ আবেদন করিলে সরকার তদন্ত করাইয়া সংশ্লিষ্ট বিশ্ববিদ্যালয়কে তাঁহার মতামত জানাইয়া দেন। কোনও বিষয়ে পঠন-পাঠনের মঞ্জুরি দানের ক্ষমতা সংশ্লিষ্ট বিশ্ববিদ্যালয়ের উপর ন্যস্ত আছে।

**হুগলি হাই মাদ্রাসা**

**১৫৪।** (অনুমোদিত প্রশ্ন নং ২৪৮।)**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানইবেন কি--

(ক) হুগলি জেলার চুঁচড়া থানার অন্তর্গত হুগলি হাই মাদ্রাসার ছাত্র-সংখ্যা কত ও তন্মধ্যে কতজন মুসলমান ;

(খ) উক্ত মাদ্রাসায় বর্তমানে শিক্ষক-সংখ্যা কত ও তন্মধ্যে কতজন কোন সম্প্রদায়

(গ) কলকাতা হিন্দু স্কুলে বর্তমানে ছাত্র-সংখ্যা কত ও তম্মেধ্যে কতজন মুসলমান ; এবং

(ঘ) উক্ত হিন্দু স্কুলে বর্তমানে শিক্ষক-সংখ্যা কত ও তন্মধ্যে কতজন কোন সম্প্রদায়?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৫ই ফেব্রুয়ারি ১৯৭৯ তারিখের হিসাব অনুসারে মোট ছাত্র সংখ্যা ১৭৩ জন এবং সকলেই মুসলমান সম্প্রদায়ভুক্ত।

(খ) বর্তমান শিক্ষক সংখ্যা ১৬ জন। তন্মধ্যে ৯ জন শিক্ষক মুসলমান সম্প্রদায়ভুক্ত এবং ৭ জন হিন্দু সম্প্রদায়ের।

(গ) বর্তমান ছাত্র-সংখ্যা ১,১০৫। তন্মধ্যে একজন মুসলমান।

(ঘ) পঞ্চান্ন জন, তন্মধ্যে তিপ্পান্ন জন হিন্দু একজন বৌদ্ধ একজন খ্রিস্টান সম্প্রদায়ভুক্ত।

**ভাতাপ্রাপ্ত বেকার**

**১৫৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৩১২।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বেকার ভাতা দিতে বর্তমান বৎসরে মোট কত টাকা

খরচ হবে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** এ পর্যন্ত প্রাপ্ত তথ্য অনুযায়ী বেকার ভাতা দিতে বর্তমান বৎসরে (১৯৭৮--৭৯) মোট ৯ কোটি টাকার কিছু বেশি খরচ হবে।

**মুর্শিদাবাদের ডোমকল ব্লক গ্রাম পঞ্চায়েতকে দেয় সাহায্য**

**১৫৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৪১৩।)**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** পঞ্চায়েত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মুর্শিদাবাদ জেলার ডোমকল ব্লকের নতুন পঞ্চায়েত সমিতি গঠিত হওয়ার পর উক্ত পঞ্চায়েত সমিতির অধীনস্ত কোন কোন গ্রাম পঞ্চায়েতকে কি কি কাজের জন্য সরকার অদ্যাবধি কত টাকা দিয়াছেন?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** অত্র সংলগ্ন দুইটি বিবরণীতে প্রদত্ত হইল

**বিবরণী**

বিভিন্ন প্রকল্পের কাজের অনুদান

জেলা--মুর্শিদাবাদ, ব্লক--ডোমকল, পঞ্চায়েত সমিতি--ডোমকল

| গ্রাম পঞ্চায়েতের নাম | গ্রামোন্নয়ন কর্মসূচি প্রকল্প | গ্রামীণ পুনর্গঠন প্রকল্প (সম্পত্তি) | বাড়ি পুনর্নির্মাণের জন্য অন্তর্বর্তী অনুদান | বাড়ি পুনর্নির্মাণের জন্য অনুদান | মোট |
|---|---|---|---|---|---|
| (১) আজিমগঞ্জ গোলা | ২৫,০০০ | ৬,০০০ | ২,৪০০ | ২,৮০০ | ৩৬,২০০ |
| (২) ডোমকল | ২৫,০০০ | ৫,০০০ | ২,১৫০ | ২,১৫০ | ৩৪,৩০০ |
| (৩) জিতপুর | ২৫,০০০ | ৫,০০০ | ৩,৭৫০ | ৩,৭৫০ | ৩৭,৫০০ |
| (৪) গাড়িয়ামারি | ২৫,০০০ | ৬,৩০০ | ৩,৮৭৩ | ৬,৯২৭ | ৪১,৮০০ |
| (৫) ঘোড়ামাড়া | ২৫,০০০ | ৬,০০০ | ৭,০০০ | ৭,০০০ | ৪৫,০০০ |
| (৬) গরীবপুর | ২৫,০০০ | ৭,০০০ | ১১,১৫০ | ১২,৫৫০ | ৫৫,৭০০ |
| (৭) জুরনপুর | ২৫,০০০ | ৫,০০০ | ২,৫৫৫০ | ১৫,৮২৫ | ৫০,৩৭৫ |
| (৮) ধুলাউড়ী | ২৫,০০০ | ৬,০০০ | ১,২৫০ | ১,২৫০ | ৩৩,৫০০ |
| (৯) রায়পুর | ২৫,০০০ | ৬,১৬৫ | ৩,৭৫০ | ৩,৭৫০ | ৩৮,৬৬৫ |
| (১০) সারঙ্গপুর | ২৫,০০০ | ৭,০০০ | ১১,০০০ | ১১,০০০ | ৫৪,০০০ |
| (১১) ভগীরথপুর | ২৫,০০০ | ৭,০০০ | ৭,২৫০ | ১২,২৫০ | ৫১,৫০০ |
| (১২) জুগীদা | ২৫,০০০ | ৫,০০০ | ১,৫০০ | ১,৫০০ | ৩৩,০০০ |
| (১৩) মধুরকুলি | ২৫,০০০ | ৬,০০০ | ১,১০০ | ১,১০০ | ৩৩,২০০ |

বিবরণী ২

বেতন ইত্যাদি বাবদ প্রদত্ত অনুদান

জেলা মুর্শিদাবাদ ব্লক--ডোমকল পঞ্চায়েত সমিতি--ডোমকল

| ক্রমিক সংখ্যা | গ্রাম পঞ্চায়েতের নাম | এককালীন অনুদান | গ্রাম পঞ্চায়েতের বেতন | চৌকিদার দফাদারদের বেতন | এক্সগ্রাসিয়া | গ্রাম পঞ্চায়েত সচিব | চৌকিদার দফাদার | ইনসেনটিভ অনুদান | প্রাক্তন ইউনিয়ন বোর্ড কর্মচারীর বেতন | মোট |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ১। | আজিমগঞ্জ জোলা | ১,০০০ | ২,৪৬৮ | ৩,৬১১ | | ৮৮ | ৩৬৫ | | | ৭,৫৩২ |
| ২। | ডোমকল | ১,০০০ | ২,৪৬৮ | ৩,৬১১ | | ৮৮ | ৩৬৫ | | | ৭,৫৩২ |
| ৩। | জিতপুর | ১,০০০ | ২,৪৬৮ | ৩,৬১১ | | ৮৮ | ৩৬৫ | | | ৭,৫৩২ |
| ৪। | গড়িয়ামরি | ১,০০০ | ২,৪৬৮ | ৩,৬১১ | | ৮৮ | ৪৬৫ | | | ৭,৫৩২ |
| ৫। | ঘোড়ামারা | ১,০০০ | ২,৪৬৮ | ৩,৬১১ | | ৮৮ | ৩৬৫ | | | ৭,৫৩২ |
| ৬। | গরীবপুর | ১,০০০ | ২,৪৬৮ | ৩,৬১১ | | ৮৮ | ৩৬৫ | | | ৭,৫৩২ |
| ৭। | জুরনপুর | ১,০০০ | ২,৪৬৮ | ৩,৬১১ | | ৮৮ | ৩৬৫ | ৩,৩৫১.৫৫ | | ১০,৮৮৩.৫৫ |
| ৮। | ধুলাউড়ী | ১,০০০ | ২,৪৬৮ | ৩,৬১১ | | ৮৮ | ৩৬৫ | ৩,৩৫১.৫৫ | | ৯,০৮৩.৮৫ |
| ৯। | রায়পুর | ১,০০০ | ২,৪৬৮ | ৩,৬১১ | | ৮৮ | ৩৬৫ | | | ৭,৫৩২ |
| ১০। | সারঙ্গপুর | ১,০০০ | ২,৪৬৮ | ৩,৬১১ | | ৮৮ | ৩৬৫ | | | ৭,৫৩২ |
| ১১। | জগীন্দা | ১,০০০ | ২,৪৬৮ | ৩,৬১১ | | ৮৮ | ৩৬৫ | | | ৭,৫৩২ |
| ১২। | ভগীরথপুর | ১,০০০ | ২,৪৬৮ | ৩,৬১১ | | ৮৮ | ৩৬৫ | | | ৭,৫৩২ |
| ১৩। | মধুরকুল | ১,০০০ | ২,৪৬৮ | ৩,৬১১ | | ৮৮ | ৩৬৫ | | | ৭,৫৩২ |

### ২৪ পরগনা জেলার দেগঙ্গা ব্লকে বৈদ্যুতিকরণ

**১৫৭। (অনুমোদিত প্রশ্ন নং ৪১৬।) শ্রী এ কে এম হাসানুজ্জামান :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪-পরগনা জেলার দেগঙ্গা ব্লকের কোন্ কোন্ গ্রামে বৈদ্যুতিকরণের কাজ করা হইয়াছে ; এবং

(খ) ঐ ব্লকের বিদ্যুৎ সরবরাহের নতুন কোনও পরিকল্পনা আছে কিনা?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) বৈদ্যুতিরণের পরিসংখ্যান থানাভিত্তিক রাখা হয়, ব্লক ভিত্তিক নহে, বিগত ৩১এ ডিসেম্বর, ১৯৭৮ তারিখ পর্যন্ত ২৪ পরগনা জেলার দেগঙ্গা থানার অন্তর্গত মোট ৩২টি মৌজা বৈদ্যুতিকরণ করা হইয়াছে।

বৈদ্যুতীকৃত মৌজাগুলির একটি তালিকা সভার টেবিলে পেশ করা হইল

(খ) গ্রামীণ বৈদ্যুতিকরণ কর্পোরেশনের সাহায্যে আরও ৫৬টি মৌজা বৈদ্যুতিকরণের পরিকল্পনা মঞ্জুর করা হইয়াছে। তাহার মধ্যে তিনটি মৌজার বৈদ্যুতিকরণ ইতিমধ্যে হইয়া গিয়াছে।

**District 24–Parganas**

| Sl No. | Police-station | Name of mauza | J.L.No |
|---|---|---|---|
| 1. | Deganga | Dolharia | 33 |
| 2. | Ditto | Khejurdanga | 34 |
| 3. | Ditto | Biswanathpur | 24 |
| 4. | Ditto | Berachampa | 69 |
| 5. | Ditto | Kamdeb Kati | 46 |
| 6. | Ditto | Eazpur | 63 |
| 7. | Ditto | Ekrullya | 25 |
| 8. | Ditto | Basna Benapur | 22 |
| 9. | Ditto | Deulia | 68 |
| 10. | Ditto | Kaukepara | 64 |
| 11. | Ditto | Chaurasi | 62 |
| 12. | Ditto | Alipur | 61 |
| 13. | Ditto | Uttar Kalsur | 47 |
| 14. | Ditto | Deganga | 30 |
| 15. | Ditto | Jadavpur Boalia | 70 |
| 16. | Ditto | Haripukuria | 108 |
| 17. | Ditto | Nndipara Kuchemora | 67 |
| 18. | Ditto | Ramnathpur | 23 |
| 19. | Ditto | Kaliani | 29 |
| 20. | Ditto | Hadipur Chuprijhara | 99 |

| | | | |
|---|---|---|---|
| 21. | Ditto | Raendi | 97 |
| 22. | Ditto | Gorainagar | 96 |
| 23. | Ditto | Chandpur | 71 |
| 24. | Ditto | Ramnagar | 94 |
| 25. | Ditto | Gombhirgachhi | 18 |
| 26. | Ditto | Jhikra | 101 |
| 27. | Ditto | Swetpur | 3 |
| 28. | Ditto | Jadabpur | 4 |
| 29. | Ditto | Kumarpur | 7 |
| 30. | Ditto | Sohai | 17 |
| 31. | Ditto | Sirjapur | 53 |
| 32. | Ditto | Dakshine Kalsur | 48 |

**২৪–পরগনা জেলার মগরাহাট ২ নং ব্লকের নতুন পঞ্চায়েত সমিতিকে সরকারি সাহায্য দান**

**১৫৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৪১৭।) **শ্রী এ কে এম হাসানুউজ্জামান ঃ** পঞ্চায়েত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ২৪–পরগনা জেলার মগরাহাট ২ নং ব্লকের নতুন পঞ্চায়েত সমিতি গঠিত হওয়ার পর উক্ত পঞ্চায়েত সমিতির অধীনস্ত কোন কোন গ্রাম পঞ্চায়েতকে সরকার অদ্যাবধি কোন কোন খাতে কত টাকা দিয়াছেন?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** অত্র সংলগ্ন বিবরণীতে প্রদত্ত হইল

বিবরণী

পঞ্চায়েত সমিতির নাম--মগরাহাট--২ ব্লকের নাম--মগরাহাট--২ জেলার নাম-২৪-পরগনা

| ক্রমিক নং | গ্রাম পঞ্চায়েতের নাম | এককালীন অনুদান | অনুদান | | এক্‌স গ্রাসিয়া | |
|---|---|---|---|---|---|---|
| | | | গ্রাম পঞ্চায়েত সচিবেন বেতন | চৌকিদার দফাদারদের বেতন | গ্রাম পঞ্চয়েত সচিব | চোকিদার ও দফাদার |
| (১) | (২) | (৩) | (৪) | (৫) | (৬) | (৭) |
| ১. | মোহনপুর | ১,০০০ | ২,৪৯৫ | ৩,৪৩৩ | ৮৯ | ৩৪৭ |
| ২. | আমড়াতলা | ১,০০০ | ২,৪৯৫ | ৩,৪৩৩ | ৮৯ | ৩৪৭ |
| ৩. | ধামুয়া (উত্তর) | ১,০০০ | ২,৪৮৯ | ৩,৪৩৩ | ৮৯ | ৩৪৭ |
| ৪. | ধামুয়া (দক্ষিণ) | ১,০০০ | ২,৪৯৫ | ৩,৪৩৩ | ৮৯ | ৩৪৭ |
| ৫. | মালতি | ১,০০০ | ২,৪৮৯ | ৩,৪৩৩ | ৮৯ | ৩৪৭ |

| | | | | | | |
|---|---|---|---|---|---|---|
| ৬. | হোটর-মারজ্যাদা | ১,০০০ | ২,৪৯৫ | ৩,৪৩৩ | ৮৯ | ৩৪৭ |
| ৭. | গোকারনি | ১,০০০ | ২,৪৯৫ | ৩,৪৩৩ | ৮৯ | ৩৪৭ |
| ৮. | জুগদিয়া | ১,০০০ | ২,৪৯৫ | ৩,৪৩৩ | ৮৯ | ৩৪৭ |
| ৯. | নাইনান | ১,০০০ | ২,৪৯৫ | ৩,৪৩৩ | ৮৯ | ৩৪৭ |
| ১০. | দিহিকলস | ১,০০০ | ২,৪৯৫ | ৩,৪৩৩ | ৮৯ | ৩৪৭ |
| ১১. | মগরাহাট (পূর্ব) | ১,০০০ | ২,৪৯৫ | ৩,৪৩৩ | ৮৯ | ৩৪৭ |
| ১২. | মগরাহাট (পশ্চিম) | ১,০০০ | ২,৪৯৫ | ৩,৪৩৩ | ৮৯ | ৩৪৭ |
| ১৩. | ধানপোতা | ১,০০০ | ২,৪৯৫ | ৩,৪৩৩ | ৮৯ | ৩৪৭ |
| ১৪. | উড়েল চাঁদপুর | ১,০০০ | ২,৪৯৫ | ৩,৪৩৩ | ৮৯ | ৩৪৭ |
| ১৫. | দক্ষিণ বিষ্ণুপুর | ১,০০০ | ২,৪৯৫ | ৩,৪৩৩ | ৮৯ | ৩৪৭ |
| ১৬. | চাঁদপুর-চৈতন্যপুর | ১,০০০ | ২,৪৯৫ | ৩,৪৩৩ | ৮৯ | ৩৪৭ |
| | মোট | ১৬,০০০ | ৩৯,৯২০ | ৫৪,৯২৮ | ১,৪২৪ | ৫,৫৫২ |

**বন্যায় বিধ্বস্ত প্রাথমিক ও মাধ্যমিক স্কুলের গৃহনির্মাণের জন্য অর্থ বরাদ্দ**

**১৫৯।**(অনুমোদিত প্রশ্ন নং ৫২২।) **শ্রী সন্তোষকুমার দাস ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বিগত বন্যায় ধ্বংসপ্রাপ্ত প্রাথমিক ও মাধ্যমিক স্কুলের জন্য এ পর্যন্ত পুনর্নির্মাণের জন্য কত টাকা সরকার কর্তৃক সাহায্য করা হইয়াছে ;

(খ) উক্ত সাহায্যপ্রাপ্ত বিদ্যালয়গুলি কি আগামী মার্চ মাসের মধ্যে নিজ নিজ গৃহে চালু হইতে পারিবে ; এবং

(গ) আংশিক সাহায্যপ্রাপ্ত বিদ্যালয়গুলির জন্য কি পরিমাণ সাহায্য এ পর্যন্ত দেওয়া হইয়াছে বা দেওয়া যাইবে বলিয়া আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) পশ্চিমবঙ্গে বিগত বন্যায় ধ্বংসপ্রাপ্ত প্রাথমিক স্কুলের জন্য সরকার কর্তৃক এ পর্যন্ত পুনর্নির্মাণের জন্য ৪ কোটি ৩২ লক্ষ টাকা সাহায্য মঞ্জুর করা হইয়াছে।

মাধ্যমিক বিদ্যালয়ের সংস্কার অথবা পুনর্নির্মাণের জন্য ৬১ লক্ষ টাকা মঞ্জুর করা হইতেছে। আরও অর্থ মঞ্জুরির প্রশ্ন বিবেচনাধীন।

(খ) প্রাথমিক বিদ্যালয়ের ক্ষেত্রে এইসব ধ্বংসপ্রাপ্ত বিদ্যালয়গুলির পুনর্নির্মাণের কাজ জেলা পরিষদের উপর বর্তাইয়াছে। এরূপ ক্ষেত্রে কিছু বিদ্যালয়গৃহ নির্মাণ সম্ভব হইলেও সমস্ত বিদ্যালয়ের নির্মাণকার্য মার্চ মাসের মধ্যে শেষ হওয়া সম্ভব নহে।

(গ) আংশিক ক্ষতিগ্রস্থ প্রাথমিক বিদ্যালয়ের মেরামতের জন্য এ পর্যন্ত ১২ লক্ষ টাকা মঞ্জুর করা হইয়াছে।

**Recognition of the West Bengal Madrasah Education Board**

**160.** (Admitted question No. 533) **Shri A.K.M.Hasan Uzzaman :** Will the Minister-in-charge of the Education (Primary, Secondary and Library Services) Department be pleased to state–

(a) whether any application from the Maulana Md. Ali Madrasah at 7/1A Dr. Sudhir Chandra Road, Calcutta–23, for rocognition of the West Bengal Madrasah Education Board was received by the Government ; and

(b) if so,–

(i) when was it received, and

(ii) when the recognition is expected to be granted?

**Minister in-charge of Education(Primary, Secondary and Library Services) :** (a) No application from the said Madrasah has been received by Government in the Education Department.

(b) Does not arise.

**বিশ্ববিদ্যালয়ে সুপারসিড করিয়া প্রশাসক নিয়োগ**

**১৬১**।(অনুমোদিত প্রশ্ন নং ৫৫৯।) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) কতগুলি বিশ্ববিদ্যালায়ের গভর্নিং বডি সুপারসিড করিয়া প্রশাসক নিয়োগ করা হইয়াছে ; এবং

(খ) সেইসমস্ত প্রশাসকের মধ্যে সরকারি কর্মচারী ও বেসরকারি কর্মচারী কতজন?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) নির্দিষ্ট সময়ের জন্য পাঁচটি বিশ্ববিদ্যালয়ের সকল প্রকার কর্মসমিতি (সিনেট, সিন্ডিকেট প্রভৃতি) বাতিল করিয়া বিশ্ববিদ্যালয়গুলির পরিচালনভার এক্স অফিসিও মনোনীত সদস্য দ্বারা গঠিত নিজ নিজ কাউন্সিলের উপর ন্যস্ত করা হইয়াছে কোথাও প্রশাসক নিয়োগ করা হয় নাই

(খ) ঐসকল বিশ্ববিদ্যালয়ের কাউন্সিল সদস্যগণের নাম পৃথকভাবে সংযোজিত হইল।

**Names of Members of the Calcutta University Council**

(1) The Chancellor

person than an Hon'ble minister আস্তিন গুটিয়ে এল আমরা এর প্রতিকার দাবি করছি।

(নয়েজ)

**মিঃ স্পিকার ঃ** ডাঃ আবেদিন, আপনি লিখিত নোটিশ দেবেন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** Sir, I invite your attention to rule 229 হাউস চলাকালীন লিখিত নোটিশের প্রয়োজন হয় না।

**মিঃ স্পিকার ঃ** হ্যাঁ, আমি তা জানি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** It has happened during the proceedings of the House and I am entitled under rule 229 to rise on a point of privilege. It is a question of the rights and privileges of the members of the opposition. No less a person than an Hon'ble Minister, Shri Kamal Kanti Guha came forward to the opposition Benches. It is utter disregard to decorum and decency of the parliamentary practice. We request you to condemn it. Otherwise it is difficult for us to participate in the proceedings of the House. আপনি যদি এটা না দেখেন তাহলে আমরা গভীরভাবে আহত হয়ে এই আচরণের তীব্র নিন্দা করছি। আমাদের অপরাধ হলে আমাদের শাস্তি দেবেন, হাউসকে অপমান করেছেন একজন মন্ত্রী, তিনি আস্তিন গুটিয়ে চলে আসছেন আমাদের দিকে, উনি কি চান আমাদের হাউস থেকে বের করে দেবেন? এটা একটা অধিকারের প্রশ্ন, ডিসেন্সি অ্যান্ড ডেকোরামের প্রশ্ন।

**মিঃ স্পিকার ঃ** আপনি বলেছেন, এবার বসুন। I will leave it to the privilege committee.

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** আমার একটা পয়েন্ট অব অর্ডার আছে, স্যার।

**মিঃ স্পিকার ঃ** এখন এসব তুলবেন না। আপনারা হাউস চালাতে চান কিনা আমি জানতে চাই। একই জিনিস আপনাদের বারবার বলতে হচ্ছে।

[3-10 – 3-20 P.M.]

## MENTION CASE

**শ্রী শেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে এখানে উল্লেখ করছি। বর্ধমানের জামুরিয়া থানায় যে কোল ফিল্ড আছে সেখানে অনেক কৃষকের জমি কোল ফিল্ডে পড়ে গিয়েছে এবং সরকার থেকে নোটিশ দিয়ে সেসব জমি নিয়েছে, সেখানকার ক্যালেকটর নোটিশ দিয়ে জমি নিয়েছেন, কালেকটরেটের চিঠিপত্র আমার কাছে আছে। অনেক চাষীর জমি পড়েছে, অল্প জমির মালিক তারা। দীর্ঘদিন ধরে

তারা কমপেনসেশন পাচ্ছে না। সেইজন্য তারা আবেদন করেছে, সেখানকার ম্যানেজার এবং সরকারের কাছে, তাদের আবেদনপত্রের কপি আমার কাছে আছে। এক বিঘে জমির দাম ২ হাজার টাকা করে দেওয়ার কথা, সেটাও তারা পাচ্ছে না। অপরপক্ষে ই.সি.এল. তারা কোল ফিল্ডের আর একটা কোম্পানি। তারাও কিছু জমি নিয়েছে। সে জমির দাম দিচ্ছে বিঘে প্রতি ৩ হাজার টাকা বা ৩২ শো টাকা। তারা কিন্তু দাম মিটিয়ে দিচ্ছে। আর সরকার থেকে দু'হাজার টাকা দেওয়ার কথা সেটা দিচ্ছে না। এই ব্যাপারে সরকারের দৃষ্টি আমি আকর্ষণ করছি। মাননীয় মন্ত্রী বিনয় চৌধুরি তিনি এটা দেখুন যাতে গরিব চাষী ক্ষতিপূরণের টাকা অতি সত্ত্বর পায়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা দুর্নীতির বিষয় তুলে ধরতে চাই। সরকারি পুষ্টিকর খাদ্য প্রকল্পে শিশুবর্ষে শিশুদের যে খাদ্য দেওয়া হচ্ছে সেটা শুধু পচা রুটি নয়, রুটি চুরিও হচ্ছে এবং দুর্নীতি হচ্ছে। রুটির মধ্যে যেগুলো দেওয়া হচ্ছে তা সংখ্যায় কম এবং ওজনেও কম। আমি এটা আগে একবার বলেছিলাম। আরও দুঃখজনক সেই রুটিগুলি যাচ্ছে, সি.পি.এম পার্টির লোকেরা, সি.পি.এম সিল দিয়ে খামের উপর স্কুলে পৌছে দিচ্ছে এবং আরও দুঃখজনক এই রুটিগুলি দক্ষিণ মহেন্দ্রপুর এফ.পি.স্কুলে দেওয়া হচ্ছে মাত্র একশো পিস। সেগুলো এত পচা, দুর্গন্ধ যে সেখানকার প্রধান শিক্ষক নিতে অস্বীকার করেন। ফলে সেই রুটি গোবিন্দ পান্ডা নামে রামগঙ্গা অঞ্চলের সি.পি.এম. প্রধান তিনি সেইগুলো নিয়ে এসে গরুকে খাইয়েছিলেন। তারপর পরের দিন সেই গরুটা মারা যায়। এত পচা রুটি দেওয়া হচ্ছে, অখাদ্য দেওয়া হচ্ছে যে গরু খেয়ে মারা গিয়াছে। সি.পি.এম প্রধানের গরু খেয়ে মারা গিয়েছে। তাই আপনার মাধ্যমে বলতে চাইছি শিশু বর্ষে এই সমস্ত দুর্নীতি বন্ধ করা হোক। আপনি সরকারকে বলুন, পুষ্টিকর খাদ্য প্রকল্প নিয়ে রাজনীতি করবেন না, শিশুদের স্বাস্থ্য নিয়ে যেন ছিনিমিনি না খেলেন এবং খাদ্য প্রকল্প যদি চলে, সরকারি মাধ্যমে যেন চলে, পার্টির মাধ্যমে যেন না চলে। শিশুরা পুষ্টিকর খাদ্য পাক, এইটা আমি চাই। কিন্তু বর্তমান অবস্থার আমি আপনার মাধ্যমে প্রতিবাদ জানাচ্ছি।

**শ্রী নিরোদ রায়চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনরা মাধ্যমে ইদানিং কালের একটা গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন বি.কম অর্থাৎ কমার্স পরীক্ষা শুরু হয়েছে। গত পরশু দিন ২৭ তারিখে ওই গোবরডাঙ্গা কলেজে যেখানে চৈতন্য কলেজের কিছু ছাত্র পরীক্ষা দিচ্ছিল, প্রায় দু'হাজার পরীক্ষার্থী পরীক্ষা দিচ্ছিল। সেখানে নকল করার অপরাধে ইনভিজিলেটর দুজন ছাত্রকে সাসপেন্ড করেন। তাকে কেন্দ্র করে গতকাল কিছু বহিরাগত গুন্ডা তারা কংগ্রেসি গুন্ডা নামে পরিচিত মারাত্মক অস্ত্রশস্ত্র নিয়ে জীপে করে ওই পরীক্ষা কেন্দ্রে গিয়ে হামলা চালায়, অধ্যক্ষের চশমা ভেঙ্গে দেয় এবং লক্ষাধিক টাকার জিনিসপত্র নষ্ট করে, ভাঙচুর করে। এই ঘটনা শুধু ঐখানেই হয় না, তারা অস্ত্রশস্ত্রে সজ্জিত হয়ে ৮ মাইল দুরে চৈতন্য কলেজে যেখানে পরীক্ষা হচ্ছিল সেখানে তারা যায়। সেখানে ট্রেন থামিয়ে গার্ড এবং ড্রাইভারকে বের করে দেয়। ট্রেন থামাতে

বাধ্য করে, সেখানেও গন্ডগোল সৃষ্টি করে। এই অবস্থা সৃষ্টি করেছে, এই রকম তান্ডব সৃষ্টি করেছে। এই অপরাধ যারা করল তাদরে শাস্তির ব্যবস্থা অবশ্যই করতে হবে। শুধু এখানেই নয়, সারা পশ্চিমবাংলায় ওরা অরাজকতা সৃষ্টি করছে। ১৯৭০ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত ওরা শিক্ষা জগতে একটা নৈরাজ্য সৃষ্টি করেছিল এবং সেইটা করে করে শিক্ষা জগতের এই পরিণতি করেছে। আপনার মাধ্যমে এইসব লোকদের শায়েস্তা করার জন্য আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অজয়কুমার দে ঃ** অধ্যক্ষ মহাশয়, আমি একটা বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি শিক্ষামন্ত্রী মহাশয়ের। বামফ্রন্ট সরকার গদীতে আসার সঙ্গে সঙ্গে যেমন লোড শেডিং ব্লাড শেডিং-এ পারদর্শীতা লাভ করেছেন, তেমনি এডুকেশন শেডিং-এ ও পারদর্শী হতে আরম্ভ করেছেন। ১৯৭৮ সালে যারা পি ইউ পরীক্ষা দিয়েছে তাদের মধ্যে যারা পাস করেছে সেই সব ছাত্রছাত্রীরা কলেজে ভর্তি হতে গেলে ইউনিভার্সিটি বলছে -- বি এ পার্ট ওয়ানে ভর্তি হবে নাকি ১২ ক্লাসে ভর্তি হবে সেই সম্বন্ধে কোনও সার্কুলার এডুকেশন ডিপার্টমেন্ট থেকে কিম্বা ইউনিভার্সিটি থেকে এখনও আসেনি। পরীক্ষা হল আগস্ট মাসে আর ফল বেরল ফেব্রুয়ারি মাসে, এখনও পর্যন্ত তারা ভর্তি হতে না পেরে সংকটের মধ্যে দিন কাটাচ্ছে, গার্জিয়ানরাও দুশ্চিন্তার মধ্যে আছেন। এই ব্যাপারে শিক্ষামন্ত্রী মহাশয় একটু আগে ছিলেন, কেন জানিনা তিনি চলে গেছেন, আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে এ সম্বন্ধে সরকারি ঘোষণা করা হয় যাতে যে ছাত্র ছাত্রীরা পাশ করেছে, তারা ভর্তি হতে পারে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসের মাননীয় সদস্য আব্দুল করিম চৌধুরি টেলিগ্রাম মারফত একটা নিষ্ঠুর ঘটনার সংবাদ আমাকে এক্ষুণি জানিয়েছেন। টেলিগ্রামটি হচ্ছে এই -- NARESH KARMAKAR AND MIHIR CHAUDHURY AND OTHERS HIRED SANTHALS KILLED BY ARROWS FIVE PERSONS AND INJURED TEN PERSONS OF RECORDED BARGADARS MUSERALI AND ABDUL HUSSAIN OF BHERBUSA TANK IN ISLAMPUR TOWN. POLICE IS SILENT AND NO ARREST MADE. IMMEDIATE NECESSARY ACTION SOLICITED, SITUATION SEEMS VERY GRAVE. KARIM CHAUDHURY MLA. মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে ইসলামপুর হচ্ছে একটা ভাল্নারেবল জোন বরাবর, এখানে দুর্ভাগ্য যে আদিবাসী বন্ধুদের সঙ্গে স্থানীয় মানুষদের তীর ধনুক এবং সশস্ত্র সংঘর্ষ লাগিয়ে দেওয়া হয় যার ফলে ৫ জন মারা গেছে, ১০ জন খুন হয়েছে, পুলিশ কোনও অ্যাকশন নেয়নি, কাউকে গ্রেপ্তার করেনি। আমি আপনার মাধ্যমে অনুরোধ করব স্বরাষ্ট্র বিভাগের মন্ত্রী মহাশয়কে যেন তিনি ইমিডিয়েটলি অ্যাকশন নেন এবং এই ঘটনার আইন শৃঙ্খলা যাতে আয়ত্বের বাইরে না চলে যায় এবং এই যে ৫ জন খুন হয়েছে এবং ১০ জন ইন্‌জিওরেড হয়েছে এই বিষয়ে তৎপর হন, আপনি স্যার, বিষয়টা একটু যদি টেক আপ করেন তো ভাল হয়।

**মিঃ স্পিকার ঃ** আমার কাছে দিন আমি এক্ষুণি সি এম এর কাছে পাঠিয়ে দিচ্ছি।

**শ্রী অমিয় ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আজকের আনন্দবাজার পত্রিকায় একটা সংবাদের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। সংবাদপত্রের হেডিং হচ্ছে অনুমোদিত প্রায় সব কলেজের পরিচালক সমিতি বাতিল হচ্ছে, এর আগে মাননীয় সদস্য হরিপদ ভারতী এই ব্যাপারে উল্লেখ করেছেন। আনন্দবাজারে এই যে সংবাদ দিয়েছে, এটা সম্পূর্ণ বিভ্রান্তিমুলক। আমার যতদুর জানা আছে স্ট্যাটুট হ্যান্ডরেড পরিবর্তন করার আলোচনা হচ্ছে এবং প্রস্তাব হয়েছে। তার প্রধান উদ্দেশ্য হচ্ছে নতুন কিছু নয়, কারণ দীর্ঘদিন ধরে শিক্ষকরা এবং অভিভাবকরা আন্দোলন করেছেন যে ট্রাস্ট কলেজ মাধ্যমে বহু রকম দুর্নীতি এবং অনাচার হচ্ছে এবং এর একটা বড় প্রমাণ হাউসের জানা আছে। কিছুদিন আগে বঙ্গবাসী কলেজ টেক ওভার করা হয়েছে, তার জন্য ৭ লক্ষ টাকা পি এফ-এর দিতে হচ্ছে। এই যে সংবাদ আনন্দবাজারে বেরিয়েছে এটা বিভ্রান্তিমূলক। মাননীয় সদস্য হরিপদ ভারতী বলেছেন যখন হাউস চলছে তখন মাননীয় মন্ত্রী এ সম্পর্কে কেন বিবৃতিতে জানাচ্ছেন না, কাউন্সিল অনুমোদিত ইত্যাদি, কিন্তু কথা হচ্ছে কাউন্সিল তৈরি হয়েছে বাই অ্যাকট অব লেজিস্‌লেচার, এই স্ট্যাটুট যেভাবে তৈরি করা হয়, সেটা আইনানুগ পদ্ধতিতে এবং সেই অনুযায়ী করা হয়েছে, তার অধিকার কেড়ে নেবার সামর্থ নেই, উনি যে আইনের কথা বলেছেন, সেখানে মাননীয় মন্ত্রী অর্ডিন্যান্স করতে পারেন না, অতএব আমি এই ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

[3-20 – 3-30 P.M.]

**শ্রী হরিপদ ভারতী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব অর্ডার। স্যার, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করে একটি বিবৃতি দিয়েছি এবং তার উপর মন্ত্রী মহাশয়ের একটি বিবৃতি প্রার্থনা করেছিলাম। কিন্তু মন্ত্রী মহাশয় উত্তর না দিয়ে মন্ত্রী মহাশয়ের পুরধার হয়ে কি উনি বক্তব্য রাখলেন স্যার, এটা কি দৃষ্টি আকর্ষণী এটা কি মেনশন করা হচ্ছে এটা আমি আপনার কাছে জানতে চাই।

**শ্রী অমীয় ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে বক্তব্য রেখেছি এটা সম্পূর্ণ আইন সম্মত।

**মিঃ স্পিকার ঃ** উনি মন্ত্রী হয়ে উত্তর দেন নি।

**শ্রী হরমোহন সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আজকে একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে জানাতে চাই। সারা দেশে বিশেষ করে পশ্চিমবাংলায় যে সব জায়গায় আলু বেশি হয়েছে সেখানে আলু চাষীরা উপযুক্ত দাম না পাবার জন্য তাদের ভীষণ ক্ষতিগ্রস্থ হতে হচ্ছে। সরকার একটা নির্ধারিত দর বেঁধে দিয়েছিলেন যে ২০ টাকা করে আলু কেনা হবে। যারা এই আলু কিনছে তারা ৭৯ মিলিমিটার এবং ২৫ মিলিমিটার হিসাবে একটা গ্রেডেশন করে দিয়েছে। তারা এক একটি করে আলু দেখছে এবং ৭৯

মিলিমিটারের আলু তারা বাদ দিচ্ছে। এইভাবে যদি গ্রেডেশন করা হয় তাহলে চাষীরা আলু বিক্রি করতে পারবে না তারা খুব অসুবিধার মধ্যে পড়েছে। এবং এটা যদি শিথিল না করা হয় তাহলে চাষীরা ঐ সমস্ত বিরাট আলু ব্যবসায়ীদের কবলে পড়বে এবং ১০/১২ টাকায় আলু বিক্রি করতে বাধ্য হবে। আমি এই বিষয়ে বিভাগীয় মন্ত্রী মহাশয়কে যাতে চাষীরা রক্ষা পায় সেই দিকে দৃষ্টি দেবার জন্য অনুরোধ করছি।

**শ্রী শিবনাথ দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হলদিয়া পেট্রো-কেমিক্যালের জন্য যে জায়গা জরীপের কাজ শুরু হয়েছে সেই কাজ স্থানীয় লোকেরা বন্ধ করে দিয়েছে। কারণ সেখানে যে সমস্ত সরকারি কর্মচারী কাজ করছে তারা জনসাধারণের সাথে অসৎ আচরণ করছেন। কোনও জায়গায় মাপ কম করে নিচ্ছে আবার কোনও জায়গায় বেশি করে নিচ্ছে। যারা ঘুস দিতে পারছে তাদের মাপ ঠিকভাবে নেওয়া হচ্ছে এই অবস্থায় স্থানীয় লোক সেখানে খুব অসহায় বোধ করছে। যারা ঘুস দিচ্ছে তারা যেভাবে বলছে সেইভাবে তারা মাপ নিচ্ছেন। এখন ওখানকার লোকদের বক্তব্য হচ্ছে যেভাবে মাপ নেওয়া হবে সেই হিসাবে তাদের একটা কপি সরকারি কর্মচারী সহি করে যেন তাদের দেন। ইতিপূর্বে যে সমস্ত জায়গা নেওয়া হয়েছে মন্ত্রী মহাশয় বলেছিলেন যে ১২ হাজার টাকা হিসাবে সর্বনিম্ন দাম দেওয়া হবে সেখানে দেখতে পাচ্ছি রঘুনাথ চকে ৮/৯ হাজার টাকা করে দেওয়া হয়েছে। যে সমস্ত লোকদের তাদের গাছপালা সমেত জমি নেওয়া হচ্ছে তার দাম কি নির্ধারিত হবে সেটা যেন তিনি জানান। তারপর দুর্গাচক কলোনির ধারে যে সমস্ত রাস্তা ১৫/২০ ফুট ছিল সেগুলি কমিয়ে সাড়ে চার কিংবা চার ফুট করে দেওয়া হচ্ছে। সেখানকার যে একজিকিউটিভ অফিসার আছেন জনসাধারণ তাকে সরানোর দাবি জানিয়েছে। এই কাজগুলি যাতে জনসাধারণের সঙ্গে সহযোগিতা করে সরকারি কর্মচারিরা করেন তার জন্য আমি আবেদন রাখছি। তা নাহলে সেখানকার লোকরা সরকারের এই কাজ এগোতে দেবে না। আমি দেখতে পাচ্ছি সরকারি কর্মচারিরা সরকারের এই সৎ উদ্দেশ্যকে ব্যর্থ: করার চেষ্টা করছেন। জনসাধারণের এই ব্যাপারে যে অসুবিধা হচ্ছে তার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি বিভাগীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুমন্ত কুমার হীরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র এবং আবগারি দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে বর্তমান বামফ্রন্ট সরকার জুয়া, সাট্টা এবং চৌলাই মদের অবৈধ কারবার বন্ধ করবার জন্য ১৯৭৭ সাল থেকে বারবার চেষ্টা চালিয়ে যাচ্ছেন। কিন্তু বামফ্রন্ট সরকারের এই সাধু প্রচেষ্টার বিরুদ্ধে একটা চক্র গড়ে উঠেছে এবং তার সাথে এক শ্রেণীর সরকারি কর্মচারী এবং পুলিশের এক অংশ তার সঙ্গে যুক্ত আছে। আমি জামি আমার এলাকা এন্টালী থানা সেখানে পুলিশকে এই সব কথা বারবার বলা সত্ত্বেও তারা কিছু করছে না। শুনতে পাই এই সমস্ত সাট্টা বা রেসের বুকী যে সমস্ত রয়েছে তাদের বাড়িতে পুলিশের লোকজন আবগারির লোকজন যায় এবং তারা ঘুস খায় এবং তাদের কাছ থেকে মাসোহারা আদায় করে। এই জিনিসগুলি মন্ত্রী মহাশয় একটু গুরুত্ব দিয়ে দেখুন সেই জন্য আমি তাঁর কাছে অনুরোধ করছি।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে এই সভা এবং মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পুলিশ কিভাবে সংখ্যালঘুদের উপর আক্রমণ করছে, অত্যাচার করছে তারই একটি দৃষ্টান্ত আমি আপনার মাধ্যমে সভার কাছে রাখছি শিউড়ি কেন্দ্রে পাথরচাপড়ির দাতা সাহেবের মেলায় গত ২৫/৩/৭৯ পুলিশ নির্মিত একটি চায়ের দোকানে ক্রেতাদের সঙ্গে গন্ডগোল হয়। তাতে পুলিশ এলেপাথাড়ি লাঠি চালাতে শুরু করে। ঐ ঘটনার জের টেনে পরেরদিন রাত্রে সিউড়ির টাউন দারোগা দলবল নিয়ে সাঁইথিয়া সিনেমা-তলা পাড়ায় মুসলীম পল্লীতে ঢুকে হাঙ্গামায় জড়িত ব্যক্তিদের না পেয়ে নিরপরাধ কিছু যুবককে বেঁধে নিয়ে যায়। প্রকাশ্যে লাঠিপেটা করে। "কারা কারা ছিল বল, নয়তো মেরে শেষ করে দেব" এই কথা বলে এলোপাথাড়ি বাঁধতে থাকে। ১৪/১৫ বছরের বালকও রেহাই পায়নি। ভাত খেতে বসা ছেলেকে পুলিশ টেনে তুলতে গেলে মুসলীম জননী বাধা দিতে গিয়ে পুলিশের হাতে লাঞ্ছিতা হয়েছে। শুধু তাই নয়, ঐ ছেলেদের সিউড়ি থানায় নিয়ে গিয়ে ঐ টাউন দারোগা কড়িকাঠে ঝুলিয়ে পায়ের পাতায় ক্রমাগত রুলের বাড়ি মেরেছে। একজনের চোখ নষ্ট হতে বসেছে। কয়েকজনের হাত পা ভেঙ্গে দেওয়া হয়েছে। লোহার শাবল দিয়ে পাঁজরের হাড় ভেঙ্গে দেওয়া হয়েছে। জেল হাজতে খাবার দিতে গিয়ে বাচ্ছা ছেলেকে পুলিশে হাজতে ঢুকিয়ে মেরেছে। স্যার, এইভাবে পুলিশ মুসলীম মেয়েদের উপর অত্যাচার করেছে কোনও রকম ব্যবস্থা নেওয়া হয়নি। এস.পির সঙ্গে যোগাযোগ করা হয়েছে। উনি বলেছেন এই ধরনের অত্যাচার করছে, আপনারা এই বিষয়ের উপরে জানান। আমি স্যার, এই বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে তদন্তের ব্যবস্থা করা হোক এবং ঐ এলাকায় যাতে শান্তি ফিরে আসে এবং নিরীহ গ্রামবাসীরা যাতে শান্তিতে বসবাস করতে পারে তার ব্যবস্থা করুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বিষয়ে একটি পয়েন্ট অব অর্ডার তুলতে চাই। আমরা হাউসে মেনশন করি এবং সেই মেনশনের রেজাল্ট কি হচ্ছে সেটা আপনিও জানেন এবং আমরাও ভাল করে জানি তবে প্রসিডিওর আছে বলতে হয়, তাই বলি এবং প্রতিদিন রুটিন মাফিক আমরা কাজ করে যাচ্ছি কিন্তু আজ পর্যন্ত আমরা ডেফিসিট কিছু ফল পাইনি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে জানাচ্ছি আপনি দয়া করে বিশেষ গুরুত্ব দিয়ে এর যাতে প্রতিবিধান করতে পারেন তার চেষ্টা করুন। কারণ, এটা যেন শুধু হাউসে মেনশনের ব্যাপার না হয়ে দাঁড়ায় — দু-একটির অ্যাকশন যেন হয় এবং এটা হলে আমরাও একটু রিলিফ ফিল করতে পারি। কি অ্যাকশন হচ্ছে সেটা আপনি আমাদের একটু দয়া করে জানিয়ে দিন।

**শ্রী নিতাইচন্দ্র আদক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৭২ সালে নির্বাচনের প্রাক্কালে নির্বাচনকে বানচাল করার জন্য ভাটরা ইউনিয়ন হাই স্কুলে একটি পুলিশ ক্যাম্প বসানো হয়। নির্বাচনের শেষে পুলিশ ক্যাম্পের সহায়তায় কংগ্রেসি গুন্ডারা দুজন শিক্ষককে পদত্যাগ করায়। সেই পুলিশ ক্যাম্প ঐ স্কুলে এখনও রয়েছে। আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে

বলছি ঐ স্কুলে ছাত্র ছাত্রীদের পড়াশুনা করতে খুব অসুবিধা হচ্ছে। এই স্কুল থেকে পুলিশ ক্যাম্পটি যাতে অপসারিত হয় তার ব্যবস্থা করুন।

**শ্রী স্বদেশরঞ্জন মাজী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার চাকদহ সেটেলমেন্ট সার্কেলের রেভিনিউ কোর্টে হামলা--গত ২৩/৩/৭৯ তারিখে ওখানকার রিভিনিউ অফিসার কেস নং ১/৭৯ হিয়ারিং করেছিলেন। সেই সময় রায়ত শ্রীমতি রাধারাণী ঘোষের পক্ষ সমর্থন করে জনৈক শ্রী পাল রেভিনিউ কোর্টে টেবিল চাপড়াতে থাকে এবং লিখিত অর্ডারশিট নিয়ে টানাটানি করতে থাকে এবং বলে আপনাকে চাকদহে চাকরি করতে হবে। আমি কিন্তু চাকদহেরই ছেলে, কাজেই সেই মতো চলুন।

[3-30 – 3-40 P.M.]

এর কারণ হচ্ছে, এই শ্রীমতি ঘোষের কিছু জমি ডব্লু.বি.এল অ্যাক্ট অনুযায়ী ভেস্ট হতে চলেছে। তাকে প্রটেকশন দেবার জন্য এই ভদ্রলোক অর্থাৎ জনৈক শ্রী পাল তিনি এইরকম হুমকি ইত্যাদি দিচ্ছেন। এ বিষয়ে কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করা সত্ত্বেও কোনও কাজ হয়নি। কথিত আছে ঐ শ্রী পাল স্কুল শিক্ষক....

**মিঃ স্পিকার :** নামগুলি বলতে আপনাদের বারণ করা হয়। আপনারা এমন একজনের বিরুদ্ধে অ্যালিগেশন করে যাচ্ছেন যার রাইট অব রিপ্লাই নেই। আপনারা ঘটনার স্থানের নামগুলি বলতে পারেন কিন্তু ব্যক্তির নাম না করাই ভাল।

**শ্রী স্বদেশরঞ্জন মাজী :** আমি তো স্যার জনৈক শ্রী অমুক বলেছি। সেখানে তো ইনভেস্টিগেশন করলেই সেটা বোঝা যাবে। স্যার, এই শ্রী পাল স্কুল শিক্ষক এবং সি.পি.এম দলের সমর্থক। এ বিষয়ে আমি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বিকাশ চৌধুরি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আসানসোল মহকুমার সর্বত্র পানীয় জলের অভাব দেখা যাচ্ছে, বিশেষ করে কোলিয়ারি সংলগ্ন গ্রামগুলিতে পানীয় জলের হাহাকার শুরু হয়েছে। তা ছাড়া ইস্টার্ন কোলফিল্ড লিমিটেড, যারা ঐ গ্রামগুলিতে পানীয় জল দিত তারা সেই পানীয় জল দেওয়া বন্ধ করে দিয়েছে। এর ফলে স্যার, পানীয় জলের অভাব আরও তীব্রতর হয়ে পড়েছে। আমি স্যার, আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে অবিলম্বে ব্যবস্থা করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী নানুরাম রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে উচ্চশিক্ষা দপ্তরের মন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত ২৩শে মার্চ কামারপুকুর সারদা রামকৃষ্ণ বিদ্যা-মহাপিঠের ছাত্র সংসদের নির্বাচন হয়েছে। ঐ নির্বাচনে ফরোয়ার্ড ব্লকের স্টুডেন্ট ব্লক জিতেছে। এমন সময় এস.এফ.আই, (সি.পি.এম) ছেলেরা হুগলি প্রধান সি.পি.এমের নির্মল পোদ্দারের নেতৃত্বে মারধোর শুরু করে। প্রায় ২।। থেকে তিন ঘন্টা খন্ডযুদ্ধ চলে। তাতে আমরাবাগের এস.ডি.ও-কে টানাটানি করে তার পেটে

লাথি মারে। এস.ডি.পি.ও., ও.সি., কনস্টেবল, নিরীহ ছাত্র, শিক্ষক, পথচারী জনসাধারণকে মারধোর করে। গোঘাট থানার মেজোদারোগা নরেশ ঘোষের মাথা ফাটিয়ে দেয়। ৫/৭ জন কনস্টেবল গুরুতরভাবে আহত হয়। ফরোয়ার্ড ব্লকের সাজ্জাদ আলিকে সি.পি.এম-এর ছেলেরা পেটে ছুরি মারে। তিনি এখন হাসপাতালে। প্রায় তিন/চারশত ফোর্স থাকা সত্ত্বেও এস.ডি.ও. নিষ্ক্রিয়। সি.পি.এম-এর অত্যাচারে প্রশাসন অচল। তাই জনসাধারণ ও সরকারি কর্মচারিদের মধ্যে নিরাপত্তার অভাব দেখা দিয়েছে। আমি এ ব্যাপারে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়দের দৃষ্টি আকর্ষণ করছি।

**বিষ্ণুকান্ত শাস্ত্রী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সংবাদপত্রে প্রকাশিত একটি সংবাদের প্রতি সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনিও হয়ত পড়েছেন যে যারা বেকারভাতা পাচ্ছেন তাদের মধ্যে অনেকেই বেকার নন--অনেকে ঐ শিক্ষকতা করেন, অনেকেই গৃহিনী। তারা তিন মাস অন্তর ১৫০ টাকা করে নিয়ে যাচ্ছেন যখন বেকারভাতা দেওয়া হচ্ছিল তখন অনেকেই সন্দেহ প্রকাশ করেছিলেন যে বেকারভাতার মাধ্যমে দলীয় সদস্যদের সন্তুষ্টির কোনও চক্রান্ত চলছে কিনা। আজকে স্যার, যে সংবাদগুলি প্রকাশিত হচ্ছে তাতে সেগুলি প্রমাণ করছে যে যত পরিষ্কার, যত আবশ্যক বলে এই বেকারভাতার কল্পনা করা গিয়েছিল সেটা তা নয়। আমি দাবি করছি এর তদন্ত হওয়া উচিত, এই দুর্নীতির বিরুদ্ধে তদন্ত করা উচিত। যারা বেকার না হয়েও বেকারভাতা নিচ্ছেন তাদের দন্ড দেওয়া উচিত এবং দেখা উচিত কারা এই দুর্নীতিতে লিপ্ত হয়েছেন। এটা প্রমাণ করলে এইরকম বেকারভাতার পেছনে যে কলঙ্ক কালিমা আছে সেটা মোচন করা যাবে।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট বিভাগীয় মন্ত্রী মহাশয়কে প্রতিকারের জন্য অনুরোধ জানাচ্ছি পশ্চিম দিনাজপুর জেলার কালিয়া চক থানায় মাঝিয়ারে একটা ব্রাঞ্চ পোস্ট আফিস আছে। সেই ব্রাঞ্চ পোস্ট অফিসে একজন রানারের কাজ করতেন। তিনি তিনটি ব্রাঞ্চ পোস্ট অফিসে প্রায় ১৭ কিলোমিটার পর্যন্ত ব্যাগ বহন করে নিয়ে যান। কিন্তু গত ১৯৭৭ সালে এপ্রিল মাস থেকে বর্ধিত বেতন ভাতা ইত্যাদি যা দেবার কথা ছিল সেগুলি আজ পর্যন্ত তিনি পাননি। এ ছাড়া এই জেলার আরও যে সমস্ত রানার আছে তাঁরাও এই সমস্ত বর্ধিত বেতন ভাতা থেকে বঞ্চিত হয়েছেন। কাজেই তাঁরা যাতে এই বেতন ভাতা পায় তার জন্য আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গোহত্যা নিবারণ সম্পর্কে আচার্য বিনোবা ভাবে পশ্চিমবঙ্গ সরকারের কাছে আবেদন করেছিলেন এবং মুখ্যমন্ত্রী বিরোধিতা করেছেন এবং কেন্দ্রকে দোষ দিয়েছেন। কিন্তু আমার মনে হয় ইচ্ছা করেই একটা বিভ্রান্তি সৃষ্টি করা হচ্ছে। আচার্য বিনোবা ভাবে গো-হত্যা সম্পূর্ণ নিষিদ্ধ করতে বলেন নি। তিনি সংবিধানের ধারা অনুযায়ী কেবলমাত্র গাই এবং বাছুর ছাড়া ১৪ বছরের কম যে সমস্ত ষাঁড় বা বলদ নিধন করত এবং সে জন্য আইন করতে বলেছেন। এই যে আবেদন এটা নিশ্চয়ই

বিবেচনা সম্মত। শুধু তাই নয়, এতে দেশের মঙ্গল হবে এবং তাতে আমাদের দেশের দুধের সরবরাহ বাড়বে। তাছাড়া মোগল আমলে অনেক মোগল বাদশারা এই রকম যথেষ্ট গোহত্যা নিবারণ করেছিলেন। শুধু তাই নয়, বর্তমান পৃথিবীতে জাপান ইত্যাদি কয়েকটা জায়গায় গোহত্যা নিবারণ-এর জন্য ব্যবস্থা করছেন। ভারতবর্ষের অন্যান্য রাজ্যে এই ব্যবস্থা অবলম্বিত হয়েছে। সুতরাং এই আবেদন অনুসারে আমরা যদি একটা আইন করে এই যথেষ্ট গোহত্যা বন্ধ করি তাহলে দেশের মঙ্গলই হবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সমরকুমার রুদ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় শিক্ষা মন্ত্রী এবং পশ্চিম বাংলার প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। একটা গুরুত্বপূর্ণ বিষয়ে প্রতি। বিষয়টা হচ্ছে, পশ্চিমবাংলায় প্রায় ৭০ থেকে ৮০ হাজার মুক বধির মানুষ আছে এবং তার মধ্যে প্রায় ১১ হাজার যাঁরা ছাত্র শ্রেণী লেখাপড়া শিখতে পারে। কিন্তু ১১ হাজার ছাত্রের মধ্যে মাত্র ৮ শত জন. ছাত্র পশ্চিমবাংলায় স্কুলে শিক্ষা গ্রহণ করার জন্য ভর্তি হয়েছে। কলকাতা শহরে মাত্র পাঁচ শত ছাত্র আছে এবং তার মধ্যে ক্যালকাটা ডেফ অ্যান্ড ডাম স্কুলে সাড়ে তিন শত এবং এর মধ্যে ছেলে মেয়েদের আলাদা করা নেই, একসঙ্গে আছে। আমার বক্তব্য হচ্ছে, আমাদের এই যেস্কুল হচ্ছে ক্লাশ ফাইভ পর্যন্ত। এটাকে বাড়িয়ে ক্লাশ এইট পর্যন্ত করা এবং বিনা বেতনে তাঁরা কেউ পড়তে পারে না। যদিও আমার অন্যান্য স্কুল ক্লাশ এইট পর্যন্ত আছে এবং ক্লাশ টেন পর্যন্ত করে দেওয়া হচ্ছে কিন্তু এই মুক এবং বধির ছাত্ররা কেউ বিনা বেতনে পড়তে পারেনা, এদের বেতন দিতে হয়। আমার অনুরোধ এদের বিনা বেতনে পড়বার ব্যবস্থা করে দেওয়া হোক, ছেলে এবং মেয়েদের জন্য আলাদা স্কুল করে দেওয়া হোক, এদের ১১ ক্লাশের মতো শ্রেণী করে দেওয়া হোক। স্কুল বিল্ডিং যেটা ডেফ অ্যান্ড ডাম এর আছে সেটা ভেঙ্গে পড়েছে, সেটাকে মেরামত করার ব্যবস্থা বিশেষ প্রয়োজন আছে। আর গরফাতে একটা জমি আছে। সেই জমিতে একটা স্কুল করা যায় কিন্তু জমিটা খালি পড়ে আছে বহুদিন ধরে। এই জমিটাকে একটা বড় স্কুল করা যায় এবং কেন্দ্রীয় শিক্ষা মন্ত্রীর কাছ থেকে আমরা টাকা সাহায্য নিয়ে পশ্চিমবঙ্গ থেকে উদ্যোগ নিয়ে আমরা স্কুলটাকে আরও বড় করে করতে পারি।

**শ্রী রাজকুমার মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে খাদ্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। উলুবেড়িয়া মহাকুমায় জ্বালানী কয়লার সংকট দেখা দিয়েছে। যদিও এখানে জ্বালানী কয়লা পাওয়া যাচ্ছে তবে সেটা খুব কম। কিন্তু এই সুযোগ নিয়ে ওখানকার ব্যবসায়ীরা সরকারের অনুমোদিত দর থেকে ৪/৫ টাকা বেশি দরে কয়লা বিক্রয় করছে। অর্থাৎ ২৭ থেকে ৩০ টাকা কুইন্টাল দরে বিক্রয় হচ্ছে।

[3-40 – 4-20] [including adjournment]

আমি খাদ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, ব্যবসাদাররা যাতে বেশি দরে কয়লা বিক্রি করতে না পারে তার ব্যবস্থা তিনি করবেন।

**শ্রী শুভেন্দু মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ

বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর সদর হসপিটালে লোডশেডিং এর ফলে চিকিৎসা বিঘ্নিত হচ্ছে এমার্জেন্সি অপারেশন বিঘ্নিত হচ্ছে। এই সব অসুবিধা যাতে না হয় তার জন্য ওখানকার বিভিন্ন ক্লাব থেকে ঐ হাসপাতালের জন্য একটা জেনারেটার কিনে দিতে চাইছে। কিন্তু সেখানে যাতে তাড়াতাড়ি সেই জেনারেটার বসানো যায় তার জন্য পার্মিশন এবং যেখানে জেনারেটার বসানো হবে তার জন্য ঘরবাড়ি তৈরি এবং জেনারেটারের রক্ষণাবেক্ষণ এবং লোক নিয়োগের জন্য একটা বিশেষ ব্যবস্থা করার ব্যাপারে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী মনোহর টিরকি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। জলপাইগুড়ি জেলার মাঝের ডাব্রি চা বাগান অনেকদিন যাবৎ বন্ধ হয়ে রয়েছে। তার ফলে ঐ বাগানে নিযুক্ত ৬/৭ শত কর্মচারী আজকে বেকার হয়ে পড়েছে এবং তারা অনাহারে দিনাতিপাত করছে। আমি আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি ঐ চা বাগানকে অবিলম্বে সরকার হাতে নিয়ে নিন এবং সরকারি পরিচালনায় ঐ চা বাগানটাকে চালু করা হোক এবং সেই শ্রমিকদের রিলিফ দেওয়ার ব্যবস্থা করা হোক। ওখানকার শেডের টিনগুলি সব চুরি করে নিয়ে যাচ্ছে, সেইগুলো বাঁচানোর ব্যবস্থা করা হোক।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসু মহাশয় গতকাল বিদ্যুৎ ঘাটতি সম্পর্কে অফিসারদের সঙ্গে একটা মিটিং করেছেন এবং একটা সিদ্ধান্ত নিতে চলেছেন যে দু' দিন সপ্তাহে কল কারখানা বন্ধ থাকবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সিদ্ধান্ত যদি কার্যকর হয় তাহলে শ্রমিকদের জীবনে একটা চরম আঘাত আসবে, শ্রমিকরা লে অফ, লক আউটের মধ্যে পড়বে। এই বাধ্যতামূলক বিদ্যুৎ ছাঁটাই যদি হয় তাহলে শ্রমিকদের অবস্থা চরমে উঠবে। সুতরাং এই সিদ্ধান্ত যাতে কার্যকর না হয় তার জন্য বামফ্রন্ট সরকারের কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সকালে পি.জি হাসপাতালে গিয়েছিলাম। গৌতম দাস মারা গেছে। কিছুদিন আগে আলিপুরে কতকগুলি সি.পি.এম এর গুন্ডা তাকে বিভৎসভাবে ছুরি মারে, পেটের নাড়ি ভুঁড়ি বার করে দেয়। সেই আসামীরা পুলিশের নাকের ডগায় আজও ঘুরে বেড়াচ্ছে। পুলিশ বলছে আমরা নিরুপায়। আজকে সেই ডেডবডি নিয়ে প্রসেশন বেরোচ্ছে, সেখানেও আসামীরা পুলিশের নাকের ডগার উপর ঘুরে বেড়াচ্ছে। শান্তিপূর্ণ মিছিলের শান্তি ভঙ্গ হতে পারে, কারণ পুলিশ বলছে আমরা নিরুপায়, কারণ ওরা সি.পি.এম আসামী। আমি আপনার মাধ্যমে খিদিরপুর কলেজের ঘটনার কথা জানিয়ে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী [illegible] মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমি একটা টেলিগ্রাম পেয়েছি এবং কয়েকটি টেলিফোন পেয়েছি কয়েকদিন যাবৎ আমি বিষয়টির প্রতি আপনার

মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি জানেন আমি এরকম মেনশন করিনা। কিন্তু এই বিষয়টি অত্যন্ত জরুরি বলে আমি আজকে করতে বাধ্য হচ্ছি। আমাদের ওখানে তারু দাস নামে একজন গ্রাম পঞ্চায়েতের সদস্য কয়েকজন লোক নিয়ে ১০ই মার্চ যখন জমির গম কাটছিল তখন গ্রামরক্ষী এবং আরও কয়েক-জনে তাকে ধরে থানায় নিয়ে আসে। তারা যখন এজাহার দিচ্ছিল তখন সি.পি.এম-এর নেত্রী মায়া ব্যানার্জির টেলিফোন থানায় আসে এবং তাদের অ্যারেস্ট করে চালান দেওয়া হয়। আমি এ সম্পর্কে আপনার কাছে লিখিত অভিযোগ দিচ্ছি। ওখানে সকলে বলছে যে, জনতা পার্টি থেকে গ্রাম পঞ্চায়েতে নির্বাচিত হলেও তিনি এখন সি.পি.এম-এর বন্ধু হয়ে যাওয়ার জন্য গম কাটবার সুযোগ পাচ্ছে আপনার মাধ্যমে বিষয়টির প্রতি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং এনকোয়ারি করতে অনুরোধ করছি।

## Legislation

### The West Bengal Appropriation Bill, 1979

**Dr. Ashok Mitra :** Sir, I beg to introduce the West Bengal Appropriation Bill, 1979.

(Secretary then read the Title of the Bill).

### The West Bengal Appropriation (No. 2) Bill, 1979

**Dr. Ashok Mitra :** Sir, I beg to introduce the West Bengal Appropriation (No. 2) Bill, 1979.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Ashok Mitra :** Sir, I beg to move that the West Bengal Appropriation Bill, 1979, be taken into consideration.

Sir, I also move that the West Bengal Appropriation (No. 2) Bill, 1979, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সময় খুব কম থাকার জন্য আমি প্রথমে বিশেষ কিছু বলতে চাইছি না। আমি সমস্ত মাননীয় সদস্যদের বক্তব্য শুনে তারপর দিনের শেষপর্বে আমার বক্তব্য বলব। সুতরাং আপাতত আমি আর আমার বক্তব্য বাড়াচ্ছি না। আমি শুধু এটুকু বলছি যে, আমরা আমাদের বাজেট আলোচনার শেষপর্বে পৌঁছেছি। গত কয়েক সপ্তাহ ধরে বাজেটের বিভিন্ন বিষয় নিয়ে আলোচনা করেছি, বিভিন্ন ব্যয় বরাদ্দ মঞ্জুর করেছি, কিন্তু মঞ্জুর করার পর সেগুলি আমাদের উপযোজন করতে হবে বা অ্যাপ্রোপ্রিয়েট করতে হবে। যতদিন পর্যন্ত উপযোজন করতে না পারব ততদিন পর্যন্ত সরকার ঐ সব ব্যয়-বরাদ্দ খরচ করবার অনুমতি পাচ্ছেন না। তার পাশাপাশি যেগুলি প্রভাবিত ব্যয়, চার্জড এক্সপেন্ডিচার রাজকোষ বা রাজ্যভান্ডার থেকে তা খরচ করবার অনুমতি চাওয়া হচ্ছে।

এই দুটি দাবিই আমি এক সঙ্গে পেশ করছি এবং মাননীয় সদস্যদের বক্তব্য শুনে দিনের শেষে আমার যা বক্তব্য তা আমি বলব।

**অধ্যক্ষ মহোদয় ঃ** এখন আমাদের বিরতি। আবার ৪টে বেজে ২০ মিনিটে আবার মিলিত হব।

(At this stage the House was adjourned till 4-20 P.M.)

(After recess)

[4-20 – 4-30 P.M.]

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২২শে মার্চ (১৯৭৯) হতে ব্রেথওয়েট কোং হাইড রোডের অফিসের প্রধান গেটের সামনে শিক্ষানবিশ কর্মীরা ১৮ জন সংখ্যায় শিক্ষান্তে চাকুরির দাবিতে (যে কোনও ডিপার্টমেন্টেই হোক না কেন) আমরণ অবস্থানে ব্রতী হয়েছেন। কোম্পানির ম্যানেজার, পার্সোনাল ম্যানেজার প্রভৃতি উক্ত কর্তৃপক্ষের সঙ্গে কোনও রকম সহানুভূতি না পেয়ে শেষ পর্যন্ত এইভাবে মৃত্যুপথ যাত্রী হতে চলেছে। পঃ বঙ্গ শিক্ষানবিশ অ্যাসোসিয়েশনের সভাপতি আজ স্বচক্ষে দেখে আসেন। এর মধ্যে ৩ জনের অবস্থা আশঙ্কাজনক। তাদেরকে শম্ভুনাথ হাসপাতালে স্থানান্তরিত করা হয়েছে। জেনারেল ম্যানেজার সহ কোনও উচ্চতম কর্তৃপক্ষ এদের সঙ্গে কোনও আলোচনায় বসতে রাজি হচ্ছেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অনুরোধ করব এদের যে দাবি রয়েছে, চাকুরির দাবি তার যেন ব্যবস্থা করা হয়।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ডঃ অশোক মিত্র মহাশয় যে বিল আমাদের সামনে রেখেছেন, আমি সেই বিলকে সমর্থন করতে পারি না, করতে পারি না নীতিগত কারণে। কারণগুলি আমি সংক্ষেপে এই হাউসে আপনার মাধ্যমে বিবৃত করব। মাননীয় অর্থমন্ত্রীকে গত প্রায় ২১ মাস ধরে দেখছি— তিনি জ্ঞানী, গুণী ব্যক্তি অর্থনীতিবিদ, আমার আশা ছিল তিনি অর্থনীতিবিদ হিসাবে এবং পশ্চিমবাংলার অর্থমন্ত্রী হিসাবে নতুন কিছু করবেন রাজ্যের পুনর্গঠনের ব্যাপারে, তিনি নতুন পথের দৃষ্টান্ত দেবেন কিন্তু দুখের সঙ্গে বলতে হচ্ছে উনি গত ২ বছর ধরে যে বাজেট উপস্থিত করেছেন তা অত্যন্ত নৈরাশ্যজনক এবং বিশেষ করে এ বছরে তিনি যে ভূমিকা পালন করেছেন, তিনি বাজেটে বিভিন্ন রকম করের যে প্রস্তাব করেছেন তা অত্যন্ত নৈরাশ্যজনক এবং মানুষের মনের মধ্যে দারুণ বিক্ষোভের সূচনা করেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী মহাশয় দাবি করেন তিনি নাকি এই রাজ্যে অর্থমন্ত্রী হওয়ার পরে এবং বামফ্রন্ট সরকারের অর্থমন্ত্রী হিসাবে তিনি এবং মুখ্যমন্ত্রী কেন্দ্র রাজ্য বিতর্কের ব্যাপারে কেন্দ্র এবং ভারতবর্ষের বিভিন্ন অঙ্গ রাজ্যগুলিকে এবং সেই রাজ্যের নেতাদের এবং মন্ত্রী সভাগুলিকে অবহিত করাতে পেরেছেন এবং এই ব্যাপারে কেন্দ্র নাকি খুব খুশি। আমি প্রত্যেক বারেই বলেছি যে, রাজ্যের ন্যায়-সঙ্গত যে সমস্ত দাবি তা সমর্থন করব। আমি আপনাকে স্মরণ করিয়ে দিতে চাই, আমি প্রথম বিরোধী দলের পক্ষ থেকে দাবি করেছিলাম গঙ্গা ফারাক্কার জল বন্টনের

ব্যাপারে যাতে পশ্চিমবাংলায় গঙ্গার জল শুকিয়ে না যায় তারজন্য সর্বদলীয় পরিষদীয় টিম দিল্লিতে যাক এবং সেখানে গিয়ে কেন্দ্রের মন্ত্রী সভাকে বোঝাক, প্রধানমন্ত্রীকে ফরাক্কার জল বন্টনের ব্যাপারে। শেষ পর্যন্ত রাজ্য আমার প্রস্তাবে সম্মত হয়েছিলেন। হলদিয়ার ব্যাপারে আমিই এগিয়েছিলম। ফার্টিলাইজার কর্পোরেশন অফ ইন্ডিয়ার হেড অফিস কলকাতা থেকে সরিয়ে নিয়ে যাবার সময়ে আমিই প্রস্তাব দিয়েছিলাম রাজ্যের মুখ্যমন্ত্রী মহাশয়কে যে আপনি সর্বদলীয় কমিটি করে দিল্লি চলুন। আমার সেই প্রস্তাব গৃহীত হয়েছিল। যখন এই রকম ধরনের প্রস্তাব এসেছে, তখন আমরা তাকে সমর্থন করেছি, কিন্তু জানতে চাই অর্থমন্ত্রী যে দাবি করছেন রাজ্যের আর্থিক সুবিচারের পথ তিনি এর ফলে প্রশস্ত করেছেন এটা সম্পূর্ণ অসত্য। তিনি বলেছেন, তিনি দিল্লিতে যান কাশিবাবু, হরিপদবাবু বা জনতা দলের সদস্যরা ওঁর সমালোচনা করেন, কেন্দ্র রাজ্য বিতর্কের প্রশ্ন তোলেন, কিন্তু দিল্লিতে প্রধানমন্ত্রী তাঁকে বলেন আপনি চমৎকার জিনিস বলছেন, এই রকম কথা কেউ আগে বলেনি এবং বিভিন্ন রাজ্যের মুখ্যমন্ত্রীরা বলেন সেন্ট্রাল স্টেট মেমোরান্ডাম যেটা তৈরি করেছেন সেটা এত কম কেন, আরও বেশি সংখ্যায় নিয়ে আসবেন। ১৯৭২ সালে আমি প্রথম সারা ভারতবর্ষে জাতীয় খাদ্য কর্পোরেশন পশ্চিমবাংলায় নিকৃষ্ট মানের চাল বছরের পর বছর দিচ্ছে তা তদন্ত করবার জন্য এন.সি.রায়ের নেতৃত্বে একটা জুডিসিয়াল এনকোয়ারি করেছিলাম। তার ফাইনডিংসে কি বলা হয়েছিল সেসব আপনারা দেখে নেবেন। তাঁকে মনে রাখতে হবে বিভিন্ন স্বার্থের দিক থেকে দেখেন এবং তাঁর মেমোরেন্ডাম দেখে তাঁরা নিজেদের কোলে ঝোল টানছেন। যোজনা কমিশন এবং জাতীয় উন্নয়ন পরিষদে গত এক বছর ধরে তর্ক চলছে কেন্দ্রীয় বরাদ্দের যে ভাগ আছে ৪২০০ কোটি টাকা সেটা কিভাবে হবে? আরেকটা হল কেন্দ্রীয় উদ্যোগে যে প্রকল্প তার থেকে যে ২০০০ কোটি টাকা বাঁচবে সেটা কিভাবে ভাগ হবে? দেখা গেল জাতীয় উন্নয়ন পরিষদ প্রথমত এ বিষয়ে একমত হতে পারলেন না। প্রধানমন্ত্রীর হস্তক্ষেপে পরে অবশ্য কিছুটা হল এবং ৪২০০ কোটি টাকা বন্টনের ব্যাপারে গ্যাডগিল ফর্মুলা তাঁরা মেনে নিলেন আর ২০০০ টাকা বাড়তি সেটা ৬টি রাজ্যের মধ্যে ভাগ হল, তার মধ্যে পশ্চিমবাংলা একটা। এখন অর্থমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি তিনি এটার ব্যাখ্যা করবেন, রাজ্যের বন্টনের ক্ষেত্রে পশ্চিমবাংলা পেয়েছে ১৪৭ কোটি, বিহার ৩০০ কোটি, উড়িষ্যা ৯৫ কোটি উত্তরপ্রদেশ ৪২৪ কোটি, মধ্যপ্রদেশ ১৬১ কোটি, গুজরাট ৮৫ কোটি, তামিলনাড়ু ১৫০ কোটি, মহারাষ্ট্র ১২৮ কোটি, পাঞ্জাব ২৯ কোটি, হরিয়ানা ২৫ কোটি, কর্ণাটক ৯৬ কোটি। আর দেখা যাচ্ছে বাড়তি যা হল তাতে ইউ.পি পাবে ৮২ কোটি অতিরিক্ত, বিহার ৭৬ কোটি, উড়িষ্যা ২৪ কোটি, মধ্যপ্রদেশ ৮ কোটি তামিলনাড়ু ১৯ কোটি এবং পশ্চিমবাংলা ওঁর অনন্য বীরোচিত সংগ্রামের ফলে পাবে মাত্র ২ কোটি টাকা। আপনার মাধ্যমে বলতে চাই যে এই বন্টনের মধ্যে দুটো নীতি আছে, একটা হচ্ছে গরিব যেসব রাজ্য তাদের প্রতি নিঃসন্দেহে বিচার করতে হবে সেটা গণতান্ত্রিক পদ্ধতিতেই হবে, কিন্তু সঙ্গে সঙ্গে একটা ফর্মুলা করা হল সেটা হল জনসংখ্যা ভিত্তিক, অর্থাৎ যে রাজ্যের জনসংখ্যার হার বেশি তারা বেশি পাবে। এটা যদি সত্যিকারের বন্টনের নীতি হয় তাহলে পশ্চিমবাংলার বীরোচিত অর্থমন্ত্রীর সংগ্রামের ফলে আমরা পেলাম মাত্র ২ কোটি টাকা। এরজন্য এত বাগাড়ম্বরের প্রয়োজন ছিল না, এই সরকারের মুখ্যমন্ত্রী

ও অর্থমন্ত্রী যে সংগ্রাম ডেভেলপমেন্ট কাউন্সিলে তার ফলে পশ্চিমবাংলার প্রতি এই অবিচার দুরীকরণের পথকে আরও প্রশস্ত করেছেন।

[4-30 – 4-40 P.M.]

যদি বুঝতাম বৈষম্যমূলক আচরণ যেটা তিনি বাজেট বক্তৃতার মধ্যে বহুবার বলেছেন তা দূর করতে পেরেছেন, পশ্চিমবাংলার কর্মসংস্থানের ব্যবস্থা করতে পেরেছেন, পশ্চিম-বাংলায় অর্থনৈতিক বিনিয়োগ বিশেষ করে বেসরকারি ক্ষেত্রে বৃদ্ধি করতে পেরেছেন তাহলে তাঁকে সাধুবাদ জানাতাম। আমরা দেখছি মাত্র ২ কোটি টাকা বাড়তি আমরা পেলাম। এই সঙ্গে বলছি পশ্চিমবাংলার অতীতের কোনও সরকার এইরকম বন্যাজনিত একটা সংকট মুহুর্তে—এখানে কেন্দ্রেতে কংগ্রেস ছিল—১৫১ কোটি টাকা পেয়েছেন? প্রধানমন্ত্রী বলেছেন আমার ত্রাণ তহবিল থেকে ১৮ লক্ষ টাকা দিচ্ছি এবং এ ছাড়াও আরও ১৫১ কোটি টাকা অতিরিক্ত দোব, ৩১শে মার্চ ১৯৭৯ সালের মধ্যে ওই টাকার খরচ করবার পর তার হিসাব ন্যায়সঙ্গতভাবে দিলে যদি দরকার হয় আমরা আরও টাকা দেব। তাহলে পশ্চিমবাংলা সরকারের প্রতি অবিচার হয়েছে এটা আমরা দেখছি না, কিন্তু তিনি বহুবার বহু জায়গায় দেখাবার চেষ্টা করেছেন যে পশ্চিমবাংলার প্রতি অবিচার হচ্ছে। আমি এখানে বলতে চাই ৪২ তম সংবিধানে সংশোধন ২ বার এখানে আলোচনা হয়েছিল তখন আমি এককভাবে দুইবারই বক্তৃতা করে বলেছিলাম রাজ্যের ক্ষমতা কাটা চলবে না, পার্লামেন্টের যথেষ্ট ক্ষমতা আছে, রাজ্যের হাতে ক্ষমতা দিতেই হবে। এমনভাবে অগ্রসর হতে হবে যাতে পশ্চিমবাংলার পুনরুজ্জীবজন সম্ভব হয়, অর্থনৈতিক অগ্রগতি হতে পারে এবং আমাদের অগ্রগতির রথ কর্ণের রথের মতো বালিতে যেন আটকে না যায় অর্থাৎ আমাদের রথের চাকার বেগ সঞ্চারিত হোক এটাই আমরা চাই। তিনি আরেকটা সেলফ স্টাইল লীডারের মতো দাবি করছেন এবং পূর্বাঞ্চলের নেতৃত্ব দিতে চাইছেন। কিসের নেতৃত্ব দিচ্ছেন? এর নাম কি নেতৃত্ব দেওয়া? পশ্চিমবাংলার অর্থনৈতিক ক্ষেত্রে সবচেয়ে বড় যে বাধা সেটাই আপনারা দূর করতে পারেন নি। অর্থাৎ আপনারা শাক দিয়ে মাছ ঢাকার চেষ্টা করছেন। আপনি এল.আই.সি. ফাইনান্সিয়াল ইনস্টিটিউশন এবং ব্যাঙ্ক জোন পিছু বিহার, মধ্যপ্রদেশ, পঞ্জাব, ইউ.পি., আসাম, ইত্যাদি রাজ্যে কিভাবে খরচা করছে তার হিসাব দিয়েছেন—এ বিষয়ে আমি একমত, কিন্তু এই রাজ্যের মানুষের কথা বলা মোটেই প্রাদেশিকতা নয়, প্রত্যেকটি রাজ্যের মুখ্যমন্ত্রী তাঁর রাজ্যের কথা বলছেন যার মধ্যে প্রাদেশিকতা থাকতে পারে না। সেইজন্য বলছি আপনি অনর্থক বাগাড়ম্বর সৃষ্টি করছেন এবং একটা ছায়া বিদ্বেষ সৃষ্টি করছেন। এর ফলে আপনি প্রতিনিয়ত একটা টেনশন ক্রিয়েট করছেন, এর ফলে ভারতবর্ষের বিচ্ছিন্নতাবাদীরা এর সুযোগ গ্রহণ করবে। সোভিয়েত কনস্টিটিউশনের কথা, যদি তাত্ত্বিক বিতর্ক চান তাহলে সে অন্য সময়ে করা যেতে পারে, একমাত্র সোস্যালিস্ট কান্ট্রি সোভিয়েত ইউনিয়নের কনস্টিটিউশন অটোনমাস রিপাবলিক ছিল যার মধ্যে জর্জিয়া, আর্মেনিয়া, উজবেকিস্থান, ইত্যাদি বিভিন্ন জায়গা থেকে লোকাল দাবি হচ্ছে, কিন্তু কেন্দ্র থেকে কিভাবে চেপে দেওয়া হচ্ছে সেটা সকলেই জানেন। যদিও সেখানকার সংবিধানে ফেডারেল কনস্টিটিউশনের কথা বলেছেন এবং কেন্দ্রের কথা বলেছেন আজও এ কথা মনে রাখতে

হবে কেন্দ্র যদি দুর্বল হয় তাহলে ভারতবর্ষও দুর্বল হবে এবং সঙ্গে সঙ্গে অঙ্গ রাজ্যগুলিও দুর্বল হয়ে যাবে, ও জাতীয় সংহতি বিনষ্ট হবে। আমি আসবার সময় তাঁর গত বছরের বাজেট বক্তৃতা নিয়ে এলাম, আমরা কি পেলাম সেটাই বড় কথা হল ডিভিসিবল সেন্ট্রাল পুল সেটা খরচ হয়ে গেল। কে কি পেল আমরা সেটা দেখলাম না। তাহলে নিশ্চয় বলতাম যে আমাদের প্রতি বৈষম্য হয়েছে, বাড়তি টাকা না হোক একটা জাস্টিস যাতে হয় সেটা দেখা দরকার, you will be paid back in your own coin. You are in a grandiloquent situation. গত বছর বাজেট বক্তৃতার ৭ পাতায় বলেছেন, "আমি প্রধামন্ত্রীকে পরিষ্কার জানিয়ে দিয়েছি যে বিভিন্ন অর্থভান্ডার পুষ্ট করবার জন্য সমগ্র জাতীয় রাজস্ব বর্ধিত হারে হস্তান্তরের উপর বিশেষভাবে জোর দিচ্ছি। রাজ্যগুলি কিভাবে বঞ্চিত হল এই প্রশ্নটি অপেক্ষাকৃত কম গুরুত্বপূর্ণ। এরপরে এটা যদি লেস ইম্পর্ট্যান্ট হয়, আমরা কি পেলাম সেটা যদি কম গুরুত্বপূর্ণ হয় এবং কি ভিত্তিতে এই টাকাটা হল তা যদি কম গুরুত্বপূর্ণ হয় তাহলে আমি মনে করি মাননীয় অর্থমন্ত্রী আমাদের সখাত সলিলে ডুবিয়ে দিয়েছেন। সুতরাং তাঁর এই দীর্ঘ কেন্দ্র বনাম রাজ্য বিতর্ক এটা শূন্যতা ছাড়া আর কিছুই নয়। আজকাল মুখ্যমন্ত্রীকে দেখছি বারে বারে টেলেক্স পড়ে শোনাতে মোরারজী ভাই দেশাইএর। তিনি বার বার কেন্দ্রে যাচ্ছেন, কেন্দ্রের সঙ্গে ভাল রিলেশন, এটা তো আমরাও চাই। অর্থমন্ত্রী সঙ্গে খুব ভাল রিলেশন, মোরারজী ভাই কাঁধে হাত দিয়ে কথা বলেছেন। স্যার, আমার এই প্রবচনাটা মনে পড়ল —অভোজ্য বরিষাকাল, হরিণ চাঁটে বাঘের গা— মোরারজী ভাই দেশাই ওঁর কাঁধে হাত দিচ্ছেন, উনি মোরারজী ভাইয়ের পিঠে হাত দিচ্ছেন, এ যেন একেবারে পরস্পর পিঠ-চুলকানি সমিতি। ওঁরা বলছেন এক কাজ করছেন, আমি ওঁদের স্মরণ করিয়ে দিতে চাই ভারতের কমিউনিস্ট পার্টি সি.পি.আই তাঁরা যেরকমভাবে একটানা শ্রীমতি ইন্দিরা গান্ধীকে সমর্থন দিয়ে গিয়েছিলেন তাতে সি.পি.আই সম্বন্ধে বলা হত কমিউনিস্ট পার্টি অব ইন্দিরা, আজ যেভাবে মোরারজী ভাইয়ের মুখ্যমন্ত্রী যেরকম মন্ত্র শিষ্য হতে চলেছেন, তাতে কিন্তু লোক বলবে সি.পি.আই.(এম) হল কমিউনিস্ট পার্টি অব মোরারজী দেশাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্থনৈতিক অবস্থা কি—লোড শেডিং এর কথা বললে মুখ্যমন্ত্রী চটে যাবেন। আমি তাঁর পদত্যাগ দাবি করি না, আমার দল করে না, তাঁরা ৫ বছরের ম্যাসিভ ম্যান্ডেট নিয়ে এসেছেন, তাঁরা সেইভাবে চলছেন এবং শাসন করছেন, আমরা তাই চাই। কিন্তু বিদ্যুতের ব্যাপারে ভয়াবহ অবস্থা। আজকে কাগজে দেখেছেন কিছুক্ষণ আগে দেবপ্রসাদ সরকার যে প্রশ্নটা তুললেন মেনশন আওয়ারের সময় যে ২ দিন করে কারকানা বন্ধ থাকবে, এমনিতেই মাননীয় কৃষ্ণপদ ঘোষ একজন পার্টি নেতা, কিন্তু সত্য কথা বলতে কি বিরোধী দলের প্রতি তিনি এবং আরও অনেক মন্ত্রী আছেন যাঁরা অত্যন্ত সৌজন্য সূচক আচরণ করেন, তাঁদের কথার মধ্যে কোনও দম্ভোক্তি প্রকাশ পায় না এবং তিনি নিজে স্বীকার করেছেন যে ৩৪ লক্ষ লে অফ হয়েছে, কারখানা ক্লোজার, লক-আউটের ফলে লে অফ হচ্ছে, আর আজকে দেখছি বিকল্প থেকে প্রস্তাব বিবেচনা করেছেন দোনকান-পাট বন্ধ থাকবে। ৬টা থেকে যদি দোকান-পাট বন্ধ থাকে তহলে কি করে কলকাতায় ব্যবসা বাণিজ্য করবে? এটাও বলা চলবে না, এটা বললে বলবেন ষড়যন্ত্র, চক্রান্ত। এঁর আগে যিনি বিদ্যুৎ মন্ত্রী ছিলেন তাঁর ব্যর্থতার সময় এই রাজ্যের আজকের দিনে

যিনি মুখ্যমন্ত্রী সেদিন তিনি একজন বামপন্থী নেতা হিসাবে তাঁর পদত্যাগ দাবি করেছিলেন। তাঁরা তখন বলেছিলেন আমরা যেদিন ক্ষমতায় আসব আমরা দেখিয়ে দেব ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশন এর মতো মনোপলিস্টদের এই দুর্গ আমরা দখল করতে পারি কিনা। তাঁরা বলেছিলেন আমরা এটাকে ন্যাশনালাইজ করে নিতে পারি, আমরা দেখিয়ে দিতে পারি লোড শেডিং বন্ধ হয় কিনা। কিন্তু আজ লোড শেডিং ক্রমশ বেড়ে যাচ্ছে এবং মুখ্যমন্ত্রী সেই জর্জ ওরেলের ১৮৮৪-র মতো স্বপ্ন কথা আমাদের শোনাচ্ছেন যে এই সংকটের সমাধান ১৯৮৪ সালের আগে হবে না অর্থাৎ ওঁরা ৫ বছরের যে ম্যাসিভ ম্যান্ডেট নিয়ে এসেছেন ১৯৮২ সাল পর্যন্ত আমাদের কপালে এই লোড শেডিং ব্লাড শেডিং চলবে, কারোর কিছু বলা চলবে না। আবার নির্বাচন এলে পরে বলবেন যেহেতু কেন্দ্রে জ্যোতি বাবু প্রধানমন্ত্রী হতে পারেননি এইজন্য লোডশেডিং প্রবলেম সল্‌ভ করতে পারিনি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নিজের জেলায় মুখ্যমন্ত্রী নিজে মাঝে মাঝে যান, কিছুদিন আগেও গিয়েছিলেন, সেখানে সকাল থেকে বিকাল পর্যন্ত ঘন্টার পর ঘন্টা লোড শেডিং, বিকাল ৫টা থেকে রাত্রি ১০, ১০।। পর্যন্ত লোডশেডিং, সেখানে ভয়াবহ অবস্থা, ব্যবসা-বাণিজ্য সব বন্ধ। জেলার সমস্ত জায়গা অন্ধকারাচ্ছন্ন হয়ে আছে, মাঠে চাষ হচ্ছে না বিদ্যুতের অভাবে। এই রকম উত্তরবঙ্গের চিত্র। মুখ্যমন্ত্রী স্পেসিফিক ঘটনা দিতে বলেন, মুখ্যমন্ত্রী মনে রাখবেন যখন গত বন্যা হয়েছিল তখন আমার অপরাধ হয়েছিল, আমি বলেছিলাম, স্টেটসম্যান অত্যন্ত দায়িত্বশীল গুরুত্বপূর্ণ পত্রিকা, অবজেকটিভ রিপোর্টিং করেন, তাঁরা বলেছিলেন থাওজ্যান্ড ফিয়ার্ড ডেড, প্রফেশর ফদিকার তাঁর মতো একজন সি পি আই (এম) এর প্রফেশর, বিধানসভার সদস্য, তিনিও বিবৃতি দিয়ে বলেছিলেন হাজার হাজার লোক ভেসে গেছে, গণশক্তি পত্রিকাতেও বলা হয়েছিল হাজার হাজার লোক ভেসে গেছে, মুখ্যমন্ত্রী কৃষ্ণনগরে গিয়েছিলেন, তিনি আমাদের অতিথি, শহরে বিরাট সমাবেশে বক্তৃতা করে বললেন বিরোধী দলের নেতা খালি বলছেন হাজার হাজার লোক মারা গেছে, কই তাদের নাম ঠিকানা তো দিচ্ছেন না?

[4-40 – 4-50 P.M.]

এটা তাঁর পক্ষে দায়িত্বজ্ঞানহীনতার পরিচয়। হাজার হাজার লোক মরে গেছে, ভেসে গেছে, হারিয়ে গেছে এগুলি খবরের কাগজের বিবৃতি এবং তাকে ভিত্তি করেই আমরা বলেছি। মুখ্যমন্ত্রী বলেছেন অল্প লোক মারা গেছে। আমি এই প্রসঙ্গে স্মরণ করিয়ে দিতে চাই অর্থমন্ত্রীর বাজেট বক্তৃতা। তাঁর বাজেট বক্তৃতার প্রথম পৃষ্ঠায় দ্বিতীয় প্যারাগ্রাফে তিনি বলেছেন, অজস্র মানুষের জীবনান্ত ঘটেছে। এবারে আমি উত্তরবাংলার পশ্চিম দিনাজপুরের ঘটনা উল্লেখ করতে চাই এবং এই ব্যাপারে আমি স্পেসিফিক ইনস্ট্যান্স দিচ্ছি। আমি আপনাদের দেখাচ্ছি সেখানে রুর‍্যাল ইলেকট্রিক ডেভেলপমেন্টের জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যে টাকা এসেছে সেটা কিভাবে ফেরত গেছে। আপনারা নিশ্চয়ই চান এবং আপনারা নিশ্চয়ই ইনটারেস্টেড যে টাকা ভালভাবে খরচ করা হোক। কিন্তু অবস্থাটা আপনারা দেখুন। বালুরঘাট ৫২ লক্ষ ২৮ হাজার টাকা স্যাংশন্ড কিন্তু পারসেন্টেজ অব পারফর্মেন্স হচ্ছে ৬৫ পারসেন্ট। কুমরাগঞ্জ ৫০ লক্ষ টাকা স্যাংশন্ড, কিন্তু ইউটিলাইজ্‌ড

হয়েছে ১০ পারসেন্ট, গঙ্গারামপুর ৭০ লক্ষ টাকা স্যাংশন্ড, কিন্তু ইউটিলাইজ্‌ড হয়েছে ২০ পারসেন্ট, তপন স্যাংশন্ড ৪৫ লক্ষ টাকা, পারফর্মেন্স ২৫ পারসেন্ট, বংশীহারি স্যাংশন্ড ২০ লক্ষ টাকা, ইউটিলাইজড ২৫ পারসেন্ট। কালিয়াগঞ্জ এবং হেমতাবাদ স্যাংশন্ড ৭০ লক্ষ টাকা কিন্তু ইউটিলাইজড ৩৫ পারসেন্ট। রায়গঞ্জ বরাদ্দ ৭০ লক্ষ টাকা কিন্তু খরচ হল ৩০ লক্ষ টাকা। ইটাহার বরাদ্দ ৬০ লক্ষ টাকা, খরচ হয়েছে ২৫ পারসেন্ট, গোলপোখর বরাদ্দ ৭০ লক্ষ টাকা, কিন্তু খরচ হল ২০ পারসেন্ট, ইটাহার ইসলামপুর স্যাংশন্ড ১ কোটি ৪ লক্ষ টাকা, কিন্তু পারফর্মেন্স হচ্ছে নীল। আপনারা টাকা বরাদ্দ করেই খালাস, কিন্তু দেখবেন না সেটা খরচ হচ্ছে কিনা? আপনারা বিদ্যুতের ক্ষেত্রে এই অবস্থার সৃষ্টি করেছেন আর অপর দিকে দেখছি বিদ্যুতের অভাবে লোডশেডিং-এর জন্য ব্যবসা বাণিজ্য বন্ধ হয়ে যাচ্ছে। যে কোনও লোক বিরোধীদলে থাকলে এটা বলবেই। কিন্তু দুঃখের বিষয় একে আপনারা দাবিয়ে রাখার চেষ্টা করছেন এবং বললেই বলেন ষড়যন্ত্র, ষড়যন্ত্র। অর্থমন্ত্রীর কাছে আমার আর একটা প্রশ্ন হচ্ছে বন্যার সময় বাড়ীঘর তৈরির জন্য সাড়ে চারকোটি টাকা যে বরাদ্দ হয় তাতে মন্ত্রিসভার কয়েকজন মন্ত্রী নাকি উস্মা প্রকাশ করে বলেছিলেন, এই সাড়ে চার কোটি টাকা দিয়ে কি করব? কিন্তু আমরা দেখছি সেই টাকাও খরচ হয়নি। আপনারা সেই টাকা খরচ না করে পি.এল. অ্যাকাউন্টে পাঠিয়ে দিলেন। আমাদের অর্থমন্ত্রী মহাশয় যেভাবে বিবরণ দিচ্ছেন তাতে তিনি প্রকৃত সত্য হাউসে রাখছেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আজকের অবস্থা দেখুন। অর্থমন্ত্রী মার্চ মাসে চেম্বার অব কমার্সে যে বক্তৃতা করেছিলেন তাতে তাঁর বিবৃতি থেকে দেখছি এই রাজ্যের মনোপলিস্টরা, শিল্পপতিরা অ্যাসুরেন্স দিয়েছিলেন ১৬৩ কোটি টাকা বিনিয়োগ করবেন। মুখ্যমন্ত্রী তাঁদের জিজ্ঞাসা করেছিলেন, আপনারা তো আপনাদের প্রমিস রাখলেন না? জিজ্ঞাসা করলেই হয়ে গেল? আমরা মার খেলাম চটকলের স্ট্রাইকে। এটা কিন্তু অনায়াসে মিটতে পারত। সুতাকলে স্ট্রাইক হয়েছে এবং এগুলো বিড়লা, অন্যান্য মনোপলিস্টরা কন্ট্রোল করে। আমাদের শ্রমমন্ত্রী এখানে দক্ষতার পরিচয় দিয়েছিলেন। কিন্তু দুঃখের বিষয় সেই দক্ষতার পরিচয় তিনি হোসিয়ারি শিল্পের ক্ষেত্রে এবং প্রিন্টিং ইন্ডাস্ট্রির ক্ষেত্রে দেখাতে পারেন নি। আমরা সকলেই জানি এই সমস্ত শিল্পের সঙ্গে বাঙালি ছোট ছোট কর্মচারিদের ভাগ্য জড়িত, প্রায় ১ লক্ষ কর্মচারীর ভাগ্য জড়িত রয়েছে। আমরা দেখলাম ৪/৫ লক্ষ টাকার অর্ডার বাইরে চলে গেল। আমাদের এখানে ওই ১৬৩ কোটি টাকা বিনিয়োগ করা হল না এটা আমরা বলতে পারব না এবং সেকথা বললেই বলবেন চক্রান্ত হচ্ছে। স্যার, পশ্চিমবাংলার কৃষিক্ষেত্রের কথা আমি বলেছিলাম যে, এখানকার ল্যান্ড ম্যান রেশিও একটা স্যাচুরেশন পয়েন্টে পৌঁছে গেছে। আমার অর্থমন্ত্রীর মতো অত জ্ঞান নেই, তবে আমিও কিছু কিছু পড়েছি। কিন্তু তিনি আমাকে হেসে উড়িয়ে দিলেন। আমি বলেছিলাম ল্যান্ড ম্যান রেশিওর প্রয়োজনীয়তা অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং অন্যান্য স্টেটের যে অর্থনীতি সেটা মূলত নির্ভর করছে এই ল্যান্ড রিফর্মস-এর উপর। আমি বলছি পশ্চিমবাংলায় ল্যান্ড রিফর্ম করার প্রয়োজনীয়তা আছে কিন্তু করলেও তার বেনিফিট হবে মার্জিনাল। কারণ ল্যান্ড ম্যান রেশিও অপটিমাম, কই অর্থমন্ত্রী একবারও বলেননি কথাটা যে এটা অর্থনীতির প্রবলেম নয়, কোনও সোস্যালিস্ট কানট্রি এ কথা বলে না। কিছুদিন আগে কলকাতায় একটা আন্তর্জাতিক সেমিনার হয়েছিল সেখানে একজন

বিশিষ্ট তাত্ত্বিক নেতা একজন পন্ডিত ব্যক্তি তিনি যেহেতু হাউসের মেম্বার নন, আমি তাঁর নাম এখানে করছি না তিনি বক্তৃতা দিলেন এবং মাননীয় অর্থমন্ত্রীও বক্তৃতা দিয়েছিলেন আমি একটা ইংরাজি কাগজ থেকে অর্থমন্ত্রীকে কোট করছি, এই বলে I admit that the land man ratio in West Bengal is unfavourable. এবং আরেকজন তত্ত্ব বিশারদ পন্ডিত ব্যক্তি তিনি বললেন In whatever part of the country where land reforms had been effectively implemented it has been a long drain issue whether it is would back aided countries like Taiwan, South Koria or Socialist counties like Vietnam and China এবং তিনি বলেছেন ল্যান্ড রিফর্ম করলেই হবে না এর পরবর্তীকালে এদের ইমপুটস অ্যান্ড হেলথ বাঁচাতে হবে, আজকে আমরা দেখি কৃষিকে যদি উন্নতি না করতে পারি এখানে কৃষিমন্ত্রী রয়েছেন তিনি যদি আরও জোরের সঙ্গে এগুতে না পারেন এবং বিরোধীদলকে যদি তার মধ্যে জড়াতে পারেন তাহলে আমার পুরা বিশ্বাস আছে পশ্চিমবাংলায় We can turn corner, we can turn debacle into a miracle. এটা করা সম্ভব যদি কৃষিকে আমরা প্রাধান্য দিই। যেখানে দারিদ্র বন্টন হবে সেপথে যেয়ে কোনও লাভ নেই, এখানে বিশিষ্ট আইনজীবী হালিম সাহেব আছেন আপনিও স্যার আছেন সেখানে আপনার জমিতে সেখ বকস ভুধর হালদার হোক সে যদি ৩৪বিঘা জমি পায় আর ৫ বিঘায় পাক তার মৃত্যুর পর সাবজেকট্ সুতরাং জমির আবার ফ্রাগমেনটেশন হবে, এগ্রিকালচার সারপ্লাস থেকে সাইফন অফ করে উদ্বৃত্তকে নিয়ে গিয়ে যাতে অ্যানসিলিয়ারিতে ফেলা যায় বিপুলভাবে ক্ষুদ্র শিল্প এবং মাঝারি শিল্প এইসব জায়গায় নিয়ে যেতে পারে, তার কোনও ব্যবস্থা নাই, কিন্তু আমরা কি করছি? আমি এখানে অর্থমন্ত্রীকে এই কথাই বলতে চাই যে আজকে ল্যান্ডম্যান রেশিও এখানে যা দাঁড়িয়েছে তাতে কৃষির উপর জোর না দেওয়া যায়, কৃষিতে কর্মকান্ড না আনা যায় যদি একফসলা জমিতে দু-তিন ফসলা না করতে পারি, এবং যে বাধ্যতামূলক গ্যারান্টেট মিনিমান ওয়েজ ফর এগ্রিকালচারাল লেবার সেটা যদি এনসিওর করতে পারি তাহলে পশ্চিমবাংলার এই লক্ষ লক্ষ অসহায় মানুষগুলির হাতে টাকা যাবে পারচেজিং পাওয়ার বাড়বে, কারণ আমাদের দেশের অর্থনীতিক মূল কথা হচ্ছে মানুষের পারচেজিং পাওয়ার বাড়িয়ে দেওয়া হয় সুতরাং শতকরা ৫০/৬০ জন লোককে টি. আর. জি. আর. রিলিফ দিয়ে রেখে আর বাকীদের রুথলেস করে দেব বর্গা অপারেশনের নামে তাহলে দেশে গণতন্ত্র ফেল করবে। গণতন্ত্র নির্ভর করে একটা সজাগ, বলিষ্ঠ, জাগ্রত জনমতের উপর, আর সেই জাগ্রত জনমত নির্ভর করবে অন দি লার্জ ব্রিজ অফ রেজিউলেট মেন, নিঃশংক মানুষ যারা অন্যায়ের বিরুদ্ধে সর্বযুগে, সর্বকালে, সর্বপরিস্থিতিতে প্রতিবাদ করতে পারে সেই প্রতিবাদ করবার মানুষ চাই। মানুষকে যদি রুথলেস করে দেন মানুষের রেজিস্ট্রেন্স-প্রতিরোধ করবার ক্ষমতা যদি চলে যায়, প্রতিরোধ করবার ক্ষমতা যদি হারিয়ে ফেলে, সমালোচনা করবার ক্ষমতা যদি হারিয়ে ফেলে আজকে এখানে ইনফরমেশান মিনিষ্টার আছেন সংবাদপত্রের স্বাধীনতা আমি তাঁকে জিজ্ঞাসা করছি যে প্রেসকে কি সেই সুযোগ্ দেওয়া হয়েছে আমি জানি একটা বিশেষ নির্দেশ দেওয়া হয়েছিল যে প্রেস অমুক অমুক জায়গায় যাবেনা। প্রেসের উপর একটা চাপ শৃংখল চাপানো হচ্ছে। এ একটা ভয়াবহ ব্যাপার। প্রেসকে গ্যাগ করা যেমন অপরাধ তেমন

পরিস্থিতির সৃষ্টি করাও ততধিক অপরাধ কারণ রাজা যেখানে বিবস্ত্র প্রেস সেখানে চোখে আঙুল দিয়ে বলে দেখে আপনি বলে দেবে,

If press becomes silent that would be sinning by silence. It is the duty of the press to tell the emperor that you are without clothes, if the press does not do it, who else will do it.

রাজা যদি মনে করে আমি বিবস্ত্র নই, আমার ক্ষমতা রয়েছে তাহলে রাজা হাস্যাস্পদ হবেন, রাজত্ব প্রহসনে পরিণত হবে।

[4-50 – 5-00 P.M.]

আজ যদি সরকারকে কেউ বলে সরকার এখানে কন্ঠরোধ করছে, সরকার ভিন্ন মতাবলম্বীকে স্তব্ধ করছেন একথা বললে সেটা ষড়যন্ত্র নয় বরং সেটা বলতে না দেওয়াই একটা ষড়যন্ত্র। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে অর্থনীতি যে অবস্থায় দাঁড়িয়েছে তাতে আমরা দেখছি যে পশ্চিমবাংলায় আজকে সময় নেই, ভবিষ্যতে সুযোগ এলে বলব, এই পশ্চিমবাংলায় বাঁকুড়া জেলা, পুরুলিয়া জেলা, মেদিনীপুর জেলা, উত্তরবঙ্গের বিভিন্ন জায়গাতে এবং বীরভূম জেলায় বিপুল আমাদের খনিজ সম্পদ রয়েছে। আজকে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় সহযোগিতা ছেড়ে আলোচনার দ্বার উন্মুক্ত করে বিরোধীদের নিয়ে বসবেন এবং সেই পথেই আমরা সাজেশন রাখব। করা না করা আমাদের হাতে। কিন্তু আমরা কি দেখছি? মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলছেন যে বিরোধীদের সঙ্গে কথা বলতে ভাল লাগে না। এটা আপনার ব্যক্তিগত ব্যাপার নয়, তিনি আমাদের কাউকে দেখতে পারেন বা না পারেন সেটা বড় কথা নয়, তিনি একটা আসন দখল করে আছেন সেখানে আপনার কাছে মানুষ আবেদন করবেই করবে। যতদিন দেশে গণতন্ত্র থাকবে সে রাজ্যের মুখ্যমন্ত্রী হোক, সে রাজ্যের মন্ত্রী সভাই হোক, রাজ্যের মন্ত্রিসভা ও মুখ্যমন্ত্রীর কাছে মানুষ বারবার, অসংখ্য বার বিচার চাইবে কিন্তু যাঁরা বিচারের আসনে বসে আছেন তাঁদের কি একথা বলা সাজে যে বিরোধীদের সঙ্গে কথা বলতে ভাল লাগেনা। এই যদি আপনাদের মানসিকতা হয় তাহলে তো বিরোধীদের সঙ্গে কোনও কথাই বলবেন না, তাহলে বিধানসভা এটা একটা স্যাম সেরিমোনি ছাড়া আর কিছু নয়। আমরা বক্তৃতা করে যাব, আমরা কথা বলে যাব কিন্তু আমাদের কোনও কথাই রাখবেন না। আইন শৃঙ্খলা দেশে একটা দারুণ রূপ নিচ্ছে এটাকে অস্বীকার করবার কোনও উপায় নেই। আমি একটা ঘটনার কথা বলব, এই ঘটনার ব্যাপারে অনেকেই বলেছেন আমার তো কথা নয়, আমি তো স্টেটসম্যানে পড়েছি, স্টেটসম্যান অন্তত আমাদের পক্ষ হয়ে কিছু বলেনা, স্টেটসম্যানে আছে ফ্রন্ট কনসানর্ড ওভার চেতলা ইনসিডেন্ট, আজকে কাগজে দেখলাম, তাতে তারা কি বলছেন? পুলিশ অফিসিয়ালদের সোর্স থেকে বলছি, Officials of Calcutta Police said on Wednesday that six bustee families had refused to shift to the flats built for them. They bolted the doors from inside. According to the officials, Mr. Sur, meaning the Hon'ble Minister, forcibly entered a room, accompanied by his security guard, while the police force stood outside. After a few

minutes he came out of the room followed by a woman. There was blood on the woman's face. She alleged that the Minister had assaulted her. According to Mr. Sur, he had tried to tell a group of woman that a scheme to demolish the bustee would help them. Some of the women, however, abused him, and so on প্রশ্ন হল এত অফিসিয়াল স্টেটমেন্ট, আমাদের দলের খবর নয়, বিরোধী পক্ষের খবর নয়। মাননীয় মন্ত্রী মহাশয় তিনি স্কীম নিয়েছেন, তাঁর সরকারি কর্মচারী আছে, অফিসার আছে পুলিশ আছে, তারা ইমপ্লিমেন্ট করবে কিন্তু কে কোন ফ্ল্যাট দখল করবে, তাকে ফ্ল্যাটে পৌঁছে দেওয়া এতো মন্ত্রীর দায়িত্ব হতে পারে না। অভিযোগ যে একজনের মাথা ফেটে গেল। আমাদের মন্ত্রী মহাশয় তিনি অসুস্থ হয়েছেন, ইনজিয়োর্ড হয়েছেন এটা খুব দুঃখের, তিনি তাড়াতাড়ি সুস্থ হয়ে উঠুন, এই বিধানসভায় তিনি এসে তাঁর বক্তব্য রাখুন। কিন্তু তিনি কেন যাবেন? আজকে লোকের মনে এই ইমপ্রেশন হতে দেওয়া উচিত যে মন্ত্রী নিজে গিয়ে এই রকম একটা বস্তির মধ্যে ঢুকে কাকে কোন ঘর দেওয়া হবে এবং কোন ফ্ল্যাট অ্যালট করা হবে, এই অ্যালিগেশন যদি আসে তাহলে এটা খুবই দুঃখজনক, দুর্ভাগ্যজনক। এতে গ্রাম বাংলার মানুষ, মফঃস্বল অঞ্চলের মানুষ আরও বিশৃঙ্খল হয়ে উঠবে এবং দলের লোকদের শৃঙ্খলার মধ্যে রাখা সম্ভব হবে না।

(ব্লু লাইট)

আমার কি টাইম হয়ে গেল?

**মিঃ স্পিকার ঃ** দুমিনিট পেরিয়ে গিয়েছে।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** যাক, আমি আর আপনার মূল্যবান সময় বেশি নেবনা। আইনমন্ত্রী এখানে উপস্থিত নেই, একটা কেসের কথা বলছি Case No. 25 of 1974, under section 364/34IPC and 302/34 Indian Penal code. নদীয়া জেলার অতিরিক্ত বিচারক এই কথা বলেছেন। অ্যাডিশনাল সেশন জাজের কাছে মামলা ছিল ১৬/২/৭৯ তারিখে। মামলার বিবরণে জানা যায় '৭৪ সালে করিমপুর নদীয়া জেলায় গোলাম কাদিরিয়া এবং কামুরুদ্দিন ৩৩ জন সহ করোল্লা বিশ্বাসকে আক্রমণ করে এবং প্রচন্ড মারধর করে। অনেকের উপস্থিতিতে রকসুল্লাকে হত্যা করে, পরে তাদের চোখ দুটি পর্যন্ত তুলে নেওয়া হয়। এই মামলা হয় '৭৪ সালে এবং এই মামলা বিচারের জন্য এলো '৭৯ সালের ফেব্রুয়ারি মাসে। সরকার পক্ষ থেকে দুবার প্রার্থনা করা হল যে আমাদের এই মামলাটা প্রত্যাহার করে নেন, মাননীয় সেশন সাজা দুবারই রিফিউজ করেছেন। তখন তাঁকে বলা হল যে আমরা মহামান্য হাইকোর্টে যাব, আমরা গভর্নমেন্টের পক্ষ থেকে এই কেসের বিরুদ্ধে। মাননীয় বিচারপতি বলছেন এবং অ্যারেস্ট ওয়ারেন্ট ইস্যু করা হল, তিনি বলছেন আশ্চর্য ওয়ারেন্ট অব অ্যারেস্ট ইস্যু করা সত্ত্বেও ৩ জন আসামী এলো বাকি ৩০ জন এলোই না, তিনি বলছেন They have been encouraged by some source do ignore the order of this court, or they have this much courage not do

attend the court and do ignore the very order of the court to present themselves this day.এবং পরিশেষে খুব দুঃখ করলেন। মাননীয় বিচারমন্ত্রী থাকলে ভাল হত আমি তাঁকেও কাগজ দেব। তিনি জিনিসটা দেখবেন আশা করি। শেষে বলছেন This court feels extremely helpless and this reflects that when any administration wants to say anything done it could be done ignoringly the help of the court আদালতকে এইভাবে এড়িয়ে হাজার-হাজার মামলা হত্যা, খুনের মামলা যদি প্রত্যাহার করে নেওয়া হয়, তাহলে ভয়াবহ অবস্থা হয়। মুখ্যমন্ত্রীকে একবারও বলতে দেখলাম না এই যে হত্যাকান্ডগুলো হচ্ছে সেটা নিন্দনীয়। মাননীয় সমর সান্যাল রয়েছেন, তিনি গতকাল বললেন শ্রী দেবনাথ বলে তাঁর দলের একজন উপ-প্রধান মার্ডার হয়েছেন। আমি তাঁকে বলি, আমি কনডেমন্ড করছি। যে দলই করুন, যে ভাষাই বলতে বলবেন, বলব যে তার বিচার হওয়া উচিত। কারও ভিন্ন মতাবলম্বী কাউকে আঘাত করে খুন করবার কোনও অধিকার নেই। মাননীয় মুখ্যমন্ত্রী অন্তত দাঁড়িয়ে যেখানে হত্যাকান্ড হয়েছে তার প্রতিবাদ করুন। সেদিন একজন বললেন, জনতার হাতে অস্ত্রশস্ত্র। ব্যারাকপুরের আরমারী থেকে ৩৯টা স্টেনগান লোপাট, বাক্‌স বাক্‌স কার্তুজ চলে গেল। এইভাবে যদি আগ্নেয়াস্ত্র পুলিশের হাত থকে চলে যায় তাহলে কি করে হবে? আমি ধন্যবাদ জানাই রসিদ খানকে। **(জনৈক সরকার পক্ষের সদস্য ঃ- আগে খেয়াল ছিল না।)** তিনি চেষ্টা করেছেন বলেই জানা গেল। কেন মাঝপথে এটা থেমে গেল। যে অফিসার দায়ী, তাকে কেন সাসপেন্ড করছেন না, তার বিরুদ্ধে কেন অ্যাকশন নিচ্ছেন না। শেষ করবার আগে আমি বলছি, প্রশাসনের মধ্যে একটা অদ্ভুত পরিস্থিতি চলছে। এই প্রশাসন সম্পূর্ণ আই.এ.এস.আই. পি.এস. ডমিনেটেড। আই.এ.এস.আই.পি.এসের মধ্যে অনেক কনসেনসাস, অনেস্ট দক্ষ অফিসার আছেন যাদের সম্পর্কে আমরা গর্ব করি। পুলিশের উপর এবং নিচের তলায়ও অনেক এই রকম কর্মচারী রয়েছেন, কিন্তু এই যে ডিকোটমি দীর্ঘদিন ধরে তারা গড়ে উঠিয়েছেন, আই. এ.এস. অফিসারেরা সব পশ্চিমবাংলায় সোনার খনি এখানে ডব্লিউ.বি.সি.এস. অফিসারেরা বিচার পাবেন না, স্টেট সার্ভিসের অফিসারদের কোন ফিউচার নেই, তারা জয়েন্ট সেক্রেটারি হতে পারেন না, ডি.এম হতে পারেন না, তারা অ্যাডিশনাল ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট হতে পারেন না--এই রকম যে একটা পরিস্থিতি তৈরি হয়ে গিয়াছে, এই পরিস্থিতি চলতে দেওয়া যায় না। এই প্রশাসন মানেই লহ টপ হেভি প্রশাসন, আই.এ.এস.আই.পি.এস. ডমিনেটেড অ্যাডমিনিস্ট্রেশন। অর্থমন্ত্রী যে অ্যাপ্রোপিয়েশন বিল টাকা খরচ করার জন্য চেয়েছেন, এটা আমাদের পশ্চিমবাংলাকে দেউলিয়া করে দিচ্ছে। আপনি জেনে রাখুন যে সুবারর্বাণ পুলিশ অ্যাকট ১লা এপ্রিল থেকে চালু হচ্ছে, যে অ্যামেন্ডমেন্ট করা হয়েছে তাতে প্রত্যেকটা চা-পান-বিড়ির দোকানকে বলা হচ্ছে এখানে কর্পোরেশনের লাইসেন্স ছাড়াও পুলিশের লাইসেন্স নিতে হবে। এখানে আমার পিছনে আছেন শ্রী বিনয় ব্যানার্জি, একজন প্রবীণ কর্পোরেটর, আর সামনে আছেন একজন প্রবীণ কর্পোরেটর, অভিজ্ঞ কাউন্সিলর শ্রী শচীন সেন। তাঁরা আজকে এটাকে কি সমর্থন করেন? ট্রেড লাইসেন্সের পর প্রত্যেকটা দোকানের পুলিশ লাইসেন্স নিতে হবে। পুলিশ লাইসেন্স নেওয়ার জন্য ল্যান্ড-লর্ডের কনসেন্ট চাই। কার হাতে টাকা যাবে? অহেতুক হ্যারাসমেন্ট হবে। এইভাবে ট্যাক্সের বোঝা যদি বাড়ে তাহলে

ছোট ব্যবসায়ী, পান-বিড়ি-চায়ের দোকান, ছোট খাবারের দোকান, মনিহারি দোকান, তারা মারা পড়বে। নিশ্চয় ফ্রন্ট সরকার সেটা মেনে নিতে পারে না। কিন্তু আমি শুধু জানাতে চাই, অর্থমন্ত্রী শুধুই স্কুইস করে যাচ্ছেন। It is a budget do squeaze the people. এইভাবে মানুষকে যদি টু স্কুইস দি লিমন ড্রাই করেন তাহলে তা দুঃখজনক। একজন বললেন, কমেন্ট করুন, কেন্দ্রীয় বাজেট সম্পর্কে। হ্যাঁ, কেন্দ্রীয় বাজেটের সমালোচনা জনতা পার্টি করে এবং করেছে। রেলের ভাড়া কমাবার জন্য বলেছেন এবং কমেছেও এবং বিভিন্ন জায়গায় কমাবার জন্য আমরা বলেছি। কিন্তু এই সমস্ত যে অগণতান্ত্রিক কাজ হচ্ছে সেখানে আপনারা কেন সোচ্চার হবেন না। আপনারা অন্তত চুপ করে যদি থাকেন তাহলেও বুঝি। কিন্তু আমরা যদি বলতে চাই মাননীয় বন্ধু সদস্যরা যদি আমাদের বিদ্রুপ করতে চান, তাহলে কি করে হয়? অবশেষে আবার বলছি, মাননীয় অর্থমন্ত্রী শুধু বাগাড়ম্বর সৃষ্টি করছেন। পূর্বাঞ্চলের সেলফ-স্টাইল লিডার হওয়ার চেষ্টা করবেন না। আবার বলতে চাইছি, মনোপলিস্টরা এখানে ডিজনিল্যান্ড করতে চাইছেন। স্যার, আমি বলছি, আমি খুব আবেগের সঙ্গে বলছি, বিড়লারা পূর্বাঞ্চলকে লুঠ করেছে, ফোঁপরা করেছে। এরা বড় বড় ক্যাপিটালিস্ট, মনোপলিস্টরা -- চা-বাগান, পাটশিল্প, সুতাকলগুলোকে শেষ করেছে। এরা এখন কি করছে? এই বিড়লারা এখন হাজার একর জমি নিয়ে ডিজনিল্যান্ড করে, ওই তারামন্ডলের মতো, ওই বেলভিউ নার্সিং হোমের মতো, এখানে আর একটা কমার্সিয়াল ভেনচার করতে চাইছে--ওই ডিজনিল্যান্ড। অর্থমন্ত্রীর সৃষ্টি সুদূরপ্রসারি। তিনি বলেছেন, ওই কবিতায় পড়েছিলাম --ওরে ভান্ডার দ্বার খুলেছে জননী, অন্ন খেতেছে লঠিয়া, আয় তোরা সব ছুটিয়া। তিনি বলছেন, আমি একসাইজের লাইসেন্স দিয়েছি ঢালাও, কত তোরা মদের দোকান চাস, যত তাড়ি-গাঁজা-ভাঙ্গ এর দোকান খোলা। আর কোটি কোটি টাকার মদ বিক্রি হোক, রাজস্ব আদায় হোক। ক্যাবারে তো নিন্দিত। মাননীয় সদস্য বুদ্ধদেব ভট্টাচার্য রয়েছে তিনি বারবার ক্যাবারের বিরুদ্ধে বলেছেন এবং মাননীয় সদস্য শ্রী দীনেশ মজুমদার রয়েছেন, তিনিও বারবার ক্যাবারের বিরুদ্ধে বলেছেন।

[5-00 -- 5-10 P.M.]

অপসংস্কৃতির বিরুদ্ধে এখানে বলেন, কিন্তু আমাদের দেশের থিয়েটারের উপর ট্যাক্স বসলে শেষ হয়ে যাবে। স্বাধীনতা আন্দোলনে কি বিরাট অবদান করেছেন এই যাত্রা এবং থিয়েটার, প্রফেশনাল গ্রুপ তার উপর আপনারা ট্যাক্স বসাচ্ছেন। ফলে বিরাট কৃষ্টির যন্ত্র শেষ হয়ে যাবে। সাথে সাথে আমি অর্থমন্ত্রীকে এটা বলতে চাই ঘোড় দৌড়--হর্স রেসিং ক্লাবে গভর্নমেন্ট নমিনি দেবার চেষ্টা করছেন, স্টুয়ার্ড নট অ্যাকসিডিং থ্রী ভাবা যায় না। আপনারা হর্স রেসিং ক্লাব দখল করবেন, স্কুল ম্যানেজিং কমিটি দখল করবেন, স্কুল বডিগুলি দখল করবেন, বিশ্ববিদ্যালয়ের সব কলেজগুলি দখল করবেন, এটাই আপনারা চাইছেন। আমি শেষ বেলায় একটি কথা বলি, স্যার, আপনি অভিজ্ঞ ব্যক্তি, আপনাকে আমি বিব্রত করতে চাইনা, কিন্তু বিনয়ের সঙ্গে বলছি, আপনি অনেক সময় আমাদের বকেন কিন্তু সেদিন কি ঘটল? খাদ্যমন্ত্রী এখানে বিবৃতি দিলেন, তাঁর বিবৃতির পর আমরা আলোচনা করতে পারিনা, কথা ঠিক এবং আমি নিখিল দাস এবং কমলবাবুর সঙ্গে একমত, কিন্তু

আলোচনার সুযোগ দিয়ে কেন খাদ্যমন্ত্রী এভাবে আপনাকে এবং সমগ্র হাউসকে ইগনোর করে হঠাৎ বাইরে চলে গেলেন, এর নজির আমি কখনও পার্লামেন্টারি ইতিহাসে দেখিনি। যেখানে কেরোসিন আড়াই টাকা, তিন টাকায় বিক্রি হচ্ছে, সিমেন্ট ৪০/৪১ টাকায় পাওয়া যাচ্ছে, সেখানে কি সরকার এগুলি বন্ধ করতে পারেননা? কোটি কোটি টাকার খাবার এসেছে, আমি যখন খাদমন্ত্রী ছিলাম, ১৯৭২ সালে মাত্র ২৪ ঘন্টার নোটিশ দিয়ে লক্ষ লক্ষ টাকার চাল, খাবার সমস্ত সীজ করে নিয়েছি ১০০ টি ট্রাক পাঠিয়ে, তাই আমি জানি সরকার চেষ্টা করলে পারেন, কেন শালিমারের গুদামে মাল সীজ করছেন না? সেগুলি সীজ করে ন্যায্যমূল্যে বিলি করুন, আমাদের অকুণ্ঠ সাহায্য এবং সহযোগিতা থাকবে। কেন্দ্র রাজ্য বিতর্ক সৃষ্টি করে রাজ্যের ক্ষেত্রে অন্তরায় ঘটাবেন না। একথা বলে অ্যাপ্রোপ্রিয়েশন বিলের বিরোধিতা করে, আমাকে সময় দেবার জন্য আপনাকে ধন্যবাদ দিয়ে, আমার বক্তব্য শেষ করছি।

[5-00 – 5-10 P.M.]

**শ্রী আব্দুস সাত্তার ঃ** মাননীয় অধ্যক্ষ, অর্থমন্ত্রী আজকের যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল আমাদের সামনে রেখেছেন, এটা একটা সাংবিধানিক ডিউটি হিসাবে রেখেছেন। এর আগে বিভিন্ন ব্যয় বরাদ্দ তিনি যা সভায় পেশ করেছেন, তা গৃহীত হয়ে গেছে। সাংবিধানের নিয়ম অনুসারে এই বিল যদি পাশ না হয়, অর্থ খরচ করতে পারবেন না, তাই এই নিয়মের জন্য এই বিল এসেছে। আমাদের অর্থমন্ত্রী কিছুদিন আগে শ্রী রজনীদোলুই-এর কথায় বলেছিলেন যে তিনি যখন কেন্দ্রীয় সরকারের অ্যাডভাইসর ছিলেন তখন প্রাক্তন মন্ত্রীর বক্তৃতা লিখে দিয়েছিলেন এটা ঠিক নয়, তিনি অস্বীকার করেছেন, তবে তিনি সেদিন বলেছিলেন —আমি ছিলাম, আমি গর্বিত অনুভব করি তাঁর এই পোস্ট এর পূর্বে কোনও বাঙালি কখনও পায়নি। আরও সেদিন বলেছিলেন যে তিনি ১৯৭১—৭২ সাল সেখান থেকে ফিরে এসেছিলেন কারণ তাঁর এক আত্মীয় তাঁকে বলেছিলেন যে এই নির্বাচনে দুর্নীতির আশ্রয় নিয়েছিল কংগ্রেস, এই কথা শুনে তিনি তখন ঠিক করলেন এ চাকুরি করবেন না, তিনি বিবেকবান, বিবেকের দংশনে তিনি চাকুরি ছেড়ে চলে এলেন। আমাদের অর্থমন্ত্রী একজন অর্থনীতিবীদ সে বিষয়ে কোনও সন্দেহ নাই, তবে আপনি দেশকে ভবিষ্যতের কোন অন্ধকারের রসাতলে নিয়ে যাচ্ছেন সেটা আপনিই জানেন।

[5-10 – 5-20 P.M.]

আপনার বাজেটে সাধারণ মানুষ আজকে জর্জরিত এবং আপনার বৃত্তি-কর যখন এল ঠিক সেই সময় কেন্দ্রীয় সরকারের বাজেটে দেশলাই, সাবান ইত্যাদির উপর করের প্রস্তাব এল। কেন্দ্রীয় সরকারের বাজেট আসার পরে দেখা গেল ডিজেল, কেরোসিন, পেট্রোলের উপর দাম বেড়ে গেল। এইভাবে প্রত্যেকটি জিনিসের উপর দাম বেড়ে গেল। টুথ পেস্টের দাম বেড়ে গেল। টুথ পেস্টের দাম বেড়ে গেল, এমন কি মানুষ যে সামান্য একটা চিঠি লিখবে তার উপর পর্যন্ত ট্যাক্স বসে গেল। ডিজেলের দাম বাড়ার ফলে কলকাতায় যে সমস্ত নিত্য প্রয়োজনীয় জিনিসপত্র আসে তার দামও আকাশমুখী হয়ে গেল। আমাদের

মুখ্যমন্ত্রী এখানকার বিদ্যুৎ মন্ত্রীও বটে তাঁর মনে হচ্ছে জ্যোতি নামটা বদলে দিয়ে অন্য কিছু নাম দেওয়া ভাল। জ্যোতি বসু না হয়ে অন্ধকার বসু হলে সুবিধা হয়। কলকাতায় লোড শেডিং হচ্ছে বড় বড় করে কাগজে বেরিয়ে যাচ্ছে। কিন্তু স্যার, আমি আপনাকে বলছি আপনি গ্রামে গিয়ে দেখুন দিন রাত্রি ২৪ ঘন্টা ঘরে কোনও রকম বিদ্যুৎ নেই। এর ফলে আজকে চাষের অবস্তা অত্যন্ত ভয়াবহ হয়েছে। চাষীরা আজকে ডিজেল পাচ্ছে না, ফলে পাম্প সেটও চলছে না। বিদ্যুতের অভাবে ডিপ টিউবওয়েল, রিভার লিফ্‌ট, শ্যালো টিউবওয়েল সব বন্ধ হয়ে গেছে। এখন বোরো ধানের জন্য প্রচুর জলের দরকার, সেই জল পাওয়া যাচ্ছে না। বোরো ধানের উপর আজকে আমরা অনেকটা নির্ভরশীল। পশ্চিমবাংলা এই বোরো ধানের মাধ্যমে স্বয়ংসম্পূর্ণ হতে চলেছে খাদ্যের ব্যাপারে এবং আমরা আশা করি হবেও। অথচ বিদ্যুৎ, ডিজেলের অভাবে এই ধান মার খেয়ে যাবে। আমি মুর্শিদাবাদ গিয়ে দেখলাম ডিজেলের জন্য বিরাট লাইন দিয়েছে। এমনি ডিজেল পাওয়া যাচ্ছে না, ব্লকে বিক্রি হচ্ছে। বামফ্রন্ট সরকারের সময়ে ডিজেল আজকে ব্ল্যাকে বিক্রি হচ্ছে। আপনারা এই ব্লাক মার্কেটিয়ারসদের বিরুদ্ধে আজ পর্যন্ত কোনও অ্যাকশন নিতে পারেন নি। আপনারা তো বড় গলায় বলেন ব্ল্যাকমার্কেটিং এর বিরুদ্ধে অ্যাকশন নেবেন। কিন্তু এখন অ্যাকশন নিতে পারছেন কি? আমাদের চাষের দারুণ ক্ষতি হচ্ছে। অথচ এই চাষের উপরই আমাদের সমস্ত অর্থনীতি নির্ভর করছে। এই উৎপাদন যদি না হয় তাহলে গোটা পশ্চিমবাংলার অর্থনীতি নির্ভর করছে। এই উৎপাদন যদি না হয় তাহলে গোটা পশ্চিমবাংলার অর্থনীতি শেষ হয়ে যাবে। একই জমিতে তিনটি ফসল ফলিয়ে যদি আমরা উৎপাদন বৃদ্ধি করতে পারি তাহলে আমাদের অর্থনীতি আরও মজবুত হবে। এর জন্য জল দরকার, পাম্প সেট দরকার। এগুলির কোনওটাই সুষ্ঠ ব্যবস্থা আপনারা করতে পারছেন না। এইবারে কৃষি খাতে অনেক টাকা দেওয়া হয়েছে। কিন্তু টাকা থাকলে কি হবে, ডিজেল, বিদ্যুৎ কোথায়? বিদ্যুতের ব্যাপারে জ্যোতিবাবু তো বড় গলায় কথা বলেছিলেন--আমাদের সময়ও বিদ্যুতের এই রকম অবস্থা হয়নি, কিছু হয়ত হতে পারে, তখন তবু একটা রেশনিং-এর ব্যবস্থা চালু ছিল। আজকে কোনও রেশনিং সিস্টেম নেই। যেখানে সেখানে আজকে লোড শেডিং দেখা যাচ্ছে। মফঃস্বলের অবস্থা আরও ভয়াবহ। এখানে বিদ্যুৎ পাচ্ছে না বলে কারও ঘরে হয়ত রেফ্রিজারেটার, এয়ার-কন্ডিশনার চলছে না। কিন্তু যার উপর নির্ভর করছে আমাদের অর্থনীতি, সেই কৃষি উৎপাদন, শিল্প উৎপাদন আজকে বন্ধ হতে চলেছে। সরকার পক্ষের মাননীয় সভ্যরা বলেছেন কেরোসিন তেল ৪/৫ টাকা লিটার দরে বিক্রি হচ্ছে। আপনারা নিজেরাই স্বীকার করছেন কেরোসিন তেল ব্ল্যাকে বিক্রি হচ্ছে। আপনারা তো অনেক কিছুই করছেন--গণ-আদালতে বিচার করছেন, কাকে নাকে খত দেওয়াচ্ছেন সবই তো আপনারা করছেন। কিন্তু এই চোরাকারবারিদের নাকে খত দেওয়াতে পারছেন না কেন? চোরাকারবারীরা আপনাদের সামনে ঘুরে বেড়াচ্ছে বেশি দরে কেরোসিন বিক্রি করছে সাধারণ মানুষের কাছে কিন্তু কই কোনও চোরাকারবারীকে তো আপনারা নাকে খত দেওয়াতে পারছেন না। একে তো মানুষের উপর ট্যাক্‌সের বোঝা চেপেছে তার উপর এই যে তাদের বেশি দরে চোরাকারবারীদের কাছ থেকে কেরোসিন কিনতে হচ্ছে সে ব্যাপারে আপনারা কোনও ব্যবস্থা করছেন না। কেন যে আপনারা চোরাকারবারীদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করছেন না

সেটা আমরা জানি। তার কারণ হচ্ছে, চোরাকারবারীদের আপনাদের তহবিলে টাকা পয়সা দিয়ে দেয় এবং সেই টাকা পাবার পর আপনারা আর কিছুই দেখতে পান না। আপনারা তখন অন্ধ সাজেন মূক সাজেন। এক ভদ্রলোক দেখলাম বললেন, জানি না বলার পর তাঁর শাস্তি হবে কিনা কিন্তু সব দিক থেকে একই কথা বলা হলেও সেখানে কোনও ব্যবস্থা হচ্ছে না। আজকে ডিজেলের দাম বেড়েছে এবং তার উপর সেটা আবার ব্ল্যাকে বিক্রি হচ্ছে। যেগুলোর সঙ্গে অর্থনীতির যোগ আছে, উৎপাদনের যোগ আছে, চাষীর যোগ আছে মাননীয় অর্থমন্ত্রী, আপনাকে বলব, এই অ্যাপ্রোপ্রিয়েশন বিল পাস করে আপনার কোনও লাভ হবে না। আমরা জানি আমরা অ্যাপ্রোপ্রিয়শন বিলের বিরোধিতা করলেও এই বিল পাস হবে কিন্তু তা সত্ত্বেও আমি বলব, আপনারা যদি ব্ল্যাক মার্কেটিং বন্ধ করতে না পারেন, চোরাকারবারী বন্ধ করতে না পারেন তাহলে কোনওদিনই সমস্যার সমাধান হবে না। আজকেই দেখলাম প্রথম দিকে কেরোসিন নিয়ে এখানে খুব হৈ চৈ হল। স্যার, আজকে বিদ্যুতের যে অবস্থা তাতে ঐ কোরোসিন আর ক্যান্ডেল ছাড়া পশ্চিমবাংলায় আর কিছু থাকবে না। জ্যোতিবাবুর দয়ায় আমরা আবার ফিরে যাচ্ছি সেই আগেকার যুগে। জ্যোতিবাবুর মুখ্যমন্ত্রীকালে দু' বছরের মধ্যে যদি বিদ্যুতের এই অবস্থা হয় তাহলে আগামী তিন বছর পরে পশ্চিমবাংলায় আর বিদ্যুৎ বলে কোনও বস্তু থাকবে বলে আমাদের মনে হয় না। কেন না যেদিন উনি এসেছেন সেদিন থেকেই আমরা দেখছি এই বিদ্যুতের অবস্থা খারাপ হয়ে চলেছে। আজকে বিদ্যুতের এই অবস্থায় কেউ জল পাবে না, শ্রমিকদের কাজ বন্ধ --আজকের কাগজেই আছে দেখবেন, প্রেসে যাঁরা কাজ করেন তাঁদের সেক্রেটারি বলেছেন বিদ্যুতের এই অবস্থার ফলে দৈনিক ২৫/৩০ লক্ষ টাকা পশ্চিমবাংলার ক্ষতি হচ্ছে। এখানে এখন লেবার মিনিস্টার নেই, স্যার, তিনিও অসুস্থ, তার সমস্ত ইডাস্ট্রিজ অসুস্থ-সিক ইন্ডাস্ট্রিজ? সিক মিনিস্টার সিক ইন্ডাস্ট্রিজ। তিনিও যেমন অসুস্থ হয়ে পড়েন তাঁর ইন্ডাস্ট্রিজও তেমনি অসুস্থ হয়ে পড়ে। এই তো পাটকল ধর্মঘট প্রায় ৪৯ দিন ধরে চলল। এর ফলে স্যার, প্রতিদিন ক্ষতি হয়েছে উৎপাদনের দিক থেকে এক কোটি টাকা আর শ্রমিকদের ম্যানডেজ নষ্ট হবার ফলে প্রায় এক কোটি টাকা --তাহলে দু' কোটি টাকা প্রতিদিন ক্ষতি হয়েছে সেখানে শ্রমিকরা কিছু পেয়েছে --৪৯ টাকা কিন্তু ঐ কোটি কোটি চাষীর কি হল? স্যার, যে চাষীরা মাথার ঘাম পায়ে ফেলে পাট ফলিয়েছেন তারা সেখানে ক্ষতিগ্রস্থ হল। মাননীয় কৃষিমন্ত্রী কমলবাবু এখানে আছেন, তিনি তাঁর দপ্তরকে জিজ্ঞাসা করে দেখুন এক মন পাট ফলাতে বর্তমানে কত খরচ হয়। সেখানে সেই খরচা ৮০ টাকার কম নয় কিন্তু বর্তমানে পাটের দাম ৫০/৬০ টাকা চলছে। স্যার, মাঝে মাঝেই দেখা যায় ঐ ক্যাপিটালিস্টরা মিলগুলি বন্ধ করে দেয় এবং তারপর চাষীদের কাছ থেকে অল্প দামে পাট কিনে নিয়ে যায় এবং এইভাবে তারা প্রচুর পরিমাণে লাভ করে কোটি কোটি টাকা লাভ করে। আপনারা তো বলেন আপনারা গরিব দরদী, চাষী দরদী, শ্রমিক দরদী সরকার কিন্তু আমি আপনাদের বলছি, আপনারা একদিনে যেমন উৎপাদনকে ব্যাহত করে দিনে দু' কোটি টাকা ক্ষতি করেছেন তেমনি আর একদিকে চাষীদের পাটের দর না দিয়ে তাদের ক্ষতি করেছেন। পশ্চিমবঙ্গের ৮০ ভাগ লোক চাষের উপর নির্ভরশীল, সেই ৮০ ভাগ লোককে আপনারা ক্ষতিগ্রস্থ করেছেন। আজকে জিনিসপত্রের দাম আকাশচুম্বী হয়েছে, ডিজেলের দাম বেড়েছে

কিন্তু সেখানে গমের অবস্থা কি? আমাদের সময় একবার গমের দাম পড়ে যায় ১.১০/২০-- পয়সা কে.জি হয়ে যায় তখন আমরা এফ.সি.আইকে প্রকিওর করতে বলেছিলাম এবং তার ফলে দাম কিছুটা বেড়েছিল ১.৩০ পয়সা কে.জি. হয়েছিল। কিন্তু সেই গম চাষীরা এখন বেশি করে ফলাতে চাইছে না। তার কারণ হচ্ছে সেখানে গম ফলানোর জন্য যে খরচের দরকার যে জলের দরকার এবং তারজন্য যে খরচ হয় তার উপর সার ইত্যাদির জন্য যে খরচ হয় এবং সে যা দাম পায় তাতে তার পোষাচ্ছে না।

[5-20 – 5-30 P.M.]

সুতরাং আজকে এই যে অর্থনীতি, এই অর্থনীতির সঙ্গে পশ্চিমবঙ্গের কৃষক জড়িয়ে আছে। আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় কখনও গ্রাম দেখেন নি, কখনও চাষীর সংস্পর্শে আসেন নি। তিনি যে যে মহলে ঘুরেছেন, যদিও বাংলাকে চেনেন না যেমন জ্যোতিবাবুও চিনতেন না। আমি এখনও বলছি চেনেন না কারণ কখনও তিনি যান শহরে, যান বক্তৃতা করে চলে আসেন। আজকে জ্যোতিবাবু কি বলতে পারেন যে তিনি কোনও চাষীর সঙ্গে রাইটার্স বিল্ডিংস-এ দেখা করেছেন? তাঁর সঙ্গে দেখা পায় কে? যখন বোম্বের আর্টিস্টরা এখানে আসেন তখন তাঁদের সঙ্গে ঘিরে তিনি ফটো তোলেন। ঐ বিড়লাজি যখন বলেন যে জ্যোতিবাবু, আজকে আমরা একটু কাজ আছে, আপনার সঙ্গে একটু দেখা করতে চাই তখন ঠিক বিকালে দেখা হয়ে যায়। আমি একথা বলছি যে মধ্যবিত্ত, নিম্নমধ্যবিত্ত চাষীরা, তাঁদের যে সব অসুবিধা হচ্ছে বিদ্যুতের অসুবিধা এবং আরও নানা রকম অসুবিধা আছে এবং তার জন্য যদি আমাদের জ্যোতিবাবুর সঙ্গে তাঁরা দেখা করতে চায় তাহলে তাঁরা দেখা পায় না। আর অর্থমন্ত্রী বললে তো কথাই নেই। তিনি কিছুটা আই.সি.এস.-এর ঢঙে কথা বলেন। আই.সি.এস., আই.এ. এস. অফিসাররা যে ভাবে কথা বলেন তিনিও সেইভাবে কথা বলেন। কাজেই তাঁর সঙ্গে দেখা করা মুশকিল। সেদিন একটা অভিযোগ আমরা এনেছিলাম এবং জনতা দলের ডেপুটি লীডার হরিপদবাবুও সেই ব্যাপারে বলেছিলেন। সেই অভিযোগ হচ্ছে একজন আই. এ. এস. অফিসার একজন এস.ডি.ও-এর ব্যাপারে। তিনি অ্যাডল্টারি কেসের সঙ্গে যুক্ত ছিলেন এবং তিনি সরকারি গাড়িতে চড়ে আসেন এবং এখনও তিনি এস.ডি.ও আছেন। তিনি বলেন যে আসামী হলেও কেন তাঁকে ধরে নেওয়া হবে যে সে দোষ করেছে? কেন না প্যানেল কোড, ক্রিমিন্যাল প্রসিডিওর কোড অনুসারে আসামীকে ধরে নিতে হবে যে সে নির্দোষ। এটাতো কোর্টের ব্যাপার। কিন্তু একজন অফিসারের বিরুদ্ধে যদি এরকম একটা অফেন্স হয় ইনভলভিং মরাল টার্পিচুড তাহলে সার্ভিস রুলস অনুসারে হি শুড বি পুট আন্ডার সাসপেনশন টিল দি কেস ইজ ডিসপোজড অফ। কিন্তু সবচেয়ে দুঃখের বিষয় যে এস.ডি.ও একটা মেয়েছেলেকে ইরোপ করে নিয়ে গেল তাঁকে আবার এস.ডি.ও. করে পাঠানো হল। সে এস.ডি.ও. হওয়ার মানে জনগণের সঙ্গে কনট্যাক্ট থাকবে। একজন এস.ডি.ও. যদি এইভাবে মেয়েছেলে দেখে লোভ হয় এবং একজন ডাক্তারের বৌকে নিয়ে পালিয়ে যায় সেই এস.ডি.ও-কে তিনি আবার দিলেন উলুবেড়িয়াতে। সুতরাং কোনও মেয়েছেলে সেই এস.ডি.ও-র কাছে যেতে সাহস করবে না। মাননীয় মুখ্যমন্ত্রী সেদিন বলেছিলেন, যতক্ষণ পর্যন্ত না সে দোষী সাব্যস্ত না হচ্ছেন

ততক্ষণ পর্যন্ত হি উইল বি প্রিজেমড টু বি ইনোসেন্ট আনলেস ইট ইজ প্রুভড দ্যাট ইজ গিল্টি। তিনি যে কথা বলেছেন সেটা সকলেই জানে। কিন্তু প্রশ্ন তা নয় প্রশ্ন হচ্ছে এতবড় একটা অফেন্স করা হল এবং যাঁর বিরুদ্ধে অ্যাডাল্টারির অভিযোগ রয়েছে তাঁকে এমন একটা জায়গায় দেওয়া হল যেখানে লোকের সঙ্গে যোগাযোগ থাকবে এবং কোনও মহিলা যদি তাঁর কাছে যান তাহলে ভদ্রলোকের নিশ্চয়ই তাঁর প্রতি লোভ হবে। কাজেই আমি একথা বলছি যে এই ভাবে শাসন চলছে। শুধু তাই নয়, একজন আই.পি.এস. অফিসার, যিনি মেদিনীপুরের এস.পি. ছিলেন তাঁকে অনিবার্য কারণে সাসপেন্ড করা হল। একজন আই.পি.এস-কে সাসপেন্ড করা হল কিন্তু কেন করা হল সেটা জানানো হলনা। আজকে আই.পি.এস সাসপেন্ড হচ্ছে, এস.পি. সাসপেন্ড হচ্ছে কিন্তু কি কারণে সাসপেন্ড করা হচ্ছে সেটা জানানো হচ্ছে না। আমি আর একটা কথা বলতে চাই। অর্থমন্ত্রী ট্যাক্সি অ্যাশোসিয়েশনের প্রতি খুব কৃতজ্ঞতা দেখিয়েছেন। যারা ট্যাক্সির মালিক, তাদের আপনার প্রতি কৃতজ্ঞ হওয়া উচিত। আগে ছিল ট্যাক্সিতে উঠলেই ১ টাকা ৮০ পয়সা প্রথমে চার্জড হত, এখন করে দিয়েছেন ২ টাকা ২৫ পয়সা। কিন্তু এক লিটার তেলের দাম বেড়েছে ৫৫ পয়সা। আমি হিসাব করে দেখলাম এক লিটার তেলে ৭ কিলোমিটার যাওয়া যায়, কিন্তু লোককে বর্তমানে এক টাকার উপর একস্ট্রা দিতে হচ্ছে। যেখানে এক লিটার তেলের দাম যা ছিল তার থেকে ৫৫ পয়সা বাড়ল, সেখানে ট্যাক্সি মালিকদের অর্থমন্ত্রী মহাশয় ১ টাকা ২৫ পয়সা দেওয়ার ব্যবস্থা করে দিলেন। অর্থাৎ বুঝতে পারছেন কিছু পেমেন্টর ব্যবস্থা করলেন। আজকে খবরের কাগজে দেখেছি, হাওড়া থেকে যাদবপুর মাথা পিছু ২৫ পয়সা না হলে ট্যাক্সি যাবে না, এই আরজকতা চলছে। সুতরাং আজকে কোথাও নিয়ম শৃঙ্খলা নেই, সমস্ত জায়গায় অরাজকতা চলছে। কিছুদিন আগে শিয়ালদহ স্টেশনে যে গুলি চলল, জ্যোতি বাবু বলেছেন যাত্রীরা বিক্ষোভ করেছে, বিক্ষোভ করার কারণ ছিল। এর জন্য অফিসার এবং রেলওয়ে অথরিটি নিশ্চয়ই দায়ী, আমিও এটা স্বীকার করি। কিন্তু যে সমস্ত লোক গুলি করেছে, তারা তো জ্যোতি বাবুর লোক। আমি মুখ্যমন্ত্রীকে বলছি ট্রেন ছাড়ার ব্যাপারে রেল অথরিটি দায়ী, কিন্তু শান্তি রক্ষাকারী যে সমস্ত লোক, কিংবা সেখানে যাতে গন্ডোগোল না হয়, তার জন্য দায়ী তো পশ্চিমবঙ্গ সরকার। কারণ উনার সমস্ত পুলিশ তো রেলওয়েতে আছে। জ্যোতি বাবুর পুলিশই তো সেখানে গুলি করে হত্যা করেছে, বর্ধমানে রিফিউজিদের উপর গুলি চালিয়ে তাদের হত্যা করা হয়েছে। আজকে গত দু' বছরের যদি হিসাব নেওয়া যায় তাহলে দেখা যাবে গুলি ছাড়া এরা চলতে পারে না, টিয়ায় গ্যাস ছাড়া এরা চলতে পারেন না। গত দু' বছরে এই সরকার যা গুলি, টিয়ার গ্যাস ছুঁড়েছেন, কংগ্রেস আমলের পাঁচ বছরে তা হয়না। আপনারা আজকে চারিদিকে অরাজকতা সৃষ্টি করছেন। সুতরাং অর্থমন্ত্রী যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল নিয়ে এসেছেন এই বিল আনার কোনও নৈতিক অধিকার তাঁর নেই। আমি অর্থমন্ত্রীর পদত্যাগ করার দাবি জানিয়ে আমার বক্তব্য শেষ করছি

[5-30 – 5-40 P.M.]

**শ্রী ভোলানাথ সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই অ্যাপ্রোপ্রিয়েশন বিল

সম্পর্কে বলতে গিয়ে খালি ভাবছিলাম, কাকে টাকা দেওয়ার প্রস্তাব করা হচ্ছে এবং কেন টাকা দেওয়ার প্রস্তাব করা হয়েছে। আজকে দেখলাম খাদ্যমন্ত্রী তিনি নিজেই আলোচনা শুরু করলেন, স্টেটমেন্টের পরে নিজেই আলোচনা করতে আরম্ভ করলেন, নিজেই জবাবদিহী করলেন। প্রত্যেককে অপমানিত করে চুন কালি মেখে বিদায় হয়ে গেলেন। তার একমাত্র কারণ, তাঁর জানা নেই, সেক্রেটারি তাঁকে কি বলে দিয়েছে এবং তাঁকে কি উত্তর দিতে হবে। সুতরাং তাঁর বক্তব্য নেই, তিনি কিছু বলতে পারেন না। তাঁকে শুধু একটা প্রশ্ন করা হয়েছিল এপ্রিল মাসে কেরোসিন তেল পাওয়া যাবে কি না এবং পাওয়া গেলে কত পাওয়া যাবে। তিনি ইংরাজিতে ফাইল থেকে পড়তে আরম্ভ করলেন, যখন তাঁকে বাংলায় জবাব দিতে বলা হল, জবাব না দিতে পেরে পালিয়ে গেলেন, যাবার সময় অধ্যক্ষ মহাশয়ের কাছে লুকিয়ে লুকিয়ে বলে গেলেন, আমার বুদ্ধি নেই, আমার ক্ষমতা নেই এই হাউসকে জবাব দেবার। এই অখাদ্যমন্ত্রীকে আমরা জানি, তাঁর কাছ থেকে কি খাদ্য আমরা পাচ্ছি তাও আমরা জানি। দ্বিতীয়ত দেখলাম কৃষিমন্ত্রী --আশ্চর্য হয়ে গেলাম--গত বছর কৃষিমন্ত্রী তাঁর বাজেটের কোটি কোটি টাকা খরচ করতে পারেন নি। তিনি প্রমাণ করে দিয়েছেন যে, কংগ্রেসি আমলে কৃষি বিভাগে যে কাজ হয়েছে তারপর আর কোনও কাজ করার তাঁর প্রয়োজন হয়নি। তিনি আরও প্রমাণ করে দিলেন আজকে, যখন বললেন রাস্তায় চলো শায়েস্তা করে দেব। অর্থাৎ কিনা রাইটার্স-এ তাঁর কোনও ক্ষমতা নেই, তাঁর ক্ষমতা শুধু রাস্তায়। তাহলে তাঁকে টাকা দিয়ে কি হবে? ওয়ার্ল্ড ব্যাঙ্কের ২৬ কোটি টাকা পড়ে আছে, খরচ উনি করতে পারেন নি। শুধু তাই নয়, কৃষিমন্ত্রীর ইতিহাস আমরা কি দেখছি? ১৯৬৪ সালে তিনি একজন এম.এল.এ. শ্রীমতি সুধারানী দত্তকে ডিম ছুড়ে মেরেছিলেন এবং তার জন্য প্রিভেলেজ কমিটিতে ক্ষমা প্রার্থণা করেছিলেন। আজকে তাঁকে দেখছি সারা দিন ধরে তিনি এখানে বসে আছেন, আমি আসার পর থেকে তাঁকে একটাও বক্তৃতা দিতে দেখিনি, আগে দিয়েছেন কিনা জানিনা। রাইটার্স বিল্ডিংস-এর কাজে তাঁর মন নেই, তিনি খরচ করতে পারেন না, তবে হ্যাঁ, মাসল তৈরি করেছেন, টিকিটের ব্যবস্থা করলে লোকে দেখতে পেত। ওপর থেকে অবশ্য দেখতে পেয়েছে। তাঁকে টাকা দেওয়া হচ্ছে, তিনি খরচ করতে পারেন না, তাঁর জন্য ট্যাক্সও বাড়ানো হচ্ছে, আমাদের ট্যাক্স দিতে হচ্ছে।

আর এক মন্ত্রী প্রশান্ত শূর আমার হঠাৎ মনে পড়ে গেল, আমরা যখন ডায়মন্ড হার্বার রোড ১২০ ফুট চওড়া করছিলাম তখন হাজার হাজার দোকান ওখান থেকেস্বেচ্ছায় সরে গিয়েছিল, হাজার হাজার বাড়ির মানুষ স্বেচ্ছায় চলে গিয়েছিল, সেখানে একটা পুলিশেরও যাওয়ার দরকার হয়নি, একটাও পুলিশ যায়নি, আজকে সেই রাস্তা চওড়া হয়ে গিয়েছে। অথচ প্রশান্তবাবু তিনি আর জায়গা পেলেন না উনি সুধারানিকে ডিম ছুড়ে মেরেছিলেন, আর উনি গেলেন আর কোনও রানিকে মারতে। দেশের নেতা, একজন মন্ত্রী, মহিলার গৃহের দরজা ভাঙতে গেলেন। এটা একটা ক্রিমিনাল ট্রেসপাস, এটা ট্রেসপাস ইন টু দি প্রাইভেসি অফ ওমেন। তাঁরা দরজা বন্ধ করেছেন, তিনি দরজা ধাক্কা দিয়ে ভাঙলেন, মার খেলেন, কাগজে দেখলাম ফেসিয়াল পেরালাইসিস হয়েছে। এক সময় শুনে ছিলাম জ্যোতিবাবুকে কেন্দ্রে দরকার, জ্যোতিবাবু কেন্দ্রে যাবেন এবং এই প্রশান্ত শূর মহাশয়

মুখ্যমন্ত্রী হবেন, বাজারে এই রিউমার চালু ছিল। এটা সত্যিই লজ্জার ব্যাপার। তার আগে উনি একবার বালিগঞ্জে পালিয়ে গিয়েছিলেন বাড়ি থেকে। আর এবারে বস্তিতে গিয়ে সর্বহারা গরিব মেয়ে মানুষদের মাসল দেখালেন। তিনি ভুলে গিয়েছিলেন যে, তাঁর কৃষিমন্ত্রীর মতো শক্ত মাসল নেই। সুতরাং এটা পশ্চিমবাংলার লজ্জা যে, পশ্চিমবাংলার একজন মন্ত্রী বস্তিতে গিয়ে মেয়েদের বাড়ির দরজা ভেঙে মার খায় এবং তার ফলে তিনি আজও এখানে আসতে পারেননি। সংখ্যার জোরে আজকে যারা এখানে বসে গলার জোর দেখাচ্ছে, তাদেরও অনেক বাড়িতে যাবার সুযোগ হবে।

এই তো গেল মন্ত্রীদের উদাহরণ, এবার দেখুন এম.এল.এ. জনপ্রতিনিধিদের, গণতন্ত্রের বিশ্বাসী জন-প্রতিনিধিদের ব্যবহার। দুজন এম.এল.এ. ফেরারী আসামী। তাঁদের মধ্যে একজন নিখিলানন্দ সর। আমি যত-দুর শুনেছি তাঁরা এখনও ফেরারী আসামী, জানিনা, সারেন্ডার করেছেন কিনা। দুজন সি.পি.এম--এম.এল.এ-এর এই অবস্থা। এর পরেও পুলিশ কখনও নিরপেক্ষ থাকতে পারে? যদি দেখে মন্ত্রী মারামারি করছে, যদি দেখে মন্ত্রী ঐ রকম ব্যবহার করছে. যদি দেখে মন্ত্রীর ওপর কেউ কিছু করতে পারেনা, আর মন্ত্রীর এই রকম ব্যবহার তাহলে গুন্ডা আর মন্ত্রীর মধ্যে তফাৎ করবে না, সুযোগ সুবিধা পেলেই হল। পুলিশ তাই করে যাচ্ছে। সেই জন্য ক্রিমিনাল কমপ্লেন, মর‍্যাল টার্পিচুড ইনভলভ্ড সেই এস.ডি.ও উলুবেড়িয়ার এস.ডি.ও রিপ্রেজেনটেটিভ অফ দি ক্যারেকটর অফ দি গভর্নমেন্ট। গভর্নমেন্টের যে চরিত্র, সেই চরিত্রকে রিপ্রেজেন্ট করছে ঐ উলুবেড়িয়ার এস.ডি.ও। সুতরাং ক্যারেক্‌টর অফ দি গভর্নমেন্ট ইজ বিয়িং একসপোস্‌ড। আর মেদিনীপুরে কি হল? ২ জন লোক নিখোঁজ হল, ও.সি. সেখানে গেলেন খোঁজ নিতে, শাঁখ বাজতে আরম্ভ করল সব জায়গায় --ও.সি.কে বসানো হল প্যান্ট জামা খুলে ইজের পরিয়ে, তাঁকে ওঠ বোস করানো হল পাবলিকের সামনে--ও.সি. লজ্জায় দুঃখে চাকুরি ছেড়ে ওখান থেকে প্রস্থান করলেন। সেকেন্ড অফিসার এলেন--সেকেন্ড অফিসার পোস্টেড হলেন, সেকেন্ড অফিসারকে পুলিশ দিয়ে পাঠানো হল--২৪ জন পুলিশ গেল, সি.আই. গেল তারা গিয়ে অ্যাটাক করল--একজন পুলিশের মাথা ফেটে গেল, একজনের হাত ভাঙলো তাদের যে অফিসিয়েটিং ও.সি.-- সেকেন্ড অফিসার সঙ্গে সঙ্গে ট্রান্সফার। নেকস্ট অফিসার সি.আই. হি ওয়াজ অলসো ট্রান্সফার্ড। তারপর এল এস.পির পালা। তাঁর বড়ছেলে পরীক্ষা দিচ্ছে--ফাইন্যাল হাইয়ার সেকেন্ডারি একজামিনেশন--তাকে ট্রান্সফার করে দেওয়া হল, কেন? না, সি.পি.এমের গুন্ডারা চাইছে বলে। তিনি ট্রান্সফারের এগেনস্টে মামলা করলেন--শুক্রবার ৪ টার সময়ে সেই মামলা শেষ হল, তিনি মামলা জিততে পারলেন না--তিনি বললেন সোমবার আমি অ্যাপিল করব-- তিনি অসুস্থ, এখন তাঁকে পি.জি হাসপাতালের হেড অফ দি ডিপার্টমেন্ট চিকিৎসা করছেন--তাঁকে বলা হল এখনই তোমাকে দেড় ঘন্টার মধ্যে হাওড়া থেকে খড়গপুরে চলে যেতে হবে--গিয়ে হ্যান্ড ওভার করতে হবে চার্জ। আমি জানি না কোনও মানুষ এত তাড়াতাড়ি যেতে পারে কিনা--যাই হোক তাঁকে বলা হল। অ্যাপিল করবার আগে তাঁকে সাসপেন্ড করা হল যাতে সে অ্যাপিল কিছুতেই না করতে পারে এবং কখন তাকে সাসপেন্ড করা হল--রবিবার দিন রাত্রির বেলায়--রবিবার রাত্রি ১১ টার সময়ে।

অ্যাডিশনাল এস.পি এলেন চার্জ নিতে এবং তার পরের দিন সকালে বেলায় কি হল? যে রেগুলার এস.পি. যাওয়ার কথা ছিল সে চার্জ নিল। সুতরাং এক রাত্রিতেই তাঁকে সাসপেন্ড করা হল, কেন যাতে সে অ্যাপিল না করতে পারে, হাইকোর্টে গিয়ে যাতে সে বিচার না পায় এবং সাসপেনশন কেন হল? খড়গপুর এবং হোম সেক্রেটারি জানতেন না যে উনি মেদিনীপুরে নেই--তিনি টেলেক্স পাঠালেন মেদিনীপুরে এবং বললেন মেদিনীপুর থেকে ট্রান্সফার করে দাও এবং চার্জ হ্যান্ড ওভার কর। আর দেড় ঘন্টা বাদে বলল ইউ সাসপেনডেড। সুতরাং এই তো প্রশাসন? কারণ কি, না তার ছেলের পরীক্ষার জন্য তিনি জুন মাস পর্যন্ত টাইম চেয়েছিলেন (সোরগোল) উলুবেড়িয়ার এস.ডি.ওর চেহারা আমি দেখতে পাচ্ছি এই সমস্ত সাপোর্টারদের মধ্যে। যাই হোক, এবার পাওয়ারের কথায় আসি। জ্যোতিবাবু অভ্যস্ত মানুষ, নিজের কথার দাম নিজে দেন না, নিজেকে নিজে সম্মান করেন না, জ্যোতিবাবু আগে যা বলেছিলেন তার প্রত্যেকটি কথা তিনি পরিবর্তন করেছেন। জ্যোতিবাবু ইলেকট্রিক সাপ্লাই সম্বন্ধে ইন্দিরা গান্ধীকে চিঠি লিখলেন, সিদ্ধার্থ রায়ের কাছে চিঠি লিখলেন, বরকত গনিখান চৌধুরির কাছে চিঠি লিখলেন যে ক্যালকাটা ইলেক্‌ট্রিক সাপ্লাইয়ের একস্‌পানসন করার প্রয়োজন নেই--তিনি বললেন এত বিদ্যুৎ বাড়িয়ে কি হবে বিদ্যুৎ কি খাওয়া হবে--এটা বলেছিলেন ১৯৬৭ সালে--উনি দূরদর্শী কিনা তাই একথা বলেছিলেন আর আজকে বলছেন কংগ্রেসের জন্য তিনি কিছু করতে পারছেন না। আমার কথা হচ্ছে তাহলে আপনারা এসেছেন কেন? রিফিউজি সম্বন্ধে বললেন যে এদের বাংলায় রাখতে হবে, এদের রাখতে হবে সুন্দরবনে--সুন্দরবনে অনেক জায়গা আছে আর আজকে এদের উপর জ্যোতিবাবু গুলি চালাচ্ছেন। জ্যোতিবাবু বললেন পুলিশের উপর খরচ বাড়ানো হচ্ছে কেন? --আমরা ৫০ কোটি টাকা থেকে ৪৯ কোটি টাকা করেছিলাম আর এরা ১৩ কোটি টাকা বাড়িয়ে দিয়েছেন। ট্যাক্‌স দেবে কে? মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্তরা ট্যাকস দেবে, সাধারণ মানুষেরা ট্যাক্‌স দেবে, সাধারণ চাষীরা ট্যাক্‌স দেবে, যারা ৫০১ টাকার উপর মাহিনা পান তারা ট্যাক্‌স দেবে--এই হচ্ছে অবস্থা। আজকে আপনারা হাসপাতালে যান, হাসপাতালে নিয়ম হয়েছে যে, এত ঘন্টা থেকে এত ঘন্টা লোডশেডিং হবে কিন্তু তাও মানা হচ্ছে না।

[5-40 – 5-50 P.M.]

কিছুই মানা হচ্ছে না, ইলেকশনের সময়ে কি বলেছিলেন যে কংগ্রেস যা করেছে আমরাও তাই করব? স্মল স্কেল ইন্ডাস্ট্রিজ একটার পর একটা বাতিল হয়ে যাচ্ছে হাওড়ায় গিয়ে সে জিনিস দেখে আসুন। কোনা টাউনশিপ ফর ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রিজ করার কথা ছিল কিন্তু আপনাদের মত পরিবর্তন হল, এবং কোনা ডেভেলপমেন্ট এক্‌সটেনশন স্কীম ক্যানসেল করে দিলেন। কোল্ড স্টোরেজেগুলিতে লোড শেডিংয়ের জন্য সমস্ত জিনিস পচে যাচ্ছে। কলকাতা শহর এবং ক্যাচমেন্ট এরিয়া থেকে ৫০ মাইল বেল্ট ধরে যে ভেজিটেবল আসে, মাছ আসে তার জন্য কোল্ড স্টোরেজের প্রয়োজন। কিন্তু বিদ্যুতের অভাবে সেসব পচে যাচ্ছে। এর ফলে হবে মানুষ অখাদ্য খাবে, অসুস্থ হবে, হাসপাতালে যাবে, জায়গা হবে না মারা যাবে। ছাত্রদের সম্বন্ধে জ্যোতিবাবু বলেছেন ছাত্ররা কেন ভাল ফল পায় না কিন্তু তিনি কি তার কোনও ব্যবস্থা করেছেন নাইট কলেজ বা ল্যাবরেটরিতে

হ্যারিকেন জ্বালিয়ে পড়া বা রিসার্চ করা কি সম্ভব? এদিকে হাজার হাজার টাকা খরচা করা হচ্ছে, কিন্তু আপনারা ফেল করছেন এবং আপনারা আপনাদের কোনও প্রতিজ্ঞা রাখতে পারছেন না। দুবছর হতে চলল দেশকে আপনারা আরও নিচের দিকে নিয়ে যাচ্ছেন শুধু তফাৎ হচ্ছে আপনাদের বক্তৃতা বেড়েছে। ভারতবর্ষের জনতা সরকার চালাতে পারছে না তাই ভারতবর্ষের মধ্যে নাকি আপনাদেরই দক্ষতা বেশি, কিন্তু তার প্রমাণ কোথায়? মুরশেদ, যিনি আমাদের পাওয়ার কমিশনার তিনি বলেছেন মার্চের শেষে সমস্ত সমস্যার সমাধান হয়ে যাবে, কিন্তু দেখা গেল তার আগেই ল্যাম্পপোস্টগুলি সব গড়াগড়ি খাচ্ছে। ক্লাশ থ্রি, ফোর স্টাফদের জন্য একটা সি.সি.আর. ছিল যেটা আজও লেখা হয়নি, আর্টিকল ৩১১ যে আছে চাকরি যাবেনা, সি.সি.আরের দরকার নেই, আপনাদের আমলে বয়েস বাড়লে, দাঁত পড়লে একটা করে চুল পাকলে প্রমোশন হবে, সুতরাং কাজ কেন বা কিসের প্রয়োজনে তারা কাজ করবে? কান্নাকাটি করলেও কিছু হবেনা। যতীনবাবু একটা অফিসে সাড়ে এগারটার সময় গিয়েছিলেন, কিন্তু সেখানে লুঙি পরা দারোয়ান ছাড়া অফিসার বা কেরানি কেউ তখন অফিসে আসেন নি। আপনারা ডি.এ. দিয়েছেন যে লোক ১০০, ১৫০ বা ২০০ টাকা পায় তাকে ২২ টাকা এবং যে লোক ১৬০০ টাকা পায় তাকে ২৫০ টাকা প্লাস গাড়ি ইত্যাদির সমস্ত সুযোগ দেবেন। এটা হচ্ছে একটা নতুন ধরনের বাম নীতি। এটা বাম কিনা জানিনা তবে এটা বক্র নীতি। আমাদের অর্থমন্ত্রী একজন বুরোক্রাট ছিলেন কিন্তু তিনি অ্যাডমিনিস্টেটর হতে পারেন নি। তাঁর দুরদৃষ্টির খুব অভাব। আপনারা প্রফেশনাল ট্যাক্স করেছেন। বর্ধমান থেকে একটা লোক কলকাতায় গিয়ে কাজ করলে তাকে দুটাকা করে ট্যাক্স দিতে হবে, এ ক্ষেত্রে পঞ্চায়েত বলছে স্টেট গভর্নমেন্ট কর্পোরেশন যদি নেন তাহলে আমাকেও এইরকম ট্যাক্স নিতে হবে। অর্থাৎ একবার জয়েন্ট ফ্যামিলি দেবে, একবার বাবা দেবে, আবার ছেলেকেও আরেকবার দিতে হবে। আপনাদের গণআদালত আছে সেইখানেই সমস্ত বিচার হচ্ছে। আপনারা বেকারভাতা দিচ্ছেন কিন্তু বেকারভাতার অর্থ কি কেউ জানেন না। বেকারদের প্রতি সমাজের একটা দায়িত্ব আছে, এই অধিকার মেনে নেবার যে যারা সুস্থ সবল তাদের কাজ দিতে হবে। সেই বেকারদের অধিকার আপনারা পূরণ করতে পারছেন না। আপনারা কোনও সময় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে লোক নিচ্ছেন, আবার কোনও সময় অন্য ভাবেও নিচ্ছেন। যদি এক লাখকে বেকারভাতা দিয়ে থাকেন তাহলে তাদের তো আগে চাকরি দেবেন? পরে অন্য আরেকলাখ লোককে আপনারা বেকার ভাতা দেবেন এ জিনিস করতে আপনাদের অসুবিধা কি। অর্থাৎ যারা বেকার ভাতা পাচ্ছে তারা চাকরি পাচ্ছে না। এ বিষয়ে আপনাদের কোনও পলিসি নেই। প্রাইমারি টিচার্স যাঁরা আছেন তাদের মধ্যে যাঁরা ডেপুটেশনে চাকরি করেন তাহলে সেই যাঁরা ডেপুটেশনিস্ট তাহলে রুলস এ আছে তাদের আগে অ্যাবসর্ব করতে হবে, কিন্তু এটা মানা হচ্ছে না, কোর্টে যেতে হচ্ছে, ইনজাংশন করতে হচ্ছে অর্থাৎ কারুর কোনও সময় হচ্ছে আবার কোনও সময় হচ্ছে না। আপনারা নিজেরাই আইন করে নিজেরাই সেটা ভাঙছেন, কেননা দাদাদের লোক আছে, তাদের আগে দিতে হবে, যারা ডেপুটেশনিস্ট তারা চাকরি পাবে না। বর্গাদার সম্বন্ধে হাইকোর্ট থেকে বার বার যে অর্ডার হচ্ছে তা মানা হচ্ছে না। আইনে আছে নিশ্চয় বর্গা আপারেশন হবে কিন্তু যে জমির মালিক তাকে তো একটা নোটিশ দিতে হবে। রিকোয়েস্ট করা হবে,

রাইটার্স বিল্ডিং থেকে জানিয়ে দেওয়া হবে যে মালিক কে খবর আগে একটা দিতে হবে কিন্তু দেখা যাচ্ছে লাল পতাকা নিয়ে যারা যাচ্ছে তারা যাকে বলবে সেই মালিক, মালিক জানতে পারছেন না তার ৩ বিঘা আছে, না ৭ বিঘা আছে, কে ঘরে জমি চাষ করে কে করে না?

[5-50 – 6-00 P.M]

এই মন্ত্রিসভা হাইকোর্টকে থোড়াই কেয়ার করেন। জাসটিস সব্যসাচির অর্ডার একের পর এক হচ্ছে বর্গা অপারেশন সম্পর্কে, জাসটিস সব্যসাচির অর্ডারকে সার্কুলেট করার জন্য বলা হয়েছে, কিন্তু কে কার কথা শোনে। এখন পঞ্চায়েতে কাজ হচ্ছে, এমন পঞ্চায়েত এখনও অনেক আছে প্রায় পঞ্চায়েত বা কিছু কিছু পঞ্চায়েত যেখানে সি.পি.এম মেজরিটি নয়, সেখানে অন্য পার্টি আছে বিশেষ করে কংগ্রেস আছে। একবার আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে খোঁজ করে জানতে বলি যে কোন কোন গ্রাম পঞ্চায়েত কত টাকা পেয়েছে। তিনি বুঝলেন না যে তাঁর ঘাড়ে বন্দুক রেখে বাজিমাত করে যাচ্ছে সি.পি.এম। তিনি আজকে বুঝলেন যে তাঁর পায়ের তলার মাটি সরে যাচ্ছে। শম্ভুবাবু, আপনাকেও বলি আপনার ঘাড়ে বন্দুক রেখে সি.পি.এম. বাজিমাত করে যাচ্ছে। আপনি একজন পন্ডিত মানুষ দেড় বছর ধরে আপনি ইউনিভার্সিটি কনস্টিটিউশন করতে পারলেন না। কি ক্ষমতা আছে আপনার? আপনার কণ্ঠ ক্ষীণ হয়ে গেছে। জানি আমি আপনার ঐ কণ্ঠে কতটা ভয়েস আছে। প্রশান্ত শূর মহাশয় যদি আপনার ঘরে গিয়ে বলে যে এটা করতে হবে তাহলে আপনার কি ভয়েস সেটা সবাই জানে, দেবব্রতবাবুরও কি ভয়েস সেটা সবাই জানে। তাই আমি বলি জ্যোতিবাবু কি বলতে চান সেটা জেনে কাজ করুন। আর একটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব সেটা হচ্ছে আপনাদের খালি একটা অনুরোধ করব আপনারা দেশে হিংসা বন্ধ করুন। আমি মন্ত্রিসভাকে বলছি যে আপনারা হিংসা বন্ধ করুন। আমি মন্ত্রীদের বলছি পুলিশ জঘন্য নীতি যে চালু করেছে সেটা বন্ধ করুন এবং এই মাসলম্যানদের বন্ধ করুন যদি দেশে শান্তি আনতে চান। একবার যদি দেশে আগুন জ্বলে তাহলে সেই আগুন থামবে না, আজ যে সিন দেখছেন সেটা আরও কুৎসিত রূপ নেবে এটা আমার ধারণা। পশ্চিমবাংলার গ্রাম বাংলায় আপনারা মুছে গেছেন গ্রামে খুন ডাকাতি চুরি হচ্ছে, মুছে গেছেন মধ্যবিত্ত, নিম্নমধ্যবিত্ত, দরিদ্র মানুষ, বস্তিবাসির মন থেকে, মুছে গেছেন কর্মচারী, পুলিশের মন থেকে। তাই বলি ৩ বছর এখনও আছে, শোধরাবার চেষ্টা করুন। সেজন্য এই অর্থ ব্যয় অর্থের অপচয় ছাড়া আর কিছু দেখতে পাচ্ছি না, সুতরাং আমি এর বিরোধিতা করছি।

**শ্রী লক্ষ্মীচরণ সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল, ১৯৭৯ এবং ২ নং অ্যাপ্রোপ্রিয়েশন বিল, ১৯৭৯ মাননীয় অর্থমন্ত্রী মহাশয় পেশ করেছেন আমি সেই বিল সর্বান্তকরণে সমর্থন করছি। এই দুটি বিল সমর্থন করতে গিয়ে আমি কিছু বক্তব্য রাখতে চাই । এই বছরে আমাদের মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাতে একটু পরিস্থিতি বুঝে নেওয়া ভাল। কারণ, অর্থমন্ত্রী তাঁর বাজেট বিবৃতিতে বলেছেন

এবং আমরা সকলেই জানি যে অগাস্ট মাস থেকে অক্টোবর মাস পর্যন্ত পশ্চিমবঙ্গে প্রলয়ঙ্কারি বন্যায় ১২টি জেলা বিধ্বস্ত হয়েছে এবং বহু লক্ষ টাকার খাদ্যশস্য তাতে নষ্ট হয়েছে, এমনকি এখন পর্যন্ত যতটা জানা গেছে তাতে মোটামুটি ২৮ লক্ষ একর জমির ফসল নষ্ট হয়েছে। সেচ ব্যবস্থাগুলি নষ্ট হয়েছে। অপরদিক দেখছি খরার ফলে উত্তরবাংলায় যে সমস্ত জেলাগুলি রয়েছে সেখানে প্রায় ৫/৬ লক্ষ একর জমির ফসল নষ্ট হয়েছে। গতবৎসর এই সমস্ত কারণে পশ্চিমবাংলার অর্থনীতির উপর একটা প্রচন্ড চাপ পড়েছে এবং একটা নিদারুণ ক্ষতিগ্রস্থ-অবস্থা আমাদের গেছে। এই পটভূমিকায় আমাদের বাজেট পাস হয়েছে এবং সেই বাজেট পাস হবার পর এই পটভূমিকায় দাঁড়িয়ে আমরা সেই বাজেট নিয়ে আলোচনা করেছি। আমি আজ অনেক কথা শুনলাম, এর আগেও শুনেই রাজ্যপালের ভাষণের উপর বক্তৃতা শুনেছি, এবং আজকে অ্যাপ্রোপ্রিয়েশন বিলের উপর বিরোধী পক্ষের আলোচনা শুনলাম। বিরোধীপক্ষ থাকলে বিরোধিতা করবে এতে মনে করার কিছু নেই। কিন্তু আমরা যেটা চাই এবং যেটা হওয়া উচিত সেটা হচ্ছে এটা একটা নীতি সমস্তভাবে হউক যে, আমরা একটা নীতি অনুসরণ করেছি এবং তাঁরাও একটা নীতি অনুসরণ করেছেন এবং করছেন এবং সেই দুইনীতি নিয়ে আলোচনা হউক। কিন্তু সেসব বাদ দিয়ে যদি শুধু অসত্য ঘটনা এবং কুৎসা রটনা করে তাঁরা বিরোধিতা করতে চান তাহলে সেটা বিরোধিতা নয়, সেটা কুৎসা রটনার একটা জায়গা বলা যেতে পারে। আমাদের এখানে বিরোধী দলের অবস্থা কি। জনতাপার্টির আজকে কেন্দ্রে মন্ত্রিসভা রয়েছে এবং কতকগুলো রাজ্যেও তাদের মন্ত্রী সভা রয়েছে। আজকে বলা যায় এবং বলা উচিত যে জনতা দল আমাদের দেশে কোথাও শাসক দল এবং কয়েকটি রাজ্যে তারা বিরোধীদল এবং পশ্চিমবাংলায় ও তারা বিরোধী দল। কংগ্রেস ভাগ হওয়ার পর কর্ণাটকে জনতা বিরোধী দল, স্মরণ সিং কংগ্রেস এবং এস.ইউ.সি. সব সময় বিরোধীদল এবং দক্ষিণপন্থী সি.পি.আই যাঁরা ছিলেন তাঁরা কেরালা সরকারের একজন শরিক এই হচ্ছে আমাদের দেশের অবস্থা। আমার বক্তব্য হচ্ছে ৩০ বছর ধরে আমাদের দেশে কংগ্রেস দলের একপার্টির শাসন ব্যবস্থা কায়েম ছিল কেন্দ্রে এবং রাজ্যে অর্থাৎ সমগ্র দেশে একক পার্টির শাসন ব্যবস্থা তাঁরা কায়েম রেখেছিলেন। এখন আমাদের দেশে জনতা দলের সরকার হলেও বিভিন্ন রাজ্যে বিভিন্ন দলের, বিভিন্ন মতের সরকার রয়েছে, যেমন পশ্চিমবাংলায় এবং ত্রিপুরায় বামফ্রন্ট সরকার রয়েছে। তামিলনাড়ু, গোয়া, নাগাল্যান্ড এবং কাশ্মীর প্রভৃতি স্থানে বিভিন্ন দলের সরকার রয়েছে এবং তাদের বিভিন্ন কর্মসূচি রয়েছে। ১৯৭৭ সালে লোকসভা নির্বাচনের পর এবং পরবর্তীকালে বিধানসভা নির্বাচনের পর অর্থাৎ স্বৈরতন্ত্র পরাজিত হবার পর জনতা পার্টির প্রতিশ্রুতি ছিল কংগ্রেস আমাদের সমাজ ব্যবস্থায় যে ক্ষত সৃষ্টি করেছে সেটাকে নিরাময় করা হবে এবং তার জন্য প্রচেষ্টা করা হোক। অন্যান্য রাজ্যে যে ঘটনা ঘটেছে আমাদের বিধানসভায় কিন্তু সে ঘটনা ঘটেনি। এখানে দুই কংগ্রেস এবং জনতা দল অভিন্ন এবং সেইভাবেই তারা বিরোধিতা করছে। অবশ্য এটা অস্বাভাবিক ঘটনা নয়। একটা নীতির উপর যদি দাঁড়াতে হয় তাহলে ভিন্ন কথা। আমরা দেখছি কংগ্রেস দল গত ৩০ বছর ধরে যে শ্রেণীর স্বার্থ রক্ষা করে গেছে আজকে জনতা দলও সেই একই শ্রেণীর স্বার্থ রক্ষা করছে।

[6-00 – 6-10 P.M]

কিন্তু তাতে যেহেতু সেই নীতির বিরোধী, একটা গণতান্ত্রিক নীতি নিয়ে বামফ্রন্ট সরকার পরিচালনা করছেন তাই তার বিরোধিতা করার জন্য কংগ্রেস ও জনতা এক হচ্ছে এই পশ্চিমবাংলা বিধানসভায় এটা আমরা দেখেছি। কাজেই কংগ্রেসের নীতির পরিণতি কি আমরা জানি। ১৯৭৭ সালে সুস্পষ্টভাবে সমগ্র দেশে প্রমাণিত হয়ে গেল আমি ছোট করে একটু বলতে চাই, জনতা প্রতিনিধিরাও জানেন, ভুতলিংগম কমিটির রিপোর্ট, ইন্ডাস্ট্রিয়াল রিলেশন বিল, আর সম্প্রতি ১৯৭৯—৮০ সালের কেন্দ্রীয় বাজেট একই সরকারের প্রতিনিধিত্ব করছে, একই শ্রেণী সমুহের প্রতিনিধিত্ব করছে এই অবস্থা আমরা দেখি যার বিরুদ্ধে, যে বাজেটের বিরুদ্ধে সমগ্র দেশব্যাপী আন্দোলন হচ্ছে, বলে গিয়েছেন কাশীকান্ত বাবু ঠিক যে তার দলের মধ্যেই হচ্ছে বিরোধিতা এই কি তাঁর নীতি? কাজেই এই নীতি নিয়ে তাঁরা অগ্রসর হচ্ছেন? যদি শ্রেণী স্বার্থ রক্ষা করতে হয় তাহলে এই কর্তব্য তাঁকে পালন করতেই হবে আমরা যাই মনে করি না কেন। এর বিকল্প কোনও পথ আছে বলে মনে হয়না। আমি এটা মনে করি, মিঃ স্পিকার, স্যার, যে বাজেট একটা দৃষ্টিভঙ্গির প্রতিফলন, একটা নীতির প্রতিফলন, যে নীতি, যে দৃষ্টিভঙ্গি বামপন্থী ফ্রন্টের সেই নীতির সেই দৃষ্টিভঙ্গির প্রতিফলন ঘটেছে এই বাজেটে এবং তাই অ্যাপ্রোপ্রিয়েশন বিল আমরা সমর্থন করছি যে সেই নীতির প্রতিফলন ঘটেছে। এখানে কংগ্রেস জনতার যে নীতি সেই নীতির সঙ্গে আমাদের বামফ্রন্টের যে নীতি তার মূল পার্থক্য আছে। কাজেই ওঁরা বিরোধিতা যতই করুন আমরা আমাদের নীতিব কারেকট্‌নেস সম্বন্ধে ততই নিঃসন্দেহ হই। কারণ ওঁরা যখন বিরোধিতা করে বুঝতে হবে যে শ্রেণীর জন্য বিগত ৩০ বৎসর ধরে, যাদের স্বার্থ রক্ষা করার জন্য অগণিত মানুষের স্বার্থ জলাঞ্জলি দিয়েছেন। আজকে দেশের ৭০—৮০ ভাগ মানুষ দারিদ্র সীমার নিচে বসবাস করে, জনজীবন দুর্বিষহ হয়ে উঠেছে সেই নীতির বিরোধিতা যখন আমরা করছি। ওঁদের শ্রেণী স্বার্থে যখন আঘাত লাগছে ওঁরা বিরোধিতা করতে পারেন এবং সেটাই করছেন। স্যার, আমি এই কথা বলতে চাই, কথা উঠেছে যে আমাদের সমাজ জীবনে, জন জীবনে যে সমস্যা এবং বর্তমানে আমাদের দেশে যে পুঁজিবাদী সমাজ ব্যবস্থা আছে তারই অনিবার্য পরিণতি একথা মনে রাখতে হবে যে এই পুঁজিবাদী ব্যবস্থার মধ্যে এই সংকটের কারণগুলি রয়েছে। গণতন্ত্র আজকে যত সংকটে নিমজ্জিত, যখন অবস্থা সেই প্রাক্তন ঔপনিবেশিকের মতো তখন আমাদের দেশে গণতন্ত্র বিকাশের দেউলিয়া নীতি দেশের সর্বনাশ ডেকে এনেছে। কংগ্রেস ৩০ বৎসর এই কাজ করেছে। আজকে প্রশ্ন যে যা আছে, গণতান্ত্রিক দেশ সমুহে যে সংকট, গুরুতর সংকট, প্রত্যেকটি জন জীবনের প্রত্যেকটি স্তরে আজ কে সমাজতান্ত্রিক সমাজ ব্যবস্থার কথা নেই। দুটি সমাজ ব্যবস্থার পার্থক্য, আজকে পুঁজিবাদী সমাজ ব্যবস্থার মধ্যে থেকে যদি কাশীকান্ত বাবু মনে করেন যে আমাদের মাননীয় অর্থমন্ত্রী ডাঃ মিত্র অথবা বামফ্রন্ট সরকারের মন্ত্রী সভা একটা সমাজতান্ত্রিক বাজেট এই বিধানসভায় পেশ করতে পারতেন এবং সেটা সম্ভব তাহলে আমি একথা বিনীতভাবে বলতে চাই যে এই সম্পর্কে আরও একটু জানা দরকার যে পুঁজিবাদী সমাজ ব্যবস্থা কি, সমাজতান্ত্রিক ব্যবস্থা কি এবং তার মন্ত্রীর স্থান একটা পুঁজিবাজী সমাজ ব্যবস্থার

মধ্যে, জনগণের সমর্থন নিয়েও এই সীমাবদ্ধতা নিয়ে অগ্রসর হচ্ছে সেখানে এই সমাজ ব্যবস্থার পরিবর্তন না হওয়া পর্যন্ত জনগণের বিভিন্ন সমস্যা, মৌলিক সমস্যা সমাধানের কোনও পথ নেই এবং আমরা বামফ্রন্ট মন্ত্রিসভার পক্ষ থেকে, ক্যাবিনেটের পক্ষ থেকে এবং বাজেট বিবৃতির মধ্যে দিয়ে বারবার স্পষ্ট করে বলেছি যে মৌলিক সমস্যার সমাধান করা সম্ভব পর নয় যতক্ষণ পর্যন্ত না বর্তমান সমাজ ব্যবস্থার আমরা পরিবর্তন করতে পারি। তাঁর একটা রাজ্যের সীমিত ক্ষমতা নিয়ে সরকার গঠন করা মানে একটা রাষ্ট্রের ব্যবস্থা, সমাজ ব্যবস্থার কাঠামোর পরিবর্তন হয়ে গেল এটা মনে করার কোনও কারণ নেই। পুঁজিবাদী কাঠামোর মধ্যে যথাসম্ভব মানুষের দুঃখ কষ্ট যাতে খানিকটা লাঘব করা যায়, তার সংকটের তীব্রতা যাতে কমানো যায়, একটা বিকল্প নীতি নিয়ে যাতে অগ্রসর হতে পারে, যাতে সমগ্র দেশবাসীর সামনে উপস্থাপিত করতে পারে যাতে তারা বিচার করে নিতে পারে, কোন পথে দেশ অগ্রসর হতে পারে, কোন পথে মানুষের সমস্যার সমাধান হতে পারে এটাই আমাদের লক্ষ্য। এই দিক থেকে আমরা অগ্রসর হবার চেষ্টা করছি যে কতটা আমরা করতে পারি। যদি হত যে আজকে জনতা কংগ্রেস পুঁজিবাদী নীতি নিয়ে আমাদের বিরোধিতা করছেন যে আপনাদের এই কাজ করা উচিত, বিকল্প গণতান্ত্রিক নীতি নেবেন না আমরা বুঝতে পারতাম কিন্তু সেকথা তো তাঁরা বলছেন না। বরং মুখে অন্য কথা বলছেন, সে ভোলাবাবুই বলুন আর সাত্তার সাহেবেই বলুন, আর বিরোধী দলের মাননীয় কাশীকান্ত বাবুই বলুন, সেই একই কথা। সেই একই কথা। আমরা বলেছি আমাদের নীতি এবং দৃষ্টিভঙ্গি হচ্ছে আমরা ক্ষমতার বিকেন্দ্রীকরণ চাই, রাজ্যের হাতে অধিক ক্ষমতা চাই। কিন্তু এই প্রশ্ন যতই তোলা হচ্ছে, এই সমস্ত সমস্যার কথা যতই বলা হচ্ছে জনতা এবং কংগ্রেস দল কেবলই রেগে যাচ্ছে। আমাদের দেশে যখন ঔপনিবেশিক শাসন ব্যবস্থা ছিল তখন তার হাত থেকে মুক্তি পাবার জন্য দেশের মানুষ ঐক্যবদ্ধ হয়েছিল এবং ১৯৭৭ সালে স্বৈরতন্ত্রী শক্তির হাত থেকে দেশের অধিকাংশ মানুষ মুক্তি পেতে চেয়েছিল। তাঁরা চেয়েছিলেন দেশের সম্পদ আহরণ করে সাধারণ মানুষের মধ্যে সেটা বিতরণ করতে হবে এবং সেজন্য ঔষধের প্রয়োজন। আমরাও বলেছি যে ঐক্যের উপর গুরুত্ব দিতে হবে এবং মানুষকে বোঝাতে হবে আমরা একটা নীতির ভিত্তিতে অগ্রসর হচ্ছি। আজকে ঐক্য নির্ভর করছে কেন্দ্র-রাজ্য সম্পর্কের পুনর্নিধারণের প্রশ্নের উপর। জনতা দলের নির্বাচনী ইস্তাহারে রয়েছে High degree of centralisation of concentration of power is inconsistent with democracy. The Party, therefore, believes in a politics that ensure decentralisation of economic and political power. This is essential for the maximisation of individual initiative and popular participation in development and administration. 'অর্থাৎ তাঁরাও বলছেন ইকনমিক পাওয়ার এবং পলিটিক্যাল পাওয়ার দরকার। আমরা সমগ্র ভারতবর্ষের কথাই বলছি যে ক্ষমতা বিকেন্দ্রীকরণ দরকার এবং রাজ্যের হাতে অধিক ক্ষমতা দরকার। এই সম্পর্কে জনতা পার্টির কি বক্তব্য থাকতে পারে? কেন তাঁরা তাঁদের নির্বাচনী ইস্তাহার ভুলে যাচ্ছেন? আমরা মনে করি দেশের মানুষের সম্মতি রক্ষা করবার জন্য এবং সমস্ত ভারতবর্ষের অগ্রগতির স্বার্থে কেন্দ্র রাজ্য সম্পর্কের পুনর্মূল্যায়ণ দরকার, রাজ্যের হাতে অধিক ক্ষমতা থাকা দরকার এটা হচ্ছে

আমাদের বামফ্রন্ট সরকারের নীতি। এ কথা আমরা পূর্বেও বলেছি এবং ভবিষ্যতেও বলব। রাজ্যপালের ভাষণেও বলা হয়েছে যে আমরা এটা করতে চাই। প্রথমেই বলা হয়েছে পঞ্চায়েত সংগঠনগুলির পুনরুজ্জীবন এবং তাদের হাতে অধিকতর ক্ষমতা এবং অর্থের সংস্থাপন করে জনগণের প্রত্যাশাকে পূরণ করা। এই সরকারের নীতি হল গণতান্ত্রিক বিকেন্দ্রীকরণের মাধ্যমে জনগণকে একেবারে নিচের স্তর থেকে জড়িত করা যার ফলে তাঁরা আরও সার্থকভাবে নিজেদের কাজ নিজেরাই চালাতে পারবেন। পঞ্চায়েত সম্বন্ধে একথা বলা হয়েছে। আমরা এটা চাই এবং এই আমাদের নীতি। কিন্তু কিভাবে আমরা অগ্রসর হতে চাই? আমি ধরে নিচ্ছি আমরা একটু লাঘব করতে চাই। তবে এই পুঁজিবাদি কাঠামোর মধ্যে থেকে এই সমস্যার সমাধান যে সম্ভব নয় এটা জেনেশুনে আমরা একথা বলেছি। আমরা বলেছি যোজনা খাতে আমরা টাকা বাড়িয়েছি ১০৬ কোটি টাকা, কৃষি এবং সংশ্লিষ্ট কাজকর্মের জন্য ৬৪ কোটি থেকে ১০৬ কোটি টাকা করা হয়েছে। তারপর গ্রামীণ বিকাশের জন্য ১৯ থেকে ২৭, সেচ ব্যবস্থার জন্য ৪৬ থেকে ৬৪ কোটি টাকা এবং বিদ্যুতের জন্য ১১৬ কোটি থেকে ১৬৪ কোটি টাকা করা হয়েছে এবং এইভাবে আমরা বাড়াবার চেষ্টা করছি। আমি আশা করছি এর মধ্যে দিয়ে আমরা কিছুটা উন্নতি করতে পারব। আমরা মনে করি কৃষি সমস্যা আমাদের জাতীয় জীবনের প্রত্যেকেরই অত্যন্ত গুরুত্বপূর্ণ সমস্যা। একথা ঠিক যে আমরা খাদ্য সমস্যার সমাধান করতে পারি নি কারণ কৃষকরা সবটুকু পর্যন্ত ক্রয় করতে পারেনা, আমরা শিল্পের বিকাশ ঘটাতে পারিনি কারণ শিল্পপণ্য আমাদের দেশের মানুষ কিনতে পারে না। ৩০ বছরের কংগ্রেস রাজত্বে আমাদের দেশের এই অবস্থা হয়েছে।

[6-10 – 6-20 P.M]

আমরা শিক্ষা-সংস্কৃতির ক্ষেত্রে পশ্চাৎপদতা কাটাতে পারিনি। কারণ আমাদের দেশের শতকরা ৭০/৮০ ভাগ মানুষ তারা তাদের সন্তান-সন্ততিকে শিক্ষা দিতে অক্ষম। কংগ্রেস শাসনে এই অবস্থা এসেছে। আজকে দাঁড়িয়ে যদি কেউ বলে আমরা সব পরিবর্তন চাই বামফ্রন্ট সরকারের মাত্র ২১/২২ মাস শাসনকালে আমি জানি না, ওদের কি ভাষায় আখ্যায়িত করা যায়। আর যাইহোক, বুদ্ধিমান, বিবেচক--একথা আমি বলতে পারি না। আমরা কৃষিক্ষেত্রে কত গুরুত্বপূর্ণ পরিকল্পনা গ্রহণ করেছে এবং বলেছি কিভাবে আমরা করতে চাই। প্রকৃত ভূমি সংস্কার, সামন্ততান্ত্রিক ব্যবস্থা, ভূস্বামীদের জমি দখল করে নিয়ে দরিদ্র ভূমিহীন এবং ক্ষেতমজুরদের হাতে জমি দেওয়া--এগুলো আমরা করতে পারছি না। সম্ভব নয় এই কাঠামোর মধ্যে। কিন্তু এই অবস্থায় যেটা করা সম্ভব সেই পরিকল্পনা আমরা নিয়েছি, আলোচনা হয়েছে। বিরোধিতা করছেন তারা, কিন্তু বলুন না, এই কাজ আপনারা করবেন না, তাহলে এটা আমরা বুঝতে পারি। ঠিক তেমনি আমরা অপরদিকে করতে পারি আজকে কৃষকের খাজনা মুকুব করে, ১২ বিঘা জমি, ১৮ বিঘা জমি অসেচ এলাকায় সুদ মুকুব করে, বর্গাদারদের নাম রেকর্ড করা, যেগুলো ভূমি পাওয়া যায়, সেগুলো বন্টন আমরা করছি, দরিদ্র কৃষকের মধ্যে। স্বার্থে যদি না লাগে, তাহলে বলুন, করবেন না। বিরোধিতা করছেন এর বিরুদ্ধে আমরা তা বুঝতে পারি। কিন্তু অন্য কথা বলে তো কোনও

লাভ নেই। শিল্প ক্ষেত্রে কি? শিল্প ক্ষেত্রে আমরা যা নীতি নিয়েছি তা আমরা পরিষ্কার করে বলেছি যে এই হচ্ছে আমাদের শিল্প নীতি। আমাদের পশ্চিমবঙ্গের সরকারের যে শিল্প নীতি তা আমরা পরিষ্কার করে বলেছি, এই হচ্ছে আমাদের শিল্প নীতি। আমাদের পশ্চিমবঙ্গ সরকারের শিল্প নীতিতে পরিষ্কার করে বলে দিয়েছি যে শিল্পে অচলাবস্থা সৃষ্টি হওয়ার প্রবণতা রোধ করে সঞ্জীবিত করে তোলা, বেকারি বৃদ্ধি রোধ এবং শিল্প ও কৃষি ক্ষেত্রে আরও বেশি কর্মসংস্থান—এর ব্যবস্থা করা। ক্ষুদ্র ও কুটিরশিল্প বৃদ্ধিতে উৎসাহদান অর্থাৎ অর্থনীতির উপর থেকে একচেটিয়া পুঁজিপতিগোষ্ঠি এবং বহুজাতিক প্রতিষ্ঠান সমুহের আঁটুনি শিথিল কার্য দেশজ প্রযুক্তিবিদ্যা এবং শিল্পে স্বনির্ভরতা উৎসাহদান। সরকারি ক্ষেত্রের ক্রমপ্রসার এবং শিল্পক্ষেত্রের উপর উৎপাদকদের, অর্থাৎ শ্রমিকদের নিয়ন্ত্রণ বাড়ানো। মূল কথা যদি বলেন, আমাদের বামফ্রন্ট সরকারের এই হচ্ছে শিল্প নীতি। আপনারা যাই বলুন, আপনারা বলুন তো এই শিল্পনীতির কী তারা বিরোধী। আমাদের এই যে নীতি এটা আমরা রেখেছি, এটা আমাদের বাজেটে আছে। আমরা যে সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে আছি, তাতে এই কাজ আমরা করতে চাই। কিন্তু কংগ্রেসিরা তো বক্তৃতা দিয়ে আর থাকে না শোনার জন্য। পাছে বুঝে যায়। একটু বলতে হয়, ওরা জনতাও আছে, যে ওরা ১৯৭৭--৭৮ সালে ৫ হাজার ৪১২ কোটি টাকা, দিয়েছে বৃহৎশিল্পকে রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক থেকে, আর ক্ষুদ্রশিল্পকে দিয়েছে মাত্র ১ হাজার ৫০০ কোটি টাকা। কাজেই ওঁরা কাদের সাহায্য করছেন? তারা শিল্পপতিদের ভরতুকি দিয়েছেন। যেখানে ১৯৭৫—৭৬ সালে ছিল ১৪৮ কোটি টাকা সেখানে ১৯৭৭—৭৮ সালে ৩২৪ কোটি টাকা ভরতুকি দিয়েছেন শিল্পপতিদের। কাদের সাহায্য দিয়েছে? কোন নীতিতে আপনারা জুটমিলগুলোকে অর্থ সাহায্য করেছেন। হুগলি জুট মিলকে ২ কোটি ৪৫ লক্ষ টাকা, গৌরীপুর জুট মিলকে ৩ কোটি টাকা ওভার ড্রাফট দিয়েছেন। ৬ গুনের বেশি দিয়েছেন। অ্যাংলোইন্ডিয়ান জুট মিলকে খুলে বলতে হয় ইন্দিরা গান্ধী তাদের প্রিয় লোক ছিল, তাদের সীমা ছিল ৮৮ লক্ষ টাকা, আর ওভার ড্রাফট নিয়েছে ২ কোটি ২৩ লক্ষ টাকা। কাদের সাহায্য করেছেন? কোন মুখে কথা বলেন? কোন নীতির বিরোধিতা করছেন? বলুন আমাদের নীতি আপনারা সমর্থন করেন, কি করেন না। বামফ্রন্ট সরকারকে সমালোচনা করতে হয় তো সে করতে পারেন। আমরা কিন্তু এই নীতি নিয়ে অগ্রসর হচ্ছি। আমাদের বাজেটে এই সম্পর্কে আমরা বলেছি যে এই কাজ আমরা করতে চাই, এইভাবে অগ্রসর হতে চাই, বেকারি সম্পর্কে অন্যান্য বিষয় সম্পর্কে আমরা বলেছি। শিক্ষা নীতি সম্পর্কে আমাদের নীতি পরিষ্কার যে আমরা শিক্ষা বিস্তার ঘটাতে চাই। ৩০ বছর ধরে ক্লাশ ফোর পর্যন্ত ফ্রি হয়েছিল। বামফ্রন্ট সরকার হওয়ার পর ক্লাশ সিক্স, ক্লাশ এইট, আগামী বছর জানুয়ারি মাস থেকে ১০ম শ্রেণী পর্যন্ত হবে। ওরা কি ১০ম শ্রেণী পর্যন্ত বিনা বেতনের শিক্ষা ব্যবস্থার বিরোধিতা করতে চান? আর এই কাজ করার জন্য যে অর্থ সংস্থাপনের ব্যবস্থা করা হচ্ছে তার বিরোধিতা করার মানে শিক্ষা বিস্তারের, শিল্পের বিকাশে, বেকারি রোধে যা বিভিন্ন যে ব্যবস্থা হচ্ছে তার বিরোধিতা করা। ওঁরা বলুন, কোনটা ওঁরা চান।

ওঁরা বিদ্যুতের কথা বলছেন, কিন্তু এটা কি ১৯৭৭ সালের জুলাই মাসে শুরু হয়েছে

না ১৯৭৯ সালে শুরু হয়েছে? ৩০ বছর ধরে বিদ্যুৎ উৎপাদনের ব্যবস্থা কি করা হয়েছে। জনতা পার্টির ওঁরা ভুলে যান, অন্ততপক্ষে ওঁদের নেতার কথাতো মনে রাখবেন? আপনাদের নেতা মোরারজী দেশাই কি বলেছেন? তিনি বলেছেন বহু বছর ধরে পরিকল্পনায় দুর্বলতা থাকার জন্য এবং তাকে সুনির্দিষ্ট গাফিলতির ফলে আজকে বিদ্যুৎ সংকট এত তীব্র হয়েছে এবং দীর্ঘ সময় লাগবে এই সংকট থেকে পরিত্রাণ পাবার জন্য। ভারতবর্ষের জনতা পার্টি এবং পশ্চিমবঙ্গের জনতা পার্টি কি এক? কিন্তু যা দেখছি তা থেকে এটা বলা যায় যে সেই রকম মনে করতে পারছি না। আমাদের ট্যাক্স বসানোর জন্য ওঁরা সমালোচনা করেছেন। দক্ষিণ পন্থী কমিউনিস্ট পার্টি কেরালাতে ৩০০ টাকার উপর পেশা কর ধরেছেন, মহারাষ্ট্রে যেখানে জনতা পার্টিও সঙ্গে আছেন সরকারে, সেখানে ৪০০ টাকার উপর এই পেশা কর বসানো হয়েছে। আর গুজরাটে যেখানে পরিপূর্ণ জনতা সরকার সেখানে ও ৪০০ কোটি টাকার উপর এই কর ধরা হয়েছে। সেখানে আপনারা কি বলছেন? এখানে একথা বলছেন? জনতা পার্টি কি এই অ্যাসেম্বলির বাইরে এক নয়, নাই কি কোনও নীতি তাদের দলের? কাজেই এটা নীতির প্রশ্ন, তাদের সঙ্গে আমাদের মৌলিক নীতির পার্থক্য। তাঁরা যদি বলেন পুঁজিবাদি অর্থনীতিতে বিশ্বাসী, নিজেরা কোনও গণতান্ত্রিক নীতি অনুসরণ করেন না, তাহলে অন্য কথা। তাহলেও আমি একথা বলব যে আমাদের নীতি বাজেটের মাধ্যমে রূপায়িত, বাস্তবায়িত করার আমরা চেষ্টা করছি। আমি এখন অন্য প্রশ্নে যাচ্ছি। ওঁরা অনেক কথা বলেছেন। বিড়িতে এল ফোর লাইসেন্স চালু হয়ে গেছে, প্রতি এক হাজার ১.৬০ টাকা লাইসেন্স ফি দিতে হবে এবং এখন বলা হয়েছে পুরুলিয়ায় ৩০/৩৫ হাজার বিড়ি শ্রমিক প্রায় অকেজো হয়ে পড়েছে। এটা কারা বসিয়েছে? আমরা কি বসিয়েছি? কারা বসান? ডিজেলের উপর ট্যাক্স, কেরোসিনের উপর ট্যাক্স কারা বসিয়েছে? দেশলাইয়ের উপর ট্যাক্স কারা বসিয়েছে? নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের উপর কারা ট্যাক্স বসাল? এই ব্যাপারে কোন কথা নাই। কংগ্রেস ৩০ বছরে ট্যাক্স বসায়নি, ক্রমশ ট্যাক্স মকুব করেছে, তারা নো ট্যাক্স সিস্টেম পালন করেছে, সাত্তার সাহেব এবং ভোলা সেন মহাশয় বলার চেষ্টা করেছেন। আমি আর দুই একটা কথা বলতে চাই। সেভিংসের কথা বলেছেন ওঁরা। আমি মাননীয় অর্থমন্ত্রীর একটু দৃষ্টি আকর্ষণ করতে চাই বিশেষভাবে, বাজেট পাস হল অ্যাপ্রোপ্রিয়েশন বিলও পাস হবে, এটার যখন প্রয়োগ হবে সেদিকে যেন তিনি খেয়াল রাখেন যাতে যথাযথভাবে এর প্রয়োগ হতে পারে। কাশীকান্তবাবু তখন ছিলেন বলে গিয়েছেন, উনি জানেন, আর তখনকার বিদ্যুৎমন্ত্রী আছেন এখানে উপস্থিত, এগ্রিকালচার প্রোগ্রামে মাইনর ইরিগেশন স্কীমে ১৯৭১--৭২ সালে সেভিংস হয়েছিল ৭১ পারসেন্ট, ১৯৭২--৭৩ সালে ৫১ পারসেন্ট ১৯৭৩--৭৪ সালে ৫৫ পারসেন্ট সেভিংস, এই পরিকল্পনা তাঁরা করেছিলেন, আপনি শুনলে অবাক হবেন স্যার, সেন্ট্রাল স্পন্সরড স্কীম তখন ছিল, ফ্লাড কন্ট্রোল স্কীম, তাতে কেন্দ্রীয় সরকার টাকা দিয়েছিলেন ৪ কোটি টাকার উপর, এর সেন্ট পারসেন্টই সেভিংস, কোনও কাজ হয়নি। ড্রেনেজ না হয়ে, ইরিগেশন না হয়ে, ফ্লাড কন্ট্রোল না হয়ে সেগুলি সেভিংস হয়েছে, এই রকম ডিপার্টমেন্টের মন্ত্রী তিনি ছিলেন, আর এখন নানা রকম অঙ্গভঙ্গি করেন। তিনি তো ছিলেন, ফ্লাড কন্ট্রোল স্কীমে ৪ কোটি ৯১ লক্ষ টাকা যা দেওয়া হয়েছিল তার সবটাই সেভিংস হয়েছে। আর ইনভেস্টিগেশন অ্যান্ড

সার্ভে ইরিগেশনে ১০৭০--৭১ সালে ৭৫ পারসেন্ট সেভিংস, ১৯৭১--৭২ সালে ৭৮ পারসেন্ট সেভিংস, ১৯৭২--৭৩ সালে ৮২ পারসেন্ট আর ১৯৭৩--৭৪ সালে ৯৩ পারসেন্ট সেভিংস, ওঁরা এই সব বলে চলে যান, আমরা যখন বলি ঘরে থাকেননা, মাননীয় সত্য বাপুলি মহাশয় আছেন, তাঁদের সময়ে এই অবস্থা কেন হয়েছে? তবে আমি বলব যে বরাদ্দ হয়েছে তার যথাযথ যাতে বিনিয়োগ হতে পারে, কার্যকর হতে পারে সেদিকে নজর রাখা দরকার। আমি এখন যে কথা বলতে চাই সেটা হচ্ছে ওঁরা যখন বলেন তখন অনেকে বলেন স্বাধীন দৃষ্টিভঙ্গির কথা। এখন ওঁরা মরিচঝাঁপিকে ইস্যু করেছেন, যখন কিছু না পান তখন এই ঝাঁপির ঢাকনা খুলেন, আমিও একটু খুলি। জনতা এবং কংগ্রেসের সবাই এক জায়গায় আছেন এই ব্যাপারে।

[6-20 – 6-30 P.M.]

যখন প্রথম বিধানসভায় দন্ডকারণ্য সম্পর্কে উদ্বাস্তুদের সম্পর্কে প্রশ্ন আসে তখন একটা প্রস্তাব এনেছিলেন তৎকালিন কংগ্রেস নেতা বর্তমানে যিনি জনতা পার্টিতে গেছেন সেই বিজয় সিং নাহার। তিনি বলেছিলেন যা সেটা শুনুন "আজকে বাংলা দেশে যে সমস্ত ভাই বোনেরা এসেছে তাদের সকলকে এখানে স্থান দিয়ে ভালভাবে ব্যবস্থা করা সম্ভবপর নয়। কারণ এখানে স্যাচুরেশন পয়েন্ট এসে গিয়েছে, আমাদের এখানে যে সংখ্যা রয়েছে তাদের বিভিন্ন জায়গায় আরও ভাল ব্যবস্থা করে পাঠানো দরকার এবং ব্যবস্থা এমন হওয়া উচিত যাতে শুধু বাড়ি তৈরি নয় তারা যেন সুখে-সমৃদ্ধিতে ভালভাবে থাকতে পারে" তিনি এই কথা বলে আবার বলেছেন অনেকে একথা বলেন যে বাংলার বাইরে বাঙালি ভাইদের পাঠানো উচিত নয়। আমি মনে করি আমাদের এমন অবস্থা এসেছে বাংলার বাইরে বাংলা ভাষার প্রচার করে বাংলার কৃষ্টি কালচার সমস্ত ভারতবর্ষে যদি ছড়াতে পারি তাহলে তা বাংলার শক্তি বৃদ্ধি করবে এতে কোনও লজ্জার ব্যাপার নাই। এই কথা বিজয় সিং নাহার বলেছিলেন যখন প্রফুল্ল সেন মহাশয় রিলিফ রিহ্যাবিলিটেশন মিনিস্টার। তারপর ১৯৭২ সালে চুরি জোচ্চুরি করে যারা এলেন সেই সিদ্ধার্থশঙ্কর রায়--তিনি কি বলেছিলেন সেটা একবার এখানে বলি ঃ-- তিনি এই অ্যাসেম্বলিতে বক্তৃতা দিয়েছিলেন ..অত্রি..মহামুনি ও রামায়ণ..অরণ্যকান্ড..ঃ-

আশীর্বাদ করিলেন অত্রি মহামুনি।
কহিলেন উপদেশ উপযুক্ত বাণী।।
শুন রাম রাক্ষসপ্রধান এই দেশ।
সদা উপদ্রব করে, দেয় বহু ক্লেশ।।
অগ্রেতে দন্ডকারণ্য অতি রম্য স্থান।
তথা গিয়া রঘুবীর কর অবস্থান।।

এই কথা সিদ্ধার্থশঙ্কর রায় বলেছিলেন তাঁর বক্তৃতায়। বিজয় সিং নাহারও ঐ কথা বলেছিলেন। শুধু তাই নয়, পরবর্তী কালের আলোচনায় অনেক কথা বলা হয়েছে তার মধ্যে

একটি জিনিস আপনাদের সামনে তুলে ধরছি। "আমাদের পশ্চিমবঙ্গে ৭ লক্ষ পরিবার আছে যারা বর্গাদার তাদের জমি নেই অথচ তারা কৃষক। আমাদের পশ্চিমবঙ্গে ৬ লক্ষ ৯৮ হাজার পরিবার আছে যারা কৃষি মজুর তাদের জমির উপর নির্ভর করতে হয় কিন্তু তাদের জমি নেই। তারাও জমি চায়। আমাদের পশ্চিমবঙ্গে মাত্র ৬ বিঘা জমি আছে—শূন্য থেকে ছয় বিঘা পর্যন্ত --প্রায় ৫ লক্ষ ৪২ হাজার পরিবারের। তারা আমাদের কাছে দাবি জানায় যে আমাদের আরও বেশি জমি দেওয়া হোক যাতে আমরা আমাদের সংসারযাত্রা নির্বাহ করতে পারি।" এই কথা প্রফুল্লচন্দ্র সেন মহাশয় সেদিন বলেছিলেন এবং এই কথা বলে তিনি আবার বলেছেন "ইতিমধ্যে আমরা বহু ক্যাম্পের তরফ থেকে দরখাস্ত পেয়েছি যাঁরা স্বেচ্ছায় যেতে চান। যাঁরা স্বেচ্ছায় যাবেন না তাঁরা এখানে থাকতে পারেন, কিন্তু তাঁদের ছয় মাসের ডোল নিয়ে ক্যাম্প থেকে চলে যেতে বলা হবে। আর যাঁরা যেতে চান তাঁরা সেখানে গিয়ে পুনর্বাসনের সমস্ত সুযোগ সুবিধা পাবেন। কাজে কাজেই যারা ক্যাম্পে আছেন তাঁরা যদি ঐ পুনর্বাসন পান তাহলে তাঁদের সর্বাঙ্গীন কল্যাণই হবে আর না গেলে সর্বনাশ হবে।" এই কথা ১৯৫৪—৫৯ সালে প্রফুল্লচন্দ্র সেন মহাশয় বলেছিলেন যখন তিনি রিলিফ রিহ্যাবিলিটেশন মিনিস্টার ছিলেন। আজকে অবরোধের কথা হরিপদবাবু বলছেন কাশীবাবু বলছেন জনতা পার্টির তরফ থেকে আপনারা দেখবেন এই অ্যাসেম্বলির প্রসিডিং সে রয়েছে। আর দুর্নীতির কথা বলেছেন। আমি বলছি সে সম্পর্কে --আমরা দুর্নীতি করি নি ওঁরাই করেছেন। সত্য বাপুলি মাননীয় সদস্য এখানে আছেন তিনি নিশ্চয় জানেন তিনি নিশ্চয় সত্য কথা বলবেন যদিও প্রায়সই তিনি অসত্য কথা বলেন। আমি এটা পড়ছি On a careful consideration therefore of the entire facts and circumstances of the case narrated above I have no hesitation in coming to the conclusion that Shri Santosh Roy exercised influence to secure a job for his sister Kumari Gyyatri Ray under the social welfare Board without any application superseding the claims of many candidates with higher qualifications কারা দুর্নীতি করে? **(ভয়েস : সত্যরঞ্জন বাপুলি : ছাঁটাই করা হয়েছে মিনিস্ট্রি থেকে)** বেশ, ছাঁটাই করেছেন। কিন্তু আমি আর একটা বলি I have, therefore came to the conclusion that shri Chatterjee's influence must have been used in securing the loan for the company in which members of his family including his wife had substantial interest the allegation, therefore, in the amended form in which if has engaged before the commission must be held to have been proved. তাদের হুইপ-এর কি হল? ঐ তো বসে আছেন এবং অশালীন অশোভন ভাষায় বিধানসভাকে নামানোর চেষ্টা করা হচ্ছে এবং মিনিমাম স্ট্যান্ডার্ড পর্যন্ত রক্ষা করা হচ্ছে না, এই কাজ করছেন। একটু আগে তিনি এখানে বসেছিলেন। আপনাদেরই তো ওয়াংচু কমিশনের রিপোর্ট—আপনারা কোন মুখে দুর্নীতির কথা বলেন? মিঃ স্পিকার, স্যার, আমরা দেখছি বহুজাতিক কর্পোরেশনগুলি আছে, একচেটিয়া পুঁজিপাতি আছে, তাদের বিরুদ্ধে সংগ্রাম করতে চাই, লড়তে চাই এবং আমাদের যে সীমিত ক্ষমতা আছে তাই নিয়ে আমরা গ্রামের জোতদার, জমিদারী, কায়েমী স্বার্থের বিরুদ্ধে সংগ্রাম করতে চাই এবং

আমাদের সীমিত আর্থিক ক্ষমতা, সীমিত সাংবিধানিক ক্ষমতা নিয়ে আমরা এর বিরুদ্ধে লড়াই করতে চাই। বিগত ৩০ বছর ধরে যে মানুষগুলি অবহেলিত, লাঞ্ছিত, বঞ্চিত, নির্যাতিত হয়েছে সেই মানুষগুলি যাতে আবার খাড়া হয়ে মাথা উঁচু করে দাঁড়াতে পারে তার জন্য আমাদের এই সীমিত ক্ষমতার মধ্যে থেকেও চেষ্টা করতে হবে। ওরা বেকারদের কথা বলেন। বর্তমান পুঁজিবাদী সমাজে এই সমস্যার সমাধান করা সম্ভবপর নয়। ২৬টি বেকার সংস্থা তারা সংগঠন উদযাপন করেছেন এবং প্রতি বছর ২৮শে মার্চ তারা এই উদযাপন করে আসছেন এবং আমরাও উদযাপন করে আসছি। এই পুঁজিবাদী রাষ্ট্র কাঠামোর মধ্যে আমরা মনে করি এই বেকার সমস্যার সমাধান সম্ভব নয়। তাদের জীবনে হতাশা নামিয়ে এনেছিলেন আপনারা। তাদের জীবনে ধিক্কার দেখে আপনারা তাদের প্রলুব্ধ করে নিজেদের দলের কাজে লাগিয়েছিলেন এবং তাদের যৌবনকে আপনারা কলুষিত করেছিলেন এবং সমাজের বিরুদ্ধে তাদের আপনারাই কাজে লাগিয়েছিলেন। আজকে এই ৫০ টাকা সাহায্য বেশি কিছু নয়। ৫০ টাকার মাধ্যমে যে মানুষগুলি কোমর সোজা করে দাঁড়িয়েছে তাদেরকে আমরা সম্মান, ইজ্জত দিতে পেরেছি। পশ্চিমবাংলার মানুষ আমাদের এই নীতিকে সমর্থন জানিয়েছে। তাই সম্প্রতি ১৫০টি গ্রাম পঞ্চায়েত নির্বাচনের মধ্যে কমিউনিস্ট পার্টি মার্কসবাদী এবং ফ্রন্টের অন্যান্য শরিক দলগুলি মিলিয়ে ১২০টিরও বেশি আসন পেয়েছে। আপনারা মানুষের কাছ থেকে বিচ্ছিন্ন হয়ে যাচ্ছেন এবং বামফ্রন্ট সরকারের পক্ষে ক্রমবর্দ্ধমান সমর্থন দেখা যাচ্ছে। কাজেই সেই সমর্থন নিয়ে, দৃষ্টিভঙ্গি ও নীতি নিয়ে এই বাজেটকে বাস্তবায়িত করার জন্য যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এসেছে তাকে সর্বান্তকরণে সমর্থন করছি। অসংখ্য ধন্যবাদ।

**শ্রী নীহারকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে উপযোজন বিল উপস্থাপিত করেছেন আমি তাকে সমর্থন করছি। এই বিষয়ে দু-চারটি কথা বলার প্রয়োজন আছে বলে আমি মনে করি। স্যার, বাজেট হচ্ছে একটি সরকারের শ্রেণী চরিত্রের প্রতিফলন। এই পুঁজিবাদী সমাজ ব্যবস্থার মধ্যে মৌলিক সমস্যার সমাধান করার ক্ষেত্রে এই বাজেটে কোনও কার্যকর ব্যবস্থা গ্রহণ করা সম্ভব নয়। কিন্তু বাজেটে এমন কিছু ব্যবস্থা অবলম্বন করা যেতে পারে, এমন কিছু কর্মসূচি গ্রহণ করা যেতে পারে যার দ্বারা সমাজের দরিদ্র অংশের কল্যাণ হতে পারে। সেই দিকে লক্ষ্য রেখেই এই বাজেট তৈরি করা হয়েছে এবং সেটা গৃহীতও হয়েছে। আজকে তার উপযোজন এই বাজেট যদি আমরা বিশ্লেষণ করি তাহলে দেখতে পাব সমাজের দরিদ্র অংশের জন্য কিছু কল্যাণ করতে পারছি।

[6-30 – 6-40 P.M.]

স্যার, বিরোধীপক্ষের মাননীয় সদস্যদের আলোচনা দীর্ঘ প্রাক্তন কংগ্রেসি মন্ত্রী, সাত্তার সাহেবের ভাষণও আমি শুনেছি। সেই ভাষণের মধ্যে দিয়ে তিনি আমাদের সরকারের যে কৃষি কর্মসূচি সেই কর্মসূচির সমালোচনা করেছেন। স্যার, গত ৩০ বছর ধরে সাত্তার সাহেবের দল আমাদের দেশে ক্ষমতায় আসীন ছিলেন এবং মাননীয় সাত্তার সাহেব গত ৫ বছর ধরে কৃষিমন্ত্রিত্ব করে গিয়েছেন। তাঁর কৃষিমন্ত্রিত্বের কালে এবং গত ৩০ বছরের

শাসনের ফলে আমাদের দেশে কৃষিক্ষেত্রে কি অবস্থা হয়েছে সেটা একটু বিশ্লেষণ করা দরকার। স্যার, আমরা দেখেছি, গ্রামের ৪ শতাংশ পরিবারের হাতে গ্রামের ৪৬ শতাংশ জমির মালিকানা আছে। গ্রামের ৪৬ শতাংশ লোকের কোনও জমি জমা নেই। সমস্ত পশ্চিমবঙ্গের যে কৃষিজমি এবং সমস্ত পশ্চিমবঙ্গে যে কৃষক তার অর্ধেকের বেশি ভূমিহীন, বর্গাদার এবং ক্ষেতমজুর। সেই অবস্থায় তারা যে সমস্ত উন্নততর পদ্ধতি, প্রথা কৃষিকার্যে প্রয়োগ করেছিলেন তাতে একটি সমীক্ষার মধ্যে দিয়ে দেখছি গ্রামের ধনীক শ্রেণী, তারাই সেটা ভোগ করেছেন এবং তার মধ্যে দিয়ে তারা বলেছেন সবুজ বিপ্লব হয়েছে। স্যার, আমরা দেখেছি উন্নততর প্রথা, পদ্ধতির মধ্যে দিয়ে চাষবাসের কিছু উন্নতি হয়েছে সত্য কথা, উৎপাদনও কিছু বেড়েছে কিন্তু সেই বাড়তি উৎপাদন সাধারণ মানুষের কাজে লাগে নি। আমরা দেখেছি গ্রামের সাধারণ গরিব মানুষের আয়ের ব্যবধান আরও বেড়ে গিয়েছে এবং গ্রামীণ অর্থনীতি আরও দুর্বল হয়েছে। এই বুনিয়াদের উপর দাঁড়িয়ে আমাদের সরকার তার কৃষি কর্মসূচি বাজেটের মধ্যে দিয়ে রেখেছেন। সেখানে সেটা যদি বিশ্লেষণ করে দেখা যায় তাহলে অনেক কিছু জিনিস আমরা দেখতে পাব। স্যার, আজকে বর্গাদার, ভূমিহীন চাষী, ছোটচাষী এদের যদি চাষের নিরাপত্তা আমরা দিতে না পারি, তাদের অর্থনৈতিক দিক থেকে স্বাবলম্বী করতে না পারি তাহলে কোনও কৃষি কর্মসূচিই পশ্চিমবঙ্গে সফল হতে পারে না। আজকে যদি আমরা কৃষি কর্মসূচি এবং ভূমি সংস্কার পাশিপাশি যুগপৎ ভাবে চালাতে না পারি তাহলে সমস্যার সমাধান হবে না· কৃষি কর্মসূচি এবং ভূমি সংস্কার একে অপরের পরিপূরক। তাই এই সরকার কৃষি কর্মসূচি এবং ভূমি সংস্কার এই দুটি কর্মসূচি পাশাপাশি গ্রহণ করেছেন এবং দুটি কর্মসূচি পাশাপাশি চালিয়ে যাচ্ছেন। স্যার, আজকে এই বামফ্রন্ট সরকার যে কৃষিকর্মসূচি গ্রহণ করেছেন তা ভারতবর্ষের অপরাপর রাজ্যে নেই। যারা বর্গাদার তাদের চাষের নিরাপত্তা আমরা দিয়েছি এবং তারা যাতে অর্থনৈতিক দিক থেকে স্বাবলম্বী হতে পারে সেটাও আমরা দেখছি। আমরা তাদের ঋণের ব্যবস্থা করেছি এবং সেই ঋণের সুদ সরকার বহণ করবেন। এইসব কর্মসূচি কার্যকর করার মধ্যে দিয়ে আমরা সমস্ত গ্রামবাংলার যে ভূমিহীন কৃষক, বর্গাদার, যারা আমাদের দেশের কৃষিব্যবস্থার স্তম্ভ তাদের চাষের ব্যাপারে নিরাপত্তা দিতে পারবে। এর মাধ্যমে তাদের অর্থনৈতিক স্বাবলম্বিতা আসবে এবং এই কৃষিকর্মসূচি যা আমরা গ্রহণ করেছি সেটা আমরা ব্যাপক ভাবে রূপায়িত করতে পারব। তারপর স্যার, সেখানে বলা হয়েছে আমরা শস্যবিমা চালু করব। এই কর্মসূচির কথা ভারতবর্ষের অন্য কোনও রাজ্য কল্পনাও করতে পারে না। স্যার, আমরা শুধু ফসলের বিমার পরিকল্পনার কথাই ঘোষণা করিনি সাথে সাথে বলেছি যারা বর্গাদার, ভূমিহীন প্রান্তিক চাষী তাদের যে প্রিমিয়াম দিতে হবে তার একের চার অংশ সরকার দেবেন। সারা ভারতবর্ষের কোনও কৃষি কর্মসূচির মধ্যে আপনারা খুঁজে পাবেন না। বিরোধী পক্ষ থেকে এই সমস্ত দিকগুলি বিচার বিশ্লেষণ করেন নি। তাঁরা শুধু গতানুগতিকভাবে সমালোচনা করেছেন। সমালোচনা করতে হবে কাজেই সেইভাবেই সমালোচনা করেছেন। তাঁরা কোনও মৌলিক প্রশ্নে সমালোচনা করতে পারেন নি। যেহেতু কোনও মৌলিক প্রশ্নের সমালোচনা করার ছিলনা সে জন্য বিরোধী সদস্যদের যে ভূমিকা সমালোচনা করা সেটা তাঁরা পালন করেছেন। আজকে এই যে কৃষি কর্মসূচি আমরা গ্রহণ করেছি। এর সার্থক রূপায়ণ যদি

সঠিকভাবে করতে পারি তাহলে এই রূপায়ণের মধ্যে দিয়ে আমরা গ্রাম বাংলার যে অর্থনীতি সেই অর্থনীতিকে চাঙ্গা করতে পারব যার মধ্যে নিহিত রয়েছে আমাদের দেশের শিল্প বাণিজ্যের সম্প্রসারণ। যে দেশের শতকরা ৮০ ভাগ লোক গ্রামীণ অর্থনীতির সঙ্গে যুক্ত তাঁদের যদি ক্রয়ক্ষমতা এবং আর্থিক উন্নয়ন ঘটাতে না পারি তাহলে দেশের শিল্প বাণিজ্যের প্রসার কখনও হতে পারেনা এবং যেহেতু আমাদের দেশের গ্রামীণ অর্থনীতি ভগ্ন অবস্থায় রয়েছে সে জন্য আমরা দেখেছি যে আমাদের দেশের শিল্পে সংকট আসছে, শিল্প রূগ্ন হচ্ছে এবং তার সংখ্যা ক্রমশ বেড়ে যাচ্ছে। এর হাত থেকে একে বাঁচাতে হলে সমস্ত শক্তি দিয়ে সমস্ত জোট মিলে আমাদের কৃষিক্ষেত্রে প্রয়োগ করতে হবে এবং সরকার সেই দিকটা সব থেকে বড় করে দেখেছেন এবং এই দেখার মধ্যে দিয়ে, এই কৃষি কর্মসূচির মধ্যে দিয়ে সেটা সুপ্রতিষ্ঠিত হচ্ছে। আমাদের সরকার আজকে সমাজের সবচেয়ে দুর্বলতর যে অংশ সেই অংশের উপর দৃষ্টি দিয়েছেন এবং তার মধ্যে দিয়ে আমরা সমস্ত দুস্থ মানুষের এবং পশ্চিমবাংলার ভেঙ্গে পড়া যে অর্থনীতি সেই অর্থনীতিকে চাঙ্গা করতে পারব এবং তার মধ্যে দিয়ে সামগ্রিক ভাবে সেই অর্থনীতিকে আরও বেশি জোরদার করতে পারব।

তারপর শিক্ষা ক্ষেত্রে এঁদের সমালোচনা আমরা শুনেছি। এঁরা প্রাথমিক শিক্ষা সম্পর্কে সমলোচনা করেছেন এবং এই সমালোচনা করতে গিয়ে বলেছেন যে প্রাথমিক শিক্ষা ক্ষেত্রে নাকি আজকে বামফ্রন্ট সরকারের যে নীতি সেই নীতিই অরাজকতা সৃষ্টি করেছে। আমি তাঁদের জিজ্ঞাসা করি যে বামফ্রন্ট সরকারের শিক্ষা নীতি কি? সেটা হচ্ছে যে গ্রামে স্কুল নেই সেখানে আগে স্কুল করতে হবে। প্রাথমিক শিক্ষাকে যদি সাধারণ মানুষের কাছে সহজ লভ্য করতে হয়, প্রাথমিক শিক্ষা যদি ব্যাপ্তি ঘটাতে হয়, গত ৩০ বছরের কংগ্রেস শাসনে যে সমস্ত গ্রামে একটাও বিদ্যালয় হয়নি সেখানকার সাধারণ মানুষের কাছে প্রাথমিক শিক্ষাকে সহজ লভ্য করতে গিয়ে সরকারেকে এই সিদ্ধান্ত গ্রহণ করতে হয়েছে। আমাদের যা কিছু আর্থিক সংগতি আছে তা যদি আমরা কাজে লাগাতে চাই তাহলে যে সমস্ত গ্রামে স্কুল নেই সেখানে আগে আমাদের বিদ্যালয় স্থাপন করতে হবে এবং এটা করতে গিয়ে আমরা দেখেছি যে শহরের আশেপাশে এবং গ্রামে গঞ্জে আনাচে-কানাচে যে অসংখ্য স্কুলগুলি গজিয়ে উঠেছিল, যে প্রাথমিক সংগঠিত স্কুলগুলি গজিয়ে উঠেছিল সেই স্কুলগুলি আজকে সরকার স্বীকৃতি পাচ্ছে না এবং পাচ্ছে না বলে যে সমালোচনা উঠেছে সেটা ওঠাই স্বাভাবিক। প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে ৩০ বছর ধরে যে অরাজকতার সৃষ্টি হয়েছিল, তাকে যদি রোধ করতে হয় তাহলে নতুন যে কর্মসূচি সরকার গ্রহণ করেছেন সেই কর্মসূচিকে প্রয়োগ করতে গেলে সাময়িকভাবে এই সমস্ত অসুবিধাগুলি দেখা দেবে। এই অসুবিধাগুলি বজায় রাখা ছাড়া আর কোনও পথ নেই। শিক্ষা এবং কৃষিক্ষেত্রে—এই যে দুটো মৌলিক প্রশ্ন, সেই প্রশ্ন দুটি সম্পর্কে আলোচনা করে শিক্ষা নীতি বিশ্লেষণ করে যে উপযোজন বিল মাননীয় মন্ত্রী মহাশয় এখানে পেশ করেছেন তাকে আমি সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[6-40 – 6-50 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বিল এখানে পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে বিরোধী দলের বক্তারা যে সব বক্তব্য এখানে পেশ করেছেন সেই সম্পর্কে দু-চারটি কথা আলোচনা করতে চাই। যদিও আমার সময় খুব কম, তাঁরা যে সব কথা বলেছেন, সেইগুলো আমার কাছে মনে হয়েছে অদ্ভুত, অদ্ভুত যুক্তি তাঁরা এখানে খাড়া করেছেন, সেইগুলো আপনার মাধ্যমে তুলে ধরতে চাই। প্রথমে আমি বলব, দীর্ঘকালের মন্ত্রী কংগ্রেস দলের নেতা সাত্তার সাহেব বললেন যে আমাদের অর্থমন্ত্রী ডঃ মৈত্র নাকি ঘাটতি বাজেট বিশারদ, তিনি কিছু করতে পারেন নি, ভবিষ্যতেও কিছু করতে পারবেন না। আমি সাত্তার সাহেবকে জিজ্ঞাসা করতে চাই, অবশ্য উনি এখানে নেই, উনি কি জানেন না ভারত সরকার এতদিন পর্যন্ত কি ভাবে টাকা পয়সা জোগাড় করে এসেছে? প্ল্যানগুলো কিভাবে চলছে, বিভিন্ন রাজ্যে যে প্ল্যানগুলো চলছে তার মোস্ট অব দি স্টেট বাজেটস হচ্ছে ডেফিসিট বাজেট। এই গেল এক দিক। অন্য দিকে আমি একটা হিসাব দিচ্ছি ডেফিসিট ফাইন্যান্সিং-এর হিসাব, কিভাবে ভারত সরকার, তখনকার কংগ্রেস সরকার টাকা জোগাড় করেছে এবং আজকের জনতা সরকারও সেই পথ অনুসরণ করছে। আমরা ডেফিসিট ফাইন্যান্সিং এর যে চিত্র দেখছি সেটা হচ্ছে এই রকম। ফার্স্ট প্ল্যানে ৩৩৩ ক্রোর ডেফিসিট ফাইন্যান্সিং হয়েছে, সেকেন্ড প্ল্যানে এস্টিমেট করা হয়েছিল টুয়েল্‌ভ হানড্রেড ক্রোর ডেফিসিট ফাইন্যান্সিং, সেই জায়গায় তারা করলেন ৯৪৮ কোটি টাকা। থার্ড প্ল্যানে এস্টিমেট করলেন ৫৫০ কোটি টাকা তারা ডেফিসিট ফাইন্যান্সিং করবেন, সেটা তারা অ্যাকচুয়ালি বাড়িয়ে করলেন ১১৩৩ কোটি টাকা। ফোর্থ প্ল্যানে ৮৫০ কোটি টাকা ডেফিসিট ফাইন্যান্সিং করবেন, কিন্তু আসলে সেটা হয়ে গেল, ১২০৩ কোটি টাকা। এই অবস্থা যখন হল ফোর্থ প্ল্যানে এসে, তখন সারা দেশে একটা অর্থনৈতিক সংকট এসে পড়ল ১৯৭৩ থেকে ১৯৭৫ সালে। সেই অবস্থার কথা জানিয়েছেন Crisis in 1973–75 which postponed the process of finalisation of the 5th plan was caused by cumulative deficits. এবং ফিফথ ফাইভ ইয়ার এস্টিমেট করা হয়েছিল এক হাজার কোটি টাকার ডেভেলপমেন্ট প্ল্যানিং করা হবে, সেটা ১৯৭৭ থেকে ৭৯ সালের মধ্যে ৭৫৫ কোটি টাকাতে পৌঁছে গেছে। পরবর্তীকালে এটা ১৩৫০ কোটি টাকা হবে। এই যে টাকাগুলো ভারত সরকার জোগাড় করেছেন এবং বিভিন্ন রাজ্য সরকার এটা করছেন। ফিফথ ফাইভ ইয়ার প্ল্যানের হিসাব, এটা ডেভেলপমেন্ট অ্যান্ড প্ল্যানিং এর রিকয়্যারমেন্ট, সেই রিকয়্যারমেন্ট ফুলফিল করার জন্য এরা কোনও রাস্তা পাননি বলে এটা করতে হল। অর্থনৈতিক নিয়মের যে একটা বড় দিক, এটা সাত্তার সাহেব জানেন না। বিরোধী দলের নেতা কাশীকান্ত মৈত্র তিনি একজন অর্থনীতির ছাত্র, সাত্তার সাহেব অবশ্য অর্থনীতির ছাত্র নয়, তিনি এই সব কথা বলতে পারেন, কিন্তু কাশীকান্ত মৈত্র মহাশয় বললেন-- তিনি অনেক কিছু আশা করেছিলেন অর্থমন্ত্রীর কাছ থেকে, কিন্তু তিনি কিছুই পেলেন না, তিনি কিছু করতে পারেন না, কিছু করতেও পারবেন না। আমি কাশীবাবুকে বলব, স্ট্যাটিসটিক্যাল পারেননি দেখুন, দুচারটে পাতা ওল্টান, আপনি তাহলে দেখতে পাবেন

কিছু করতে পেরেছেন কি পারেননি। প্রথমত এখানে তিনি দেখুন, অ্যানুয়াল প্ল্যান আউটলেস অফ ওয়েস্ট বেঙ্গল—এর ১৫৫ পৃষ্ঠা—এখানে যে স্ট্যাটিসিটিক্যাল অ্যাপেনডিক্সের কথা আমি বলেছিলাম, সেই জিনিস দেখতে পাবেন যে, ১৯৭০ সাল থকে ১৯৭৮—৭৯ সাল পর্যন্ত বাজেটের প্ল্যান আউটলেস কোথায় কোথায় এসেছে। ১০৭০—৭১ সালে প্ল্যান আউটলেস ছিল কোটি টাকার হিসাবে ৫৪.০৮ কোটি; আর ১৯৭৮—৭৯ সালের বাজেটে সেটা হয়েছে ৩৭১.৪০ কোটি। আমি সমস্ত হিসাব দিচ্ছিনা, কারন আমার সময় কম, সব হিসাব দেবার মতো সময় পাবনা। তবুও আমি বলছি যে, এটা অনুগ্রহ করে দেখে নেবেন। অর্থমন্ত্রী ডঃ অশোক মিত্র আর কিছু করতে না পারুন, এই প্ল্যান আউটলে বাড়াতে পেরেছেন। সেই জন্য তাঁকে কিছু প্রশংসা দেওয়া উচিত ছিল। অর্থমন্ত্রী ছাত্র কাশীবাবুর এটা চোখে পড়েনি। দ্বিতীয় কথা হচ্ছে ১৫৩ পাতায় যেটা আছে, সে সম্বন্ধে লক্ষ্মীচরণ সেন মহাশয় বলে গেছেন। কিন্তু তা সত্ত্বেও আমি কাশীকান্তবাবুকে সেই পাতাটি একটু উল্টে দেখতে বলছি, details of developmental expenditure of state of West Bengal এটা খুলুন এবং খুলে এখানে দেখুন। কাশীকান্তবাবুও মন্ত্রী ছিলেন, সাত্তার সাহেবও মন্ত্রী ছিলেন, ভোলানাথ সেনও মন্ত্রী ছিলেন, আমি তাঁদের বলছি ডিটেলসগুলি দেখুন, ডেভেলপমেন্টাল এক্সপেনডিচারের যে লিস্ট দেওয়া হয়েছে—সমস্ত লিস্ট পড়তে গেলে যথেষ্ট সময়ের দরকার হবে, কিন্তু এখানে যে লিস্ট দেওয়া হয়েছে সেটা ১৯৭৫—৭৬ সাল থেকে আরম্ভ করে ১৯৭৬—৭৭, ১৯৭৭—৭৮ এবং ১৯৭৮-৭৯ সাল পর্যন্ত এই ৪ বছরের অঙ্কটা একবার খুলে দেখুন। অর্থমন্ত্রী কিছু করতে পারেন নি। কিন্তু বর্তমান অর্থনৈতিক ব্যবস্থায় তিনি প্রত্যেক ডেভেলপমেন্টাল এক্সপেনডিচার খাতে তাঁরা যে টাকা খরচ করেছিলেন তার চেয়ে বেশি টাকা বরাদ্দ করেছেন। কিছু করেননি অর্থমন্ত্রী? এগুলি চোখ দিয়ে দেখলেই দেখা যাবে যে, এই ভাবে তিনি. এই সীমিত ক্ষমতার মধ্যে এই সমস্ত ডেভেলপমেন্টাল এক্সপেনডিচার, যেগুলিকে আমরা সোস্যাল সার্ভিস বলি সেগুলির ক্ষেত্রে বরাদ্দ বাড়িয়েছেন। সোস্যাল সার্ভিস যদি আজকে ডেভেলপ না করা যায় তাহলে ইকোনমিক ইনফ্রা-স্ট্রাকচার গড়ে তোলা যাবে না এবং তার পরিণতি কি হবে? আজকে যে সংকটের মধ্যে আমরা পড়ে আছি সেই সংকটের চরিত্র যাঁরা জানেন তাঁদের কাছে সেকথা বুঝিয়ে বলবার দরকার পড়ে না। কাজেই এই দুটো দিকে যদি তাঁরা দেখতেন তাহলে ঐসব কথা বলতেন না। তারপর তাঁরা কি বলবেন? আমাদের অর্থমন্ত্রী অনেক বেশি ট্যাক্সের বোঝা চাপিয়ে দিয়েছেন, যার ফলে নাকি একেবারে ঘাড় ভেঙে যাচ্ছে এবং অর্থমন্ত্রী নাকি শুধু স্কুয়িজ করে টাকা বের করে নিয়ে আসছেন। আমি আবার বলি কাশীকান্তবাবুকে অর্থনীতির ছাত্র আপনি আপনি যে তথ্যগুলি আছে সেই তথ্যগুলির ভেতর দেখুন যে, কোন কোন স্টেটে কি কি ভাবে ট্যাক্স করা হয়েছে তার যে হিসাব এখানে দেওয়া হয়েছে, সেটা। সেটা দেখলেই আপনি বুঝতে পারবেন যে, অন্যান্য স্টেটে কি হয়েছে, আর আমাদের স্টেটে কি হয়েছে। আমাদের স্টেটে সেলস ট্যাক্সের ১৯৬৫—৬৬ সালে পরিমাণ কি ছিল এবং ১৯৭৮—৭৯ সালে সেই ট্যাক্সের পরিমাণ কি হয়েছে? আর একটা জিনিস হচ্ছে আমাদের সেলস ট্যাকস ফ্লেকসেবল ট্যাক্স। আমাদের রাজস্বের সেলস ট্যাক্সই হচ্ছে বড় খাত, সেখান থেকে আমরা মোটা টাকা পাই। একমাত্র সেই জায়গায় দেখা যাচ্ছে যে পারসেন্ট হচ্ছে

১৯৬৫—৬৬ সালে ৪৩.২৯% আর সেটা বেড়ে ১৯৭৮—৭৯ সালে ৫৩.৫১% হয়েছে। যাঁরা সেলস ট্যাক্সের চরিত্র যানেন তাঁরা এটা খুব ভাল করে জানেন যে, এটা ফ্লেকসেবল ট্যাক্স এটার কভারেজ এবং রেট পরিবর্তন করে প্রয়োগ করা যায়। ভারতবর্ষে বহু স্টেট আছে যেখানে সেলস ট্যাক্স ইনসিডেন্স আমাদের চেয়ে অনেক বেশি এবং অনেক বেশি টাকা সেলস ট্যাক্সের মাধ্যমে সংগ্রহ করা হয়। আমাদের এখানে অত টাকা সংগ্রহ করা হয় না। যাই হোক না কেন, আমি যেটা বলতে চাইছি যে এটা এক দিক থেকে রিগ্রেসিভ হয় যখন ইনফ্রেশন হয়। তারপর সেটাকে সঠিকভাবে ব্যবহার করতে হয়। এটা অস্বীকার করবার কিছু নেই। কিন্তু এটা প্রগ্রেসিভ ট্যাক্স এবং ফ্লেকসেবল ট্যাক্স সেইজন্য ভারতবর্ষের সমস্ত রাজ্যে এটার উপর বিশেষ করে ব্যক্ত করা হয়েছে, নির্ভর করা হয়েছে।

6-50 – 7-00 P.M.]

এই টাকা তারা এইরকম ভাবে আদায় করেছে। এ ছাড়া যে কটা আমাদের সোর্স অফ রেভেনিউ আছে রাজস্ব প্রত্যেকটি জায়গা থেকে আদায় করেছে। আমি কাশীকান্তবাবুকে বলব, যে, আপনি ১৯৬৫—৬৬ সালের হিসাবটা দেখুন, কত হার ছিল এখন ১৯৭৮—৭৯ সালে কত হার হয়েছে—আমি আর এগুলি পড়তে চাইনা-ঐ একসাইজ থেকে আরম্ভ করে ১০/১২টা আইটেম আছে—কোনওটাই ১০ পারসেন্টের বেশি নয়—৪/৫ একসাইজ হচ্ছে ৮ পারসেন্ট। প্রত্যেকটি জায়গায় ঐ ট্যাক্সের হার ডঃ অশোক মিত্র আমলে কম হারে আদায় হবার কথা বলা হয়েছে। কাজে-কাজেই আজকে ট্যাক্সের হার বা ট্যাক্সের বোঝায় পশ্চিমবাংলার জনসাধারণের হাড় ভেঙ্গে গেল—এইটা একটু অদ্ভুত এবং উদ্ভট কল্পনা। তারপর কাশীবাবু বললেন—এটা আরও বড় কথা বলেছেন—উনি বললেন, ল্যান্ড রিফর্মস চাই, ল্যান্ড রিফর্মস না হলে হবে না এবং তিনি বললেন অর্থমন্ত্রী কোথায় নাকি বলেছেন ল্যান্ড ম্যান রেশিওটা আনফেবারেবল—একথা উনি নাকি স্বীকার করেন এবং উনি বললেন যে এগ্রিক্যালচারের উপর এমফাসিস দিতে হবে। খুব ভাল জায়গায় এসেছেন কাশীবাবু। কাশীবাবু যে কথা বলেছেন--ভারতবর্ষে কেন, পৃথিবীর কোন বুর্জোয়া ইকোনমিস্ট তার বিরুদ্ধে কথা বলেন। তারা বলেছেন এগ্রিকালচারাল ডেভেলপমেন্ট দরকার আগে, কারণ এগ্রিকালচারাল ডেভেলপমেন্ট যদি না হয় সেখানে যদি ইনফ্রাস্ট্রাকচার ঠিকমতো গড়ে তোলা না যায় তাহলে পরে তার অর্থ কি হবে? তার অর্থ হবে ইনডাস্ট্রিয়াল রেভোলিউশন বা ইনডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট সে দেশে হওয়া সম্ভব নয় এবং আমাদের এখানে যেহেতু এগ্রিকালচারাল ডেভেলপমেন্টের ক্ষেত্রে আজকে দেশ বহুদূরে পিছিয়ে পড়ে আছে এবং পিছিয়ে পড়ে থাকার বড় কারণ হচ্ছে যে, পলিটিক্যাল এবং সোস্যাল ফোরসেস আজকে সমাজের মাথায় বসে আছে, রাষ্ট্রের মাথায় বসে আছে এবং কংগ্রেস দল কব্জা করেছেন এবং জনতা দল কব্জা করেছেন। যদিও পৃথিবী শুদ্ধ বুর্জোয়া ইকোনমিস্টরা বলেছেন যে বুর্জোয়া ডেভেলপমেন্টের জন্য যদি তুমি এগ্রিকালচারাল ডেভেলপমেন্ট কমপ্লিট না করো তাহলে সাইফল হয়ে যাবে তোমার গ্রোথ, কিছুতেই তুমি আত্মপ্রকাশ করতে পারবে না। এটা হচ্ছে তাদের উপদেশ—এটা কোনও মার্কসিস্ট ইকোনমিস্টের কথা নয়, এটা কোনও মার্কসিস্ট অর্থনীতিবিদের কথা নয় এটা বুর্জোয়া ইকোনমিস্টের কথা। সুতরাং আমার অবাক

লাগে যখন শুনি ওরা বলেন যে, এরা তো বুর্জোয়া রিপ্রেজেনটেটিভ--এরা সেই পক্ষের প্রতিনিধিত্ব করেন, এই হাউসের ভিতর করেন, এই হাউসের বাইরে করেন। কিন্তু সেই বুর্জোয়া ইকোনমিস্টরা যে কথা বারবার বলেছেন যে এলিমেনটারি লস অফ ইকোনমি--এটাতো যে ল্যান্ড লেবার এবং ক্যাপিটাল--এইযে ফ্যাক্টরস--ল্যান্ডকে যদি তুমি সেইভাবে কাজে লাগাতে চাও তাহলে ল্যান্ড, লেবার এবং ক্যাপিটাল--সেইভাবে লাগাতে হবে, সেইভাবে প্রয়োগ করতে হবে। আজকে যদি সেখানে প্রপারলি আমরা লাগাতে না পারি তাহলে পরে সেখানে প্রডাকশন স্টাইফন্ড হবে সেই প্রডাকশন স্টাইফন্ড হওয়ার মানে হচ্ছে সারা দেশ একটা ডেডলকের মধ্যে গিয়ে পড়বে। সুতরাং উনি তো নতুন কথা কিছু বললেন না। আমি বলেছি ইয়েস, এইটাতো প্রাথমালি টাস্ক কিন্তু এটা করতে গিয়ে বড় যে কথা সেটা হচ্ছে ইনস্টিটিউশনাল চেঞ্জের দরকার হবে এগ্রিকালচারাল সেক্টরে। সেখানেই দেখা যাচ্ছে বিরোধ--এরা যে কথা বলছেন আমি ওদেরকে বলছি, এ কংগ্রেস দলকে বলছি--আপনাদের যারা এক্সপার্ট ইকোনমিস্ট তারা যে কথা বলছেন সেকথা কিন্তু আপনারা আর মানতে রাজি নন--Even you do not know what is your class interest. তখন ইনডিভিজুয়ালিস্ট খুঁজে বেড়াচ্ছেন--কার কত জমি আছে, কি করে সেটা রক্ষা করব--সেই জিনিসটার প্রাধান্য পাচ্ছে এবং সেইভাবে আপনারা গোটা জিনিসটাকে ভন্ডুল করে দিয়েছেন গত ৩০ বছর ধরে এবং তারজন্য কি হয়েছে? কোথাও হয়নি। আর এখন চেঁচাচ্ছেন বিদ্যুৎ কোথায় গেল, বিদ্যুৎ কোথায় গেল বলে, গত ৩০ বছর ধরে যারা এগ্রিকালচারাল ডেভেলপমেন্ট করতে পারল না, যারা ইনফ্রাস্ট্রাকচার গড়ে তুলতে পারল না তাদের মুখে এই কথা শোভা পায়? ইডাস্ট্রির জন্য ডেভেলপ করেনি--ইনডাস্ট্রি ডেভেলপ করা সম্ভব নয় যদি ঐ কাজটা না করি এবং সেইজন্য অন্য সেক্টরের কথা ছেড়ে দিন, ইন্ডাষ্ট্রির যেটা কোর সেক্টার বলে সেই কোর সেক্টরের মধ্যে সব চাইতে যেটা বড় জিনিস সেটা হচ্ছে পাওয়ার গ্রোথ। পাওয়ার গ্রোথ মানে হচ্ছে কোল অ্যান্ড ইলেক্ট্রিসিটি ডেভেলপ--সেটা আপনারা ডেভেলপ করতে পারেন নি, স্টিল ডেভেলপ করতে পারেন নি, সিমেন্ট ডেভেলপ করতে পারেন নি, হেভি কেমিক্যাল ডেভেলপ করতে পারেন নি। এই যে কোর সেক্টর এই কোর সেক্টরের ও আপনারা ডেভেলপ করতে পারেন নি। কারন সেখানে ইনস্টিটিউশনাল চেঞ্জের মধ্যে ভোলাবাবু কাদের হয়ে ওকালতি করছেন সেটা বুঝতে পারা গেল না। ওঁর বক্তৃতা শুনে মনে হল হাইকোর্টের ব্যারিস্টারের চেয়েও মফঃস্বলের উকিল ভাল সওয়াল করেন। অর্থনৈতিক দিক নিয়ে আলোচনা করতে গিয়ে এমন সব কথা বললেন যা শুনে অবাক হয়ে গেলাম। অথচ ওঁরাই নাকি লক্ষ লক্ষ টাকা কামাই করেন। মনে হচ্ছে একথা ঠিক যে সত্য সেলুকাশ কি বিচিত্র এই দেশ। এইসব হচ্ছে বুর্জোয়াদের প্রতিনিধি। সেইজন্য দেখছি ইনস্টিটিউশনাল change in agricultural sector-forthest from truth আজকে বর্গাদার রেকর্ড করতে আপত্তি করছেন, বর্গা রেকর্ড করলেন কিভাবে এটা একটা ফেট অ্যাকম্পনি কে রামের জমি শ্যাম চাষ করছে এই শ্যাম যে চাষ করছে এটাই রেকর্ড করতে আপত্তি বিকজ of your class interest এইটুকু করতে দিতেই তাঁরা রাজি নন, আমার সময় কম, তা না হলে আরও অনেক জিনিস বলতে পারতাম, আজকে আপনারা দেশকে কোথায় নিয়ে গেছেন? যেটুকু ডেভেলপমেন্ট করেছেন লাস্ট ৩০ বছর ধরে তাতে

কোনও ফল হয়নি। কিভাবে দেশের জনসংখ্যা বৃদ্ধি হচ্ছে সেটা একবার চিন্তা করুন। একটা বুর্জোয়া গণতান্ত্রিক দেশে যা হয় সেইভাবেই দেখা যাচ্ছে আমাদের এখানেও সমস্ত জিনিস ডেডলক হয়ে গেছে কিন্তু একটা জিনিস ঠিক আছে সেটা হচ্ছে জনসংখ্যা বৃদ্ধি। খাদ্যোৎপাদনের যদি হিসাব নিই, সোস্যাল সার্ভিস যদি বিচার করি তাহলে দেখব স্কুল, হাসপাতাল, কৃষি, সেচ যাই হোক না কেন সবগুলিই কোনও কার্যকর হচ্ছে না। দশ বছরের এই যে হিসাব দেওয়া হয়েছে তা থেকে দেখা যাবে ১.২ পারসেন্ট হারে দশ বছরে পপুলেশন বৃদ্ধি হয়েছে এবং আমাদের পশ্চিমবাংলায় তার চেয়ে বেশি বেড়েছে, অর্থাৎ যে পরিমাণ খাদ্যোৎপাদন হচ্ছে তার তুলনায় পপুলেশন অনেক। স্কুল যা হচ্ছে পপুলেশন তার চেয়েও বেশি বাড়ছে, সেচ হচ্ছে ফরটি, সিক্সটি পারসেন্ট ডবল ক্রপিং হয়ত ২৫ পারসেন্ট বাকিটা সিঙ্গল ক্রপ এলাকা, কিন্তু যেটুকু এগ্রিকালচার প্রোডাকশন হচ্ছে তার চেয়ে এগ্রিকালচার ফ্যামিলি বড় হয়ে যাচ্ছে, এর ফলে ফুড রিকোয়ারমেন্ট মিট করতেই সব শেষ হয়ে যাচ্ছে। র মেটিরিয়ালের কোনও প্রশ্নই সেখানে আসে না, অর্থনীতির ছাত্র হিসাবে এই জায়গাটা আমাদের দেখতে হবে, অর্থাৎ ৩০ বছর ধরে আসার পর আমরা কোন জায়গায় এসে দাঁড়িয়ে আছি সেটা বিচার করতে হবে। এক্ষেত্রে অর্থমন্ত্রী যে বিল এনেছেন এবং সেই বিলের দ্বারা যেটুকু ফিলিপ দিতে পেরেছেন তাতে আমি মনে করি দ্যাট ইজ এবং এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমি শেষ করছি।

[7-00 – 7-10 P.M.]

**শ্রী রেণুপদ হালদার ঃ** মাননীয় সভাপাল মহাশয়, অ্যাপ্রোপ্রিয়েশন বিল আলোচনায় সরকার পক্ষ এবং বিরোধীপক্ষের অনেক বক্তব্য শুনলাম। আমি প্রথমেই খাদ্যমন্ত্রী আজকে কেরোসিন সম্পর্কে যে বিবৃতি দিয়েছিলেন সেই সম্পর্কে একটা কথা বলতে চাই। কেন্দ্রীয় সরকারের বাজেটে কর বৃদ্ধি করার ফলে কেরোসিনের মূল্য বৃদ্ধি হয়েছে। আজকে দেখা যাচ্ছে যেখানে ১ টাকা ২৬ পয়সা লিটার ছিল সেখানে ১০ পয়সা কর বৃদ্ধির ফলে দাম ১ টাকা ৩৬ পয়সা হওয়া উচিত। আবার রাজ্য সরকারের পক্ষ থেকে দু'পয়সা বাড়িয়ে দেওয়া হয়েছে। আমি বলছি রাজ্য সরকারের পক্ষ থেকে দু'পয়সা বাড়ানোর ফলে সাধারণ মানুষ দুর্বিষহ অবস্থার মধ্যে পড়ে যাবে। বিদ্যুতের অভাবের জন্য সারা দেশে কেরোসিনের চাহিদা বেড়েছে। কেরোসিন বাজার থেকে উধাও হয়ে যাচ্ছে এবং মাঝে মাঝে যাও পাওয়া যায় তাও অতিরিক্ত মূল্য দিয়ে সংগ্রহ করতে হচ্ছে, এই যে বাস্তব পরিস্থিতি এটা দূর করবার জন্য খাদ্যবিভাগ থেকে যে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে তাতে কোনও আশার আলো দেখতে পাওয়া যাচ্ছে না। বিদ্যুৎ সম্পর্কে অনেক কথা বলা হয়েছে বিদ্যুৎ সংকট অনেক আগে থাকতেই চলছে। কিন্তু আজকে বিদ্যুতের অবস্থা যেখানে এসে দাঁড়িয়েছে তাতে সমস্ত জনজীবনকে বিপন্ন করে তুলেছে। বিদ্যুতের অভাবে কারখানার শ্রমিক লে-অফ হচ্ছে ছাঁটাই হচ্ছে শিফট বন্ধ হয়ে যাচ্ছে, পানীয় জল এবং কৃষি ক্ষেত্রে জলসরবরাহ হচ্ছে না। বিদ্যুতের এই অবস্থা দূর করবার জন্য সরকার পক্ষ থেকে যে দাওয়াইয়ের কথা ঘোষণা করা হয়েছে তাতে কারখানায় দুদিন করে ছুটি থাকবে কিন্তু এই ব্যবস্থা করলে শ্রমিকদের দুরবস্থা বাড়বে, তারা ছাঁটাই হয়ে যাবে আবার বলা হয়েছে সন্ধ্যা ৬টার পর

থেকে সমস্ত দোকান বন্ধ করা হবে এ জিনিস করলে অনেক কর্মচারী কাজ থেকে ছাঁটাই হয়ে যাবে। আজ যেভাবে চুরি, ডাকাতি বাড়ছে তাতে বিদ্যুৎ বন্ধ হয়ে গেলে চুরি, ডাকাতি আরও বাড়বে। সেজন্য আমি মনে করি হাসপাতাল, স্কুল, কলেজ দুগ্ধ সরবরাহ, পানীয় জল সরবরাহ ইত্যাদি ক্ষেত্রে বিদ্যুৎ সরবরাহের গ্যারান্টি করা দরকার। প্রয়োজন হলে আলাদা সার্কিট করে এই সমস্ত বিশেষ, ক্ষেত্রেগুলিতে বিদ্যুৎ সরবরাহ করার ব্যবস্থা করা দরকার এবং বিদ্যুৎ ছাঁটাইয়ের দিক বিবেচনা না করে যাতে বিদ্যুৎ উৎপাদন বাড়ে, তার সংকটের কি করে সমাধান করা যায় তারজন্য সরকারের পক্ষ থেকে ব্যবস্থা হওয়া দরকার। তারপর সুস্বাস্থ্য দপ্তরে আমরা দেখছি হাসাপাতালে ঔষধ পাওয়া যায় না, বহু হাসপাতালে ডাক্তার, নার্স পাঠানো যাচ্ছে না, ঔষধপত্র রোগির পথ্যের ব্যবস্থা হচ্ছে না, চিকিৎসার সুষ্ঠ ব্যবস্থা হচ্ছে না। এই যেখানে পরিস্থিতি সেখানে গত বছরের বাজেট থেকে এই বছরের বাজেটে ৪ কোটি ১ লক্ষ টাকা কম ব্যয়বরাদ্দ ধরা হয়েছে। যেখানে এই সমস্ত জায়গায় ভাল নার্স, ডাক্তার দেওয়া প্রয়োজন সেখানে যাচ্ছে না, টি.বি.রোগির সংখ্যা দিনের পর দিন বেড়ে যাচ্ছে। তাদের চিকিৎসার জন্য এক্স-রে তুলবার জন্য সুদুর গ্রাম থেকে তারা শহরাঞ্চলে চলে আসছে। যাতে প্রতিটি হাসপাতালে এক্স-রে মেশিন দেওয়া যায় তার ব্যবস্থা থাকা দরকার। এই টি.বি. রোগিদের জন্য অতীতে পূর্বতন সরকার একটা সিদ্ধান্ত নিতে চলেছিলেন যে যারা টি.বি. রোগি তাদের শুধু ঔষধপত্র ধরলে হবে না তাদের পথ্যের ব্যবস্থা করা দরকার, তারাই তাদের পথ্যের জন্য মাসিক কিছু সাহায্য করা দরকার। আমি দেখছি বর্তমান বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে টি.বি. রোগিদের পথ্যের জন্য কিছু আর্থিক সাহায্যের ব্যবস্থা করা হয় নি। টি.বি. রোগি যারা হাসপাতাল থেকে চিকিৎসিত হয়ে ফিরে আসবে তাদের ২৫০ টাকা দেওয়ার জন্য বলেছেন এবং তারজন্য ফর্ম দেওয়া হয়েছে, তারা দরখাস্ত করেছেন, তারপর দেখা যাচ্ছে তাদের মৃত্যুর পরে সেই টাকা যাচ্ছে, কখনও তারা জীবিত অবস্থায় এই টাকা পায় না। সেই টাকা দিয়ে যাতে একটা ব্যবসা-বাণিজ্যের মধ্য দিয়ে তাদের জীবিকা অর্জনের ব্যবস্থা হয় তার কোনও সুষ্ঠ ব্যবস্থা নেই। তারপর বৃত্তি-কর আপনারা চাপিয়েছেন, বিলও পাস হয়েছে। এই বিলের সময় আমি বলেছিলাম, আজকে আবার বলি এই বৃত্তি-কর আপনারা তুলে নিন। বড়লোকদের ঘাড়ে করের যে ব্যবস্থা রয়েছে সেই কর তাদের উপর আরও বেশি করে ধার্য করুন। এই বৃত্তি-কর যাদের দিতে হচ্ছে তাদের নানাভাবে ট্যাক্স দিতে হচ্ছে, সেজন্য এই বৃত্তি-কর যাতে তাদের উপর আর না চাপে তারজন্য আমি অনুরোধ করছি। এরপর আমি কুটির শিল্প সম্পর্কে বলতে চাই। যে সমস্ত গ্রামীণ কুটির শিল্প আছে যেমন বীরভূম জেলার রামপুরহাটে যে সমস্ত রেশম বয়ন শিল্পীরা রয়েছে তারা সংখ্যায় প্রায় ৩ হাজারের উপর, তাদের সম্পর্কে কোনও ব্যবস্থা করা হয়নি। ১৫/১৬ ঘন্টা কাজ করার পর তারা মাত্র ২ টাকা থেকে ২।। টাকা মজুরি পায়। সেখানে নিম্নতম মজুরি আইন চালু করা হয়নি। সেখানে যারা বড় বড় ব্যবসায়ী রয়েছে তাদের ঠকায়। তাদের সেই ঠকানোর হাত থেকে মুক্ত করা দরকার। যারা গুটিপোকা তৈরি করে ১২৮০ টি গুটি, সেই গুটি বিক্রি করে ৫ টাকা থেকে ২০ টাকার মধ্যে, সেই গুটি নিয়ে কম পয়সায় সূতা তৈরি হয়, সেই সূতা তাঁতিদের কাছে গিয়ে কম পয়সায় কাপড় তৈরি হয়। এদের সম্পর্কে মিনিমাম ওয়েজ চালু করার কোনও ব্যবস্থা নেই।

[7-10 – 7-20 P.M.]

অথচ এর থেকে বড় বড় ব্যবসায়ীরা প্রচুর মুনাফা অর্জন করছে এবং সাথে সাথে এই শিল্প বিদেশ থেকে প্রচুর বৈদেশিক মুদ্রা অর্জন করছে। সুতরাং এই শিল্পীরা যাতে তাদের ন্যায্য মজুরি পায় তার ব্যবস্থা করা দরকার। এবং তারা যে সংস্থায় কাজ করছে সেখানেই যাতে তারা নিয়োগপত্র পায় তার ব্যবস্থা করা দরকার। পুরুলিয়া জেলাতে এরকম রয়েছে এবং রঘুনাথপুরেও এরকম তাঁত শিল্প রয়েছে। আমরা দেখেছি সেখানে যারা উইভার, রিলার হিসাবে রয়েছে তাদের সম্পর্কে এরকম ব্যবস্থা ছিল তাদের ছাঁটাই করে দিয়ে সেখানে নতুন করে লোক নেওয়া হচ্ছে। পূর্বে যারা ছিল তাদের ছাঁটাই করে দিয়ে সেখানে নতুন করে লোক নেওয়া হয়েছে। ডিভিসি-র জলাধার তৈরি করা হয়েছে এবং পুরুলিয়া জেলার নিতুরিয়া এবং রঘুনাথপুরে ডিভিসি-র জলাধার তৈরি হয়েছে। এই জলাধার তৈরি করার সময় যে সমস্ত জমি অ্যাকুইজিশন করা হয়েছিল তাতে যাদের জমি পড়েছিল তাদের আশ্বাস দেওয়া হয়েছিল যে, তারা তাদের জমির মূল্য পাবে, সেখানে জলসেচের ব্যবস্থা হবে এবং তারা চাকুরি পাবে। দুঃখের সঙ্গে জানাচ্ছি এই যে প্রতিশ্রুতিগুলি দেওয়া হয়েছিল সেগুলি কিন্তু পালন করা হয়নি এবং চাকুরি দেওয়া তো দূরের কথা, তাদের চাষের জন্য জল পর্যন্ত দেওয়া হয়নি। কাজেই আমি অনুরোধ করছি যাদের জমি অ্যাকুইজিশন করা হয়েছে তাদের বাড়ির ছেলেরা যাতে চাকুরি পায় তার ব্যবস্থা করুন এবং সেখানে যাতে সেচের জল যায় এবং সেখানে যাতে ইলেক্‌ট্রিফিকেশনের ব্যবস্থা হয় সেই দিকে লক্ষ্য রাখুন। তারপর, পরিচ্ছন্ন প্রশাসন সম্বন্ধে এখানে অনেক কথা বলা হয়েছে। আমরা এর আগে দেখেছি ডায়মন্ডহারবারের এস.ডি.ও. সুমন্ত চৌধুরিকে চরবেরিয়াতে ট্রান্সফার করা হয়েছে। এই ভদ্রলোক অ্যাডালটারেশন কেস-এ পড়েছেন অথচ তাঁকে পানিশমেন্ট দেবার ব্যবস্থা করা হয়নি বা তাঁর বিরুদ্ধে কোনও রকম শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়নি। তারপর, যে সমস্ত সরকারি কর্মচারিদের হাত দিয়ে এই টাকা ব্যয় করা হবে সেই সমস্ত সরকারি কর্মচারিদের অতীতের ব্যবহার মানুষ জানে। এঁরা সকলেই কো-অর্ডিনেশন কমিটির মধ্যে রয়েছেন এবং তাঁরা মনে করছেন হাতে সরকার রয়েছে কাজেই আমাদের যা ইচ্ছা সেইমতো ব্যবহার করব। আমি তাঁদের দৃষ্টিভঙ্গি পাল্টাতে বলছি এবং তাঁরা যেন সঠিকভাবে তাঁদের কাজকর্ম করেন। তারপর, এই অ্যাসেম্বলির মধ্যে কিছু কিছু কর্মচারী রয়েছে যাদের বলা বয় সেশন্যাল অর্থাৎ অ্যাসেম্বলি যখন চালু হয় তখন তাঁরা ভর্তি হন এবং অ্যাসেম্বলি শেষ হলেই তারা আবার চলে যান। তারা টেমপোরারি হিসাবে ৭/৮/১০ বছর পর্যন্ত এখানে রয়েছে। আমি অনুরোধ করছি এই সমস্ত বেকারদের পার্মান্যান্ট করার ব্যবস্থা করুন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবীপ্রসাদ বসু :** মাননীয় সভাপাল মহাশয়, আজকে মাননীয়. অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট বিল এনেছেন সেই বিলকে সমর্থন করছি আন্তরিক উষ্ণ অভিনন্দন জানাচ্ছি। সাধারণ মানুষের একান্ত প্রয়োজনীয় জিনিসপত্রের উপর কর হ্রাস করে তিনি সর্বপ্রথম সারাভারতের সাধারণ মানুষের কাছে যে ব্যাপক ভাবে প্রয়াস নিলেন এবং প্রথম ভারতবর্ষে সমস্ত অঙ্গরাজ্যের মধ্যে এই পশ্চিমবাংলায় প্রথম তারজন্য তাঁকে আরেকবার ধন্যবাদ জানাচ্ছি।

এই সর্বস্তরের জনসমাজের যে ব্যাপক কল্যাণসূচি তিনি গ্রহণ করেছেন সেই সম্পর্কে আমি পরে আলোচনা করব। এখন আমি একথা বলতে চাই যে অর্থমন্ত্রী কি অনুধাবন করেছেন বিরোধীদলের এত উষ্মার কারণ কি? বিরোধীদল যে সমাজের এবং যে শ্রেণীর প্রতিনিধিত্ব করেন সেই সমাজের কণ্ঠস্বরই তাঁদের কণ্ঠ থেকে ধ্বনিত হচ্ছে। এটা তাঁদের কথা নয়, এটা হচ্ছে 'হিজ মাস্টারস ভয়েস' যেটা আমরা এই হলের ভিতর শুনছি। এখন আমি ওদের কথা বলি। কাশীবাবু যেভাবে বলে গেলেন ছাত্রবয়সে স্যার, শিশিরবাবুর অভিনয় দেখতে গিয়েছিলাম, পাশের বন্ধু বললেন এই এইবার চুপ করে শোন শিশিরভাদুড়ির ফিলিং চেপে গেছে, এই শিশিরভাদুড়ি কত কি বলবে দেখ। আর আজ এখানে দেখলাম কাশীবাবুর সেই ফিলিং চেপে গেছে অনেক কিছু বলে গেলেন যার ভিতর কোনও সারবস্তু নেই। যেমন তিনি বলে গেলেন সাড়ে চার কোটি টাকা গৃহ নির্মাণ বাবদ অর্ধেক টাকাও এখন আমরা পেলাম না এইজন্য রাইটার্স বিল্ডিংয়ে মাননীয় মন্ত্রী রাধিকা ব্যানার্জি মহাশয়ের ঘরে ঘুরতে ঘুরতে জুতোর শুকতলা ক্ষয়ে গেল। মার্চ মাস চলে গেল সে টাকা আর কবে পাব, গৃহ নির্মাণ বাবদ সেটাকে আর কবে পাব? কাশীবাবু ফিলিংয়ের মাথায় একটা সত্য কথা বলে গিয়েছেন যে জনতাপার্টির প্রধানমন্ত্রী মুরারজি দেশাইয়ের লবির লোক তিনি নন। তিনি তাঁর বিরোধী। তিনি তাই বলেছিলেন সি.পি.এম মানে কমিউনিস্ট পার্টি অফ মোরারজি দেশাই। তার যে মোরারজি দেশাইয়ের উপর বিরাগ সেটা তিনি প্রকাশ করে ফেলেছেন। আগের বার বলেছিলাম তিনি আদা, কাঁচকলা, সন্দেশ, ক্ষীরের তৈরি মাল। এখানে অনেকে বলেছেন এখানে বিদ্যুতের প্রচন্ড সংকট এবং তার ব্যর্থতা, আমি বলছি এই বিরোধী দলগুলির সম্মিলিত যে নেতা তিনি হচ্ছেন আনন্দবাজর পত্রিকা। এই নেতা সিদ্ধার্থবাবুর সমালোচনা করতে গিয়ে বিদ্যুৎ সংকটের কারণ সম্বন্ধে কি বলেছেন সেই নেতার লেখা থেকে পড়ে দিতে পারেন, তা হলে দ্বিতীয় বার আর কোনও কথা বলার দরকার পড়বে না। আর সংবাদপত্রের স্বাধীনতায় হস্তক্ষেপ করা হয়েছে বলেছেন মরিচঝাঁপিতে ঢুকতে না দিয়ে। সংবাদপত্রের স্বাধীনতা মানে মরিচঝাঁপিতে ঢুকে তাদের লাইন দেওয়া নয়, যেমন বিরোধীদল আনন্দবাজারে লাইন দেন, প্রতি কথা তাঁরা আনন্দবাজারের লাইনে দেখে এই হাউসে এসে বলেন আমরা যারা সকালে আনন্দবাজার পড়ে আসি এখানে এসে দেখি তাঁরা তাই বলছেন, তাই লাইন দেবার জন্য তাদের মরিচঝাঁপিতে যেতে দেওয়া হবে না।

[7-20 – 7-30 P.M.]

এটা ওঁরা জেনে রাখুন। এখন সভাপতি মহাশয়, অর্থমন্ত্রী মহাশয়ের কিছু সমালোচনা আমাকে করতেই হবে, বিশেষ করে কর আরোপ সম্পর্কে। আপনারা জানেন উনি খ্যাতিমান অর্থমন্ত্রী, আমি জানি উনি এছাড়াও সুসাহিত্যিক যেটা আপনারা হয়তো অনেকেই জানেন না, তাই দুঃখিত হই যে কেউ কি ওমরটেখয়াম পড়েনি? যদি পড়ে থাকেন তাহলে সুরা এবং শাকির উপর কর বসিয়ে দিলেন? মর্মবেদনার কারণটা তো ঐখানেই। অর্থমন্ত্রী মহাশয় কি ভেবেছিলেন যে সুরা এবং শাকির উপর কর বসিয়ে দিলেই দক্ষিণেশ্বরের সেই পাগলা ঠাকুরের মতো সুরা শাকি সুরা বলে ওঁরা দুটোই ধূলায় নিক্ষিপ্ত করবেন? তা না বরং ধূলায় পড়ে গেলে ওঁরা যাদের প্রতিনিধি তারা ধূলা থেকে তুলে সুরা এবং শাকির সর্বাঙ্গ লেহন

করলেন জিভ দিয়ে, ফেলে দেবেন না এবং মর্মদাহের সেটা একটা প্রচন্ড কারণ। অর্থমন্ত্রী মহাশয় কি রবীন্দ্রনাথ পড়েননি ইহার চেয়ে হতেম যদি আরব বেদুইন, চরণ তলে ধুসর মরু দিগন্ত বিলীন। সেখানে আরবীয় অশ্বের চেয়ে কবির স্বপ্ন তীব্র-গতি সম্পন্ন আরবীয় অশ্বপৃষ্ঠে আহরণ করার রোমাঞ্চ অনুভব করা। তা এখানে যদি কেউ পশ্চিমবাংলায় ভিকটোরিয়া মেমোরিয়াল ছেড়ে দিয়ে সবুজ ঘন আচ্ছাদিত মাঠে সেই আরবীয় অশ্বের তীব্র গতিবেগে রোমাঞ্চ অনুভব করেন, তার উপর কর আরোপ করলে ওঁরা যাদের প্রতিনিধি তাদের মর্মবেদনা, মর্মদাহ হবে বই কি। আর থেকে থেকে, ভেবে ভেবে শেষকালে রবার ফোমের গদীর উপর ট্যাক্স বসিয়ে দিলেন? অর্থমন্ত্রী মহাশয় কি জানেন না যে নীল রক্তের আধিকারিকরা ঐ রবার ফোমের শয়ন শয্যায় শুয়ে আগামী দিনের নীল রক্তের প্রশাসন সম্ভাবনার সৃষ্টি করে থাকেন তার উপর কর বসিয়ে দিলেন? তাহলে তো এটা হাইড্রোজেন বোমার বিষফোরণ হয়ে যাবে। অতটা যে হয়নি, এটা আমাদের ভাগ্য বলে মনে করি। বৃত্তিকর নিয়ে অনেক কোলাহল করছেন। বৃত্তিকর সরকার কর্মচারী শিক্ষক প্রভৃতি যাদের টাকা বাড়িয়ে দেওয়া হল তাদের কাছ থেকে সামান্য একটু নিয়ে নেওয়া হল। আর বাকি যারা ভোলাবাবুর মতো, কাশীবাবুর মতো বড় আইনজীবী, বড় ব্যবসায়ী, তাদের কাছ থেকে তাদের দুঘন্টার রোজগারের সামান্য একটু নিয়ে নেওয়া হয়েছে বৃত্তিকর হিসাবে তাতে এত মর্মদাহের কারণ হতে পারে? তাদের দেওয়া সেই অংশে দরিদ্র জনসাধারণের সেবায় ব্যবহৃত হবে এ বিষয়ে কোনও সন্দেহ নেই। তবুও এই সংবিধান বহুবার বিভক্ত হয়েছে। বহুরূপে সম্মুখে তোমার ছাড়ি কোথা খুঁজিছ ঈশ্বর। তারা মূলত তো এক, অদ্বৈত ভেদাভেদ--মূলে এক। এই সংবিধান তো তাঁরা রচনা করেছিলেন, সেই সংবিধান বলে দিয়েছে ২৫০ টাকার বেশি বৃত্তি কর আদায় করা যাবে না। এটা যদি তুলে নেওয়া হয় তাহলে আরও বড় বাজার, কালোয়ার পট্টি থেকে বাংলা দেশের সমস্ত প্রয়োজনীয় বৃত্তিকরের টাকা আদায় করে দিতে পারবও, অন্য কারও উপর বৃত্তি কর বসানোর দরকার হবে না। এখন এবার বলব, প্রমোদ কর সম্পর্কে। তো, ১০ টাকার টিকিট কেটে প্রিয় সঙ্গীনিকে সঙ্গে নিয়ে, আরও একটা ১০ টাকার টিকিট কেটে যারা প্রমোদ উপভোগ করতে যান, আর রিসোর্সের সময় আরও ১০ টাকা রেস্টুরেন্টে খরচ করেন তাদের প্রমোদের যদি একটা টাকা অংশ হিসাবে গ্রহণ করে থাকেন অর্থমন্ত্রী তাহলে তিনি কি খুব অপরাধ করেছেন বলতে পারেন। তিনি বেরসিক, কিন্তু অপরাধ করেছেন বলে তাঁকে বলা যায় না। এঁরা আজকে ওই পর্যায় থেকে সরে গিয়ে ব্যক্তিগত আক্রমণের পর্যায়ে গিয়ে পৌঁছেছেন। এটা নিসন্দেহে নিন্দার যোগ্য। ভোলাবাবু এখন এখানে নেই, কিন্তু ওখানে বসে শুনছেন আমি দেখে এসেছি। অতএব তাঁকে বলি তিনি শুনুন। তিনি কেবল থেকে থেকে এস.ডি.ও করেছেন সেই কথাটা বারবার বলছেন। ভোলাবাবুর এখন যেটা বয়স সেটা দ্বিতীয় যৌবনের বয়স। এই সময় লোকে সংযমের দড়িদড়া ছিঁড়ে ফেলে। এই সময়ে উনি বারবার ওই কথাটা কেন বলছেন, জানি না। যদি ওটা মেনেই নিতে হয়, এই চরিত্রটা কি তাহলে গভর্নমেন্টের চরিত্র। তাই যদি হয়, তাহলে ভোলাবাবু, আপনার সেই বুসুম ফ্রেন্ড, যিনি নাকি যা পেতেন তার অর্ধেক আপনাকে ভাগ না দিয়ে খেতেন না বলে প্রবাদ আছে, তারই প্রাইভেট প্রকোষ্ঠে শ্রী সুনীতি চট্টরাজ ঢুকে গিয়ে সেই বোতাম খোলা অবস্থায় কাকে দেখে

এসেছিলেন। তাহলে তার ভাগও কি আপনাকে দিয়েছিল। আপনার সরকারের চরিত্রটা কি তাহলে তাই? তাও কি বলে বেড়াব? সাত্তার সাহেব আপনি এই রকম ব্যক্তিগত আক্রমণ ছাড়ুন। আপনার একান্ত নিকট আত্মীয়, অত্যন্ত ঘনিষ্ঠ আত্মীয়, আপনার কৃপায় যিনি চাকরি পেয়েছেন যে হবিবুর রহমান, যাকে সেই নবদ্বীপ ব্লক থেকে পদাঘাতে বিতাড়িত করা হয়েছেন, তার সম্বন্ধে অনেক জারি-জুরি জানা আছে, কেমন করে শিডিউলড কাস্ট মেয়েকে ভাঙ্গিয়ে নিয়ে গিয়ে ঘর বাঁধেন এবং তার পরোক্ষ সাহায্য পেয়ে--সেইসব কিছু তাহলে আমাকে ব্যক্তিগত আক্রমণের পর্যায়ে নিয়ে এসে ফেলতে হবে। কাজেই আমি চাই যে ব্যক্তিগত এই কুৎসিত আক্রমণ বন্ধ হোক হাউসে। আমি কখনও করি না, করতে চাই না। কিন্তু এটা বন্ধ হয়ে যাক বলে আমি মনে করছি। এই বিলে যেসব উল্লেখযোগ্য এবং কল্যাণমূলক যেসব ব্যবস্থা হয়েছে তা হল যেসব খুচরো চা আমরা খাই, আমাদের চায়ের উপর করভার হ্রাস করে দেওয়া হয়েছে। দেশলাইয়ের কর মাপ করে দেওয়া হয়েছে। শুনে বলবেন--হুঁ। দেশলাইয়ের কর মাপ আবার একটা মাপ। কিন্তু একথা অন্য কেউ বুঝবে না, বুঝবে সেই বাতিওয়ালা যে রাজপথে রাজপথে বাতি জ্বেলে ফেরে তার নিজের ঘরে নেই বাতি জ্বালার সংস্থান, দুঃসহ অন্ধকার জমা হয়ে থাকে। সে বুঝবে দেশলাইয়ের উপর কর মাপ মানে কি। মাপ হয়েছে ১৫ টাকা দামের জুতো পর্যন্ত। আমি সেদিন ভিড়ে জায়গা না পেয়ে ফার্স্ট ক্লাশে আসছি। ওঁদের দলের এক প্যাসেঞ্জার তার পায়ে বাটার চকোলেট ব্রাউন রঙের ১৪৫ টাকা দামের হাইসেরে বুট নাচাতে নাচাতে বললাম ১৫ টাকা দামের চটির ট্যাক্স মাপ হয়েছে--হুঁ। যে দেশের শতকরা ৭৫ ভাগ লোক ৬ টাকা দামের হাওয়াই চপ্পল পায়ে দিয়ে হাঁটতে পায়. না, বাবলার কাঁটায় আর কাঁকরে যাদের ক্ষত-বিক্ষত এবং ভেতরে ঘাটা জমে গিয়েছে, ফুলে আঁটি জমে গিয়েছে তাদের কাছে ১৫ টাকার চটির উপর ট্যাক্স মাপ কত বড় আশীর্বাদ, তা ওরা বুঝতে পারবে না। এইগুলো হয়েছে এই বাজেটে, এই কল্যাণমূলক বিশেষ ব্যবস্থা।

[7-30 – 7-40 P.M.]

আগে আমাদের গ্রাম পঞ্চায়েতগুলির হাতে দু' হাজার আড়াই হাজার টাকা থাকত, চৌকিদারেদের ট্যাক্স দিতে হত, চৌকিদার সেদিন রঙিন পাগড়ি পরে--মধু, তুমি রাজা হলে মথুরাতে, লাল পাগড়ি পরে মাথে।' সেদিন মাইনে নিয়ে যেত , আর কোনও কাজ ছিল না। আজকে প্রায় দু' লক্ষ টাকা প্রতিটি গ্রাম পঞ্চায়েতের হতে দেওয়া হচ্ছে, হুজুরে হাজির হতে দেবনা, গ্রামের মানুষ, উত্তিষ্ঠত, জাগ্রত এস এই নাও অর্থ, এই দিয়ে তোমাদের ভবিষ্যত তোমরা রচনা কর। আর ইংরেজ আমলের ২০০ বছর এবং কংগ্রেস আমলের ৩০ বছর, এই ২৩০ বছর গ্রামবাংলার কোনও উন্নতি হয়নি, এক গন্ডুস পানীয় জলের ব্যবস্থাও কেউ করতে পারেনি। অধ্যক্ষ মহাশয় যখন বিরোধী দলের সদস্য ছিলেন, সেই সময় একদিন তিনি বলেছিলেন ১৯ বছরে পানীয় জলের সমস্যার সমাধান করতে পারেনি যে সরকার, সেই সরকারের গদীতে থাকার অধিকার নাই। সেদিন তিনি যে হুমকি দিয়েছিলেন আজকে আর ডব্লিউ পি, আর আর পি-এর কল্যাণে প্রতি গ্রামে পানীয় জলের সমস্যার সমাধান করে দেওয়া হয়েছে, প্রথম শ্রেণী পর্যন্ত অবৈতনিক শিক্ষা ব্যবস্থা চালু করা হয়েছে,

তফসিলি ও উপজাতি ছাত্রদের জন্য হোস্টেল এবং বৃত্তি উল্লেখযোগ্য বৃদ্ধি করার জন্য ব্যবস্থা করা হয়েছে। গ্রামীণ অর্থনীতি গঠন করার জন্য ব্লকে ব্লকে মেয়েদের কাঠিম এবং টেলারিং ইন্সটিটিউশনের ব্যবস্থা হয়েছে এবং তাদের মাসিক ৫০ টাকা করে বৃত্তিকর এবং শিক্ষান্তে তাদের মেশিন ধার দেবার ব্যবস্থা আছে। রোগ নিরাময়ের জন্য প্রতিষেধক ব্যবস্থা গড়ে তোলার জন্য হেল্‌থ ওয়ারকার তৈরি করা হয়েছে এবং তাদের শিক্ষা দেওয়া হচ্ছে এবং শিক্ষাকালীন তাদের ২০০ টাকা করে বৃত্তি দেওয়া হচ্ছে। প্রশান্ত শূর সম্বন্ধে নিন্দাবাদ করা হয়, কিন্তু প্রশান্ত শূর একমাত্র মন্ত্রী যার বিরুদ্ধে ওদের দলপতি আনন্দবাজার আজকে প্রশংসা করেছেন, তাঁর কর্মদক্ষতা প্রতিটি কাজ এগিয়ে চলেছে, সেজন্য তার উপর হামলা সম্পূর্ণ অন্যায় এবং আপত্তিজনক। আর একটা কথা, ওঁরা মরিচঝাঁপি নিয়ে অনেক টানাটানি করছেন, কখনও আইন অমান্য করে অনশন করছেন, কারাবরণ করছেন, সন্ধ্যাবেলায় বাড়ি ফিরে দুধেভাতে খাচ্ছেন। আবার নাকি কাল থেকে কার্জন পার্কে দুপুর রোদ্দুরে হেঁট মুন্ডু হয়ে পা উর্দ্ধে তুলে অবস্থান করবেন এবং তা দেখবার জন্য এক টাকা করে টিকিট করবেন **(এখানে লাল আলো জ্বলে ওঠে)** এই বলে আমি অর্থমন্ত্রীর ব্যয় বরাদ্দ সমর্থন করছি।

[7-30 – 7-40 P.M.]

**শ্রী বলাইলাল দাসমহাপাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সাপ্লিমেন্টারি বাজেটের উপর যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এনেছেন, আমি তার সম্বন্ধে প্রথমে সমালোচনা করতে চাচ্ছি। তিনি যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল আমাদের কাছে রেখেছেন এবং খরচ করার ক্ষমতা চেয়েছেন, সেটা কিন্তু খরচ করার পর এই বিল এনেছেন এবং টাকার যা পরিমাণ তা কিন্তু কম নয়, তার পরিমাণ হচ্ছে ৪৩৪,৮২,৪৯,৫৫০ টাকা। অর্থাৎ এক বছরের মধ্যে এবার সাপ্লিমেন্টারি বাজেটে যে হিসাব দেখলাম শত শত কোটি টাকা খরচ করেছেন। আমরা বারবার সতর্ক করে দেওয়া সত্ত্বেও তাঁরা এই বিধানসভার মতামতের অপেক্ষা না রেখে এইভাবে অসংখ্য টাকার সাপ্লিমেন্টারি বাজেট এখানে পেশ করেছেন। এই টাকা খরচ করার পর আমাদের কাছে এসেছেন মঞ্জুরির জন্য। এর মধ্যে দেখতে পাচ্ছি ২৫৬ কোটি টাকা সেটা চার্জড হিসাবে এসেছে বলে মনে করি। এটাকে একটা কনসোলিডেট ফান্ড না করার জন্য আমরা বলেছি। এইরকমভাবে ইমারজেন্সির সময় খরচ করা হয়। আজকে সাপ্লিমেন্টারি বাজেট-এর টাকার অঙ্ক দেখে মনে হচ্ছে ইমারজেন্সির সময় এইরকমভাবে খরচ করা হয় সেইভাবে খরচ করা হয়েছে। সভাপাল মহাশয়, সংবিধানে অধিকার আছে যে জরুরি অবস্থায় কনসোলিডেটেড ফান্ড হিসাবে টাকা খরচ করা যেতে পারে। কিন্তু যে কোনও কাজে যত ইচ্ছা খরচ করবার অধিকার আছে কিনা সেটা আমি বিবেচনা করার জন্য বলছি। আগেকার গভর্নমেন্ট একটু সতর্ক হয়ে চলত। কিন্তু আমরা দেখছি এই দু' বছর বেপরোয়াভাবে আপনারা খরচ করে চলেছেন। ১৯৭৮ সালে আমরা দেখেছি ৩৩১ কোটি টাকা সাপ্লিমেন্টারি বাজেটে খরচ করা হয়েছে। সেখানে আমরা দেখেছি ২৪৯ কোটি টাকা চার্জড খরচ করা হয়েছে। আমি এরকম পার্থক্য এর আগে দেখিনি। এই টাকা পাবলিক ফান্ড থেকে আসে। তাই এই টাকা এইভাবে খরচ করা চলতে পারে না। আমি মনে করি এটা স্বেচ্ছাচারমূলক ব্যবস্থা। যা হোক মন্ত্রী মহাশয় কালকেও জোর করে সাপ্লিমেন্টারি

বাজেট পাস করিয়েছিলাম এবং আজকে তীব্র প্রতিবাদ সত্ত্বেও অ্যাপ্রোপ্রিয়েশন বিল পাস করাবেন। আজকে এই সমস্ত কার্যকারিতা দেখে মনে হচ্ছে এঁদের দূরদৃষ্টিতার অভাব। যদি তাদের দূরদৃষ্টতা থাকত যদি তাদের সঠিক নীতি থাকত তাহলে বিধানসভার মতামত ব্যতিরেকে এইভাবে শত শত কোটি টাকা ওঁকে জোর করে এখানে পাস করাতে হত না। এটা হল স্বেচ্ছাচারি মনোবৃত্তি। আমরা দেখছি প্রতি বছরই অতিরিক্ত বাজেট হিসাবে এই টাকার অঙ্ক আমাদের সামনে নিয়ে আসছেন। আপনারা বলবেন বন্যার জন্য প্রচুর টাকা খরচ হয়ে গেছে। কিন্তু কেন্দ্রীয় সরকার তার জন্য অনেক টাকা দিয়েছেন অন্তত শতাধিক কোটি টাকা দিয়েছেন। আপনারা বলছেন ক্যাশ অ্যান্ড কাইন্ডে ৭৮ কোটি টাকা আপনারা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পেয়েছেন। কিন্তু আমাদের হিসাবে ১০১ কোটি টাকার মতো কেন্দ্রীয় সরকার দিয়েছে। তার মধ্যে গমও আছে। কিন্তু তা সত্ত্বেও এই কনসোলিডেটেড ফান্ড হিসাবে এত টাকা কি করে আপনারা ব্যবহার করতে পারেন। জরুরি অবস্থায় কনসোলিডেটেড ফান্ডে এই রকম টাকা খরচ হতে পারে। কিন্তু দেখছি যে প্রায় ৬৮/৭০ টি খাতে এই রকম বেশি বেশি টাকা আপনারা খরচ করেছেন। এতে মনে হচ্ছে যে আপনাদের বাজেট রচনা করার যোগ্যতা নেই। বাজেট রচনার যে তিনটি নীতি আছে সেটা তারা পালন করেন নি। এই সরকারের যদি একটা সঠিক পরিকল্পনা থাকত একটা সামগ্রিক উন্নয়নের চিত্র তাদের যদি থাকত তাহলে এই রকমভাবে খরচ করতে হত না। তাদের দূরদৃষ্টতার অভাবে ভবিষ্যতে কি হতে পারে এবং তার জন্য কি করা যাবে প্রাকৃতিক বিপর্যয় কি খরচ হতে পারে এই সব চিন্তা ভাবনা তাদের নাই। তাই আজকে এই সমস্ত সমস্যা দেখা দিয়েছে বিভিন্ন দিক থেকে একটা বিপর্যয় দেখা দিয়েছে। সেইজন্য এই দিক থেকে আমরা দেখতে পাচ্ছি কোটি কোটি টাকা সাপ্লিমেন্টারি বাজেটে খরচ করা হয়েছে এবং সেই টাকা তোলার জন্য জনসাধারণের উপর বিভিন্ন ধরনের ট্যাক্স ধার্য করা হয়েছে। বিরোধী দলের প্রতিবাদ সত্ত্বেও বেপরোয়াভাবে অমুক করেছি তমুক করেছি বলে সাপ্লিমেন্টারি বাজেট নিয়ে এসেছেন। আবার আপনারা বলছেন যদি সংবিধানে বাধা না থাকত যে ২৫০ টাকার বেশি ট্যাক্স ধার্য করা যাবে না তাহলে আপনারা বড় বাজার থেকে অনেক বেশি টাকা লুট করে নিয়ে আসতেন। এ সম্বন্ধে বললে আপনারা আবার বলেন আমরা নাকি জোতদারদের দালাল, কায়েমি স্বার্থের দালাল কংগ্রেস জনতা এক হয়ে গেছে। কিন্তু আমরা জানি এটা আপনাদের অ্যালারজি।

[7-40 – 7-50 P.M.]

জ্বলে ওঠেন, এই কথা বলতে হয়, তাছাড়া উপায় নেই। এই রকম একটা ধূম্রজাল সৃষ্টি করে আপনারা বলতে চান আপনাদের আসল জিনিস গোপন করার জন্য। কিন্তু আমি আপনাকে একটা কথা স্মরণ করিয়ে দিতে চাই। ২৩ শে মার্চ তারিখে টাইমস অব ইন্ডিয়াতে একটা সংবাদ বেরিয়েছে। সেটা খুলে আপনারা একটু দেখুন। মহারাষ্ট্র এই পেশা-কর বসাতে গিয়েছিল, কিন্তু সেখানে সি.পি.এম. বাধা দিয়েছে। আর এখানে যদি আমরা বাধা দিই তাহলে কায়েমি স্বার্থের দালাল হয়ে যাই। অর্থাৎ কায়েমি স্বার্থের সমর্থক। সেখানে আপনারা কার সমর্থক? মহারাষ্ট্রে পেশা-কর ধার্য করতে বাধা দিয়েছে কারা? আপনারা

নিজেদের দিকে একটু তাকিয়ে দেখুন আমি এখানে রাজ্যপাল সম্বন্ধে কিছু বলতে চাই। আমি রাজ্যপাল সম্বন্ধে সমালোচনা করেছি তাঁর বক্তৃতা সম্বন্ধে করিনি, তাঁর পদের সম্বন্ধে করেছি। রাজ্যপাল সব সময় বলেন আমার সরকার এই করবেন। তিনি ভাল কাজের ফিরিস্তি দেন, কিন্তু মন্দ কাজ যা হচ্ছে, খুন, জখম, ডাকাতি, রাহাজানি যেসব চলছে তারও কিছু বিবরণ দেওয়া দরকার। রাজ্যপালের যদি সরকারকে সংযত করার অধিকার না থাকে, পরামর্শ দেবার অধিকার যদি না থাকে তাহলে সেই রাজ্যপালের কি প্রয়োজন আছে, যতই তিনি সাংবিধানিক কর্তা প্রধান হোন না কেন? মানুষ সন্ত্রস্ত থাকবে, খুন, জখম, রাহাজানি, ডাকাতি চলতে থাকবে, অথচ সরকারকে নিয়ন্ত্রণ করার ক্ষমতা রাজ্যপালের থাকবে না, তাহলে সেই রাজ্যপালের জন্য জনসাধারণ লক্ষ লক্ষ টাকা কেন খরচ করে যাবে? সরকারকে নিয়ন্ত্রণ করার সাংবিধানিক অধিকার যদি রাজ্যপালের দরকার হয় তাহলে সংবিধানকে সেইভাবে সংশোধন করতে হবে। আমি রাজ্যপালের পদ সম্বন্ধে বলেছিলাম। ২৭শে মার্চ বিধানসভায় মুখ্যমন্ত্রী মহাশয় উল্লেখ করেছিলেন রাজ্যপাল একটি ছোট্ট ঘরে যেতে চান এবং তিনি এই ব্যাপারে বারে বারে পীড়াপীড়ি করছেন এবং সেইজন্য নাকি চিঠিও লিখেছেন এবং রাজ্যপাল এখন যে রাজভবনে বাস করেছেন সেটা তিনি অন্য কোনও কাজে লাগাবেন। এর জন্য তিনি নাকি ঘর খুঁজছেন। এটা খুব ভাল কথা, এটা শুনে আমি মাননীয় রাজ্যপাল ত্রিভুবননারায়ণ সিং-কে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। আমি জানি এই রাজ্যপাল হলেন একজন আদর্শ গান্ধীবাদী দেশসেবক। এতদিনে গান্ধীজির স্বপ্নের ভারত তাঁর মনে এসেছে। এই রাজ্যপালকে দেখলাম এবং লালবাহাদুর শাস্ত্রীকে দেখেছি তিনি একটি ছোট্ট ঘরে থাকতেন, প্রধানমন্ত্রী বিরাট ভবনে তিনি থাকতেন না। গান্ধীজি সম্বন্ধে যাদের অ্যালার্জি আছে, তারা হয়ত বুঝতে পারবেন না। গান্ধীজির কথা বললে অনেকে আবার শুনতে চাইবেন না। মার্কসবাদ, লেলিনবাদের সঙ্গে গান্ধীজির মতবাদের আকাশ পাতাল তফাৎ। কিন্তু যারা গান্ধীজির অর্থনীতিতে বিশ্বাস করেন. তাদের বলছি— গান্ধীজি বলতেন দেশ স্বাধীন হবার পর রাষ্ট্রপতি ভবন হবে দরিদ্র, দুর্বল শ্রেণী হরিজনদের মাঝে। অর্থাৎ হরিজনদের মাঝখানে রাষ্ট্রপতি বাস করবেন। এটা হলে তিনি তাদের প্রকৃত অবস্থাটা বুঝতে পারবেন। রাজ্যপালও যদি এইভাবে হরিজনদের মাঝে বাস করেন তাহলে প্রকৃত দেশের অবস্থাটা জানা তার পক্ষে সম্ভব হবে এবং তাদের জন্য তিনি পরিকল্পনা তৈরি করতে পারবেন, চিন্তা করতে পারবেন। আমি এই প্রসঙ্গে বলতে চাই রাজ্যপাল যখন ইচ্ছা প্রকাশ করেছেন তখন তার জন্য কলকাতার কোনও বস্তি অঞ্চলে নিশ্চয় ঘর ঠিক করে দেওয়া হবে, সেখানে থাকবেন অথবা তিনি গ্রামাঞ্চলের অবহেলিত জায়গায় থাকবেন। তিনি যে লাইনে চলতে যাচ্ছেন আমি মনে করি গান্ধীজিও এই কথাই ভাবতেন। আমার ভুল হতে পারে কিন্তু আমি যতদুর জানি তাতে বলতে পারি এই রাষ্ট্রপতি ভবন ২২৫ একর জমির উপর প্রতিষ্ঠিত এবং সেখানে ঘরের সংখ্যা প্রায় ৩০০। কাজেই এই বিরাট জাঁক জমকের মাঝখানে যত বড় দেশ সেবকই যান না কেন সেখানে সেই অবস্থায় থেকে সাধারণ মানুষকে তিনি ভুলে যেতে বাধ্য হবেন। স্যার, এই রাষ্ট্রপতি ভবন, রাজভবন,ঐ ব্রিটিশ সাম্রাজ্যবাদীদের ঘৃণিত ঐতিহ্য সেখানে রয়েছে, তার মাঝখানে কোনও দেশসেবক বাস করে কোটি কোটি ঐ নিরন্ন, বস্ত্রহীন মানুষের সেবা করতে পারেন না, তা হতে পারে

না। আমি আবার মাননীয় রাজ্যপালকে জনগণের পক্ষ থেকে অভিনন্দন জানাচ্ছি এবং মাননীয় মুখ্যমন্ত্রীকে বলছি, রাজভবনটিকে কাজে লাগাবার কথা ভাবুন। স্যার, গান্ধীজি বলেছিলেন, রাষ্ট্রপতি ভবন, রাজভবন এইসমস্ত জায়গাতে হাসপাতাল হবে। আমি তাই বলব, এই রাজভবনকে একটি সর্বোত্তম হাসপাতালে পরিণত করা হোক এবং দীনদরিদ্রের সেবাকেন্দ্র রূপে সেটা গড়ে তোলা হোক। আর রাজ্যপালের জন্য কোনও ভাঙ্গী পল্লীতে, কোনও হরিজন পল্লীতে, অবহেলিত জায়গায় একটা ঘর ঠিক করে দেওয়া হোক। রাজ্যপালের পর আমি মাননীয় মন্ত্রী মহাশয়দের কথা বলব। আমি একথা স্বীকার করি যে এই বামফ্রন্ট সরকারের মধ্যেও এমন অনেক মন্ত্রী আছেন যাঁরা সাধারণ মানুষ হিসাবে থাকতে চান। কিন্তু আগে রাজ্যপাল সেই পথ দেখান তারপর মন্ত্রী মহাশয়দের বলব। এরপর স্যার, আমি প্রশাসন সম্বন্ধে কয়েকটি কথা বলতে চাই। এখানে পুলিশ বাজেটের ব্যাপারে আমরা দেখতে পাচ্ছি যে কেবল এই সাপ্লিমেন্টারি বাজেটেই এই পুলিশ খাতে প্রায় দু'কোটি টাকা ব্যয় করা হয়েছে এবং একটা রেকর্ড এমনিতেই সেখানে সৃষ্টি হয়ে গিয়েছে—বহু কোটি কোটি টাকা সেখানেনৈ বেড়েছে। তারপর সাপ্লিমেন্টারি বাজেটে দেখছি ২ কোটি ১১ লক্ষ ৭৭ হাজার টাকা এখানে ব্যয় করা হয়েছে। তারপর প্রশাসনিক খাতে সেখানে আবার ৩ লক্ষ ৫৭ হাজার ৫৩৬ টাকা বাড়ানো হয়েছে। আজকে স্যার, প্রশাসনিক খাতে, পুলিশ খাতে এত টাকা বাড়ানো হচ্ছে কিন্তু পশ্চিমবাংলায় সর্বত্র তাকালে আমরা দেখতে পাব একটা অচল অবস্থা চলছে। সেখানে প্রশাসনের উচ্চ পদস্থ এবং নিম্নপদস্থ কর্মচারিদের মধ্যে দুটি দল হয়েছে। একদল চান সরকারের তাঁবেদারি করে, সরকারকে একটা ক্রীড়ানকে পরিণত করে সেই সুযোগে কিছু কামিয়ে নিতে আর .কদল চান নিয়ম অনুযায়ী শাসন পরিচালনা করতে এবং আত্মমর্যদা নিয়ে সরকারি কাজ করতে। স্যার, যারা আত্মমর্যাদা নিয়ে প্রশাসনের কাজ চালাতে চান তাদের উপর লাঞ্ছনা, অবহেলা সর্বত্র ঘটছে আমরা দেখতে পাচ্ছি। সেখানে সাধারণ কর্মচারিদের কিছু বলবার পর্যন্ত অধিকার নেই, কো-অর্ডিনেশন কমিটির খড়্গ সেখানে সর্বদাই ঝুলছে। এই অবস্থা আমরা পশ্চিমবঙ্গের সর্বত্র দেখতে পাচ্ছি। তাই আমি বলব, পুলিশ এবং প্রশাসন যন্ত্রকে যদি নিরপেক্ষভাবে, সৎভাবে, পরিচ্ছন্নভাবে চলতে না দেন তাহলে পশ্চিমবাংলার শাসন ব্যবস্থায় উন্নতি হতে পারেনা।

[7-50 – 8-00 P.M.]

আমি এই প্রসঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রীকে একটা কথা বলব। তিনি বারবার বলেন যে সৎ পরিচ্ছন্ন প্রশাসন তিনি পরিচালনা করবেন। কিন্তু এই প্রসঙ্গে আমি তাঁকে বলব যে এই ব্যাপারে আমি বিধানসভায় দিনের পর দিন অভিযোগ করেছি, বহু ঘটনা এনেছি। তিনি এগুলি অসত্য বলেছেন, অথবা বিভ্রান্তকর আখ্যা দিয়ে নানা রকম কথা বলে চাপা দেবার চেষ্টা করেছেন। যদি মনে করে থাকেন যে আমাদের বহু সমর্থক আছে, আমরা বহু দখল করেছি, আমরা বহু পঞ্চায়েত দখল করেছি তাহলে আমি তাঁকে এই কথা স্মরণ করিয়ে দিতে চাই যে যাঁরা পঞ্চায়েতে আছেন তাঁদের অধিকাংশ সেখানে সুবিধাবাদীরা ঢুকেছেন, সমাজবিরোধীরা ঢুকেছেন এবং তাঁরা গিয়ে সেখানে অত্যাচার করছে লুটপাট করছেন, সাধারণ মানুষের উপর অত্যাচার চালাচ্ছে। এর প্রতিকারের জন্য আমি বারবার তাঁর কাছে আবেদন

জানিয়েছি কিন্তু তিনি সেটা চাপা দেবার জন্য সব সময় চেষ্টা করেছেন। এর ফলে হবে এই যে চাপা অসন্তোষ, যাকে চাপা দেবার জন্য চেষ্টা করছেন সেটা একদিন দাবানলে পরিণত হবে এবং তার ফল হবে মারাত্মক কাজেই যাঁরা এর সমর্থক তাদের আমি এই কথাটা স্মরণ করিয়ে দিতে চাই। এই প্রসঙ্গে আমি যুক্তফ্রন্টের একটা কথা উল্লেখ করতে চাই। যুক্তফ্রন্ট সরকার কেন ১৩ মাসের মধ্যে শেষ হয়ে গেল? এখানে অনেক পুরানো মন্ত্রীরা রয়েছেন। তাঁরা জানেন যে ঐ সি.পি.এম. সেখানে যদি খুনো খুনির রাজত্ব সৃষ্টি না করত তাহলে এই যুক্তফ্রন্ট সরকার ৫ বছর নিশ্চয়ই থাকত। এতে হয়েছে কি? বাম গণতান্ত্রিক আন্দোলন অনেক পিছিয়ে গেছে। সেজন্য আজকে তাঁদের কাছে অনুরোধ করব কারণ এই মন্ত্রীদের মধ্যে এমন ২/১ জন মানুষ আছেন যাঁরা এই খুন খারাপিতে বিশ্বাস করেন না, একে সমর্থন করেন না। তাঁরা চান গণতান্ত্রিক উপায়ে, শান্তি পূর্ণ উপায়ে এখানে তাঁরা শাসন করুক। আমরাও সেই জিনিস চাই। আমরা যাঁরা বামফ্রন্ট আন্দোলনে বিশ্বাস করি, আমরা কখনই এই জিনিস হতে দিতে পারিনা, এই খুন খারাপির, গুন্ডামির রাজত্ব চলতে পারেনা। আপনারা নিশ্চয়ই দেখেছেন যে কয়েকদিন আগেও ইন্দিরা গান্ধীর স্বৈরতান্ত্রিক শাসন ব্যবস্থা কি ভাবে অবসান হয়েছে। আপনারা কি মনে করেন যে ইন্দিরা গান্ধীর চেয়েও আরও শক্তিশালী? কখনও নয়। আজকে একথা ভেবে দেখতে হবে যে তাঁরা অত্যাচারের জন্য, দুর্ব্যবহারের জন্য, খুন খারাপির জন্য ইন্দিরা শাসনের পতন ঘটল এবং বামফ্রন্টে অনেকে আছেন তাঁরা এই ইন্দিরা গান্ধীর শাসন থেকে মুক্ত হওয়ার জন্য আন্দোলন করেছেন। আজকে তাঁরা যদি এই কথা স্মরণ না রাখেন তাহলে সেই পরিণতি ঘটবে, সেই ঘটনা ঘটবে জনসাধারণের মুখ চাপা দিতে পারবেন না। দিনের পর দিন তাঁরা অত্যাচারিত হবে, আপানাদের কাছে আশ্রয় পাবেনা, এটা কখনও সম্ভব হবেনা। আর একটা কথা আমি এখানে বলতে চাই সেটা হচ্ছে ইন্ডাস্ট্রি সম্পর্কে। এই ইন্ডাস্ট্রি হচ্ছে রুগ্ন ইন্ডাস্ট্রি এবং তার সঙ্গে সঙ্গে যে সরকারি পরিচালনায় যে সমস্ত সংস্থা আছে তার সব জায়গাতেই লোকসান হয়েছে। দিনের পর দিন দেখা যাচ্ছে যে সাধারণ মানুষের সরকারের প্রতি অবিশ্বাস হচ্ছে। সেজন্য আমি এই কথা বলতে চাই যে সরকারি পরিচালিত যে সমস্ত শিল্প আছে সেগুলির পরিচালনার ব্যাপারে যে লোকসান হচ্ছে সেখানে সমাজীকরণ অর্থাৎ মালিক পক্ষ থাকবে, শ্রমিক পক্ষ থাকবে এবং জনসাধারণের পক্ষ থেকে প্রতিনিধি থাকবে--এইরকম করে যদি চালানো যায় তাহলে আমার মনে হয় হয়ত সেখানে উন্নতি হতে পারে। আর একটা কথা বলতে চাই সেটা হচ্ছে লবন সম্পর্কে। লবনের সংকটের কথা আপনারা সকলেই জানেন। রামনগর থানার দিঘা অঞ্চলে প্রায় ৪ হাজার একর বিঘা জমি পড়ে আছে যেটা কেন্দ্রীয় সরকার নিতে যাচ্ছেন এবং এই ব্যাপারে আবেদন করেছে। আমি জানিনা সেটা সম্পূর্ণ হয়েছে কি না। তবে সংবাদপত্রে দেখেছি যে কেন্দ্রীয় সরকার সমস্ত টাকার দায়িত্ব নিতে চাচ্ছেন। আপনারা জানেন যে ৪ লক্ষ টন লবন দরকার। আজকে ৪ লক্ষ টন নুনের জায়গায় ২০ থেকে ২৫ হাজার টন লবন হয়--আমি বিশ্বাস করি যদি সেখানে এই ৪ হাজার একরকে উন্নয়ন করা যায় এবং কেন্দ্রীয় সরকারে যে কোটি কোটি টাকা এখানে ব্যয় করতে চাচ্ছে তাকে সহযোগিতা দেওয়া যায় তাহলে বাংলা দেশের যে নুনের সংকট তার থেকে রেহাই হতে পারা যাবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করার আগে

মাননীয় সভাপাল, এই পঞ্চায়েতের যে অবস্থা হয়েছে, বিভিন্ন জায়গায় গোলমাল হচ্ছে। আমি পঞ্চায়েত দপ্তরের মন্ত্রী মহাশয়ের কাছে বহু অভিযোগ করেছি এবং আপনারা মাধ্যমে তাঁর কাছে জানাচ্ছি এই জিনিসগুলি যাতে না ঘটে তিনি দেখবেন। এবং গণতান্ত্রিক পন্থায় শান্তিপূর্ণভাবে সকলের সহযোগিতা নিয়ে জনসাধরণের সেবা যাতে করতে পারেন তার দিতে দৃষ্টি রাখবেন। এই কথা বলে আমরা বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এই সভায় পেশ করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। স্যার, আমরা পুলিশ বাজেট পাশ করেছি এবং বিভিন্ন বক্তা বলেছেন যে পুলিশ বাজেটে রেকর্ড পরিমাণ টাকা দেওয়া হয়েছে। এত টাকা আগে কোনও সময় দেওয়া হয়নি। এই কথাটা ঠিক কিন্তু এই টাকাটা যা বেড়েছে তা অধিকাংশ পুলিশ কর্মচারিদের মাহিনে বাবদ বেড়েছে। কিন্তু তা বাড়লেও আমি কয়েকটি কথা খুব দুখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি, পুলিশের মাইনে বাবদ যে টাকাটা বাড়বে, তারমধ্যে সেই সব পুলিশ শ্রেণীও আছে যারা শুধু ১৯৭১ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত এবং বামফ্রন্ট সরকার হওয়ার পরও সুপরিকল্পিতভাবে বামফ্রন্টের বিভিন্ন নেতা ও কর্মীদের বিরুদ্ধে বিশেষ করে সি.পি.আই(এম). নেতা ও কর্মীদের বিরুদ্ধে অযথা হয়রানি করবার জন্য মিথ্যা মামলা, গ্রেপ্তার, হাজতবাস এবং অত্যাচার চালিয়ে যাচ্ছে। আমি কয়েকটি উদাহরণ দিচ্ছি, ১৯৭৭ সালে রানিনগর থানার ব্রজভূষণ আগরওয়ালা বলে একজন লোক খুন হলেন। তদানিন্তন এস.পি. এবং লালবাগের ডি.এস.পি. ও এক শ্রেণীর পুলিশের সাহায্যে এই খুনের দায় দায়িত্ব সি.পি.এম-এর ঘাড়ে চাপিয়ে. দেওয়ার চেষ্টা চালালেন। আমি এবং আতাহার রহমান ৯ই সেপ্টেম্বর, ১৯৭৭ সালে একটা কলিং অ্যাটেনশন দিই। মাননীয় স্পিকার মহাশয়, আপনার নিশ্চয়ই মনে আছে যে আপনি ঐ কলিং অ্যাটেনশন গ্রহণ করেন এবং মাননীয় বিভাগীয় মন্ত্রী মহাশয় ১৪ই সেপ্টেম্বর, ১৯৭৭ তার উত্তর দেন। সেই কলিং অ্যাটেনশনের বয়ান ছিল, 'মুর্শিদাবাদ জেলার রানিনগর থানার আজমতপুর গ্রামের অধিবাসী শ্রী ব্রজভূষণ আগরওয়ালা গত ৫/৯/৭৭ তারিখে প্রকাশ্য দিবালোকে খুন হইয়াছেন। খুনীরা প্রকাশ্যে ঘোরাফেরা করিতেছে। পুলিশ কেবলমাত্র নিষ্ক্রীয় নহেন, সি.পি.এম. কর্মীদের অযথা জড়াইবার যথাসাধ্য চেষ্টা করিতেছেন এবং এইভাবে মৌখিক প্রচার চালাইতেছেন, এই সম্পর্কে বিবৃতি প্রার্থনীয়। এই ১৯৭৭ সালের সেপ্টেম্বর মাসে শ্রী আতাহার রহমান তাঁর বক্তৃতায় বলেন যে মুর্শিদাবাদের তদানিন্তন এস.পি. শ্রী চ্যাটার্জি প্রাক্তন পুলিশমন্ত্রী তরুণকান্তি ঘোষের সি.এ. শ্যামলবাবুর ভাই। পাঁচজনকে সুপারিশ করে তদানিন্তন মন্ত্রীরা একে এস.পি. করেছিলেন।

**শ্রী শেখ ইমাজুদ্দিন ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, যে সব জিনিস বিচারাধীন আছে, সেই সব জিনিস এখানে কোনও সদস্য বলতে পারেননা।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** সাত্তার সাহেব তাকে নিয়ে গিয়ে মুর্শিদাবাদের এস.পি. করেন। আমিও বহুবার বহুভাবে লিখিত ভাবে এবং মৌখিকভাবে বিভাগীয় মন্ত্রীকে এবং এই হাউসেও রেফার করেছি সেই এস.ডি.পি.ও এবং এস.পি সম্পর্কে। মাননীয় অধ্যক্ষ

মহাশয় আপনার নিশ্চয়ই মনে আছে, সেই সেশনের আগের সেশনে আমাদের একটা প্রশ্ন ছিল মুর্শিদাবাদ জেলায় রাজনৈতিক খুন খারাপির সংখ্যাতত্ত্ব এবং পার্টিওয়াইজ ব্রেক আপ এর ব্যাপার। মন্ত্রী মহাশয় উত্তরে জানান, আমার জেলায় বামফ্রন্ট সরকার হওয়ার পর সি.পি.এম নেতা ও কর্মীর খুনের সংখ্যা সর্বাধিক। সেই প্রশ্নের একটি সাপ্লিমেন্টারি করলেন কংগ্রেসের ২৪ পরগনা থেকে নির্বাচিত সবেধন নীলমনি সত্যরঞ্জন বাপুলি, আতাহার রহমন সাহেবের বিরুদ্ধে গ্রেপ্তারি পরোয়ানা আছে কিনা? আমি সেদিন হেসেছিলাম এই মনে করে যে কে কি না বলে, কে কি না খায়। কিন্তু কিছুদের মধ্যে গোপন সূত্রে খবর পেলাম, একজন পুলিশ অফিসার আমাদের খবর দিলেন যে আতাহার রহমনের বিরুদ্ধে গ্রেপ্তারি পরোয়ানা আছে। সেটার তারিখ হচ্ছে ১/১০/৭৮ তদানিন্তন এস.পি. শ্রী চ্যাটার্জি এবং লালবাগের এস.ডি.পি.ও.র ইঙ্গিত এক শ্রেণীর সি.আই.ডি. পুলিশ কেস ডায়েরি ম্যানুফ্যাকচার করেন। এবং গোপনে এস.ডি.জে.এম. লালবাগের কাছে প্লেস করেন। তিনিও ননবেলেবল ওয়ারেন্ট ইস্যু করে দিলেন।

[8-00 – 8-10 P.M.]

স্যার, তারপর আতাহার রহমন সাহেব কোর্টে গিয়ে আত্মসমর্থন করেন। কিন্তু সেই এস.ডি.জে.এম তার কেস নন-বেলেবল করে দিয়েছিলেন, তিনি বেল দিলেন না, ডিভিসনও পেলেন না, ৭ দিন তাঁকে হাজতে থাকতে হয়েছিল। তারপর আবশ্য আপার কোর্টে গিয়ে বেল পেয়েছিলেন। কিন্তু স্যার, ব্যাপারটা হচ্ছে আমরা জানলাম না, রহমান সাহেব জানলেন না, পার্টির লোকেরা জানলেন না, জানলেন শুধু ২৪ পরগনা থেকে নির্বাচিত সদস্য। এর থেকেই আমরা বুঝতে পারছি যে, এক শ্রেণীর পুলিশের সঙ্গে কংগ্রেসিদের কি আশ্চর্য যোগাযোগ রয়েছে। বাম-পন্থীদের বিশেষ করে মার্কসবাদি কমিউনিস্ট পার্টিকে জনসমক্ষে হেয় করার কি সুন্দর ব্যবস্থা। আরও আশ্চর্যের কথা জন-প্রতিনিধি সারেন্ডার করার পর বেল পেলেন না, ডিভিসন পেলেন না, সাত দিন হাজতবাস করলেন। কিন্তু ঐ কেসের অপর একজন আসামীকে সঙ্গে সঙ্গে বেল দেওয়া হয়েছিল, তাকে হাজতে যেতে হয়নি। তারপর স্যার, ২৯শে অক্টোবর যুগান্তর পত্রিকার প্রথম পৃষ্ঠায় খবর বেরল। খুব বড় বড় হেডিং-এ ফার্স্ট পেজে খবর দিয়েছিলেন কংগ্রেসের সুদীপ বন্দ্যোপাধ্যায়—আপনারা জানেন তাঁকে ভূমি কেলেঙ্কারি নেতা বলে, কিন্তু আমরা তাঁকে জানি, "তোমার সাইকেল, না আমার সাইকেল, আমার সাইকেল নাই" এই হিসাবে বহরমপুরের সকলেও তাঁকে জানেন। তিনি খবর দিচ্ছেন ঃ "মুর্শিদাবাদ জেলায় ভরতপুরে এবং বড়োঞা থানার অবস্থা শোচনীয়। আর ত্রাণসামগ্রী চুরির ব্যাপারে ভরতপুর রাজ্যের অন্যান্য এলাকাকে টেক্কা দিচ্ছে।" তিনি আরও জানান, "সি.পি.এম.—এর দলভুক্ত ভরতপুরের অঞ্চল প্রধানের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগে থানায় ডায়রি করা হয়েছে গত ১২—১০—৭৮ তারিখে। ডায়রি নং সাচ অ্যান্ড সাচ।" কিন্তু ব্যাপারটা হলও এই যে, স্যার, সেই প্রধান বন্যা বিদ্ধস্ত হয়ে আশ্রয়ের জন্য যাচ্ছিলেন এক হাতে শিশু পুত্র আর এক হাতে একটা বাক্স নিয়ে। এক সময় শিশুপুত্রটি হাত থেকে জলে পড়ে গিয়েছিল, তখন তিনি বাক্স ফেলে দিয়ে শিশু-পুত্রকে কোলে নিয়ে কোনও রকমে আশ্রয় কেন্দ্রে গিয়েছিলেন। তাঁর বিরুদ্ধে এক কে.জি. দুধ চুরির অভিযোগ

দেওয়া হয়। আর তাঁর সম্বন্ধে সুদীপ বন্দ্যোপাধ্যায় ঐ রকম খবর দিয়ে দিলেন। আর একটা খবর বেরিয়েছে দুজন লোকের নাম দিয়ে, তারা নাকি নিজেদের মধ্যে মারামারি করে খুন হয়েছে এবং তারাও সি.পি.এম কর্মী। এটা তালগ্রামের ঘটনা। অথচ আশ্চর্যের ব্যাপার হচ্ছে সেখানে আমাদের কোনও পার্টির মেম্বার নেই, কোনও ক্যান্ডিডেট মেম্বারও নেই, ওখানে আমরা নিষ্ক্রীয়। য়েহেতু সেখানে মারামারি হয়েছে সেহেতু আমাদের ওপর দোষ চাপিয়ে দিল। তারপর স্যার, আমরা পূর্ত (সড়ক) এবং গৃহ-নির্মাণ খাতে টাকার বরাদ্দ করেছি এবং সেই টাকা খরচও হবে ঠিকই। কিন্তু স্যার, মুর্শিদাবাদ জেলার জনসাধারণ এব্যাপারে আমাদের দু-একটি প্রশ্ন করছেন, যেগুলির আমরা উত্তর দিতে পারছি না। তাঁরা বলছেন যে, আপনাদের অর্থ এবং ক্ষমতা সীমিত যার ফলে সব জায়গায় সব কাজ করতে পারছেন না, এটা ঠিক, তাতে আমাদের কিছু বলার নেই। কিন্তু বহরমপুর শহরে, যেখানে সার্কিট হাউস আছে, যেখানে শ্রীমতি ইন্দিরা গান্ধী বিশ্রাম নিয়েছিলেন, সেখানে বিলাসবহুল ট্যুরিস্ট লজ আছে, হোটেল এবং অন্যান্য ডাক বাংলো আছে, সেখানে সেই সার্কিট হাউসের পিছনে আর একটা সার্কিট হাউস ২৫/৩০ লক্ষ টাকা খরচ করে তৈরি করার দরকার কি? স্যার, এই সার্কিট হাউস হচ্ছে খবর পেয়ে খড়গ্রাম থানার, আলিনগরের এবং ঝিল্লির বেশ কিছু লোক আমার কাছে এসেছিল। তারা বলছে যে, আলিনগর থেকে ঝিল্লি পর্যন্ত সেখানে কোনও রাস্তা নেই। কংগ্রেস ভোটের আগে প্রত্যেকবার কথা দিয়েছিল রাস্তা করে দেবে, কিন্তু তা দেয়নি। যার ফলে গত লোকসভার নির্বাচনে ওখানকার মানুষ ভোট বয়কট করেছিল। প্রতিটি খবরের কাগজে এটা বক্স নিউজ হিসাবে বেরিয়েছিল। তাদের বক্তব্য হচ্ছে আমাদের ওপর তাদের ভরসা ছিল। কিন্তু তারা আমাকে প্রশ্ন করছে, রাস্তা না করে আপনারা বহরমপুরে সার্কিট হাউস করছেন কেন? আমি তাদের সদুত্তর দিতে পারিনি। বিরোধী পক্ষ পঞ্চায়েত দলবাজির কথা বলেছেন। আমাদের ঠাট্টা করে নাম দিয়েছেন পঞ্চুবাম। অর্থাৎ পঞ্চায়েত মার্কা বামপন্থী। বিভিন্ন জেলার খবর আমি জানি না তবে মুর্শিদাবাদ-এর কোনও কোনও এই পঞ্চুবামের কেউ প্রধান, কেউ উপপ্রধান কেউ উপদেষ্টা সেজে বসে আছেন। স্যার, আমরা কেউই বিপ্লব করে এম.এল.এ-রা মন্ত্রী বা বামফ্রন্টের নেতা হইনি। ভারতীয় সংবিধানের মাধ্যমে আমরা এসেছি। বামফ্রন্টের কোনও দায়িত্বশীল নেতা যদি প্রকাশ্যে ঘোষনা করেন যে ফরাক্কা ব্যারেজের নিষিদ্ধ এলাকায় মাছ ধরো-আইন মেনো না এবং ঐ বে-আইনি মাছ ধরার জন্য কিছু মৎস্যজীবী তাদের জাল ইত্যাদি পুলিশ আটক করলে থানা ভাঙচুর করে ঐ মৎস্যজীবী এবং তাদের সম্পত্তি জোর করে থানা থেকে নিয়ে আসতে যদি আমরা উৎসাহ দিই তাহলে আর যাই হোক বামফ্রন্টের ভাবমূর্তি উজ্জ্বল হয়না, যদি কোনও উচ্চপদস্থ বামফ্রন্টের নেতা কোনও পদস্থ পুলিশ অফিসার বা তথ্য ও জনসংযোগ পদস্থ অফিসারের নাম করে কিছু কুকর্মের ভার তদের ঘাড়ে চাপিয়ে দেন ঐ মর্মে বক্তৃতা করেন বা খবরের কাগজে বিবৃতি দেন এবং সেটা প্রমাণ করতে না পারেন তাহলে শুধু নেতারা নন আমরাও জনসাধারণের কাছে হাস্যস্পদ হই, অফিসারদের কাছে হাস্যস্পদ হই এবং সামগ্রিভাবে বামফ্রন্টের ভাবমূর্তি ভূলুণ্ঠিত হয়। স্যার, মন্ত্রী প্রশান্ত শূর সম্বন্ধে অনেক অশালীন কথা এবং নোংরা ইঙ্গিত করা হয়েছে। এই মন্ত্রী রাইটার্স

বিল্ডিংসে বসে কাজ করেন না। মাঠে ঘাটে ঘুরে স্পটে গিয়ে কাজ করেন। কলকাতার ওয়াটার লগিং-এর সময়ে আমরা দেখেছি তিনি দিন নেই রাত নেই কলকাতা ঘুরে বেড়িয়েছেন। আজ তার বিরুদ্ধে চক্রান্ত করে অ্যারেস্ট করা হয়েছে এবং নোংরা কথা বলা হচ্ছে। ঐ ভদ্রলোক সারা রাত ধরে নিজে থেকে রাস্তার নোংরা পরিষ্কার করিয়েছেন। বন্যার্তদের জন্য সারা কলকাতা এবং শহরতলীতে ঘুরে বেড়িয়েছেন। আজ তাঁকে চক্রান্ত করে অ্যারেস্ট করছেন। ধন্য আপনাদের শিক্ষা, রুচি এবং শালীনতাবোধ। স্যার, লোডশেডিং নিয়ে অনেক কথা হয়েছে, হচ্ছে এবং হবে। লোডশেডিং-এর জন্য সকলেরই অসুবিধা হচ্ছে এটাও ঠিক। যন্ত্রপাতিকে ঠিকসময়ে বিশ্রাম না দেওয়া সারভিসিং না করা ইত্যাদি ব্যাপারতো আছেই। কিন্তু একটা কথা মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহাশয় মনে রাখবেন যে কংগ্রেসি সরকার যখন বুঝলেন যে তাঁদের শেষদিন ঘনিয়ে আসছে তখন তারা ১২ হাজার সোনার চাঁদদের ঢুকিয়ে দিয়েছেন এবং এদের আপনি ভাল করে নজরে রাখুন। এদের বেশ কিছু অংশ সাবোটাজ করতে বদ্ধ পরিকর। এদের অধিকাংশই সুনীতিবাবুদের বিশ্বস্ত লোক। এখন তাঁদের একমাত্র কাজ সাবোটাজ করে বামফ্রন্ট মন্ত্রিসভার ভাবমূর্তি নষ্ট করা। এই কথা বলে মাননীয় মন্ত্রী যে বিল এনেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[8-10 – 8-20 P.M.]

**মিঃ স্পিকার ঃ** আমাদের সময় ৮টা ১৫ পর্যন্ত। কিন্তু এর মধ্যে হবে না বলে ২৯০ ধারা মতে আমি আরও আধঘন্টা সময় বাড়িয়ে দিচ্ছি। আশা করি আপনাদের কারও আপত্তি নেই।

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় সভাপাল মহাশয়, আমি খুব সংক্ষেপেই বলব। কারণ অ্যাপ্রোপ্রিয়েশন বিলের উপর আলোচনা অনেকটা বাসী বিয়ের মতো। বিয়ের পর যেমন একটা বাসী বিয়ে হয়, যাতে খানিকটা লৌকিকতার ব্যাপার থাকে। কিন্তু এখানে পুরোনো কাসুন্দি আবার নতুনভাবে ঘাঁটা হয়েছে। ইংরাজদের মতো একটা সংবিধান রচিত হয়েছে বলে এইরকম একটা অভিনয়ের মধ্যে দিয়ে আমাদের যেতে হয়। মোটামুটি সকলে একই কথা বলেছেন, কিন্তু নীতিগত একটা ব্যাপার যেটা কাশীবাবু বলেছেন সেই প্রসঙ্গে আমি পরে আসছি। তার আগে অনেক অবাস্তব ও অসত্য কথা বলা হয়েছে। যা হচ্ছে আমাদের বাংলা ব্যাকরণের অব্যয়ের মতো, সব অবস্থাতেই থাকে এবং এই অসত্য কথাগুলো বারে বারেই বলা হয়, যার কিছু পরিবর্তন হয়নি। কাশীবাবু বলেছেন কেন্দ্র ১৫১ কোটি টাকা বন্যাত্রাণে দিয়েছিল রাজ্যসভা এবং লোকসভায় বিবৃতিতে বলা রয়েছে ৮৮ কোটি টাকা দেওয়া হয়েছে। এবছর ১২ই মার্চ পর্যন্ত মাত্র ৫০ কোটি টাকা দিয়েছিলেন, আমাদের ৩১শে ডিসেম্বরের মধ্যেই ৫৫ কোটি টাকা খরচ হয়ে গেছে। তারপরে আমরা যে খরচ করেছি সেটা আমাদের নিজেদের টাকা থেকে। ১২ই মার্চ আরও ২০ কোটি টাকা পেলাম। অর্থাৎ মোট ৭০ কোটি টাকা পেয়েছি। কিন্তু আর মাত্র ২ দিন বাকি আছে অথচ আমাদের ১৮ কোটি টাকা বাকি আছে। ২ দিন আগে খবর পেলাম ওঁরা যে ৭০ কোটি টাকা দিয়েছেন তার মধ্যে একটা বিষয় ছিল মিনিকিট বিতরণ, আমরা এটা আগাম পরিকল্পনা

াহায্য এবং অন্যান্য বছর যেভাবে মিনিকিট বিতরণ করেছি সেইভাবেই দেওয়া হয়েছে। ামরা এটা ছোট কৃষক এবং বর্গাদারদের দিয়েছি। কেন্দ্রীয় সরকার হঠাৎ একটা চিঠি দিয়ে লছেন যে ব্যাঙ্কের সঙ্গে পরামর্শ করে ৫ কোটি টাকা দেওয়া উচিত ছিল, সুতরাং আমরা কোটি টাকা কেটে নেব। অতএব ৭০ টা ৬৫ হয়ে গেল। আজকে ২৯ শে মার্চ বাকি ৭ কোটি টাকা যদি আমরা না পাই তাহলে আমরা কবে খরচ করব সেটা বিবেচনা করা রকার। খবরের কাগজে কতকগুলি খবর বের হয়েছে যার একটা খবর কলকাতার সমস্ত লেজের বোর্ড অফ ম্যানেজমেন্ট বাতিল করা হয়েছে। আরেকটা হল কোনও ব্যাঙ্কে কানও কর্মী বলেছেন বেকার ভাতার নিচ্ছে, সে আবার কাজও করছে, আরেকটা কথা চ্ছে গতকাল ক্যাবিনেট থেকে নাকি বলা হয়েছে যে গেজেটেড পোস্ট যা তুলে দেওয়া য়েছে তা আবার প্রবর্তন করা হয়েছে। আমি ঐ বিশেষ কাগজটি প্রতিদিন সকালে পড়ি থিবীতে কি কি ঘটেনি তার কি প্রতিবাদ জানাব। যাইহোক বেকারভাতা যদি এইরকম কউ পেয়ে থাকে তাহলে তার নাম জানাবেন, আমরা অনুসন্ধান করব। দেড়লক্ষ যা পয়েছে তাদের সম্বন্ধে এইরকম কথা বলা মানে তাদের অপমান করা কাশিবাবু একটা িতিগত ব্যাপার বলেছেন যাতে ওঁর সঙ্গে আমাদের দৃষ্টিভঙ্গির কতটা তফাৎ সেটা বোঝা রকার। আমাদের দেশে কোনও উন্নতি হয়নি, ৩০ বছর ধরে তার কারণ আমরা একটা নতান্ত্রিক ব্যবস্থার মধ্যে আছি। আমরা জানি দেশের বেশিরভাগ লোকের ক্রয় ক্ষমতা নেই, াতীয় আয়ের মান উন্নত হয়নি। সুতরাং এর কাঠামো পরিবর্তন করতে হবে। এই কাঠামোর ধ্যে যদি একটু বিকেন্দ্রীকরণের ব্যবস্থা থাকত যদি বিভিন্ন রাজ্যের মানুষের কথা শুনে রিকল্পনা পরিচালনা করা হত তাহলে উন্নতি হত। ৩০ বছরে গড় প্রতি জাতীয় আয়ের ার মাত্র ১। এবং এটাও অসমভাবে বন্টিত হয়েছে। আমরা বলছি যে এই ব্যাপারে উন্নতি রা যায় যদি রাজ্যের হাতে অধিক ক্ষমতা ও সংগতি দেওয়া যায়। এটা আমরা সারা ারতবর্ষের জন্য বলেছি। প্রতি বছর অর্থ কমিশনের রায় অনুযায়ী আড়াই হাজার টাকা াই। এটা নিয়েও কামড়াকামড়ি হয়। আমরা ৮.২ ভাগ না ৮.৪ ভাগ পাব--অর্থাৎ আমরা .৪ ভাগ পাব বিহার ৮.৩ ভাগ পাবে এই নিয়েই ঝগড়া হয়। আমি ভাল, বিহার খারাপ, িহার ভাল, উত্তরপ্রদেশ খারাপ, আসাম খারাপ, এই নিয়ে বচসা চলে। আমি বলছি দশমিক িয়ে ঝগড়া করা উচিত নয়। কেন্দ্রকে বলুন আরও আড়াই, তিন, চার হাজার টাকা িভাজ্য ভান্ডার থেকে হস্তান্তরিত করুন এবং তাহলে ৮.২ থেকে অনেক বেশি টাকা ামরা, বিহার, উত্তরপ্রদেশ পাব। তারপর আমরা আমাদের প্রতিবার রুচি ও ইচ্ছা অনুযায়ী িরিকল্পনা করতে পারব। সুতরাং উনি যে জিজ্ঞেস করছেন এত যে কথাবার্তা বললেন াতে কেন্দ্রের কাছ থেকে কি পেলেন? ৪ বছরে বাড়তি ২ হাজার টাকা পেয়েছি সমস্ত াজ্যগুলির জন্য। পশ্চিমবাংলা ১৪৭ কোটি টাকা পেয়েছে। আমি যদি ঝগড়া করতাম াহলে ১৪৭ কোটির জায়গায় ১৫০ কোটি টাকা পেতাম। কিন্তু এটা নিয়ে কিসের বিনিময়ে পতাম, না তাতে বিহার, আসাম, উত্তরপ্রদেশ ইত্যাদি রাজ্যের সঙ্গে তিক্ততা হত। কিন্তু ামরা এটা চাইনা। বিহার, উত্তরপ্রদেশ, আসামের গরিব মানুষ আছে, এবং বিহার, উত্তরপ্রদেশের নসংখ্যা আমাদের চেয়ে বেশি। সুতরাং আমরা যে ১৪৭ কোটি টাকা পেয়েছি তার চেয়ে রা যে বেশি পাবে সেটা আমাদের স্বীকার করতেই হবে। কিন্তু ২ হাজার কোটি টাকার

জায়গায় চার হাজার কোটি টাকা যদি হস্তান্তরিত করতে পারতাম তাহলে আমরা, বিহার, উত্তরপ্রদেশ একটু বেশি পেত সেই চেষ্টা আমাদের করতে হবে। আমরা এ বিষয়ে আন্দোলন চালিয়ে যাব, কারণ এটা ভারতবর্ষের ভবিষ্যতের ব্যাপার। কেন্দ্র, রাজ্য পুনর্বিন্যাসের জন্য আমরা আন্দোলন করব। এ বিষয়ে আমাদের দৃষ্টিভঙ্গি তাঁর জানা দরকার। আরেকটি কথা কর চাপানো সম্বন্ধে বলা হয়েছে যে, বাজেটে গরিব মানুষদের উপর এই কর চাপানো হয়েছে। হরিপদবাবু বলেছেন দারিদ্র সীমার নিচে যে ৭০ জন মানুষ আছে তাদের উপর কর চাপানো হয়েছে, ইংরাজিতে যাকে বলে সেনস অফ প্রোপরশন, বাংলায় বলে পরিমিতি জ্ঞান, সেটা এখানে দেখা যাচ্ছে। প্রত্যেকটা বিষয়ে যে কর আরোপ করা হয়েছে, আমি জিজ্ঞাসা করছি, কোথায়, কোনও সাধারণ মানুষের উপর এই কর হয়েছে? বিক্রয় কর সেভেন পারসেন্ট ছিল, তার উপর সারচার্জ ও অ্যাডিশনাল সারচার্জ ছিল, যাতে হিসাব রাখতে এবং যারা কিনতেন ও হিসাব রাখতেন উভয়েরই অনেক গোলমাল হত। আমরা সেটা তুলে দিয়ে সাতের জায়গায় আট করেছি। আমরা দেশলাইয়ের উপর কর কমিয়েছি, ১৫ টাকা সস্তা দামের জুতোর ওপর থেকেও কর কমিয়ে দিয়েছি, এতে সাধারণ মানুষের লাভ হল কিনা? দারিদ্র সীমার নিচে যে ৭০ জন মানুষ আছেন তাদের উপরই এটা কমেছে, ৫০ লক্ষ টাকা বেশি যাদের লেনদেন হয় তাদের উপরই কর করেছি, যাদের কথা এস.ইউ.সি থেকে বললেন। আগামীকাল হয়ত দেখব বড়বাজার থেকে শোভাযাত্রা এস.ইউ.সিরা এই ব্যাপারে নিয়ে আসছেন। ক্যাবারের উপর কর করেছি, ঘোড় দৌড়ের উপর কর করেছি, কারণ আমরা যখন গ্রামে যাই তখন গ্রামের সাধারণ মানুষ এসে বলে আমাদের এখানে যে ছোট কবির লড়াই বা যাত্রার দল আছে তারা কলকাতার পেশাদার দলের সঙ্গে প্রতিযোগিতায় পারছে না, মার খাচ্ছে বলে আমাদের একটু সাহায্যের ব্যবস্থা করুন তারজন্য আমরা একটা ব্যবস্থা করেছি যা হচ্ছে ১০ টাকা পর্যন্ত শতকরা ১০ ভাগ হারে কর দিতে হবে শহরের পেশাদারের মধ্যে অপসংস্কৃতি আছে যেটা আমরা দুর করতে চাই। সেদিন আমি বলেছিলাম বাইরে বিবেকমান ভেতরে নগ্নবসনা সুন্দরীর নৃত্য এটা দেখে নিজেরাই বিচার করুন যে আমাদের কাদের ছাড়া উচিত?

[8-20 – 8-31 P.M.]

যারা যাত্রা করবে বা অ-পেশাদারি থিয়েটার গ্রুপ যারা তাদের পুরোপুরি ছাড় দেব বলে দিয়েছি। কিন্তু আমরা এটা বলব যে রাজস্ব আমরা আদায় করব। জনতার নেতা চরণ সিং তিনি তাঁর শ্রেণী স্বার্থ দেখছেন, তিনি জোতদার জমিদারদের জন্য বাজেট করেছেন। আমরা বামফ্রন্ট সরকার আমাদের শ্রেণী স্বার্থে দেখব, বড়লোকদের কাছ থেকে রাজস্ব আদায় করে গরিবদের জন্য খরচ করব, এই বাজেটে তাই করা হয়েছে। পশ্চিমবঙ্গে যে উন্নতি হয়নি ৩০ বছর ধরে সেটা আমরা জানি। যারা একচেটিয়া মালিক, বহু জাতিক সংস্থা যারা তারা এখান থেকে শোষণ করবে কিন্তু এখানে টাকা ঢালবে না, তাদের উপর আশা করা যায় না। আমরা কেন্দ্রীয় সরকারকে বারবার বলেছি যে আপনারা সরকারি উদ্যোগ বাড়ান, এই রকম একটা ধনতান্ত্রিক সামন্ততান্ত্রিক ব্যবস্থার মধ্যে অন্তত সরকারি উদ্যোগে বেশি টাকা খরচ করুন, তাহলে কিছু কর্মসংস্থান বাড়তে পারে। কিন্তু কেন্দ্রীয়

সরকার হাত গুটিয়ে বসে আছেন। ১৯৭০ সাল থেকে পুলিশ এবং মিলিটারি খাতে যত ব্যয় বেড়েছে উন্নয়ন খাতে তত ব্যয় কমেছে। বর্তমানে কেন্দ্রে ১৪শো কোটি টাকার ঘাটতি বাজেট, অথচ পরিকল্পনা খাতে মাত্র ৭ পারসেন্ট বেড়েছে। আমরা কেন্দ্রকে বলেছি আপনারা করুন না করুন আমরা বাড়তি খরচ করব উন্নয়ন খাতে, কারণ ৩০ বছর ধরে পশ্চিমবঙ্গের উন্নয়ন খাতে খরচ করা হয়নি। মহারাষ্ট্রের লোক সংখ্যা পশ্চিমবঙ্গের লোক-সংখ্যার চেয়ে কম, অথচ মহারাষ্ট্রের বার্ষিক পরিকল্পনা ৭৬২ কোটি টাকার। আমাদের বলতে লজ্জা করে যে ২ বছর আগে পর্যন্ত ২৪৫ কোটি টাকা ছিল, সেটাকে আমরা বাড়াবার চেষ্টা করছি। গত বছর ৩৭১ কোটি টাকা করেছিলাম, এবছর সেটা ৩৫১ কোটি টাকা করেছি, আগামী বছর চেষ্টা করছি ৫৩০ কোটি টাকা করতে। কেন্দ্রীয় প্ল্যানিং কমিশনের ডেপুটি চেয়ারম্যান তরুন অধ্যাপক লাড়কাওয়ালা কলকাতায় এসেছেন তাঁর সঙ্গে আমার কাথাবার্তা হয়েছে আমরা একটা বোঝাপোড়ায় আসবার চেষ্টা করছি, আমরা ওঁকে বোঝাবার চেষ্টা করছি যে করেই হোক পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের স্বার্থে বেশি টাকা ব্যয় করার উদ্যোগ করতে হবে এবং আমরা তা করছি। আমি হিসাব দিয়ে দেখিয়ে দেব যদি কেউ আমরা ঘরে আসেন যে ২ বছর আগে পশ্চিমবঙ্গের গ্রামে যত টাকা খরচ হত তার তুলনায় এ বছরে ২ শো কোটি টাকা বেশি খরচ হচ্ছে, এই ২ শো কোটি টাকা ভূমিহীন মজুর, কৃষক, ছোট চাষী, ভাগচাষী মজুরদের স্বার্থে যাচ্ছে এবং এটা হচ্ছে আমাদের শ্রেণী স্বার্থ, আমাদের বামফ্রন্ট সরকারের শ্রেণী স্বার্থ, সেই শ্রেণীস্বার্থ আমরা দেখছি। আমি আর একটা কথা বলব সেটা হচ্ছে অনেকে বলেছেন যে অনেক রকম ছলচাতুরি হচ্ছে, দলবাজি হচ্ছে দুর্নীতি হচ্ছে। আমি বলছি দুর্নীতি যাতে না হয় তা দেখার দায়িত্ব আমাদের। কারণ, আমরা বোকা নই, যদি দুর্নীতি হয় তাহলে খড়-কুটোর মতো ভেসে যাব। এতবড় সামাজিক রাজনৈতিক পরীক্ষার বোঝা নিজেদের কাঁধে নিয়েছি, এতে যদি সাফল্য না হই তাহলে নিশ্চিহ্ন হয়ে যাব। কিন্তু বলছি আমাদের একটু সময় দিন। ভোলাবাবু বলে গেলেন বামফ্রন্ট সরকার গ্রামে নিশ্চিহ্ন হয়ে গেছে। নিশ্চিহ্ন হয়ে যাওয়ার প্রমাণ কি—আমাদের গণতান্ত্রিক ব্যবস্থায় ভোট হয়, কিছুদিন আগে পঞ্চায়েতের যে উপনির্বাচন হয়ে গেছে তাতে অন্যান্য সমস্ত কথা ছেড়ে দিন, পুরুলিয়ায় কি হয়েছে, পুরুলিয়াতে তো আপনাদের সবচেয়ে ভাল ফল হয়েছে, সেই পুরুলিয়ায় যে ফল হয়েছে, বামফ্রন্টের যে হারে ভোট বেড়েছে সেই ফলটা যদি সারা পশ্চিমবাংলায় আজ প্রতিবিম্বিত হয় আজকে যদি নতুন করে ভোট হয় তাহলে বামফ্রন্টের ২৮৫ টি আসন হবে, আর আপনাদের হবে ৯টি আসন, এই পর্যন্ত বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Dr. Ashok Mitra that the West Bengal Appropriation Bill, 1979, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 3, Schedule and Preamble**

The question that Clauses 1 to 3, Schedule and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Dr. Ashok Mitra** : Sir, I beg to move that the West Bengal Appropriation Bill, 1979, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

The motion of Dr. Ashok Mitra that the West Bengal Appropriation (No. 2) Bill, 1979, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 3, Schedule and Preamble**

The question that Clauses 1 to 3, Schedule and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Dr. Ashok Mitra** : Sir, I beg to move that the West Bengal Appropriation (No.2) Bill, 1979, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**ADJOURNMENT**

The House was then adjourned at 8.31 P.M. till 1 P.M. of Friday, the 30th March, 1979 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 30th March, 1979 at 1.00 p.m.

### P R E S E N T

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 9 Ministers, 1 Minister of State, and 146 Members.

[1-00 - 1-10 P.M.]

### Held Over Starred Questions (to which oral answers were given)

### সি এম ডি এ কর্তৃক পানীয় জল সরবরাহ প্রকল্প

*৩৩১। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪৫।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায়** ঃ পূর্ত (মহানগর উন্নয়ন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিভিন্ন পৌর এবং গ্রামীণ এলাকায় পানীয় জল সরবরাহ ব্যাপারে সি এম ডি এ কর্তৃক যে সকল প্রকল্পের কাজ হাতে লওয়া হইয়াছে তাহা কবে নাগাদ শেষ হইবে; এবং

(খ) ঐ সকল প্রকল্প হইতে কোন সময় নাগাদ পানীয় জল সরবরাহ আরম্ভ করা সম্ভব হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) ও (খ) বিভিন্ন পৌর এলাকায় এবং পৌর এলাকা বহির্ভূত অঞ্চল এলাকায় পানীয় জল সরবরাহের জন্য সি. এম. ডি. এ যে সকল প্রকল্প হাতে নিয়েছে তার মধ্যে কতকগুলি ক্ষেত্রে জল সরবরাহ ইতিমধ্যেই শুরু হয়েছে, কতকগুলি ক্ষেত্রে ইঞ্জিনিয়ারিং কাজ সমাপ্ত কিন্তু জল সরবরাহ বিদ্যুৎ সংযোগ ও অন্যান্য আনুষঙ্গিক কাজ সমাপ্তির অপেক্ষায়। কতকগুলির ক্ষেত্রে ইঞ্জিনিয়ারিং কাজ চলিতেছে, আবার কতকগুলি প্রকল্প আছে যাহা ১৯৮২ সালের মার্চ মাসের মধ্যে রূপায়িত করার জন্য কর্মসূচির অন্তর্ভুক্ত করা হয়েছে কিন্তু কাজ এখনও পর্যন্ত শুরু হয় নাই।

এ সম্পর্কে বিশদ বিবরণ দিয়ে একটি তালিকা পেশ করা হল।

**Statement referred to in reply to Clause 'Ka' of 'Kha' of Starred Question No. *1345.**

**(ক) নিম্নলিখিত জল সরবরাহ প্রকল্প হইতে জল সরবরাহ করা হইয়াছে।**

**পৌরাঞ্চলের অন্তর্ভূক্ত ঃ**

১। ভাটপাড়া

২। নৈহাটি

৩। হালিশহর

৪। শ্রীরামপুর

৫। বালী নং ২

৬। কাঁচড়াপাড়া

৭। দমদম

৮। বাঁশবেড়িয়া

৯। রিষড়া

১০। হুগলি-চুঁচুড়া

১১। উত্তর দমদম

১২। ব্যারাকপুর

১৩। উত্তর ব্যারাকপুর

১৪। পানিহাটি

১৫। কোতরং

১৬। সাউথ সুবারবান

**পৌরাঞ্চলের বাহিরে**

১। বাঁকড়া

২। কোনা

৩। যাদবপুর-সন্তোষপুর

৪। বাঁশদ্রোনী-পূর্ব্বপুঁটিয়ারী

৫। হালতু-গরফা

৬। বাউরিয়া

৭। উলুবেড়িয়া

৮। জগাছা-সাঁতরাগাছি

৯। আন্দুল-মোহিয়ারী

১০। সাঁকরাইল-ঝোড়হাট-বারুইপুর

১১। বালী

১২। নবপল্লী

১৩। কাটাগঞ্জ-গোকুলপুর

১৪। গয়েশপুর

১৫। পাঁচলা

১৬। শ্রীরামপুর

**(খ) নিম্নলিখিত প্রকল্পে ইঞ্জিনিয়ারিং কাজ সমাপ্ত, কিন্তু বৈদ্যুতিক সংযোগ ও অন্যান্য আনুষঙ্গিক কাজ শেষ না হওয়ায় জল সরবরাহ শুরু হয় নাই।**

**পৌরাঞ্চলের বাহিরে**

| প্রকল্পের নাম | | কবে নাগাদ জল সরবরাহ শুরু হইবে বলিয়া আশা করা যায়। |
|---|---|---|
| ১। বেহালা—'এ' | ঃ | ডিসেম্বর, ১৯৭৯। |
| ২। টালিগঞ্জ—'সি' | ঃ | ঐ |
| ৩। উনসানী | ঃ | বিদ্যুৎ পর্ষদের উপর নির্ভর করছে। |
| ৪। মানিকপুর-সারেঙ্গা | ঃ | সি. ই. এস. সি এর উপর নির্ভর করছে। |
| ৫। চেঙ্গাইল | ঃ | বিদ্যুৎ পর্ষদের উপর নির্ভর করছে। |

**(গ) নিম্নলিখিত জল সরবরাহ প্রকল্পগুলিতে ইঞ্জিনিয়ারিং কাজ চলিতেছে।**

**পৌরাঞ্চল অন্তর্ভুক্ত**

| প্রকল্পের নাম | | কবে নাগাদ জল সরবরাহ শুরু হইবে বলিয়া আশা করা যায়। |
|---|---|---|
| ১। উত্তরপাড়া | ঃ | ডিসেম্বর, ১৯৭৯। |

২। বারুইপুর : আগস্ট, ১৯৭৯

৩। রাজপুর : ঐ

৪। কামারহাটি (যতীনদাস নগর-নন্দন নগর) : ঐ

৫। কামারহাটি : মার্চ, ১৯৮২

৬। চন্দন নগর : ডিসেম্বর, ১৯৮১

৭। গারুলিয়া : ডিসেম্বর, ১৯৮০

৮। উত্তর দমদম : ডিসেম্বর, ১৯৮১

৯। দক্ষিণ দমদম : মার্চ, ১৯৮২

১০। বরানগর : ঐ

পৌরাঞ্চলের বাহিরে

১। উত্তরপাড়া : ডিসেম্বর, ১৯৭৯

২। সুলতানপুর : ঐ

৩। নিবড়া : আগস্ট, ১৯৭৯

৪। নুঙ্গী : ডিসেম্বর, ১৯৭৯

৫। পাণ্ডুর : ঐ

৬। রাজপুর : ঐ

৭। মধ্যমগ্রাম : ঐ

৮। বালটিকুরী-সাহানপুর : ঐ

(ঘ) ১৯৮২ সালের মার্চ মাস নাগাদ রূপায়িত করবার জন্য নিম্নলিখিত প্রকল্পগুলি সি. এম. ডি. এর কর্মসূচি অন্তর্ভূক্ত কিন্তু কাজ এখনও শুরু হয় নাই।

পৌরাঞ্চল অন্তর্ভূক্ত

১। কোন্নগর

২। বজবজ

৩। বাঁশবেড়িয়া

৪। কাঁচড়াপাড়া

৫। দমদম

**পৌরাঞ্চলের বাহিরে**

১। রাজারহাট

২। টালিগঞ্জ

৩। সাঁকরাইল।

## তররুই গ্রামের ফসল লুঠের ঘটনা

***৩৪৬।** (অনুমোদিত প্রশ্ন নং ***১০৬৪।**) **শ্রী প্রদ্যোতকুমার মহান্তি ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২১-১১-৭৮ তারিখ হইতে ৭-১২-৭৮ তারিখের মধ্যে দাঁতন থানার তররুই গ্রামের কিছু জমির উৎপন্ন ফসল লুঠ হইয়াছে এবং পুলিসের কাছে এই বিষয়ে ডায়রি দেওয়া হইয়াছে এরূপ কোনও সংবাদ সরকারের গোচরে আসিয়াছে কি; এবং

(খ) আসিয়া থাকিলে—

(১) কত বিঘা জমির ফসল লুঠ হইয়াছে,

(২) উক্ত লুঠের বিষয়ে কতজনের বিরুদ্ধে অভিযোগ দায়ের করা হইয়াছিল,

(৩) তন্মধ্যে কতজনকে গ্রেপ্তার করা সম্ভব হইয়াছে, ও

(৪) এ বিষয়ে মামলাটি (যদি কিছু থাকে), বর্তমানে কি অবস্থায় আছে?

**শ্রী জ্যোতি বসু, ঃ**

(ক) উল্লিখিত সময়ের মধ্যে নয়, তবে ১৯.১১.৭৮ তারিখে একটি পাট্টা বন্দোবস্তী জমি থেকে জোর করে ধান কাটার ঘটনার কথা জানা গিয়েছে। এ বিষয়ে দাঁতন থানায় ডায়রি করা হয়েছে। পুলিশ খবর পেয়ে ঘটনাস্থলে যায়।

(খ) (১) ৩৫ ডেসিমাল (decimal) জমির ফসল;

(২) ১২ জনের বিরুদ্ধে;

(৩) উপরোক্ত ১২ জনের মধ্যে ৪ জন সহ ৯ জনকে গ্রেপ্তার করা হয়েছে;

(৪) এই বিষয়ে দাঁতন থানায় একটি মামলা রুজু করা হয়েছে এবং তদন্ত চলছে।

**Starred Questions**
**(to which oral answers were given)**

**Marichjhapi**

***465.** [Admitted Question No. ***1337 (S.N.)] Shri Kashi Kanta Maitra, Shri Prabodh Chandra Sinha, Shri Haripada Bharati and Shri Balai Lal Das Mahapatra :** Will the Minister of Home (Police) Department be pleased to state—

(a) Whether any launch including private launch, police launch and/or launch belonging to other departments was requisitioned and/or employed by the Government to cordon off Marichjhapi region of the Sundarbans encircled by rivers between August, 1978 and 28th February, 1979;

(b) if so, (i) the number thereof, (ii) total expenditure incurred or likely to be incurred for hiring and/or requisitioning these launches (including private launches); and

(c) total expenditure incurred or likely to be incurred for travelling allowance and daily allowance of the officers, staff and police personnel posted there temporarily during the aforesaid period ?

**Shri Jyoti Basu,**

(a) and (b) (i) it is not a fact that the launches were requisitioned to cordon off Marichjhapi region. However, three launches for the period from August, 1978 to the 24th January, 1979 and twenty two more launches with effect from 25th January to February, 1979 were deployed to prevent the illegal activities of the refugees who forcibly infiltrated and have been staying at Marichjhapi.

(b) (ii) Rs. 2,53,636.00/- Approx.

(c) A total expenditure of Rs. 2,28,804.00 approx. has been incurred on daily allowance during the period from August, 1978 to the 24th January, 1979.

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা :** যে লঞ্চগুলির কথা বললেন রিক্যুইজেশন করা হয়েছে তারজন্য মাসিক কি রকম টাকা দিতে হচ্ছে রিক্যুইজেশনের জন্য?

**শ্রী জ্যোতি বসু :** মাসিক কি করে বলতে হবে। টোটাল খরচটা তো বললাম।

**শ্রী প্রবোধচন্দ্র সিংহ :** এই লঞ্চগুলো কতদিন রাখা হবে সেটা বলবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** যতদিন প্রয়োজন হবে।

**নতুন সুন্দরবন জেলা গঠন**

***৪৬৬।** (অনুমোদিত প্রশ্ন নং ***৩১।**) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্বরাষ্ট্র (কর্মীবৃন্দ ও প্রশাসন সংস্কার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, প্রশাসনিক সুবিধার জন্য বৃহদায়তন ২৪-পরগনা জেলা থেকে সুন্দরবন অঞ্চলকে বিচ্ছিন্ন করে "নতুন সুন্দরবন" জেলা গঠন করার কোনও পরিকম্পনা সরকারের আছে কি?

**শ্রী জ্যোতি বসু, ঃ**

এ সম্পর্কে কোনও পরিকল্পনা সরকার গ্রহণ করেন নাই।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** ২৪-পরগনা বৃহত্তম জেলা এবং এর প্রশাসনিক সমস্যা রয়েছে। সেই দিক থেকে আলাদা ডিস্ট্রিক্ট গঠনের জন্য পরিকল্পনা ভবিষ্যতে নেওয়া হবে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** না, এইরকম পরিকল্পনা আমরা এখনও বিবেচনা করি নি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি, জয়নগরকে কেন্দ্র করে ২৪-পরগনায় সাব ডিভিসন করার পরিকল্পনা আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আপাতত এই সম্পর্কে কোনও পরিকল্পনা নেই।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মেদিনীপুরকে দু' ভাগে ভাগ করার প্রপোজালের কথা শুনেছিলাম, সেটা কি অবস্থায় আছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই রকম একটা প্রস্তাব সরকারের কাছে ছিল বহুদিন ধরে এবং এই সম্পর্কে অনেকে আমাকে প্রশ্ন করেছেন আমি যখন মেদিনীপুর গিয়েছিলাম। তবে এইটা নিয়ে আমরা এখনও কোনও বিচার-বিবেচনা করি নি।

**কন্‌কন্‌দিঘী-দমকল রাস্তা**

***৪৬৭।** (অনুমোদিত প্রশ্ন নং ***১২৮৭।**) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কন্‌কন্‌দিঘী হইতে দমকল পর্যন্ত রাস্তাটির কাজ সত্বর আরম্ভ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) সুন্দরবন এলাকার অবস্থার কথা বিবেচনা করিয়া এই রাস্তাটির নির্মাণকার্যকে অগ্রাধিকার দেওয়ার জন্য সরকার কি চিন্তা করিতেছেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) আপাতত নাই;

(খ) সুন্দরবন উন্নয়ন ব্যাপারে সংশ্লিষ্ট বিভাগের সঙ্গে প্রস্তাবটি আলোচনার ব্যবস্থা করা হইতেছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** প্রস্তাবটি নিয়ে আলোচনা আরম্ভ করেছেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** না, আলোচনার স্তরে আছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মন্ত্রী মহাশয় জানেন কি এই জায়গাটা ট্যুরিস্টদের পক্ষে ইমপরটেন্ট। কারণ ওখানে জটায়ুর দেউল ইত্যাদি আছে। আপনি এই ব্যাপারটা নিয়ে আলোচনা আরম্ভ করবেন—এই রকম অ্যাসিওরেন্স দিতে পারেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** অ্যাসিওরেন্স আমি দেব না, প্রশ্নের উত্তর দেব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মন্ত্রী মহাশয় কি জানাবেন এইটা আলোচনা করে কবে নাগাদ কাজ শুরু করতে পারবেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এখনও পর্যন্ত এটা ঠিকই যা মাননীয় সদস্য বলেছেন যে সুন্দরবন অঞ্চলে যাতায়াতের অসুবিধা এবং এখানকার উন্নয়নের জন্য ওই রাস্তাটির একটি ভূমিকা রয়েছে। তবে রাস্তাটি অত্যন্ত নদী বহুল এবং রাস্তাটি নির্মাণ অত্যন্ত ব্যয়সাধ্য। শুধু এইজন্য আমরা সুন্দরবন উন্নয়ন বিভাগের সঙ্গে আলাপ-আলোচনা করে দেখছি যে যুগ্মভাবে কাজ করা সম্ভব কিনা।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** এই রাস্তাটি নদী বহুল বললেন। কিন্তু রাস্তা হয়ে আছে। ল্যাণ্ড একুইজেশনের প্রশ্ন নেই, মাটি ফেলার প্রয়োজন নেই। কারণ ল্যাণ্ডটায় মাটি দিয়েছেন সুন্দরবন ডেভেলপমেন্ট বোর্ড। এ অবস্থায় একটু বিবেচনা করে দেখবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য যদি অনুগ্রহ করে সুন্দরবন উন্নয়ন পর্ষদের ভারপ্রাপ্ত মন্ত্রীকে একটু তাগাদা দেন, তাদের কাছ থেকে যদি আমাদের কাছে প্রস্তাব আসে, যে প্রস্তাব এখনও আমাদের কাছে আসে নি, তাহলে নিশ্চয় আমি বিচার-বিবেচনা করব।

*468—not called.

## জুট ব্যাচিং তেল

***৪৬৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৩১৭।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সম্প্রতি পশ্চিমবঙ্গের জন্য বরাদ্দকৃত জুট ব্যাচিং তেল অন্য রাজ্যে গিয়ে ধরা পড়েছে; এবং

(খ) সত্য হলে,—

(১) কোন কোন রাজ্যে কি ভাবে ধরা পড়েছে,

(২) ঐ তেলের আনুমানিক বাজার দর কত,

(৩) কোন কোন ব্যক্তি ঐরূপ পাচার চক্রে জড়িত, ও

(৪) তাদের বিরুদ্ধে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী জ্যোতি বসু, ঃ**

(ক) জুট ব্যাচিং তেলের সঙ্গে সাদৃশ্য আছে এরূপ তেল Lubricating Oil বলে অন্য রাজ্যে পাচার হওয়ার ঘটনা ধরা পড়েছে;

(খ) (১) গোপন সূত্রে খবর পেয়ে পশ্চিমবঙ্গ পুলিশের Enforcement শাখা মহারাষ্ট্র, গুজরাট, তামিলনাডু, এবং দিল্লি থেকে এই তেলের কিছুটা আটক করেন;

(২) এ পর্যন্ত আটক করা তেলের আনুমানিক মূল্য তিনলক্ষ তিয়াত্তর হাজার টাকা (৩,৭৩,০০০);

(৩) কিছু কলকাতার লোক ও দিল্লির তেল ব্যবসায়ী সংস্থার কয়েকজন অংশীদার এই চক্রের সঙ্গে জড়িত বলে সন্দেহ করা হচ্ছে;

(৪) এ সম্পর্কে অত্যাবশ্যক পণ্য আইনের (Essential Commodities Act, 1955) ৭ ধারায় একটি মামলা রুজু করা হয়েছে। ছয় জনকে গ্রেপ্তার করে আদালতে চালান দেওয়া হয়েছে।

[1-10 – 1-20 P.M.]

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** যে চক্রের কথা বললেন, তাতে কলকাতার কিছু লোক এবং দিল্লির কিছু লোককে নিয়ে এই চক্র গড়ে উঠেছে, দিল্লির যারা এর সঙ্গে জড়িত আছে তাদের বিরুদ্ধে কিছু করার আপনার এক্তিয়ার আছে কিনা বা করতে চাচ্ছেন কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** কলকাতার সাতজনের নাম আছে এবং দিল্লির সাত জনের নাম আছে, এদের বিরুদ্ধে মামলা হচ্ছে, মামলাটা ঠেকে গিয়েছে হাইকোর্টের অর্ডারে, আমরা চেষ্টা করছি ইনজাংশন খালাস করতে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** নামগুলি জানতে চাচ্ছি। দয়া করে বলবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** কলকাতার—নরসিং প্রসাদ সাউ, রাজপুত সাউ, গৌরীশঙ্কর সাউ, বিনোদ কুমার, রাজেন্দ্র গুপ্ত, এবং সাধন ভট্টাচার্য্য। আর দিল্লির—পেট্রোলিয়াম সিন্ডিকেট, মেসার্স অয়েল ট্রেডিং কোম্পানি, পেট্রোলিয়াম কর্পোরেশনের অংশীদার সর্বশ্রী চতুর সেনগুপ্ত, রাজেন্দ্র কুমার, অশোক কুমার, বেদ প্রকাশ, ধরম পাল, বিহারী লাল এবং কুলবন্ত রাই।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** কলকাতার যে নামগুলি বললেন এর মধ্যে পুরাতন আসামী আছে কিনা বলতে পারেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই রকম রিপোর্ট আমার কাছে নাই।

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** বাজারে গুজব ইন্দিরা কংগ্রেসের লোক এরা, এই রকম কোনও খবর আপনার কাছে আছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** এইরকম কোনও খবর আমার কাছে নাই।

**সোনাকানিয়ায় রেল লাইনের উপর পুল**

*৪৭০। (অনুমোদিত প্রশ্ন নং *১২৯৬।) **শ্রী প্রদ্যোতকুমার মহান্তি ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার মোহনপুর-সোনাকানিয়া রাস্তার সোনাকানিয়ার নিকট রেল লাইনের উপর পুল নির্মাণের কার্যটি বর্তমান কি অবস্থায় আছে; এবং

(খ) ১৯৭৯-৮০ আর্থিক বৎসরে ঐ কাজের জন্য কত অর্থ বরাদ্দ করা হইয়াছে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) ঐ স্থানে রেল লাইনের উপর পুল নির্মাণের কোনও পরিকল্পনা নাই; লেভেলক্রশিং নির্মাণের পরিকল্পনা আছে এবং রাস্তার উপর কালভার্ট নির্মাণের পরিকল্পনা আছে। দক্ষিণ-পূর্ব রেলকর্তৃক ঐ কার্য এখনও আরম্ভ হয় নাই,

(খ) ২ লক্ষ ৫০ হাজার টাকা।

**শ্রী প্রদ্যোতকুমার মহান্তি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি পুলটি নির্মাণ করবেন কে এবং খরচ দেবেন কে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মোহনপুর সোনাকানিয়ার প্রস্তাবিত কালভার্টটির নির্মাণের জন্য ৭,০৩,৪৫০ টাকার একটি এস্টিমেট মঞ্জুর করা হয়েছে। যেহেতু কালভার্টটি দক্ষিণপূর্ব রেলওয়ে নির্মাণ করবে, উক্ত কালভার্টটির নির্মাণকার্য জরুরি প্রয়োজন বিবেচনায় রেলওয়ে কর্তৃপক্ষকে এর নির্মাণকার্য অতি সত্বর সমাপ্ত করতে বলা হয়েছে।

**শ্রী প্রদ্যোতকুমার মহান্তি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি যে শুধু রেল কর্তৃপক্ষকে সমস্ত কাজ করতে বলেছেন এবং তারা কাজ আরম্ভ করলে আপনি যে ১৯৭৯-৮০ সালে ঐ সেতু নির্মাণের জন্য যে ২ লক্ষ ৫০ হাজার টাকা বরাদ্দ করেছেন সেটা তাদের দিয়ে দেবেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমি দয়া করে এটা বলতে পারি যে রেল দপ্তরকে আমি অনুরোধ করেছি। তবে ওঁরা যদি এই টাকা চায় তাহলে আমরা ঐ বরাদ্দকৃত টাকা দিতে রাজি আছি।

### আন্দামান-নিকোবর দ্বীপপুঞ্জের প্রশাসনিক দায়িত্ব গ্রহণ

***৪৭১।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৪।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** মুখ্যমন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক ানাইবেন কি, এই রাজ্যের নিকটতম প্রতিবেশী আন্দামান নিকোবর দ্বীপপুঞ্জ এবং তথাকার াদিবাসিন্দাদের উন্নতিকল্পে ঐ দ্বীপপুঞ্জের প্রশাসনিক দায়িত্ব পশ্চিম বাংলা সরকারের হস্তে ার্পণের নিমিত্ত কোনও প্রস্তাব রাজ্যসরকার কেন্দ্রীয় সরকারের নিকট পেশ করিয়াছেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ**

না।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** সম্প্রতি প্রধান মন্ত্রী কিছু কিছু কেন্দ্র শাসিত অঞ্চলকে অন্য াঞ্চলের সঙ্গে যুক্ত করে দেবার কথা যে বলেছেন মাননীয় মুখ্যমন্ত্রী এ সম্পর্কে কিছু অবগত াছেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** না, এ বিষয়ে আমি কিছু অবগত নই।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** এই আন্দামান নিকোবর দ্বীপপুঞ্জকে বাদ দিলে এখানে পূর্ব াকিস্তানের কৃষিজীবী কিছু পরিবারকে পুনর্বাসন দেওয়া যায় কিনা সেই প্রশ্ন খতিয়ে দেখার ন্য কোনও প্রস্তাব ভারত সরকারকে রাজ্য সরকারের তরফ থেকে করা হয়েছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** অনেক দিন আগে আমি প্রধান মন্ত্রীকে এ বিষয়ে বলেছিলাম বিশেষ রে দণ্ডকারণ্যে যেসব বাস্তুহারাদের অসুবিধা হচ্ছে তাদের জন্য বলেছিলাম যে আন্দামান াকোবর দ্বীপপুঞ্জে আরও ভাল ব্যবস্থা আছে আরও সেখানে পুনর্বাসন হতে পারে। তিনি খন নির্দিষ্টভাবে কিছু বলেন নি। পরবর্তীকালে আমি সেকেন্দার বখত মহাশয়ের সঙ্গে ালোচনা হয়েছিল। তিনি বলেছিলেন ওঁদের যা রিপোর্ট আছে তাতে আবহাওয়া নষ্ট হবে, কোলজি নষ্ট হবে আর সেখানে লোক বসবাসের জন্য ব্যবস্থা করা যায় না এই সব কথা লেছিলেন। ইতিমধ্যে পরবর্তীকালে আমাদের পূর্ত মন্ত্রী ওখানে গিয়েছিলেন এবং ফিরে এসে তনি আমাকে একটা রিপোর্ট দেন যে তাঁর ধারণা হয়েছে যে সেখানে আরও বস্তির ব্যবস্থা রা যায়। এখনও কেন্দ্রীয় সরকারের সঙ্গে আমি পুনরায় এই বিষয়ে কথা বলি নি। আমি টা বিবেচনা করে দেখব।

### উত্তরপাড়ায় গৃহস্থ বধূ খুন

***৪৭২।** (অনুমোদিত প্রশ্ন নং *৪০০।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ১৯৭৯ সালের জানুয়ারি মাসে হুগলি জেলার উত্তরপাড়া থানার অন্তর্গত ভদ্রকালী শিবনাথ মুখার্জি লেনে শ্যামলী দত্ত নামে এক গৃহস্থ বধূকে খুন করা হইয়াছে;

(খ) সত্য হইলে, ঐ সম্পর্কে কোনও মামলা দায়ের করা হইয়াছে কিনা; এবং

(গ) এই সম্পর্কে ২৮এ ফেব্রুয়ারি, ১৯৭৯ পর্যন্ত কতজনকে গ্রেপ্তার করা হইয়াছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) হ্যাঁ;

(খ) এ সম্পর্কে পুলিশ উত্তরপাড়া থানায় একটি মামলা রুজু করেছে; মামলাটি সি. আই. ডি-র তদন্তাধীন আছে।

(গ) মোট ৬ জনকে গ্রেপ্তার করা হয়েছিল। বর্তমানে তাঁরা আদালতের জামিনে মুক্ত আছেন।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় ঐ নিহত বধুর বড় ভাইয়ের কাছ থেকে কোনও রিপ্রেজেন্টেশন পেয়েছেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এখানে আমার কাছে নেই, তবে আমার যতদূর মনে আছে বোধ হয় পেয়েছিলাম।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** আপনার কাছে এই রকম কোনও অভিযোগ এসেছে কিনা যে ঐ মামলাকে চেপে দেবার জন্য হুগলি জেলার কিছু পুরানো কংগ্রেসি চেষ্টা করছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার কাছে চিঠিটি নাই, ঠিকমতো করে বলতে পারছি না।

**পানাগড় হইতে শিউড়ী ও সাঁইথিয়া হইয়া মুর্শিদাবাদ রাস্তার পরিসর বৃদ্ধি**

***৪৭৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩০৯।) **শ্রী সুনীলকুমার মজুমদার এবং শ্রী বীরেন্দ্র নারায়ণ রায় ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলার পানাগড় হইতে সিউড়ী-সাঁইথিয়া হইয়া মুর্শিদাবাদ জাতীয় সড়কে যে রাস্তাটি মিশিয়াছে তাহার পরিসর বৃদ্ধি করার কোনও পরিকল্পনা আছে কি; এবং

(খ) থাকিলে, ঐ পরিসর বৃদ্ধির কাজ কখন হইতে শুরু হইবে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ব্যাপারটি খুবই গুরুত্বপূর্ণ আমি বলতে চাইছি অদূর ভবিষ্যতে রাস্তাটির পরিসর বৃদ্ধির কোনও চিন্তা ভাবনা আছে কি না তা মন্ত্রী মহাশয় বলতে পারেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** প্রত্যেক মাননীয় সদস্যই তাঁর এলাকার রাস্তাটি খুব গুরুত্বপূর্ণ বলে মনে করেন। আমাদের সাধ আছে কিন্তু সাধ্য নাই।

[1-20 – 1-30 P.M.]

### মুর্শিদাবাদ জেলায় হিসাব বহির্ভূত গম উদ্ধার

***৪৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *৭৫৪।) শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গত বন্যার সময় মুর্শিদাবাদ জেলার ভরতপুর ১নং ব্লকে জনৈক এম আর ডিলার-এর গৃহ হইতে হিসাব বহির্ভূত কয়েক কুইন্ট্যাল গম পুলিশ কর্তৃক উদ্ধার করা হইয়াছে; এবং

(খ) সত্য হইলে, উহার বিরুদ্ধে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন বা করিতেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) হ্যাঁ;

(খ) এ সম্পর্কে আদালতে একটি মামলা দায়ের করা হয়। পরে ঐ ডিলার আদালতের আদেশে ছাড়া পায়।

### আই পি এস পর্যায়ের শূন্যপদসমূহে নিয়োগ

***৪৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬০২।) শ্রী নির্মলকুমার বসু ঃ** স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ এবং প্রশাসনিক সংস্কার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৬ ও ১৯৭৭ সালে এই রাজ্যে আই পি এস পর্যায়ের মোট কতগুলি পদ শূন্য হইয়াছিল;

(খ) ঐ দুই বৎসরে ঐ কৃত্যকে কতজনকে এই রাজ্যে নিয়োগ করা হইয়াছিল; এবং

(গ) এঁদের মধ্যে কতজন (১) পশ্চিমবঙ্গের বাসিন্দা, এবং (২) বাঙলা ভাষাভাষি?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) ১১ জন।

(খ) ১৬ জন।

(গ) (১) ৫ জন।

(২) ৫ জন।

### জোড়াসাঁকো থানা এলাকায় অসামাজিক কার্যকলাপ

***৪৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *১০৫০।) শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জোড়াসাঁকো থানা এলাকায় (মহেন্দ্র গোস্বামী লেনে) একশ্রেণীর দুষ্কৃতকারী কর্তৃক নানারূপ অসামাজিক কার্যকলাপ চালাইয়া যাওয়া সম্পর্কে রাজ্য সরকারের নিকট কোনও তথ্য আছে কি; এবং

(খ) থাকিলে, (১) ইহাদের দমনের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন বা করিতেছেন, ও (২) ২৮এ ফেব্রুয়ারি, ১৯৭৯ পর্যন্ত এ কারণে মোট কতজনকে গ্রেপ্তার করা হইয়াছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) মহেন্দ্র গোস্বামী লেনে দুষ্কৃতকারীরা অসামাজিক কার্যকলাপ চালিয়ে যাচ্ছে ঐ রকম কোনও তথ্য সরকারের কাছে নেই। তবে ১২.১১.৭৮ তারিখে এরূপ একটা ঘটনার কথা জানা গেছে।

(খ) (১) এই ঘটনায় ভারতীয় দণ্ডবিধির ১৪৮/১৪৯/৩২৪ ধারামতে এবং Explosive Substance Actএর ৩নং ও ৫নং ধারায় একটি কেস করা হয়েছে। মামলাটি তদন্তাধীন। এছাড়া এরূপ ঘটনা যাতে আর না ঘটে তার জন্য পুলিশ প্রহরা বসানো হয়েছে।

(২) এখনও পর্যন্ত উপরোক্ত কেসে অভিযুক্ত ব্যক্তিদের গ্রেপ্তার করা যায় নি।

**জোড়াসাঁকো থানা এলাকায় সাংবাদিক আক্রান্ত**

*৪৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪২।) **শ্রী সরল দেব ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ২৯এ জুন, ১৯৭৮ তারিখে জোড়াসাঁকো থানা এলাকায় জনৈক সাংবাদিকের দুষ্কৃতকারী দ্বারা আক্রান্ত হওয়ার সম্বন্ধে কোনও তথ্য সরকার অবগত আছেন কি;

(খ) অবগত থাকিলে, এই সম্বন্ধে কতজনকে গ্রেপ্তার করা হইয়াছে;

(গ) এই ঘটনা সম্পর্কে কোনও লিখিত অভিযোগ সরকার পাইয়াছেন কিনা; এবং

(ঘ) পাইয়া থাকিলে (১) এই অভিযোগ সরকার কোন তারিখে পাইয়াছেন, ও (২) এই বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) ২৯.৬.৭৮ এ বাংলা সাপ্তাহিক পত্রিকা 'তর্পন'-এর সম্পাদক দেবাশীষ মুখার্জি তাঁরই দুই ভাই কর্তৃক ৩৯নং মহেন্দ্র গোস্বামী লেনে নিগৃহীত হয়েছেন বলে আদালতে নালিশ করেছেন।

(খ) শ্রী মুখার্জির দুভাইকেই এ ব্যাপারে গ্রেপ্তার করা হয়।

(গ) না।

(ঘ) (১) ও (২) প্রশ্ন ওঠে না।

**ফরাক্কায় সুপার থার্মাল পাওয়ার স্টেশন**

***৪৮১।** (অনুমোদিত প্রশ্ন নং ***১৩০৭।**) **শ্রী বীরেন্দ্রনারায়ণ রায়, শ্রী আতাহার রহমান, শ্রী আবুল হাসনাৎ খান এবং শ্রী দীনবন্ধু মাঝি ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ফরাক্কায় সুপার থার্মাল পাওয়ার স্টেশন স্থাপনের বিষয়টি বর্তমানে কি অবস্থায় আছে; এবং

(খ) উক্ত প্রকল্পের জন্য কত জমি অধিগ্রহণের প্রয়োজন হইবে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) ফরাক্কার সুপার থার্মাল পাওয়ার স্টেশনের জন্য জমি অধিগ্রহণের কাজ ও অন্যান্য আনুষঙ্গিক প্রাথমিক কাজ শুরু হয়েছে।

(খ) উক্ত প্রকল্পের জন্য প্রয়োজনীয় জমির পরিমাণ নিম্নরূপ ঃ-

(১) বিদ্যুৎ কেন্দ্রের জন্য ৭৫০ একর

(২) ছাই অপসারণের জন্য প্রথম পর্যায়ে ১১০০ একর এবং পরবর্তী সম্প্রসারণের জন্য ৮০০ থেকে ৯০০ একর।

(৩) কয়লা পরিবহনের উদ্দেশ্যে রেললাইন স্থাপনের জন্য ৬০০ থেকে ৭০০ একর

(৪) অস্থায়ী এবং স্থায়ী বাসস্থানের শহরাঞ্চল স্থাপনের জন্য ২০০ থেকে ৩০০ একর।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** জমি অধিগ্রহণ শেষ হয়েছে, না হয়নি?

**শ্রী জ্যোতি বসু ঃ** না, সবটা শেষ হয়নি।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কি এটা জানা আছে যে কিছু স্বার্থ সংশ্লিষ্ট ব্যক্তি জমির মালিকদের উস্কানি দিচ্ছে যাতে সরকার জমি অধিগ্রহণ করতে না পারে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি সেখানে গিয়েছিলাম, এরকম কিছু খবর আমার কাছে ছিল। তবে তারা, যারা ঐ অঞ্চলে জমিহারা হবেন তাদের কিছু প্রতিনিধি আমার সঙ্গে দেখাও করেছিলেন। আমি তাদের একথা বলে এসেছি যে বিগত দিনে যে ভাবে হত—যাদের জমি নেওয়া হল তাদের দেখা হত না, তাদের কোনও রকম ব্যবস্থা হত না—এখন আর সেটা হবে না। আমরা একটা কমিটি করব এবং সেই কমিটির নামও আমি পেয়ে গিয়েছি যাতে প্রথম থেকে এদের সঙ্গে পরামর্শ করে, আলোচনা করে ব্যবস্থা নেওয়া যায়।

## মালদহ জেলায় স্টেডিয়াম

***৪৮২। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৬৮।) শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মালদহ জেলায় স্টেডিয়াম নির্মাণের কাজটি বর্তমানে কি অবস্থায় আছে;

(খ) কতদিনে ইহার কাজ শেষ হইবে বলিয়া আশা করা যায়;

(গ) এই স্টেডিয়ামটির নির্মাণে বিলম্বের কারণ কি; এবং

(ঘ) উক্ত স্টেডিয়াম সংলগ্ন সুইমিং পুলটি সদস্যগণের ব্যবহারের জন্য উন্মুক্ত করার বিষয়ে সরকার কি চিন্তা করিতেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) মালদহ জেলায় ১৯৬৫ সালে একটি ছোট স্টেডিয়াম নির্মিত হয়। পরবর্তীকালে ১৯৭৪ ও ১৯৭৭ সালে স্টেডিয়ামটির আরও উন্নতিকল্পে সরকার যথাক্রমে ১ লক্ষ ও ৭০ হাজার টাকা দিয়াছেন। বর্তমান বৎসরে স্টেডিয়ামটির আরও সম্প্রসারণের জন্য সরকারি অনুদানের একটি প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

এছাড়া একটি ইনডোর স্টেডিয়াম নির্মাণের জন্য প্রকল্প পাওয়া গিয়াছে। উহা বর্তমানে সরকার সক্রিয়ভাবে বিবেচনা করিতেছেন।

(খ) এখনই এ প্রশ্ন ওঠে না।

(গ) স্টেডিয়ামটির নির্মাণকার্য ১৪ বৎসর পূর্বেই সম্পূর্ণ হইয়াছে। কাজেই বিলম্বের প্রশ্ন ওঠে না। সম্প্রসারণ ও উন্নতির কাজ যথাসময়ে হাতে নেওয়া হবে।

(ঘ) সদস্যগণ বলিতে মাননীয়। সদস্য কি বুঝাইতে চাহেন তাহা পরিষ্কার নহে। যাহাই হউক, সুইমিং পুলটি মালদহ জেলা ক্রীড়া অ্যাসোসিয়েশনের সম্পত্তি, কাজেই উহাকে ব্যবহারের জন্য উন্মুক্ত করার বিষয়টি সরকারের দায়িত্বাধীন নয়।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বললেন যে ১৯৭৪ এবং ১৯৭৭ সালে ১ লক্ষ ও ৭০ হাজার টাকা দেওয়া হয়েছে এই স্টেডিয়ামটির এক্সটেনশনের জন্য। এই এক্সটেনশনের ব্যাপারটি কতদিনের মধ্যে কমপ্লিট হবে মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** সে এখনই বলা যাবে না। দু/তিন খেপে এটা করা হচ্ছে, কাজেই সময় স্থির করে এটা বলা যাবে না।

## কন্যাপুর হাউসিং প্রোজেক্ট

***৪৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৬০২।) শ্রী বামাপদ মুখার্জি ঃ** আবাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোলের কন্যাপুর হাউসিং প্রোজেক্টে কতগুলি ফ্ল্যাট নির্মিত হইয়াছে বা হইতেছে;

(খ) এই প্রকল্পের কাজ শেষ হইতে কতদিন সময় লাগিবে; এবং

(গ) কবে নাগাদ এই ফ্ল্যাটগুলি বন্টন করা সম্ভব হইবে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) অদ্যাবধি ৭০০টি ফ্ল্যাট নির্মিত হইয়াছে।

(খ) বর্তমানে অনুমোদিত প্রকল্পের কোনও কাজ অসমাপ্ত নাই।

(গ) উক্ত ফ্ল্যাটগুলি বন্টন করা হইয়া গিয়াছে।

**শ্রী বামাপদ মুখার্জি ঃ** আসানসোল উপনগরীর ফ্ল্যাটগুলি সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় কিছু জানাতে পারেন কি?

**মিঃ স্পিকার ঃ** এই প্রশ্ন থেকে এই সাপ্লিমেন্টারি প্রশ্ন আসে না।

## পেয়ারাবাগান বস্তি সংস্কার

*৪৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০০।) **শ্রী সন্দীপ দাস ঃ** পূর্ত (মহানগর উন্নয়ন) বিভাগের মন্ত্রী মহাশয় জানাইবেন কি—

(ক) কলকাতা বালিগঞ্জ থানা সংলগ্ন পেয়ারাবাগান বস্তি এলাকার সংস্কারের কোনও পরিকল্পনা সরকারের আছে কি;

(খ) থাকিলে, (১) উক্ত প্রকল্পে কোন কোন কাজ হাতে লওয়া হইবে, এবং (২) কবে নাগাদ উক্ত প্রকল্পের কাজ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) সি. এম. ডি. এ. উক্ত এলাকার সংস্কারের একটি পরিকল্পনা গ্রহণ করেছে।

(খ) (১) সি. এম. ডি. এ. বস্তী উন্নয়ন প্রকল্পের ময়লা নিকাশের জন্য নালা-নর্দমা নির্মাণ, রাস্তা পাকা করা, রাস্তায় বিজলী বাতি দেওয়া, খাটা পায়খানার জায়গায় স্যানিটারী পায়খানা করা ইত্যাদি উন্নয়নমূলক কাজ পেয়ারাবাগান বস্তীতেও করা হবে।

(২) কাজ ইতিমধ্যেই শুরু হয়ে গিয়েছে।

[1-30 – 1-40 P.M.]

**শ্রী সন্দীপ দাস ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, কবে নাগাদ এই পরিকল্পনা শেষ হবে বলে তিনি আশা করেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** সমস্ত রকম উন্নয়নমূলক কাজ আমরা আশা করছি ১৯৮০ সালের মার্চ মাস নাগাদ শেষ হবে।

**শ্রী সন্দীপ দাস ঃ** আমি যতদূর জানি জমির ব্যাপারে রাজ্য সরকারের সঙ্গে যোগাযোগ চলছে, জমিটা রিজার্ভ ব্যাঙ্কের ছিল বলে জানতাম, এই ব্যাপারে ফয়সালা হয়েছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** ফয়সালা কি হয়েছে না হয়েছে জানি না। নোটিশ দিলে বলতে পারি। তবে এটা ঠিক গোটা বস্তীটা রিজার্ভ ব্যাঙ্ক চেয়েছিল এবং তারা বস্তীবাসীদের সরিয়ে সেখানে ওদের নির্মাণকার্য কিছু করবেন নিজেদের প্রয়োজনে। আমরা আসার পর এই ব্যাপার নিয়ে চিঠির আদান প্রদান করি, আমরা ওদের কাছে লিখি যে এটা আমাদের পক্ষে সম্ভব নয়, বস্তী ছেড়ে দেওয়া আমাদের পক্ষে সম্ভব নয়, এত বস্তীবাসী তাহলে কোথায় যাবে? আমি মনে করি এটা ফয়সালা হয়ে যাবে। কারণ আমি বলেছি কাজ আরম্ভ করতে, তার জন্য যদি আমাদের কিছু লোকসান দিতে হয়, তাও দিতে হবে।

**শ্রী সন্দীপ দাস ঃ** কিছু সংখ্যক ব্যক্তি যারা বস্তীতে থাকেন আবার ঐ বস্তীর ঘর ভাড়াও দেন, তারা পরোক্ষ ভাবে বাধা সৃষ্টি করছেন যার ফলে গৃহ নির্মাণ পরিকল্পনা কার্যকর হতে পারছে না, এটা কি মন্ত্রী মহাশয় জানেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা আমার জানা নেই। কাজ শুরু করেছে। কাজ শুরু করতে গিয়ে সাম্প্রতিককালে কোনও বাধা এসেছে কি না আমি জানি না।

### ফোর্টগ্লস্টার এলাকার উন্নয়ন

***৪৮৫।** (অনুমোদিত প্রশ্ন নং ***১৫৪০।**) **শ্রী রাজকুমার মণ্ডল ঃ** পূর্ত (মহানগর উন্নয়ন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঙ্গুর ব্রাদার্সের অধিকারভুক্ত ফোর্টগ্লস্টারের বিরাট এলাকার বিশেষ করিয়া এই এলাকার চটকলের শ্রমিকদের বস্তিগুলির অস্বাস্থ্যকর পরিবেশ ও তজ্জনিত তথায় নানা রোগের প্রাদুর্ভাব সম্পর্কে রাজ্য সরকারের কোনও তথ্য আছে কি;

(খ) থাকিলে, (১) সরকার এই এলাকার উন্নয়নের জন্য কি পরিকল্পনা গ্রহণ করিয়াছেন, এবং (২) কবে নাগাদ উহা রূপায়িত হইবে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) আর্থিক সঙ্গতির পরিপ্রেক্ষিতে সি. এম. ডি. এ বর্তমানে কেবল মাত্র কলকাতা, হাওড়া শহর সমেত অন্যান্য পৌর এলাকার বস্তী উন্নয়নের কর্মসূচি গ্রহণ করেছে। প্রয়োজনীয় অর্থের সংস্থান হলে যত শীঘ্র সম্ভব অন্যান্য পঞ্চায়েত এলাকার সাথে বাঙ্গুর এলাকার জন্যও বস্তী উন্নয়ন কর্মসূচি গ্রহণ করা হবে।

এই এলাকায় পরিস্রুত জল সরবরাহ ব্যবস্থার উন্নতির ব্যাপারটি সি. এম. ডি. এ. খতিয়ে দেখছে।

প্রয়োজনবোধে জনস্বাস্থ্য কৃত্যকের স্থানীয় কর্মচারিদের সাহায্যে এই বস্তী এলাকার অধিবাসীদের সংক্রামক রোগের প্রতিষেধক টীকা দেওয়া হয়। এই এলাকায় কোনও সংক্রামক ব্যাধি মহামারী আকারে দেখা দিলে তাকে সীমিত রাখার জন্য বাউড়িয়া স্বাস্থ্যকেন্দ্র থেকে যথাসাধ্য চেষ্টা করা হয়।

(খ) (১) কোনও উন্নয়ন পরিকল্পনা এখনও গ্রহণ করা হয় নাই।

(২) প্রশ্ন ওঠে না।

**শ্রী রাজকুমার মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, সি. এম. ডি. এ. যে জল সরবরাহ প্রকল্পের জন্য কথাবার্তা বলছে, সেটা কবে নাগাদ হবে?

**শ্রী জ্যোতি বসু ঃ** কবে নাগাদ হবে বলতে পারিনা, এটা বিচার করে দেখা হচ্ছে।

**লক্ষীকান্তপুর-ঢোলা-নিশ্চিন্তপুর রাস্তা**

***৪৮৬।** (অনুমোদিত প্রশ্ন নং ***১৬২৩।) শ্রী কৃষ্ণধন হালদার ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) চব্বিশপরগনা জেলার কুলপী থানার লক্ষীকান্তপুর-ঢোলা-নিশ্চিন্তপুর রাস্তাটির কাজ বর্তমানে কি অবস্থায় আছে;

(খ) কুলপী, পাথরপ্রতিমা, মথুরাপুর ও কাকদ্বীপের চলাচলের জন্য গুরুত্বপূর্ণ উক্ত রাস্তাটির কাজ সত্বর শেষ করার জন্য সরকার চিন্তা করিতেছেন কি; এবং

(গ) (খ) প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, কতদিনের মধ্যে উহা সম্পূর্ণ হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) রাস্তাটির জন্য আর্থিক অনুমোদন দেওয়া হয়েছে। ঢোলা-নিশ্চিন্তপুর অংশটি নির্মাণের কাজ 'B' stage অর্থাৎ ঝামা মাড়াই পর্যন্ত এগিয়েছে। লক্ষ্মীকান্তপুর-ঢোলা অংশ পূর্বেই নির্মিত হয়েছে।

(খ) রাস্তাটি নির্মাণের কাজ যাতে সত্বর নিষ্পন্ন হয় সে সম্পর্কে সরকার খুবই সচেষ্ট। গত আর্থিক বৎসরের এবং বর্তমান আর্থিক বৎসরের বাজেটে রাস্তাটির জন্য অর্থ বরাদ্দই তার প্রমাণ বহন করে।

(গ) বাজেটে বরাদ্দকৃত অর্থে যতটা সম্ভব কাজ সম্পূর্ণ করা যায় তার চেষ্টা হচ্ছে। উপযুক্ত পরিবেশে ২/৩ বৎসরে কাজ শেষ হয়ে যাবে এরূপ আশা করা যায়।

**ডায়মণ্ডহারবার রোডস্থ স্পেনসার অ্যাণ্ড কোম্পানির কর্মী ছাঁটাই ও পুলিশ পিকেট**

***৪৮৭।** (অনুমোদিত প্রশ্ন নং ***১৬৫৯।) শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী [illegible] অনুগ্রহপূর্বক জানা[illegible] কি—

(ক) ইহা কি সত্য যে, ১৯৭৮ সালের মে মাসে ডায়মণ্ডহারবার রোডস্থ স্পেনসার অ্যাণ্ড কোম্পানিতে ৫৮ জন স্থায়ী কর্মী ছাঁটাই হওয়ার পর হইতে উক্ত কারখানার ভিতরে পুলিশ পিকেট বসানো হইয়াছে;

(খ) সত্য হইলে—

(১) এই পুলিশ পিকেট বসানোর জন্য কেহ আবেদন করিয়াছিলেন কিনা;

(২) কি কি শর্তে এবং কোন তারিখ হইতে এই পুলিশ পিকেট বসানো হইয়াছিল;

(৩) এ বাবদ এ পর্যন্ত কত টাকা কিভাবে সরকারের নিকট জমা দেওয়া হইয়াছে এবং কত টাকা জমা দেওয়া বাকি আছে; এবং

(৪) কতদিন এই পুলিশ পিকেট রাখা হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) গত ৮.৬.৭৮ তারিখ থেকে হাইকোর্টের আদেশানুযায়ী উক্ত কারখানায় পিকেট বসানো হয়েছিল।

(খ) (১) এ ব্যাপারে কোম্পানির তরফ থেকে হাইকোর্টে আবেদন করা হয়েছিল।

(২) কোম্পানির লোকের যাতায়াতের পথে কোনও বাধা সৃষ্টি না হয় তা দেখার জন্য হাইকোর্টে কোম্পানিতে পুলিশ প্রহরা বসানোর আদেশ দেয়।

(৩) ৮.৬.৭৮ তারিখ থেকে ২০.১.৭৯ তারিখ পর্যন্ত এবাবদ ৮৩,৫৫৬ টাকা সরকারের নিকট জমা দেওয়া হয়েছে। আর একটি ১৩,৬৯৬ টাকার বিল সরকারের তহবিলে জমা দেবার জন্য উক্ত কোম্পানির নিকট প্রেরিত হয়েছে।

(৪) গত ১২.৩.৭৯ পর্যন্ত পুলিশ পিকেট ঐ কোম্পানিতে ছিল।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এখন কি পুলিশ পিকেট উঠে গেছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** এখন নেই।

*488 & 489 Held over

### বসিরহাটের আরবেলিয়ায় এফ সি আই গুদামের চাল পাচার

*৪৯০। (অনুমোদিত প্রশ্ন নং *৩২৪।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বসিরহাটের আরবেলিয়ার এফ সি আই গুদামের প্রায় ৯ লক্ষ টাকার চাল উধাও হয়ে গিয়েছে, এরূপ কোনও সংবাদ সরকারের গোচরে এসেছে কি; এবং

(খ) এসে থাকলে, (১) পাচারকারীদের গ্রেপ্তারের কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে; এবং (২) কত পরিমাণ চাল উদ্ধার করা হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) হ্যাঁ। এ ব্যাপারে চব্বিশ পরগনার এফ. সি. আই-এর জেলা ম্যানেজারের অভিযোগক্রমে আরবেলিয়ার বানিমিলিং এজেন্টের নামে ১টি মামলা দায়ের করা হয়েছে।

(খ) (১+২) মামলাটি তদন্তাধীন আছে। আসামীরা পলাতক থাকায় তাদের এখনও গ্রেপ্তার করা যায়নি। তবে গ্রেপ্তারের চেষ্টা হচ্ছে। এখন পর্যন্ত চাল উদ্ধার করা হয়নি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে বসিরহাট এফ. সি. আই. গোডাউন থেকে ৯ লক্ষ টাকার চাল পাচার হয়ে গেছে। এটা কবে নাগাদ পাচার হয়েছে তার ডেটটা আপনি বলবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার যতদূর মনে হচ্ছে তারিখটা হচ্ছে ২৪/১/৭৯।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে ২৪/১/৭৯ তারিখে এত টাকার চাল পাচার হয়ে গেল, অথচ আজ পর্যন্ত কাউকে গ্রেপ্তার করা গেল না কেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** যখন অবধি প্রশ্ন করা হয়েছে তখন গ্রেপ্তার করা যায় নি। তাঁরা এন্টিসিপেটরি বেল মুভ করেছিল হাইকোর্টে এবং ঐ জামীনের বিরোধিতা করা হয় সরকার পক্ষ থেকে এবং ওরা এন্টিসিপেটরি বেল পাননি। তবে এটা প্রায় ৮ লক্ষ ৫২ হাজার ৫শত ৯৯ টাকা ৬৮ পয়সা ঐ চালের মূল্য যেটা উদ্ধার করা যায়নি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে ঐ আসামীগুলো কোথাকার?

**শ্রী জ্যোতি বসু ঃ** সেটা আমি বলতে পারব না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই যে এত চাল পাচার হয়ে গেল, এই ব্যাপারে অফিসার যাঁরা রেসপনসিবল তাঁদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা করা হয়েছে কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** সেটা এফ. সি. আই. কি করছে আমি বলতে পারব না। আপনি নোটিশ দিলে সব পরে বলে দেব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে আজ পর্যন্ত গ্রেপ্তার করা হয়নি। এই ব্যাপারে যাঁরা ইনভলভ তাঁরা এন্টিসিপেটারি বেল পায়নি সরকার থেকে আপত্তি করেছেন বলে। কিন্তু তাঁদের অ্যারেস্ট না হওয়ার কারণ কি সেটা জানাবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** তাঁদের খুঁজে পাওয়া যায়নি, লুকিয়ে আছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, যাঁরা লুকিয়ে আছে অ্যারেস্ট করা

যায়নি, তাঁদের নামগুলি জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** নাম আমার কাছে নেই। আপনি নোটিশ দিলে পরে জানিয়ে দেব।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এটা এখন অর্ডিনারি পুলিশ কেস আছে, না সি. আই. ডি. কন্ট্রোল কেস আছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা আমি এখন বলতে পারছি না। আপনি নোটিশ দিলে বলে দেব।

**ঢোলাঘাট ভগবানপুর রাস্তা**

***৪৯১।** (অনুমোদিত প্রশ্ন নং ***১২৮৮।**) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মথুরাপুর ও কুলপী ব্লকে ঢোলাঘাট হইতে (সংকরপুরের মধ্য দিয়া) ভগবানপুর পর্যন্ত রাস্তাটির নির্মাণকার্য গ্রহণ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ ইহার কাজ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) আপাতত নাই;

(খ) প্রশ্ন ওঠে না।

[1-40 – 1-50 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি রাস্তার জন্য একটা কাগজ দিয়েছিলাম, তিনি বলেছিলেন ল্যাণ্ড যদি অ্যাকুইজিশন করতে না হয় এবং মাটি যদি ফেলতে না হয় তাহলে আমি খোঁজ নিয়ে দেখব। এবং তিনি আমাকে কথা দিয়েছিলেন যে, রাস্তাটি হবে, তাহলে আজকে হবে না বলছেন কেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে রাস্তার জন্য উনি অনুরোধ করছেন সেটা ৫ কিলো মিটার দীর্ঘ এবং সেটা করতে আনুমানিক ব্যয় হবে ২০ লক্ষ টাকা। সুতরাং ঐ রাস্তাটি পরিকল্পনার অন্তর্ভুক্ত করা সম্ভব হচ্ছে না এই জন্য যে, প্ল্যানিং কমিশন রাস্তা উন্নয়নের জন্য ৬ষ্ঠ পরিকল্পনায় মাত্র ৬৪ কোটি ৫০ লক্ষ টাকার বরাদ্দ করেছে। তা ছাড়াও ইতিমধ্যে পরিকল্পনায় অন্তর্ভুক্ত যে প্রকল্পগুলি আমাদের হাতে আছে, সেগুলির কাজ আমরা শেষ করতে পারিনি। ফলে নতুন কোনও রাস্তা পকিকল্পনার অন্তর্ভুক্ত করা সম্ভবপর হচ্ছে না। সুতরাং এটা গ্রহণ করা আমাদের পক্ষে দুষ্কর। আমরা দু-একটি সার্বিক রাস্তা ছাড়া সাধারণভাবে নতুন রাস্তার স্কীম গ্রহণ করতে পারছি না। মাননীয় সদস্য আমাকে অনুরোধ করেছিলেন, সেই জন্য আমি চীফ ইঞ্জিনিয়ারকে বলেছি যে, কোনও রকমে এটা সম্ভবপর

কিনা সেটা সার্ভে করে দেখে ধাপে ধাপে ইন ফেজেস করা সম্ভবপর কিনা সেটা দেখুন। তিনি এখনও পর্যন্ত সেই সার্ভে রিপোর্ট আমাকে দেননি।

**বারাসাত শহরে জেলা সদর দপ্তর স্থাপন**

*৪৯২। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৪।) **শ্রী সরল দেব :** স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ এবং প্রশাসন সংস্কার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ডাঃ বিধানচন্দ্র রায় বারাসাত শহরকে উত্তর ২৪-পরগনার সদর দপ্তর রূপে নির্বাচন করিয়াছিলেন; এবং

(খ) সত্য হইলে, উক্ত পরিকল্পনা বর্তমানে কী অবস্থায় আছে?

**শ্রী জ্যোতি বসু :**

(ক) ও (খ) দীর্ঘ সময়ের ব্যবধান এবং তৎকালীন নথিপত্রের অভাবে স্বর্গত ডাঃ বিধানচন্দ্র রায় কখনও এরূপ সিদ্ধান্ত গ্রহণ করেছিলেন কি না তা জানানো সম্ভবপর নয়। ২৪-পরগনা জেলাকে বিভক্ত করে বারাসত শহরে একটি জেলা সদর স্থাপন করার প্রস্তাব এসেছিল। তবে বর্তমান সরকার এ সম্পর্কে কোনও সিদ্ধান্ত গ্রহণ করেন নি।

**শ্রী সন্দীপ দাস :** মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় কি জানাবেন যে ২৪-পরগনা জেলা তাহলে অখণ্ড থাকছে, না ভাগাভাগি করার কোনও পরিকল্পনা সরকারের আছে?

**শ্রী জ্যোতি বসু :** আমি তো বললাম যে, এই রকম প্রস্তাব অনেক দিন আগে থেকে ছিল। কিন্তু বর্তমানে আমাদের সরকার এব্যাপারে আলোচনা করে এখনও পর্যন্ত কোনও সিদ্ধান্ত গ্রহণ করেনি।

**কলকাতায় পাতাল রেল**

*৪৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *৬০৫।) **শ্রী নির্মলকুমার বসু :** পূর্ত (মহানগর উন্নয়ন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতায় পাতাল রেলের কাজ সম্বন্ধে রাজ্য সরকারের কোনও তথ্য আছে কি; এবং

(খ) থাকিলে,—

(১) কবে নাগাদ উহার কাজ শেষ হইবে,

(২) উক্ত প্রকল্পের জন্য মোট কত টাকা ব্যয় হইবে, ও

(৩) এ পর্যন্ত উক্ত প্রকল্পের জন্য কত টাকা ব্যয় হইয়াছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) কলকাতার মেট্রো রেলওয়ে সংস্থার কাছ থেকে যে তথ্য সংগৃহীত হয়েছে তার ভিত্তিতে নিম্নলিখিত উত্তর দেওয়া হল।

(খ) (১) পুরো প্রকল্পটি ১৯৮৬ সাল নাগাদ।

(২) রেলওয়ে পর্ষদ কর্তৃক মঞ্জুরীকৃত সর্বশেষ সংশোধিত প্রাক্কলন অনুযায়ী মোটামুটি ২৫০ কোটি টাকা।

(৩) শুরু থেকে ১৫.২.৭৯ তারিখ পর্যন্ত ৪৬.৬২ কোটি টাকা।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** সম্প্রতি কাগজে এই রকম খবর বেরিয়েছে যে, উত্তর কলকাতার চিত্তরঞ্জন অ্যাভিনিউর কাজ বন্ধ করার চেষ্টা হচ্ছে; এ বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয় অবগত আছেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** যিনি ওখানকার জেনারেল ম্যানেজার, মিঃ চক্রবর্তী, তিনি এই রকম একটা বিবৃতি দিয়েছেন যে, হঠাৎ এই রকম একটা নির্দেশ পরিকল্পনা কমিশনের কাছ থেকে তাঁরা পেয়েছেন।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কি এ বিষয়ে দিল্লির রেলওয়ে দপ্তরের সঙ্গে কথা-বার্তা বলেছেন, যাতে কাজ বন্ধ না হয়?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা এমনই একটা আকস্মিক ঘটনা যে আমি নিজেও আশ্চর্য হয়ে গেছি। তবে আজকে এর ওপর একটা বিবৃতি আছে আমাদের মন্ত্রী শ্রী আমিন সেটা দেবেন। আমি শুধু এটুকু বলতে চাই যে, আমি সমস্ত নথি-পত্র সংগ্রহ করেছি এবং আমি দেখছি সেই নথি-পত্রে যে, ১৯৭৮ সালের জুলাই মাসে প্রধানমন্ত্রীর কাছে আমাদের লেখা চিঠির ওপর এই প্রকল্প সম্পর্কে তিনি এটা পরিষ্কার করে বলেছিলেন—যখন আমরা চক্র রেলওয়ে ইত্যাদি করবার জন্য আবেদন করেছিলাম, তখন তিনি বলেছিলেন যে, When the tube railway is completed up to Tollygunj it is likely to make up for more than a million passengers for a day. But the important point is to complete 5 Kilometres of the line passing through Chitta Ranjan Avenue. Without it the tube railway would not be fully utilised.

১৯৭৮ সালে জুলাই মাসে তিনি পরিষ্কার ভাবে বলেছিলেন চিত্তরঞ্জন দিয়ে ৫ কিলোমিটার হবার কথা। এরপর পুলিশ মেট্রো কর্তৃপক্ষ এবং আমরা বসে এইসব কথা অনুযায়ী একটা সিদ্ধান্ত নিয়েছিলাম যে চিত্তরঞ্জন অ্যাভিনিউর ওপর দিয়ে যখন যাবে তখন ট্রাফিক বা মানুষের অসুবিধা যাতে না হয় সেটা পুঙ্খানুপুঙ্খভাবে আলোচিত হয় এবং কোথায় ডাইভারসন হবে সেসবও আলোচনা হয়। তারপর আশ্চর্য্য হয়ে যাচ্ছি এ রকম ধরনের একটা চিঠি কিভাবে প্ল্যানিং কমিশনের কাছ থেকে এল। আজকে মধু দণ্ডবতে আমাকে অন্য একটি বিষয়ে আলোচনা করার জন্য ফোন করেছিলেন, তিনিও আমি ৭ তারিখে কল্যাণীতে ভেতরে

যে রেল হয়েছে সেখানে যাব। যাইহোক আমি তাঁকে বললাম এরকম যে হচ্ছে সেটা কি আপনি জানেন? অথচ তিনি তাঁর রেলওয়ে বাজেটে পরিষ্কারভাবে বলেছেন ১৯৮৬ সালের মধ্যে শেষ হবে। এখন যে চিঠি এসেছে সেই অনুযায়ী যদি কাজ বন্ধ করতে হয় তার স্টেশন গুলি যদি না করতে পারি তাহলে আরও ৪ বছর লাগবে এবং দুটো টুকরো টুকরো থাকবে এবং মাঝে এইরকম হবে। তাতে তিনি বলেছিলেন আমি আপনার সঙ্গে একমত এবং You please take it up with the Planning Commission. গতকাল ভাইস চেয়ারম্যান এসেছিলেন এবং আমাদের সঙ্গে আলোচনার সময় তিনি বলেছেন দিল্লি গিয়ে আমি এটা দেখব।

**শ্রী সন্দীপ দাস ঃ** ১৯৮৬ সালে যে শেষ হবে সেটা কি একটা প্রোজেক্ট, না আরও যে প্রোজেক্ট আছে সল্ট লেক থেকে আরম্ভ করে রামরাজাতলা পর্যন্ত সেটা সম্বন্ধে কি হবে?

**শ্রী জ্যোতি বসু ঃ** দমদম থেকে টালিগঞ্জ এটা আগে বাদ ছিল, বিগত সরকারের আমলে এটা ঠিক হয়নি, আমরা আসবার পর এটা পুনর্বিবেচনা হয় এবং ঠিক হয় যে এই কাজ খানিকটা এগিয়ে রাখতে হবে, সেই অনুযায়ী আমরা বরাদ্দের ব্যবস্থা করেছিলাম।

**শ্রী সন্দীপ দাস ঃ** টিউব রেলওয়ে ৩টা প্রোজেক্ট ছিল, কিন্তু এটা নিয়ে যেভাবে গোলমাল আরম্ভ হয়েছে তাতে বাকি দুটো প্রোজেক্ট কি হাওয়া হয়ে যাবে?

**মিঃ স্পিকার ঃ** এ থেকে এ প্রশ্ন আসে না।

## Short Notice Questions
## (to which oral answers were given)

### কান্দী মহকুমার কানা ময়ূরাক্ষী নদীতে পীরতলার নিকট বাঁধ

*৪৯৪ (এ, এন)। [অনুমোদিত প্রশ্ন নং *১৮৩ (এস এন)।] **শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার কান্দী মহকুমার কানা ময়ূরাক্ষী নদীর পার্শ্বস্থ পুরন্দ্রপুর গ্রাম সংলগ্ন পীরতলা নামক স্থানের বাঁধটি গত বন্যার সময় ভাঙ্গিয়া গিয়াছিল; এবং

(খ) সত্য হইলে, (১) উক্ত বাঁধটি মেরামতের জন্য ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে কি, ও (২) মেরামতের জন্য কত টাকা খরচ হইবে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

(ক) মুর্শিদাবাদ জেলার কান্দী মহকুমায় কানা-ময়ূরাক্ষী নদীর পার্শ্বস্থ পুরন্দ্রপুর গ্রাম সংলগ্ন পীরতলা নামক স্থানের বাঁধটি গত বন্যার সময় ভাঙ্গিয়া গিয়াছিল।

(খ) (১) হ্যাঁ; এবং মেরামত করাও হইয়া গিয়াছে।

(২) উক্ত মেরামত বাবদ মোট ১ লক্ষ ৭২ হাজার টাকা খরচ হইয়াছে।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** স্থানীয় কর্তৃপক্ষ ঐ বাঁধ মেরামতের জন্য কত টাকা দিয়েছিলেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** চারিদিক জলে ডুবে থাকার জন্য সঠিক এস্টিমেট করতে পারেনি বলে ২ লক্ষ ৭৮ হাজার টাকা চেয়েছিল, পরে ফাইনাল হয়ে গেলে ১ লক্ষ ৫ হাজার টাকায় কাজ হয়েছে।

## বন্যার পূর্বে সতর্কীকরণের ব্যবস্থা

***৪৯৫ (এস এন)।** [অনুমোদিত প্রশ্ন নং *১৮৪২ (এস এন)।] **শ্রী অশোককুমার বসু ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বন্যার পূর্বে সতর্কীকরণ ব্যবস্থা হিসাবে সরকার কোনও কার্যকর পরিকল্পনা গ্রহণ করেছেন কিনা?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

"Central Flood Forecasting Cell" নামে রাজ্য সরকারের একটি সংস্থা পশ্চিমবঙ্গে কার্যরত আছে। পশ্চিমবঙ্গে এই সংস্থার হেড কোয়ার্টার্স আসানসোলে এবং আপাতত এই সংস্থা দামোদর ও অন্যান্য আন্তরাজ্য নদী উপত্যকায় কাজ করে। বন্যায় পূর্বাভাস উদ্দেশ্যে ঐ সংস্থা কিছুদিন পূর্বে কংসাবতী মুকুটমনিপুরে এবং মেদিনীপুরে বেতার কেন্দ্র স্থাপন করেছে। বন্যার পূর্বাভাস জ্ঞাপনের সুবিধার্থে যাতে করে জনসাধারনকে বৃষ্টিপাতের পরিমাণ সঙ্গে সঙ্গে ড্যাম এলাকায় জানানো যায় সেজন্য উক্ত কেন্দ্রীয় সংস্থাটি দামোদর ও কংসাবতী নদী উপত্যকায় তাদের কেন্দ্রগুলিকে জোরদার করার প্রস্তাব করেছে। অধিকন্তু অজয় ও ময়ূরাক্ষী নদী বেসিনেও বেতার কেন্দ্র স্থাপনের প্রস্তাব কেন্দ্রীয় সংস্থার বিবেচনাধীন আছে। কলকাতাতে একটি বেতার কেন্দ্র স্থাপনের প্রস্তাব করা হয়েছে যাতে করে বন্যা সম্বন্ধীয় যাবতীয় তথ্য এখানে জানানো হয়।

এছাড়া, বৃষ্টিপাত ও বন্যা সম্বন্ধীয় তথ্যাবলি প্রেরনের উদ্দেশ্যে কংসাবতী দ্বারকেশ্বর ও নিম্ন দামোদর উপত্যকায় চাপাডাঙা, আমতা ও হরিনঘাটাতে ৭টি উচ্চ ক্ষমতা সম্পন্ন High Frequency for long range transmission ২৬টি অতি উচ্চ ক্ষমতা সম্পন্ন Very High Frequency for short range transmission বেতার কেন্দ্র স্থাপনের প্রস্তাব পশ্চিমবঙ্গ সরকারের বিবেচনাধীন আছে। এ সম্বন্ধে ভারত ইলেকট্রনিক্স লিমিটেডের সঙ্গে যোগাযোগ করা হয়েছে।

গঙ্গা নদী বেসিনে অর্থাৎ মালদা ও মুর্শিদাবাদ জেলা এলাকায় এবং উত্তরবঙ্গ এলাকায় প্রতি বৎসর রাজ্য পুলিশ কর্তৃপক্ষের সহায়তায় বেতার কেন্দ্র স্থাপন করা হয়। পাটনা থেকে ফারাক্কা পর্যন্ত অঞ্চলে গঙ্গা নদীর জলের উচ্চতা সংক্রাত তথ্য পূর্বোক্ত কেন্দ্রীয় সংস্থা দ্বারাও প্রতিদিন জানানো হয়।

যে সব বড় বড় নদী বেসিনগুলি বন্যা কবলিত হয় সেগুলির জন্য বন্যার পূর্বাভাস জ্ঞাপন ও জনগণকে সতর্কীকরনের নিমিত্ত একটি বিধিনীতি প্রজ্ঞপিত আছে। তদনুযায়ী নদীগুলির জলের উচ্চতা একটি নির্দিষ্ট সীমা অতিক্রম করা মাত্র বা ড্যামগুলি থেকে জল

ছাড়ার পরিমান অনুমান করা মাত্র ইঞ্জিনিয়ারিং কর্তৃপক্ষ ও জেলা কর্তৃপক্ষকে সতর্ক করে দেওয়া হয়। সংবাদ পাওয়া মাত্র জেলা কর্তৃপক্ষ বন্যার প্রকৃতি সম্বন্ধে জনসাধারনকে সতর্ক করার ব্যবস্থা করে থাকে।

[1-50 – 2-00 P.M.]

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** বিগত বন্যার সময় সেচ ও জলপথ বিভাগ থেকে বিভিন্ন জায়গায় সতর্কীকরণ করা হয়েছিল কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** সমস্ত জায়গায় ফ্লাড ওয়ার্নিং সিস্টেম ছিল না বলে সব জায়গায় ওয়ার্নিং দেওয়া যায়নি। সেইজন্য লং ডিস্ট্যান্স থেকে যাতে ওয়ার্নিং দিতে পারে তার জন্য ৫টা এবং সর্ট রেঞ্জ থেকে যাতে ওয়ার্নিং দেওয়া যায় তার জন্য ২১টা মেশিন বসানো হয়েছে।

**শ্রী পান্নালাল মাঝি ঃ** সতর্কীকরণ ব্যবস্থা অতীতেও কয়েকটা ছিল, কিন্তু সেগুলোর সাইট ঠিকমতো সিলেক্টেড না করার জন্য ঠিক কাজ হয়নি, এই সাইট সিলেকশন করবে কে, ডি. ভি. সি. না পশ্চিমবঙ্গ সরকার?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** ভারত ইলেকট্রনিক, ডি. ভি. সি. এবং আমরা ৩ জনে মিলে এটা ঠিক করব, আগে এটা হোতনা বলে গোলমাল দেখা দেয়।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** ৩১টার মতো নূতন ফ্লাড ওয়ার্নিং স্টেশন যে হবে এগুলি কি ফ্লাড সেশন আসবার আগে কি শেষ হবে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** সমস্তগুলি করতে পারব কিনা জানিনা, তবে আমরা এগুলি ডি. ভি. সি'র চেয়ারম্যান, ভারত ইলেকট্রনিকের সঙ্গে পরামর্শ করে করব যাতে ভবিষ্যতে কোনও ত্রুটি না থাকে।

**শ্রী পান্নালাল মাঝি ঃ** সতর্কীকরণ ব্যবস্থা ছাড়া বন্যা যাতে প্রতিরোধ হয় তার জন্য কি ব্যবস্থা করেছেন?

**মিঃ স্পিকার ঃ** এ প্রশ্ন এ থেকে আসে না।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যেটা বললেন তাতে ঠিক পরিষ্কার হল না যে প্রত্যেকটা রিভার ভ্যালি প্রোজেক্টের ড্যামের সঙ্গে টেল এণ্ডে এইরকমভাবে যোগাযোগ করা হচ্ছে কিনা। আমি ডি. ভি. সি. কংসাবতীর কিছুটা কথা শুনেছি, কিন্তু ময়ূরাক্ষী রিভার প্রোজেক্টে এটা করা হচ্ছে কিনা সেটা জানতে চাই?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** অজয়, ময়ূরাক্ষীতে এই ধরনের ব্যবস্থা ছিল না, সেজন্য এতবড় বীভৎস ঘটনা ঘটে গেছে। সেজন্য অজয়, ময়ূরাক্ষীকে এর মধ্যে ইনক্লুড করা হয়েছে এবং মাইথন পাঞ্চেত থেকে শুরু করে হুগলি, হাওড়া, মুণ্ডেশ্বরী, দামোদর পর্যন্ত করা হচ্ছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মন্ত্রী মহাশয় দয়া করে কি জানাবেন সুদূর রিভার ভ্যালি

প্রোজেক্টগুলিতে এইভাবে সেন্ট্রালাইজড ওয়েতে ফোরকাস্টিং ইউনিট তৈরি করা যেমন প্রয়োজন তেমনি এর সঙ্গে প্রয়োজন ফরাক্কা ব্যারেজের সঙ্গে এদের কো-অর্ডিনেশন, দ্যাট ইজ ভেরি ইমপর্ট্যান্ট। তারজন্য কি করা হচ্ছে? কারণ, গঙ্গার জল রেগুলেট করতে হবে। যখন এদিক থেকে ফ্লাড ওয়াটার রাস করবে তখন সেটার কি ব্যবস্থা করবেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** ফরাক্কা ব্যারেজের উপর আমাদের কন্ট্রোল নেই, সেটা সেন্ট্রাল গভর্নমেন্টের ব্যাপার। তবে মাননীয় সদস্য জানেন মালদহ এবং মুর্শিদাবাদে এখন যে ফ্লাড ওয়ারনিং সিস্টেম আছে সেটা আমাদের ডাইরেক্টে নেই, সেটা পুলিশ মারফত করা হয়ে থাকে।

**শ্রী অমলেন্দ্র রায় :** আমি জানতে চাই রিভার ভ্যালি প্রোজেক্টে এই যে ফোরকাস্টিং ইউনিট তার সঙ্গে ফরাক্কা ব্যারেজ কর্তৃপক্ষের জল রিলিজ করবার যে ব্যবস্থা এটার কো-অর্ডিনেশন দরকার, সেটা হচ্ছে কিনা?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** সেই বিষয়ে ফরাক্কা ব্যারেজ কর্তৃপক্ষের সঙ্গে আলোচনা করে সেটা করা যেতে পারে।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** এই যে ওয়ারনিং স্টেশনগুলি সরকারি পৃথক সতর্কীকরণ করার ব্যবস্থা যা আছে এর সাথে সাথে যেটা সহজ পদ্ধতি আকাশবাণীর মাধ্যমে প্রচার করা যেটা গতবার বন্যার সময় হয়নি সেই দিকে নজর রেখেছেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** সেই দিকে নজর রেখে ব্যবস্থা গ্রহণ করেছি, এমনকি কলকাতায় ডি. ভি. সি. আমাদের কাছে জায়গা চেয়েছিলেন স্টেশন করার জন্য। আমরা সল্ট লেকে, টালিগঞ্জে জায়গা দেব বলে কথা দিয়েছি। এছাড়া কলকাতায় আমাদের রাইটার্স বিল্ডিংসে ফ্লাড ওয়ারনিং সিস্টেম করা যায় কিনা তারজন্য রাইটার্স বিল্ডিংসের চার্জে যিনি আছেন যতীন চক্রবর্তী মহাশয়ের সঙ্গে আলোচনা করেছি, তিনিও এই ব্যাপারে সম্মতি দিয়েছেন।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয় যে সিস্টেমগুলির কথা বললেন এই সিস্টেম ছাড়া ইঞ্জিনিয়ারিং এক্সপার্টদের পরামর্শ নিয়ে হাই পাওয়ার সাইরেন সিস্টেম ডিস্ট্রিক্টওয়াইজ করতে পারেন কিনা?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** এরমধ্যে কতকগুলি আছে হাই পাওয়ারওয়ালা যার থেকে আমরা অনেক দূর পর্যন্ত খবর পেতে পারি, আর কতকগুলি আছে এতটা হাই পাওয়ারওয়ালা নয় যেগুলি ডিস্ট্রিক্টগুলিকে কভার করতে পারে। দুই ধরনের সিস্টেমের ব্যবস্থা।

**মিঃ স্পিকার :** কোয়েশ্চেন আওয়ার ইজ ওভার।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### তক্তিপুর মৌজায় ভেড়ীলুঠ ও মারামারি

*৪৬৮ (অনুমোদিত প্রশ্ন নং *২৪৪।) শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান : স্বরাষ্ট্র (পুলিশ)

বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪-পরগনা জেলার কাকদ্বীপ থানার বাপুজী অঞ্চলের তক্তিপুর মৌজায় ৩০এ সেপ্টেম্বর, ১৯৭৮ তারিখে ভেড়ীলুঠ ও মারামারির বিষয়ে কোনও অভিযোগ সরকারের গোচরে আসিয়াছে কি; এবং

(খ) আসিয়া থাকিলে, ঐ বিষয়ে জড়িত এরূপ কতজন ব্যক্তিকে ৩১এ জানুয়ারি, ১৯৭৯ পর্যন্ত গ্রেপ্তার করা সম্ভব হইয়াছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) হ্যাঁ, মেছোভেড়ী থেকে জোর করে মাছ ধরা ও মারপিটের একটি ঘটনা ঘটেছে।

(খ) আসামীরা পলাতক থাকায় তাদের বিরুদ্ধে গ্রেপ্তারি ও সম্পত্তি ক্রোকের পরোয়ানা জারি করার জন্য আদালতের কাছে আবেদন করা হয়েছে।

### মানবাজার-কুইলাপাল (ভায়া বান্দোয়ান) রাস্তা

*৪৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৩৪।) **শ্রী সুধাংশুশেখর মাঝি ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলার বান্দোয়ান কেন্দ্রের অন্তর্গত মানবাজার হইতে কুইলাপাল (ভায়া বান্দোয়ান) রাস্তাটির জন্য গতবাজেটে এবং বর্তমান বাজেটে কত টাকা বরাদ্দ করা হইয়াছে; এবং

(খ) ঐ রাস্তা নির্মাণের কার্য বর্তমানে কি অবস্থায় আছে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) ১৯৭৮-৭৯ ঃ ১ লক্ষ টাকা
১৯৭৯-৮০ ঃ ২.৫ লক্ষ টাকা

(খ) প্রায় সমগ্র রাস্তার মাটির কাজ হইয়া গিয়াছে। কোনও কোনও অংশে পাথর বিছানো ও মাড়াইয়ের কাজ চলছে।

### হরিহরপাড়া থানার রাস্তা

*৪৮০। (অনুমোদিত প্রশ্ন নং *১৪০৩।) **শ্রী সেখ্ ইমাজুদ্দিন ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান বৎসরে মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়া থানায় কোনও রাস্তা পাকা করার পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, (১) কোন কোন রাস্তা এই পরিকল্পনার অন্তর্ভুক্ত, (২) কবে নাগাদ ইহার কাজ আরম্ভ হইবে, এবং (৩) ইহাতে কত টাকা ব্যয় হইবে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক+খ) হরিহর পাড়া থানার অন্তর্গত দুইটি রাস্তা সড়ক উন্নয়ন পরিকল্পনায় অন্তর্ভুক্ত।

ইহার মধ্যে হরিহরপাড়া—রুকুনপুর রাস্তায় কাজ চলছে এবং হরিহরপাড়া—ভগীরথপুর রাস্তা সবে মাত্র মঞ্জুর হয়েছে। হরিহরপাড়া—রুকুনপুর রাস্তার আনুমানিক ব্যয় ৩০ লক্ষ টাকা এবং হরিহর পাড়া—ভগীরথপুর রাস্তার ব্যয় ৩১ লক্ষ ৮৭ হাজার টাকা। হরিহরপাড়া—ভগীরথপুর রাস্তার কাজ ১৯৭৯-৮০ সালে আরম্ভ হবে বলে আশা করা যায়।

## Unstarred Questions
## (to which written answers were laid on the Table)

### পশ্চিমবঙ্গে রাষ্ট্রীয় স্বয়ংসেবক সংঘের শাখা

**১৯১।** (অনুমোদিত প্রশ্ন নং *২৯৫।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে রাষ্ট্রীয় স্বয়ংসেবক সংঘের কোনও শাখা আছে কি; এবং

(খ) থাকিলে, তাহা কোন কোন জেলায় অবস্থিত?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) কলকাতা সহ পশ্চিমবঙ্গের সব জেলাতেই এই সংঘের শাখা আছে।

### পঞ্চম পরিকল্পনাকালে রাজ্যে বাস ও ট্রাকের সংখ্যা

**১৯২।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৮৭।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পঞ্চম পরিকল্পনাকালে (বৎসরওয়ারী) এই রাজ্যের রাস্তায় ট্রাক ও বাসের সংখ্যা (পৃথকভাবে) কত ছিল?

**স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

পঞ্চম পরিকল্পনাকালে (বৎসরওয়ারী) এই রাজ্যের রেজিস্ট্রিকৃত ট্রাক ও বাসের সংখ্যা (পৃথকভাবে) নিম্নে দেওয়া হইল ঃ—

| বৎসর | ট্রাকের সংখ্যা | বাসের সংখ্যা |
|---|---|---|
| ৩১-৩-৭৪ পর্যন্ত .. .. .. | ৪৪,০৩১ | ৮,৭৪৩ |
| ৩১-৩-৭৫ পর্যন্ত .. .. .. | ৪৬,৩১৬ | ৯,৭১৫ |
| ৩১-৩-৭৬ পর্যন্ত .. .. .. | ৪৭,৮৯৩ | ১০,৬০২ |
| ৩১-৩-৭৭ পর্যন্ত .. .. .. | ৪৮,১৭৪ | ১০,৭৬৯ |
| ৩১-৩-৭৮ পর্যন্ত .. .. .. | ৪৮,০৭৫ | ১১,২৬৩ |

### ১৯৭৭-৭৮ এবং ১৯৭৮-৭৯ সালে পুলিশ বিভাগে কর্মী বিনিয়োগ

**১৯৩।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৯৩।) **শ্রী অনিল মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের

মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে (১) ১৯৭৭-৭৮ সালে, (২) ১৯৭৮-৭৯ সালের (৩১এ জানুয়ারি পর্যন্ত) (১) পশ্চিমবঙ্গ পুলিশে, (২) কলকাতা পুলিশে মোট কতজন সাব-ইন্সপেক্টর ও কতজন কনস্টেবল নিয়োগ করা হইয়াছিল; এবং

(খ) উভয় ক্ষেত্রে নিয়োগের পদ্ধতি কি ছিল?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

| | | পশ্চিমবঙ্গ পুলিশ | কলকাতা পুলিশ |
|---|---|---|---|
| (ক) ১৯৭৭-৭৮— | | | |
| সাব-ইন্সপেক্টর (পুরুষ) | .. | ৯০ | ৪৬ |
| কনস্টেবল | .. | ১,৭৩২ | ৬৩২ |
| ১৯৭৮-৭৯ (৩১-১-৭৯ পর্যন্ত)— | | | |
| সাব-ইন্সপেক্টর | .. | .. | ১ |
| কনস্টেবল | .. | ১,১৭৪ | ৭২৩ |

(খ) পশ্চিমবঙ্গ এবং কলকাতা পুলিশে পুলিশ অফিসার নিয়োগের ব্যাপারে পুলিশ রেগুলেশন, বেঙ্গল এবং পুলিশ রেগুলেশন, ক্যালকাটাতে বর্ণিত নিয়মাবলি কঠোরভাবে অনুসরণ করা হয়। ১৯৭৮ সালের প্রথমার্ধ পর্যন্ত খবরের কাগজে বিজ্ঞাপনের মাধ্যমে সাধারণের কাছ থেকে দরখাস্ত আহ্বান করে দরখাস্তকারীদের মধ্য থেকে প্রার্থী নির্বাচিত করা হত। এখন জাতীয় বিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে দরখাস্ত আহ্বান করে প্রার্থী নির্বাচন করা হয়।

### গাজী সাহেবতলা হইতে ঘোড়াদল পর্যন্ত রাস্তা নির্মাণ

**১৯৪।** (অনুমোদিত প্রশ্ন নং ৫৫৭।) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মথুরাপুর ও ঘোড়াদলের সংযোগ স্থাপনের জন্য গাজী সাহেবতলা হইতে ঘোড়াদল পর্যন্ত একটি রাস্তা নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, বর্তমানে ইহার কাজ কি অবস্থায় আছে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মথুরাপুর ও ঘোড়াদলের সংযোগ স্থাপনের জন্য নির্মীয়মাণ রাস্তার সহিত গাজী সাহেবতলা বর্তমানে একটি পাকা রাস্তা দ্বারা যুক্ত আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

### পশ্চিমবঙ্গে বেকার-ভাতা

**১৯৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৬১৭।) **শ্রী নির্মলকুমার বসু ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই রাজ্যে কোন তারিখ থেকে বেকার-ভাতা চালু করা হইয়াছে;

(খ) ৩১এ জানুয়ারি, ১৯৭৯ এই তারিখ পর্যন্ত বেকার-ভাতা দানের জন্য রাজ্য সরকারের মোট কি পরিমাণ অর্থ ব্যয় হয়েছে; এবং

(গ) বিভিন্ন জেলায় কতজন বর্তমানে (৩১এ জানুয়ারি, ১৯৭৯ তারিখ পর্যন্ত) এই বেকার ভাতা পাচ্ছেন তার একটি জেলাওয়ারী হিসাব মন্ত্রী মহোদয় দেবেন কি?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৮ সালের ১লা এপ্রিল থেকে বেকার-ভাতা প্রকল্প চালু করা হয়েছে।

(খ) এ পর্যন্ত সংগৃহীত তথ্যের ভিত্তিতে বলা যায়, ১৯৭৯ সালের ৩১এ জানুয়ারি পর্যন্ত ৪ কোটি ৫৯ লক্ষ ২৮ হাজার ৬ শত ১০ টাকা ইতিমধ্যে বেকার-ভাতা দানের জন্য ব্যয় করা হয়েছে।

(গ) বেকার-ভাতা প্রাপকদের জেলাওয়ারী হিসাব সম্বলিত একটি পৃথক তালিকা নিম্নে দেওয়া হইল।

*Statement referred to in reply to clause* (Ga) *of unstarred question No. 195 (Admitted question No. 617)*

**District-wise distribution of U.A. registrants of West Bengal (Sex-wise)**

| | Male | Female | Total |
|---|---|---|---|
| 1. Calcutta .. .. .. | 29,583 | 4,901 | 34,484 |
| 2. 24-Parganas .. .. .. | 23,368 | 3,153 | 26,521 |
| 3. Nadia .. .. .. | 5,321 | 1,251 | 6,572 |
| 4. Howrah .. .. .. | 5,596 | 1,087 | 6,683 |
| 5. Hooghly .. .. .. | 9,974 | 1,253 | 11,227 |
| 6. Midnapore .. .. .. | 7,373 | 690 | 8,063 |
| 7. Burdwan .. .. .. | 24,879 | 644 | 25,523 |
| 8. Birbhum .. .. .. | 2,210 | 97 | 2,307 |
| 9. Darjeeling .. .. .. | 851 | 256 | 1,107 |
| 10. Jalpaiguri .. .. .. | 1,428 | 231 | 1,659 |
| 11. Murshidabad .. .. .. | 4,636 | 541 | 5,177 |
| 12. Purulia .. .. .. | 5,002 | 98 | 5,100 |
| 13. Bankura .. .. .. | 3,745 | 65 | 3,810 |
| 14. Malda .. .. .. | 2,414 | 210 | 2,624 |
| 15. Raiganj .. .. .. | 1,431 | 308 | 1,739 |
| 16. Cooch Behar .. .. .. | 1,408 | 264 | 1,672 |
| | **129,219** | **15,049** | **144,268** |

| | | | |
|---|---|---|---|
| 17. University Employment Information and Guidance Bureau, Calcutta. | 2 | 1 | 3 |
| 18. University Employment Information and Guidance Bureau, Burdwan. | 2 | 1 | 3 |
| | **129,223** | **15,051** | **144,274** |

### মুর্শিদাবাদ জেলার মহিষাড় গ্রাম পঞ্চায়েতকে সরকারি সাহায্য

**১৯৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৮২১।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** পঞ্চায়েত ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মুর্শিদাবাদ জেলায় খড়গ্রাম ব্লকের নূতন পঞ্চায়েত সমিতি গঠিত হওয়ার পর হইতে অদ্যাবধি উক্ত সমিতির মহিষাড় গ্রাম পঞ্চায়েতকে কোন কোন খাতে কত টাকা দেওয়া হইয়াছে?

**পঞ্চায়েত ও সমষ্টি-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সংলগ্ন বিবরণীতে প্রাপ্ত তথ্য প্রদত্ত হইল।

*Statement referred to in reply of unstarred question No. 196 (Admitted question No. 821)*

### বিবরণী

পঞ্চায়েত সমিতি—খড়গ্রাম ব্লকের নাম—খড়গ্রাম জেলা—মুর্শিদাবাদ

| গ্রাম পঞ্চায়েতের নাম | এক-কালীন | বেতন | | এক্সগ্রেশিয়া | | ইনসেন্টিভ | মোট |
|---|---|---|---|---|---|---|---|
| | অনুদান | সচিব গ্রাম পঞ্চায়েত | দফাদার/ চৌকি-দার | সচিব গ্রাম পঞ্চায়েত | দফাদার/ চৌকি-দার | অনুদান | |
| মহিষাড় | ১,০০০ | ২,৪৬৮ | ৩,৬১১ | ৮৮ | ৩৬৫ | ১,৯৮৪.৮৫ | ১,৫১৬.৮৫ |

### বন্যাপীড়িত এলাকায় গো-খাদ্য সরবরাহ

**১৯৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৮৮০।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত বন্যার সময় বন্যাপীড়িত এলাকার কোন কোন জেলায় কি ধরনের গো-খাদ্য কি পরিমাণে সরবরাহ করা হইয়াছে;

(খ) কোন কোন সংস্থা এই দ্রব্যগুলি কি দরে সরকারকে সরবরাহ করিয়াছে; এবং

(গ) এই দ্রব্যগুলি যথারীতি পরিমাপ করিয়া লওয়া হইয়াছিল?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ও (খ) তালিকা 'ক' ও 'খ' নিম্নে প্রদত্ত হইল।

(গ) হ্যাঁ।

*Statement referred to in reply to clause* (Ka) *of unstarred question No. 197 (Admitted question No. 880)*

**'ক' তালিকা**

(ক) জেলাওয়ারী গো-খাদ্য সরবরাহের পরিমাণ ২০শে জানুয়ারি ১৯৭৯ পর্যন্ত নিম্নে দেওয়া হল—

| জেলা | বিচালি কুইন্টাল | সবুজ ঘাস | গমের ভুষি | খইল | সুষম খাবার |
|---|---|---|---|---|---|
| হাওড়া | ১৩,০৪২.৬৮ | .. | .. | .. | ৫,০২৯.৭৫ |
| মুর্শিদাবাদ | ১১,৫৩৩.৯৪ | .. | ২,৩৭৯.২১৫ | ৫৭৪.৭৫ | ৬২৫.০০ |
| মেদিনীপুর | ২২,০৮৩.৪০ | ১৩,৬৮০.২০ | .. | .. | ২,৪৫০.০০ |
| নদীয়া | ৮,৫৫৪.৫২ | ২০৬.২৫ | ১৬৫.৮৭০ | .. | ৪,০৬৮.০০ |
| হুগলি | ৪,৪৫৩.২৪ | .. | .. | .. | ৪,৫৩১.১৫ |
| মালদা | ৩২৬.৮০ | .. | .. | .. | ৪৫.০০ |
| বাঁকুড়া | ১,১৮৫.৬০ | .. | ১৯.২০০ | ২৮৫.০০ | ১২৫.৩৫ |
| বীরভূম | ১৩,০০৪.০১ | .. | .. | .. | ৭৩৯.২০ |
| বর্ধমান | ৩১,৮৩৫.০০ | .. | ৩৮.৮৫০ | ১৫০.০০ | ৩৮১.০০ |
| ২৪-পরগনা | ৭,৭৩২.০৯ | .. | .. | .. | .. |
| জলপাইগুড়ি | ২,০৬৪.৪৮ | .. | .. | .. | .. |

*Statement referred to in reply to clause* (Kha) *of unstarred question No. 197 (Admitted question No. 880)*

**'খ' তালিকা**

(খ) জেলাওয়ারী প্রতিবেদন দেওয়া হল—

১। হাওড়া—

| দ্রব্য | মূল্য | সংস্থা |
|---|---|---|
| বিচালী | ৩৫৯.০০ মেঃ টন<br>৩৪৯.০০ মেঃ টন<br>৩০০.০০ [illegible] | মেসার্স মহাদেও প্রসাদ মান্নালাল মেসার্স ক্যালকাটা ফডার সাপ্লাই কর্পোরেশন |

| দ্রব্য | মূল্য | সংস্থা |
|---|---|---|
| | ২৫০.০০ মেঃ টন | উড়িষ্যা সরকার |
| | ২০০.০০ মেঃ টন | |
| | ২৮৭.০০ মেঃ টন | মেসার্স মহাদেও প্রসাদ মান্নালাল |
| সুষম খাবার | ৯৪০.০০ মেঃ টন | ওয়েস্ট বেঙ্গল ডেয়ারি অ্যাণ্ড পোলট্রি ডেভাঃ কর্পোরেশন। |
| | ৯৪০.০০ মেঃ টন | হরিণঘাটা ফিড মিক্সিং ইউনিট |
| ২। মুর্শিদাবাদ— | | |
| বিচালী | ৩৫.০০ প্রতি কুইন্টাল | জেলা সমাহর্তা, মুর্শিদাবাদ, মালদা পঃ দিনাজপুর মারফৎ। |
| গমের ভূষি | ২৪.০০ / ২৬.০০ প্রতি ৬০ কেজি ব্যাগ | জেলা সমাহর্তা, মালদা ও পঃ দিনাজপুর মারফৎ। |
| খইল | ১৪৩.০০ প্রতি কুইঃ | মেসার্স শ্রীদুর্গা অয়েল মিল, বহরমপুর। |
| | ১৫৫.০০ প্রতি কুইঃ | মেসার্স মহাবীর প্রসাদ মদনগোপাল। |
| সুষম খাবার | ৯৪.০০ প্রতি কুইঃ | হরিণঘাটা খামার, জেলা সমাহর্তা, মালদা মেসার্স ভাগীরথী কোঃ অপঃ সোসাইটি, বেলডাঙ্গা। |
| ৩। মেদিনীপুর— | | |
| বিচলী | ২০.০০ প্রতি কুইঃ | শ্রী হনুমান রায়, গোদা পিয়াশাল, মেদিনীপুর। |
| | ২২.৫০ প্রতি কুইঃ | শ্রী বিরল বসু, পিঙ্গলা, মেদিনীপুর। |
| | ১৮.৫০ প্রতি কুইঃ | আনসার আলী, গুরুরবার, মেদিনীপুর। |
| | ১৯.০০ প্রতি কইঃ | হরিসাধন পাল, পিরাকাটা, মেদিনীপুর। |
| | ২৫.০০ প্রতি কুইঃ | দিলীপকুমার বাক্‌লি, পিরাকাটা, মেদিনীপুর। |
| | ২০.০০ প্রতি কুইঃ | মদন মাহাতো, শালবনি, মেদিনীপুর। |
| | ১৯.০০ প্রতি কুইঃ | মশায়ের আলী, পাঁশকুড়া, মেদিনীপুর। |
| | ১৮.০০ প্রতি কুইঃ | মীর্জা আকবর আলী, জামতলা, মেদিনীপুর। |
| | ১৯.০০ প্রতি কুইঃ | রামকুমার তেওয়ারী, বালিচক, মেদিনীপুর। |

| দ্রব্য | মূল্য | সংস্থা |
|---|---|---|
| | ২৮.৭৫ প্রতি কুইঃ | মহাদেও প্রসাদ মান্নালাল, কলকাতা। |
| | ১৯.০০ প্রতি কুইঃ | ঈশ্বর দয়াল সিং, গোদা পিয়াশাল, মেদিনীপুর। |
| | ১৯.০০ প্রতি কুইঃ | সতীশ মাইতি, শ্যামচক, মেদিনীপুর। |
| | ১৯.০০ প্রতি কুইঃ | চিত্তরঞ্জন ঘোষ, মণ্ডলকোপি, মেদিনীপুর। |
| | ১৮.০০ প্রতি কুইঃ | মদনমোহন মণ্ডল, পাঁচঘোরিয়া, মেদিনীপুর। |
| | ১৫.০০ প্রতি কুইঃ | শালবনি খামার, পাঁচঘোরিয়া, মেদিনীপুর। |
| | ১৪০০ প্রতি কুইঃ | ফার্ম ম্যানেজার, এগরা, মেদিনীপুর |
| | ১৫.০০ প্রতি কুইঃ | |
| | ২৫.০০ প্রতি কুইঃ | বি. ডি. ও., মহিষাদল, মেদিনীপুর |
| | ১৫.০০ প্রতি কুইঃ | |
| | ৫.০০ প্রতি কুইঃ | |
| | ৭.০০ প্রতি কুইঃ | |
| | ৬.০০ প্রতি কুইঃ | শালবনী খামার, মেদিনীপুর |
| | ৯.০০ প্রতি কুইঃ | |
| | ২২.০০ প্রতি কুইঃ | |
| সুষম খাবার | ৫৮০.০০ মেঃ টন | ফিড মিক্সিং প্ল্যাট, আমাদালা ভানসা (এপি) |
| | ৯৪০.০০ মেঃ টন | ওয়েস্ট বেঙ্গল ডেয়ারি অ্যাণ্ড পোলট্রি কর্পোঃ |
| ৩। হুগলি— | | |
| বিচালি | ১২০.০০ থেকে ১৩২.০০ টাকা | বিভিন্ন জায়গা থেকে। |
| সুষম খাবার | ৯৪০.০০ প্রতি মেঃ টন | ওয়েস্ট বেঙ্গল ডেয়ারি অ্যাণ্ড পোলট্রি ডেভাঃ কর্পোঃ |
| | ৭৯০.০০ প্রতি মেঃ টন | বালিগঞ্জ ফডার মিল্স |
| ৪। মালদা— | | |
| বিচালি | ১২.০০ প্রতি কুইঃ | সরকারি খামার |
| | ২৩.৮৫ প্রতি কুইঃ | সুভাষ মণ্ডল, মানিকচক মঃ হান্নান, যাত্রাভাঙ্গা, মালদা। |
| | ২৫.৩০ প্রতি কুইঃ | ঐ<br>কে. এস. বেদ, মালদা<br>এস. দাস, মালদা |

| দ্রব্য | মূল্য | সংস্থা |
|---|---|---|
| সুষম খাবার | | ওয়েস্ট বেঙ্গল ডেয়ারি অ্যাণ্ড পোলট্রি ডেভাঃ কর্পোরেশন |
| ৫। বাঁকুড়া— | | |
| বিচালি | ১৭.০০ প্রতি কুইঃ | জেলা সমাহর্তা, বাঁকুড়া, মারফত। |
| সুষম খাবার | ১১০.০০ প্রতি কুইঃ | হোলসেল কনজিউমার্স, বাঁকুড়া |
| | ১০০.০০ প্রতি কুইঃ | ঐ |
| | ১০১.০০ প্রতি কুইঃ | এস. কে. কুণ্ডু, এজেন্ট, হিন্দুস্থান লিভার, বাঁকুড়া। |
| গমের ভূষি | জানা নেই | ডেপুটি কমিশনার, পুরুলিয়া মারফত। |
| খইল | ১০৫.০০ প্রতি কুইঃ | হোলসেল কনজিউমার্স, বাঁকুড়া |
| | ১৭.০০ প্রতি কুইঃ | বি. ডি. ও. কর্তৃক ক্রীত |
| ৬। বীরভূম | ১৮.৫০ কুইঃ | বৈদ্যনাথ সেন, আহমেদপুর, |
| ৬। বীরভূম— | | |
| বিচালি | ১৮.০০ কুইঃ | প্রফুল্ল ঘোষ, নানুর। |
| | ২৪.০০ প্রতি কুইঃ | কে. দত্ত, মল্লিকপুর, সিউড়ি। |
| | ২০.০০ প্রতি কুইঃ | কৃষি খামার, সিউড়ি। |
| | ২০.০০ প্রতি কুইঃ | গিয়াসুদ্দিন মোল্লা, সোনামুখি। |
| | ২১.০০ প্রতি কুইঃ | শান্তিকুমার পাল, দাদপুর, বীরভূম। |
| | ১৭.৭৫ প্রতি কুইঃ | সুদেশ দত্ত, কাঁকুইহাটা। |
| | ২৬.০০ প্রতি কুইঃ | নীরোদবরণ দাস, রামপুরহাট। |
| | ১৭.৭৫ প্রতি কুইঃ | নজরুল হক্, মাথপলাশা। |
| | ২৬.০০ প্রতি কুইঃ | নুরুল ইসলাম, বারহাটা। |
| | ২৫.০০ প্রতি কুইঃ | নুরুল হক্, রামপুরহাট। |
| | ১৪.৭৫ প্রতি কুইঃ | মুনিরুদ্দিন, রুসুলপুর। |
| | ২৫.০০ প্রতি কুইঃ | আবুল হোসেন, রামপুরহাট। |
| | ২৪.০০ প্রতি কুইঃ | কার্ত্তিক প্রমাণিক, নদীয়া। |
| | ১৫.০০ প্রতি কুইঃ | মহঃ কমল, বাতাসপুর। সুনীল মুখার্জি, রুপুসপুর, পরেশ দাস, রুপুসপুর। |
| | ২০.০০ প্রতি কুইঃ | মথুরকুমার গাঙ্গুলী, খুখুটিয়া, উত্তম ঘোষ, কানডিহি। সেক্ কামালুদ্দিন, রেন্গনা। |
| | ১৫.০০ প্রতি কুইঃ | উত্তম ঘোষ, কানডিহি। |

| দ্রব্য | মূল্য | সংস্থা |
|---|---|---|
| | ১৪.০০ প্রতি কুইঃ | ডি. এস. মণ্ডল, মহম্মদবাজার। |
| গমের ভূষি | ৮০.০০ | মেসার্স গজপৎ লাল এবং মনোহর লাল। |
| খইল | ১৮৯.০০ প্রতি কুইঃ | শেররাণী ঘোষ, সাইথিয়া। |
| | ১৪৮.০০ প্রতি কুইঃ | ঐ |
| | ১৩৫.০০ প্রতি কুইঃ | বিশ্বজয় পাল, কোটাসুর। |
| | ১৬৫.০০ প্রতি কুইঃ | শৈবরাণী ঘোষ, সাইথিয়া। |
| ৭। বর্ধমান— | | |
| বিচালি | ৭০.০০ প্রতি কাহন | জেলা সমাহর্তা, বর্ধমান মারফত স্থানীয় ক্রয় বিভিন্ন ব্লক থেকে। |
| সুষম খাবার | ৯৯৪.০০ মেঃ টন | ওয়েস্ট বেঙ্গল ডেয়ারি অ্যাণ্ড পোলট্রি ডেভাঃ কর্পোঃ। |
| ৮। চব্বিশ পরগনা (উত্তর)— | | |
| বিচালি | ৬৪.০০ টাকা থেকে ৮০.০০ টাকা পর্যন্ত প্রতি কাহন | সরাসরি বিভিন্ন খামারীর কাছ থেকে পঞ্চায়েত সহায়তায়। |
| ৯। চব্বিশ পরগনা (দক্ষিণ)— | | |
| বিচালি | ১৬.০০ প্রতি কুইঃ | রক্ষিত সর্দার, মানখালি, হিমাদ্রি সরকার, গোসাবা; সুনীল ব্যানার্জি, ক্যানিং; খালেক সমাদ্দার, শ্রী নপুর। |
| | ৩৫.০০ প্রতি কুইঃ | আপ্তা বাহাদুর নস্কর, উকিলপাড়া |
| | ২২.৫০ প্রতি কুইঃ | হীরেন সর্দার, বারুইপুর। |
| | ২৭.৫০ প্রতি কুইঃ | গৌতম দাস, উকিলপাড়া। |
| | ৩৪.৪০ প্রতি কুইঃ | মহঃ হুসেন আলি, মল্লিকবাজার। |
| | ৩১.০০ প্রতি কুইঃ | ঐ |
| | ২৭.০০ প্রতি কুইঃ | সুরেন্দ্রনাথ বক্সী, বোয়ালিয়া। |
| | ২৮.০০ প্রতি কুইঃ | গৌতম দাস, উকিলপাড়া। |
| ১০। নদীয়া— | | |
| বিচালি | ২৫০.০০ টাকা থেকে ৩৬৯.০০ প্রতি মেঃ টন | (১) মহম্মদ হান্নান, মালদা। (২) মহাদেও প্রসাদ মান্নালাল, কলকাতা |

| দ্রব্য | মূল্য | সংস্থা |
|---|---|---|
| | | (৩) আনন্দ দেব রায়, সুবর্ণপুর। |
| | | (৪) এস আর ভুঁইয়া, মোহনপুর। |
| | | (৫) এস ব্যানার্জি, বারাসাত। |
| | | (৬) উড়িষ্যা সরকার। |
| | | (৭) ব্লক সীড ফার্ম, করিমপুর। |
| সুষম খাবার | ৯৬০.০০ টাকা থেকে ১,০৪০.০০ টাকা প্রতি মেঃ টন। | (১) ওয়েস্ট বেঙ্গল ডেয়ারি এবং পোলট্রি ডেভাঃ কর্পোঃ। (২) হরিণঘাটা ফার্ম। |
| গমের ভুষি | ৬৫.০০ মেঃ টন। | কৃষ্ণনগর ফ্লাওয়ার মিল্‌স, কৃষ্ণনগর। |
| ১১। জলপাইগুড়ি— | | |
| বিচালি | ২৫.০০ প্রতি কুইঃ | মেসার্স আলফা টিটা ইঞ্জিনিয়ারিং কোং। পান্দাপাড়া কলোনি। |
| | ১৬.৯৯ প্রতি কুইঃ | তাপসকুমার বোস ঐ। |
| | | মানসগোপাল বোস ঐ। |
| | | দিলীপ কুণ্ডু ঐ। |

### জেলখানায় বন্দিগণের সঙ্গে সাক্ষাৎকারীগণের অপেক্ষা করিবার কক্ষ

**১৯৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৮৯৫।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য :** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলখানায় বন্দিগণের সঙ্গে সাক্ষাৎকারীগণের অপেক্ষা করিবার জন্য কোনও কক্ষের ব্যবস্থা আছে কিনা;

(খ) থাকিলে, কোন কোন জেলখানায় ঐ ব্যবস্থা আছে; এবং

(গ) আত্মীয়স্বজনের সহিত কয়েদীগণের ঘুলঘুলির ফাঁক হইতে সাক্ষাতের বদলে অন্য কোনও উন্নত ব্যবস্থা গ্রহণ করার কথা সরকার চিন্তা করিতেছেন কিনা?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) কয়েকটি জেলে আছে।

(খ) নিম্নলিখিত জেলাগুলিতে আছে—

(১) প্রেসিডেন্সি জেল,

(২) আলিপুর সেন্ট্রাল জেল,

(৩) দমদম সেন্ট্রাল জেল,

(৪) বহরমপুর সেন্ট্রাল জেল,

(৫) মেদিনীপুর সেন্ট্রাল জেল,

(৬) জলপাইগুড়ি ডিস্ট্রিক্ট জেল,

(৭) কোচবিহার ডিস্ট্রিক্ট জেল,

(৮) কৃষ্ণনগর ডিস্ট্রিক্ট জেল,

(৯) পুরুলিয়া ডিস্ট্রিক্ট জেল,

(১০) দার্জিলিং ডিস্ট্রিক্ট জেল,

(১১) আলিপুর স্পেশাল জেল,

(১২) লালগোলা স্পেশাল জেল,

(১৩) বহরমপুর স্পেশাল জেল,

(১৪) ইনস্টিটিউট অব্ কারেকশনাল সার্ভিসেস্, বারাসাত,

(১৫) ডায়মণ্ডহারবার সাবজেল,

(১৬) শিলিগুড়ি স্পেশাল জেল,

(গ) জালের মাধ্যমে সাক্ষাৎকারের (নেট ইন্টারভিউ) স্থলে অন্য কোনও ব্যবস্থা গ্রহণের কোনও পরিকল্পনা বর্তমানে সরকারের বিবেচনাধীন নাই।

### রেকর্ডভুক্ত বর্গাচাষীর সংখ্যা

**১৯৯।** (অনুমোদিত প্রশ্ন নং **১০১৩**।) **শ্রী বলাই বন্দ্যোপাধ্যায় ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সাল পর্যন্ত কতজন বর্গাচাষীর নাম রেকর্ডভুক্ত ছিল এবং ১৯৭৯ সালের ৩১এ জানুয়ারি পর্যন্ত ঐ সংখ্যা কত হয়েছে;

(খ) বর্গাদারের নাম রেকর্ডভুক্তির বিষয়ে কয়টি ক্ষেত্রে সরকারের বিরুদ্ধে হাইকোর্টে মামলা দায়ের করা হয়েছে; এবং

(গ) এই মামলাগুলির দ্রুত নিষ্পত্তির জন্য সরকার কি ব্যবস্থা নিচ্ছেন?

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার আইনে হাল জরিপে ১৯৭৭ সাল পর্যন্ত রেকর্ডভুক্ত বর্গাচাষীর

সংখ্যা ৩২৫,২৪৩ এবং ১৯৭৯ সালের ৩১এ জানুয়ারি পর্যন্ত রেকর্ডভুক্ত বর্গাচাষীর সংখ্যা ৫৭২,৬৯৪।

(খ) সঠিক সংখ্যা এই মুহূর্তে জানানো সম্ভব নয়।

(গ) হাইকোর্টে অতিরিক্ত অ্যাডভোকেট জেনারেল এবং তাঁর নেতৃত্বাধীনে কয়েকজন অ্যাডভোকেট মামলাগুলির দ্রুত নিষ্পত্তির জন্য ব্যবস্থা নিচ্ছেন।

**পাঁচলায় হাওড়া জেলা সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্কের ব্রাঞ্চ**

২০০। (অনুমোদিত প্রশ্ন নং ১০৪২।) **শ্রী সন্তোষকুমার দাস ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পাঁচলা থানায় হাওড়া জেলা সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্কের ব্রাঞ্চ খোলার কোনও আবেদনপত্র রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, এ সম্পর্কে রাজ্য সরকারের সিদ্ধান্ত কবে নাগাদ ঘোষণা করা হবে বলে আশা করা যায়?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পাঁচলা থানায় ব্রাঞ্চ খোলার জন্য হাওড়া জেলা সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্কের কোনও আবেদনপত্র পাওয়া যায় নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**ডায়মণ্ডহারবার মহকুমায় মন্দিরবাজার-চাকদহ রাস্তার কাজ**

২০১। (অনুমোদিত প্রশ্ন নং ১০৬৯।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪-পরগনা জেলার অন্তর্গত ডায়মণ্ডহারবার মহকুমার মন্দিরবাজার-চাকদহ (ভায়া সংগ্রামপুর) রাস্তাটি নির্মাণের কাজ বর্তমানে কি অবস্থায় আছে; এবং

(খ) কবে নাগাদ এই কাজ শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মাটির কাজ শুরু হয়েছে। তবে কয়েক জায়গায় জমি দখলে আদালতের নিষেধাজ্ঞা থাকায় কাজ করা যাচ্ছে না।

(খ) আদালতের নিষেধাজ্ঞা উঠে যাওয়া, জমিদখল পাওয়া, এবং উপযুক্ত অর্থবরাদ্দ পাওয়ার উপর কাজটি শেষ হবার সময়সীমা নির্ভর করছে। অনুকূল অবস্থায় তিন বৎসরের মধ্যে নির্মাণকার্য শেষ করা যেতে পারে।

**কলকাতায় ট্রাম কোম্পানির ওভারটাইম, আয়ব্যয় ও লোক নিয়োগ**

২০২। (অনুমোদিত প্রশ্ন নং ১১২১।) **শ্রী রজনীকান্ত দোলুই :** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গত এক বৎসরে কলকাতা ট্রাম কোম্পানির ১ কোটি ৮৭ লক্ষ টাকা ওভারটাইম দেওয়া হয়েছে; এবং

(খ) সত্য হইলে, গত এক বছরে ট্রাম কোম্পানিতে (১) কত টাকা আয় ও ব্যয় হয়েছে, এবং (২) কতজন নূতন লোক নিয়োগ করা হয়েছে?

**স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**গোসাবা ব্লকের পঞ্চায়েত ও লোকসংখ্যা**

২০৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৩০।) **শ্রী গণেশচন্দ্র মণ্ডল :** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪-পরগনার গোসাবা ব্লকের বর্তমান লোকসংখ্যা কত;

(খ) ঐ ব্লকে কতগুলি গ্রাম পঞ্চায়েত আছে;

(গ) ঐ ব্লকটিকে বিভক্ত করে নূতন কোনও ব্লক করার কথা সরকার বিবেচনা করছেন কি; এবং

(ঘ) না করিলে, কারণ কি?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৭১ সালের আদমসুমারী অনুযায়ী ১৪০,৮৪৪।

(খ) ১৪টি।

(গ) না।

(ঘ) ব্লক দ্বিধাবিভক্ত করিতে হইলে নূতন করে পঞ্চায়েত নির্বাচনের প্রয়োজন হবে। সদ্য নির্বাচিত পঞ্চায়েত সংস্থার স্থলে এই মুহূর্তে নূতন করে পঞ্চায়েত নির্বাচন করা যুক্তিযুক্ত মনে হয় না। জনসংখ্যার ভিত্তিতেও এই ব্লক দ্বিধাবিভক্ত করা সঙ্গত হইবে না।

**সরকারি চাকুরিতে আদিবাসী ও তফসিলী জাতির লোক সংখ্যা**

২০৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৩৪।) **শ্রী গণেশচন্দ্র মণ্ডল :** তফসিলী জাতি ও

আদিবাসী মঙ্গল বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বর্তমানে সরকারি চাকুরিতে শতকরা কতজন আদিবাসী ও তফসিলী সম্প্রদায়ভুক্ত লোক কাজ করেন?

**তফসিলী জাতি ও আদিবাসী মঙ্গল বিভাগের মন্ত্রী মহাশয় ঃ**

তফসিলী জাতিভুক্ত কর্মচারীর সংখ্যা শতকরা ৬.১ জন (প্রায়) এবং আদিবাসী কর্মচারীর সংখ্যা শতকরা ০.৬ জন (প্রায়)।

**তফসিলী ও আদিবাসী ছাত্রছাত্রীর জন্য ছাত্রাবাস নির্মাণ**

২০৫। (অনুমোদিত প্রশ্ন নং **১৫৩৫**।) **শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** তফসিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৮-৭৯ সালে তফসিলী ও আদিবাসী ছাত্রছাত্রীদের জন্য কতগুলি ছাত্রাবাস নির্মাণের জন্য সাহায্য দেওয়া হয়েছে;

(খ) কোন জেলায় কতগুলি ছাত্রাবাস নির্মাণকল্পে অনুদান দেওয়া হয়েছে;

(গ) কতগুলি ছাত্রাবাস এ পর্যন্ত নির্মাণ করা হয়েছে; এবং

(ঘ) উক্ত বিষয়ের কতগুলি আবেদনপত্র সরকারের বিবেচনাধীন আছে?

**তফসিলী ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ঊনত্রিশটি।

(খ) জেলাওয়ারী একটি তথ্য নিম্নে প্রদত্ত হইল।

(গ) চারশত নয়টি।

(ঘ) কিছু কম বেশি ২০০টি।

*Statement referred to in reply to clause (Kha) of unstarred question No. 205 (Admitted question No. 1535)*

**১৯৭৮-৭৯ সালে তফসিলী জাতি ও আদিবাসী ছাত্রছাত্রীদের জন্য ছাত্রাবাস/ছাত্রীনিবাস নির্মাণকল্পে এ পর্যন্ত (২২-৩-৭৯) প্রদত্ত অনুদানের জেলাওয়ারী তথ্য**

| | | |
|---|---|---|
| বাঁকুড়া | ... | ৫ |
| বর্ধমান | ... | ১ |
| বীরভূম | ... | ১ |
| কোচবিহার | ... | ১ |

| | | |
|---|---|---|
| জলপাইগুড়ি | ... | ২ |
| মেদিনীপুর | ... | ৯ |
| মালদহ | ... | ১ |
| পুরুলিয়া | ... | ২ |
| পশ্চিম দিনাজপুর | ... | ২ |
| ২৪-পরগনা | ... | ৫ |
| মোট | | ২৯টি |

**সুন্দরবনে ব্যাঘ্র প্রকল্পের অধীনে মিঠেজলের পুকুর খনন ও টাওয়ার নির্মাণ**

২০৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৩৭।) **শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সুন্দরবনে ব্যাঘ্র প্রকল্পের অধীনে কতগুলি মিষ্টিজলের পুকুর এ পর্যন্ত খনন করা হয়েছে;

(খ) কতগুলি ওয়াচ টাওয়ার নির্মাণ করা হয়েছে;

(গ) উক্ত পুকুরগুলির আয়তন কত ও পুকুরগুলি খনন করার জন্য কোনও টেণ্ডার দেওয়া হয়েছিল কি; এবং

(ঘ) উক্ত পুকুরগুলি খনন করার জন্য আনুমানিক কত টাকা ব্যয় হয় এবং বর্তমানে পুকুরগুলির অবস্থা কিরূপ?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) তিনটি।

(খ) চারটি।

(গ) আয়তন প্রতিটি ৪০ মিটার × ৩০ মিটার ও পুকুরগুলি খনন করার জন্য টেণ্ডার ডাকা হয়েছিল।

(ঘ) আনুমানিক ২০ হাজার ৭ শত টাকা এবং বর্তমানে পুকুরগুলি সম্পূর্ণ ব্যবহার উপযোগী।

**পশ্চিমবঙ্গে আদিবাসী বেকার যুবকযুবতীদের সংখ্যা**

২০৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৫৮।) **শ্রী উপেন্দ্র কিস্কু ঃ** শ্রমবিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের কর্মবিনিয়োগ কেন্দ্রগুলিতে রেজিস্ট্রিকৃত আদিবাসী বেকার যুবক-যুবতীদের সংখ্যা কত; এবং

(খ) ১৯৭৭ ও ১৯৭৮ সালে এই সমস্ত কর্মবিনিয়োগ কেন্দ্রগুলির মাধ্যমে কতজন আদিবাসী যুবকযুবতীর চাকুরি হয়েছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৮ সালের ৩০এ জুন পর্যন্ত পশ্চিমবঙ্গের কর্মবিনিয়োগ কেন্দ্রগুলিতে রেজিস্ট্রিকৃত আদিবাসী বেকার যুবকযুবতীদের সংখ্যা ২২ হাজার ৬ শত ১৯ জন।

(খ) ১৯৭৭ সালের জানুয়ারি হইতে ডিসেম্বর মাস পর্যন্ত ২ হাজার ৪ শত ৩ জন আদিবাসী যুবকযুবতীর চাকুরি হইয়াছে; এবং ১৯৭৮ সালের জানুয়ারি হইতে জুন মাস পর্যন্ত ৯৪ জন আদিবাসী যুবকযুবতীর চাকুরি হইয়াছে।

**মেদিনীপুর জেলায় মৎস্য সম্প্রসারণ আধিকারিক**

২০৮। (অনুমোদিত প্রশ্ন নং **১৫৯৪**।) **শ্রী রাসবিহারী পাল ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার কোন কোন ব্লকে মৎস্যচাষ উন্নয়নের জন্য মৎস্য সম্প্রসারণ আধিকারিক ও সহকারি রহিয়াছেন;

(খ) যেসব ব্লকে এইরূপ ভারপ্রাপ্ত অফিসার নাই তাহা পূরণের কোনও ব্যবস্থা হইতেছে কি; এবং

(গ) কতদিনের মধ্যে এই পদগুলি পূরণ হইতে পারে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নিম্নলিখিত ফিশারী ব্লকে মৎস্য সম্প্রসারণ আধিকারিক (ফিশারী এক্সটেনশন অফিসার) ও সহকারি (ফিশারম্যান অ্যাটেণ্ড্যান্ট) আছেন—

কন্টাই (১), কন্টাই (২), খেজুরী, নন্দীগ্রাম (১), সুতাহাটা (১), নারায়ণগড়, পাঁশকুড়া (১), পাঁশকুড়া (২), গড়বেতা (৩), তমলুক (১), তমলুক (২), রামনগর (১), রামনগর (২), পটাশপুর, এগরা (১), এগরা (২), মহিষাদল (১), মহিষাদল (২) ও সবং।

নিম্নলিখিত ব্লকগুলিতে কেবল ফিশারম্যান অ্যাটেণ্ড্যান্ট আছেন—

চন্দ্রকোণা (২), ভগবানপুর (১), ভগবানপুর (২), কন্টাই (৩), ময়না, সুতাহাটা (২), দাঁতন (১) ও নন্দীগ্রাম (২)।

(খ) অবশিষ্ট ফিশারি ব্লকে মৎস্য সম্প্রসারণ আধিকারিক ও সহকারীর শূন্য পদগুলি পূরণের জন্য কর্মসংস্থান কেন্দ্র হইতে প্রার্থীর নামের তালিকা সংগ্রহ করা হইয়াছে এবং তালিকাভুক্ত প্রার্থীর মধ্য হইতে প্রয়োজনীয় পরীক্ষা ইত্যাদির মাধ্যমে উপযুক্ত প্রার্থী বাছাই কাজ চলিতেছে।

(গ) যথাশীঘ্র সম্ভব নিয়োগ সম্পর্কিত নিয়ম ও রীতিনীতি পালন করিয়া শূন্য পদগুলি পূরণ করা হইবে।

### ডানকুনি লো কারবনাইজেশন প্ল্যান্ট নির্মাণ

**২০৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৬০৮।) শ্রী বামাপদ মুখার্জি :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ডানকুনি লো কারবনাইজেশন প্ল্যান্ট নির্মাণের বিষয়টি কতদূর অগ্রসর হইয়াছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

ডানকুনিতে লো টেমপারেচার কার্বনাইজেশন প্ল্যান্টটি কেন্দ্রীয় ক্ষেত্রে (সেন্ট্রাল সেক্টর) রূপায়িত করিবেন কোল ইণ্ডিয়া লিমিটেড (একটি ভারত সরকারের সংস্থা) এবং এই প্রকল্পটির জন্য একটি সংশোধিত সম্ভাব্যতা নিরূপণ প্রতিবেদন কেন্দ্রীয় সরকার বিবেচনা করিতেছেন। প্রকল্পটির প্রয়োজনীয়তা এবং বাণিজ্যিক সম্ভাবনা সম্বন্ধে ঐক্যমত হইলেও প্রকল্প অনুমোদনে চূড়ান্ত সিদ্ধান্ত এবং ইহাতে যে বিশেষ প্রযুক্তিবিদ্যা ব্যবহার হইবে তারা এখনও পর্যন্ত কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্তের অপেক্ষায় আছে।

### আসানসোল মহকুমা কর্মবিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে চাকুরি

**২১০। (অনুমোদিত প্রশ্ন নং ১৬১৩।) শ্রী বামাপদ মুখার্জি :** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোল মহকুমার কর্মবিনিয়োগ কেন্দ্রগুলির মাধ্যমে গত ১৯৭৭-৭৮ সালে কতজন ব্যক্তির চাকুরি হইয়াছে; এবং

(খ) কোন কোন শিল্পে কতজন ব্যক্তিকে নিয়োগ করা হইয়াছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) আসানসোল মহকুমার কর্মবিনিয়োগ কেন্দ্রগুলির মাধ্যমে গত ১৯৭৭ এবং ১৯৭৮ সালে যথাক্রমে ৯ শত ৩২ জন এবং ৬ শত ৬৬ জন বেকার ব্যক্তির চাকুরি হইয়াছে।

(খ) শিল্পভিত্তিক কর্মসংস্থানের সংযোজনীকৃত তালিকার অনুলিপি নিম্নে দেওয়া হইল।

*Statement referred to in reply to clause (Kha) of unstarred question No. 210 (Admitted question No. 1613)*

**1977**

| | |
|---|---|
| 1. Eastern Coalfields Ltd. .. .. .. .. | 433 |
| 2. Telephone and Telegraph .. .. .. .. | 64 |
| 3. State Government .. .. .. .. | 4 |
| 4. Banking .. .. .. .. | 1 |
| 5. Burn Standard .. .. .. .. | 4 |
| 6. D.V.C. .. .. .. .. | 5 |
| 7. IISCO .. .. .. .. | 362 |
| 8. Railway .. .. .. .. | 4 |

| | |
|---|---|
| 9. Geological Survey of India | 15 |
| 10. Income Tax | 5 |
| 11. Electricity | 1 |
| 12. A.I.R. | 2 |
| 13. Food Corpotation of India | 5 |
| 14. Defence | 1 |
| 15. Central Govt. (Other) | 6 |
| 16. Technical Education (Central) | 12 |
| 17. M.A.M.C. | 1 |
| 18. L.I.C. | 7 |
| | **932** |

**1978**

| | |
|---|---|
| 1. Eastern Coalfields Ltd. | 281 |
| 2. Bengal Paper Mill | 2 |
| 3. Food Corporation of India | 4 |
| 4. Technical Education (Central) | 12 |
| 5. L.I.C. | 4 |
| 6. State Govt. | 23 |
| 7. Municipalities | 1 |
| 8. Banking | 14 |
| 9. School | 1 |
| 10. IISCO | 221 |
| 11. Hindusthan Cables Ltd. | 41 |
| 12. Geological Survey of India | 8 |
| 13. Post and Telegraphs | 27 |
| 14. Insurance | 6 |
| 15. Burn Standard | 1 |
| 16. Defence | 1 |
| 17. Other Central Govt. Estts. | 19 |
| | **666** |

[2-00 – 2-10 P.M.]

## QUESTION OF PRIVILEGE

**শ্রী নির্মল বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়েছি এবং আপনি অনুগ্রহকরে আমাকে অনুমতি দিয়েছেন। এই সভার কার্য পরিচালনা বিধির ২২৪ নং বিধি অনুযায়ী এই সভার ৩জন মাননীয় সদস্য শ্রী নিখিল দাস, শ্রী লক্ষ্মী সেন এবং আমি যুক্তভাবে আপনার কাছে এই সভার অধিকার ভঙ্গ, সদস্যের অধিকার ভঙ্গ এবং এই সভার অবমাননা, কন্টেম্পট অব দি হাউস এই বিষয় একটি মোশন দিয়েছি। এই মোশনে আমরা বলেছি, ..........................................................................................

**শ্রী সুনীতি চট্টরাজ :** স্যার, আই রাইজ অন এ পয়েন্ট অব অর্ডার। আমার বক্তব্য.....

**মিঃ স্পিকার :** দেয়ার ইজ নো পয়েন্ট অর্ডার। আমি ওনাকে বলতে দিয়েছি, পড়তে বলিনি। নির্মলবাবু, ইউ রেইজ দি ইস্যু। জয়নাল আবেদিনও পয়েন্ট রেইজ করেছিলেন এবং আমি তাঁকে বলতে দিয়েছি।

**শ্রী নির্মল বসু :** স্যার, উনি যদি দাঁড়িয়ে থাকেন তাহলে আমি কি করে বলব?

**মিঃ স্পিকার :** আপনি বক্তব্য শেষ করুন।

**শ্রী নির্মল বসু :** আপনি বলতে অনুমতি দিয়েছেন কিন্তু উনি যদি এইভাবে দাঁড়িয়ে থাকেন তাহলে আমি কি করে বলব?

**মিঃ স্পিকার :** আপনি রেইজ করুন।

**শ্রী নির্মল বসু :** গতকাল এই সভার সদস্য শ্রী সুনীতি চট্টরাজ ...........................

(সেভারেল মেম্বার্স রোজ টু স্পীক)

**মিঃ স্পিকার :** আপনি আপনার ইস্যুটা বলুন।

**শ্রী নির্মল বসু :** আপনি আমাদের বলবার অনুমতি দিয়েছেন, কিন্তু উনি যদি এইভাবে দাঁড়িয়ে থাকেন তাহলে আমি কি করে পড়ব?

**মিঃ স্পিকার :** আপনি প্রিভিলেজের ইস্যু রেইজ করুন, পড়বেন না।

**শ্রী নির্মল বসু :** মাননীয় স্পিকার মহাশয়, এই সভার ৩জন মাননীয় সদস্য, শ্রী নিখিল দাস, শ্রী লক্ষ্মী সেন এবং আমি এই সভার কার্য পরিচালনা বিধির ২২৪ ধারা অনুযায়ী এই সভার মাননীয় সদস্যের অধিকার ভঙ্গ এবং সভার অবমাননা, কনটেমপ্ট অব দি হাউস এটা আমি এনেছি। গতকাল এই সভার মাননীয় সদস্য শ্রী সুনীতি চট্টরাজ এই মন্তব্য করেছেন এই কক্ষে যে, গুণ্ডা কমল গুহ তোমাকে ট্যাকে পুরে রাখব, গুণ্ডামীর জায়গা পাওনি, বাইরে এস দেখে নেব। তারপর তিনি মাইক ভাঙ্গেন এবং শ্রী কমল গুহকে

গালিগালাজ করেন। এর দ্বারা একজন মাননীয় সদস্যের যে অধিকার ভঙ্গ হয়েছে, সভার অবমাননা হয়েছে এবং একজন সদস্যের প্রতি বিরূপ মন্তব্য করা হয়েছে এবং এর ফলে সভার সম্মান নষ্ট হয়েছে এবং সভার সমস্ত ডিগনিটি চলে যাচ্ছে।

**মিঃ স্পিকার ঃ** আপনি আর বলবেন না।

**শ্রী নির্মল বসু ঃ** আমি আলোচনা করতে চাইনা, আপনার কথা মেনে নিয়ে এটা বললাম।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, এই বক্তব্যের উপর আমার পয়েন্ট অব প্রিভিলেজ আছে। মাননীয় সদস্য যেভাবে বললেন তাতে তিনি হাউসকে বিভ্রান্ত করছেন। আমার এই ব্যাপারে পয়েন্ট অব প্রিভিলেজ এবং পার্সোনাল এক্সপ্ল্যানেশন আছে। স্যার, এইভাবে গোলমাল করলে হাউস কিকরে চলবে?

**মিঃ স্পিকার ঃ** আপনার পয়েন্ট অব প্রিভিলেজ বলুন।

(গোলমাল)

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, আপনি আমাকে বলতে দিয়েছেন, কিন্তু ওঁরা যদি আমাকে বলতে না দেন তাহলে আমি কি করে বলব? স্যার, আমি অফিসিয়াল প্রসিডিংস এনেছি সেক্রেটারির কাছ থেকে এবং এই ব্যাপারে আমার পয়েন্ট অব প্রিভিলেজ আছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্যার, আই রাইজ অন এ পয়েন্ট অব অর্ডার অন হিজ পয়েন্ট অব প্রিভিলেজ। উনি এটা এখানে আলোচনা করতে পারেন না।

**মিঃ স্পিকার ঃ** আলোচনা হচ্ছে না, আমি ওনার প্রিভিলেজ শুনে নিচ্ছি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** ২২৮ ধারা অনুসারে তিনি এখানে এই বিষয় নিয়ে আলোচনা করতে পারেন না। তাহলে কিন্তু আমরাও আলোচনা করব।

**মিঃ স্পিকার ঃ** আপনিও প্রিভিলেজ তুলতে পারেন আণ্ডার ২২৫।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, আমি ফ্রেস একটা আনছি ২২৯-এ, আমাদের বলতে দিন।

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** অমলবাবু, আমি আপনাকে বলেছি যে, আপনি আপনার প্রিভিলেজ তুলতে পারবেন। আমি ওনার প্রিভিলেজটা আগে শুনে নেই।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** ২২৯ নং রুলে আমি একটা ফ্রেস প্রিভিলেজ দিচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** গতকালের ব্যাপার হবেনা।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** তাহলে আজকের ব্যাপার বলছি ২২৯-এ। স্যার, আজকের

বক্তব্য হচ্ছে মাননীয় সদস্য শ্রী নির্মল বসু হাউসের মধ্যে একটা বক্তব্য রাখলেন যেটা উদ্দেশ্য প্রণোদিত হয়ে হাউসকে মিসলিড করেছেন। আমি প্রসিডিংস-এর কপি নিয়েছি। কোনও জায়গায় আমার ওই বক্তব্য নেই। আমি অফিসিয়াল কপি নিয়েছি। আমি ২২৯-এ এখন বলছি তিনি কি এইভাবে হাউসকে মিসলিড করতে পারেন? স্যার, ওই ধরনের মন্তব্য টেপ রেকর্ডে নেই এবং অফিসিয়াল প্রসিডিংস-এও নেই। একজন কাজেই একজন মাননীয় সদস্য আর একজন মাননীয় সদস্যের নামে এই ধরনের মিথ্যা উক্তি করতে পারে কি পারেনা সেটাই হচ্ছে আমার প্রিভিলেজ এবং সেটা আমি আপনাকে দিচ্ছি। আমার কাছে কপি আছে, উনি অসত্য স্টেটমেন্ট করেছেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, আমিও সেম একটা প্রিভিলেজ এনেছি। আমি কালকে আপনার কাছে একটা প্রিভিলেজ জমা দিয়েছি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় সদস্য নির্মলবাবু এখানে যে বিষয়টি উল্লেখ করেছেন সেই বিষয়ে যদি এখানে আলোচনা করা হয় তাহলে ২২৮ অনুযায়ী করবেন এবং আগে নির্মলবাবুকে আলোচনা করবার অধিকার দিতে হবে। কিন্তু আপনি যদি নির্মলবাবুকে সেই অধিকার না দেন তাহলে অন্য কোনও সদস্য সেই অধিকার পেতে পারেন না কারণ সেটা আপনি এখনই কনসিডার করছেন না। আপনি যদি সেটা কনসিডার না করেন তাহলে দেয়ার ক্যান বি নো ডিসকাশন অন দ্যাট পয়েন্ট। এটা হচ্ছে আমার পয়েন্ট অব অর্ডার।

**মিঃ স্পিকার ঃ** আই অ্যাম নট অ্যালাউয়িং এনি ডিসকাশন অন দ্যাট পয়েন্ট।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটা পয়েন্ট অব অর্ডার আছে। আমি ব্যাপারটা বুঝতে পারছিনা। আমি গতকাল এই সেম ইনসিডেন্টে-এ একটা প্রিভিলেজ আপনার কাছে জমা দিয়েছি। কিন্তু আজকে দেখছি আমি যেটা জমা দিয়েছি সে সম্বন্ধে আমাকে কিছু বলতে দেওয়া হলনা অর্থাৎ সেই প্রিভিলেজের উপর আমাকে কিছু বলতে দেওয়া হলনা অথচ ওঁর প্রিভিলেজে বলা হল, টেক্সট অব দি প্রিভিলেজ ইউ গো অন। আমাকে যে বলতে দেওয়া হলনা এর প্রতি আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। শ্রী কমল গুহ যে কথাটা শ্রী সুনীতি চট্টরাজকে বলেছেন সেই কথাটা উধৃত করে আমি আপনাকে দিয়েছি। কিন্তু আজকে যেটা বললেন, বাইরে চলে এস সেই প্রিভিলেজের কপি আমার কাছে আছে।

**মিঃ স্পিকার ঃ** মিঃ বাপুলি, আজকে আপনি আমার কাছে চাননি, উনি চেয়েছেন এবং উনি বলেছেন। আপনি যদি কালকে ইনসিডেন্ট নিয়ে বলতে চান তাহলে পরে আপনি বলবেন—কোয়েশ্চেন আওয়ারের পরে বলবেন। এর মধ্যে চেঁচামেচির কি আছে?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উইথ ইওর পারমিশন বলছি।

**মিঃ স্পিকার ঃ** সমস্তটা পড়বেন না, সংক্ষেপে বলে দিন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** সমস্তটা পড়ছিনা, আমি সংক্ষেপে বলছি। আমি জানি, আই নো দি পার্লামেন্টারি প্রোসিডিয়োর। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কাল বিধানসভায় যে ঘটনাটা ঘটেছে তা অত্যন্ত পরিতাপের বিষয়। কালকে আমি প্রোসিডিংসএর কপিটা নিয়ে নিজে প্রিভিলেজ মোশন দিয়েছি। প্রিভিলেজে যে কথাগুলি আছে সেগুলি হচ্ছে, এইভাবে যদি চলেন তাহলে আমি তাকে ওয়ার্নিং দিচ্ছি, আপনি ব্যবস্থা না নিলে আমি তাকে সায়েস্তা করে ছেড়ে দেব। প্রোসিডিংস-এর কপি আছে, আমি এটা ভারবেটিম দিচ্ছি। আমি অত্যন্ত পরিতাপের সঙ্গে দেখলাম যে নির্মল বাবু যে কথাটা বলেছেন তা প্রসিডিংস-এ নেই। কিন্তু যে কথা নেই, যদি না থাকে তাহলে তিনি হাউসকে মিসলিড করেছেন। তিনি অসত্য ভাষণ দিয়েছেন।

(নয়েজ)

**মিঃ স্পিকার ঃ** দ্যাট ইজ মাই বিসনেস, সেটা আমি দেখব, আপনারা কেন একথা রেজ করছেন?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যেটা আজকে বলতে চেয়েছিলাম—আমাকে বলতে দিয়েছেন সেজন্য আমি আপনাকে ধন্যবাদ দিচ্ছি এবং কৃতজ্ঞতা জানাচ্ছি কিন্তু আজকে যেটা পড়া হল .......

(নয়েজ)

**মিঃ স্পিকার ঃ** আপনি আবার ওকথা রেজ করছেন কেন?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** উনি যে কথা বলছেন প্রোসিডিংস-এ সেকথা নেই। তা যদি না থাকে তাহলে That is not the part of proceedings উনি হাউসকে মিসলিড করছেন। অতএব এই কথাগুলি এক্সপাঞ্জ করা উচিত।

**মিঃ স্পিকার ঃ** আছে কি না সেইজন্যই তো এই অধিকারটা দেওয়া আছে। আমি দেখব, আপনারা কেন এটা মনে করছেন যে এটা আমি দেখবনা। প্রথমেই কালকে ভারব্যালি রেজ করেছেন ডাঃ জয়নাল আবেদিন, ডাঃ আবেদিন already raised this point. কাজেই আপনি রিটিন দিয়েছেন, সব কয়েকটিই দেখব। আর কি করতে পারি বলুন। অনিল বাবু আপনার পয়েন্ট অব অর্ডারটা কি?

**শ্রী অনিল মুখার্জি ঃ** আমি বলতে চাই আণ্ডার ২২৭এ "If the Speaker is satisfied that there is a prima facie case that a breach of privilege has been committed and that the matter is being raised at the earliest opportunity he may allow the member to raise the matter as a question of privilege." you allowed to raise the matter. After that there is another rule 228. Under Rule 228, "On a motion being made for the purpose, the House may consider the matter and come to a decision or may refer it to the Committee of Privileges."

**মিঃ স্পিকার ঃ** সন্দীপ বাবু যেকথা বললেন তার উত্তরে বলছি যে সন্দীপবাবু Correctly

pointed out to raise rule 227. I will look into it. এটা বিচারাধীন আছে সুতরাং রুল ২২৭ এ প্রশ্ন আসেনা। যেটা করছেন সেটা করছেন সেটা হচ্ছে রুল ২২৯ এ, কোয়েশ্চেন আওয়ারের পর এই প্রশ্ন তুলতে পারেন এবং আই উইল লুক ইনটু ইট।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, আর একটা পয়েন্ট অব অর্ডার আছে। গতকাল যে ইনসিডেন্স হল তার উপর যে প্রিভিলেজ মোশন আছে সেটা আপনি বিচার করবেন। কিন্তু সব চেয়ে বড় প্রশ্ন আজকে এই হাউসে নির্মল বাবু যে কথা রাখলেন সেটা অসত্য, সেটা প্রোসিডিং থেকে এক্সপাঞ্জ করা হোক।

**মিঃ স্পিকার ঃ** বারবার ঐ কথা বলতে চাচ্ছেন, Mr. Bapuli, you are again and again crossing your limit. আপনারা বলে যাবেন আর নির্মল বাবুকে বলতে দেবেননা তা হয়না। মিঃ দাস, আপনি ওদের বলুন, ওকে যদি বলতে দিতে হয় তাহলে আমাকে সকলকেই বলতে দিতে হবে। সুতরাং প্লিজ ডোন্ট রেজ ইট এগেন। আমি বলছি বসুন, এটা আর রেজ করবেন না।

[2-10 – 2-20 P.M.]

আমি এখন দেখব। আমাকে বারেবারে ওই কথা বলে লাভ নেই। আপনি বললেন, আবার বসে পড়লেন, আবার উঠে সেই কথাই বললেন। You cannot question it at this moment. You raised it thrice. I did not allow it. এখন মুলতুবি প্রস্তাব।

## ADJOURNMENT MOTIONS

**মিঃ স্পিকার ঃ** আমি আজ সর্বশ্রী রজনীকান্ত দোলুই, কিরণময় নন্দ ও আরও ১৪ জন সদস্য, সত্যরঞ্জন বাপুলি, দেবপ্রসাদ সরকার ও আরও ২জন সদস্য এবং নবকুমার রায়ের কাছ থেকে পাঁচটি মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি।

প্রথম চারটি প্রস্তাবে শ্রী দোলুই, শ্রী নন্দ ও অন্যেরা, শ্রী বাপুলি এবং শ্রী সরকার ও অন্যেরা রাজ্যে বিদ্যুৎ সঙ্কট সম্পর্কে এবং পঞ্চম প্রস্তাবে শ্রী রায় বিরোধী দলের প্রতি কৃষি মন্ত্রীর অসৌজন্যমূলক আচরণের সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন।

প্রথম চারটি প্রস্তাবের বিষয়বস্তু অতি সাম্প্রতিক কোনও ঘটনা নয় এ সম্পর্কে এই সভায় ইতিপূর্বে যথেষ্ট আলোচনা হয়েছে। উপরন্তু, এইটা যেভাবে লেখা হয়েছে তাতে, মন্ত্রীর পদত্যাগ দাবি করা হয়েছে, সেইটা এর মধ্যে আসে না। মন্ত্রীর পদত্যাগ করার বিষয় নো-কনফিডেন্স করে আনতে হয়, এইভাবে অ্যাডজোর্নমেন্ট মোশনের মধ্যে আসতে পারে না।

পঞ্চম প্রস্তাবে যে বিষয় উল্লেখ করা হয়েছে, সেটা হচ্ছে কৃষিমন্ত্রী কমল গুহের আচরণ সম্পর্কে। সেটা অ্যাডজোর্নমেন্ট মোশনের মধ্যে আসে না। উপরোক্ত কারণে আমি পাঁচটি মুলতুবি প্রস্তাবেই আমার অসম্মতি জ্ঞাপন করছি। বিদ্যুৎ সম্পর্কে এতগুলো এসেছে, তার মধ্যে একটা সিলেক্ট করে নিয়ে একজন পড়ুন। প্রথমে শ্রী কিরণময় নন্দ পড়ুন।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটা নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল সারা রাজ্য জুড়ে অন্ধকার। রাজ্য জুড়ে বিদ্যুৎ সঙ্কটের ফলে জল নেই, আলো নেই, কারখানা বন্ধ, পাম্প বন্ধ, অস্ত্রপচার বন্ধ, পড়াশোনা বন্ধ। দেখে মনে হচ্ছে যে এই রাজ্য ধীরে ধীরে অন্ধকারের দিকেই চলে যাচ্ছে। এরা আলোর পরিবর্তে অন্ধকারকেই বেশি করে পছন্দ করে নিয়েছে। তাই আমরা বিদ্যুৎ মন্ত্রীর এবং বিদ্যুৎ কমিশনারের অপসারণের জন্য আলোচনার দাবি জানাচ্ছি।

[2-20 – 2-30 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি সুনির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছে। সেটা হল পশ্চিমবঙ্গের বিদ্যুৎ সঙ্কট উত্তরোত্তর আরও ঘনীভূত হয়ে গতকাল ২৫০ মেগাওয়াট বিদ্যুৎ ঘাটতিতে পৌঁছেছে এবং এই রাজ্যে এক অস্বাভাবিক অভূতপূর্ব পরিস্থিতির উদ্ভব হয়েছে। এই বিদ্যুৎ ঘাটতির ফলে সমগ্র রাজ্যের কর্ম-মুখরতা স্তব্ধ, জীবন বিপর্যস্ত বিধ্বস্ত। বিদ্যুতের অভাবে হাসপাতালের মুমূর্ষু রোগীদের অস্ত্রোপচারের কাজ বন্ধ, পানীয় জল সরবরাহ এবং শিশুদের প্রয়োজনীয় দুগ্ধ সরবরাহ বন্ধ। এ ছাড়া ছাত্রছাত্রীদের লেখাপড়া বন্ধ হওয়ার উপক্রম হয়েছে। এর সাথে বিদ্যুৎ সঙ্কট হেতু সরকারের প্রস্তাবিত পরিকল্পনা অনুযায়ী সপ্তাহে দু' দিন কল কারখানা বন্ধ করে দিলে এবং সন্ধ্যার পর দোকানপাট বন্ধের আদেশ জারি হলে এর উপর আবার নতুন করে এ রাজ্যের লক্ষ লক্ষ মানুষের জীবন জীবিকা বিপন্ন হয়ে উঠবে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল ঃ

গতকাল (২৯.৩.৭৯) বিদ্যুৎ ছাঁটাইয়ের পরিমাণ ছিল প্রায় ২৫০ মেগাওয়াট। লোড শেডিং-এ জনজীবনে এক চরম বিপর্যয় দেখা দিয়েছে। শহরের প্রতিটি সংবাদপত্র অফিসেই লোড শেডিং চলছে। হাসপাতালগুলিতে জরুরি অপারেশন বাতিল করতে হয়েছে। একটানা লোড শেডিং-এ শিল্পাঞ্চলেও দারুণ দুশ্চিন্তা দেখা দিয়েছে।

**শ্রী দীনেশ মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে অ্যাডজোর্নমেন্ট মোশন বিজিনেসের মধ্যে রয়েছে এ সম্বন্ধে মাননীয় সদস্য কিরণময় নন্দ ১৯৯-এ যেটা নো কনফিডেন্স মোশন রুলস, সেটা অ্যাডজোর্নমেন্ট মোশনে আসতে পারে কি করে, পদত্যাগ দাবি হতে পারে, এটা কি করে করতে পারে?

**মিঃ স্পিকার ঃ** আমি ডিস-অ্যালাউ করেছি।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যা এডিট করে দিয়েছেন, আমি সেটাই পড়ছি। এডিট করবার দায়িত্ব আপনার, আপনি এডিট করে দিয়ে যেটা রেখেছেন—বিদ্যুৎ

মন্ত্রীর পদত্যাগ এবং বিদ্যুৎ কমিশনারের অপসারণের জন্য আলোচনার প্রয়োজন, আপনি নিজে যেটা রেখেছেন আমি সেটাই পড়ছি, আপনি এডিট করে যেটা রেখেছেন আমি সেটাই পড়ছি।

**শ্রী মহঃ নিজামুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে অনুরোধ করছি যে এই পোরশনটা এক্সপাঞ্জ করা হোক।

**শ্রী নির্মল বসু ঃ** স্যার, আমি একটা বৈধতার প্রশ্ন তুলবার জন্য আপনার অনুমতি আগেই নিয়েছি। আমার বৈধতার প্রশ্ন হচ্ছে এই আপনি অ্যাডজোর্নমেন্ট মোশন এডিট করে দেন এবং এডিট করে যেটা পড়বার অনুমতি দেন, আমরা সেই সিদ্ধান্ত মেনে নিচ্ছি, আপনার সিদ্ধান্ত চূড়ান্ত, সেটাকে কোনও ভাবেই চ্যালেঞ্জ করছি না। কিন্তু সংবিধান অনুযায়ী, সেই অনুসারে আমাদের এখানে কার্য্য পরিচালনা বিধি আছে, সেটা আমাদের সবাইকে মানতে হবে এবং সেখানে মন্ত্রী মণ্ডলীর কোনও একজন মন্ত্রী সম্পর্কে অনাস্থা কি করে প্রকাশ করা যায়, সেটা অত্যন্ত পরিষ্কার করে বলা আছে, এবং আমাদের এখানে আমাদের কার্য্য পরিচালনা বিধির ওয়ান নাইনটি নাইনে স্পষ্টভাবে বলা আছে—কিভাবে একজনের পদত্যাগ দাবি করা যায়। সুতরাং মুলতুবি প্রস্তাব কোন কোন বিষয়ের উপর হতে পারে তা সেখানে স্পষ্টভাবে দেওয়া আছে। কখনই মুলতুবি প্রস্তাবে মন্ত্রীদের পদত্যাগের দাবি করা যায় না।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার মুলতুবি প্রস্তাবে অসম্মতি জ্ঞাপন করতে দিয়ে প্রতিবারই আপনি বলেন উল্লিখিত বিষয়টি কোনও সাম্প্রতিক ঘটনা সংক্রান্ত নয়। কিন্তু আজকে লোড শেডিং সম্পর্কে যেসব মুলতুবি প্রস্তাব দেওয়া হয়েছে সেটা কি স্যার, সাম্প্রতিক ঘটনা সংক্রাত নয়?

**মিঃ স্পিকার ঃ** আমি কালকে এ সম্বন্ধে বলব। এখন মিঃ রায় আপনার মুলতুবি প্রস্তাব পড়ুন।

**শ্রী নবকুমার রায় ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল ঃ- গতকাল ইং ২৯.৩.৭৯ তারিখে বিরোধী পক্ষ সদস্যদের প্রতি মাননীয় কৃষি মন্ত্রী অশোভন ভাষা প্রয়োগ করিয়া উত্তেজিত হইয়া আস্তিন গুটাইয়া তাঁর আসন থেকে বিরোধীদের দিকে ছুটে আসেন। মাননীয় মন্ত্রীর আচরণে বিরোধী পক্ষ ভীত ও সন্ত্রস্ত হইয়া অসহায় বোধ করিতেছেন। মাননীয় মন্ত্রী মহাশয়ের সংসদীয় রীতি বহির্ভূত আচরণ অব্যাহত থাকিলে যে কোনও দিন বিরোধী পক্ষ অপমানিত ও লাঞ্ছিত হইতে পারেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার .......

**মিঃ স্পিকার ঃ** না, আপনি বসুন, এখন কোনও পয়েন্ট অব অর্ডার নেই। আপনি যেগুলি পয়েন্ট অব অর্ডার নয়, এই রকম সব পয়েন্ট অব অর্ডার তুলে থাকেন। এবং শুধু আপনিও নন সুনীতিবাবুও এই রকম করেন। আপনারা এইভাবে বার বার অ্যাসেম্বলি প্রসিডিংসে বাধা দিচ্ছেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** স্যার, আমাদের রাইট আছে পয়েন্ট অব অর্ডার তোলবার, আই মে বি রাইট অর রং আপনাকে প্রথমে শুনতে হবে তার পর আপনি বলুন রাইট কি রং।

**মিঃ স্পিকার :** আপনার রাইটস মাস্ট বি একজিকিউটেড। কিন্তু তার সঙ্গে আপনার ডিউটিও আছে তো। এই রকম ফ্রিমজি পয়েন্টে বার বার যদি পয়েন্ট অব অর্ডার রেজ করেন তাহলে হাউস তো আর চালানো যায় না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** স্যার, এই রকম যদি আপনি বলেন তাহলে তো আমাকে হাউস থেকে বেরিয়ে যেতে হয়। আমরা আমাদের যা রাইট আছে সেটা আমরা প্রয়োগ করতে পারব না।

**মিঃ স্পিকার :** কিন্তু দেখতে পাচ্ছি এই ভাবে আপনারা হাউসের কাজে অবস্ট্রাকল করছেন। I have every right. যদি দেখি হাউসের প্রসিডিংসে বাধা দিচ্ছেন তাহলে নিশ্চয় হাউসকে প্রোটেকশন দেবার অধিকার আমার আছে। যেসব জিনিসে পয়েন্ট অব অর্ডার আসে না আপনি এবং সুনীতি বাবু জেনে শুনে এই রকম পয়েন্ট অব অর্ডার তুলে হাউসের প্রসিডংসে বাধা দিচ্ছেন।

## Callling Attention to Matters of Urgent Public Importance

**মিঃ স্পিকার :** আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি যথা :-

| | | |
|---|---|---|
| ১। গোবরডাঙ্গা হিন্দু কলেজে গোলমাল ও পরীক্ষা ভণ্ডুল | : | শ্রী রজনীকান্ত দোলুই |
| ২। আর. জি. কর মেডিক্যাল কলেজ হাসপাতালে গুদামজাত লক্ষাধিক | : | শ্রী রজনীকান্ত দোলুই |
| 3. Hamper of work of CMDA and other agencies due to delay in un-loading of cements in the Chitpur Railway Yard | : | Shri Sumanta Kumar Hira. |
| 4. Ransacking of D.S. Office, Sealdah on 28.3.79 | : | Shri Santasri Chattopadhyay. |
| 5. J.F.O's invitation of state team to Washington | : | Shri Rajani Kanta Doloi. |
| 6. Unprecedents loadshedding on 29.3.79 | : | Shri Rajani Kanta Doloi. |
| ৭। সাম্প্রতিক বন্যার পর আরামবাগ মহকুমার তাঁত শিল্পীদের চরম আর্থিক সঙ্কট | : | শ্রী অজয়কুমার দে |

৮। আরামবাগ বৈদ্যুতিকরণ না হওয়া : শ্রী অজয়কুমার দে

9. Prime Minister's direction of consumption on Petrol : Shri Amalendra Roy

আমি Ransacking of D.S. Office Sealdah on 28.3.79 বিষয়ের উপর শ্রী শান্তশ্রী চ্যাটার্জি কর্তৃক আনীত নোটিশ মনোনীত করেছি।

সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়, যদি সম্ভব হয় আজকে ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন দিতে পারেন।

**শ্রী মহম্মদ আমিন :** ৩.৪.৭৯ তারিখে দেওয়া হবে।

**STATEMENT ON CALLING ATTENTION**

**মিঃ স্পিকার :** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে প্ল্যানিং কমিশনের সিদ্ধান্তের পরিপ্রেক্ষিতে কলকাতায় পাতাল রেল প্রকল্প সম্পূর্ণ অনিশ্চয়তা সম্পর্কে একটি বিবৃতি দিতে অনুরোধ করছি।

(শ্রী সুনীল বসু রায়, শ্রী রজনীকান্ত দোলুই ও শ্রী অমলেন্দ্র রায় ২৬এ মার্চ, ১৯৭৯ তারিখে উক্ত বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করেন।)

[2-30 - 2-40 P.M.]

**Shri Mohammad Amin :**

Mr. Speaker Sir,

It was recently reported in the Press that the Planning Commission have opposed starting of Metro Railway work in the Shyambazar—Esplanade Section at this stage. Metro Railway authorities have stated that such a truncated metro system will not be viable. These reports have created certain confusion in the public mind about this project. It is, therefore, necessary to reiterate the stand of the State Government on the subject.

2. Metro Railway is a Central Project. The project for construction of an underground railway from Dum Dum to Tollygunge at an estimated cost of about Rs. 140 crores was approved by the Government of India in June, 1972. In December, 1975, Government of India approved the revised estimated cost of the project at about Rs. 250 crores. There has been no modification of such sanction since then.

3. Metro Railway work in Calcutta made very slow progress till

1975, partly because of absence of a finalised work programme and partly because of inadequate funding. For example, it was not clearly decided whether the northern section or the southern section will be taken up first. It was in this context that there was a series of discussions between the State Government and the Ministry of Railways and the Planning Commission in 1976. At that time, Government of India decided that in addition to the Dum Dum—Shyambazar portion (work on which was already underway) work on the southern portion, Viz., Esplanade-Tollygunge Section should be taken up first as this will entail lesser dislocation of traffic in the initial period and the northern portion will be taken up subsequently.

4. The State Government is vitally concerned with the project. It has to make important traffic arteries available for the project at the cost of considerable dislocation of our already inadequate public transport system and general traffic in the metropolis. We have to make alternative arrangements for flow of traffic including imposition of various traffic regulations. The State Government is of the firm view that the entire project should be proceeded with and completed as speedily as possible. It was in pursuance of this view that the State Government wrote to the Government of India in December, 1978 to the effect that, in the light of substantial progress made in the southern section, preliminary work on the northern section along Central Avenue should commence as early as possible. The State Government has not yet received any reply from the Government of India.

5. It is now learnt from the press reports that the Planning Commission has suggested that work on the northern section between Shyambazar-Esplanade should not be taken up now. We have not received any formal communication from the Government of India in this regard, but if the press reports are correct then the State Government considers this view of the matter as strange as this will keep the metro railway system truncated and will mean a more than proportionate reduction in the passenger traffic that will be carried by it. Such a truncated project has no justification at all. Further, indefinite delay in starting of work in the northern section will mean that the serious inconveniences of the citizens and dislocation of civic life will be indefinitely prolonged. We cannot accept such a situation. It is in the hope of a speedy completion of the entire project that the citizens of Calcutta have been putting up with serious inconveniences in recent years. I repeat that the State Government is of the firm view that the entire project should be completed with the utmost speed. We are still waiting for a reply to our communication from the Government of India. If

necessary, the State Government will take up the matter on its own with the Government of India.

6. We have also pressed the Government of India for taking up the Circular Railway Project from Dum Dum to Princep Ghat as a complementary project. We shall continue to press the Government of India for that project also.

## MENTION CASES

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কলকাতার বিভিন্ন জায়গাতে পানীয় জলের জন্য যেসব টিউবওয়েল আছে সেইসব টিউবওয়েলগুলি গত কয়েকদিন যাবৎ সাংঘাতিকভাবে নষ্ট হয়ে যাচ্ছে। একে তো বিদ্যুতের অভাবে ডিপ টিউবওয়েলগুলি চলছে না তার উপরে এই সমস্ত হাতে চালানো টিউবওয়েলগুলি কিছু কিছু নষ্ট হয়ে যাচ্ছে। স্যার, এই কলকাতার মধ্যে যেগুলি নষ্ট হয়ে যাচ্ছে সেগুলি রিপেয়ার করা হচ্ছে না। এমন কি এই ঘটনাও ঘটেছে যে সেখানে যে জল আনতে যাচ্ছে তাদের কাছে আট আনা করে পয়সা নিয়ে একদল লোক পয়সা রোজগার করছে এবং সেইভাবে টিউবওয়েলগুলি ব্যবহার করছে। স্যার, এইসমস্ত নষ্ট টিউবওয়েলগুলি যাতে জরুরি অবস্থার ভিত্তিতে সারানোর ব্যবস্থা করা হয় কলকাতার মধ্যে তার প্রতি দৃষ্টি দেবার জন্য আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী হরিপদ ভারতী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় পুলিশমন্ত্রী এবং মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকৃষ্ট করতে চাই একটি অত্যন্ত উদ্বেগজনক ঘটনার প্রতি। স্যার, গতকাল সন্ধ্যা ৭/৮টার সময় হাওড়া জেলার আমতা দু' নং ব্লকের অন্তর্গত তাজপুর গ্রাম পঞ্চায়েত অফিসে প্রায় শতাধিক সি. পি. এম. কর্মী, তারা সেখানে গিয়ে আক্রমণ করে এবং সমস্ত আলমারী ভাঙ্গে, কাগজপত্র ছেঁড়ে, সমস্ত রেকর্ড তছনছ করে। তারা সেখানে ভীষণ রকমের একটা অবস্থায় সৃষ্টি করে। সঙ্গে সঙ্গে সেখানে গ্রামপঞ্চায়েতের সদস্য শ্রী আদিত্যকুমার সাঁতরা, নির্মলেন্দু রায় এবং পঞ্চায়েত সমিতির সদস্য নবনীকুমার মণ্ডলকে ভীষণভাবে প্রহার করে। সেখানে তারা পুলিশ আউট পোস্টের কাছে দ্বারস্থ হয়ে সাহায্য চেয়েছিল কিন্তু কোনও সাহায্য তারা পায় নি। এমন কি তারা আমতা থানায় যাবেন এই আশঙ্কা করে সি. পি. এমের কর্মীরা পথ অবরোধ করে রেখেছিল, তারা সেখানে যেতে পারে নি। সেখানে সমস্ত পঞ্চায়েত সদস্যরা সন্ত্রস্ত পরিবেশে দিন কাটাচ্ছেন এবং একটা আশঙ্কাজনক পরিবেশ সেখানে সৃষ্টি হয়েছে। আমি তাই স্যার, আপনার মাধ্যমে মাননীয় পুলিশ মন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি, অবিলম্বে সেখানে প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করুন, তা না করলে সেখানে শান্তি বিঘ্নিত হবে এবং পঞ্চায়েতের কর্মীরা তাঁদের দায়িত্ব পালন করতে পারবেন না।

[2-40 – 2-50 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি তখনই বলতে চেয়েছিলাম যেহেতু মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তখন হাউসে উপস্থিত ছিলেন। হাউস যখন আরম্ভ হয় সেই সময় আমি একটি ট্রাঙ্কল পাই নদীয়া থেকে, আমি সেই ট্রাঙ্কলটা রিসিভ করতে গিয়েছিলাম এবং সেখানে আমি একটি সংবাদ পাই, সেটাই স্যার, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে জানাতে চাই, মাননীয় মুখ্যমন্ত্রী থাকলে সুবিধা হত। স্যার, নদীয়া জেলার পুলিশের ডি. এস. পি. (হেডকোয়ার্টার) মিঃ মল্লিক এবং সাব-ইন্সপেক্টার তরুন মল্লিক এরা নাকাশীপাড়া থানায় গ্রামেতে ডাকাতদের সাহায্য করে ডাকাতি করিয়েছেন এবং ধরা পড়েছেন। তার ফলেতে এই দুই পুলিশ অফিসার ডাকাতদের সাহায্য করার পরে ধরা পড়াতে সাধারণ লোকরা একটা দরখাস্ত করে। এটা করতে বিনা বিচারে সেই সমস্ত লোকদের অ্যারেস্ট করেছে। এবং এটা মুখ্যমন্ত্রীকে জানাবার ফলে ডি. আই. মিঃ মুখার্জি এটা তদন্ত করতে গিয়েছিলেন। এর আগে ডি. এস. পি. মিঃ মল্লিক এবং এস. আই. তরুন মল্লিক, এঁরা দুজনে যে অভিযুক্ত সেটা প্রমাণিত হয়েছে। তার ফলে যাঁরা তাঁদের বিরুদ্ধে সাক্ষী দিচ্ছেন তাঁদের উপর পুলিশের অত্যাচার চলছে এবং পুলিশ তাঁদের নির্যাতন করছে যেহেতু তাঁরা বলেছেন যে পুলিশ ডাকাতির সঙ্গে জড়িত। সে জন্য আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে জানাতে চাইছি, উনি যেন এই ডি. এস. পি'র বিরুদ্ধে অবিলম্বে ব্যবস্থা নেন এবং তাঁকে সরিয়ে নেন। কারণ ডি. এস. পি. ডাকাতি করিয়েছেন, এবং ধরা পড়েছেন। তাঁর বিরুদ্ধে সাক্ষী দিতে গিয়ে পাবলিক হ্যারাসড হচ্ছে, তাঁদের অন্যান্য মামলায় জড়িয়ে দেওয়া হচ্ছে। কাজেই এটা বন্ধ করার জন্য আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে জানাতে চাইছি।

**মিঃ স্পিকার ঃ** আপনি চিফ মিনিস্টার-এর সঙ্গে দেখা করে কথা বলুন।

**শ্রী শশবিন্দু বেরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি ছুরিকাঘাতের ঘটনা এবং পুলিশি নিষ্ক্রিয়তা সম্পর্কে এখানে উল্লেখ করছি। ২৪ পরগনা জেলার খড়দহ থানা এলাকায় ঘোলার সারদা পল্লীর পার্থপ্রতীম আইচ নামক এক যুবককে গত ২রা মার্চ সন্ধ্যা ৭টা নাগাদ কয়েকজন যুবক বাড়ি থেকে ডেকে আনে এবং সামনেই রাস্তার উপরে ৮/১০ জন তাকে ঘিরে ধরে এবং ওদেরই একজন দুলাল ঘোষ তার তলপেটে গুরুতর ভাবে ছুরিকাঘাত করে। আর. জি. কর হাসপাতালে একটি মেজর অপারেশন করে দুসপ্তাহ কাল চিকিৎসা চালিয়ে তাকে বাঁচানো সম্ভব হয়। ছুরিকাহত যুবকের পিতা ডঃ সুধাংশু আইচ একজন সম্ভ্রান্ত ব্যক্তি, একজন ডক্টরেট এবং হাওড়ার অ্যাসিস্ট্যান্ট ইনসপেক্টর অব স্কুলস। পরদিন সকালেই খড়দহ থানায় ডায়রি করা হয়। ডায়রি নং ১১, তাং ৩.৩.৭৯। আততায়ীদের নাম থানায় জানানো হয়েছে। ব্যবস্থা নেওয়ার জন্য সুধাংশুবাবু তাগিদ দিচ্ছেন, স্থানীয় মিউনিসিপ্যাল কমিশনার সহ বিশিষ্ট ব্যক্তিরা ফোনে থানাকে অনুরোধ করেছেন। থানা সম্পূর্ণ নিষ্ক্রিয়। আইন শৃঙ্খলা বলে কিছু নেই। জনজীবনের নিরাপত্তা বিপন্ন। যথাযথ ব্যবস্থার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী তথা পুলিশমন্ত্রী মহোদয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী প্রদ্যোতকুমার মোহান্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র

মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি গতকাল একটি ঘটনার। শিবপুর বি. ই. কলেজ-এর এক নম্বর থেকে দুই নম্বর গেটের মধ্যে প্রাইভেট বাসের সঙ্গে ভাড়া দেওয়া নিয়ে কলেজের ছাত্রদের মধ্যে একটা গোলমাল হল। সেই প্রাইভেট বাস ১০ মিনিট তফাতে ২টি ছেলেকে বাস থেকে ফেলে দেয়। তারপর ছাত্ররা উত্তেজিত হয়ে ওঠে এবং তাঁরা যে যার কলেজে চলে যায়। কিন্তু তার আধঘন্টা পরে একেবারে আনপ্রোভোক অবস্থায় সেখানে পুলিশ গিয়ে ঢোকে এবং বি. ই. কলেজের অধ্যক্ষের কোনও অনুমতী পত্র নেবার তোয়াক্কা করে না। সেখানে ঢুকে সমস্ত ছাত্রদের দোষী ও নির্দোষী সমস্ত ছাত্রদের উপর নির্বিচারে মারধর করে এবং সেই মারধর করার ফলে সেখানে প্রক্টর আহত হয়েছেন এবং তাঁকে হাসপাতালে ভর্তি করা হয়েছে। পুলিশ সেখানে আনপ্রোভোক অবস্থায় গিয়ে মারধর করার জন্য ছাত্রদের মধ্যে একটা অসন্তোষ আছে। তাছাড়া কলেজ কর্তৃপক্ষ একটা সন্ত্রাসের মধ্যে বাস করছে। এই রকম অন্যায়ের বিরুদ্ধে আমি স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং আপনার মাধ্যমে এখানে একটা বিবৃতি দেবার জন্য দাবি করছি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয়ের প্রতি একটা গুরুত্বপুর্ণ বিষয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে শাখাওয়াত মেমোরিয়াল গার্ল স্কুল, এটা একটা গভর্নমেন্ট স্কুল এবং লর্ড সিনহা রোডে রয়েছে। সেখানে প্রায় এক হাজার ছাত্রী পড়াশুনা করে। এদের মাসে একদিন বেতন দিতে হয়। কাজেই সেখানে ক্যাশিয়ার থাকা দরকার কিন্তু সেখানে ক্যাশিয়ার নেই। এখানে হেড মিস্ট্রেস পদ দীর্ঘদিন ধরে খালি পড়ে আছে এবং অ্যাসিস্ট্যান্ট হেডমিস্ট্রেস তিনি হেড মিস্ট্রেসের কাজ চালাচ্ছেন। স্কুলের ৪টি বাস। এর মধ্যে দুটি খারাপ হয়ে গিয়েছে। গভর্নমেন্টের কাছে দুটি বাসের জন্য লেখা হয়েছিল। কিন্তু একটা বাস দেওয়া হয়েছে। তার ফলে আগেকার মতো ৪টি বাসই থাকছে। বাস বাড়ানো হয়নি। এর ফলে ছাত্রীদের যে ট্রিপ দেওয়া হয় তাদের ১ মাইল, দুই মাইল দুর থেকে এসে যেতে হয় এবং বাসগুলিকে ব্যবহার করতে হয়। আমি মাননীয় শিক্ষা মন্ত্রীকে এই ব্যাপারে অবিলম্বে হস্তক্ষেপ করে ইনকোয়ারী করার জন্য অনুরোধ করছি। তাছাড়া আর একটা কথা আমি এই প্রসঙ্গে বলতে চাই। নব নালন্দা বলে একটি স্কুল রয়েছে সাদার্ন এভিনিউতে। সেই স্কুলের পরিচালক হচ্ছেন আর্য মিত্র। তিনি এই স্কুলটিকে একটা বিজনেস সেন্টার হিসাবে গ্রহণ করছেন। সেখানে ১০০ জন শিক্ষক আছেন, সেই শিক্ষকরা যখন বলেন যে পার্মানেন্ট করতে হবে, তখন তিনি সেই শিক্ষকদের ছাঁটাই করেন। দু' হাজার ছাত্রছাত্রী সেখানে আছে, তাদের অবস্থা অত্যন্ত শোচনীয় হয়ে পড়েছে শিক্ষকের অভাবে। এইগুলো যদি গভর্নমেন্ট না দেখেন—এই রকম স্কুলের নাম করে বিজনেস চলবে, এই জিনিস চলতে পারে না। সুতরাং শিক্ষামন্ত্রীকে এই ব্যাপারে দৃষ্টি দেবার জন্য অনুরোধ করছি। সেখানকার ক্লাশঘরগুলো অত্যন্ত অস্বাস্থ্যকর। আমি শিক্ষামন্ত্রীকে অনুরোধ করছি, তিনি এই ব্যাপারে এনকোয়ারী করে দেখুন।

**শ্রী অজয়কুমার দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের যে প্রশাসন, সেই প্রশাসনের কি ভাবমূর্তি সেই সম্পর্কে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমরা এমন একটা রাজ্যে বাস করছি যেখানে সি. পি. এম. এর লোক খুন করলে তার সাজা হয় না, সি. পি. এম. এর লোক চুরি করলে তার সাজা হয় না,

যে খুন হয় তার সাজা হয়, যে চুরি ধরিয়ে দিতে যায় তার সাজা হয়। যেমন গত ২১.৩.৭৯ তারিখে খানাকুল পোল গ্রাম পঞ্চায়েত (২) এর চক ভেদুয়া গ্রামে সি. পি. এম.-এর মহঃ ইয়ুনুস তিনি ২০ বস্তা এইচ. বি. গ্রান্টের গম পাচার করছিলেন। সেটা জানতে পেরে গ্রামবাসী এবং ঐ পঞ্চায়েতের সদস্য আবুল কাশেম থানায় গিয়ে খবর দেন। থানায় খবর দেবার পরে সেই ২০ বস্তা গম সিজড হয়। সিজড হবার পরে যিনি থানায় খবর দেন সি. পি. এম.-এর ৪/৫ শত লোক ঐ ইউনুসের নেতৃত্বে তার বাড়ি আক্রমণ করে এবং বোমা বর্ষণ করে তারা আবুল কাশেমের জীবন নাশের হুমকি দেয়। সে এখন বাড়ি ফিরতে পারছে না। অ্যাসেম্বলি হাউসে এসে আমার কাছে এই খবর দেয়, এবং আমাকে একটা লিখিত দরখাস্ত দিয়েছে, সেটা আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে পেশ করছি এই ব্যাপারে বিহিত ব্যবস্থা করার জন্য।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিষয়টা আজকেও এখানে লিখিত প্রশ্নের মধ্যে একটু উল্লিখিত হয়েছে যে পশ্চিমবাংলার সর্বত্র আর. এস. এস. শাখার বিস্তার হচ্ছে। এই আর. এস. এস. বিশেষ করে মুসলমান প্রধান জেলাতে বিপদ জনক ভূমিকা গ্রহণ করছে। কারণ মুসলমান প্রধান জেলাতে তারা তাদের সংগঠন গড়ার উপযুক্ত জায়গা বলে মনে করছে, সেখানে হিন্দুরা সংখ্যায় লঘু এবং ফিয়ার কমপ্লেক্স এর দরুন তাদের মধ্যে থেকে এরা সংগঠন গড়ছে। ইতিপূর্বে এই সভাতে খড়গপুরের আই. আই. টি'র ঘটনার কথা উল্লেখ করা হয়েছে। সেখানে আর. এস. এস. এর তাণ্ডব চলছে এবং সেখানে সংখ্যালঘু ছাত্র এবং অধ্যাপকদের উপরে উৎপীড়ন চলছে, এই সব ঘটনাগুলোর উপর সত্বর দৃষ্টি দেওয়া দরকার। কারণ ঘটনা আজকে যে জায়গায় আছে, তা যে কোনও মুহুর্তে ভবিষ্যতে বিপদজনক পরিস্থিতি সৃষ্টি করতে পারে। এই রাজ্যে প্রতিক্রিয়াশীল রাজনীতি মাথা চাড়া দেওয়ার সুযোগ খুঁজছে, অন্য দিকে পথ না পেয়ে। এই সুযোগটা যাতে তারা কাজে না লাগাতে পারে তার ব্যবস্থা করুন। এই প্রসঙ্গে আর একটা কথা বলি, এখানে একজন মাননীয় সদস্য, তিনি নাম না করে একটা অভিযোগ উত্থাপন করেছিলেন—তিনি সিরিয়াস রাজনীতির কোনও লোক নন, তাঁর বক্তব্যের বিরুদ্ধে জবাব দেওয়ার আমি কোনও প্রয়োজন মনে করছি না, তাঁর অর্বাচীনতাকে ক্ষমা ঘেন্না করে ছেড়ে দিচ্ছি।

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে সভার কাছে আনতে চাইছি। যদিও মাননীয় পরিবহন মন্ত্রী একটা বিবৃতি দিয়েছেন এবং হাউসেও একটা প্রশ্ন ছিল পাতাল রেল সম্পর্কে। আমরা কিছুদিন ধরে লক্ষ্য করছি, সমস্ত উন্নতিশীল দেশের সঙ্গে ওপেক, যারা ওয়ার্ল্ড ব্যাঙ্ককে প্রভাবান্বিত করে আছে, তারা একটা অদ্ভুত খেলা খেলছে। আমাদের মতো দেশ, যারা তেলের উপর নির্ভরশীল বিদেশের কাছে, তারা যথেচ্ছ ভাবে তেলের দাম বাড়াচ্ছে। কখন কি ভাবে তেলের দাম বাড়ছে, সেটা আমরা বুঝতে পারিছ না। কেন্দ্রীয় বাজেটের আগে তারা বলেছিলেন তেলের দাম বাড়াবেন, আবার তেলের দাম তারা আর এক দফা বাড়িয়েছে। একই কারণে আমরা দেখছি আমলাদের মধ্যে দারুণ একটা অয়েল লবির জাল সারা ভারতবর্ষে ছড়িয়ে পড়ছে। তারাই ভারতবর্ষে রেল লাইন সম্প্রসারণে নানা ভাবে বাধা সৃষ্টি করছে। আপনারা জানেন

আমতা শিয়াখালা কিংবা পুরুলিয়া পোরশিলা যে কারণে বাধা প্রাপ্ত হচ্ছে। একই কারণে টিউব রেলের কাজ বারে বারে বাধা প্রাপ্ত হচ্ছে। আমি অত্যন্ত দায়িত্বের সঙ্গে বলছি যে আজকে আমরা দেখছি প্ল্যানিং কমিশন থেকে আরম্ভ করে বিভিন্ন জায়গায় ওপেক, ওয়ার্ল্ড ব্যাঙ্কের যারা সর্বেসর্বা, তারা ষড়যন্ত্রের জাল ছড়িয়ে আছে। সমস্ত জায়গায় ছড়িয়ে আছে নানা ভাবে।

[2-50 – 3-00 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয় তাঁর বাজেট বক্তব্যে এ সম্বন্ধে বলেছেন। আমার বক্তব্য হচ্ছে টিউবয়েল সম্বন্ধে প্ল্যানিং কমিশনের কথা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সারকুলার রেলওয়ের যে প্রস্তাব সেই প্রস্তাবটির মধ্যে অয়েল লবি একটা খোলা আছে। এর ফলে ট্রান্সপোর্ট বাজেট বানচালের নূতন উপসর্গ হয়েছে। ঐ অয়েল লবি হয়েছে টিউব রেলের অ্যাটেনশন ডাইভার্ট করার জন্য। সেখানে মুখ্যমন্ত্রী হাউসের কাছে বলেছেন, তিনি জানেন যে টিউবরেলের আরও দুটো প্রোজেক্ট আছে যার প্রস্তাব হয়েছিল।

**মিঃ স্পিকার ঃ** আপনি কোনও বিষয়ের উল্লেখ করছেন, ১৫ মিনিট হয়ে গেল।

**শ্রী সন্দীপ দাস ঃ** আমি সারকুলার রেলের বিষয়টি পুনর্বিবেচনা করে দেখতে বলছি। দুটো প্রোজেক্ট আরও আছে। প্ল্যানিং কমিশনকে সারকুলার রেলওয়ে এবং টিউব রেলের জন্য চাপ দেন, এবং যে ষড়যন্ত্র তৈরি হয়েছে তার ফাঁদে যেন ওঁরা পা না দেন।

**ডাঃ বিনোদবিহারী মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীকে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলায় আমার কেন্দ্র ইন্দপুরে নূতন একটা রাজনৈতিক দল গড়ে উঠেছে, দলটির নাম ক্রিমিনাল পার্টি অফ মফস্বল। তারা ইণ্ডিয়ান পেনাল কোডের সব ধারা বাতিল করে বে-আইনি ধারা যুক্ত করেছেন। তাতে দেখা যাচ্ছে যে ঐ অঞ্চলে চুরি, ডাকাতি বেড়েছে, এবং চুরি ডাকাতি যারা করেছে তাদের কিছুই হচ্ছে না বরং যাদের বাড়িতে চুরি, ডাকাতি করছে তারাই অ্যারেস্ট হচ্ছে। গোপালপুর থানার চিড়াকোটা গ্রাম থেকে আমি এ বিষয়ে একটি দরখাস্ত পেয়েছি। মাননীয় পুলিশ মন্ত্রী ঐ ক্রিমিনাল পার্টি অফ মফস্বলকে আদর করে নাম দিয়েছেন সি. পি. এম.। এইসবগুলি তাদেরই কীর্ত্তি। আমি দরখাস্তটি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে দিচ্ছি।

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা মর্মান্তিক এবং গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২২ তারিখে রাত্রি ৯টার সময় ফরওয়ার্ড ব্লকের সদস্য এবং উপ-প্রধান শ্রী কৃষ্ণ মণ্ডল এবং শ্রী অধীর মণ্ডল পঞ্চায়েতের কাজ সেরে যখন যাচ্ছিলেন তখন চরদৌলতপুরে হুড়ষিতে পাঁচজন চোরাকারবারীর দ্বারা আক্রান্ত হন। গ্রামবাসীরা থানায় ডায়রি করতে যান,—অধীর মণ্ডলের শরীরে ৮ জায়গায় স্ট্যাব করা হয় তখন থানায় ও. সি. ছিলেন না, মেজোবাবু ছিলেন তিনি

ডায়রি লেখেন না। আমি কাল এস. ডি. পি. ও. কে জানিয়ে ডায়রি করাই। এস. ডি. পি. ও. ডায়রি করেন। এতে গ্রামবাসীদের প্রচণ্ড অসুবিধার সৃষ্টি হয়েছে। এইভাবে পঞ্চায়েতের মেম্বারদের উপর অত্যাচার হলে কাজ করবেন কি করে? আমি আপনার মাধ্যমে জানাচ্ছি এই ব্যাপারে যেন একটা স্টেপ নেওয়া হয়।

**শ্রী পান্নালাল মাঝি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুণ্ডামির ঘটনার প্রতি স্বরাষ্ট্র বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, হাওড়া জেলার আমতা থানার তাজুপর গ্রাম পঞ্চায়েতের প্রধান হচ্ছে কংগ্রেস (ইন্দিরা)-র লোক এবং কুশবেড়িয়া গ্রাম পঞ্চায়েতের প্রধান জনতা পার্টীর লোক, এই দু'জনের বিরুদ্ধে ঐ অঞ্চলের মহিষমুড়ি গ্রামে বিগত বন্যার ক্ষয়-ক্ষতি বাবদ এবং ঘর নির্মাণের টাকা বিলির দুর্নীতির অভিযোগ উঠেছে। ওখানে শ্যামল ব্যানার্জি নামে একজন তাদের এই সমস্ত দুর্নীতির প্রতিবাদ জানিয়েছিলেন। তার ফলে জনতা এবং কংগ্রেসের সমর্থকরা তাঁকে ধরে নিয়ে গিয়ে মারধোর করে, সেই সময় তাঁর বোন অনিতা ব্যানার্জি তাদের বাধা দেন। তখন ঐ সমস্ত জনতা এবং কংগ্রেসের গুণ্ডারা তাঁকেও ভীষণ ভাবে মারধোর করে, ফলে তাঁকে হাসপাতালে পাঠাতে হয়েছে। তিনি এখনও লোকাল হেলথ সেন্টারে রয়েছেন। এই অবস্থায় ঐ গুণ্ডামির প্রতিবাদে ওখানকার গণতান্ত্রিক মানুষরা ওখানে একটি বিরাট মিছিল বের করে। কিন্তু ঐ সমস্ত গুণ্ডারা বোমা, ছুরি প্রভৃতি অস্ত্র-সব সেই মিছিলের ওপর আক্রমণ করে এবং সি. পি. এম.-এর ওখানকার পার্টী অফিস ভেঙেচুরে দেয়। থানায় বলা সত্ত্বেও কাউকে এখনও অ্যারেস্ট করা হয়নি। ওখানকার সাধারণ মানুষ এই সমস্ত কাজ বন্ধ করার জন্য একটা মাস-পিটিশন দিয়েছে, সেই পিটিশনটি আমি আপনার কাছে জমা দিচ্ছি।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মেদিনীপুর জেলার নন্দী গ্রামের তিন নং উন্নয়ন সংস্থার শিব মিশ্র চকে একটি টিউবওয়েল রি-সিংকিং করার জন্য সরকারি পক্ষ থেকে এস. ডি. ও. এবং অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার অর্ডার দিয়েছিলেন। অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার একটি চিঠিতে ৮ নং দাগে টিউবওয়েল বসানোর সিদ্ধান্ত নিয়েছিলেন এবং সেই অনুযায়ী ১০.৩.৭৯ তারিখে ৩৭৫ নং চিঠিতে তিনি টিউবওয়েল বসাবার নির্দেশ দিয়েছিলেন। সেই অনুযায়ী যখন সেখানে টিউবওয়েল বসানো হচ্ছিল তখন সি. পি. এম.-এর লোকেরা সেই কাজে বাধা সৃষ্টি করে এবং কিছুতেই টিউবওয়েল বসাতে দেয় না, সমস্ত যন্ত্রপাতি আটকে রেখে দেয়। প্রশাসনের সেই চিঠি আমার কাছে আছে, আমি সেই চিঠি স্বাস্থ্যমন্ত্রীকে দিতে চাই। প্রশাসন, অর্থাৎ সরকারের তরফ থেকে টিউবওয়েল বসাতে চাওয়া হচ্ছে, অথচ সি. পি. এম. পার্টী থেকে বাধা সৃষ্টি করা হচ্ছে।

**শ্রী প্রবোধ পুরকাইত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কয়েক দিন ধরে সংবাদপত্রে আমরা একটি সংবাদ বিভিন্নভাবে পড়ছি। সেটা হচ্ছে এই যে, বামফ্রন্ট সরকারের পৌরমন্ত্রী প্রশান্ত সূর মহাশয় গত ১৮ তারিখে ......................

**মিঃ স্পিকার ঃ** আপনি বসুন। আপনাকে ওটা আর বলতে হবে না। ওটা ২/৩ বার হাউসে রেফার হয়েছে।

[3-00 – 3-10 P.M.]

**শ্রী শান্তশ্রী চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসে সভ্যদের কনসার্ন বলে আমি একটা কথা নিবেদন করছি। এটা সরকারের সমালোচনা নয়, বা কোনও ব্যক্তিগত অফিসারকে আক্রমণও নয়। আমরা সকলেই জানি সংসদীয় গণতন্ত্রে যারা জনপ্রতিনিধি তাঁরা যখন সরকারি অফিসে অফিসারের কাছে যান তখন তাঁরা কতকগুলি স্বাভাবিক মর্যাদা আশা করেন কিন্তু দুঃখের সঙ্গে জানাচ্ছি গত মঙ্গলবার শ্রী বিনয় ব্যানার্জি ডি. আই. জি. হেডকোয়ার্টার পুলিশের সঙ্গে সাক্ষাত করতে গিয়ে একটা স্লিপ দিয়ে আধঘন্টা বসে থাকার পর তিনি তাঁর প্যাডে লিখে জানান যে আপনি আমার সঙ্গে দেখা করতে পারবেন কিনা জানান। কিন্তু তারপর ঐ অফিসার তার বেয়ারা দিয়ে আধঘন্টা বাদে জানান যে আধ ঘন্টা বাদে দেখা দেবে। রাইটার্সে অফিসারদের কাছে গেলে আমরা যথেষ্ট সম্মান পাই। আমার নিজের অভিজ্ঞতা হচ্ছে আই. জি. পুলিশের কাছে আমি একবার গিয়েছিলাম কিন্তু তিনি আমাকে বসতেও বলেন নি। হাউসের সদস্যদের মর্যাদা যাতে রক্ষিত হয় সেইজন্য আপনাকে অনুরোধ করলাম।

**মিঃ স্পিকার ঃ** আপনি দয়া করে আমার সঙ্গে দেখা করবেন আমি আই. জি. কে. চিঠি লিখে দোব।

**শ্রী সন্তোষকুমার দাস ঃ** পরশু রাত্রে, রাত্রি ১২টার সময় জগৎবল্লভপুর থানায় ইসলামপুর গ্রামে আবার ডাকাতি হয়েছে। আবার সাঁকরাইল থানার নির্মলা সিনেমার কাছে সকাল ৯টার সময় একদল ডাকাত এসে একটি পাম্পে ডাকাতি করে প্রচুর টাকা-পয়সা লুঠ করে চলে যায় এবং যাবার সময় আগ্নেয়াস্ত্র চালায়, সেইজন্য বলছি সেখানে কিছুদিনের জন্য অন্তত একটা পুলিশ পিকেটিংয়ের ব্যবস্থা করা উচিত।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের উল্লেখ করছি। সম্প্রতি বিদ্যুৎ সঙ্কটের ফলে পশ্চিমবাংলার জনজীবন বিপর্যস্ত। কল-কারখানা, দোকান পাট, ক্ষেত খামার, ছাত্র-ছাত্রীরা সকলেই ক্ষতির সম্মুখীন হয়েছেন। শুধু তাই নয়, কলকাতার পৌরসভা এই সঙ্কটের ফলে জলসরবরাহ করতে না পারার জন্য নাগরিকদের অসুবিধায় পড়তে হয়েছে, এ বিষয়ে আশু প্রতিকারের জন্য সরকারের কাছে আবেদন করছি।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** স্যার, দুটি ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করায় আমাকে বলা হয়েছিল একটা লিস্ট তৈরি করে দিতে। নবদ্বীপ থানা গত বন্যায় ভীষণভাবে বিধ্বস্ত হয়েছিল, সেখানে সরকার হ্যাণ্ডলুম উইভার্সদের জন্য টাকা দিয়েছিলেন। প্রত্যেক লুমের জন্য যেটাকা দিয়েছিলেন সেই টাকার মধ্যে নবদ্বীপেই এখন ১৭ লক্ষ টাকা পড়ে আছে। স্বরূপগঞ্জ, ইত্যাদি গ্রাম পঞ্চায়েতগুলিতে প্রায় সাড়ে চার হাজারের মতো লুম ক্ষতিগ্রস্ত হয়েছে। কিন্তু তারা টাকা পাননি, এবং ৪০০র উপর তন্তুজীবী এক পয়সাও পায়নি, এই টাকা যাতে দেওয়া হয় তার জন্য আমি জেলাশাসককে বলেছি, যাই হোক আমি লিস্ট দিচ্ছি এটা ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে দিয়ে দেবেন। আমাদের অধিবেশন ৩ তারিখে শেষ হয়ে যাচ্ছে, ৩ তারিখে যদি মাননীয় মুখ্যমন্ত্রী এই সম্বন্ধে আলোকপাত করেন তাহলে ভাল হয়। আমি

শুনছি যে পে-কমিশন বামফ্রন্ট সরকার গঠন করেছিলেন রাজ্যের সরকারি কর্মচারী এবং অফিসারদের বেতন কাঠামো নিয়ন্ত্রণ করার জন্য নির্ধারণ করার জন্য সেই পে-কমিশনের প্রায় ১৯৭টি সিটিং হয়ে গেছে। চেয়ারম্যান যিনি তাঁর জন্য বরাদ্দ প্রত্যেক সিটিং-এর জন্য ২০০ টাকা এবং দু'জন নন-অফিসিয়াল মেম্বারের প্রত্যেক সিটিং-এর জন্য ১০০ টাকা করে বরাদ্দ হয়েছে। তার মধ্যে একজন প্রফেশর চ্যাটার্জি বেতন নেননি। এই পে-কমিশনের জন্য বহু টাকা ব্যয় হয়েছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাই পে-কমিশনের দু'জন মাননীয় সদস্য ইস্তফা দিতে চেয়েছেন, ব্যাপারটা কি, কবে নাগাদ রিপোর্ট পাওয়া যাবে এই সম্বন্ধে যাতে মাননীয় মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রী আগামী দিনে আলোকপাত করেন সেজন্য আমি জানিয়ে রাখলাম।

**Shri Deo Prakash Rai :** Mr. Speaker, Sir, just now it has come to my notice a news item in to-day's 'Statesman' on the library table under the caption, "Minister's appeal to Gorkha League" which states that Mr. Parimal Mitra, West Bengal's Forest and Tourism Minister appealed to the Gorkha League on Wednesday to help maintain harmony among people in the hills and the plains in Darjeeling. Mr. Mitra alleged that the League had distributed large number of pamphlets in Darjeeling purported to cause strain relations between the people. Sir, No. (1) this is not true and No. (2) if this kind of Statement was to be made it should have been made by the Chief Minister. I do not know why the Left Front Government selected Shri Parimal Mitra to make this vital statement, though it is not true. This statement of the Minister, Mr. Parimal Mitra, itself smacks of comunalism. This is a fore-runner of things to come. He tries here to brand my party, that is, Gurkha League, as a communal organisation which is not so. I deny this allegation.

## Presentation of the Report of the Committee on Public Undertakings (1977-79)

**Shri Bamapada Mukherjee :** Sir, I beg to present the Eighth Report of the Committee on Public Undertakings. (1977-79)

## LEGISLATION

### The K. S. Roy Tuberculosis Hospital Acquisition Bill, 1979.

**Shri Nani Bhattacharya :** Sir, I beg to introduce the K. S. Roy Tuberculosis Hospital Acquisition Bili, 1979.

(Secretary then read the Title of the Bill)

**Shri Nani Bhattacharya :** Sir, I beg to move that the K. S. Roy

Tuberculosis Hospital Acquisition Bill, 1979, be taken into consideratior
মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন যে কে. এস. রায় টি. বি. হাসপাতা একটা গুরুত্বপূর্ণ টি. বি. হাসপাতাল এবং এখানে ৭৪৫টি শয্যা আছে টি. বি. রোগগ্রস্তদে চিকিৎসার জন্য, তার মধ্যে ৬২০টি শয্যা সরকারের যে সমস্ত বিভিন্ন বিভাগ আছে সে বিভাগের জন্য সংরক্ষিত। আমরা বেশ কিছুদিন থেকে অভিযোগ পাচ্ছিলাম যে এই হাসপাতা ঠিকমতো চলছিল না, হাসপাতালের কর্মচারিদের তরফ থেকেও নানা অসংখ্য অভিযোগ কর হয়েছিল।

[3-10 – 3-20 P.M.]

রোগীদের তরফ থেকে বিভিন্ন ধরনের অভিযোগ আমরা শুনেছি, এমনকি স্থানী জনসাধারণ তাঁদের তরফ থেকেও আমরা নানাধরনের অভিযোগ এবং অব্যবস্থার কথা শুনেছি এবং সেজন্য যখন একদিকে খাদ্যদ্রব্যের মূল্য বেড়ে যাওয়ার ফলে এবং একটা টি. বি হাসপাতাল পরিচালনার এবং ম্যানেজমেন্টের যাঁরা কর্তৃপক্ষ তাঁরাও বলছিলেন যে আমর হাসপাতাল চালাতে পারছি না, এবং তাঁদের গভর্নিংবডি পরিশেষে একটা প্রস্তাব নেন যে অধিগ্রহণ সাপেক্ষে ওখানে টি. বি. হাসপাতালের পরিচালনার একজন অ্যাডমিনিস্ট্রেটার নিয়োগ করা হোক। তাঁরা সেই প্রস্তাব পাঠায়। ১লা সেপ্টেম্বর, ১৯৭৭ সালে আমরা অ্যাডমিনিস্ট্রেটার নিয়োগের সিদ্ধান্ত নিই। এই কে. এস. রায়. টি. বি. হাসপাতাল তার সঙ্গে আর একটি রিসার্চ সেন্টার ছিল বি. সি. রায় রিসার্চ ইনস্টিটিউট এই দুটোই পরিচালনার জন্য অ্যাডমিনিস্ট্রেশনের দায়িত্ব দেবার ব্যবস্থা করা হয়। ১৭ই এপ্রিল, ১৯৭৭ সালে তিনি দায়িত্বভার গ্রহণ করেন এবং এ পর্যন্ত সেই ভাবেই চলে আসছিল। আমরা যেমন রোগীদের স্বার্থে এবং সেখানকার কর্মচারিদের স্বার্থে এবং সর্বসাধারণের স্বার্থে এই বিল এখন এনেছি যে এই উদ্দেশ্য রেখে যাতে সরকারি হাসপাতালে পরিণত করা যায়। মাননীয় সদস্যরা নিশ্চয় এটা স্বীকার করবেন যে এটা একটা অভিনন্দন যোগ্য বিল এবং আশাকরি সকলেই সানন্দে এটা গ্রহণ করবেন।

**ডাঃ বিনোদবিহারী মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যে কে. এস. রায় টি.বি. হাসপাতাল বিল এখানে উপস্থিত করেছেন তাকে সমর্থন করে আমি বলতে চাই যে এটা একটা অভিনন্দন যোগ্য বিল। কারণ এই হাসপাতাল এমন জায়গায় অবস্থিত যে সেখানে কোনও স্টেট টিউবারকুলোসিস হাসপাতাল নেই এবং আমার মনে হয় মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যদি আগেই এটা অধিগ্রহণ করতেন তাহলে জনসাধারণ এবং সেখানকার রোগীদের আরও উপকার হত। ১৯৭৮ সালের ১লা এপ্রিল অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করা হয়েছে, সুতরাং এটাকে আগেই অধিগ্রহণ করা যেত। হাসপাতালের বিরুদ্ধে এবং অধিগ্রহণ করবার জন্য স্থানীয় জনসাধারণ, রোগীরা এবং তাদের আত্মীয় স্বজনরা এবং সেখানকার কর্মচারী যাঁরা আছেন, কর্মী পঞ্চায়েত তাঁরা সকলেই সরকারকে বার বার অনুরোধ জানিয়েছেন ১৯৬৯ সাল থেকে এটিকে অধিগ্রহণ করবার জন্য। সেই আবেদনে সাড়া দিয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যে এটাকে অধিগ্রহণ করছেন তার জন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি, এই সঙ্গে আমি তাঁকে স্মরণ করিয়ে দিতে চাই এই টি. বি. হাসপাতালে ৭৪৫টি ইনডোর বেড আছে এবং টি. বি.

সম্পর্কে সাধারণ মানুষের একটা ভীতির সঞ্চার ছিল যে টি. বি. রোগ সম্পূর্ণ আরোগ্য হয় না। শুধু রোগকে অ্যারেস্ট করা যায়। কিন্তু আধুনিক ঔষধপত্রের ব্যবহারের ফলে এই রোগ আজকে অ্যারেস্টড হয়েছে শুধু ঔষধপত্র দিয়েই টি. বি. রোগকে ভাল করা যায় না তবে মূল্যবান খাদ্যের প্রয়োজন হয়। মাননীয় মন্ত্রী যে হাসপাতালটি আজকে অধিগ্রহণ করলেন সেই হাসপাতালের একটা ঐতিহ্য আছে, কারণ কুমুদশঙ্কর রায় এবং ডঃ বিধানচন্দ্র রায় সম্মিলিত চেষ্টায় এই হাসপাতাল গঠিত হয়েছিল। তারা বাংলাদেশের সুসন্তান এবং তাদের যাতে সুনাম বজায় থাকে তার ব্যবস্থা করবেন এই বলে এই বিলটিকে আন্তরিকভাবে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্য মন্ত্রী আজকে কে. এস. রায়, টিউবারকুলোসিস হসপিটাল অ্যাকুইজিশন বিল টেকওভার করার জন্য যে বিল নিয়ে এসেছেন সেই বিলের সমালোচনা করতে গিয়ে আমি বলতে চাই সব জায়গায় হসপিটাল গুলি যদি টেক ওভার করবার চিন্তা ভাবনা করতেন তাহলে ভাল হত। সরকারি হাসপাতাল যেগুলি চলছে তার যা হাল আমরা দেখছি এবং যে সমস্ত সংবাদপত্রে বেরোচ্ছে তাতে আমরা দেখছি এরা দুই বছর ক্ষমতায় আসার পর যে সমস্ত হাসপাতাল ভাল অবস্থায় ছিল সেগুলিকে এখন কি ইনডিসিপ্লিন গ্রো করেছে সেখানে ডাক্তার আছে তো ঔষুধ নেই, ঔষুধ আছে তো ডাক্তার নেই, এবং সেখানে নার্স নেই এই রকম অবস্থায় চলছে। মাননীয় মন্ত্রী মহাশয় এই টি. বি. হাসপাতালকে টেকওভার করার কথা চিন্তা করছেন কিন্তু আর যেগুলো হাসপাতাল আছে, একটা মেদিনীপুরে ডিগ্রীতে ডিগ্রী স্যানাটোরিয়াম আরেকটা কল্যাণীতে নেতাজী সুভাষ স্যানাটোরিয়াম এই দু-বছরে তাদের কোনও এক্সটেনশন কিছু হয়নি ইঁট পোঁতা রয়েছে আর কিছুই হয়নি, সেখানে জল সাপ্লাই একেবারে বন্ধ হয়ে গেছে, আগের যে সিস্টেম চালু ছিল সেগুলি নষ্ট হয়ে যাচ্ছে। এইসঙ্গে আমি বলতে চাই যে বড় বড় হাসপাতালে ইনফেকশন ওয়ার্ড, টি. বি. ওয়ার্ড, স্মলপক্স ওয়ার্ড নোংরা হয়ে আছে। তারপর প্রাথমিক এবং সাবসিডিয়ারী যে সমস্ত হাসপাতাল আছে সেসব হাসপাতালে ডাক্তার নেই, শুধু লাল ঔষুধ দেওয়া হয় এই সমস্ত সিস্টেমকে চেঞ্জ করতে হবে। আমরা দেখছি reports received from time to time from different sources including the patients relatives. এর কোনও প্রতিকার হচ্ছে না। আজকে কমপ্লেন করলেও তার কোনও প্রতিকার হয়না, আজকে রোগীদের আলটিমেটলি ভগবানের উপর ছেড়ে দিয়ে বসে আছেন। সেইজন্য আমি তাঁকে অনুরোধ করব আপনি যখন পশ্চিমবাংলার স্বাস্থ্য বিভাগের দায়িত্ব নিয়েছেন তখন পশ্চিমবাংলার সমস্ত হসপিটালকে দুর্নীতি মুক্ত করবেন এবং জেলা সদর হাসপাতাল এবং ডিগ্রী টি. বি. হাসপাতাল এবং কল্যাণী নেতাজী সুভাষচন্দ্র স্যানাটোরিয়াম এইগুলির দিকেও নজর দেবেন। এই কটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-20 – 4-00 P.M.] (including adjournment)

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় স্পিকার, স্যার, মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয় যে অধিগ্রহণ বিলটা এনেছেন সেটা আমি সম্পূর্ণভাবে সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে গোটা কতক কথা না বলে পারছিনা। মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয় ওপেনলি এই হাউসে দাঁড়িয়ে যে

কথাগুলি স্বীকার করেছেন সেগুলি স্মরণ করার জন্য অনুরোধ করছি। তিনি নিজেই বলেছেন যে পশ্চিম বাংলায় কয়েকটি হেলথ সেন্টারে, বিভিন্ন জায়গায় অ্যাম্বুলেন্স নেই, কোনও কোনও জায়গায় ওষুধ পাওয়া যাচ্ছে না, ডিফেক্টস আর দেয়ার একথা ফ্লোরে স্বীকার করেছেন। প্রসঙ্গক্রমে একটা কথা বলব, আমি যেটা সংবাদ পত্রে দেখেছি কিছুদিন আগে, ভারতবর্ষের প্রধান মন্ত্রী জর্জ ফারনানডেজকে একটা কথা বলেছেন যে ন্যাশনালাইজ বা অধিগ্রহণ করার আগে তোমার নিজের যেগুলি আছে সেগুলি রক্ষণাবেক্ষণের চিন্তা, সেগুলি রক্ষণাবেক্ষণের জন্য উপযুক্ত ব্যবস্থা আছে কিনা অবলোকন কর, সেগুলি করে তবে ফারদার আবার অধিগ্রহণের কথা চিন্তা কর। প্রধানমন্ত্রী মহাশয়, যে কথাটি বলেছেন তা অত্যন্ত ন্যায়সঙ্গত কথা, কারণ মাননীয় সদস্যরা জানেন আপনাদের কনস্টিটিউয়েন্সিতে, বিভিন্ন হেলথ সেন্টারে এখনও ডাক্তার নেই, ইনটিরিয়ারে হেলথ সেন্টার আমরা করে গিয়েছি কিন্তু সেখানে এখনও ডাক্তার যাচ্ছে না। এখনও ডাক্তার শর্টেজ আছে, ইন দি ফ্লোর অব দি হাউস—আমার কথা নয়, মন্ত্রী মহাশয়ের কথা, যার কিছু কাজ করবার ইচ্ছা আছে আমি অন্তত জানি, তিনি স্বীকার করেছেন যে এখনও পাওয়া যাচ্ছে না। তিনি ইচ্ছা করে করছেন সেটা আমি বলছি না, এখনও কিছু কিছু ডাক্তার ইনটিরিয়ারে গ্রামে যেতে চাচ্ছেনা। এইগুলি আপনি চিন্তা করুন। আর এই বিল অধিগ্রহণে ৪৪ লক্ষ ৭০ হাজার টাকা ইনডাইরেক্টলি আপনি লাইবিলিটিস নিচ্ছেন কর্মচারিদের মাইনে ইত্যাদি বাবদ, এখানে যদি আপনি স্পেসিফিক পেনাল ক্লজ আনতেন—এইগুলি গভর্নমেন্ট নিচ্ছেন ঠিক কিন্তু এইগুলির অপব্যয় করলে, ঠিকভাবে না করলে এই পেনাল ক্লজ থাকল, পেনাল ক্লজ রাখলেও অনেক সময় ক্রাইম দূর করা যায়না আমি জানি, তবু যদি একটা পেনাল ক্লজ থাকত তাহলে একটা ভয় ঐ ডাক্তারও স্যানাটোরিয়াম-এর থাকত। কিন্তু এটা একেবারে অফ করে দিলেন। তাই আমি মন্ত্রী মহাশয়কে বলছি পুরানোগুলির মেনটিনেন্সের দিকে নজর দিন এবং যেগুলি নূতনভাবে নিচ্ছেন সেটা যেন আবার পুরানো ধাঁচে না যায়। আপনার সদিচ্ছা আছে কিন্তু যেহেতু আপনি করনার্ড হয়ে আছেন সেহেতু আপনার নাকের ডগায় আপনাকে উপেক্ষা করে সেখানে একটা সেলফ সাফিসিয়েন্ট, একটা ইণ্ডিপেন্ডেন্ট অ্যাডমিনিস্ট্রেশন চালু থাকবে এটা যেন না হয়, আপনার কন্ট্রোলে যেন থাকে এইদিকে লক্ষ্য রাখবেন এবং পেনাল ক্লজটা আর একবার চিন্তা করবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয় এই যে কিরণ শঙ্কর রায় হাসপাতাল টেক ওভারের বিলটি এনেছেন আমি এই বিল সমর্থন করে আমার বক্তব্য রাখছি। এই হাসপাতালটি যখন টেক ওভার করছেন তখন আমি মন্ত্রী মহাশয়কে এই হাসপাতালের বর্তমান অবস্থা সম্পর্কে কতকগুলি গুরুত্বপূর্ণ সমস্যা যা সরকার পক্ষ থেকে দেখা হয় সেগুলি তার নজরে আনা অত্যন্ত প্রয়োজন বলে মনে করছি। এই হাসপাতালের বর্তমান যে অবস্থা—হাসপাতালকে আমরা রোগ নিরাময়ের স্থান বলে জানি কিন্তু হাসপাতাল যদি রোগ বিস্তারের স্থান হয় তাহলে এটা খুব আশঙ্কাজনক। আপনি জানেন বোধ হয় যে এখানে হাসপাতালের রোগীদের একবার ব্যবহার করা জল ও তাদের সমস্ত আবর্জনা যেগুলি এসে পড়ে-এর পাশাপাশি একটা খালে যে খাল সাধারণ মানুষ ব্যবহার করে থাকে। কয়েক বৎসর আগে এই সমস্ত আবর্জনা বা রোগীদের ব্যবহৃত জল ইত্যাদি

এইগুলি ফিলটার হয়ে তবে এসে খালে পড়ত কিন্তু সেই ফিলটারটা বেশ কিছুদিন নষ্ট হয়ে গিয়েছে, ফলে ঐ সমস্ত রোগ বীজানুযুক্ত জল এসে পড়ে ঐ খালে যার ফলে স্থানীয় এলাকার সাধারণ মানুষের মধ্যে এই রোগের প্রকোপ ছড়িয়ে পড়ার একটা বিরাট সম্ভাবনা রয়েছে। সুতরাং আপনি এটার প্রতি বিশেষভাবে নজর দেবেন এটাই আমি আশা করব। দ্বিতীয় কথা, একটা টি. বি. হাসপাতালে তার পারিপার্শ্বিক অবস্থায় যে জিনিসগুলি থাকে আমরা টি. বি. স্যানেটোরিয়াম বলি, সেদিক থেকে যেন একটা অনুকূল পরিবেশ থাকে। যেখানে এখন রোগীরা থাকে তারা কি রকম প্রতিকূল অবস্থায় থাকে তা জানাচ্ছি। ওখানে জল নিকাশের জন্য যে পাইপগুলি আছে তা এখন জরাজীর্ণ, তার মধ্যে থেকে জল লিক করে নোংরা জল জমে যার ফলে ওয়ার্ডের জানলাগুলি পর্যন্ত খোলা যায়না। অন্ধকার অবস্থায় রোগীদের থাকতে হয়, অবিলম্বে এই সব বিষয়ে দেখা উচিত। দ্বিতীয়ত নর্দমার যে ব্যবস্থা আছে সেগুলো ওভার ফ্লাডেড হয়ে দুর্গন্ধ পরিবেশে রোগীদের থাকতে হয় সেটা মোটেই তাদের পক্ষে উপযুক্ত নয়। তারপর, ওখানে বাউণ্ডারি ওয়াল নেই, যার ফলে ওটা রাজপথ হয়ে দাঁড়িয়েছে। আমি স্বাস্থ্য বাজেটের উপর যখন বলেছিলাম, তখনও বলেছিলাম। এটা শুয়োরের অবাধ চলাচলের ক্ষেত্র হয়ে দাঁড়িয়েছে। এতে যে শুধু স্বাস্থ্যহানির আশঙ্কা থাকে, তাই নয়, এনকেফেলাইটিস রোগে আক্রান্ত হওয়ারও সম্ভাবনা থাকে। শুধু তাই নয়, এখানে চোলাই মদের কারবার চলে। আশ্চর্য্যের কথা, টি. বি. হাসপাতালের মধ্যে এই অবস্থা চলছে। ৭৪৫টি বেড তার মধ্যে ৬২৫টিই সরকারি বিভাগের জন্য রিজার্ভ, ১২০টি বেড সাধারণ রোগীদের জন্য। সব শেষে একটা বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ে নজর আনতে চাইছি। দরিদ্র কর্মচারিরা টি. বি. হাসপাতালে এরা ১০/১২ বছর ধরে কাজ করছে। সরকারের নূন্যতম মজুরি ৮ টাকা ১০ পয়সা সেটাও এরা পায় না। ৫ টাকা করে পায়। টেক ওভারের পর তাদের যাতে স্টাফ হিসাবে নেওয়া হয় সেজন্য অনুবোধ করছি। টি. বি. হাসপাতালে কাজ করার বিপদজনক দিকও আছে, অনেক কর্মচারী আক্রান্ত হয়েছে। সেইটা সহানুভূতির সঙ্গে বিবেচনা করে দেখতে অনুরোধ করি। এখনও যে সমস্ত বেসরকারি টি. বি. হাসপাতাল আছে সেগুলো অধিগ্রহণের কথা চিন্তা করুন। আজকে টি. বি. রোগের দারুণভাবে প্রাদুর্ভাব হচ্ছে। গ্রামাঞ্চলে যে সমস্ত হেলথ সেন্টার আছে, এসব সত্ত্বেও টি. বির ঔষধ পর্যন্ত যাচ্ছে না, ষ্টেপটোমাইসিন যাচ্ছে না। সেইজন্য এদিকে নজর দেওয়ার জন্য অনুরোধ করছি। এই বলে আমি এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

(At this stage the House was adjourned till 4 p.m.)

## AFTER ADJOURNMENT

[4-00 – 4-10 P.M.]

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয়ে আপনার এবং এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। আমি এই মাত্র টেলিফোন পেলাম যে শ্যামবাজার হাসানাবাদ, ইটিণ্ডা রোড, বারাসত টাকি এন. এইচ-৩৪ বিভিন্ন জায়গায় ডিজেল পাওয়া যাচ্ছে না। ফলে বাস সার্ভিস দারুণভাবে অ্যাফেক্টেড হয়েছে। প্রায় সমস্ত পেট্রোল পাম্পে ডিজেল পাওয়া যাচ্ছে না, বাস সার্ভিস ক্রমশ রিডিউস হয়ে যাচ্ছে। এইভাবে যদি ডিজেলের আর্টিফিসিয়াল স্কেয়ারসীটি

সৃষ্টি করা হয় তাহলে যাত্রী দুর্ভোগের সাধারণের সীমা থাকবে না। এই রকম অবস্থা যদি চলে তাহলে বাস সার্ভিস একেবারে বন্ধ হয়ে যাবে। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। তাই আমি বিভাগীয় মন্ত্রী মহাশয়কে এই বিষয়ে জরুরি ব্যবস্থা অবলম্বন করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সন্তোষকুমার দাস ঃ** মাননীয় সভাপতি মহাশয়, কে. এস. রায় টি. বি. হাসপাতাল অধিগ্রহণের জন্য মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয় যে বিলটি এখানে উপস্থিত করেছেন তার জন্য তিনি অভিনন্দনযোগ্য। আমরা সকলেই জানি স্বর্গত ডাঃ বিধানচন্দ্র রায়ের প্রচেষ্টায় বিগত দিনে এই হাসপাতালটি প্রতিষ্ঠিত হয়ে বহু লোকের বহু রোগীর সেবা করে আসছিল। কিন্তু বিভিন্ন রকম দুর্নীতি নানা প্রকার গোলযোগ এর মধ্যে ঢোকায় কর্মীদের মধ্যে অসন্তোষ, বিক্ষোভ, দেখা গিয়েছিল এবং রোগীদের পরিচর্যার ক্ষেত্রে নানা প্রকার অসুবিধা দেখা গিয়েছিল। এই রকম অবস্থার জন্য শেষ পর্যন্ত এখানকার পরিচালক সমিতির অনুরোধক্রমে এই বামফ্রন্ট সরকার সেখানে প্রশাসক নিয়োগ করেন এবং সেখানে এই প্রশাসক নিয়োগ করার ফলে সেখানে যে অবনতি ঘটেছিল তার উন্নতি পরিলক্ষিত হয়েছে। কোনও প্রাইভেট হাসপাতালকে সরকার নিজের কুক্ষিগত করার ইচ্ছা নিয়ে এখানে প্রশাসক নিয়োগ করা হয় নি। দেখা গেছে সেখানে প্রশাসক নিয়োগ করে অবস্থার অনেক উন্নতি হয়েছে এটা জনসাধারণ স্বীকার করেছেন এবং সংবাদপত্রের মাধ্যমে আমরা জানতে পেরেছি যে এই হাসপাতাল পূর্বে যে অবস্থায় ছিল মাননীয় মন্ত্রী মহাশয়ের হস্তক্ষেপের ফলে এখানে অনেক উন্নতি হয়েছে এটা আজকে সকলেই স্বীকার করেন। এখানে যে সমস্ত অব্যবস্থার কথা বিরোধী দলের মাননীয় সদস্যরা বললেন আমার মনে হয় এই টি. বি. হাসপাতাল অধিগ্রহণের ফলে অতি কম সময়ের মধ্যে তা দূরীভূত হবে এবং মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয় এ বিষয়ে নিশ্চয় লক্ষ্য রেখেছেন। এবং এই হাসপাতাল অধিগ্রহণের সঙ্গে সঙ্গে একটা কথা মনে রাখতে হবে যে এখন টি. বি. রোগ সেরে যায় এবং রোগ সারবার পর আফটার কেয়ারের যে ব্যবস্থা আছে আমাদের দেশে আছে তা অতি স্বল্প। সেখানে বেশি করে ব্যাপকভাবে যাতে তাকে আফটার কেয়ার দেওয়া যায় তার জন্য আমাদের সচেষ্ট হতে হবে। আমরা জানি আমাদের সীমিত ক্ষমতা তবুও আমাদের চেষ্টা করতে হবে ধার করে আফটার কেয়ার সেবার জন্য। যাতে এই রোগকে একেবারে নির্মূল করা যায় তার ব্যবস্থা নেবার জন্য আমি স্বাস্থ্য মন্ত্রীকে বিশেষ ভাবে অনুরোধ জানাচ্ছি। আজকে তিনি এই বিল এনেছেন তার জন্য আমি তাঁকে আন্তরিক সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দীনেশ মজুমদার ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আমি প্রথমে বামফ্রন্ট সরকারকে এবং স্বাস্থ্য মন্ত্রীকে অভিনন্দন জানাই এবং এইজন্য জানাই যে তিনি এই বিলটি সময়োপযোগী বিধানসভায় উপস্থিত করেছেন। এটা শুধু যাদবপুরবাসী জনগণের দাবি নয় পশ্চিমবাংলার সমস্ত জনসাধারণের দীর্ঘ দিনের, এটা দাবি। সেই দাবির যথাযথ মর্যাদা দিয়ে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে আজকে এই বিলটি সাধারণ মানুষের সামনে উপস্থিত করেছেন। তার জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাই। স্যার, আপনি জানেন এই হাসপাতালটি অধিগ্রহণের পিছনে কি ইতিহাস আছে। আমি শুধু একটু স্মরণ করিয়ে দিতে চাই যে ১৯১১ সালে প্রভাসচন্দ্র ঘোষ নামে এক যুবক ডাক্তারি পড়ার জন্য ইংল্যাণ্ডে যান। সেই সময়ে তিনি টি. বি. রোগে আক্রান্ত হন। তারপর তিনি দেশে ফিরে আসেন। এখানে এসে স্বর্গত ডাঃ

বিধানচন্দ্র রায়ের চিকিৎসাধীনে থাকেন। স্যার, তখনকার পরিস্থিতি আপনি জানেন যে টি. বি. রোগের কোনও চিকিৎসা ছিল না, হাসপাতালে আলাদা কোনও বেড ছিল না, কোনও রকম ঔষধপত্রের ব্যবস্থা ছিল না টি. বি. হলে আর তার লক্ষ্য নাই। অর্থাৎ সেই যুবক বুঝল যে দীর্ঘ দিন আর সে বাঁচতে পারবে না। তখন তিনি ডাঃ বিধানচন্দ্র রায়ের কাছে একটা প্রস্তাব দিলেন, তার যে পৈত্রিক সম্পত্তি রয়েছে সেগুলি তিনি কি করবেন, সেই বিষয়ে উপদেশ দিন। ডাঃ রায় তখন বললেন তুমি যে রোগে আক্রান্ত হয়েছ, যাতে তার জন্য আলাদা একটি হাসপাতাল করা যায়, এই উদ্দেশ্যে কিছু করা যায় কিনা? সেই ভাবে তুমি চিন্তা করতে পার। তখন প্রভাসচন্দ্র ঘোষ একটি ট্রাস্টি বোর্ড গঠন করলেন। তাতে আচার্য প্রফুল্লচন্দ্র ঘোষ, বি. কে. ঘোষ এবং ডাঃ বি. সি. রায় ছিলেন। তার মৃত্যুর পর সেই ট্রাস্টি বোর্ড ক্যালকাটা মেডিক্যাল এইড এণ্ড রিসার্চ সোসাইটি নামে একটি প্রতিষ্ঠান গঠন করেন। এবং প্রধানত ডাঃ রায়ের উদ্যোগে ১৯২৩ সালে ৪টি বেড নিয়ে এই হাসপাতাল প্রতিষ্ঠিত হয়েছিল। এই বিলে উল্লেখ করা হয়েছে যে আজকে তার শয্যা সংখ্যা দাঁড়িয়েছে ৭৪৫। এবং এর নাম কে. এস. রায় টি. বি. হসপিটাল প্রথমে ছিল না। এই সময় নাম ছিল চন্দ্রমোহন ঘোষ মেমোরিয়্যাল স্যানেটোরিয়াম।

[4-10 – 4-20 P.M.]

পরবর্তী স্তরে এর নাম পরিবর্তিত হয়ে যাদবপুর টি. বি. হাসপাতালে রূপান্তরিত হয়। এই টি. বি. হসপিটাল গড়ে তোলার ক্ষেত্রে স্বর্গতঃ ডাঃ বিধানচন্দ্র রায়ের যিনি প্রধান সহযোগী ছিলেন তিনি হলেন ডাঃ কুমুদশঙ্কর রায় এবং এঁদেরই প্রচেষ্টা ও উদ্যোগে এই হাসপাতালটি গড়ে ওঠে। কুমুদশঙ্কর রায় ১৯৫০ সালে মারা যান। তারপর ডাঃ রায়ের উদ্যোগে ডাঃ কুমুদশঙ্কর রায়ের নামে রূপান্তরিত হয় এই হাসপাতালটি। মাননীয় সভাপাল মহাশয়, আপনি জানেন ডাঃ রায়ের মৃত্যুর পর থেকে এই ট্রাস্টি বোর্ড মারফত যে পরিচালনা ব্যবস্থা ছিল তার মধ্যে ধীরে ধীরে গলদ ঢুকতে থাকে এবং ধীরে ধীরে দুর্নীতি বাসা বাঁধতে শুরু করে। যে উদ্দেশ্য নিয়ে ডাঃ রায় এই টি. বি. হাসপাতালটি প্রতিষ্ঠা করেছিলেন সেই উদ্দেশ্য গৌণ হয়ে যায় এবং ব্যক্তিগত সম্পত্তিতে পরিণত হবার দিকে ক্রমশঃ ক্রমশঃ এগোতে থাকে এবং সব চেয়ে খারাপ পরিস্থিতির মধ্যে আসে ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত সময়ে। এই সময়ে হাসপাতালটি চরম অব্যবস্থার মধ্যে পরিচালিত হচ্ছিল। সাধারণ কর্মীদের মধ্যে ন্যায়সঙ্গত কারণে বিক্ষোভ ছিল, রোগীদের মধ্যে বিক্ষোভ ছিল, ডাক্তারদের মধ্যেও বিক্ষোভ ছিল, স্থানীয় জনসাধারণের মধ্যেও এই বিক্ষোভ পুঞ্জীভূত হতে থাকে। রোগীদের প্রতি কোনও নজর দেওয়া হত না। টি. বি. হাসপাতালের রোগীদের সেবা করতে করতে কর্মীরা নিজেরাই টি. বি. রোগে আক্রান্ত হয়ে প্রাণ বিসর্জন দিয়েছিলেন। ওখানকার কর্মীদের সামান্য দাবি দাওয়া প্রতি মানবিক দৃষ্টিভঙ্গি নিয়ে বিচার করা হয়নি। কাজেই এই রকম একটা পরিস্থিতি ঐ সময়ে এই টি. বি. হাসপাতালটিতে হয়েছিল। সমাজবিরোধীদের এটা একটা আড্ডাখানায় পরিণত হয়েছিল। তার বিরুদ্ধে স্থানীয় জনসাধারণ এবং পশ্চিমবাংলার মানুষের তীব্র প্রতিবাদ ধ্বনিত হয়েছে, তারা আন্দোলন করেছে এই টি. বি. হাসপাতাল জাতীয়করণ করার দাবিতে। আর্থিক দিক থেকে ব্যক্তিগত সম্পত্তি হিসাবে ব্যবহার করার যে পরিণতি সেই পরিণতির কথা এই বিলের মধ্যে মাননীয় মন্ত্রী মহাশয়

উল্লেখ করেছেন। এই হাসপাতালে যখন অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করেছিলেন সেই সময়ে অবস্থাটা কি ছিল? এই অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগের কথা মাননীয় স্বাস্থ্যমন্ত্রী আগেই উল্লেখ করেছেন। বামফ্রন্ট সরকার জনগণের দাবি মেনে নিয়ে ১৯৭৭ সালের সেপ্টেম্বর মাসে অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করেন, এই বিলের মধ্যে সেটা উল্লেখ করা আছে। ২৮ লক্ষ ৯৬ হাজার টাকার ঘাটতি নিয়ে এই হাসপাতালটি অধিগ্রহণ করতে হচ্ছে সরকারকে এবং কি ভাবে এই টাকার অপব্যয় হয়েছে সেই সম্পর্কে আমি দু-একটি কথা আপনার সামনে উপস্থিত করতে চাই। এই হাসপাতালে রোগীদের জন্য ওষুধপত্র, পথ্য ইত্যাদি কেনার জন্য ৪ লক্ষ ৮০ হাজার ১৮৭.৬৭ টাকা ঋণের বোঝা সরকারের উপর এসে চেপেছে, এই ২৮ লক্ষ টাকার মধ্যে এবং এর চেয়ে আর কি নক্কারজনক ঘটনা, অপরাধ আর কি হতে পারে মাননীয় সভাপাল মহাশয় সেটা আপনি বিচার করে দেখবেন। এই সেবা প্রতিষ্ঠানে যেসব ডাক্তার, কর্মচারী নিয়োজিত রয়েছেন তারা টি. বি. রোগীদের সেবা করার মধ্য দিয়ে নিজেরাই টি. বি. রোগগ্রস্ত হচ্ছেন এবং প্রাণ বিসর্জনও দিচ্ছেন। সেই কর্মচারিদের প্রভিডেন্ট ফাণ্ডের ৩ লক্ষ ৫০ হাজার ৭৪৭.১১ টাকা অন্যভাবে খরচ করেছেন। কর্মচারিদের প্রভিডেন্ট ফাণ্ডের টাকা জমা করা হয়নি। আর বেশি তথ্য দিয়ে আমি ভারাক্রান্ত করতে চাই না। সুতরাং এই ভাবে একটা চরম অব্যবস্থার মধ্যে, দুর্নীতির পঙ্কে এই টি. বি. হসপিটালটিকে নিয়ে যাওয়া হয়েছিল। এবং সঠিক ভাবেই বামফ্রন্ট সরকার গঠিত হবার পর জনগণের যে দাবি সেই দাবিকে সরকার বাস্তবে প্রতিষ্ঠিত করলেন ১৯৭৭ সালের ১লা সেপ্টেম্বর অ্যাডমিনিস্ট্রেটার নিয়োগ করার মধ্যে দিয়ে। মাননীয় সভাপাল মহাশয়, আজকে এই বিল সম্বন্ধে আলোচনা শুনে আমার যেটা মনে হয়েছে সেটা হচ্ছে, আমি আশা করি এই বিধানসভায় আমরা সর্বসম্মতিক্রমে এই বিল পাস করতে পারব। অ্যাডমিনিস্ট্রেটার নিয়োগ করার পর এটা উল্লেখ করা যায় যে ঐ রকম চরম অবস্থার মধ্যে থেকে একটা সুশৃঙ্খল ব্যবস্থার দিকে ফিরে আসার ব্যাপারে একটা অগ্রগতি সূচিত হয়েছে। অ্যাডমিনিস্ট্রেটার, তিনি দক্ষতার সঙ্গে সেখানে কাজ করছেন সেটা আমরা আমাদের কিছুদিনের অভিজ্ঞতার মধ্যে দিয়েই দেখেছি। তা ছাড়া ঐ হাসপাতালটি পরিচালনার ব্যাপারে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যে ব্যবস্থা নিয়েছেন তাতে তিনি লোকসভার মাননীয় সদস্য শ্রী সোমনাথ চ্যাটার্জিকে সভাপতি করে, জনপ্রতিনিধি এবং স্থানীয় কয়েকজন নাগরিককে নিয়ে একটি উপদেষ্টা সমিতি গঠন করেছেন। সেখানে ডাক্তারদের কর্মচারিদের, উপদেষ্টা সমিতির এবং প্রশাসকের—সকলের যৌথ উদ্যোগে আজকে যাদবপুর টি. বি. হাসপাতালে একটা সুষ্ঠু পরিবেশ ফিরে আসার পরিবেশ সৃষ্টি হয়েছে। স্যার, যেখানে রোগীরা অনশন ঘর্মঘট করতেন, কর্মচারিরা ধর্মঘট করতেন, লড়াই করতেন, স্থানীয় জনসাধারণ অন্যায়ের প্রতিবাদে আন্দোলন সংগঠিত করতেন সেখানে আজকে যাদবপুর টি. বি. হাসপাতালে, একথা বলা যায় বর্তমান কর্তৃপক্ষ, কর্মচারী, ডাক্তার, স্থানীয় জনসাধারণ সকলের সহযোগিতায় অগ্রগতির দিকে এগিয়ে যেতে পারবে, সেখানে সেই পরিবেশ আমরা লক্ষ্য করেছি। ইতিমধ্যেই সরকার অ্যাডমিনিস্ট্রেটার নিয়োগ করার পর যে ব্যবস্থাগুলি সেখানে নেওয়া গিয়েছে একথা বললে ভুল হবে—তাতে রোগীদের ক্রোধ প্রশমিত করার ব্যবস্থা নেওয়া হয়েছে, সেখানে তাদের ডায়েট বাড়াবার ব্যবস্থা করা হয়েছে। আগে যে ডায়েট তাদের দেওয়া হত তার থেকে এখন তাদের ডায়েট কিছুটা বাড়াবার ব্যবস্থা করা হয়েছে। তারপর সেখানে কর্মচারিদের বেতন অত্যন্ত নিম্নমানের ছিল। অ্যাডমিনিস্ট্রেটার নিয়োগ করার আগে সেখানে যে অবস্থা ছিল তা

একটি উদাহরণ দিলেই আপনার কাছে সেটা স্যার, পরিষ্কার হবে যাবে। সেখানে ক্লাশ ফোর স্টাফেরা বেতন পেতেন ১৯১.৮৮ পয়সা, যেখানে সরকারি হাসপাতালের ক্লাশ ফোর স্টাফেরা বেতন পান ৩০৬.৭০ পয়সা। ডাক্তার, নার্স, অন্যান্য কর্মচারিদের ক্ষেত্রেও একই অবস্থা ছিল। তার কিছুটা পরিবর্তন করার জন্য এই অ্যাডমিনিস্ট্রেটার আসার পর উপদেষ্টা সমিতি, সরকার যৌথভাবে উদ্যোগ নিয়ে কর্মচারিদের জন্য একটা অ্যাড-হক বেতন বৃদ্ধির ব্যবস্থা করেছেন—মাসে ৫০ টাকা করে। তারপর আগে ঔষধপত্র কিছুই ছিল না, এখন সেখানে ঔষধপত্র যাতে সুষ্ঠুভাবে রোগীদের মধ্যে দেবার ব্যবস্থা হয় তারও ব্যবস্থা কিছুটা করা হয়েছে। সেকেণ্ড লাইন টি. বি. ড্রাগ যা অতীতে ওঁরা দেন নি সেটা দেবার ব্যবস্থা বর্তমান কর্তৃপক্ষ করেছেন। তারপর আপনারা জানেন, বহু জটিল অপারেশনের কাজ তাঁরা করতে পারেন এবং সে ব্যবস্থা তাঁরা করছেন। তারপর শয্যাপিছু আগে এই যাদবপুরে টি. বি. হাসপাতালে খরচ হত ৪ হাজার ১২১ টাকা এখন সরকারের সহযোগিতায় সেটা বেড়ে হয়েছে ৫ হাজার ২৭৫ টাকা যদিও সরকারি অন্যান্য হাসপাতালের তুলনায় এটা কম। কিন্তু এই উন্নতি আমরা লক্ষ্য করেছি। তারপর পুরানো ঘরবাড়ি যা রয়েছে—জরাজির্ণ অবস্থায় তার কিছুটা সংস্কারের জন্য ইতিমধ্যেই সরকার থেকে ব্যবস্থা নেওয়া হয়েছে—১ লক্ষ ৫ হাজার টাকা, বয়লার কেনার ব্যবস্থা যেটা খুব এসেনসিয়াল টি. বি. হাসপাতালের জন্য তারজন্য আরও ১ লক্ষ টাকার ব্যবস্থা হয়েছে। ২/১ জন মাননীয় সদস্য উল্লেখ করেছেন এটা ঠিকই সেখানকার ব্যবস্থার মধ্যে অনেক জিনিস রয়েছে যা সরকার অধিগ্রহণ করার পর সরকারকে সে ব্যবস্থা করতে হবে। যেমন ময়লা জল নিষ্কাশনের যে প্রশ্নটা উঠেছে সে সম্বন্ধে বলি, এটা ঠিকই স্থানীয় জনসাধারণ যাঁরা রয়েছেন—একটা বিরাট জনবহুল অঞ্চল, সেখানকার মানুষদের স্বাস্থ্য রক্ষার জন্য সে ব্যবস্থার মধ্যে যা ত্রুটি রয়েছে সেটা অবিলম্বে দূর করার ব্যবস্থা করতে হবে। ইতি মধ্যেই সি. এম. ডি. এ'এর পক্ষ থেকে কিছুটা উদ্যোগ নেওয়া হয়েছে। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় যদি নিজে একটু নজর দেন তাহলে নিশ্চয় এই ব্যবস্থাটা খুব দ্রুত কার্যকর হতে পারবে।

[4-20 – 4-30 P.M.]

এবং একজন মাননীয় সদস্য ঠিক ভাবে উল্লেখ করেছেন যে ওখানে সমাজবিরোধীদের আড্ডা গড়ে উঠেছিল। শুধু সমাজবিরোধী সাধারণ কার্যকলাপ নয়, সেখানে ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত টি. বি. হাসপাতালের মধ্যে একটা চোলাই মদের আড্ডা খানা ছিল এবং আজ সেটা দুর হয়ে গেছে এমন কথা বলা যায় না। তবে এটা বলতে পারি যে আমরা, হাসপাতালের কর্মচারিরা, রুগীরা এবং স্থানীয় জনসাধারণের যৌথ উদ্যোগ নেওয়া হয়েছে যাতে করে এই সমস্ত সমাজ বিরোধী কার্যকলাপ, হাসপাতালের মধ্যে চোলাই মদ বিক্রয় করার ব্যবস্থা দৃঢ়হস্তে বন্ধ করা যায়। এই ব্যাপারে এখানে জনমত সৃষ্টি হচ্ছে, কর্মচারিরা উদ্যোগ নিচ্ছেন এবং আশা করি সরকারও সে সম্পর্কেও যথাযথ ব্যবস্থা আগামীদিনে নেবেন। এখানে জাতীয়করণের দাবির উল্লেখ করা প্রয়োজন। এই দাবি যাদবপুর হাসপাতালের যুক্ত সংগ্রাম সমিতি, এমপ্লয়িজ ইউনিয়ন, তাঁরা তুলে ধরেছিলেন। প্রথমে সরকারের কাছে এবং পরে পশ্চিমবাংলার সাধারণ মানুষের কাছে। এটাও উল্লেখ করা প্রয়োজন যে কর্মী পঞ্চায়েত যাঁরা রয়েছেন তাঁরা এই দাবির বিরোধিতা করেছিলেন। আজকে নিশ্চয়ই সেই

বিরোধিতার স্থান থাকবে না। সরকার অধিগ্রহণ করার পর যাতে এই হাসপাতালকে আমরা একটা সর্বাঙ্গ সুন্দর হাসপাতাল হিসাবে গড়ে তুলতে পারি সেই দিকে সকলের সহযোগিতা নিশ্চয়ই সরকার পাবেন। এই কথা বলে এই বিলকে সর্বান্তকরণে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় সভাপাল মহাশয়, অন এ পয়েন্ট অব ইনফরমেশন। এই যাদবপুর যক্ষ্মা হাসপাতালে বাংলার গৌরব কিশোর কবি সুকান্তের জীবনাবসান ঘটেছিল। তাঁর শেষ জীবনের কয়েকটি দিন আমিও তাঁর সঙ্গে ছিলাম, তাঁর পরিচর্যা করবার জন্য। অত্যন্ত পরিতাপের বিষয় যে চিকিৎসার অভাবে এই ধরনের একজন মানুষ, যে বাংলার গৌরব বিপ্লবী কিশোর কবি সুকান্তের মৃত্যু সেখানে হয়েছিল। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীকে অনুরোধ করব যে কিশোর কবি সুকান্তের স্মৃতি রক্ষার জন্য যাতে ঐ হাসপাতালে হয় কোনও মূর্তি স্থাপন করা হোক বা অন্য যে কোনও ভাবে হোক সেটা করা উচিত। কারণ চিকিৎসার অভাবে কিশোর কবির মৃত্যু হয়েছিল সেখানে।

**শ্রী নিখিল দাস ঃ** মাননীয় সভাপাল মহাশয়, কে. এস. রায় টি. বি. হাসপাতাল অধিগ্রহণ সম্পর্কে যে বিল আমাদের মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয় পেশ করেছেন তাকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি। এই হাসপাতালটি অধিগ্রহণ করার প্রথম পদক্ষেপ বামফ্রন্ট সরকার গঠিত হওয়ার পর নেওয়া হয়। বামফ্রন্ট সরকার যখন ক্ষমতায় আসেন তখন ঐ হাসপাতালের অবস্থা অত্যন্ত খারাপ ছিল। সেখানে রুগীরা খাদ্য পেত না, ঔষুধ পেতনা, একটা অরাজকতা সেখানে বিরাজ করছিল। বামফ্রন্ট সরকার আসার পর যখন এই জিনিস তাদের নজরে আসে তখন তারা প্রথম পদক্ষেপ হিসাবে সেখানে অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করেন। তারপর একটা অ্যাডভাইসরি কমিটি সেখানে গঠন করেন। সেই অ্যাডভাইসারি কমিটি এই হাসপাতালের কাজ কর্ম কিভাবে সঠিক পথে চালানো যায় তার জন্য একজন অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করেন এবং এই দুটি প্রচেষ্টা মিলে আজকে কিছুটা উন্নতি যে হয়েছে সে সম্পর্কে সন্দেহের কোনও কারণ নেই। এই প্রসঙ্গে আমি আপনার কাছে যে কথা বলতে চাই যে ওখানে ৭৪৫টি শয্যা আছে। তার মধ্যে ২৯০টি স্বাস্থ্য দপ্তরের, ২৩০টি ই. এস. আই. ১০৪টি রিফিউজি, রিলিফ অ্যাণ্ড রিহ্যাবিলিটেশন ডিপার্টমেন্টের, ১০০টি অন্যান্য সংস্থার এবং ২৫টি ফ্রি বেড আছে। তাহলে সেখানে ৭৪৫টির মধ্যে ৭২০টি বেডের টাকা আসে বাইরে থেকে। তার মধ্যে ৬২০টি বেডের টাকা সরকারি বিভিন্ন দপ্তর থেকে দেয়। আজকে শয্যা প্রতি যে টাকা দেওয়া হয় ৫ হাজার ২৭৫ টাকা,—যেটা কংগ্রেস আমলে ৪ হাজার ছিল সেটা ৫ হাজার ২৭৫ হয়েছে তাতে সরকারের তরফ থেকে এবং রিজার্ভ বেড থেকে যে টাকা আসে তাতে দেখা যায় যে বাৎসরিক আয় প্রায় ৩৮ লক্ষ টাকার উপর হয়। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন, আমাদের রেকারিং টাকা যা লাগবে সেটা ৪৪ লক্ষ টাকা। তাহলে যে টাকা আজকে যাচ্ছে সরকারের বিভিন্ন দপ্তর থেকে, রিজার্ভ সিট থেকে, তার উপর ৬ থেকে ৭ লক্ষ টাকা খরচ করলে আমরা এই হাসপাতালের যে দৈনন্দিন চলাকালীন যে খরচ, সেটা চলতে পারে, আমি হিসাব থেকে যা বুঝেছি। সুতরাং এটা অধিগ্রহণ করতে গিয়ে টাকা আপাতত খুব বেশি লাগছে না, আর দেনা যা আছে, সেটা তো দিতে হবে। ২৮ লক্ষ টাকার দেনা ঘাড়ে চেপে আছে, এটা একবারে দিলে শেষ হয়ে যাবে। আমার যে ধারণা,

আমি যা ভাবছি ৪৪ লক্ষ টাকায় এই হাসপাতাল চলতে পারে না। এর অনেক উন্নতির প্রয়োজন আছে। সরকার যদি অধিগ্রহণ করেন তাহলে এই হাসপাতালকে উন্নত করতে হবে, তার জন্য ক্যাপিটাল এক্সপেণ্ডিচার দরকার, সরকার এই বছরের মধ্যে কিছু ক্যাপিটাল এক্সপেণ্ডিচার করেছেন, বয়লার খাতে করেছে, বাড়িঘরগুলো মেরামতের খাতে করেছে, ২ লক্ষ ৪০ হাজার মতো টাকা তারা সেখানে দিয়েছে ক্যাপিটাল এক্সপেণ্ডিচার খাতে। কিন্তু ক্যাপিটাল এক্সপেণ্ডিচার আরও লাগবে। যে কথা একজন সদস্য বললেন যে স্যুয়োরেজে যে জলটা যাচ্ছে, যেটা গিয়ে পড়ছে, তার অন্য যদি ট্রিটমেন্ট প্ল্যান্ট ঠিক ভাবে না করা হয় তাহলে অন্যায় হবে, জনস্বাস্থ্যের প্রতি ক্ষতিকারক জিনিস হবে। তা করতে গেলে ১৮ থেকে ২০ লক্ষ টাকা এখানে ক্যাপিটাল এক্সপেণ্ডিচার লাগবে, সরকারকে সেটা ব্যয় করতে হবে। দু' নং যে টাকাটা লাগবে ৪৪ লক্ষ টাকার মধ্যে, সেটা হচ্ছে কর্মচারিদের মাইনে, তাদের সরকারি ভাবে সেটা দিতে হবে। নিশ্চয়ই অধিগ্রহণ করার পরে সেই আইন আছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এই যে ক্যাজুয়্যাল হিসাবে ৫ টাকা, ৬ টাকা রোজ দিয়ে যে লোক নিয়োগ করেছেন, এই প্রথা পাল্টে দিতে হবে এবং সরকার নিলে এই প্রথা পাল্টাবে, কারণ ওখানে যে স্কেল আছে, সেই স্কেল বলতে গেলে ২০০ টাকার উপরে কিছু টাকা ৫০ টাকা বাড়াবার পর হয়েছে, তা তারা পান, কিন্তু যাদের ক্যাজুয়্যাল ভ্যাকান্সিতে নেওয়া হয়েছে, যারা মাঝে মাঝে এসে কাজ করেন অ্যাবসেন্টিজমের জায়গায়, তাদের নেওয়া হয় ৫ টাকা থেকে ৬ টাকা। এটা ঠিক নয়। সুতরাং ক্যাজুয়্যাল না করে রিজার্ভ সিস্টেম চালু করতে হবে, এইগুলোকে লক্ষ্য করতে হবে। যাদবপুর টি. বি. হাসপাতালকে কিছু ঢেলে সাজাতে হবে। সুতরাং টাকা যেমন লাগবে, তেমনি প্রশাসনকে ঠিক করতে হবে এবং সেখানে আমি আশা করব মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মাধ্যমে, যে অ্যাডভাইসারী কমিটি আছে, তাদের আমি অনুরোধ করব, ননঅফিসিয়াল চেয়ারম্যান, সোমনাথ বাবু আছেন, দীনেশ বাবু আছেন একজন মেম্বার, ওখানকার স্নেহময় চৌধুরি আছেন, আর চরণ বাবুও আছেন, এই ধরনের লোক সেখানে আছেন, তাঁদের কাছে আমি আশা করব মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর মাধ্যমে সেই অ্যাডভাইসারী কমিটিতে তাঁরা রয়েছে, তাঁরা একটু ভাল করে নজর দেবেন, নজর অবশ্য তাঁরা দিচ্ছেন। সোমনাথ বাবু লেগে রয়েছেন এবং লেগে থেকে টেকিং ওভার বিলটা তাড়াতাড়ি আসার মধ্যে এই অ্যাডভাইসারী কমিটির কিছুটা যে অবদান আছে এটা অস্বীকার করার কোনও উপায় নেই। কারণ সরকার একটা সিদ্ধান্ত করলে তাকে কার্যকর করতে, আইন হিসাবে অ্যাসেম্বলিতে এনে ফেলতে কিছুটা সময় লাগে, তার জন্য কিছুটা পিছনে লেগে থাকার প্রয়োজন আছে এবং এই অ্যাডভাইসারী কমিটি, এই পেছনে লেগে থাকার কাজটা করেছেন। আশা করব অধিগ্রহণের পরে অ্যাডভইসারী কমিটির দায়িত্ব আরও বেড়ে যাবে এবং যিনি অ্যাডমিনিস্ট্রেটার আছেন, তাঁর সুখ্যাতি করে তাঁকে ছোট করতে চাই না, তিনি অত্যন্ত ভাল ভাবে সমস্যাটার মোকাবিলা করেছেন, সমাধান করতে পেরেছেন বলব না, তিনি মোকাবিলা করেছেন এবং কিছুটা চলার মত ব্যবস্থা করেছেন। কারণ সরকার যদি নিয়ে নেয়, তাহলে যে অব্যবস্থাগুলো রয়েছে, সেইগুলো দুর হবে। আমি শুনেছি খাওয়া দাওয়ার ব্যাপারে কিছু অসুবিধা আছে, ভাল খাবার দেওয়া হয়না এবং সরকারের ডেবিটেড এই টাকার উপরে যে ডেফিসিট হয়—সরকার এর তরফ থেকে যা দেওয়া হয়—৬২০টি বেডের জন্য যা দেওয়া হয়, ডেফিসিট হিসাবে সেই টাকাটা সেখানে যায় এবং টাকা একেবারে পাচ্ছিলেন না,

তা নয়। টাকাটা ঠিক ভাবে খরচ করেছিলেন না, টাকা ঠিক ভাবে ব্যয় হচ্ছিল না, টাকার অপব্যয়, অপচয় হচ্ছিল। এটাই হচ্ছে সহজ এবং সত্য কথা। আজকে সরকার নিয়েছেন, সরকারকে ধন্যবাদ জানাব এবং সরকার নেওয়ার পরে যেন গাফিলতি না হয়। কারণ কলকাতা শহরের বিভিন্ন হাসপাতালগুলোতে আমরা দেখছি, সেই হাসপাতালগুলোর অবস্থা আমরা জানি, এখন টি. বি. হাসপাতাল নুতন করে নিচ্ছেন এবং নেওয়ার সময় আমরা প্রশাসনকে যেন এমন ভাবে ঢেলে সাজাই, যাতে কলকাতার পুরানো যে সরকারি হাসপাতালগুলো আছে, সেইগুলোর মধ্যে যে গলদগুলো আজকে বাসা বেঁধে আছে, যেটা যাদবপুর হাসপাতালে আছে, সেই গলদগুলো দুর করার প্রচেষ্টা যেন আমরা প্রথম থেকে শুরু করি।

[4-30 – 4-40 P.M.]

স্যার, একবার নিয়ে নেবার পর যদি সেখানে সেই গলদ ১ বছর, ২ বছর, ৩ বছর থেকে যায়, মদের ভাঁটি যদি থেকে যায়, শুয়োর থেকে যায় এবং অসামাজিক মানুষরা যে আড্ডা স্থাপন করেছে, তা যদি থেকে যায়, তাহলে ২/৩ বছর পরে সেসব তুলতে অসুবিধা হবে। কাজেই এখন থেকে এমন ভাবে কাজ করতে হবে যাতে এই সব জিনিস আর না থাকতে পারে। এই সব জিনিস অন্যান্য হসপিটালে যেভাবে দানা বেঁধেছে সেই ভাবে এখানে যাতে আবার দানা বাঁধতে না পারে সেদিকেও দৃষ্টি দিতে হবে। মেডিক্যাল কলেজ এবং এন. আর. এস. প্রভৃতি জায়গায় আজকে এমন অবস্থার সৃষ্টি হয়েছে যে, সেসব বন্ধ করতে আমাদের অসুবিধা হচ্ছে। সুতরাং সেই জিনিস ওখানে যেন না হয়। যাদবপুর টি. বি. হসপিটাল যেন একটা আদর্শ হসপিটাল হিসাবে গড়ে উঠতে পারে। কিরণ শঙ্কর, বিধান-বাবুরা যে উদ্দেশ্য এবং আদর্শ নিয়ে এটা করেছিলেন, সরকারি অধিগ্রহণের পর সেই উদ্দেশ্য এবং আদর্শ এই হাসপাতালের ভেতর দিয়ে ফুটে উঠবে, এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** শ্রদ্ধেয় সভাপাল মহাশয়, এই বিলের উপর খুব বেশি বলার কিছু নেই। কারণ সকলেই এই বিলকে অভিনন্দন জানিয়েছেন। এমন কি বিরোধী পক্ষও একে অভিনন্দন জানিয়েছেন। অবশ্য সেই অভিনন্দনের পিছনে অন্য কিছু আছে কিনা জানি না। তবে অভিনন্দন জানিয়েছেন। তবুও আমি দু' একটি কথা বলব। এখানে কে. এস. রায় টি. বি. হসপিটাল কি অবস্থার মধ্যে ছিল সে বিষয়ে আলোচনা হয়েছে। দীনেশবাবু, নিখিলবাবু এখন আরও অনেকে এ বিষয়ে আলোচনা করেছেন। এটা ঠিক যে, আমরা অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করাবার পর থেকেই যে, সব জিনিসের ভাল করতে পেরেছি, তা নয়। কিন্তু আমরা তখন থেকে জানতে পারলাম যে, সেখানে কত আবর্জনা জমেছিল; দীর্ঘকাল ধরে দুর্নীতি সেখানে বাসা বেঁধেছিল; অ্যান্টি-সোসালদের আড্ডা গড়ে উঠেছিল; আন অথরাইজড অকুপেশনে ভরে গিয়েছিল; তারপর তো কাজে অবহেলা ছিল। এমন কি, টি. বি. হসপিটালের চারিদিকে যেরকম ধরনের একটা হাইজিনিক পরিবেশ থাকা দরকার, তার অভাব ছিল। একটা সুয়েরেজ প্ল্যান্ট খারাপ হয়ে গেছে; সেটা এখনও মেরামত করা হয়নি, সেটা চালু হল না। এই সমস্ত গুলি সেখানে ছিল। আমরা অবশ্য এক সঙ্গে সব আবর্জনা দুর করতে পারিনি। যদি পারতাম তাহলে হয়ত ভাল হত। কিন্তু আমরা পারিনি। আমাদের ধাপে ধাপে ইনফেজেস

যাকে বলে, সেই ভাবে সীমিত ক্ষমতার মধ্যে আমাদের এগোতে হবে। তবে সদস্যদের মধ্যে এই হাসপাতালে রোগী প্রতি সরকারি সাহায্য সম্পর্কে একটা ভুল ধারণা আছে, সেটা হচ্ছে আমরা এই হাসপাতালে বর্তমানে রোগী প্রতি ৫২৭৫ টাকার সাহায্য দিচ্ছি এবং আপনারা শুনেছেন যে আগে এখানে কি পরিমাণ দেওয়া হত। আমাদের রাজ্যে যতগুলি টি. বি. হাসপাতাল আছে তার মধ্যে এই হাসপাতালটি সবচেয়ে বড় টি. বি. হাসপাতাল বলেই আমরা এখানে বেশি টাকা সাহায্য দিচ্ছি। আমরা শ্রীরামপুর—গৌরহাটিকে ৪০০০ টাকা দিই, রামকৃষ্ণ মিশন টি. বি. স্যানেটরিয়ামে ৪৮০০ টাকা দিই, জি. কে. খেমকা টি. বি. হসপিটালে ৪২০০ টাকা দিই, জি. কে. খেমকা টি. বি. হসপিটাল (নং১)-কে আমরা ৪২০০ টাকা দিই, নিরাময় টি. বি. স্যানেটরিয়ামকে ৪৮০০ টাকা দিই, নেহরু চেষ্ট ক্লিনিক এণ্ড হসপিটালকে ৩৬০০ টাকা সাহায্য দেওয়া হয়, কে. সি. গুহ মেমোরিয়াল টি. বি. হসপিটালকে ৩২০০ টাকা সাহায্য দেওয়া হয়। এমন কি একই সোসাইটির দ্বারা পরিচালিত কার্শিয়ং-এর এস. বি. দে স্যানেটরিয়াম, যার অধিগ্রহণ বিল এর পর আসবে সেখানে আমরা ৩৬০০ টাকা সাহায্য দিই। সুতরাং সর্বাধিক টাকার সাহায্য আমরা কে. এস. রায় টি. বি. হসপিটালকে দিই। অবশ্য এটা হেলথ ডিপার্টমেন্ট থেকে দেওয়া হয়, তা ছাড়া সরকারের অন্যান্য বিভাগের সংরক্ষিত বেড এখানে আছে। এর মধ্যে কিছু তারতম্য আছে সে ব্যাপারে গিয়ে লাভ নেই। আমরা আমাদের সরকারের পক্ষ থেকে এটাকে একটা ভাল হাসপাতালে পরিণত করতে চাই। সেজন্য আমরা শয্যাপ্রতি অতিরিক্ত টাকা বরাদ্দ করেছি এবং এখন যা প্রয়োজন তার জন্য যদি অর্থ ধরতে হয় সেটা ধরে আমরা অগ্রসর হতে চাই। আপনাদের অবগতির জন্য জানাচ্ছি যে আমরা সেখানে একটা আইন পেশেন্ট ডিপার্টমেন্ট করবার চেষ্টা করছি। এ ছাড়া আরও যে সমস্ত নূতন নূতন অ্যামবিশাস স্কীম আছে সেইগুলি এখন পরিকল্পনা স্তরে আছে বলে যখন তারা বাস্তবের কাছাকাছি আসবে তখন বলব। আসল কথা আমরা এটাকে একটা ভাল হাসপাতাল করতে চাই, এখানে বিরোধীপক্ষ থেকে কেন্দ্রীয় মন্ত্রীর উক্তি উদ্ধৃত করে বলেছেন যে আগে যেগুলি আছে সেগুলি ভাল করবার চেষ্টা করুন। অর্থাৎ অভিনন্দন না করতে পারলেই যেন ভাল হত। মাননীয় সদস্যদের এইকথাই বলব যে অতীতের অনেক কিছু উত্তরাধিকার সূত্রে আমরা পেয়েছি যার মধ্যে হাসপাতাল একটি। এখানে একটা বিপর্যস্ত অবস্থার মধ্যে হাসপাতালগুলি ছিল অ্যান্টিসোসালদের দৌরাত্মের ক্ষেত্র ছিল এইগুলি আমরা ধীরে ধীরে দূর করতে পারব। তবে এক সঙ্গে করতে পারলে খুশি হতাম। রজনীবাবু ডিগ্রি, কল্যানীর কথা বলেছেন। সেখানেও দীর্ঘসূত্রতার জেল চলছে, তবে সংশোধন করার চেষ্টা করছি। সুনীতিবাবু অপচয় সম্বন্ধে বলেছেন। এতগুলি যে লায়াবলিটি হল তাতে অপচয় বন্ধ করবার চেষ্টা করা হচ্ছে। তিনি পেনাল ক্লজ রাখার সুপারিশ করলেন, বিলের ৭নং ধারার ১নং উপধারায় পেনাল ক্লজের ব্যবস্থা আছে। যা আমরা পেলাম তা যদি ওয়েস্টেজ হয় পিলফারেজ হয় তাহলে সেগুলি দূর আমরা করব। সাধারণ নিয়মে আইনের মধ্যেই এগুলি পড়ছে, অর্থাৎ সরকারি সম্পত্তি যদি কেউ নষ্ট করে বা চুরি করে তাহলে তা সাধারণ আইনের মধ্যেই পড়ে যাচ্ছে। দেবপ্রসাদবাবু কয়েকটি গঠনমূলক সাজেশন দিয়েছেন যার অনেকগুলির উত্তর দীনেশবাবু দিয়েছেন, অ্যাডমিনিস্ট্রেটার নিয়োগের পর অ্যাডমিনিস্ট্রেটার স্বয়ং অবস্থা বুঝে সি. এম. ডি. এ'র সঙ্গে কথাবার্তা বলছেন যাতে সেখানকার স্যুয়ারেজ ব্যবস্থা ভাল হয় এবং তার যে ট্রিটমেন্ট প্ল্যান খারাপ হয়ে গেছে সেটা যাতে মেরামত হয়। এর

জন্য ১৬,৬০,০০০ টাকা খরচ করতে হবে।

[4-40 – 4-50 P.M.]

এগুলি আমরা ভেবে চিন্তে দেখছি। কিন্তু টাকার অঙ্ক অনেক বলে অসুবিধা দেখা যাচ্ছে। আরেকটি কথা হল টি. বি. এখন খানিকটা ভীতিপ্রদ রোগ হিসাবেই আছে। জাতীয় কন্ট্রোল পরিকল্পনার অঙ্গ হিসাবে এখানে কাজ চলছে। বিভিন্ন টি. বি. হাসপাতালে যে সমস্ত শয্যা রাখা হয়েছে সেখানে চিকিৎসার ব্যবস্থা হচ্ছে। এ ছাড়া টি. বি. যাতে না হয় তার জন্য প্রতিষেধক যে ইঞ্জেকশন তার ব্যবস্থা করা হচ্ছে। আরেকটি কথা হচ্ছে অনেক সময় আমরা দেখি টি. বি. হাসপাতালগুলি থেকে রোগ নিরাময়ের পর রোগীরা ভেতরেই থেকে যাচ্ছে। এটা একটা সামাজিক সমস্যা। এর ফলে নূতন রোগী ভর্তি হতে পারছে না। বিশেষ করে একটা রাজনৈতিক পরিবর্তনের পর গরিব মানুষ যারা অবহেলিত ছিল, তারা কোনওরকম চিকিৎসা পাচ্ছিল না। কিন্তু এটা এত বেশি হচ্ছিল যার জন্য বিপদ দেখা দিয়েছে, শয্যা যদি এখনই ৪,৫০০ করতে পারতাম তাহলে ভাল হত। কিম্বা রোগ নিরাময়ের পর রোগী যদি চলে যেতেন তাহলেও হত, কিন্তু তাঁরা যাচ্ছেন না। এই রকম একটা উভয় সঙ্কটের মধ্যে আমরা পড়ে গেছি। সেজন্য রোগ মুক্ত হবার পর রোগী যাতে হাসপাতাল থেকে চলে যান সেই ব্যবস্থা করতে হবে। এর সঙ্গে সঙ্গে টি. বি. হাসপাতালের শয্যা সংখ্যা বাড়ানো যায় কিনা সেটাও চিন্তা করতে হবে, আধুনিক চিকিৎসা বিজ্ঞানীরা বলেন হাসপাতালে অত শয্যা বাড়াবার প্রয়োজন নেই, যদি ডোমিসিলিয়ারী ট্রিটমেন্টের ব্যবস্থা করা যায়, সেইজন্য বিভিন্ন এলাকায় টি. বি. ক্লিনিক করা হয়েছে এবং ডোমিসিলিয়ারী ট্রিটমেন্ট যাতে ঐ টি. বি. ক্লিনিক মারফত হয় এবং কিছু কিছু হেলথ সেন্টার থেকেও যাতে ঐ ধরনের চিকিৎসা হয় তার উপর আমি জোর দিয়েছি। আমি বিরোধী পক্ষকে বিশেষ করে জানাচ্ছি এই প্রথম তাঁরা একটা বিলকে সমর্থন করে অভিনন্দন বাণী দিয়েছেন।

The motion of Shri Nani Bhattacharyya that the K. S. Ray Tuberculosis Hospital Acquisition Bill, 1979, be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 12 and Preamble**

The question that clauses 1 to 12 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Nani Bhattacharyya :** Sir, I beg to move that the K. S. Ray Tuberculosis Hospital Acquisition Bill, 1979, as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

**The S. B. Dey Sanatorium Acquisition Bill, 1979**

**Shri Nani Bhattacharyya :** Sir, I beg to introduce the S. B. Dey

Sanatorium Acquisition Bill, 1979.

(Secretary then read the Title of the Bill)

**Shri Nani Bhattacharyya :** Sir, I beg to move that the S. B. Dey Sanatorium Acquisition Bill, 1979 be taken into consideration.

মাননীয় সভাপাল মহাশয়, এ সম্বন্ধে নূতন কিছু বলার নেই এবং যা কিছু বলার সেটা পরে বলাই ভাল, কারণ সমস্ত জিনিসটা বিলে বলা আছে।

**Shri Sasabindu Bera :** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 30th June, 1979 মাননীয় চেয়ারম্যান মহোদয়, আমি এই বিলটাকে পরিপূর্ণ সমর্থন জানাই এবং জানাতে গিয়ে কিছু বক্তব্য রাখতে চাই। কার্শিয়াং-এ অবস্থিত এস. বি. দে স্যানিটোরিয়াম টি. বি. হাসপাতালটি এতদিন ক্যালকাটা মেডিক্যাল এইড অ্যাণ্ড রিসার্চ সোসাইটি, একটা রেজিস্টার্ড সোসাইটি, একটা ফিলান্থ্রপিক সোসাইটি দ্বারা পরিচালিত হচ্ছিল। এটাকে গ্রহণ করবার কারণ হিসাবে স্টেটমেন্ট অব অবজেক্টস অ্যাণ্ড রিজিন্সে মন্ত্রী মহাশয়, বলেছেন যে এখানকার স্ট্যান্ডার্ড অব সার্ভিস দিনের পর দিন খারাপ হয়ে যাচ্ছে এবং রোগীরা উপযুক্ত যত্ন এবং চিকিৎসার সুযোগ পাচ্ছে না এই বিষয়ে তাঁর কাছে অনেক অভিযোগ এসেছে।

[4-50 – 5-00 P.M.]

আর একটা গুরুত্বপূর্ণ প্রশ্ন রেখেছেন এবং সেটা হচ্ছে আর্থিক সমস্যা। আজকালকার দিনে এইরকম হাসপাতালের পরিচালনার জন্য যে আর্থিক দায়দায়িত্ব বহন করতে হয় সেটা এইরকম ফিলানথ্রপিক ওয়েলফেয়ার সোসাইটির পক্ষে বহন করা সম্ভব নয়। তিনি অবশ্য আরও একটি কারণ বলেছেন, বলেছেন যে ওখানে একটা টি. বি. হাসপাতাল গড়ে তোলবার পটেনসিয়ালিটি রয়েছে এবং এইসব কথা বিবেচনা করে তিনি এই সোসাইটিকে অধিগ্রহণ করবার জন্য এই বিল এনেছেন। নীতিগত ভাবে এটা সমর্থনযোগ্য কারণ আমি মনে করি জনস্বাস্থ্য এবং চিকিৎসার দায়িত্ব সমস্ত সরকারের গ্রহণ করা উচিত। কিন্তু তিনি যে কারণগুলি দেখিয়েছেন তার মধ্যে অন্য একটা কারণ হচ্ছে, সেখানে চিকিৎসার মান, রোগীদের যত্নের মান ক্রমশ অবনমিত হচ্ছে। আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি, আজকাল দেখা যায় প্রত্যেকটি হাসপাতালেতেই রোগীদের চিকিৎসার মান এবং যত্নের মান ক্রমশ কমে যাচ্ছে। এবং হাসপাতালে মানবিকতার সঙ্গে রোগীদের যেভাবে সেবাযত্ন এবং চিকিৎসার ব্যবস্থা করা উচিত সেগুলি কার্যত হচ্ছে না। হাসপাতালগুলির মধ্যে অনেকক্ষেত্রে দেখা যায় দুর্নীতি চলছে, স্ট্রাইক হচ্ছে এবং এই সমস্ত কারণে রোগীদের যত্ন-টত্ন নেওয়া হয়না। শুধু তাই নয়, প্রাইমারি হেলথ সেন্টার, সাব-ডিভিসনাল হাসপাতাল এবং জেলা হাসপাতালে দেখা যায় দূর থেকে যে সমস্ত রোগীরা আসে চিকিৎসার জন্য তাদের অথযা ঘুরিয়ে দেওয়া হয়। মন্ত্রী মহাশয় রোগীদের কথা সুহৃদয়তার সঙ্গে উল্লেখ করেছেন কিন্তু আমরা দেখেছি, রোগীদের প্রতি হাসপাতালের কর্তৃপক্ষ তেমন নজর দেন না। কাজেই আমি অনুরোধ করছি, হাসপাতালে রোগীদের প্রতি যাতে যত্ন নেওয়া হয় সে দিকে তিনি দৃষ্টি দেবেন এবং অন্যান্য হাসপাতালের

রোগীরাও যাতে যত্ন পায় এবং মানবিক মনোভাব নিয়ে রোগীদের যাতে সেবা যত্ন করা হয় সেদিকে তিনি দৃষ্টি দেবেন। স্টেটমেন্ট অব অবজেক্টস অ্যাণ্ড রিজিন্সে তিনি বলেছেন, সেখানে ৩০১টি ইনডোর বেড আছে এবং তার মধ্যে ২৩৫টি গভর্নমেন্টের বিভিন্ন ডিপার্টমেন্টের লোকদের জন্য রিজার্ভ করা আছে। তাহলে দেখা যাচ্ছে মাত্র ৬৬টি বেড জনসাধারণ পেতে পারবে। আরও অনেক কথা আমি আলোচনা প্রসঙ্গে শুনলাম যে যাদবপুর টি. বি. হাসপাতালে সাধারণ মানুষের জন্য শয্যা সংখ্যা কম। আমার অনুরোধ হচ্ছে, এইসব হাসপাতালে যাতে সাধারণ টি. বি. রোগীরা বেড পেতে পারেন সেদিকে নজর রেখে সাধারণ মানুষের জন্য শয্যা সংখ্যা বাড়াবার ব্যবস্থা স্বাস্থ্য মন্ত্রীকে এবং সরকারকে করতে হবে। একথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন তাকে আমি সমর্থন করছি। এই বিলের উপর যে দু-একটি সংশোধনী প্রস্তাব আছে সে সম্বন্ধে পরে বলব। আমি মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাচ্ছি এবং মূল যেটা উদ্দেশ্য অর্থাৎ রোগীদের জন্য বিস্তৃততর এবং উন্নততর চিকিৎসার ব্যবস্থা করা সেটা যাতে এই হাসপাতালে হয় এবং অন্যান্য হাসপাতালের ক্ষেত্রেও হয় সেটার প্রতি মন্ত্রী মহাশয় দৃষ্টি রাখবেন এই অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় সভাপাল মহাশয়, মাননীয় স্বাস্থ্য মন্ত্রী দি এস. বি. স্যানাটোরিয়াম অ্যাকুইজিশন বিল ১৯৭৯ যে বিল এনেছেন সেখানে আমি যে অ্যামেণ্ডমেন্ট দিয়েছি সে সম্বন্ধে দু-একটি কথা বলতে চাই। আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই এই হাউসে এবং জন সমাজে এই সরকারের বিরুদ্ধে দুর্নীতি এবং দলবাজির কথা ওঠে। সেইজন্য আমি এই বিলের উপর ক্লজ ফাইভটা দেখতে অনুরোধ করি। যে ম্যানেজমেন্ট অফ দি ইনস্টিটিউশনে যদি এই ক্লজটা ঢুকিয়ে দিতে পারেন তাহলে দলবাজির কথা উঠবেনা। ম্যানেজমেন্টে যাঁরা থাকবেন তাঁরা টি. বি. এক্সপার্ট হতে হবে তাহলে দলবাজির কথা উঠবে না আর চিকিৎসারও সুব্যবস্থা হবে। আর তা না হলে গণ্ডোগোল লেগে যাবে যে ম্যানেজমেন্টে গভর্নমেন্ট নমিনি সি. পি. এম. থেকে কজন থাকবে, আর. এস. পি. থেকে কজন থাকবে, ফরওয়ার্ড ব্লক থেকে কজন থাকবে এটা নিয়েই গোলমাল শুরু হয়ে যাবে। মাননীয় মন্ত্রী মহাশয় যখন রিপ্লাই দেবেন তখন বলে দেবেন ম্যানেজমেন্টে শুধু টি. বি. এক্সপার্ট ডাক্তাররাই যাবেন। তারপর প্রায়ই এই সরকারের বিরুদ্ধে দুর্নীতি এবং ইরেগুলারিটিসের কথা ওঠে। ক্লজ নাইনে নাইন্থ লাইনে দেখছি পুরনো এমপ্লয়ির ক্ষেত্রে যাতে সুবিচার পায় সেইজন্য আমি বলতে চাই ইজ টারমিনেটেড ইন ইউজুয়াল কোর্স এই কথাটি যোগ করে দেবেন, কারণ কোনও এমপ্লয়ির হয়তো উপরওয়ালার সঙ্গে মিল হলনা, ইললিগ্যালি টারমিনেটেড করে দিলেন তাহলে এই ঘটনা আর ঘটতে পারবে না। তাহলে সরকারের বিরুদ্ধে তার দপ্তরের বিরুদ্ধে কোনও অভিযোগ আসবে না যদি বলে দেন এখানে অ্যাড করে দিন টার্মিনেটেড ইউজুয়াল কোর্স। ইউজুয়াল প্রসিডিওরে তার বিচার হবে। তারপর যে কথাটি বলেছেন জনসাধারণ এবং কার্শিয়াং-এর অধিবাসীরা জানিয়েছেন যে সুক্ষ্ম পরিচালনার জন্য এই প্রতিষ্ঠানটি অ্যাক্যুইজিশন করে বিলটি আনতে চেয়েছেন, সুষ্ঠু পরিচালনার ক্ষেত্রে এদিকে গোড়ায় গলদ থেকে যাচ্ছে। এখানে কয়টা কোটা কে পাবে, কোনও পার্টি পাবে এই ভাবে গোলমাল লেগে যাবে তাহলে রোগীরা ডিপ্রাইভ হবে। তারপর ক্লজ সেভেনে যে পিনাল ক্লজ রেখেছেন সেটা দেখতে বলি ফর ইনোভেসন, ফর এমপ্লয়িজ পেনসন ফর স্যালারিজ অ্যাণ্ড লাইবিলিটিস

এইগুলি সংস্কার করবেন বলে।

[5-00 – 5-10 P.M.]

এই যে লাইবেলেটিস নিচ্ছেন, আপনি পরিষ্কার করবেন, আপনি জেনারেল ক্লজ অনেকগুলি দিয়েছেন কিন্তু স্পেসিফিক এই যে লায়বেলিটিস নিচ্ছেন, এমপ্লয়িজদের মাইনে দেওয়া হচ্ছে, এখানে এমপ্লয়িজদের স্বার্থ রক্ষা করার জন্য দেওয়া হচ্ছে এবং হাউস রেনোভেশনের জন্য যে টাকা ব্যয় হবে সেগুলির মধ্যে যদি কোনও দুর্নীতি হয়—আপনি বলছেন যে জেনারেল ক্লজের মধ্যে আছে, তাহলে তো জেনারেল ক্লজের মধ্যে এটাও আছে, তাহলে আপনি পেনাল ক্লজটা এখানে আনছেন কেন? স্পেসিফিক ক্লজ একটা, আপনি (এ), (বি), (সি), এবং (ডি) একটা করতে পারেন কিনা। কারণ যে লায়বেলেটিস গভর্নমেন্ট নিচ্ছেন সেই লায়বেলেটিসের মধ্যে যদি কোনও দুর্নীতি হয়, ম্যানেজমেন্টও যদি করে তাহলে তাকে ৫ বৎসর আনতেন তাহলে আমার মনে হয় সুষ্ঠু হত। এর পর গুটিকয়েক কথা আমি আগেও বলেছি সেগুলির আমি পুনরাবৃত্তি করতে চাইনা, এখানে বামফ্রন্টের যতগুলি মিনিস্টার আছেন তার মধ্যে এরই কিছু কাজ করার ইচ্ছা আছে, আমি তাঁর সামনেই বলছি, সেইজন্য তাঁকে কলুশমুক্ত রাখা আমাদের দায়িত্ব। আমাদের বিরোধী পক্ষের দায়িত্ব হচ্ছে আপনাদের ভুলগুলি চোখে আঙ্গুল দিয়ে দেখিয়ে দেওয়া, আপনাদের ত্রুটি বিচ্যুতি ঠিকভাবে ধরিয়ে দেওয়া আমাদের বিরোধী দলের কর্তব্য। আপনি হয়তো এটা উড়িয়ে দিতে পারেন, আমি আপনাকে বলছি এই বিলের বাইরে একটি কথা আপনি এটা চিন্তা করতে পারেন কিনা, আজকে পাওয়ার ডিপার্টমেন্ট যক্ষা রোগগ্রস্থ হয়ে পড়েছে এটাকে কোনও রকমে অধিগ্রহণ করা যায় কিনা এই যক্ষা রোগকে দূর করার জন্য। আমি আমার বক্তব্য দীর্ঘায়িত করবনা, এই জিনিসগুলি যেন তিনি চিন্তা করেন। আপনি যে বিলটা এনেছেন আমরা বিরোধী পক্ষ থেকে সমর্থন করছি এবং অলরেডি অ্যাডভান্স সমর্থন জানিয়ে দিচ্ছি। ঐ হেলথ সেন্টারের মতো ডাক্তার নেই, ওষুধ নেই, এখানে যেন তেমন না করেন। এই টি. বি. রোগীদের যে একটা উপযুক্ত পরিবেশ তা এখন এরা পাচ্ছেনা বলে সরকার অধিগ্রহণ করছেন। কিন্তু সেই পুরানো জিনিসগুলি আবার যদি এর মধ্যে ঢোকে তাহলে আমার মনে হয় আপনি যে উদ্দেশ্যে এটা এনেছেন সেই উদ্দেশ্য ব্যহত হবে। এইগুলি বলে এর উদ্দেশ্যকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** মাননীয় সভাপতি মহাশয়, খুব বেশি কিছু বলার নেই, তবে এখানে বিল যেভাবে রাখা হয়েছে তাতে মনোনয়ন করে দেওয়া হবে। সরকারি অফিসার কতগুলি থাকবে না থাকবে এইগুলি এখানে রাখার প্রশ্ন নয়, এইগুলি রুলে হয় এবং নিশ্চয়ই মাননীয় সদস্যদের এটা জানা থাকা দরকার। ২নং কথা, যেটা এই প্রসঙ্গে বলা হয়েছে, আরও এই রকম কিছু আছে লাইয়াবিলিটি ইত্যাদি ব্যাপার এইগুলি যথেষ্ট গার্ড দেবার ব্যবস্থা রুলে হবে। কিন্তু ঐ যে টি. বি. এক্সপার্ট সম্পর্কে বলা হয়েছে, তাতে রাজনীতির কথা বলা হয়েছে, এক্সপার্ট থাকলে হাসপাতাল চালানোর কাজে সুবিধা হয়, অ্যাডমিনিস্ট্রেশনের পক্ষেও ভাল হয় ঠিক কথা সুতরাং ভেবে চিন্তে করব। আর একটা ব্যাপার দেখলাম একটা ভুল ধারণার সৃষ্টি হয়েছে ঐ হেলথ ডিপার্টমেন্টে এত বেড, অমুক জায়গায় এত বেড, এই

যে ধারণা সেই রকম এস. বি. ডে. স্যানাটোরিয়াম সম্বন্ধে একটা ভুল ধারণা কোন কোন সদস্যদের মধ্যে হয়েছে বলে মনে হল। এটা এই নয় যে বেডগুলি মন্ত্রী বা কর্মচারিদের জন্য সংরক্ষিত, কি আর আর ডিপার্টমেন্টের কর্মচারিদের জন্য সংরক্ষিত। ই. এস. আই. এর যে বেড আছে সেটা শ্রমিকদের জন্যই হয়েছে আর এস. কে. রায় সম্বন্ধে যেকথা বলা হয়েছে সেখানে ১০০টি বেড আছে সেটা পাবলিকের জন্য। বেড মেনটেন করার ব্যাপার। এখন এই যে বেডগুলোর কথা বললাম, এইগুলোর খরচাটা কে বহন করবে। আর, আর ডিপার্টমেন্টের তরফ থেকে রিফিউজি রিহ্যাবিলেটেশনের অঙ্গ হিসাবে উদ্বাস্তুদের যদি অসুখ-বিসুখ হয় সেইজন্য রিফিউজি ডিপার্টমেন্টের থেকে বেডের ব্যাপারে খরচ পত্র দেয়। ঠিক তেমনি হেলথ ডিপার্টমেন্ট থেকে খরচা দেওয়া হয়। সুতরাং এই ধারণাটা এই ভাবে করা উচিত ছিল।

**শ্রী শশবিন্দু বেরা ঃ** হেলথ ডিপার্টমেন্ট যে বেডগুলোর জন্য টাকা দেয় তাতে হেলথ ডিপার্টমেন্টের এমপ্লয়িই ছাড়াও কি অন্য সাধারণ লোক সুযোগ পায়?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** সর্বসাধারণ পায়। হেলথ ডিপার্টমেন্টের কর্মচারিদের প্রশ্ন কি?

**Shri Suniti Chattaraj :** Through your department.

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** হেলথ ডিপার্টমেন্ট নয়। অ্যাডমিশন পলিসি যেটা আছে, সেইভাবেই হয়। হাসপাতালে সেখানে একটা বোর্ড আছে, সেই বোর্ড এক্স-রে প্লেট দেখে সিদ্ধান্ত নেন, সেখানে স্পেশ্যালিস্ট আছেন তিনি বিতর্কিত ব্যক্তি নন, তিনি ডাঃ পি. কে. সেন। বোর্ড ভালভাবেই চলছে বলেই আমার ধারণা। অনেক সময় আমরাই উল্টো-পাল্টা করে দিই, আমরা এম. এল. এ এবং মন্ত্রীরা। স্বাস্থ্য দপ্তরের যে বেডগুলো লেখা সেটা সর্বসাধারণের খরচটা স্বাস্থ্য দপ্তর দেয়। আর. আর. ডিপার্টমেন্ট তেমনি রিফিউজিদের ব্যাপারে খরচা দেন। ই. এস. আইয়ের নামে যেগুলো লেখা, ই. এস. আইতে যারা নাম লিখিয়েছে যা তার আওতায় পড়েন সেইভাবে সংরক্ষিত। লেবার ডিপার্টমেন্ট খরচা দেন। ঠিক তেমনি ভাবে এস. বি. ডে স্যানিটোরিয়ামে রেলওয়ের কিছু বেড ছিল, রেল কর্মচারিদের জন্য। আবার সাধারণের জন্য আছে। এই পরিপ্রেক্ষিতে সংশোধন করার দরকার ছিল না বলেই বোধ হয়। আর বেশি কিছু বলার দরকার পড়ে না। আমি আশা করব, সবাই এই বিলকে সমর্থন করবেন।

The motion that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon was then put and lost.

The motion of Shri Nani Bhattacharjee that the K. S. Ray Tuberculosis Hospital Acquisition Bill, 1979, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 3**

The question that clauses 1 to 3 do stand part of the Bill was then put and agreed to.

**শ্রী শশবিন্দু বেরা :** মাননীয় চেয়ারম্যান স্যার, আমি আমার সংশোধনী প্রস্তাবগুলির মধ্যে, আমি আমার ২, ৪ এবং ৫নং সংশোধনী প্রস্তাব মুভ করছি।

Sir, I beg to move that in clause 4(4)(a), in line 6, after the words "against the institution the words "with such modifications as may be necessary consequent upon the application of the provisions of sub-section (2)" be added.

Sir, I beg to move that in clause 4(4)(b), in line 4, after the words "section 3" words "including liabilities, if any, arising out of encumbrances as mentioned in sub-sections (2) and (3)" be inserted.

### Clause 5

**Shri Sasabindu Bera :** Sir, I beg to move that in clause 4(4)(a), in line 3 to 6, for the words beginning with "such person" and ending with "as may be prescribed" the words "a committee of management constituted under such rules as may be prescribed" be substituted.

Sir, I beg to move that the following proviso be added to clause 5 :

"Provided that in the said Committee at least fifty percent. of the members shall be elected from different categories of persons as may be prescribed and at least ten percent. of the members shall be nominated by the Calcutta Medical Aid and Research Society."

### Clause 7

**Shri Sasabindu Bera :** Sir, I beg to move that the following words be added at the end of the proviso to clause 7(1) :

"and on such delivery or refund being made the accused person shall be acquitted on payment of a reasonable compensation as may be fixed by the trying court."

### Clause 9

**Shri Sasabindu Bera :** Sir, I beg to move that in clause 9(1) line 8, after the word "terminated" the words "in the usual course" be inserted.

### Clause 4

**Shri Sasabindu Bera :** আমার ২নং প্রস্তাব ক্লজ ফোর (থ্রি) প্রথম লাইনের শেষের দিকে Sir, I beg to move that in clause 4(3), in line 1, after the

words "implied, or" the word "any" be inserted.

[5-10 – 5-20 P.M.]

মাননীয় চেয়ারম্যান স্যার, আমি ২,৪ এবং ৫ নং সংশোধনী প্রস্তাব মুভ করছি। আমার দুনম্বর সংশোধনী প্রস্তাব ক্লজ ফোর, থ্রি প্রথম লাইনের শেষের দিকে "Any contract whether express or inplied, or" তার পরে 'any' এই ওয়ার্ড ইনসার্ট করবার জন্য বলছি। এখানে এনি কথাটা থাকা দরকার, কারণ কন্ট্রাক্ট একটা অ্যারেঞ্জমেন্ট, কাজেই কন্ট্রাক্ট ছাড়া অন্য আরেকটা কিছু অ্যারেঞ্জমেন্ট হলে সেটাকে অর এনি other arrangement. করা দরকার। এটা খুব সহজ ব্যাপার আশা করি মন্ত্রী মহাশয় বিবেচনা করবেন। আমি তিন নম্বর সংশোধনী প্রস্তাব মুভ করছি না, কারণ এটাতে একটু ভুল হয়ে গেছে, আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব চার নম্বর সাব ক্লজে সাবজেক্ট to provisions of sub-section (3) যেখানে আছে সেখানে আমি একটা অ্যামেণ্ডমেন্ট দিয়েছিলাম তিনের জায়গায় তিন (চার) করা দরকার, আমার মনে হয় যেটা সাবসেকশন টু এবং থ্রি করা উচিত। কারণ সাবক্লজ ফোর, ফোর এ এবং ফোর বি এই দুটো আপনি আলোচনা করে দেখবেন, সাবক্লজ টু এবং থ্রি-এর সঙ্গে যুক্ত, ফোর এ continuance of legal proceedings (2) এটা একটা ব্যবস্থা আছে, লিগ্যাল প্রসিডিংসের ব্যাপারে, অ্যাটাচমেন্ট ইনজাংশন ফোর টু তে আছে অ্যাণ্ড এনি attachment, injunction or any decree or order of any court restriction the use of any such property in any manner shall be deemed to have been withdrawn হঠাৎ আদালতে কোনও অর্ডার-এর স্ক্রিপ্টিং দি উইজ অব এনি প্রপার্টি যদি কোনও রেস্ট্রিকশন থাকে তাহলে দ্যাট উইল be withdrawn আর এখানে আপনি বলছেন ফোর এ তে ইফ কনটিনুয়েন্স অফ প্রসিডিংস যদি থাকে তাহলে সেখানে আপনি কনটিনুয়েনসের কথা বলেছেন, কাজেই এই কনটিনুয়েন্স অফ প্রসিডিংস যদি চলতে থাকে তাহলে এই কনটিনুয়েন্স অফ প্রসিডিংস যেটা দুনম্বর সাবক্লজে বলেছেন ইউজ অফ এনি আর্টিকল তাহলে সেগুলির ওপর থেকে সমস্ত রেস্ট্রিকশন রিমুভড হয়ে যাবে। এটার সঙ্গে সংযুক্ত থাকছে ফোর এ। এই কারণে ফোর এ'র সঙ্গে sub-section (3) সাবক্লজ টু'র সম্পর্ক আছে, সেজন্য আমি বলেছিলাম সাবজেক্ট to the provisions of শুধু নয় সাবক্লজ টু অ্যাণ্ড থ্রি হওয়া উচিত, কারণ টুয়ের সঙ্গে সাবক্লজ ফোর এ'র সম্পর্ক আছে। আমি ভুলের জন্য এটা মুভ করলাম না। তবে এটা আবশ্যক বলে মনে করছি, নাহলে আইনে একটা ভুল থেকে যাবে। এরপর আমি আমার চার নম্বর সংশোধনী প্রস্তাব মুভ করছি, সেটা হচ্ছে সাবক্লজ (ফোর) (এ) এই অংশটুকু আমি নিতে চাচ্ছি "with such modifications as may be necessary consequent upon the applications of the provisions of sub-section (2)" be added. ব্যাপার হল এই যে ফোর এ'তে বলেছেন "any suit, appeal or other proceeding, of whatever nature, in relation to the undertaking of the institution is pending by or against the institution, the same shall be continued, proceeded with and enforced by or against the institution;" মোকর্দ্দমা চলবে। আমাদের বর্তমানে কেস যে অবস্থা চলছে সেই অবস্থায় চলতে পারে না।

কারণ কোর্টের কোনও অর্ডারে যদি থাকে যার দ্বারা কোনও ইনজাংশন বা কোনও প্রপার্টির ইউজ রেসট্রিকশন হয়েছে সেই রেসট্রিকশন ক্লজ ফোর (টু) দ্বারা রিমুভ করা হয়েছে অর্থাৎ ইনস্টিটিউশনের পক্ষে স্টেট গভর্নমেন্ট সেই সমস্ত প্রপার্টি যার ইউজগুলো রেস্ট্রিকটেড হয়েছিল আণ্ডার কোর্ট অর্ডার বা ইনজাংশন সেইগুলি রিমুভ হবার পর ফ্রিলি ব্যবহার করতে পারবে না। নেসেসারিলি কোর্টে যে সমস্ত কেস থাকছে সুট, অ্যাপিল অর আদার প্রসিডিংস তাহলে সেই সুট, অ্যাপিল অর আদার প্রসিডিংস যদি নেসেসারি মডিফিকেশন হয় তাহলে অ্যামেণ্ডমেন্টের প্রয়োজন আছে—amendment on account of the Provisions of clause 4(2) সেইজন্য আমি ক্লজ ফোর এ'র শেষে এই কথাগুলি যুক্ত করতে বলছি "with such modifications as may be necessary consequent upon the applications of the provisions of sub-section (2)". আশা করি মন্ত্রী মহাশয় এইগুলি চিন্তা করে দেখবেন, এরপর আমার অ্যামেণ্ডমেন্ট ফাইভ যেটা সাবক্লজ ফোর (বি)র প্রথম লাইনে it is hereby declared that the liabilities of the institutions. আছে সেখানে লায়াবিলিটির পর এই কথাগুলি দিতে চাচ্ছি liability including all liabilities if any, arising out of encumbrances as mentioned in sub-sections (2) and (3)" আমি একটা দৃষ্টান্ত দিচ্ছি যেমন ফোর (এ) ক্লজ ফোর সাব ক্লজ টু অবলিগেশন টু মর্টগেজ অ্যারাইজিং আউট অফ এনকামব্রানসেস সঙ্গে ইনস্টিটিউশন প্রপার্টি ইউজ যদি রেস্ট্রিকটেড হয়ে যায় সেগুলি রিমুভ হয়না, পার্টি ইনস্টিটিউশন এই সমস্ত প্রপার্টি ব্যবহার করতে পারছেন না, কিন্তু প্রপাটি যদি মর্টগেজ থাকে বা অন্য কোনও অবলিগেশন থাকে তাহলে এর জন্য যে ফাইনানসিয়াল লাইবিলিটিজ যেটা আপনি দেবেন সেটা পরিষ্কারভাবে এখানে উল্লেখ করা দরকার, বিশেষ করে আপনি যখন সাবক্লজ ফোর subject to provisions of sub section (3) দিয়েছেন তাতে আমি বলছি এখানে ২ এবং ৩ করা উচিত। কারণ নেসেসারিলি যখন লাইবিলিটিজের কথা বলছেন সাব সেকশন টু সাবক্লজ টু অ্যাণ্ড থ্রি সেখানে এর মধ্যে যে বিধানগুলি আছে তার সঙ্গে জড়িত লাইবিলিটিজগুলি স্টেট গভর্নমেন্ট বা ইনস্টিটিউশন কে পরিশোধ করার দায়িত্ব সরকারের গ্রহণ করা উচিত। সেইজন্য আমি যোগ করতে চাচ্ছি—"it is hereby declared that the liabilities of the institution"...."it is hereby declared that the liabilities including all liabilities arising out of encumbrances as mentioned in subsection 2 and 3" এই দুটো এর সঙ্গে যুক্ত করা দরকার। সাব ক্লজ ফোর (বি) সেলফ কনটেন্ট করার জন্য আমার মনে হয় এগুলি বিবেচনা করা দরকার। যেভাবে কথাগুলি রেখেছি সেটা যদি পছন্দ না হয় তাহলে আইন সুষ্ঠুভাবে যাতে রূপায়িত হতে পারে সেটা আপনি বিবেচনা করে দেখবেন এবং বিশেষ করে সাবক্লজ ফোর (ফোর) (এ) যে অ্যামেন্ডমেন্ট ভুল হয়ে গেছে সেটাও আপনি বিবেচনা করে দেখবেন।

আমরা এই বিলটিকে সমর্থন করেছি। কাজেই এই বিলটির স্বার্থে ৪নং ক্লজে আমার যে একটি সংশোধনী প্রস্তাব ছিল, মন্ত্রী মহাশয় সেটি বিবেচনা করে দেখবেন। এরপর আমি ক্লজ ৫-এ আসছি। এখানে আমার ৬ এবং ৭ নং দুটি সংশোধনী প্রস্তাব আছে। এই রকম সংশোধনীর যে প্রয়োজনীয়তা আছে ফার্স্ট রিডিং-এর সময় মাননীয় সুনীতি চট্টরাজ সেটার কিছুটা উল্লেখ করেছেন। এই হাসপাতালটি অধিগ্রহণ করছেন, আমরা সমর্থন জানাচ্ছি।

অন্যান্য অনেক ইনস্টিটিউশন অধিগ্রহণ করেছেন, সেইগুলি পরিচালনার ক্ষেত্রে চূড়ান্ত দলবাজি হচ্ছে, এটা আমরা লক্ষ্য করছি, আপনি সেটা স্বীকার করুন বা না করুন। একটি স্যানেটোরিয়ামকে আপনারা অধিগ্রহণ করছেন, সেটা পরিচালনার ক্ষেত্রে সম্পূর্ণ নিরেপেক্ষতা বর্তমান থাকবে এবং গণতান্ত্রিক পদ্ধতিতে সেটা পরিচালিত হবে, সেটাই বাঞ্ছনীয় বলে আমরা মনে করি। সুনীতি চট্টরাজ মহাশয় বললেন আপনি সমস্ত রুল মেকিং পাওয়ারের উপর আপনাদের যে অ্যাডমিনিস্ট্রেটিভ বডি করে দেবেন—তাতে আমাদের বক্তব্য থাকে প্রতি বারে যে, কিরকম বডি দ্বারা বা কিরকম পারসনস দ্বারা এই অ্যাডমিনিস্ট্রেশন চালানো হবে সেটা আমাদের কাছে প্রকাশ করা হয়না। কিন্তু সম্পূর্ণ রুল মেকিং পাওয়ারের মধ্যে দিয়ে এইরকম জনসাধারণের অর্থে প্রতিষ্ঠিত বা পরিচালিত যে প্রতিষ্ঠান হবে সেটার পরিচালকমণ্ডলী কেমন হবে, সেই বিষয়ে আমাদের বক্তব্য থাকবে না কেন? সেইজন্য আমি ক্লজ ৫-এ সংশোধনী প্রস্তাব এনেছি। এখানে আছে, The undertaking of the institution which has vested in the State Government under section 3 shall be managed on behalf of the State Government by such person or authority as may be appointed by the State Government in this behalf in accordance with such rules as may be prescribed. আপনি বলছেন এমন পারসনস বা অথরিটি দ্বারা পরিচালিত হবে রুলস দ্বারা সেটা ঠিক হবে। এটার পরিবর্তে আমি বলতে চাইছি, shall be managed on behalf of the State Government তারপর by a committee of management constitued under such rules as may be prescribed. এখানেই শেষ কথা নয়—তারপর রুল মেকিং পাওয়ারের উপর দিয়ে দেওয়া হল। এর সঙ্গে আর একটি প্রভিসো আমি যোগ করতে চাচ্ছি পরিচালনার ক্ষেত্রে গণতন্ত্রকে স্বীকার করে নেওয়ার জন্য এবং আমি ৭নং সংশোধনী প্রস্তাবে clause 5 এর শেষে সেই প্রভিসোটা যোগ করতে চাইছি Provided that in the said Committee at least 50 per cent of the members shall be elected from different categories of personals may be prescribed and at least 10 per cent of the members shall be nominated by the Calcutta Medical Aid and Research Society. আমার বক্তব্য খুব স্পষ্ট যে ৫০% মেম্বার ইলেকটেড হতে হবে। রুল করে দিন, ইলেকটেড হোক এবং এই রকম একটা ওয়েলফেয়ার ইনস্টিটিউশনে রেজিস্টার্ড সোসাইটি ক্যালকাটা মেডিক্যাল এইড এণ্ড রিসার্চ সোসাইটি দীর্ঘদিন ধরে এই প্রতিষ্ঠানটির দায় দায়িত্ব বহন করে এসেছেন, অবশ্য সরকারি সাহায্য নিয়ে, তাদের কিছুটা প্রতিনিধিত্ব থাকার প্রয়োজন আছে বলে আমি মনে করি।

[5-20 – 5-30 P.M.]

সেইজন্য আমি বলছি যে এই যে কমিটি অব ম্যানেজমেন্টের ৫০ পারসেন্ট নির্বাচিত হবেন সেটা কোনও ক্যাটাগরি থেকে হবেন আপনারা ঠিক করুন—রুল মেকিং পাওয়ারের দ্বারা করুন, তাতে আমাদের আপত্তি নেই, আর টেন পারসেন্ট অব দি মেম্বারস তারা ঐ প্রতিষ্ঠান দ্যাট ওয়েলফেয়ার ইনস্টিটিউশন—রেজিস্টার্ড সোসাইটি-ক্যালকাটা মেডিক্যাল এইড অ্যাণ্ড রিসার্চ সোসাইটি তাঁদের পক্ষের প্রতিনিধিত্ব থাকা প্রয়োজন এবং সে ব্যবস্থা আইনের

ভেতরে থাকা প্রয়োজন বলে আমরা মনে করি। এই বলে ক্লজ ফাইভের সংশোধনী প্রস্তাব দুটি মাননীয় মন্ত্রী মহাশয়ের বিবেচনার জন্য রাখছি। ক্লজ সিক্সে আমার কোনও অ্যামেণ্ডমেন্ট নেই, কারুরই নেই। ক্লজ সেভেন-এ আমার অ্যামেণ্ডমেন্ট আছে। আমার অ্যামেন্টমেন্ট প্রোভাইসার উপরে। এটা একটা পেনাল ক্লজ-একটা পেনালটির ব্যবস্থা আছে। ইন দি কোর্ট অব ল। এবং পেনাল প্রভিসনের পরে আছে Provided that the court trying an offence under clause (a) or clause (b) or clause (c) of this sub-section may, at the time of convicting the accused person, order him to deliver up or refund within a time to be fixed by the court any property wrongfully withheld or wrongfully obtained or any document wilfully withheld or not furnished. এতে রয়েছে কোর্ট যখন তাকে অ্যাট দি টাইম অব কনভিকটিং দি পারসন—তার উপর এই অর্ডার দিতে পারেন যে তার কাছে—অ্যাকিউসড পারসনের কাছে—যে জিনিস পড়ে আছে ফেরত দেবার অর্ডার দিতে পারেন কোর্ট মে অর্ডার। এই অর্ডার দেবার পর what will be the consequences এখানে ব্যাপার হচ্ছে, এই যে প্রপার্টি উইথ হোল্ড করে রেখেছে অর্ডার দেবার পর ফেরত দিলেও ক্রিমিন্যাল আইনে তার উপর ক্রিমিনাল চার্জ থেকে যায়। আমার মনে হয় এটা সাধারণ ক্রিমিনাল আইনের পর্যায়ে পড়বে না কাজেই এখানে ব্যবস্থা থাকা দরকার যে ফেরত দিলে কি হবে। in accordance with the order of the court. তারা যদি জিনিসগুলি ফেরত দেয় তাহলে কি হবে। সেইজন্য আমি এখানে বলেছি এই প্রোভাইসোর শেষে অ্যাড করা হোক যে and on such delivery or refund being made the accused person shall be acquitted on payment of a reasonable compensation as may be fixed by the trying court." আমার মনে হয় এটা করা উচিত। কারণ, কোর্ট অর্ডার করলেন, জিনিস ফেরত পাওয়া গেল, কিন্তু তার উপর একটা লিগ্যাল কোয়েশ্চেন থেকে যাচ্ছে যে তারপর কি হবে? সেখানে ক্রিমিনাল যে চার্জ থেকে যাবে তারজন্য ক্রিমিনাল পানিশমেন্ট হবে কিনা সে প্রশ্ন থেকে যাচ্ছে। আমার মনে হয় সেগুলি ফেরত নেওয়া হবে দেওয়া হয়ে গেলে কোর্ট যদি নির্দেশ করে তারজন্য কিছু পেনালটি, কমপেনসেশন, ড্যামেজ ইত্যাদি নির্ধারিত করে দেয় সেগুলি ফেরত দেবার পর, তার সঙ্গে ঐ কমপেনসেশন মানিটা ফেরত দিলে পর তিনি অ্যাকিউটেড হবেন এই বিধান থাকা উচিত। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এ বিষয়ে বিবেচনা করার জন্য অনুরোধ জানাচ্ছি। এরপর ৯নং ক্লজের উপর আমার একটি সংশোধনী আছে। এই প্রসঙ্গটি মাননীয় সদস্য শ্রী সুনীতি চট্টরাজ মহাশয়ও তুলেছিলেন, সেটা হচ্ছে, এমপ্লয়িজ টু কনটিনিউ ইন অফিস—এই বিধান এখানে রয়েছে। যখন ম্যানেজমেন্টটা সরকারের আওতায় এল, সরকারের কর্তৃত্বাধীনে এল সেই সময় তারা, যারা এমপ্লয়িজ আছেন they will continue in office. এটা আরও পরিষ্কার করে দেখলে বোঝা যাবে every person not being a part-time employee employed in connection with the undertaking of the institution, who has been in such employment immediately before the appointed day, shall continue to hold office after the appointed day with the same rights as to pay, leave, pension, gratuity and all other matters. এখানে কিন্তু একটা জিনিস রয়ে গেল অ্যাবাউট সিকিউরিটি অব সার্ভিস, এই কথাটা বলা হচ্ছে না। বিলে আছে He will continue to enjoy all the rights unless and

untill his employment in such undertaking is terminated.

[5-30 – 5-40 P.M.]

এখানে এই টার্মিনেশনটা যদি কোনও ক্ষেত্রে ইল মোটিভেটেড টার্মিনেশন হয়ে যায় সেই টার্মিনেশন রুখবার কোনও উপায় নেই। এই ভাবে এই যে ব্যবস্থা করেছেন এমপ্লয়ীজ টু কনটিনিউ ইন অফিস কিন্তু যাঁদের অপছন্দ হবে সেই রকম এমপ্লয়ীকে টার্মিনেট করে দিলে তার প্রতিকারের জন্য কোনও ব্যবস্থা এই আইনে নেই, তার নিরাপত্তার কোনও ব্যবস্থা এখানে নেই। সেজন্য আমি বলছি "untill his employment in such undertaking is terminated in the usual course. এই ব্যবস্থা হোক। অর্থাৎ "terminatal" কথাটির উপরে in the usual course" এই কথাগুলি যোগ করে দিতে চাই। অর্থাৎ এখানে খানিকটা তার নর্ম্যাল কোর্সে, নর্ম্যালি টার্মিনেটেড হওয়ার প্রশ্ন। তার পেনাল প্রোসিডিওর ইত্যাদি মাধ্যমে বাই ট্রায়ালরা ডিপার্টমেন্টাল পানিশমেন্ট হয়ে যদি টার্মিনেশন হয় তাহলে হোক। কিন্তু এখানে টার্মিনেশনের খোলা স্কোপ থাকা উচিত নয়। নুতন যে ম্যানেজমেন্ট আসছেন তাঁরা কি ম্যানেজমেন্ট করবেন জানিনা, তাঁদের খামখেয়ালির উপর কারও সার্ভিস টার্মিনেশন হোক এই সুযোগ আদৌ রাখা উচিত নয়। সেজন্য আমার বক্তব্য এই টার্মিনেটেডের পরে ইন দি ইজুয়াল কোর্স এই কথাগুলি যুক্ত হোক। আমি আমার সব সংশোধনী প্রস্তাব রাখলাম। মাননীয় মন্ত্রী মহাশয় এগুলি বিচার করে দেখবেন। আর ৪ নম্বর ক্লজটি ভাল ভাবে চিন্তা করে দেখবেন এবং ৯ নম্বর ক্লজটি এবং আরও অন্যান্য যেগুলির কথা বলেছি সেটা বিচার বিবেচনা করে দেখবেন। আইন একটা ভাল আইন হোক। উদ্দেশ্য মহৎ এবং সেই মহৎ উদ্দেশ্য নিয়ে যে আইন করছেন সেই আইনের মধ্যে কোনও ত্রুটি থাকা বাঞ্ছনীয় নয়। এই কথা মনে করে আমি যে সংশোধনী প্রস্তাব দিয়েছি সেটা চিন্তা করবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে বলতে চাই যে শশবিন্দু বেরা মহাশয় যে সংশোধনী প্রস্তাব এনেছেন তার একটাও আমি গ্রহণ করতে পারছি না। প্রথম দিকে আমার কি রকম মনে হচ্ছিল কিন্তু আমি পরে জিনিসটা বুঝলাম। আসলে যে সোসাইটির দ্বারা এস. বি. দে. স্যানাটোরিয়াম পরিচালিত হয়ে আসছিল তার সম্পর্কে কিছু আসক্তি মাননীয় শশবিন্দু বেরা মহাশয়ের থাকতে পারে, এটা বুঝলাম। তা নাহলে একটা হাসপাতাল, একটা স্যানেটোরিয়াম হাসপাতাল, একটা টি. বি. হাসপাতাল তাকে যত বেশি সম্ভব দায় মুক্ত করে নেওয়া যায় সে দিক থেকে প্রোপার গাইড দেওয়া দরকার। আমিও সেই ব্যবস্থা করতে চেয়েছি। দ্বিতীয় কথা হচ্ছে, চূড়ান্ত দলবাজির দৃষ্টান্ত দিয়ে সুনীতিবাবুর কথার প্রতিধ্বনি তুলে ৫ নম্বর সাশোধনীটা করতে চেয়েছেন। যদি ধরেই নেই যে চূড়ান্ত দলবাজি—এখন আপনারা যে সংশোধনী প্রস্তাব দিয়েছেন তার ম্যানেজিং কমিটি, রুল ইত্যাদি—রুলস তো হবে। এখানে কি বলেছি সেটা দেখুন।

The undertaking of this institution which has vested in the State Governement under section 3 shall be managed on behalf of the State Government by such person or authority as may be appointed by the

State Government in this behalf in accordance with such rules as may be prescribed.

আপনার ম্যানেজিং কমিটি করতে গেলেও রুলের কথা বলেছেন, এখানেও রুলসের ব্যাপার আছে। ম্যানেজমেন্ট কমিটি করতে হবে সেখানেও রুলসের ব্যাপার আছে। আপনি বোধ হয় চাচ্ছেন যে ১০ পারসেন্ট লোক ম্যানেজিং কমিটির হবে টবে বা গভর্নিং বডির হবে টবে, যাই হোক তাতে ঐ ক্যালকাটা মেডিক্যাল এইড অ্যাণ্ড রিসার্চ সোসাইটির মনোনীত ব্যক্তিরা থাকবে। এখন সেটা সম্পর্কে আমার দ্বিধা থাকতে পারে। ঐ রুলস ফ্রেমিংয়ের মধ্যে সব জিনিসটা ছেড়ে দিতে চাচ্ছি কি ভাবে ম্যানেজিং কমিটি হবে না হবে ইত্যাদি। এর পরে ৭ নং ধারায় তিনি একটু নরম পদ্ধতি নিতে বলেছেন। যদি এই রকম জাল জুয়াচুরি করে—যে সম্পত্তি অধিগ্রহণ করতে চলেছি, সেই সম্পত্তি থেকে যদি কেউ কিছু জাল জুয়াচুরি করে রেখে দেয়, কনসিল করে থাকে, প্রকাশ না করে থাকে তাহলে এই প্রভিসোতে উল্লেখ করতে বলছেন, পেনাল ক্লজে যা যা আছে, যদি সম্পত্তি কেউ ফেরত দিয়ে দেয়—ধরুন কেউ একটা মাইক্রোস্কোপ চুরি করেছে, পরে ধরা পড়ল, এদিকে যা মামলা মকর্দমা হল হল, জেল হল বা ফাইন হল, যা হবার হল, কিন্তু শেষ পর্যন্ত তিনি বললেন মাইক্রোস্কোপ আমি ফরত দিয়ে দিচ্ছি, ফেরত দিয়ে দিলে তার সাত খুন মাপ হয়ে যাবে, এটা আমরা চাই না। চোর সে যদি মাইক্রোস্কোপ চুরি করে থাকে, তাকে সেই মাইক্রোস্কোপ ফেরত দিতে হবে অ্যাণ্ড অ্যাণ্ড অ্যাট দি সেম টাইম, চুরির যে সাজা কোর্ট দেবে, তাকে সেটা ভোগ করতে হবে। এটা আমরা চাইছি। হাসপাতালের সম্পত্তিকে এত লঘু করে আমরা দেখতে চাই না। নেক্সড, ৯নং ধারায় যেটা বলা হয়েছে টার্মিনেটেড, আসলে এই ক্লজটার উদ্দেশ্য হচ্ছে অন্য রকম। ওঁদের সরকারের আমলে দেখেছি, যখন সরকার থেকে অধিগ্রহণ করা হল পুরানো এমপ্লয়িদের কাজে নেওয়া হল না, এই রকম একটা অবস্থা ছিল। ৯ নং ক্লজের মূল উদ্দেশ্য হচ্ছে, যত এমপ্লয়ি আছে তাদের কনটিনিউটি অব সার্ভিস অব্যাহত থাকবে। তাদের যে দেনা পাওনা সোসাইটির কাছে ছিল, সেই দেনা পাওনা আমাদের সরকারের উপর এসে বর্তাবে। এটাই হচ্ছে প্রধান কথা। সেই প্রধান কথাটা উহ্য হয়ে গেল। শশবিন্দু বেরা একটা প্রস্তাব করেছেন—তাঁদের সংশয় দেখা দিয়েছে যে এই কনটিনিউটি অব সার্ভিস—যে এমপ্লয়িরা আছে, তাদের হয়তো আমরা নানা রকম কায়দা করে তাড়িয়ে দেব, টার্মিনেট করে দেব। যদি তাই মনোভাব হয়, ইন ডিউ কোর্স বলতে, তাহলে ইন ইউজুয়্যাল কোর্স বলতে কি বোঝায়? সরকারি নিয়মে আছে, এমনি তাড়ানোর অধিকার আছে, ইমার্জেন্সির আমলে ওঁরা দেখিয়েছেন গলা কেটে দেওয়া, সংবিধানের বিশেষ ধারা উল্লেখ করে, কোনও কৈফিয়ত না চেয়ে, আত্ম পক্ষ সমর্থনের কোনও সুযোগ না দিয়ে একেবারে কেটে দাও, আমরাতো সেই কেটে দেওয়ার রাস্তা নিইনি। বরং আমরা চেয়েছি যাতে এমপ্লয়িদের চাকরির নিরাপত্তা বাড়ে। তাদের যে দেনা পাওনা ঐ সোসাইটিতে ছিল, সেটা আমাদের উপর পুরো বর্তাক এবং সেই অধিকার তাদের আমরা দিচ্ছি। কিন্তু যদি কোনও এমপ্লয়ি অন্যায় করে কিংবা ধরুন অথর্ব, অক্ষম হয়ে গেছে, তার যদি টার্মিনেশন হয় তাহলে সরকারি নিয়ম অনুসারে তার যা পাওনা তিনি তা পাবেন। সরকারি নিয়ম অনুসারে যে ভাবে টার্মিনেট একজন এমপ্লয়ি হতে পারে, সেই ভাবে হবে। সুতরাং নাথিং নিউ ইন ইট। সুতরাং মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সংশোধনী আমি গ্রহণ করতে পারছি না।

**Clause 4**

The motion of Shri Sasabindu Bera that in clause 4(3), in line 1, after the words "implied, or" the word "any" be inserted—was then put and lost.

The motion of Shri Sasabindu Bera that in clause 4(4) (a) in line 6, after the words "against the institution" the words "with such modifications as may be necessary consequent upon the application of the provisions of sub-section (2)" be added—was then put and lost.

The motion of Shri Sasabindu Bera that in clause 4(4) (b), in line 4, after the words "section 3" the words "including liabilities, if any, arising out of encumbrances as mentioned in sub-sections (2) and (3)" be inserted—was then put and lost.

The question that clause 4 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 5**

The motion of Shri Sasabindu Bera that in clause 5, in line 3 to 6, for the words beginning with "such person" and ending with "as may be prescribed" the words "a committee of management constituted under such rules as may be prescribed" be substituted—was then put and lost.

The motion of Shri Sasabindu Bera that the following proviso be added to clause 5 :

"Provided that in the said Committee at least fifty per cent. of the members shall be elected from different categories of persons as may be prescribed and at least ten per cent. of the members shall be nominated by the Calcutta Medical Aid and Research Society"—was then put and lost.

The question that clause 5 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 6**

The question that Caluse 6 do stand part of the Bill was then put and agreed to.

[5-40 - 5-50 P.M.]

### Clause 7

The motion of Shri Sasabindu Bera that the following words be added at the end of the proviso to Clause 7(1) :

"and on such delivery or refund being made the accused person shall be acquitted on payment of a reasonable compensation as may be fixed by the trying court"—was then put and lost.

The question that Clause 7 do stand part of the Bill was then put and agreed to.

### Clause 8

The question that Clause 8 do stand part of the Bill was then put and agreed to.

### Clause 9

The motion of Shri Sasabindu Bera that in clause 9(1), in line 8, after the word "terminated" the words "in the usual course" be inserted. was then put and lost.

The question that Clause 9 do stand Part of the Bill was then put and agreed to.

### Clauses 10 to 12 and the Preamble

The question that Clauses 10 to 12 and the preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Nani Bhattacharjee :** Sir, I beg to move that the S. B. Dey Sanatorim Acquisition Bill, 1979, as settled in the Assembly, be passed.

**মিঃ স্পিকার ঃ** ৫টা ৪৮ মিনিটে শেষ হবার কথা, কিন্তু দেখা যাচ্ছে এর মধ্যে হবে না, সুতরাং আরও ১০ মিনিট সময় বাড়ানো হচ্ছে, আশা করছি আপনাদের কারও আপত্তি নেই।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় বললেন রুলস হবে, ক্লজ ফাইভে যেটা শশবিন্দু বেরা মহাশয় দিয়েছেন রিগার্ডিং কমিটি এখানে কমিটি অফ ম্যানেজমেন্ট সম্বন্ধে আমার মনে হয় যখন এক হচ্ছে তখন এটা একটা থাকলেই ভাল হত। আপনি বললেন রুলস যখন প্রেসক্রাইবড হবে তখন রুলসে দেবে। রুলস টাইম টু টাইম

পরিবর্তন করা যায়, কিন্তু অ্যাক্টে থাকলে সেভ-গার্ড টা ভালই হত। ক্লজ নাইনে যেটা তিনি বলেছেন ইন ইউজুয়্যাল কোর্স এ সম্বন্ধে আমার কথা হচ্ছে ইন ইউজুয়্যাল কোর্স আমরা যেরকম দায়দায়িত্ব নিচ্ছি তাতে ইউজুয়্যাল কোর্সে গভর্নমেন্ট সারভেন্টদের কতকগুলি ফরম্যালিটিস মেনটেন করতে হয়। কিন্তু টার্মিনেশন কথা থাকলে ইন ইউজুয়্যাল কোর্স ফোর্স টা বেশি হয় ইন ওয়াইড রেঞ্জে থাকে, কিন্তু টার্মিনেশন কথাটা খুব ব্যুরোক্রেটিক হয়ে গেছে। বিরোধীদল বললে আপনি বলবেন সমস্তই খারাপ এবং ঐ একটা মন্ত্রই আপনি শিখে রেখেছেন যার চেয়ে আর ভাল মন্ত্র হতে পারে না। মাঝে মাঝে যদি শোনেন তাহলে ভালই হয় তখন পরে বলবেন সত্য বাবু যা বলেছিল ঠিকই বলেছিল, আমরা যখন ছিলাম আমরাও এটা ফিল করেছিলাম। তবে নট দ্যাট যে রেঞ্জটা একটু ওয়াইডার হয়ে যাবে ইউজুয়্যাল কোর্স বললে এর অ্যাপলিকেশনটা একটু বেটার হয়। সিকিউরিটি টা আরও বেটার হয় বলে মনে হয়। অ্যাক্ট যখন করছেন তখন ম্যানেজমেন্টটা অ্যাকসেপ্ট করে এটা রুলসে দিয়ে দিলে ভাল হয়। দ্বিতীয় কথা হচ্ছে একবার যখন না বলেছেন তখন হ্যাঁ বলবেন কিনা জানি না কিন্তু এটা করতে পারলে ভালই হয়।

**শ্রী ননী ভট্টাচার্য :** স্যার, অহেতুক পরিবর্তনের কোনও প্রয়োজন করেন নি। সুতরাং টার্মিনেশন শব্দটা অভিধানিক অর্থে ব্যুরোক্রেটিক নয়, ডেমোক্রেটিকও নয়। এক জনার কাজ শেষ হয়ে গেছে, সেখানে টার্মিনেশন শব্দটাই ব্যবহার করতে হবে। অতএব এর আর অন্য কোনও মানে হয় না।

The motion of Shri Nani Bhattacharyya that the S. B. Dey Sanitorium Acquisition Bill, 1979, as settle in the Assembly, be passed—was then put and agreed to.

## The Paschim Banga Ayurvedic System of Medicine (Amendment) Bill, 1979

**Shri Nani Bhattacharya :** Mr. Speaker, Sir, I beg to introduce the Paschim Banga Ayurvedic System of Medicine (Amendment) Bill, 1979.

(Secretary then read the Title of the Bill)

**Shri Nani Bhattacharya :** Sir, I beg to move that the Paschim Banga Ayurvedic System of Medicine (Amendment) Bill, 1979, be taken into consideration.

স্যার, এ সম্বন্ধে সামান্য কিছু বলার আছে, অনেকদিন ধরে আয়ুর্বেদ পরিষদ কার্যত কোনও কাজই করছে না। এখানে যা আইন আছে তাতে আমরা দেখছি ১৯৬৯ সালের পয়লা নভেম্বর পশ্চিমবঙ্গ আয়ুর্বেদ পরিষদ পুনর্গঠিত হয় এবং তার প্রথম মিটিং ২৮.৭.৭০ তারিখে হয়েছিল। তাদের আর যে সমস্ত কাজ করবার কথা ছিল সেসব কিছুই তাঁরা করেন নি। এর ফলে শিক্ষার ক্ষেত্রে হাসপাতালের ক্ষেত্রে তাঁদের যে দায় দায়িত্ব তা তাঁরা পালন

করলেন না, এই অবস্থা দীর্ঘদিন ধরে চলে আসছে। আইনে এমন কোনও সুযোগ নেই যাতে কিছু করা যায়। এইজন্য একটা সংশোধনী প্রস্তাব আনা হয়েছে সেটাকে পুনর্গঠিত করবার জন্য এবং হোমিওপ্যাথিতে যেমন কমিটি করা হয়েছে এখানেও সেইরকম একটা কমিটি করা হল যেটা পরবর্তীকালে নির্বাচিত সদস্যরা এটা পরিচালনা করবেন, এই উদ্দেশ্য নিয়ে এই সংশোধনী প্রস্তাব হাউসে আনলাম এবং তা গ্রহণের জন্য অনুরোধ করছি।

[5-50 – 6-00 P.M.]

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই আইনের সংশোধনী যেটা মন্ত্রী মহাশয় এনেছেন তার উদ্দেশ্য অত্যন্ত সীমিত, পরিচালন ব্যবস্থা ক্ষেত্রে আইন অনুযায়ী যে বাধার সৃষ্টি হয়ে আছে তা দূর করার জন্য একটা অস্থায়ী কমিটি গঠনের তিনি প্রস্তাব করেছেন। আবার একথাও বলেছেন যে অস্থায়ী কমিটি গঠন করেও এক বছরের মধ্যে আবার নিয়ম অনুযায়ী নির্বাচিত সদস্যদের নিয়ে কমিটি গঠন করা হবে। অস্থায়ী হলেও অন্তবর্তীকালীন ব্যবস্থা হিসাবে আপনি ৯ ধারায় যেটা বলেছেন তাতে এক বছর এর সময় সীমা ধার্য করেছেন। এক বছর যদি রাখেন তাহলে ভাল হয়, কারণ গণতান্ত্রিক প্রতিষ্ঠানের ক্ষেত্রে একটা অস্থায়ী কমিটিকে খুব বেশিদিন কাজ করতে দেওয়া উচিত হবে না। এই প্রসঙ্গে আমি দু-একটি কথা বলতে চাই যে, আয়ুর্বেদ চিকিৎসা সংক্রান্ত যে আইনের বলে পরিষদ গঠিত হয়েছে সেই পরিষদ তার কাজ পরিচালনার ক্ষেত্রে অনেক অসুবিধা দেখা দিয়েছে, এদের কাজ হচ্ছে পশ্চিমবাংলায় যে সমস্ত আয়ুর্বেদিক কলেজ, বা হাসপাতাল আছে সেগুলিকে অ্যাফিলিয়েশন দেওয়া, ছাত্র ভর্তি করা, পরীক্ষা গ্রহণ করা, সার্টিফিকেট দেওয়া, রেজিস্ট্রেশন করা, এবং আয়ুর্বেদের উন্নয়নের জন্য ব্যবস্থা গ্রহণ করা বা রাজ্য সরকারকে এ বিষয়ে পরামর্শ দেওয়া। এ ক্ষেত্রে এই পরিচালন সমিতির কার্য পরিচালনা যে সন্তোষজনক নয় সে বিষয়ে সন্দেহ নেই। পরীক্ষা ঠিকমতো হচ্ছেনা এবং শিক্ষার ক্ষেত্রে একটা অনিশ্চয়তা দেখা দিয়েছে, আমি জানি কলকাতার বাইরে নবদ্বীপ ও কাঁথিতে দুটো আয়ুর্বেদ কলেজ আছে। এতদিন ধরে এই সমস্ত কলেজগুলিতে এ. এস. এফ ডিপ্লোমা কোর্স পড়ানো হত। ১৯৭৭ সালে এক সার্কুলার দিয়ে সরকার এ. এস. এফ. কোর্সের ছাত্র ভর্তি নিষিদ্ধ করে দিলেন। কিন্তু এখানে যেসব ছাত্ররা পড়াশুনা করতেন তাঁদের মেয়াদ এবছরের পয়লা জুন শেষ হয়ে যাবে। আপনারা ডি. এম. এস. কোর্স চালু রাখার যে সিদ্ধান্ত গ্রহণ করেছেন তাতে এই কলেজগুলোতে ডি. এম. এস. কোর্স পড়াবার এখন অনুমোদন দেওয়া হয় নি। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব যে কাঁথি আয়ুর্বেদ মহাবিদ্যালয় যেটা রয়েছে এটা দীর্ঘ দিনের একটা পুরানো প্রতিষ্ঠান, লব্ধ প্রতিষ্ঠিত প্রতিষ্ঠান হিসাবে তার সুখ্যাতি রয়েছে, ছাত্ররা সেখান থেকে কৃতিত্বের সঙ্গে পাশ করে আয়ুর্বেদ চিকিৎসায় নিযুক্ত রয়েছে, এই কলেজটিকে ১৯৭৯ সালের জুন মাস থেকে যাতে ডি. এম. এস. কোর্স পড়াবার সুযোগ দেওয়া হয় এবং নবদ্বীপ কলেজেও যাতে অনুরূপ ব্যবস্থা গ্রহণ করা হয় তারজন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাব। তাছাড়া আর একটা কথা বলি এই কাঁথি মহাবিদ্যালয়ে আয়ুর্বেদ পরিষদ ১৯৭২ সালে এম. এ. এস. এফ. কোর্স অর্থাৎ যারা এ. এস. এফ. কোর্স পাশ করে যাচ্ছে তাদের উচ্চতর আয়ুর্বেদীয় ডিগ্রি লাভ করার জন্য যে কনডেন্সড কোর্স চালু করেছিলেন সেটাও রাজ্য সরকার নির্দেশ দিয়ে বন্ধ করে দিয়েছেন। যারা এ. এস. এফ.

ডিপ্লোমা কোর্স পাশ করে বেরুল তাদের আর উন্নততর ডিগ্রি লাভ করার সুযোগ থাকছে না। সুতরাং সেইসব ছেলেদের জন্য যদি স্বল্পকালীন কয়েক বছরের জন্য এম. এ. এস. এফ. কোর্স চালু করার সিদ্ধান্ত সরকার করেন তাহলে ঐসব ছেলেরা অনেক বেশি পরিমাণে উপকৃত হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমাদের দেশে চিকিৎসা ব্যবস্থার ক্ষেত্রে আয়ুর্বেদ একটা বিশেষ গুরুত্বপূর্ণ এবং উল্লেখযোগ্য ভূমিকা গ্রহণ করেছে। যখন অ্যালোপ্যাথি চিকিৎসা ব্যবস্থা ছিল না সেই সময় গ্রামে গ্রামে এই আয়ুর্বেদ চিকিৎসকদল চিকিৎসার দায়িত্ব গ্রহণ করেছিলেন এবং এই চিকিৎসা ব্যবস্থার মধ্য দিয়ে রোগের দীর্ঘস্থায়ী নিরাময়ের সম্ভাবনা রয়েছে। সুতরাং এই পরিষদকে শক্তিশালী করে যাতে আয়ুর্বেদ শিক্ষায় ছেলেরা আরও বেশি আগ্রহী হয় এবং এই চিকিৎসা ব্যবস্থার সম্প্রসারণ হয় তার দিকে নজর দেওয়ার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। এই প্রসঙ্গে একটা কথা বলছি যেসব আয়ুর্বেদ কলেজ পশ্চিমবঙ্গে রয়েছে তাদের সরকার একটা অনুদান দিয়ে থাকেন। কিন্তু সেই সাহায্য অত্যন্ত অনিয়মিতভাবে দেওয়া হয়, ইররেগুলার ওয়েতে দেওয়া হয়, তার ফলে সেই আয়ুর্বেদ কলেজে যেসব অধ্যাপক কর্মচারী, নিযুক্ত আছেন তাঁরা সময়মতো বেতন পান না, তাঁরা একটা চরম দুর্দশার মধ্যে থাকতে বাধ্য হন। এই অবস্থা যাতে না ঘটে তারজন্য সরকার যেমন অন্যান্য স্তরের কর্মচারিদের মাসের প্রথমে বেতন দেবার একটা নির্দিষ্ট নীতি গ্রহণ করেছেন তেমনি যে অনুদান আয়ুর্বেদ কলেজগুলিকে দেওয়া হচ্ছে সেটাও যাতে মাসের প্রথমে তাদের কাছে পৌছায় তার ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি। আর একটা বিষয়ে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই সেটা হচ্ছে কেন্দ্রীয় সরকার কাঁথি আয়ুর্বেদ মহাবিদ্যালয়ের উন্নতি এবং সম্প্রসারণের জন্য ৫ লক্ষ টাকা লাম্প গ্রান্ট হিসাবে দেওয়ার একটা প্রতিশ্রুতি বা স্বীকৃতি ১৯৭১ সাল থেকে দিয়ে আসছেন এবং তার শর্ত হচ্ছে এই টাকা নেওয়ার ফলে আয়ুর্বেদ কলেজের কলেবর যেভাবে বৃদ্ধি হবে বা হাসপাতালের যে শয্যা সংখ্যা বাড়বে তারজন্য রাজ্য সরকারকে রেকারিং গ্রান্ট দেওয়ার দায়িত্ব গ্রহণ করতে হবে। রাজ্য সরকার রেকারিং গ্রান্টের দায়িত্ব গ্রহণ করেননি বলে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ঐ টাকা নিয়ে ঐ কলেজের শ্রীবৃদ্ধি করা সম্ভব হচ্ছে না। অথচ ঐ কাঁথি আয়ুর্বেদ কলেজের ইন্ডোরে ১২ জন রোগী থাকার ব্যবস্থা আছে এবং আউটডোরে চিকিৎসার ব্যবস্থা আছে। ঐ আয়ুর্বেদ কলেজের কমপাউণ্ডে ভেষজ গাছপালা করে সেখানে একটা গবেষণার ব্যবস্থা আছে। মাননীয় মন্ত্রী মহাশয় গত মাসে কাঁথি গিয়েছিলেন, আমার যতদূর খবর তিনি আয়ুর্বেদ কলেজটি পরিদর্শন করেছেন। আমি তাঁকে অনুরোধ করব কেন্দ্রীয় সরকারের এই যে পরিকল্পনা আছে এই পরিকল্পনার সাথে যদি রাজ্য সরকার যুক্ত হন তাহলে ঐ কলেজ সম্প্রসারণের ক্ষেত্রে যথেষ্ট সুযোগ লাভ করতে পারবে। আর একটা কথা মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি কাঁথি আয়ুর্বেদ কলেজের যে পরিচালক সমিতি রয়েছে তাঁরা দীর্ঘদিন ধরে সরকারের কাছে প্রস্তাব দিয়েছেন যে আপনারা এই কলেজটিকে টেক ওভার করুন। আমি মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি তিনি যেমন দুটো হাসপাতালকে সরকারি পরিচালনাধীনে নেওয়ার ব্যবস্থা করলেন তেমনি কাঁথি আয়ুর্বেদ মহাবিদ্যালয়কে টেক ওভার করে, সরকারি পরিচালনাধীনে গ্রহণ করে এর সর্বপ্রকারের উন্নতির জন্য চেষ্টা করুন এই কয়েকটি বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে যে সীমিত উদ্দেশ্যে এই বিলটা আনা হয়েছে সেই বিলটাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি এবং সেই সঙ্গে

এই আয়ুর্বেদ কলেজ সম্পর্কে যে আবেদন রয়েছে সেটাও আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে দিচ্ছি।

[6-00 – 6-10 P.M.]

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, স্বাস্থ্যমন্ত্রীর প্রথম দুটি অধিগ্রহণ বিল জনস্বার্থে আমি সমর্থন করেছিলাম। এবারে উনি এনেছেন পশ্চিমবঙ্গ আয়ুর্বেদীয় চিকিৎসা পদ্ধতি (সংশোধন) বিধেয়ক, ১৯৭৯। আমি একটু আশা পেয়েছিলাম এবং ভেবেছিলাম আয়ুর্বেদ চিকিৎসা পদ্ধতির সংশোধনের জন্য মন্ত্রী মহাশয়ের মধ্যে একটা মানসিকতা এসেছে। কিন্তু দেখলাম উপরে একটা মুখোস। এই মন্ত্রী মহাশয়ের কাজ করবার সদিচ্ছা আছে, কিন্তু এতে দেখলাম আবার সেই রাজনীতি ইনজেক্ট করবার জন্য অনলি পলিটিক্যাল ক্লজ এনেছেন এবং ক্ষুদ্র স্বার্থ চরিতার্থ করবার জন্যই এটা এনেছেন। উনি বলেছেন ১৯৬১ সালের যে আইন আছে তার ১৫ ধারার পর কতগুলি ধারা সন্নিবেশিত হইবে। চিকিৎসা পদ্ধতি কিভাবে উন্নতি করা যায়, চিকিৎসা পদ্ধতির কিভাবে সংশোধন করা যায় এবং আয়ুর্বেদিক ডাক্তারদের কিভাবে উৎসাহ দেওয়া যায় তারজন্য যদি উনি এটা আনতেন তাহলে বুঝতাম ইনটিরিয়ার ভিলেজ যেখানে এম. বি. বি. এস. ডাক্তাররা যাচ্ছেন না। সেখানে কিভাবে এই আয়ুর্বেদ ডাক্তারদের আনা যায় সেকথা বলে তারপর যদি এই রাজনীতির ক্লজ আনতেন তাহলে আমি তাঁকে ধন্যবাদ দিতাম। আমি দেখছি উনিও এডুকেশন ডিপার্টমেন্টের মতো টেকওভারের নীতি নিয়ে চলেছেন। বামফ্রন্ট সরকারের নীতিই হচ্ছে টেকওভার করা, আগ্রাসী নীতি। এখন দেখছি সেই নীতি এই মন্ত্রী মহাশয়ের মধ্যেও এসেছে। উনি ১৫ক ধারায় বলেছেন, পরিষদের মনোনয়ন বা নির্বাচন যদি মনে হয় এই আইনের বিধানসমূহ অনুসারে অনুষ্ঠিত হয়নি অথবা পরিষদের প্রথম সভার তারিখ হইতে ৪ বৎসরের অধিক সময়সীমা অতিবাহিত হইয়া গিয়াছে তাহলে তাঁরা অ্যাডহক কমিটি করে দেবেন। বামফ্রন্ট সরকারের শরিক বন্ধুরা হয়ত বলেছেন আমরা ঢুকতে পারছিনা তাই তাঁদের স্বপ্ন চরিতার্থ করবার জন্য আর. এস. পি. এবং ফরোয়ার্ড ব্লক ছাড়া পুরো সি. পি. এম., আধা সি. পি. এম. হাল সি. পি. এম. এবং পঞ্চু সি. পি. এম-দের প্রোভাইড করবার জন্য চেষ্টা করছেন। স্যার, এঁরা দেখছি একটা দলীয় চিন্তাধারা গ্রহণ করেছেন। আমার বক্তব্য হচ্ছে আপনি এই পলিটিক্যাল ক্লজের সঙ্গে সঙ্গে আয়ুর্বেদ চিকিৎসার কিভাবে উন্নতি করা যায় তারজন্য একটা ক্লজ হাউসে আনুন কারণ এই আয়ুর্বেদ চিকিৎসা আজকে কমপ্লিটলি নেগলেকটেড হচ্ছে। স্টুডেন্টরা আপনার কাছে যে ডেপুটেশন দিয়েছে আপনি হয়ত সেটা দেখেছেন। কিন্তু আমি দেখছি সেই সমস্ত কথা বলার জন্য অ্যামেণ্ডমেন্ট আনার চিন্তা না করে আপনাকে শুধু রাজনীতির চিন্তা পেয়ে বসেছে। আমি আগেও বলেছি বামফ্রন্ট সরকারের এই একজন মিনিস্টার আছেন যিনি কিছু কিছু ভাল কাজ করতে চান। কিন্তু এখন দেখছি ভ্রাতৃপ্রতীম বন্ধুদের মনোরঞ্জন করবার জন্য তিনি এটা এনেছেন। আমি আপনাকে অনুরোধ করছি আপনি এর মধ্যে রাজনীতি ইনজেক্ট করবেন না। আপনি অনেক জায়গায় বলেছেন আয়ুর্বেদ চিকিৎসা পুরোপুরি নেগলেকটেড হচ্ছে। আমি দেখেছি এমন অনেক দুরারোগ্য ব্যাধি আছে যা এম. বি. বি. এস-দের ট্রিটমেন্টে বা হোমিওপ্যাথিক ট্রিটমেন্টে ভাল হয়না অথচ এই আয়ুর্বেদ চিকিৎসার মাধ্যমে ভাল হয়ে যায়। যেমন, সাপে কাটা রোগী, হার্টের রোগী।

যে সমস্ত গাছ গাছড়া রোপন করা দরকার তার জন্য তারা সরকারের কাছে অনুদানের জন্য আসছে, রিপিটেডলি সরকারের কাছে অনুরোধ করছে কিন্তু তারা কোনও সাবসিডি পাচ্ছে না, তাহলে আপনারা বলুন কংগ্রেস যে সমস্ত ভুল করে গিয়েছিল সেগুলো আমরাও করে যাব, সেইজন্য আমি অনুরোধ করছি টোটাল অ্যামেণ্ডমেন্ট আয়ুর্বেদ সম্বন্ধে আনুন ফর দি চেক অফদি কানট্রি যাতে আয়ুর্বেদের বেটারমেন্ট হয়। পুরো আয়ুর্বেদকে ডেভেলপ করার জন্য চেষ্টা করুন। গরিব লোকেরা আজকে টি. বি. স্যানাটোরিয়ামে যেতে পারে না, তারা আজকে একটাকা, আটআনা খরচ করে আয়ুর্বেদ ভাল হয়ে যায়। আপনারা এখানে আয়ুর্বেদ চিকিৎসা পদ্ধতির বিল আনবেন আর ভেতরে থাকবে ভ্রাতৃপ্রতিম বন্ধুদের জন্য সুযোগ সুবিধা প্রদান এটা হতে পারে না।

**শ্রী দেবীপ্রসাদ বসু ঃ** স্যার, সুনীতি বাবুর জন্য এক ভাঁড় বৃহত ছাগলাদ্দ ঘৃত পাঠিয়ে দিন।

**শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার অধিবেশন শেষ প্রাক্কালে এমন একটা বিষয় বস্তুর উপর মাননীয় স্বাস্থ্যমন্ত্রী বিল উত্থাপন করেছেন ভারতবর্ষ যখন অন্ধকারাচ্ছন্ন ছিল যখন ভারতবর্ষের আলোতে আসে তখন ভারতীয় সভ্যতায় এই আয়ুর্বেদ চিকিৎসা শাস্ত্র তৎকালীন থেকে আমাদের দেশে প্রচলিত আছে। এজন্য এই বিল আনার জন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে আমার অন্তরের অন্তরতম স্থল থেকে অভিনন্দন জানাচ্ছি। যাদুঘরে এই আয়ুর্বেদ চিকিৎসার পদ্ধতিকে অন্ধকার কারাগারে রেখেছিলেন এই কংগ্রেস সরকার। তাঁরা এর উন্নতি করেন নি, স্যার, আপনি জানেন পশ্চিমবাংলায় কেন, ভারতবর্ষের সমস্ত জায়গায় যখন ব্যয় বহুল অ্যালোপ্যাথিক চিকিৎসার চালু হয়নি তখন আমাদের দেশের লোক এই আয়ুর্বেদ চিকিৎসার উপর নির্ভর করত। আর এখন গ্রামে গ্রামে আয়ুর্বেদ শাস্ত্র বিরুদ্ধ হয়ে চলেছে। আমার দুঃখ হল সুনীতিবাবুরা এতদিন ধরে এই আয়ুর্বেদ চিকিৎসাকে অন্ধকারাচ্ছন্ন অবস্থায় রেখে দিয়েছিলেন অথচ তিনি আজকে সংশোধন করবার কথা বলছেন। তিনি বলেছেন এর মধ্যে দুর্নীতি দেখতে পাচ্ছেন, এর মধ্যে ভ্রাতৃপ্রতিমদের আনবার চেষ্টা দেখতে পাচ্ছেন। অথচ এঁরা এতদিন গদীতে ছিলেন ৩০ বছর ধরে এঁরা আয়ুর্বেদকে ইজিপসিয়ান ম্যমিতে পরিণত করেছিলেন এবং এই বিলের মধ্যে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এটাকে সংশোধন করার জন্য এনেছেন, এর উন্নতি করার জন্য চেষ্টা করছেন অথচ এঁরা বলছেন মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে অধিগ্রহণ করার বাতিকে পেয়ে গেছে।

[6-10 – 6-20 P.M.]

অধিগ্রহণ না করলে পুরানো নীতি পদ্ধতির মাধ্যমে যেভাবে সমস্যাটা চলে আসছিল আমাদের বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে কতকগুলি নির্দ্দিষ্ট নীতি পদ্ধতির মাধ্যমে আমরা প্রতিটা বিভাগকে পরিচালনা করছি। এটা অত্যন্ত অপরিহার্য হয়ে উঠেছে। যেমন চিকিৎসা, যেমন শিক্ষা, তেমন অন্যান্য বিভিন্ন বিভাগে আমাদের এই রকম কিছু কিছু অত্যন্ত মৌলিক জিনিস আমাদের অধিগ্রহণ করার প্রয়োজন হয়ে উঠেছে। সেইজন্য এটা আমাদের স্বাস্থ্যমন্ত্রী এনেছেন এবং একে আমি সম্পূর্ণ সমর্থন করবার সময় কিছু কিছু কথা বলি। আপনি অবাক হয়ে যাবেন, অধ্যক্ষ মহাশয়, সারা পশ্চিম বাংলাতে এই আয়ুর্বেদ চিকিৎসার মাধ্যমে হাসপাতালে

যে বেড আছে তার সংখ্যা বোধ হয় ১২৫টার থেকে ১৫০টির বেশি নয়, তাহলেই আপনি বুঝতে পারছেন যে আয়ুর্বেদকে কি রকমভাবে এতকাল যারা আমাদের দেশের অধিনায়ক ছিলেন তাঁরা চালিয়ে এসেছেন, আমরা সেইখান থেকে নিয়ে এসে আমাদের বামফ্রন্ট সরকারের যে নীতি আছে সেইভাবে আয়ুর্বেদকে আমরা সঞ্জীবিত করব। এই আয়ুর্বেদকে গ্রামে গ্রামে, প্রত্যেক শহরে প্রতিষ্ঠা করার জন্য, এর গবেষণাগার, এর যাঁরা শিক্ষক আছেন তাঁরা যাতে ঠিক সময় মাইনে পায় এবং এর পরিচালন পদ্ধতি যাতে ঠিকমতো হয় সেইভাবে পরিচালনা করবার জন্য আমাদের এই আয়ুর্বেদ সংশোধনী বিলটা এসেছে। আমি অধিক সময় আর নেবনা কারণ প্রথমে বলতে উঠেই আমাদের ট্রেজারি ভাইরা বলেছেন তাড়াতাড়ি সংক্ষেপে সেরে দিন, সেইজন্য আমি এই বিলটাকে সর্বান্তকরণে সমর্থন করে, আমাদের আয়ুর্বেদকে সঞ্জীবিত করে—দেশে বিদেশে আমাদের গাছ গাছড়া নিয়ে গিয়ে অনেকে বহু রকম জিনিস তৈরি করছে, এই আয়ুর্বেদকে সঞ্জীবিত করতে হলে আপনার হাসপাতাল. কলেজ, এই সমস্ত ব্যাপার, শিক্ষা, তার সঙ্গে এর যে হারবেরিয়াম, এই যে গাছ গাছড়ার উদ্যান আছে সেগুলিকেও পুনর্জীবিত করতে হবে। একমাত্র কল্যাণীতে একটি আছে সেটাও সামান্য। কুচবিহারে বেসরকারি যে প্রতিষ্ঠান আছে, তাদের অনেক জায়গা জমি আছে কিন্তু বাড়িঘর নেই, কন্টাইতে যেটা আছে তার বাড়িঘর আছে, জনতা থেকে একজন বললেন যে এখানে ভাল আয়ুর্বেদ চিকিৎসালয় গড়ে উঠতে পারে, সেইজন্য আমি বলব আমাদের বামফ্রন্ট সরকার যেমন সমস্ত জায়গায় সাধারণ মানুষকে সাহায্য করবার জন্য এগিয়ে যাচ্ছেন তখন এটা শুধু নামকাওয়াস্তে এটাকে পাস করবেন, এটাকে উন্নত করবেন, এটাকে সংশোধন করবেন, এটাকে চালু করবেন, এটাকে সমস্ত মানুষের কাজে লাগাবেন বলে যে সংশোধনী বিলটা এনেছেন তা এনেই যেন ফেলে না রাখেন। আজকে উদ্দেশ্যমূলকভাবে যাঁরা বলছেন যে এটা নিয়ে পার্টিবাজি করবেন সেটা যেন না হয়। এই কথা বলে এই বিলকে সম্পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** নির্ধারিত সময় অনুযায়ী ৬-২০ মিনিটে এইটা শেষ হওয়ার কথা। কিন্তু মাননীয় সদস্যগণ, আরও কিছু সময় লাগবে বলে মনে হচ্ছে। তাই আমি আমাদের কার্যবিধির ২৯০ ধারা অনুযায়ী সময় আরও আধঘন্টা বাড়াবার জন্য অনুরোধ করছি। আশা করি, সকলের এতে সম্মতি আছে।

(**সদস্যগণ ঃ** হ্যাঁ।)

আধ ঘন্টা সময় বাড়াল।

**শ্রী নিখিল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বক্তৃতা শুনলাম বিরোধী পক্ষের নেতাদের। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে, আইনে কি আছে, যে আইনটা সংশোধিত হচ্ছে, আমাদের বিরোধী পক্ষের নেতাদের তা জানা নেই বা পড়েন নি। প্রথমত মোটামুটি এই আইনটা হচ্ছে, আয়ুর্বেদের যে চিকিৎসা পদ্ধতি চালু হল, তার শিক্ষা ব্যবস্থা কি হবে, সেই শিক্ষা ব্যবস্থা নিয়ন্ত্রণের জন্য কি হবে এবং যারা আয়ুর্বেদ চিকিৎসক হবে তাদের রেজিস্ট্রেশন দেবার জন্য অর্থাৎ যারা চিকিৎসক তাদের রেজিস্ট্রেশন দেওয়ার জন্য তাদের রেজিস্ট্রেশন রাখা, আর আয়ুর্বেদ কলেজ এবং শিক্ষা পদ্ধতি কিভাবে চলবে সেইজন্য এই

আইন। সেখানে কটা হেলথ সেন্টারে কটা ডাক্তার দিতে পারবেন, আর আয়ুর্বেদ চিকিৎসা কিভাবে হবে, তা এই আইনে নেই। যদি এর নামটা হচ্ছে, পশ্চিমবঙ্গ আয়ুর্বেদ system of medicine Act. কিন্তু আমরা যদি পুরো আইনটা পড়ি তাহলে আমরা জানতে পারব, মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি জানেন, এই আইনটা ১৯৬১ সালে আসে ১৯৬২ সাল থেকে চালু হয়। এর আগে স্টেট ফ্যাকালটি চলে গেল, তারপর এই আইন এল। কিন্তু এই আইন আসার পরে কতকগুলো অসঙ্গতি দেখা গেল। যেমন এ. এস. এফ. এম. এ. এস. এফ.—দুটো হচ্ছে স্টেট ফ্যাকালটি, ডিপ্লোমা এবং ডিগ্রি। এ. এস. এফ. এবং এম. এ. এস. এফ. যদিও ফ্যাকালটি চলে গেল, পরিষদের আইন চালু হল, কিন্তু কংগ্রেস আমলে এইদিকে তারা নজর দেন নি। এ. এস. এফ. এবং এম. এ. এস. এফের নমেনক্লেচার পালটানো দরকার। এই কাজ করার তারা প্রয়োজন মনে করেন নি। এই এ. এস. এফ. এবং এম. এ. এস. এফ-এর নমেনক্লেচার ১৯৬২ সালে করা উচিত ছিল। সেটাই এই ১৯৭৬ সাল পর্যন্ত ১৫ বছরে তাদের মাথায় আসে নি, তারা করেন নি। এ. এস. এফ. এবং এম. এ. এস. এফ.—আয়ুর্বেদ এর ফ্যাকালটি চলছে, ফ্যাকালটি কিন্তু মরে ভূত হয়ে গিয়েছে, এখন পরিষদ এসেছে। কিন্তু এই নমেনক্লেচার তারা চেঞ্জ করেন নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, পরিষদ যে পরীক্ষা নিচ্ছিল, এখন যে নূতন আয়ুর্বেদ এসেছে, পদ্ধতি চলে যাচ্ছে তা পরিষদের অধীনে কিন্তু পরীক্ষা থাকছে না। Central Council of Indigeneous system of medicine. এটা সেন্ট্রাল কাউন্সিল, নূতন আয়ুর্বেদ ব্যাপারে তারা শিক্ষা পদ্ধতি যে প্রণয়ণ করেছেন, তারা বলছেন, আর কোনও কোর্স থাকবে না। এক মাত্র কোর্স থাকবে অল ইণ্ডিয়াতে, সেটা হচ্ছে, বি. এ. এম. এস. কোর্স। এম. এ. এস. এফ. চলে যাবে, এ. এস. এফ. চলে যাবে। শুধু রেসিডিউ স্টুডেন্টস যারা তারা পরীক্ষা দিতে পারবে এবং সেই পরীক্ষা না নিতে নিতে ১৯৬৯ সালে তাদের বছর শেষ হওয়া সত্ত্বেও, পরীক্ষা না নিতে নিতে, কংগ্রেস আমলে পরীক্ষা এমন জায়গায় দাঁড় করিয়েছে সে পরীক্ষা ১৯৮২ সালের আগে শেষ হচ্ছে না রেসিডিউ স্টুডেন্টসদের পরীক্ষা। সুতরাং এ. এস. এফ. এবং এম. এ. এস. এফ. কোর্স নেই পরিষদের আণ্ডারে। কেন্দ্রীয় শিক্ষা পদ্ধতি থাকছে, শিক্ষা যেটা চলছে, বি. এ. এম. এস. কোর্সে, সেটা ক্যালকাটা ইউনিভার্সিটির অধীনে চলে যাচ্ছে। সুতরাং পরিষদের কাজটা অত্যন্ত সীমিত হচ্ছে এবং সেই সীমিত কাজটা কি—রেজিস্ট্রেশন দেওয়া এবং রেজিস্ট্রেশন দেওয়ার পর যদি কোনও জায়গা থেকে কোনও কমপ্লেন আসে তা দেখা। ঠিকভাবে প্রাকটিস করছে কিনা সেইটা দেখা। দুটো কাজ মাত্র পরিষদের হাতে থাকবে। তিন বছর পরে, এই তিন বছরে রেসিডিউ যারা আছেন, এ. এস. এফ. এবং এ. এ. এস. এফ. তাদের সেই পরীক্ষাটা নেওয়া পরিষদের। আপনি শুনলে অবাক হবেন, পরিষদের কোনও মিটিং হতে পারত না। পরিষদের যদি কোনও মিটিং ডাকা হত তাহলে তা ভেঙ্গে যেত, ছাত্ররা যেয়ে বিক্ষোভ দেখাতো। আমি যেতে বললেন, পরিষদের তো এই অবস্থা, কোনও মিটিং-ফিটিং হয় না। এক বছর আগে বললেন, আপনাকে পরিষদের সভাপতি করে দেওয়া হল। ছাত্রদের সাথে আমি বসলাম, ওরা বলছে, আমরা এম. এ. এস. এফ. পরীক্ষা কেন দেব, এ. এস. এফ. পরীক্ষা কেন দেব। নমেনক্লেচার চেঞ্জ করে দিন, স্টেট ফ্যাকালটি উঠে গিয়েছে। এখন যদি পরীক্ষা নিতে হয় তাহলে নমেনক্লেচার পরিবর্তন করে পরীক্ষা নিতে হবে। নমেনক্লেচার পরিবর্তিত হওয়া দরকার। আমরা এটা যুক্তিযুক্ত মনে করেছি এবং সি.

সি. এমকে লিখেছি, গভর্নমেন্টকে লিখেছি, বোধ হয় এক সপ্তাহের মধ্যে এই নমেনক্লেচার পরিবর্তন হয়ে যাবে। তারপর পরীক্ষা ঠিকভাবে রেসিডিউদের নেওয়া যাবে। কিন্তু বর্তমানে পরিষদের অধীনে কোনও পরীক্ষা থাকছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শুনলে আপনি অবাক হয়ে যাবেন যে এই যে নির্বাচন, অনেক কথা শুনলাম, এটা তো ১৯৬৯ সালে হয়েছে, যুক্তফ্রন্টের আমলেই হয়েছে, ননীবাবুই তখন স্বাস্থ্যমন্ত্রী ছিলেন। ১৯৬৯ সালে নির্বাচিত হয়ে নির্বাচিত যারা পরিষদে এলেন, তারা ১৯৭০ সালে এলেন। ১৯৭০ থেকে ১৯৭৪ সালে তাদের বছর শেষ হয়ে গেল, আর নির্বাচন হল না।

[6-20 – 6-30 P.M.]

আইনের ফাঁকে ১১নং ক্লজে বলছে ডি ধারায় কতদিন থাকতে পারবে ৪ বছর? ৪ বছর পর আর কতদিন পারবে—নূতন পরিষদ সৃষ্টি না হওয়া পর্যন্ত এবং পুরোনো পরিষদ শেষ হওয়ার মাঝখানে যে সময় সেটা ১,২,৩,৪, বছর হতে পারে। The term of four years referred to in Sub-Sec(1) shall be held to include any period which may elapse between the expiry of the said period of four years and the date of the first meeting of the Parishad following its reconstitution at which a quorum is present অর্থাৎ এখন যদি ইলেকশন না হয় তখন কি হবে? ডেপুটি সেক্রেটারি বললেন যে বে-আইনি পরিষদ চলতে পারে না, ৪ বছর তার জীবন শেষ হয়ে গেছে। তিনি আমাকে দেখালেন নূতন পরিষদ নির্বাচিত না হওয়া পর্যন্ত এই যে ইনটারভেনিং পিরিয়ড এই সময় পর্যন্ত তাঁরা থাকতে পারবেন। ৪ বছর যার জীবন তার ইনটারভেনিং পিরিয়ড ৬/৭ বছর হতে পারে? সুতরাং এইভাবে পরিষদ চলতে পারেনা। অর্থাৎ নির্বাচনের ব্যবস্থা করতে হবে এবং নির্বাচনের পুরানো যে কম্পোজিশন ছিল তা পরিবর্তন করা দরকার। পরিষদ থেকে যদি এডুকেশনই চলে যায় তাহলে কি আর রইল? এখানে অন্য কোর্স চালু করা হয়েছে, কিন্তু অল ইণ্ডিয়া বেসিসে তা হবেনা। অন্য কোর্স চালুর ফলে ছাত্র আমরা পড়ালাম, কিন্তু অল ইণ্ডিয়া রেকগনিশন সে পেল না। অতএব এ ধরনের কোর্স করা উচিত নয় যে কোর্স অল ইণ্ডিয়া রেকগনিশন পাবেনা। একটি মাত্র কোর্স অল ইণ্ডিয়া রেকগনিশন পাবে তা হল ডি. এম. এস.। তাই পরিষদের পুরানো যে কম্পোজিশন তা থাকার কোনও অর্থ হয়না। আজকে রেজিস্ট্রেশন অথরিটি হচ্ছে এবং পুরানো কম্পোজিশন যদি পরিবর্তন করতে হয় তাহলে আইন সংশোধন করতে সময় লাগবে। সুতরাং ১৯৬৯ সালে যে পরিষদ নির্বাচিত হয়েছিল তা ভেঙে দেওয়া দরকার এবং তা করে একটা কমিটি করে দিলে আজকে তার উপর দাঁড়িয়ে কম্পোজিশন অফ পরিষদ ঠিক করা দরকার। এটা দলগত কোনও ব্যাপার নয়, কারণ পরিষদের ক্ষমতা হচ্ছে রেজিস্ট্রেশন দেওয়া এবং রেজিস্ট্রেশন ঠিকভাবে আছে কিনা তা দেখা। শিক্ষার পদ্ধতির মধ্যে দলবাজির কোনও জায়গা নেই, ঐ জায়গায় সংশোধন ঠিক ঠিক ভাবে হচ্ছে না বলে আমি মনে করি, আর যে কথাগুলো হয়েছে সেগুলি আলোচনা করা দরকার। আয়ুর্বেদ শিক্ষা পড়ানো দরকার, কিন্তু চিকিৎসা পদ্ধতি বাড়াতে গেলে কি কি দরকার তা অবশ্য করা উচিত। যেমন বই ও মাস্টার দুই-ই দরকার, কিন্তু দুঃখের বিষয় কোনও বই আজ পর্যন্ত নেই, আপনার আয়ুর্বেদ শিক্ষা পদ্ধতি সংস্কৃতে লেখা। বাংলা ভাষায় ছাপার কোনও ব্যবস্থা হয়নি। বাংলায় বা ইংরাজিতে ট্রানস্লেশন

করার কোনও ব্যবস্থা আপনার আমলে হয়নি, এ বিষয়ে কোনও বই লেখার ব্যবস্থাও তাঁরা করেন নি, অথচ অন্যান্য রাজ্যে তাঁদের ভাষায় ট্রানস্লেট করে তাঁরা বই করেছেন, মাস্টার মশাইদের অবস্থা শুনলে অবাক হয়ে যেতে হয়। এখানে যে সমস্ত সরকারি কলেজ আছে সেখানে ছাত্রদের প্র্যাকটিকাল ট্রেনিংয়ের কোনও কলেজ নেই, কোনও ইকুইপমেন্ট নেই—তাদের আর. জি. কর. মেডিক্যাল কলেজে গিয়ে প্র্যাকটিকাল ক্লাশ করতে হয়। আমাদের এখানে একটা কলেজ আছে তার হাসপাতালেও কোনও রকম ব্যবস্থা নেই পোষ্ট গ্রাজুয়েট কলেজ হিসাবে অষ্টাঙ্গ ও শ্যামা দাস বলে যা আছে সেখানে রেসিডিউয়ের ব্যবস্থা করা হয়েছে। কিন্তু এখানে এম. এ. এস. এফ. কোনও সম্ভাবনা নেই। এটা উঠে গেছে। ডি. এম. এস. হতে পারে। এবং তা হতে হলে ইউনিভার্সিটির অ্যাফিলিয়েশন রুলস অনুযায়ী হতে হবে, সেই অনুযায়ী কলেজ তৈরি করতে হবে। খালি ৫ লক্ষ টাকা গ্রান্ট দিয়ে কলেজ তৈরি হয় না। তার পর প্রফেশর দরকার বই দরকার এবং সেই পরিমাণে ইকুইপমেন্ট দরকার। এগুলি ছাড়া কলেজ করে কোনও লাভ নেই। সুতরাং সরকারের কাছে আবেদন করব কলেজে যেমন পড়ানো দরকার সেই সঙ্গে সঙ্গে বইও মাস্টারমহাশয় দরকার। ভাল প্রফেশর নিতে হলে অল ইণ্ডিয়াতে তাঁকে খোঁজ করতে হবে। কিন্তু অল ইণ্ডিয়াতেও ভাল প্রফেশর পাওয়া যাচ্ছে না বলে শুনেছি। আমাদের অষ্টাঙ্গ আয়ুর্বেদে প্রিন্সিপ্যাল যিনি আছেন তিনি প্রিন্সিপ্যালের উপযুক্ত লোক। তিনি পি. এ,. সি-র লোক বলে শুনেছি এবং অ্যালোপ্যাথির ডাক্তার। অতএব ডবলিউ. বি. সি. এস. প্রিন্সিপ্যাল বা সুপারিনটেন্ডেন্ট দিয়ে কোনও লাভ নেই। প্রিন্সিপ্যাল করে সেই অ্যালোপ্যাথির ডাক্তারকে ডবলিউ. বি. সি. এস. সুপারিনটেন্ডেন্ট করে দেওয়া যায়। কংগ্রেস সরকার এতদিন রাজত্ব করবার পর আয়ুর্বেদ সম্বন্ধে বড় বড় কথা বলেছেন। কিন্তু ন্যূনতম কাজ তাঁরা করেন নি। এখান থেকে ভারনাকুলার তুলে দেওয়া দরকার কারণ সংস্কৃত আয়ুর্বেদ শিক্ষার প্রথম স্তর। এ ক্ষেত্রে আমরা যদি বাঙালি না পাই তাহলে বাইরের থেকে উপযুক্ত লোক আনতে হবে যিনি সংস্কৃত বা ইংরাজিতে পড়াবেন। তা নাহলে ভাল প্রফেশর পাওয়া যাবে না। একটি মাত্র কলেজে ফার্মেসির ব্যবস্থা করেছেন এবং সেখানে একটা সার্টিফিকেটের ব্যবস্থা করেছেন। কিন্তু দুঃখের বিষয় শিক্ষা ব্যবস্থা যদি ভাল করতে হয় তাহলে ছাত্রদের অনেক দাবি-দাওয়া আছে যেগুলি চিন্তা করা দরকার। তারা বলছে এম. এ. এস. এফ. কোর্স পরিবর্তন করবার প্রয়োজনীয়তা আছে, কনডেন্সড এম. বি. বি. এস কোর্স চালু করতে হবে। এছাড়াও এখানে মাস্টার মহাশয় নেই শিক্ষার ভাল বইও নেই। আজকে টাকা মঞ্জুর করছেন কিন্তু তা দিয়ে কি হবে? আজকে আপনি অষ্টাঙ্গ নিচ্ছেন তার পর শ্যামাদাস নিতে পারি কিনা এবং এর পর অন্যান্যটা নিতে পারি কিনা সে কথা চিন্তা করলে সেখানে টাকার ব্যাপার এসে যাবে। শুনলে অবাক হয়ে যাবেন অষ্টাঙ্গ আয়ুর্বেদের যে হাসপাতাল আছে, তাতে শতকরা ২০ ভাগ আয়ুর্বেদ ঔষধ দেওয়া হয় আর বাকী ৮০ ভাগ অ্যালোপ্যাথি ঔষধ ব্যবহার করা হয়। কারণ আয়ুর্বেদ ঔষধ নাকি পাওয়া যাচ্ছে না। কল্যানীতে যে ঔষধ তৈরি হয় তাকে ডেভেলপ করা দরকার এবং কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলা দরকার যাতে ঔষধ পাওয়া যায়। এর ফলে হচ্ছে কি, আয়ুর্বেদ থেকে যারা পাশ করে বেরোচ্ছে তারা বলছে আমাদের মডার্ন মেডিসিনে প্র্যাকটিস করবার সুবিধা দিতে হবে। অর্থাৎ মনটা আয়ুর্বেদের দিকে থাকছে না ধীরে ধীরে সেটা অ্যালোপ্যাথির দিকে যাচ্ছে। এই সব জিনিস কংগ্রেস সরকার করে গেছেন। সুনীতি বাবু আইন জানেন আয়ুর্বেদের অবস্থা

জানেন না অথচ একটা বক্তৃতা করে গেলেন। এটা হেলথ সেন্টারের জন্য আইন নয়। ১৯৬৯ সালে নির্বাচনের পর ৮ বছর পর্যন্ত বে আইনিভাবে এই পরিষদকে রেখে দেওয়া হয়েছে। পরিষদের কাজ সীমিত হয়ে গেছে। সেজন্য সেই পুরানো কমিটির আর দরকার আছে কিনা সেটা চিন্তা করতে হবে। একটা পরিষদের মিটিংয়ে দু-আড়াই হাজার টাকা দরকার—মেম্বারদের টি. এ. বিল ও ডেলি অ্যালাউন্সের জন্য। এই রকম মিটিং দিয়ে কোনও কাজ হবে না এবং এই ধরনের জিনিস রাখা উচিত কিনা সরকারকে তা চিন্তা করতে হবে। সেইজন্য এই বিলে যে ক্ষমতা সরকার নিচ্ছেন তা অত্যন্ত প্রয়োজনীয় হচ্ছে বলেই নিচ্ছেন, যা তাঁদের আরও অনেক আগে নেওয়া উচিত ছিল দেরি হয়ে গেছে।

[6-30 – 6-39 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আর একটি কথা বলে আমার বক্তব্য শেষ করছি। মাননীয় মন্ত্রী মহাশয়ের সাথে আমি ছাত্রদের নিয়ে বারে বারে বসেছি, তার ডিপার্টমেন্টের অফিসারদের নিয়ে বারে বারে বসেছি। আজকে এই সুযোগ আমি তার কাছে অনুরোধ করব যে আমরা টাকা বাড়িয়েছি অনেক—ওদের আমলে ওরা যে টাকা এই আয়ুর্বেদ খাতে গ্রান্ট করেছে, এবারে আমরা তার ১০ গুণ টাকা বাড়িয়েছি—টেন টাইমস বাড়িয়েছি প্ল্যান অ্যাণ্ড নন-প্ল্যান উভয় ক্ষেত্রে এবং বামফ্রন্ট সরকার সীমিত রিসোর্সের নিয়ে, সীমিত টাকা পয়সার মধ্যে চেষ্টা করছেন কোথায় কতটুকু কি দেওয়া যায়। কংগ্রেস আমলে বড়বড় বক্তৃতা দিয়ে গিয়েছিলেন যে, আয়ুর্বেদ সম্পর্কে সাংঘাতিক ব্যাপার হবে। সুনীতি চট্টরাজ তো কংগ্রেসি মন্ত্রী ছিলেন তখন তো একবারও ভাবেন নি চিকিৎসা কিভাবে হচ্ছে ক পয়সা তারা ব্যয় করতেন? তারা একবারও এই সম্বন্ধে ভাবেন নি। ওরা একেবারে ভেঙ্গে-চুরে শেষ করে দিয়ে গেছেন। কলেজের টাকা ইত্যাদি নানা রকম দায় দায়িত্ব আমাদের ঘাড়ে চাপিয়ে দিয়ে গেছেন। তারা যে জিনিসগুলি ভেঙ্গে চুরমার করে দিয়ে গেছেন তাকে রিপেয়ার করে, মেরামত করে ঠিক জায়গায় দাঁড় করাতে কিছু সময় লাগবে এবং বামফ্রন্ট সরকার যেভাবে এগোচ্ছে তাতে এই কাজ নিশ্চয় হবে। প্ল্যানিং কমিশনের কাছে টাকা চাইতে আমাদের মন্ত্রী মহাশয়, সেক্রেটারি গিয়েছিলেন। এই আয়ুর্বেদের জন্য কত টাকা লাগবে, কলেজ করতে কত টাকা লাগবে বলেছি—দেয়নি। কারণ কেন্দ্র রাজ্য সম্পর্কের কথা আমরা জানি। টাকার ব্যাপার কেন্দ্র নিয়ন্ত্রণ করে। টাকার দায়িত্ব তাদের এবং তাদের দয়ার উপর দাঁড়িয়ে আমাদের রাজ্যের উন্নয়ন করতে হবে। প্রয়োজনীয় টাকা আমরা পাই না, প্রয়োজনীয় টাকা খরচ করতে পারি না। কেন্দ্র যে টাকা দিলেন তার মধ্যেই আমাদের ঠুঁটো জগন্নাথ হয়ে বসে ভাবতে হয়। সীমিত টাকা পয়সার মধ্যে কতটুকু কি করা যায় সেই দিকে আমাদের বামফ্রন্ট সরকারের চিন্তা ভাবনা আছে, তারা চেষ্টা করছেন ডেভেলপ করার এবং যে অসুবিধাগুলি আছে সেটা দূর করার চেষ্টা করছেন, সেই জন্য আমি বামফ্রন্ট সরকারকে ধন্যবাদ দিচ্ছি। টাকার যে অসুবিধা আছে সেই অসুবিধা তাদের পক্ষে দূর করা সম্ভব নয়। কিন্তু তাদের এই যে সিনসিয়ারিটি—এই যে সিনসিয়ার অ্যাটেম্পট, আয়ুর্বেদের প্রতি অবহেলা নয়, এই জন্য তাদেরকে আমি আবার ধন্যবাদ দেব। এই কথা বলে বিলটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ননী ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে যারা একটু আধটু সমালোচনা করতে উঠলেন তার জবাব ইতিমধ্যেই মাননীয় সদস্য নিখিল দাস মহাশয় দিয়ে দিয়েছেন। সুতরাং সেইগুলির আমি আর পুনরাবৃত্তি করতে চাই না। আমি শুধু এইটুকু বলতে চাচ্ছি এই বিল মারফত সরকার নিশ্চয় কিছু ক্ষমতা নিচ্ছেন আয়ুর্বেদের যাতে অগ্রগতি হয়, এটাকে যাতে পুনরায় সংগঠিত করা যায়। আপনারা মাননীয় সদস্য নিখিল দাসের কাছ থেকে শুনলেন আয়ুর্বেদ শিক্ষার ক্ষেত্রে পরিবর্তন ঘটছে এবং ডি. এম. এস. কোর্স একমাত্র কোর্স হিসাবে সর্বভারতীয় ভিত্তিতে চালু থাকবে, এ. এস. এফ. বলতে পারেন, এম. এ. এস. এফ. বলতে পারেন, এটা হতে চলেছে—আমাদের আয়ুর্বেদিক চিকিৎসা ব্যবস্থা যাতে নতুন করে ঢেলে সাজানো যায় তার জন্য আমাদের অন্যভাবে ভাবতে হবে কিভাবে কি করা যায় এবং আর্থিক অপ্রতুলতা দূর করার দিকে আমাদের এগোতে হবে। আয়ুর্বেদিক মেডিক্যাল কলেজকে ভালভাবে সংগঠিত করে আর একটি কলেজ করা যায় কিনা, এইভাবে আমাদের এগোতে হবে। আমি কাঁথি ঘুরে দেখেছি—সেখানে একটি আয়ুর্বেদিক মহাবিদ্যালয় করার কথা মাননীয় সদস্য প্রবোধবাবু বললেন। আমি নিজে সেখানে গিয়েছিলাম। তাদের কর্মকর্তাদের সঙ্গে কথা বার্তা হয়েছে, ওখানকার কিছু ছাত্র, লোকের সঙ্গেও কথা বার্তা হয়। কিন্তু এটাকে ডি. এম. এস. কলেজে পরিণত করা খুব দুঃসাধ্য ব্যাপার এবং শুধু ৫ লক্ষ টাকা পেলেই হয়ে যাবে, এই রকম ধরনের কোনও ব্যাপার নয়। সুতরাং এটা সম্বন্ধে আমাদের নিশ্চয় ভাবতে হবে এবং ধীরে ধীরে যাতে আমরা এগোতে পারি, আয়ুর্বেদিক শিক্ষার প্রসার যাতে ঘটাতে পারা যায় সেই ভাবেই আমাদের ব্যবস্থা গ্রহণ করতে হবে। আমাদের একটি কলেজ যে আছে তার দুরবস্থা কি, সেই সম্বন্ধে আপনারা মাননীয় নিখিল দাস মহাশয়ের কাছ থেকে শুনেছেন।

সেখানে শিক্ষক, প্রিন্সিপ্যাল পাওয়া যাচ্ছে না। এই রকম অবস্থায় আমাদের ভাবতে হচ্ছে সর্বভারতীয় ভাবে বিজ্ঞাপন দেব কিনা যাতে কোনও না কোনও জায়গা থেকে এই শিক্ষক, প্রিন্সিপ্যাল পাওয়া যায়। পরিশেষে আমি বলব, এই আয়ুর্বেদ চিকিৎসা বলুন, শিক্ষাই বলুন এর পুনর্গঠনের কাজে আমাদের নিশ্চয় হাত দিতে হবে। আমরা সেই কাজে হাত দিয়েছি, এই কথা বলে, মাননীয় সদস্যগণ এই বিলকে সমর্থন করবেন, গ্রহণ করবেন এই আশা করে আমি আমার বক্তৃতা শেষ করলাম।

The motion of Shri Nani Bhattacharyya that Paschim Banga Ayurvedic System of Medicine (Amendment) Bill, 1979, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 and 2 and preamble**

The question that clauses 1 and 2 and preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Nani Bhattacharyya :** Sir, I beg to move that the Paschim Banga Ayurvedic System of Medicine (Amendment) Bill, 1979, as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 6.39 P.M. till 1.00 P.M. on Tuesday, the 3rd April, 1979 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 3rd April 1979 at 1.00 P.M.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 15 Ministers, 6 Ministers of State and 201 Members.

## Unstarred Questions
## (to which written answers were laid on the Table)

[1-00 — 1-10 P.M.]

**বিড়লা কলেজ অফ সায়েন্স অ্যান্ড এডুকেশন অধিগ্রহণ**

**২১১।** (অনুমোদিত প্রশ্ন নং ১৪৮।) **শ্রী সুনীতি চট্টরাজ ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতায় অবস্থিত বিড়লা কলেজ অফ সায়েন্স অ্যান্ড এডুকেশন সরকার কর্তৃক অধিগ্রহণ করা হইয়াছে কি ;

(খ) উক্ত কলেজের বর্তমানে ছাত্রছাত্রী সংখ্যা কত ;

(গ) উক্ত কলেজ থেকে কত আর্থিক লাভ হইতেছে ; এবং

(ঘ) আর্থিক লাভ না হ'লে, সরকার উক্ত কলেজের জন্য বাৎসরিক কত টাকা ঘাটতি অনুদান দিতেছেন?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) অধিগ্রহণ সংক্রান্ত বিল এই অধিবেশনেই উপস্থাপিত করা হইবে।

(ক) দুইশত উননব্বই।

(গ) কলেজ এখনও সরকার কর্তৃক অধিগ্রহণ করা হয় নাই, কাজেই এই প্রশ্ন ওঠে না।

(ঘ) সরকার এই কলেজকে কোনও অনুদান দেন না।

**Alternations, addition and renovations in Government Pleader's Chamber**

**212.** (Admitted question No. 151.) **Shri Suniti Chattaraj :** Will the Minister-in-charge of the Public Works Department be pleased to state—

(a) if any alternations, addition or renovations have recently been

taken up in the Government Pleader's Chamber in the High Court Buildings ;

(b) if So,—

(i) the details of such work (including additional telephone, if any),

(ii) the expenditure expected to be incurred on these works ?

**Minister in-charge-of Public Works Department :** (a) Yes in September, 1977.

(b) (i) some repair and maintenance works (including minor alterations), shifting of one direct telephone line and installation of two extensions from the I. G. Board and High Court P. B. X.

(ii) Works—Rs. 6,039/- ; Telephone—Rs. 300/-.

**নলহাটি থানা এলাকায় নূতন গভীর নলকূপ স্থাপন**

২১৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৬।) **শ্রী ভবানীপ্রসাদ চ্যাটার্জি :** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নলহাটি থানা এলাকায় নূতন গভীর নলকূপ স্থাপনের পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা ;

(খ) থাকিলে, তাহার সংখ্যা কত ও কবে নাগাদ উক্ত কাজ শুরু হইবে ; এবং

(গ) কোন কোন স্থানে ঐসব গভীর নলকূপ স্থাপিত হইবে?

**কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) বর্তমানে এরূপ কোনও পরিকল্পনা সরকারের নাই। তবে ডিসেম্বর, ১৯৭৮ হইতে জুন, ১৯৭৯ পর্যন্ত পশ্চিমবঙ্গ ক্ষুদ্র ও সেচ নিগমের বীরভূম জেলায় ১৫টি গভীর নলকূপ স্থাপনের একটি পরিকল্পনা আছে। এই নলকূপগুলি বসানোর স্থান নির্বাচনের জন্য জেলা স্থান নির্বাচন কমিটিকে নির্দেশ দেওয়া হইয়াছে। যদি স্থান নির্বাচন কমিটি নলহাটি থানায় কোনও স্থান নির্বাচন করেন একমাত্র তবেই সেখানে নূতন নলকূপ বসানো যাইতে পারে।

(খ) ও (গ) এ প্রশ্ন ওঠে না।

**বন্যায় ক্ষতিগ্রস্ত জেলায় বিভিন্ন খাতে অর্থ মঞ্জুর**

২১৪। (অনুমোদিত প্রশ্ন নং ৩১০।) **শ্রী রজনীকান্ত দোলুই :** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বন্যায় ক্ষতিগ্রস্ত জেলাগুলিকে নিম্নলিখিত খাতে বন্যার পর হইতে ৩১-এ জানুয়ারি, ১৯৭৯ পর্যন্ত কত টাকা মঞ্জুর করা হয়েছে ও তার জেলাওয়ারি হিসাব (১) খাদ্যের বিনিময়ে কাজ, (২) গৃহনির্মাণ দান, (৩) গৃহনির্মাণ ঋণ, (৪) গরু কেনার জন্য দান ও ঋণ, ও (৫) জি. আর.-এর জন্য গম ও চাউল?

| জেলা | জি. আর চাউল মেঃ টন | জি. আর গম মেঃ টন | জি. আর শুকনো খাদ্য ক্রয়ের জন্য টাকা (লাখ) | গৃহ নির্মাণ দান গ্রামীণ পুনর্গঠন প্রকল্পে গৃহ নির্মাণ অনুদান বাবদ টাকা (লাখ) | গৃহ নির্মাণ দান গ্রামীণ পুনর্গঠন প্রকল্পে গৃহ নির্মাণ অনুদান বাবদ খাদ্যশস্য | পৌর-প্রশাসন বিভাগ মারফত শহরাঞ্চলে গৃহনির্মাণ অনুদান বাবদ | খাদ্যের বিনিময়ে কাজ প্রকল্প টাকা (লাখ) | খাদ্যের বিনিময়ে কাজ প্রকল্প খাদ্যশস্য মেঃ টন | গরু কেনার জন্য দান ও ঋণ | গৃহ নির্মাণ ঋণ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| মেদিনীপুর .. .. | ১৩,১৭৫ | ১৩,১৪০ | ৩৪.০০ | ৩৬৪.৬৯ | ৪,৭৪৯ | ৯.২৯ | ২৫.০০ | ৫,০০০ | .... | .... |
| হুগলি .. .. | ৬,১২৩ | ৬,৮৬০ | ২২.৩৩ | ২০৫.৯৩ | ২,০৭৬ | ১১.৪৯ | ১০.০০ | ২,০০০ | .... | .... |
| বর্ধমান .. .. | ৬,০৫৫ | ৫,৬৫৫ | ২৯.০০ | ২৮১.৮৩ | ২,৩৪৬ | ১২.৯৮ | ১৫.০০ | ৩,০০০ | .... | .... |
| বীরভূম .. .. | ৩,৮৩০ | ৩,৪৪০ | ৬.১০ | ১৪৫.৮২ | ১,৯১৭ | ৪.৩৫ | ৬.০০ | ১,২০০ | .... | .... |
| হাওড়া .. .. | ৬,১৬০ | ৫,৯৩০ | ২১.৩৫ | ২৮১.৭০ | ৩,৪৪৪ | ২.৩৩ | ১০.০০ | ২,০০০ | .... | .... |
| ২৪-পরগনা .. .. | ৩,৩৪৫ | ৩,৫৮৫ | ২১.০০ | ৫৮.১৪ | ৬৭২ | ৩৪.৯০ | ৬.০০ | ১,২০০ | .... | .... |
| নদিয়া .. .. | ৫,৯৮০ | ৫,৪৯০ | ৮.০০ | ১৭.৬৪ | ১,৪৮৫ | ১৪.২৪ | ৫.০০ | ১,০০০ | .... | .... |
| মুর্শিদাবাদ .. .. | ৪,৮০৫ | ৮,২১৫ | ১.০০ | ১৩৫.৪৭ | ১,৪২২ | ১৩.০৬ | ১০.০০ | ২,০০০ | .... | .... |
| মালদা .. .. | ১,৩৪২ | ২,৬৫০ | ২.০০ | ৩৬.১২ | ২৪৬ | .. | ৫.০০ | ১,০০০ | .... | .... |

| জেলা | জি. আর চাউল (মেঃ টন) | জি. আর গম (মেঃ টন) | জি. আর শুকনো খাদ্য ক্রয়ের জন্য টাকা (লাখ) | গৃহ নির্মাণ দান: গ্রামীণ পুনর্গঠন প্রকল্পে গৃহ নির্মাণ অনুদান বাবদ টাকা (লাখ) | গৃহ নির্মাণ দান: গ্রামীণ পুনর্গঠন প্রকল্পে গৃহ নির্মাণ অনুদান বাবদ খাদ্যশস্য | গৃহ নির্মাণ দান: পৌর-প্রশাসন বিভাগ মারফত শহরাঞ্চলে গৃহনির্মাণ অনুদান বাবদ | খাদ্যের বিনিময়ে কাজ: প্রকল্প টাকা (লাখ) | খাদ্যের বিনিময়ে কাজ: প্রকল্প খাদ্যশস্য (মেঃ টন) | গরু কেনার জন্য দান ও ঋণ | গৃহ নির্মাণ ঋণ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| বাঁকুড়া .. .. | ১,২৬০ | ২,৬৮০ | ৪.০০ | ২৮.১৬ | ৩৬০ | ৮.২৪ | ৮.০০ | ১,৬০০ | .... | .... |
| জলপাইগুড়ি .. .. | ৩৫০ | ৫৫০ | .. | ০.৯০ | .. | .. | ২.২৪ | ৪৪৮ | .... | .... |
| পুরুলিয়া .. .. | ৫৫০ | ৮৫০ | ০.২০ | ৫.০০ | .. | .. | ১০.০০ | ২,০০০ | .... | .... |
| কলকাতা .. .. | .... | .... | .... | .... | .... | ০.৩৮ | .... | .... | .... | .... |
| ডিরেক্টর অব রিলিফ .. কলকাতা ও অন্যান্য জেলায় পাঠাবার জন্য)*** | ১,৮০০ | ৮০০ | ১৪.১২ | .... | .... | .... | .... | .... | .... | .... |
| স্পেশাল কমিশনার, দিল্লি .. | .... | .... | ৫.০০ | .... | .... | .... | .... | .... | .... | .... |
| | | | ১৭৮.১০ | | | | | | | |
| | | | +*৭.৫০ | | | | | | | |
| মোট .. | ৫৪,৭৭৫ | ৬০,০২৫ | ১৮৫.৬০ | ১,৬০১.৪০ | ১৮,৭৫০ | ১১১.২৬ | ১১২.২৬ | ২২,৪৪৮ | .... | .... |

*** বিভিন্ন জেলায় সরবরাহের জন্য। *দার্জিলিং ও পশ্চিম দিনাজপুরে জেলাশাসকদের শুকনো খাদ্য ক্রয় ও মুর্শিদাবাদ জেলায় সরবরাহের জন্য।

### পাঁচলা ব্লক বৈদ্যুতিকরণের জন্য মঞ্জুরীকৃত অর্থ

২১৫। (অনুমোদিত প্রশ্ন নং ৫১৮।) **শ্রী সন্তোষকুমার দাস :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গ্রামীণ বৈদ্যুতিকরণ প্রকল্পে বর্তমান আর্থিক বৎসরে পাঁচলা ব্লকের জন্য কত টাকা মঞ্জুর করা হইয়াছিল ;

(খ) উক্ত ব্লকে বৈদ্যুতিকরণের কাজ বর্তমানে কি অবস্থায় আছে ; এবং

(গ) কবে নাগাদ উক্ত কাজটি শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) পাঁচলা এলাকায় বৈদ্যুতিকরণের জন্য গ্রামীণ বৈদ্যুতিকরণ কর্পোরেশন কর্তৃক বর্তমান বৎসরে ২৩.৩৫১ লক্ষ টাকা মঞ্জুর করা হইয়াছে। তন্মধ্যে গত অক্টোবর মাসের ১৩ তারিখে ৮,১৬৫ লক্ষ টাকা পাওয়া গিয়াছে।

(খ) কাজ শুরু করার জন্য গত নভেম্বর মাসে আদেশনামা (ওয়ার্ক-অর্ডার) দেওয়া হয়েছে।

(গ) বিভিন্ন পর্যায়ে ১৯৮৩ সালের মধ্যে কাজটি শেষ হবে বলে আশা করা যায়।

### বন্যায় ক্ষতিগ্রস্ত বিভিন্ন ব্লকে সাহায্যের পরিমাণ

২১৬। (অনুমোদিত প্রশ্ন নং ৫৫৪।) **শ্রী সত্যরঞ্জন বাপুলি :** ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, সাম্প্রতিক বন্যায় ক্ষতিগ্রস্ত কোন কোন ব্লকে এপর্যন্ত কত কম্বল, গম এবং টাকা সাহায্য দেওয়া হয়েছে?

**ত্রাণ ও কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** : ব্লকওয়ারি তথ্য সম্বলিত একটি বিবরণী লাইব্রেরি টেবিলে রাখা হইল।

### Permanent Cinema Halls in Burdwan district

**217.** (Admitted question No. 561.) **Shri Satya Ranjan Bapuli :** Will the Minister-in-charge of the Information and Cultural Affairs Department be pleased to state—

(a) the number of permanent cinema halls in the district of Burdwan; and

(b) the names and addresses of the proprietor(s) of these cinema halls ?

*Statement referred to in reply to clauses 'Ka' and 'Kha' of unstarred question No. 217 (Admitted question No. 561).*

List of permanent cinema houses with name of the proprietor in the district of Burdwan.

| Sl. | Name of the Cinema | Name and address of the Proprietors |
|---|---|---|
| 1. | Burdwan Cinema .. .. | Shri Parimal Ghosh and Bros., Burdwan Town, Burdwan. |
| 2. | Bichitra Cinema .. .. | Shri Anuja Kr. Bhattacharjee., Burdwan Town, Burdwan. |

[3rd April, 1979]

| Sl. | Name of the Cinema | | Name and address of the Proprietors |
|---|---|---|---|
| 3. | Rupmahal Cinema | .. .. | Shri Anil Kr. Dey., Burdwan Town, Burdwan. |
| 4. | Arati Cinema | .. .. | Shri Prafulla Kr. Dey., Burdwan Town, Burdwan. |
| 5. | Jayonti Cinema | .. .. | Shri Baidya Nath Dey and Ors, Memari Bazar, P. O. Memari, Burdwan. |
| 6. | Joy Durga Talkies | .. .. | Shri Sakti Pada Banerjee, Vill and P. O. Guskara, Dist. Burdwan. |
| 7. | Anandam Chitramandir | .. .. | Shri Sachindulal Hazra, Memari, P. O. Memari, Dist. Burdwan. |
| 8. | Rupali Cinema | .. .. | Shri Chittaranjan Bhattacharjee, Vill and P. O. Galsi, Dist. Burdwan. |
| 9. | Maya Cinema | .. .. | Shri Bhupal Ch. Das and Ors., Vill and P. O. Surekalna, Dist. Burdwan. |
| 10. | Durand Institute | .. .. | Gel. Secy., Durand Institute, Asansol, Burdwan. |
| 11. | Subhas Institute | .. .. | Hony. Genl. Secy., Subhas Institute, Asansol, Dist. Burdwan. |
| 12. | New Cinema | .. .. | Shrimati Shamsumhar Maisu, Mashi Bazar, Asansol, Dist. Burdwan. |
| 13. | Godhuli Cinema | .. .. | Shri Sakti Kanto Ghosh, Hospital Road, Asansol, Dist. Burdwan. |
| 14. | Indian Institute | .. .. | Shri J. C. Paul, Kulti, Dist. Burdwan. |
| 15. | Shankar Talkies | .. .. | Shri Prayog Narayan Agarwall, Burnpur, Dist. Burdwan. |
| 16. | Ranjan Cinema | .. .. | Shri K. M. Nandi Chatterjee, Dist. Burdwan. |
| 17. | Shrimati Cinema | .. .. | Shri Nikhilesh Ghosh, Chittaranjan, Burdwan. |
| 18. | Burnpur Cinema | .. .. | Estates Manager, I. S. I. Co., Burnpur, Burdwan. |
| 19. | Rupkatha Cinema | .. .. | To be furnished later on. |
| 20. | Chitra Cinema | .. .. | Shri Nabanidhar Majumdar, Radhanagar, Burnpur, Dist. Burdwan. |
| 21. | Coronation Talkies | .. .. | Shri Md. Mansural Haque, Raniganj Town, Dist. Burdwan. |

| Sl. | Name of the Cinema | Name and address of the Proprietors |
|---|---|---|
| 22. | Arun Talkies .. .. | Shri Nemai Chandra Dutta, Raniganj, Dist. Burdwan. |
| 23. | Kalpana Talkies .. .. | Shri Santi Kr. Banerjee and Ors. |
| 24. | Jagadish Talkies .. .. | Shri Daulatram Lakhesmker, Radhanagar, P. O. Sundar Chalk, Dist. Burdwan. |
| 25. | Hindusthan Cables .. .. | Managing Director, Hindusthan Cables Rupnarayanpur, Dist. Burdwan. |
| 26. | Manashi Cinema .. .. | Smt. Monorama and Ors., Vill Beluri, P. O. Sitarampur, Dist. Burdwan. |
| 27. | Anjana Chitra Mandir .. .. | Shri Biswanath Shaw, Raniganj, Dist. Burdwan. |
| 28. | Pratima Cinema .. .. | Smt. Anima Chakraborty, Jamuria, Dist. Burdwan. |
| 29. | Chitrabhanu Cinema .. .. | Shri Subal Mukherjee, Durgapur, Dist. Burdwan. |
| 30. | Mangal Talkies .. .. | To be furnished later on. |
| 31. | Anuradha Cinema .. .. | Shri Gora Chand Mukherjee, Visitors Lodge Durgapur, Dist. Burdwan. |
| 32. | Defence Services Cinema .. | Chairman, Board of Administrators Canteen Stores Deptt. (India), Bombay-1. |
| 33. | Kabita Talkies .. .. | Shri Subodh Kr. Nayak, Panagar Bazar, Dist. Burdwan. |
| 34. | Ram Kumar Cinema .. .. | Shri Ram Sankar Hazra, Kajorgram Dist. Burdwan. |
| 35. | Aravinda Talkies .. .. | Shri Sukumar Paul and Brothers Kendu, Dist. Burdwan. |
| 36. | M/s. Ram Chittra Mandir .. | Shri Biswanath Ghosh, Raniganj, Dist. Burdwan. |
| 37. | Malancha Cinema .. .. | Shri Uma Sankar Sarkar, G. T. Road, Borakar, Dist. Burdwan. |
| 38. | New Bengal Talkies .. .. | Shri M. Z. Abedin, Asansol, Dist. Burdwan. |
| 39. | Aparna Cinema .. .. | Shri K. B. Lal Singh, Ukhara, Dist. Burdwan. |
| 40. | Shri Durga Talkies .. .. | Shri Debi Saran Chatterjee. |

| Sl. | Name of the Cinema | Name and address of the Proprietors |
|---|---|---|
| 41. | Eastern Railway Chittaranjan Institute. | Hony. Secy., Andal, Dist. Burdwan. |
| 42. | Chitralaya Cinema .. .. | Genl. Manager, Durgapur Steel Project, Burdwan. |
| 43. | Urmila .. .. | Shri Panchu Charan Naskar and Ors. Budbud, Dist. Burdwan. |
| 44. | Nabarun Chitra Mandir .. | Shri Benoy Ch. Bid and Ors., Andal, Dist. Burdwan. |
| 45. | Kuhelika Cinema .. .. | Shri K. B. Lal Singh, P. O. Ukrah, Dist. Burdwan. |
| 46. | Purbachal Cinema .. .. | Shri Jatindra Mohan Dutta, Katwa Town, Katwa, Dist. Burdwan. |
| 47 | Uttora Cinema .. .. | Smt. Uttara Rani Debi, W/of N. C. Dey, Katwa, P. O. Katwa, Burdwan. |
| 48. | Purna Cinema .. .. | Smt. Nirmala Mondal, Kalna Town, Kalna, Burdwan. |
| 49. | Malan Cinema .. .. | Shri Kamala Kanta Nayak, Kalna, Burdwan. |

### গত ৬ মাসে ম্যালেরিয়া রোগে আক্রান্ত রোগীর হিসাব

২১৮। (অনুমোদিত প্রশ্ন নং ৫৯৮।) **শ্রী নির্মলকুমার বসু ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ৬ মাসে এই রাজ্যে মোট কতজন ম্যালেরিয়া রোগে আক্রান্ত হয়েছেন (জেলাওয়ারি হিসাব) ;

(খ) এই রাজ্যে পুনরায় এই রোগের আবির্ভাবের কারণ সম্পর্কে কি কোনও গবেষণা করা হয়েছে ; এবং

(গ) 'খ'-এর উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত গবেষণার ফলাফল কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ম্যালেরিয়া রোগে আক্রান্ত রোগীর জেলাভিত্তিক হিসাব সংশ্লিষ্ট বিবরণীতে দেওয়া হল।

(খ) না। প্রকৃত অর্থে কোনও গবেষণা করা হয় নি। তবে এই রোগের পুনরাবির্ভাবের কারণ সম্পর্কে অনুসন্ধান করা হয়েছে।

(গ) উক্ত অনুসন্ধানের ফলে ম্যালেরিয়া রোগের পুনরাবির্ভাবের কারণ সম্পর্কে মোটামুটিভাবে উল্লেখ করা যায় যে—

১। ১৯৬৭ সালের পর ম্যালেরিয়া রোগ যখন প্রায় নির্মূল হ'য়ে এসেছিল, সেই সময় কেন্দ্রীয় স্বাস্থ্য মন্ত্রকের পরামর্শ অনুযায়ী এই কর্মসূচির কিছু রদবদল ঘটিয়ে সংক্ষিপ্তকরণ করা হয়। তার ফলে ম্যালেরিয়া রোগী অনুসন্ধান কাজেও শৈথিল্য আসে।

২। ম্যালেরিয়া রোগ বহনকারি মশকের কীটনাশক ওষুধের বিরুদ্ধে প্রতিরোধ ক্ষমতা বেড়ে যায়।

৩। ১৯৭১ সাল ও তার পরের কয়েকটি বছর অর্থজনিত সংকটহেতু সময়মতো কীটনাশক ও ম্যালেরিয়ার ওষুধ বিদেশ থেকে আমদানি করা সম্ভব হয় নি।

গত কয়েক বছর ধরে ম্যালেরিয়া রোগ ধীরে ধীরে বিস্তার লাভ করলেও সমষ্টিগত ফল হিসাবে ১৯৭৬ সালে এই রোগ বৃদ্ধি বিশেষভাবে উপলব্ধি হয়।

*Statement referred to in reply to Clauses (Ka) unstarred question No. 218 (Admitted question No. 598).*

**সংশ্লিষ্ট বিবরণী**

| | ১৯৭৮ | ১৯৭৮ | ১৯৭৮ | ১৯৭৮ | ১৯৭৮ | ১৯৭৮ |
|---|---|---|---|---|---|---|
| | সেপ্টেম্বর | অক্টোবর | নভেম্বর | ডিসেম্বর | জানুয়ারি | ফেব্রুয়ারি |
| কলকাতা .. .. | ২০৫ | ৯৫ | ১২৪ | ৪৩ | ৩৯ | ১৮ |
| নদীয়া .. .. | ১৭ | ৭ | ৪ | ১ | ১ | ৩ |
| মুর্শিদাবাদ .. .. | ১১ | ১৬ | ১০ | ৫ | ৭ | ৯ |
| ২৪-পরগনা .. .. | ৪৯ | ২২ | ৩০ | ১৯ | ১০ | ৪ |
| বর্ধমান .. .. | ২৩ | ৮ | ৯ | ৫ | ৩ | ২ |
| বীরভূম .. .. | ৩৫ | ২০ | ২৭ | ১৪ | ১৭ | ১৬ |
| বাঁকুড়া .. .. | ৩৫৯ | ২৫৮ | ১৭৬ | ৩৫ | ৩৪ | ১১ |
| পুরুলিয়া .. .. | ৮২৯ | ৪২৫ | ৩৫৮ | ২৫০ | ৪৮ | ৩১ |
| হুগলি .. .. | ৭ | ২ | ৮ | ৬ | ২ | ১ |
| হাওড়া .. .. | ২৩ | ৯ | ২৬ | ১৪ | ৩ | ২ |
| মেদিনীপুর .. .. | ৪৪৭ | ২৭৭ | ৩০৭ | ২৮০ | ৬৫ | ৪৯ |
| মালদা .. .. | ১৯ | ২০ | ৬ | ৮ | ৩ | ৮ |

| | | | | | | |
|---|---|---|---|---|---|---|
| ওয়েস্ট দিনাজপুর .. | ০ | ৩ | ১ | ২ | ০ | ০ |
| জলপাইগুড়ি .. .. | ১৭৩ | ৭৭ | ১৪৬ | ৫৮ | ৬ | ২ |
| কুচবিহার .. .. | ১৮ | ৭৭ | ২৭ | ২ | ২ | ৩ |
| দার্জিলিং .. .. | ৪৪ | ১৩ | ৬ | ৮ | ৪ | ৩ |
| মোট .. | ২২৫৯ | ১৩২৯ | ১২৬৫ | ৭৫০ | ২৪৪ | ১৬২ |

**বিগত বন্যায় মৃত গবাদিপশু স্থানান্তরকরণে ব্যয়**

**২১৯।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৫৭।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মেদিনীপুর জেলার দাসপুর-১ ও দাসপুর-২ এবং কেশপুর ব্লকে গত বিধ্বংসী বন্যায় মৃত গবাদিপশু স্থানান্তরের জন্য কত টাকা ব্যয় করা হইয়াছে?

**ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** দাসপুর-১ নং ব্লকে তিনশত টাকা ব্যয় করা হইয়াছে। দাসপুর-২ নং ব্লক ও কেশপুর ব্লকে এজন্য কোনও ব্যয় হয় নাই।

**সিভিল লিস্ট না ছাপার কারণ**

**২২০।** (অনুমোদিত প্রশ্ন নং ৮২৬।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রশাসন সংস্কার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ১৯৭৪ সালের পর হইতে সিভিল লিস্ট ছাপা বন্ধ রহিয়াছে; এবং

(খ) সত্য হইলে, ইহার কারণ কি?

**স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রশাসন সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না। ১লা জানুয়ারি, ১৯৭৫ পর্যন্ত সংশোধিত সিভিল লিস্ট (১ম খণ্ড) মুদ্রিত হইয়া প্রকাশিত হইয়াছে। জানুয়ারি ১৯৭৬ সন পর্যন্ত সংশোধিত খণ্ডটি মুদ্রিত হইতেছে। বাকি খণ্ডগুলি মুদ্রণের কাজ হাতে লওয়া হইয়াছে।

(খ) এ প্রশ্ন ওঠে না।

**১৯৭৭-১৯৭৮ সালে পূর্ত বিভাগের কর্মচারিগণের ভ্রমণ বাবদ ব্যয়**

**২২১।** (অনুমোদিত প্রশ্ন নং ৮৮৮।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ এবং ১৯৭৮ সালে পূর্ত বিভাগের সমস্ত শ্রেণীর কর্মচারিগণের ভ্রমণের জন্য জিপের তেল ও জিপ মেরামত বাবদ কত টাকা ব্যয় হইয়াছে ;

(খ) উক্ত সময়ের মধ্যে পূর্ত বিভাগের সমস্ত শ্রেণীর কর্মচারিগণের বেতন ও সকল রকমের ভাতা বাবদ কত টাকা খরচ হইয়াছে ; এবং

(গ) উক্ত সময়ের মধ্যে পশ্চিমবঙ্গে রাস্তাঘাট এবং সেতু তৈয়ারি বাবদ কত ব্যয় করা হইয়াছে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** ব্যয়ের হিসাব আর্থিক বৎসর অনুযায়ী দেওয়া হইল—

(ক) ১৯৭৭-৭৮ টাকা ২৪,২৪,১৪২

১৯৭৮-৭৯ টাকা ২১,৯০,৮২০

(ডিসেম্বর '৭৮ পর্যন্ত)

(খ) ১৯৭৭-৭৮ টাকা ৫,৪৮,৯৬,৩৪৫

১৯৭৮-৭৯ টাকা ৫,৮৬,০৯,১৩৫

(ডিসেম্বর '৭৮ পর্যন্ত)

(গ) ১৯৭৭-৭৮ টাকা ১০,৫৮,০৭,৫৪৬

১৯৭৮-৭৯ টাকা ৬,২৩,৫২,৭০৫

(ডিসেম্বর '৭৮ পর্যন্ত)

**নিম্ন আদালতে তিন বৎসরের উর্ধ্বে বিচারাধীন মামলার সংখ্যা**

২২২। (অনুমোদিত প্রশ্ন নং ৮৯৬।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য :** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে সমস্ত নিম্ন আদালতসমূহে তিন বৎসরের উর্ধ্বে বিচারাধীন (১) ফৌজদারি ও (২) দেওয়ানি মামলার সংখ্যা কত ;

(খ) উক্ত নিম্ন আদালতসমূহে পাঁচ বৎসরের উর্ধ্বে বিচারাধীন ফৌজদারি মামলার সংখ্যা কত ; এবং

(গ) উক্ত মামলাগুলির চূড়ান্ত নিষ্পত্তির জন্য সরকার সত্বর কোনও ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কি?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) (১) গত ৩১এ ডিসেম্বর পর্যন্ত বিচারাধীন ফৌজদারি মামলার সংখ্যা ২,০৭,৮১৭ এবং (২) দেওয়ানি মামলার সংখ্যা ৭১,৭৫৬।

(খ) গত ৩১এ ডিসেম্বর পর্যন্ত পাঁচ বৎসরের অধিক বিচারাধীন ফৌজদারি মামলার সংখ্যা ছিল ১৩৩,২৯৭।

(গ) বিচারাধীন মামলাগুলির বিচার ত্বরান্বিত করিবার জন্য বিভিন্ন জেলায় বিচারকদের শূন্যপদগুলি পূরণের জন্য সরকার চেষ্টা করিতেছেন। তা ছাড়া, ঐ মামলাগুলির দ্রুত নিষ্পত্তির উদ্দেশ্যে সকল রকম সম্ভাব্য ব্যবস্থা গ্রহণ করার জন্য সরকারি উকিলদের নির্দেশ দেওয়া হইতেছে।

### ১৯৭২-১৯৭৭ পর্যন্ত জেলখানার অভ্যন্তরে হাঙ্গামা

**২২৩।** (অনুমোদিত প্রশ্ন নং ৮৯৮।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সালের ১লা জানুয়ারি হইতে ১৯৭৭ সালের ৩১এ ডিসেম্বর পর্যন্ত জেলখানাগুলির অভ্যন্তরে কতগুলি হাঙ্গামা হইয়াছিল ;

(খ) উক্ত হাঙ্গামায় কতজন কয়েদি নিহত বা আহত হইয়াছিলেন ; এবং

(গ) উক্ত আহত বা নিহত কয়েদিগণের পরিবারবর্গকে কোনও ক্ষতিপূরণ দেওয়া হইয়াছে কি না?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) এগারটি।

(খ) দশজন নিহত এবং চল্লিশজন আহত হইয়াছিলেন।

(গ) না।

### গোসাবায় জমি ফেরতের মামলা

**২২৪।** (অনুমোদিত প্রশ্ন নং ৯২৩।) **শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রেস্টোরেশন অফ অ্যালিয়েনেটেড ল্যান্ড আইন অনুযায়ী ৩১এ জানুয়ারি, ১৯৭৯, পর্যন্ত গোসাবা ভূমি সংস্কার মণ্ডলের অধীনে কতগুলি জমি ফেরতের মামলা দায়ের করা হইয়াছিল ;

(খ) তন্মধ্যে উক্ত সময়ের মধ্যে, (১) কতগুলি মামলার নিষ্পত্তি হইয়াছে, (২) কতগুলির রায়ে জমি ফেরত হইয়াছে ; এবং

(গ) মামলাগুলি দ্রুত নিষ্পত্তির জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন বা করিতেছেন?

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১,৯৫৭টি।

(খ) (১) ৮৯৮টি ও (২) ৩১০টি।

(গ) মামলাগুলি দ্রুত নিষ্পত্তির জন্য গোসাবা ব্লকে চার জন অতিরিক্ত স্পেশ্যাল অফিসার নিয়োগ করা হয়েছে এবং মামলাগুলি দ্রুত তদন্ত করে নিষ্পত্তির জন্য নির্দেশ

দেওয়া হয়েছে।

**গোসাবায় খাস জমি বণ্টন ও পাট্টা দেওয়া**

**২২৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৯২৯।) **শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে গোসাবা ভূমি সংস্কার মণ্ডলের অধীনে কত জমি সরকারি খাসে আছে ;

(খ) উক্ত খাস জমির মধ্যে ডিসেম্বর ১৯৭৮ পর্যন্ত কত জমি (১) বণ্টন করা হয়েছে, (২) আদালতের মামলার জন্য বিলি করা যায় নি ;

(গ) "খ(১)" প্রশ্নে উল্লিখিত জমি কতজনের মধ্যে বণ্টন করা হইয়াছে ;

(ঘ) অবশিষ্ট ব্যক্তিদের (১) পাট্টা না দেওয়ার কারণ কি, (২) কতদিনের মধ্যে পাট্টা দেওয়া সম্ভব হইবে?

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১২,০৭৫.৫১ একর।

(খ) (১) ৬,৯৪৪.৩০ একর, (২) ২,৯৯৬.০৮ একর।

(গ) ৮,৯০৫ জনের মধ্যে বণ্টন করা হয়েছে।

(ঘ) ৮,৩০৮ জনকে পাট্টা দেওয়া হয়েছে।

(ঙ) (১) বিচারধীন মামলা ও কোর্টের নিষেধাজ্ঞার জন্য অবশিষ্ট ব্যক্তিদের পাট্টা দেওয়া যায় নি।

(২) মামলার নিষ্পত্তি হ'লে এবং নিষেধাজ্ঞা প্রত্যাহৃত হ'লে অবশিষ্ট ব্যক্তিদের পাট্টা দেওয়া সম্ভব হবে।

**প্রাথমিক বিদ্যালয়ের জন্য সরকার প্রকাশিত পাঠ্যপুস্তক**

**২২৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৯৬০।) **শ্রী হরিপদ জানা** (ভগবানপুর) **ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গের প্রাথমিক বিদ্যালয়ের ছাত্রছাত্রীগণ সরকার প্রকাশিত সকল প্রকার পাঠ্যপুস্তক এখনও পায় নাই ;

(খ) সত্য হইলে, তাহার কারণ কি ; এবং

(গ) এ বিষয়ে সরকার কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ইহা সত্য নহে। পশ্চিমবঙ্গের প্রাথমিক বিদ্যালয়ের ছাত্রছাত্রীগণ সরকার কর্তৃক প্রকাশিত সকল প্রকার পাঠ্য-পুস্তকই পাইয়াছে, তবে প্রয়োজনের তুলনায় কম। কারণ গত ১৩ই ডিসেম্বর হইতে মুদ্রণশিল্পে ধর্মঘট চলছিল।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) মুদ্রণশিল্পের ধর্মঘট মেটার পর অবশিষ্ট পুস্তক পুনরায় পশ্চিমবঙ্গের সমস্ত জেলায় পাঠানো আরম্ভ হইয়াছে। কিন্তু বর্তমানে পশ্চিমবঙ্গের অন্যতম একটি বৃহত্তম প্রেসে ধর্মঘট না মেটায় কয়েকটি পাঠ্যপুস্তক সরবরাহে বিলম্ব ঘটিতেছে।

**ভগবানপুর ১নং ব্লকে গৃহনির্মাণ বাবদ অনুদান**

২২৭। (অনুমোদিত প্রশ্ন নং ৯৬৮।) **শ্রী হরিপদ জানা** (ভগবানপুর) **ঃ** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বন্যার পরিপ্রেক্ষিতে মেদিনীপুর জেলার ভগবানপুর ১নং ব্লকের জন্য গৃহনির্মাণ অনুদান বাবদ কত টাকা মঞ্জুর করা হইয়াছে ; এবং

(খ) উক্ত টাকা কোন কোন ব্যক্তির মধ্যে বিতরণ করা হইয়াছে?

**ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ২,২১,৫১০ টাকা বরাদ্দ করা হইয়াছে। তন্মধ্যে ১,৯১,১৪২ টাকা বিতরণ করা হইয়াছে।

(খ) এ বিষয়ে একটি বিবরণী লাইব্রেরি টেবিলে রাখা হইল।

**৩১এ জানুয়ারি ১৯৭৯ পর্যন্ত জেলাওয়ারি কুটিরশিল্প গঠন**

২২৮। (অনুমোদিত প্রশ্ন নং ৯।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর ৩১এ জানুয়ারি ১৯৭৯ পর্যন্ত কোন কোন জেলায় কি কি ধরনের কুটিরশিল্প গড়ে উঠেছে ; এবং

(খ) ইহাদের জেলাওয়ারি হিসাব কি?

**কুটির ও ক্ষুদ্র শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ও (খ) বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর ৩১এ জানুয়ারি, ১৯৭৯ পর্যন্ত বিভিন্ন জেলায় যে যে ধরনের কুটিরশিল্প গ'ড়ে উঠেছে তার জেলাওয়ারি হিসাব সংযোজিত পত্রে দেওয়া হ'ল।

## Statement referred to clause (Kha) of Question No. 228 (Admitted Question No. 9)

| শিল্পের প্রকৃতি | | বাঁকুড়া | হুগলি | বর্ধমান | হাওড়া | নদীয়া | মালদা | চব্বিশ পরগনা | পুরুলিয়া | মুর্শিদাবাদ | দার্জিলিং | জলপাইগুড়ি | মেদিনীপুর | বীরভূম | পশ্চিম দিনাজপুর | কুচবিহার | কলকাতা | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| কৃষিভিত্তিক | .. | ৭৪ | ১২৬ | ৩০ | ২৪ | ২১ | ১৮ | ৭০ | ৬ | ৩২ | ৩ | ৪৯ | ১৯৫ | ১৪ | ১৬৯ | ২০ | ১৫৮ | ১,০০৯ |
| তন্তুজ | .. | ৪৫ | ১৬৮ | ৩৬ | ৪২ | ১৪১ | ৫ | ৮০ | .. | ৪১ | ৪৩ | ৭২ | ৪৭ | ১০ | ৭৬ | ২০ | ২২৭ | ১,০৫৩ |
| খনিজ | .. | ৩৫ | ৪২ | ২ | ৭৬ | .. | ৪ | ৯০ | .. | ১৬ | ১ | ১১ | ৩৩ | ১৮ | ২৩ | ১ | ৭৯ | ৪৩১ |
| পশুপালন | .. | .. | ২৪ | ৭ | ১০ | .. | ৪ | ৫০ | .. | ১০ | .. | .. | ১৮ | ৮ | ২৭ | .. | ৮৪ | ২৪২ |
| রসায়ন | .. | .. | ১৭০ | ৪ | ৫৭ | ৯ | ৪ | ১৫০ | .. | ১৯ | ১ | ২৭ | ২১ | ৭ | ২১ | ২ | ৪৬৭ | ৯৫৯ |
| বনজ | .. | ১৩ | ২৫ | ২০ | ২১ | ৭ | ৫ | ৬০ | ৯ | ১৪ | ৬ | ৩৭ | ৩৫ | ১০ | ৪৫ | ৭ | ১৯৯ | ৪১৩ |
| ইঞ্জিনিয়ারিং ও সহযোগী | | ২৫৬ | ২৫৩ | ৩০ | ৩২৮ | ১৩ | ১ | ১৮০ | ৬৬ | ২০ | ২ | ৬৪ | ১১৫ | ১০ | ৬৯ | ১২ | ২,০৭৭ | ৩,৪৯৬ |
| বিবিধ | .. | ১৮২ | ৩৪ | ১২ | ১২৪ | ৩৯ | ১০ | ৭০ | ২৩ | ৬১ | ২ | ৮৮ | ২২৩ | ১৪ | ৩২ | ৭৬ | ৩১৮ | ১,৩০৮ |
| মোট | .. | ৬০৫ | ৮৪২ | ১৪১ | ৬৮২ | ২৩০ | ৫১ | ৭৫০ | ১০৪ | ২১৩ | ৫৮ | ৩৪৮ | ৬৮৭ | ৯১ | ৪৬২ | ১৩৮ | ৩,৬০৯ | ৮,৯১১ |

**ডায়মন্ডহারবার মহকুমার সংগ্রামপুর এলাকায় বিদ্যুৎ সরবরাহ**

২২৯। (অনুমোদিত প্রশ্ন নং ১০৬৮।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪-পরগনা জেলার ডায়মন্ডহারবার মহকুমার অন্তর্গত সংগ্রামপুর এবং তৎসংলগ্ন এলাকায় বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থা করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি ;

(খ) থাকিলে, (১) বর্তমানে ঐ পরিকল্পনা কি অবস্থায় আছে, এবং (২) কবে নাগাদ ইহার কাজ শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) (১) পরিকল্পনা অনুযায়ী কাজ চলছে এবং ইতিমধ্যেই সংগ্রামপুর (জে. এল. নং ১২৮) এবং মশাট, কালাগাছি, নওগাঁ, মুড়িগাছি, বেন্ডল, ঘাটু, ফুলেশ্বর, মির্জাপুর, ঘাটুরা, উত্তরদীরক প্রভৃতি মৌজাসকল বৈদ্যুতিকরণ করা হইয়াছে।

(২) প্রয়োজনীয় মালপত্রের অভাবে পরিকল্পনাটি শেষ করায় বিলম্ব ঘটিতেছে। আশা করা যায় ১৯৭৯-৮০ সালের মধ্যে ইহা সম্পূর্ণ করা সম্ভব হইবে।

**লালগোলা থানার বসুপাড়া-মধুপুর জাতীয় সড়কের জলমগ্ন এলাকা**

২৩০। (অনুমোদিত প্রশ্ন নং ১০৭৫।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, মুর্শিদাবাদের লালগোলা থানার বসুপাড়া মধুপুর গ্রামদ্বয়ের লাগোয়া জাতীয় সড়কের ধারে বিরাট পরিমাণ এলাকা বছরের অধিকাংশ সময় জলমগ্ন থাকে ; এবং

(খ) অবগত থাকিলে, উক্ত জমি উদ্ধার করিয়া চাষাবাদের উপযুক্ত করার পরিকল্পনা সরকারের আছে কিনা?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ। বসুপাড়া ও মধুপুর গ্রাম সংলগ্ন আনুমানিক ৫০০ একর জমি প্রতি বৎসরই বর্ষায় জলমগ্ন হইয়া যায়। কারণ ঐ জমিগুলি নিচু ও ইহাদের জল-নিকাশি ব্যবস্থা ভাল নয়।

(খ) উল্লিখিত ৫০০ একর জমির মধ্যে ৪০০ একরে রবি চাষ যেমন, গম, ডাল, শস্য যব প্রভৃতি করা হয়, বাকি ১০০ একর জমি গামবিল্লা বিলের অন্তর্ভুক্ত এবং সেখানে আউশ ধানের চাষ হয়। দুই বৎসর পূর্বে সেচ দপ্তর উক্ত এলাকা হইতে ভগবানগোলা পর্যন্ত একটি নিকাশি খালের পরিকল্পনা গ্রহণ করিয়াছিলেন। কিন্তু আইনগত কারণে (ইনজাংশন) বর্তমানে তাহা পরিত্যক্ত হইয়াছে। অধুনা গঠিত পঞ্চায়েত সমিতি ছোট ছোট নিকাশি নালার মাধ্যমে ঐ জমির জল নিকাশ করিবার কথা চিন্তা করিতেছেন।

### বালি অঞ্চলে হাসপাতাল নির্মাণের পরিকল্পনা

**২৩১।** (অনুমোদিত প্রশ্ন নং ১১৪৩।) **শ্রী নানুরাম রায় ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বালি অঞ্চলে হাসপাতাল নির্মাণের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ;

(খ) থাকিলে কতদিনের মধ্যে উক্ত হাসপাতাল নির্মাণের কাজ আরম্ভ হইবে এবং

(গ) উক্ত হাসপাতাল নির্মাণ বাবত কত টাকা ব্যয় হইবে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) নাই।

(খ) ও (গ) প্রশ্নগুলো ওঠে না।

### কোচবিহার রিজার্ভ ফাণ্ড

**২৩২।** (অনুমোদিত প্রশ্ন নং ১১৪৫।) **শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কোচবিহার রাজ্য পশ্চিমবঙ্গে অন্তর্ভুক্তির সময়ে তৎকালীন মহারাজার নিকট হইতে পশ্চিমবঙ্গ সরকার কত টাকা পাইয়াছিলেন ;

(খ) উক্ত টাকার সদ্ব্যবহার বিষয়ে কোচবিহারের মহারাজার সঙ্গে পশ্চিমবঙ্গ সরকারের কোনও চুক্তি হইয়াছিল ;

(গ) উক্ত টাকার মধ্যে কোচবিহারের বিশেষ উন্নয়নের জন্য পশ্চিমবঙ্গ সরকার এ পর্যন্ত কত টাকা ব্যয় করিয়াছেন, এবং

(ঘ) উক্ত তহবিলের টাকা এ যাবত কোথায় জমা ছিল ও উহার উপর কত সুদ জমা হইয়াছে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১লা জানুয়ারি ১৯৫০ সালে কোচবিহার জেলা পশ্চিমবঙ্গে অন্তর্ভুক্তির সময়ে কোচবিহার রিজার্ভ ফাণ্ডে নগদে এবং লগ্নিতে ১,৮৭,১৪,০০০ টাকা এবং ২,০২৫ পাউন্ড ছিল।

(খ) না।

(গ) মহাগাননিক কর্তৃক প্রকাশিত হিসাব অনুযায়ী ১৯৭৫-৭৬ সাল পর্যন্ত মোট ৮৪.১১ লক্ষ টাকা ব্যয় করা হইয়াছে।

(ঘ) নগদ টাকা পশ্চিমবঙ্গ সরকারের অর্থ দপ্তরের তত্ত্বাবধানে ছিল। লগ্নি হইতে ১১২.০৭ লক্ষ টাকা আয় হইয়াছে। নগদ টাকার মধ্যে পঞ্চাশ লক্ষ টাকা ১৯৭৮ সালের মার্চ মাসে দুইটি রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কের মেয়াদী আমানতে রাখা হইয়াছে এবং এই বাবত ৪.৫০ লক্ষ টাকা সুদ জমা হইয়াছে। অতিরিক্ত আরও ৫০ লক্ষ টাকা বিভিন্ন রাষ্ট্রায়ত্ত-ব্যাঙ্কে রাখার ব্যবস্থা করা হইতেছে।

**সিউড়ি ২নং ব্লকে গৃহনির্মাণ অনুদান**

২৩৩। (অনুমোদিত প্রশ্ন নং ১১৫৬।) **শ্রী সুনীতি চট্টরাজ ও শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিগত বন্যার পর ত্রাণের জন্য সিউড়ি ২নং ব্লকে হাউস বিল্ডিং-এর উদ্দেশ্যে কত টাকা দেওয়া হইয়াছে ;

(খ) সিউড়ি ২নং ব্লকের অন্তর্ভুক্ত কোমা অঞ্চল এবং দমদমা অঞ্চলে কতজন ব্যক্তিকে উক্ত হাউস বিল্ডিং-এর টাকা দেওয়া হইয়াছে ; এবং

(গ) তাহাদের নাম ও ঠিকানা কি?

**ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১,৮৮,৩২০ টাকা দেওয়া হইয়াছে।

(খ) কোমা গ্রাম পঞ্চায়েতে ৩২৪ জনকে এবং দমদমা গ্রাম পঞ্চায়েতে ১০৩ জনকে দেওয়া হয়েছে।

(গ) এই বিষয়ে একটি বিবরণ লাইব্রেরি টেবিলে রাখা হয়েছে।

**বন্যার পর সিউড়ি ১নং ব্লকের ত্রাণ ও তিলপাড়া অঞ্চলে ত্রাণ**

২৩৪। (অনুমোদিত প্রশ্ন নং ১১৬১।) **শ্রী সুনীতি চট্টরাজ ও শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিগত বন্যার পর বামফ্রন্ট সরকার সিউড়ি ১নং ব্লকের জন্য কি কি ত্রাণ দিয়েছেন ;

(খ) উক্ত ব্লকের অধীন তিলপাড়া অঞ্চলে কতজনকে হাউস বিল্ডিং-এর জন্য টাকা দেওয়া হয়েছে ; এবং

(গ) তাদের নাম ও ঠিকানা কি?

**ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) খয়রাতি সাহায্য হিসেবে অর্থ ও গম, চাউল, ডাল, চিড়া, গুড়, রুটি, গুঁড়া দুধ প্রভৃতি খাদ্যদ্রব্যাদি, শাড়ি, ধুতি, বিভিন্ন প্রকার পোশাক, কম্বল, খাদি চাদর, মলিদা প্রভৃতি বস্ত্রাদি ও গৃহনির্মাণ অনুদান ইত্যাদি ত্রাণ দিয়েছেন।

(খ) তিলপাড়া গ্রাম পঞ্চায়েতে ১৩৩ জনকে দেওয়া হয়েছে।

(গ) এই বিষয়ে একটি বিবরণী লাইব্রেরি টেবিলে রাখা হয়েছে।

**জলপাইগুড়ি ও ময়নাগুড়ি ব্লক এলাকায় সার, ঔষধ ও বীজ সরবরাহ**

২৩৫। (অনুমোদিত প্রশ্ন নং ১১৮৫।) **শ্রী তারকবন্ধু রায় ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিভিন্ন ধরেনর সার, কীটনাশক ঔষধ ও উন্নত ধরনের বীজ সরবরাহের জন্য জলপাইগুড়ি ও ময়নাগুড়ি ব্লক এলাকায় কোনও ব্যবস্থা আছে কি ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, এই ব্যবস্থাগুলি কি কি ; এবং

(গ) উক্ত বস্তুগুলির মূল্য নির্ধারণ হয় কিভাবে?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) আছে।

(খ) জলপাইগুড়ি ব্লকে ২৭ জন ও ময়নাগুড়ি ব্লকে ৯ জন ডিলার ঐ সমস্ত উপকরণ বিতরণ করেন।

(গ) অ্যামনিয়াম সালফেট, ইউরিয়া ও ক্যালসিয়াম অ্যামনিয়াম নাইট্রেট সারের, তা আমদানি করাই হোক আর দেশজ প্রস্তুতই হোক, কেন্দ্রীয় সরকার দাম নির্ধারণ করেন। এছাড়া অন্যান্য আমদানি করা সারের মূল্য কেন্দ্রীয় সরকার নির্ধারণ করেন। দেশজ সারে দাম উৎপাদকগণ কেন্দ্রীয় সরকারের সম্মতি সাপেক্ষে নির্ধারণ করেন। কীটনাশক ঔষধ ও বীজের দাম উৎপাদকগণ ও সরবরাহকারীগণ নির্ধারণ করেন।

### বৈঁচী-ভাস্তারা ফিডার রোড রাস্তার কাজ

**২৩৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১২১৫।) **শ্রী ব্রজগোপাল নিয়োগী :** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান বৎসর পর্যন্ত হুগলি জেলার বৈঁচী-ভাস্তারা ফিডার 'রোডে' কত মাইল পথের জন্য কত টাকা মঞ্জুর করা হইয়াছে ;

(খ) ইহার মধ্যে কত মাইল পথ তৈরির কাজ সম্পূর্ণ হইয়াছে ; এবং

(গ) বাকি অংশ সম্পূর্ণ হইতে কতদিন সময় লাগিবে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) প্রায় ১২ মাইল দীর্ঘ বৈঁচি-বেলুমুড়ি (ভাস্তারা হইয়া) রাস্তার জন্য ২০,৫২,০০০ টাকা মঞ্জুর হইয়াছে।

(খ) তিন মাইল।

(গ) জমির দখল পাওয়া গেলে এবং আর্থিক পরিস্থিতি অনুকূল হইলে ১৯৮১ সালের মধ্যে সম্পূর্ণ হইবে বলিয়া আশা করা যায়।

### জেলাভিত্তিক হোমগার্ডের সংখ্যা

**২৩৭।** (অনুমোদিত প্রশ্ন নং ১২২১।) **শ্রী ব্রজগোপাল নিয়োগী :** স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১লা ফেব্রুয়ারি, ১৯৭৯ তারিখে কোন জেলায় কতজন হোমগার্ড নিযুক্ত ছিলেন;

(খ) ১৯৭৭ সালের জুলাই মাস হইতে ১৯৭৯ সালের জানুয়ারি মাস পর্যন্ত কোন জেলায় কতজন হোমগার্ড নিয়োগ করা হইয়াছে ; এবং

(গ) হোমগার্ডের অস্থায়ী পদে নতুন নিয়োগের ক্ষেত্রে সরকারি নীতি কি?

**স্বারাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১লা ফেব্রুয়ারি, ১৯৭৯ তারিখে নিম্নলিখিত জেলাগুলিতে পার্শ্বে বর্ণিত সংখ্যক হোমগার্ড ছিলেন।

১। চব্বিশ-পরগনা—৮৪৮৯ জন,

২। হাওড়া—১৫৩২ জন,

৩। নদীয়া—১২৩২ জন,

৪। মুর্শিদাবাদ—২৭৬৫ জন,

৫। মেদিনীপুর—২৩৭৫ জন,

৬। হুগলি—১৩৮০ জন,

৭। বর্ধমান—২৫৮০ জন,

৮। বীরভূম—১১৬৫ জন,

৯। বাঁকুড়া—১৫৬৮ জন,

১০। পুরুলিয়া—১৩৯০ জন,

১১। দার্জিলিং—১৫৯৮ জন,

১২। জলপাইগুড়ি—১৪১১ জন,

১৩। কোচবিহার—১৫৩২ জন,

১৪। মালদহ—১৯৪৮ জন,

১৫। পশ্চিম দিনাজপুর—২২,০৯৭ জন, ও

১৬। কলকাতা—২০৫৮ জন।

(খ) ঐ সময়ের মধ্যে কলকাতায় ১২১ জন হোমগার্ডকে নিযুক্ত করা হইয়াছে। বাকি জেলাগুলিতে ঐ সময়ের মধ্যে কোনও হোমগার্ড নিযুক্ত করা হয় নাই।

(গ) হোমগার্ডের অস্থায়ি পদে নূতন নিয়োগ ওয়েস্ট বেঙ্গল হোমগার্ড অ্যাক্ট অ্যান্ড রুলস ১৯৬২-এর রুল ৩(১) উল্লেখ্য। এই রুল অনুয়ায়ী ১ জন সুস্থ সৎচরিত্র ব্যক্তি ১ জন গ্রুপ কমান্ডারের নিকট দরখাস্ত করিলে উক্ত গ্রুপ পরীক্ষার দ্বারা উপযুক্ত মনে করিলে ঐ দরখাস্ত সুপারিশ সহ হোমগার্ড কমান্ডারের নিকট পাঠাইয়া দেন এবং হোমগার্ড কমান্ড্যান্ট ঐ দরখাস্তটিকে নিয়োগকর্তা জেলার পুলিশ সুপারের নিকট পাঠাইয়া দেন। জেলার সুপার তাহার স্বেচ্ছাধীন ক্ষমতার দ্বারা নিয়োগ করিয়া থাকেন। কলকাতা সম্পর্কে এই একই নিয়ম প্রযোজ্য।

### আসানসোলের বরাবনী ব্লকের "মন্দিরা সেচ প্রকল্প"

**২৩৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১২৯২।) **শ্রী সুনীল বসু রায় ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোল মহকুমার বরাবনি ব্লকে অবস্থিত মন্দিরা সেচ প্রকল্প হইতে কৃষকদের জল সরবরাহ করা হইতেছে কি ;

(খ) যদি 'ক'-এর উত্তর, 'হ্যাঁ' হয়, তবে উহাতে কি পরিমাণ জমি ও কতজন কৃষক উপকৃত হইতেছেন ;

(গ) উক্ত জল সরবরাহ বাবদ কোনও জলকর আদায় করা হয় কিনা ; এবং

(ঘ) জলকর আদায় করা হইলে তাহার হার কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) ১৯৭৮ সালের খারিফ মরশুমে ৪০০ একর জমিতে জলসেচ হয় এবং প্রায় ৮০০ কৃষক ইহার দ্বারা উপকৃত হইয়াছিলেন এবং এখনও হইতেছেন।

(গ) এখন পর্যন্ত কোনও জলকর আদায় করা হয় নাই।

(ঘ) এই প্রশ্ন ওঠে না।

### আসানসোলের দামোদর ও অজয়নদের বে-আইনিভাবে বালুকা উত্তোলন

**২৩৯।** (অনুমোদিত প্রশ্ন নং ১২৯৪।) **শ্রী সুনীল বসু রায় ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোল মহকুমার দামোদর ও অজয়নদের বালুকা বে-আইনিভাবে উত্তোলনের সম্পর্কে কোনও তথ্য সরকারের জানা আছে কি ;

(খ) থাকিলে, গত তিন বৎসরে এইরূপ বে-আইনি কাজের সহিত জড়িত ব্যক্তিদের নাম কি ; এবং

(গ) উক্ত বে-আইনি কারবারিদের বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক), (খ) ও (গ) আসানসোল মহকুমার দামোদর ও অজয় নদী থেকে বে-আইনিভাবে বালুকা উত্তোলনের কোনও খবর নেই। তবে সংলগ্ন বাঁকুড়া জেলায় অবস্থিত দামোদর নদী থেকে বে-আইনি উত্তোলনের খবর আছে, এ ব্যাপারে আইনানুগ ব্যবস্থা নেওয়া হচ্ছে।

### সুন্দরবন উন্নয়ন পর্ষদ্ কর্তৃক বিনামূল্যে গৃহপালিত পশু সরবরাহ

**২৪০।** (অনুমোদিত প্রশ্ন নং ১৩৭৬।) **শ্রী প্রবোধ পুরকাইত ঃ** উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন এলাকা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য, সুন্দরবন এলাকায় গরিব মানুষ গরু, শুকর, মুরগি পালন ক'রে যাতে নিজেদের আর্থিক স্বচ্ছলতার সুরাহা নিজেরাই করতে পারে তার জন্য "সুন্দরবন উন্নয়ন পর্ষদ" বিনামূল্যে উক্ত পশুগুলি তাদের সরবরাহ করার ব্যবস্থা করেছেন ; এবং

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয়, তবে বর্তমান আর্থিক বছরে সুন্দরবনের কোন থানায় কতজনকে কত গরু, শুকর ও মুরগি দেওয়া হ'য়েছে?

**উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন এলাকা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) "সুন্দরবন উন্নয়ন পর্ষদ" উক্ত উদ্দেশ্যে সুন্দরবন এলাকার গরিব মানুষদের ঐ পশুগুলি ৫০% ভরতুকি এবং ৫০% ঋণের ভিত্তিতে সরবরাহের ব্যবস্থা করেছেন, সম্পূর্ণ বিনামূল্যে নহে ;

(খ) বর্তমান আর্থিক বছরে সরবরাহকৃত পশুগুলি সংখ্যা থানা ভিত্তিক প্রাপকের সংখ্যা সহ নিম্নবর্ণিত ছকে দেওয়া হইল।

| থানার নাম | সরবরাহকৃত পশুর সংখ্যা | | | প্রাপকের |
|---|---|---|---|---|
| | মুরগি | গাভী | শুকর | সংখ্যা |
| সাগর .. .. | .. | ২৫ | .. | ২৫ |
| নামখানা .. .. | .. | ১২ | .. | ১২ |
| কাকদ্বীপ .. .. | .. | ৪১ | .. | ৪১ |
| মথুরাপুর .. .. | .. | ১৬ | .. | ১৬ |
| ক্যানিং .. .. | .. | .. | ৯ | ৩ |
| বাসন্তী .. .. | .. | .. | ৬৩ | ২১ |
| গোসাবা .. .. | .. | .. | ৬ | ২ |
| সন্দেশখালি .. .. | ২৫০ | .. | .. | ২৫ |
| ঐ .. .. | .. | ৩০ | .. | ৩০ |
| ঐ .. .. | .. | .. | ৬৩ | ২১ |
| হিঙ্গলগঞ্জ .. .. | .. | .. | ৪৮ | ১৬ |
| হাসনাবাদ .. .. | ৭৫০ | .. | .. | ৭৫ |
| ঐ . .. | .. | ৪৩ | .. | ৪৩ |
| মিনাখাঁ .. .. | ১,৮৫০ | .. | .. | ১৮৫ |

### ছোট চাষীদের এস, এফ, ডি, এ প্রকল্প

**২৪১।** (অনুমোদিত প্রশ্ন নং ১৩৯৬।) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে "ছোট চাষীদের এস, এফ, ডি, এ প্রকল্প" রাজ্য সরকার ১৯৭৮-৭৯ আর্থিক বছরে কার্যকরভাবে রূপায়ণ করেছেন ; এবং

(খ) সত্য হ'লে, ৩১এ জানুয়ারি ১৯৭৯ তারিখ পর্যন্ত ঐ প্রকল্পের জেলাওয়ারি সংখ্যা কত?

**কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) মোট সংখ্যা দশটি—জেলার নাম ঃ (১) দার্জিলিং, (২) পশ্চিম দিনাজপুর, (৩) কোচবিহার, (৪) জলপাইগুড়ি, (৫) মালদহ, (৬) মুর্শিদাবাদ, (৭) নদীয়া, (৮) ২৪-পরগনা, (৯) হুগলি ও (১০) বাঁকুড়া।

### পশ্চিমবঙ্গে ব্লক পর্যায়ে যুবকেন্দ্র

**২৪২।** (অনুমোদিত প্রশ্ন নং ১৪১২।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** যুব কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৯ সালের ১লা মার্চ তারিখে পশ্চিমবঙ্গে ব্লক পর্যায়ে কতগুলি যুবকেন্দ্র ছিল;

(খ) আগামী আর্থিক বৎসরে আর কতগুলি যুবকেন্দ্র স্থাপন করা হইবে ; এবং

(গ) যুবকেন্দ্রগুলির কার্যসূচি কি কি?

**যুব কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) একশত নব্বুইটি (১৯০)।

(খ) চল্লিশটি (৪০)।

(গ) যুবকেন্দ্রগুরি কার্যসূচির মধ্যে নিম্নোক্ত পরিকল্পনাগুলি আছে ঃ—

(১) স্বনির্ভর কর্মসংস্থান প্রকল্পের মাধ্যমে বেকার যুবকদের কর্মসংস্থান করা।

(২) গ্রামাঞ্চলে বৃত্তিমূলক প্রশিক্ষণ কেন্দ্র স্থাপন করে বেকার যুবকদের শিক্ষা দেওয়া এবং স্বাবলম্বি হতে সাহায্য করা।

(৩) শিক্ষিত দরদি যুবকদের সাহায্যে নিরক্ষরতা দূরীকরণ অভিযানকে শক্তিশালি করা।

(৪) বিভিন্ন সমাজসেবামূলক কার্যে অনুপ্রাণিত করার জন্য যুব ক্লাবগুলিকে সাহায্য করা।

(৫) দুঃসাহসিক অভিযানমূলক কাজে প্রশিক্ষণ ও উৎসাহ দেওয়া।

(৬) স্কাউটিং, গাইডিং, ব্রতচারি, মনিমেলা প্রভৃতির জন্য প্রয়োজনীয় আর্থিক অনুদান দেওয়া।

(৭) বিজ্ঞানচর্চার প্রতি আগ্রহ সৃষ্টি করার উদ্দেশ্যে বিজ্ঞান ক্লাব স্থাপন করা, বিজ্ঞান প্রদর্শনীর ব্যবস্থা করা।

(৮) পাঠ্যপুস্তক ও শিক্ষার উপকরণগুলি সহজলভ্য করার জন্য বিদ্যালয়ে সমবায় কেন্দ্র স্থাপন করা।

(৯) যুবসমাজের গঠনমূলক প্রতিভার বিকাশের জন্য বিভিন্ন প্রতিযোগিতামূলক অনুষ্ঠানের মাধ্যমে যুবউৎসবের আয়োজন করা।

(১০) গ্রামীণ ক্রীড়ার উন্নতিকল্পে খেলাধূলার সাজ সরঞ্জাম সরবরাহ করা ও খেলার মাঠের সংস্থান করা।

(১১) জীবনমুখি সংস্কৃতির সুষ্ঠু বিকাশ সাধনের জন্য "কমিউনিটি হল ও মুক্তাঙ্গণ মঞ্চ" নির্মাণ করা।

(১২) দরিদ্র অথচ মেধাবী ছাত্রদের জন্য পাঠ্যপুস্তক দান ও পাঠ্যপুস্তক পাঠাগার স্থাপন করা।

(১৩) ছাত্রদের শিক্ষামূলক ভ্রমণের জন্য অনুদান দেওয়া।

(১৪) জীবনের বিভিন্ন ক্ষেত্রে প্রতিভাধর যুবক-যুবতিদের স্ব-স্ব প্রতিভার স্ফুরণের জন্য আর্থিক অনুদান দিয়া সাহায্য করা।

**হাওড়া জেলার ওয়াকফ ভুক্ত সম্পত্তির জবরদখল**

২৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৪৬।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** ১লা মার্চ ১৯৭৯ তারিখের লিখিত প্রশ্নের তৃতীয় তালিকার প্রশ্ন নং ৪৮ (অনুমোদিত প্রশ্ন নং ২০১) উল্লেখ করিয়া মাননীয় বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া ও ২৪-পরগনা জেলায় ওয়াকফ্‌ভুক্ত মসজিদ, ঈদগাহ, কবরস্থানগুলির জবর দখল অবসান করাইবার জন্য পশ্চিমবঙ্গের ওয়াকফ্‌ কমিশনারকে সরকারের তরফ থেকে কোনও নির্দেশ দেওয়া হয়েছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে ওয়াকফ্‌ কমিশনার ঐ ব্যাপারে কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**কলকাতায় মসজিদ ইদগাহ কবরস্থান প্রভৃতি জবর দখল**

২৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৪৭।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** বিগত ২৭-৩-৭৮ তারিখে প্রদত্ত লিখিত প্রশ্ন নং ৬৬ (অনুমোদিত প্রশ্ন নং ৩২৬)-এর উত্তর উল্লেখে বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতায় যে ৫৪টি মসজিদ ঈদ্গাহ্ কবরস্থান প্রভৃতি জবর দখল আছে সেগুলির পুনরুদ্ধারকল্পে সরকারের তরফ হইতে ওয়াকফ্ কমিশনারকে কোনও নির্দেশ দেওয়া হইয়াছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, ওয়াকফ কমিশনার ঐ ব্যাপারে কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) কমিশনার সংশ্লিষ্ট মোতয়ালিগণকে জবর দখলকারিদের বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা লওয়ার নির্দেশ দিয়াছেন।

**কলকাতা হাইকোর্টে সরকারের মামলা পরিচালনার জন্য আইনবিদ্ নিযুক্ত**

২৪৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৪৯।) **শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতা হাইকোর্টে সরকারের পক্ষে মামলা পরিচালনা জন্য অ্যাড্‌ভোকেট জেনারেল বাদে, মোট কতজন আইনবিদ্‌কে বর্তমান সরকার নিযুক্ত করেছেন ;

(খ) বর্তমান সরকার ক্ষমতায় প্রতিষ্ঠিত হওয়ার পর হতে ১৯৭৮ সালের ৩১এ ডিসেম্বর পর্যন্ত ঐসব আইনবিদ্‌দের মোট কত টাকা ফি হিসাবে সরকারের নিকট প্রাপ্য হইয়াছে ; এবং

(গ) উক্ত প্রাপ্য টাকার মধ্যে কত টাকা উক্ত আইনবিদ্‌দের দেওয়া হয়েছে?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) কলকাতা হাইকোর্টে সরকারের পক্ষে মামলা পরিচালনার জন্য অ্যাড্‌ভোকেট জেনারেল বাদে, বর্তমান সরকার মোট ৪৩৮ জন আইনবিদ্‌কে নিযুক্ত করেছেন।

(খ) এই অংশের উত্তর দেওয়া এখনই সম্ভব হচ্ছে না যেহেতু প্রয়োজনীয় তথ্য প্রত্যেক আইনবিদের নিকট হইতে সংগ্রহ করতে হবে। ইহার সঠিক উত্তর দিতে হইলে যথেষ্ট সময়ের প্রয়োজন।

(গ) উক্ত প্রাপ্য টাকার মধ্যে ১৯৭৮ সালের ৩১এ ডিসেম্বর পর্যন্ত উক্ত আইনবিদ্‌দের মোট ২৫,৭৮,৬৭২ টাকা দেওয়া হয়েছে।

**Fishing boats under Fisheries Department**

**246.** (Admitted question No. 1593.) **Shri Rasbehari Pal :** Will the Minister-in-charge of Fisheries Department be pleased to state—

(a) the total number of mechanised fishing boats under Fisheries Department purchased/procured by the State Government up to December 1978 ;

(b) out of them how many are procured from Central Government and purchased from Tamil Nadu Fishing Development Corporation Ltd.;

(c) when these have been received by the State Government ;

(d) whether these are still being used for fishing purposes ; and

(e) if not, the reasons thereof ?

**Minister-in-charge of Fisheries Department :** (a) Eighty-five.

(b) No boat was purchased from the Central Government, but twenty-five boats were purchased from the Tamil Nadu Fisheries Development Corporation Ltd.

(c) The 25 boats purchased from the Tamil Nadu Fisheries Development Corporation Ltd. were received in two batches between December, 1977 and August 1978.

(d) All but 22 of the 85 mechanised boats are being used for fishing purposes ;

(e) Out of the 22 boats not being used now for fishing purposes, one is laid up for repair and 21 boats of the lot purchased from Tamil Nadu Fisheries Development Corporation are awaiting distribution which will be finalised by 31st March 1979.

**ইঞ্জিনিয়ারিং শিল্পের বেতন চুক্তির আওতাভুক্ত আসানসোল ও দুর্গাপুরের কারখানা**

২৪৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৬০১।) **শ্রী বামাপদ মুখার্জি ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোল-দুর্গাপুর শিল্পাঞ্চলে কোন কোন কারখানা ইঞ্জিনিয়ারিং শিল্পের গত বেতন চুক্তি আওতাভুক্ত ;

(খ) উক্ত কারখানাগুলিতে কতজন শ্রমিক কর্মচারী নিযুক্ত আছেন ;

(গ) উক্ত কারখানাগুলিতে বেতন চুক্তি অনুযায়ী শ্রমিকদের বেতন ও সুযোগ-সুবিধা দেওয়া হইতেছে কি না ; এবং

(ঘ) কতগুলিতে এই চুক্তি কার্যকর করা হয় নাই?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) (১) জেসপ অ্যান্ড কোং লিমিটেড, দুর্গাপুর ওয়ার্কস, (২) শ্যাঙ্কি হুইলস্ লিমিটেড, দুর্গাপুর, (৩) গ্রাফাইট (ইন্ডিয়া) লিমিটেড, দুর্গাপুর, (৪) হেইন লেম্যান (আই) লিমিটেড, দুর্গাপুর, (৫) ইন্ডো-অ্যামেরিকান ইলেক্ট্রিক্যালস্ লিমিটেড, দুর্গাপুর, (৬) বার্ন স্ট্যান্ডার্ড কোং লিমিটেড, বার্নপুর ওয়ার্কস আসানসোল, (৭) সেন র‍্যালে লিমিটেড, আসানসোল, (৮) ভারত অপথ্যালমিক গ্লাস লিমিটেড, দুর্গাপুর, (৯) এ. সি. সি.-ভিকারস্-ব্যাব্‌কক্ লিমিটেড, দুর্গাপুর।

এ ছাড়া দুর্গাপুরের মাইনিং অ্যান্ড অ্যালায়েড মেশিনারি ম্যানুফ্যাকচারার্স কর্পোরেশন এবং রূপনারায়ণপুরের হিন্দুস্থান কেবল্‌স-এর ক্ষেত্রে শ্রমিকবর্গের প্রাপ্য সুযোগ-সুবিধার ব্যাপারে

স্বতন্ত্র চুক্তি হয়ে থাকে। এবং সেইহেতু শিল্পভিত্তিক চুক্তি প্রয়োগের প্রশ্ন এ দুটি ক্ষেত্রে ওঠে না।

(খ) প্রশ্নের (ক) অংশের উত্তরে উল্লিখিত নয়টি কোম্পানিতে ১২,৪৩৬ জনের মতো শ্রমিক নিযুক্ত আছেন।

(গ) এবং (ঘ) প্রশ্নের (ক) অংশে উল্লিখিত প্রথম সাতটিতে চুক্তি ইতিমধ্যে কার্যকর হয়েছে ; অন্য দু'টির ক্ষেত্রে আলাপ-আলোচনা চলছে। হিন্দুস্থান কেবল্‌সে ইতিমধ্যেই নতুন চুক্তি হয়েছে। এম. এ. এম. সি-র ক্ষেত্রে আলাপ-আলোচনা চলছে।

## আসানসোল মহকুমায় ক্ষুদ্র ও কুটিরশিল্প

২৪৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৬০৯।) **শ্রী বামাপদ মুখার্জি :** ক্ষুদ্র ও কুটিরশিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোল মহকুমায় কতগুলি ক্ষুদ্রশিল্প বর্তমান আছে ; এবং

(খ) উক্ত অঞ্চলে ক্ষুদ্র ও কুটিরশিল্প বৃদ্ধির জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**ক্ষুদ্র ও কুটিরশিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) আসানসোল মহকুমায় কুটির ও ক্ষুদ্রশিল্প অধিকার কর্তৃক নিবন্ধভুক্ত ক্ষুদ্র শিল্প সংস্থার সংখ্যা ৮৩৭ এবং প্রস্তাবিত প্রকল্প হিসাবে নিবন্ধভুক্ত শিল্পসংস্থার সংখ্যা ২৭৫।

(খ) কুটির ও ক্ষুদ্রায়তন শিল্পের ব্যাপক প্রসারের জন্য জেলা শিল্পকেন্দ্রের মাধ্যমে সরকার প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন। আসানসোল মহকুমায় ক্ষুদ্র ও কুটিরশিল্প প্রসারকল্পে সরকার নিম্নেবর্ণিত ব্যবস্থা গ্রহণ করেছেন।

(১) ক্ষুদ্রশিল্পের জন্য একটি শিল্প উপনগরী স্থাপনের চেষ্টা করা হইতেছে।

(২) বীজ মূলধন প্রকল্পের আওতায় মোট পরিকল্পনার ১০ শতাংশ ঋণদান।

(৩) বি. এস. এ. আই. অ্যাক্ট অনুযায়ী স্বল্প সুদে একক ক্ষেত্রে সর্বোচ্চ ৫,০০০ টাকা ঋণ প্রদান।

(৪) পশ্চিমবাংলা রাজ্য কুটির ও ক্ষুদ্রশিল্প সহায়ক প্রকল্প অনুযায়ী নানা রকমের আকর্ষণীয় ভরতুকি ও অনুদান দেওয়ার ব্যবস্থা।

(৫) পশ্চিমবঙ্গ ক্ষুদ্রশিল্প নিগম এবং ন্যাশনাল ক্ষুদ্রশিল্প নিগমের মাধ্যমে সহজ কিস্তিতে ক্ষুদ্রশিল্পের যন্ত্র ও যন্ত্রাংশের সরবরাহের ব্যবস্থা করা হয়েছে।

(৬) দুষ্প্রাপ্য দেশি কাঁচামাল ও বিদেশি কাঁচামাল সরবরাহের ব্যাপারে শিল্পোদ্যোগিদের সাহায্য করা হয়। আসানসোল-দুর্গাপুর অঞ্চলের শিল্পোদ্যোগিদের প্রয়োজনে পশ্চিমবঙ্গ ক্ষুদ্রশিল্প নিগমের মাধ্যমে কাঁচামালের গুদামের ব্যবস্থা করা হয়েছে।

**আসানসোলের খনি ও শিল্পাঞ্চলে সস্তায় মৎস্য সরবরাহ**

২৪৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৬১১।) **শ্রী বামাপদ মুখার্জি ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোল মহকুমার বিস্তীর্ণ খনি ও শিল্পাঞ্চলে সস্তায় মৎস্য সরবরাহের কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) উক্ত মহকুমায় মৎস্য চাষীদের মৎস্যচাষের উৎসাহ দেওয়ার কোনও ব্যবস্থা সরকার থেকে গ্রহণ করা হয়েছে কিনা?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বর্তমানে এরূপ কোনও পরিকল্পনা নাই।

(খ) আসানসোল ব্লকে সি ডি স্কীমের মাধ্যমে উৎসাহদানসূচক চারা পোনা সরবরাহ করা হয়। এইভাবে অন্যান্য উন্নয়নমূলক কার্যের মাধ্যমে মৎস্য চাষীদের মাছ চাষে উৎসাহদানের ব্যবস্থা সরকার গ্রহণ করেছেন।

**ময়ূরাক্ষী-দ্বারকা শাখা ক্যানেলের কাজে অর্থ ব্যয়**

২৫০। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৪২।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ময়ূরাক্ষী সেচ প্রকল্পের অন্তর্গত ময়ূরাক্ষী-দ্বারকা শাখা ক্যানেলের ৭এ ডিস্ট্রিবিউটারি—

(১) কত মাইল দীর্ঘ এবং কোথায় আরম্ভ ও শেষ হইয়াছে ;

(২) খনন করিতে কত টাকা খরচ হইয়াছে ;

(৩) কত একর জমিতে জলসেচে সাহায্য করিতেছে ; এবং

(৪) পারাপারের জন্য কত টাকা খরচে কয়টি সাঁকো নির্মিত হইয়াছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (১) ময়ূরাক্ষী-দ্বারকা শাখা ক্যানেলের ৭এ নং ডিস্ট্রিবিউটারিটি ৩১ মাইল দীর্ঘ। ইহা বীরভূম জেলার মৌড়েশ্বর থানার পারুলিয়া গ্রাম হইতে আরম্ভ করিয়া মুর্শিদাবাদ জেলার ভরতপুর থানার মন্ডলপুর মৌজায় শেষ হইয়াছে।

(২) ডিস্ট্রিবিউটারিটি খনন করিতে অদ্যাবধি মোট প্রায় ৩৭,২০,২৬৪ টাকা খরচ হইয়াছে।

(৩) প্রায় ৬,১২২ একর জমিতে জলসেচেরে ব্যবস্থা করা সম্ভব হইয়াছে।

(৪) পারাপারের জন্য ১০,৩৩,০০০ টাকা ব্যয়ে ৭১টি সাঁকো নির্মাণ করা হইয়াছে।

**ঝাড়গ্রাম মহকুমায় তুঁত চাষ**

২৫১। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৪৬।) **শ্রী রামচন্দ্র শতপথী ঃ** ক্ষুদ্র ও কুটিরশিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমার বিভিন্ন থানায় বর্তমান আর্থিক বৎসরে কত পরিমাণ জমিতে সেরিকালচার (তুঁত চাষ) করা হইয়াছে ;

(খ) উক্ত চাষ বাবদ ১৯৭৭-৭৮ ও '৭৮-'৭৯ সালে কত (তুঁত চাষ) করা হয়েছে ;

(গ) উক্ত চাষের জন্য উক্ত বৎসরগুলিতে কতজন চাষীকে ঋণ দেওয়া হয়েছে ; এবং

(ঘ) উক্ত মহকুমার সরকারি ফার্মে কত পরিমাণ জমিতে উক্ত বৎসরগুলিতে তুঁত চাষ হয়েছে?

**ক্ষুদ্র ও কুটির শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ঝাড়গ্রাম মহকুমার প্রায় ৩৯ একর জমিতে তুঁত চাষ করা হয়েছে।

(খ) ১৯৭৭-৭৮ সালে কমবেশি ২,১৮,১৩৭ টাকা এবং ১৯৭৮-৭৯ সালে কমবেশি ৩,৯২,০০০ টাকা খরচ করা হয়েছে।

(গ) উক্ত বৎসরগুলিতে মোট ৪৮ জন তুঁত চাষীকে ঋণ দেওয়া হয়েছে।

(ঘ) সরকারি ফার্মে উক্ত বৎসরগুলিতে মোট ১৫ একর জমিতে তুঁত চাষ হয়েছে।

**মেদিনীপুর জেলায় সরকারি অফিসগৃহে ব্লক অফিসার সংখ্যা**

২৫২। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৫১।) **শ্রী রামচন্দ্র শতপথী ঃ** পঞ্চায়েত ও সমষ্ঠি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় ব্লক অফিসারগুলির কতগুলি (১) সরকারি গৃহ ও (২) ভাড়াবাড়িতে অবস্থিত;

(খ) উক্ত ভাড়াবাড়িতে অবস্থিত ব্লক অফিসগুলি সরকারিগৃহে স্থাপন করার কোনও পরিকল্পনা আছে কিনা ;

(গ) থাকিলে, কোন্ কোন্ ব্লক অফিস কোন্ কোন্ স্থানে (মৌজা) স্থানান্তরিত হবে ; এবং

(ঘ) ঐ বাবদ কত টাকা ব্যয় হবে?

**পঞ্চায়েত ও সমষ্ঠি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) মেদিনীপুর জেলায় মোট ৫২টি ব্লক অফিসের মধ্যে ১৪টি সরকারিগৃহ এবং অবশিষ্ট ৩৮টি ভাড়াবাড়িতে অবস্থিত।

(খ) আছে।

(গ) উহা এখনও স্থিরীকৃত হয় নাই।

(ঘ) প্রতি ব্লক অফিসের জন্য আনুমানিক ২ লক্ষ টাকা।

**বেলুড়ের ন্যাশনাল আয়রন অ্যাণ্ড স্টিল (নিসকো) কারখানা অধিগ্রহণ**

২৫৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৪৪।) **শ্রী জয়কেশ মুখার্জি ঃ** রুগ্ন ও বন্ধ শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য—

(১) বেলুড়ে অবস্থিত ন্যাশনাল আয়রন এণ্ড স্টিল (নিসকো) কারখানাটি দীর্ঘকাল বন্ধ আছে ও

(২) সরকার উক্ত কারখানাটি অধিগ্রহণের সিদ্ধান্ত করেছেন ; এবং

(খ) 'ক'-এর উত্তর যদি 'হ্যাঁ' হয় তবে উক্ত অধিগ্রহণ কতদিনে হইবে?

**রুগ্ন ও বন্ধ শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) (১) হ্যাঁ।

(২) কোন কারখানার অধিগ্রহণ কেন্দ্রীয় সরকার করিয়া থাকেন। রাজ্য সরকার এ সম্পর্কে কেবলমাত্র প্রস্তাব পাঠায়। নিসকোয় অধিগ্রহণের ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকার চেষ্টা করে চলেছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**জলপাইগুড়ি জেলায় রাজগঞ্জ থানার আমবাড়ি তুঁত প্রকল্পের জন্য জমি অধিগ্রহণ**

**২৫৪**। (অনুমোদিত প্রশ্ন নং ১৭০৯।) **শ্রী ধীরেন্দ্রনাথ রায় ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জলপাইগুড়ি জেলার অন্তর্গত রাজগঞ্জ থানার অধীন আমবাড়ি তুঁত প্রকল্পের জন্য কত একর জমি নেওয়া হয়েছে ও আরও কত একর জমি নেওয়ার পরিকল্পনা আছে ;

(খ) উক্ত জমির মালিকদের ক্ষতিপূরণের টাকা দেওয়া হয়েছে কি ; এবং

(গ) দেওয়া না হ'লে তা কতদিনের মধ্যে সেই টাকা দেওয়া যেতে পারে ব'লে আশা করা যায়?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) জলপাইগুড়ির অন্তর্গত রাজগঞ্জ থানার অধীন আমবাড়ি তুঁত প্রকল্পের জন্য মোট ২৬৭.৩১ একর জমি নেওয়া হয়েছে ও আরও ৮৩.৭৯ একর জমি নেওয়ার পরিকল্পনা আছে।

(খ) এখনও দেওয়া হয়নি।

(গ) জমির মালিকদের ক্ষতিপূরণের দেয়-টাকা অনুমোদন করা হয়েছে ; এবং উক্ত টাকা যথাশীঘ্র সম্ভব প্রদান করার জন্য ডি. সি. (জলপাইগুড়ি)-কে অনুরোধ করা হয়েছে।

**জলপাইগুড়ি জেলার 'মাঝের ডাবরি' চা বাগানের শ্রমিক সংখ্যা**

**২৫৫**। (অনুমোদিত প্রশ্ন নং ১৭১৪।) **শ্রী মনোহর টিরকী ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জলপাইগুড়ি জেলার 'মাঝের ডাবরি' চা বাগানের শ্রমিক কর্মচারির সংখ্যা কত ;

(খ) ১৯৭৩ সাল হইতে ১৯৭৮ সাল পর্যন্ত কতদিন চা বাগানের কার্য বন্ধ ছিল ;

(গ) উক্ত চা বাগানে কর্মরত শ্রমিকদের কি পরিমাণে মজুরি পাওনা আছে ; এবং

(ঘ) ইহা কি সত্য যে, উক্ত শ্রমিকগণ রেশন হইতে বঞ্চিত আছেন, সত্য হইলে, কতদিন তাঁরা বঞ্চিত আছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) জলপাইগুড়ি জেলার 'মাঝের ডাবরি' চা বাগানের মিকদের সংখ্যা ১৫৭।

(খ) ১৯৭৩ সাল হইতে ১৯৭৮ সাল পর্যন্ত চা বাগান বন্ধ বা খোলা থাকার খবর লিক অথবা শ্রমিক কোন পক্ষ থেকেই সরকারকে জানানো না হওয়ায় এ সম্পর্কে প্রকৃত থ্য সরকারের জানা নেই।

(গ) ১৯৭৪ সালের কাজের জন্য কর্মচারিদের ৪ মাসের মজুরি এবং শ্রমিকদের ২২ প্তাহের মজুরি পাওনা আছে। ইহা ব্যতীত কর্মচারিদের ৯ই নভেম্বর, ১৯৭৮ থেকে ৩১এ ডসেম্বর পর্যন্ত সময়ের এবং শ্রমিকদের ১-১-৭৯ থেকে সাত সপ্তাহের মজুরি পাওনা আছে লে শ্রমিকপক্ষ হইতে সরকারকে জানানো হয়েছে।

(ঘ) হ্যাঁ। ১৯৭৭ সালে দু-সপ্তাহ, ১৯৭৮ সালে ৪ সপ্তাহ ও ১৯৭৯ সালের ১লা ানুয়ারি থেকে কোন রেশন দেওয়া হচ্ছে না।

## আন্তর্জাতিক শিশুবর্ষ পালনের কর্মসূচি

২৫৬। (অনুমোদিত প্রশ্ন নং ১০১।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** ত্রাণ ও কল্যাণ বিভাগের ন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আন্তর্জাতিক শিশুবর্ষ পালনের জন্য সরকার কি কি কর্মসূচি গ্রহণ করেছেন ; এবং

(খ) কতদিনের মধ্যে এ সব কর্মসূচি অনুযায়ী কাজ শুরু করা হইবে বলিয়া আশা করা যায়?

**ত্রাণ ও কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) আন্তর্জাতিক শিশুবর্ষ পালনের জন্য রকার নিম্নলিখিত কর্মসূচি গ্রহণ করেছেন ;

(১) এগার বছরের অনুর্দ্ধ যে সমস্ত শিশুদের ইতিপূর্বে রোগ-প্রতিরোধক টিকা দেওয়া হয় নাই এই প্রকার সমস্ত শিশুদের রোগ-প্রতিষেধক ব্যবস্থা জোরদার করার জন্য ধনুষ্টঙ্কার, ডিপথোরিয়া, হুপিংকাশি রোগের টীকা দেওয়ার ব্যবস্থা গ্রহণ করিয়াছেন। ইহা ছাড়াও এক হইতে ছয় বছর বয়ঃসীমার শিশুদের অন্ধত্বের প্রতিরোধক হিসাবে ভিটামিন-'এ' তেল দেওয়ার ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে।

(২) ১৯৭৯-৮০ সালে ১২০০ নতুন প্রাথমিক বিদ্যালয় চালু করা হবে ; এর মধ্যে ১,০০০টি হইবে গ্রামে এবং ২০০টি হইবে শহরে।

(৩) ১৯৭৯-৮০ সালে ৪০টি নন-ফরমাল শিক্ষাকেন্দ্র চালু করার আদেশনামা জারি হইয়াছে ; এই সকল কেন্দ্রে ২০,৫০০ জন শিশুকে শিক্ষা দেওয়া হইবে।

(৪) প্রাথমিক বিদ্যালয়গুলিতে খেলাধূলা অনুষ্ঠানের জন্য ১৩ লক্ষ টাকা বরাদ্দ করা হইয়াছে।

(৫) উপজাতি অধ্যুষিত এলাকায় ৭টি আশ্রম হোস্টেল চালু করার আদেশনামা জারি করা হইয়াছে।

(৬) তফসিলি সম্প্রদায়ভুক্ত ছাত্রীদের ক্ষেত্রে অ্যাটেন্ডান্স স্কলারশিপ শতকরা ৫০ হইতে বাড়াইয়া ১০০ করা হইয়াছে। উপজাতি সম্প্রদায়ভুক্ত ছাত্রীদের ক্ষেত্রে আগেই শতকরা ১০০ জনকে এই স্কলারশিপের অন্তর্ভুক্ত করা হইয়াছে।

(৭) অতিরিক্ত ২০ লক্ষ শিশুকে আগামী ৪ বছরে মিড্‌ডে মিল প্রকল্পের আওতায় আনার প্রস্তাব করা হইয়াছে। ১৯৭৯-৮০ সালে ৫ লক্ষ শিশুকে এর আওতায় আনা হইবে।

(৮) কতকগুলি শিশুচলচ্চিত্র প্রস্তুত করা হইবে। উপরন্তু এই শিশুবর্ষে প্রদর্শনের জন্য কয়েকটি শিশুচলচ্চিত্র ক্রয় করার প্রস্তাব করা হইয়াছে।

(৯) শিশুদের জন্য কলকাতাতে একটি 'কমপ্লেক্স' তৈরি করার প্রস্তাব আছে। এই বছরেই সেই কাজ আরম্ভ করা হইবে।

(১০) বিশেষ পুষ্টি প্রকল্পে উপকৃত ছেলেমেয়েদের সংখ্যা ৫.৪৬ লক্ষ হইতে বাড়াইয়া ৮.৭৩ লক্ষ করা হইবে ;

(১১) অবহেলিত শিশুদের জন্য কল্যাণ আশ্রম স্থাপন করা হ'বে।

(১২) সমস্ত জেলাতেই শিশু আইন সম্প্রসারিত হইবে।

(১৩) তিনটি অতিরিক্ত সামগ্রিক শিশু উন্নয়ন প্রকল্প (আই সি ডি এস) চালু করা হইবে।

(১৪) শিশুদের জন্য ডে-কেয়ার সেন্টার ও দুঃস্থ শিশুদের জন্য আবাস স্থাপন করা হইবে।

(১৫) শিশুদের প্রতি জনগণের দায়িত্ববোধ জাগরণের জন্য কলকাতা ও বিভিন্ন জেলায় সেমিনারের ব্যবস্থা করা হইয়াছে।

(খ) অধিকাংশ কাজ ইতিমধ্যেই শুরু করা হইয়াছে। বাকিগুলি অতি সত্ত্বর আরম্ভ করা হইবে।

**বন্যা এলাকায় বিকল্প চাষের ব্যবস্থা**

২৫৭। (অনুমোদিত প্রশ্ন নং ১০৫।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বন্যাক্লিষ্ট এলাকায় বিকল্প চাষের জন্য সরকার বর্তমান আর্থিক বৎসরে (১) কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন, (২) কত একর জমির জন্য এরূপ ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে ; এবং

(খ) গত আর্থিক বৎসরে কত একর জমিতে এরূপ বিকল্প চাষ হয়েছিল?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) (১) পশ্চিমবঙ্গের বন্যা বিপর্যস্ত অর্থনৈতিক কাঠামোকে আবার দৃঢ়তর করার জন্য কতকগুলি জরুরি ভিত্তিক প্রকল্প নেওয়া হয়েছে সেগুলি হ'ল—

(ক) বিভিন্ন শস্যের জন্য বিনামূল্যে মিনিকিট বিতরণ—যথা কলাই, খেসারী, মুসুর, ছোলা, সরষে, গম, আলু, বোরো ধান, শীতকালীন সবজি (বীজ এবং চারা), মুগ, আউশ ধান, গ্রীষ্মকালীন সবজি, তিল ইত্যাদি।

(খ) স্বল্প মেয়াদী কৃষি ঋণের ব্যবস্থা।

(গ) বোরো ধানের জন্য যৌথ বীজতলা। যাতে সময়মতো সুস্থ ও নীরোগ অধিক ফলনশীল জাতের চারা লাগিয়ে উৎপাদন বাড়াতে সাহায্য করবে।

(২) কেবলমাত্র মিনিকিটের মাধ্যমে এখনও পর্যন্ত মোট ৫৪০,৪৮৬ একর জমির জন্য এরূপ ব্যবস্থা করা হয়েছে।

(খ) গত আর্থিক বৎসরে এইরকম জরুরি ভিত্তিক প্রকল্প হাতে নেওয়া হয়নি বা প্রয়োজন হয়নি।

### বন্যায় ক্ষতিগ্রস্ত জেলায় উন্নয়নমূলক কাজে বরাদ্দকৃত অর্থ

২৫৮। (অনুমোদিত প্রশ্ন নং ১২২।) **শ্রী রজনীকান্ত দোলুই :** পঞ্চায়েত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বন্যায় ক্ষতিগ্রস্ত ১২টি জেলায় উন্নয়নমূলক কাজে কত টাকা মঞ্জুর করা হইয়াছে ;

(খ) তন্মধ্যে কত টাকা ব্যয় করা হয়েছে?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) পঞ্চায়েত বিভাগ থেকে জিলা পরিষদগুলিকে দফায় মোট ৪,৫০,০০,০০০ (চার কোটি পঞ্চাশ লক্ষ) টাকা মঞ্জুর করা হয়েছে।

(খ) প্রাপ্ত তথ্য অনুযায়ী সমস্ত অর্থই জিলা পরিষদ তহবিলে জমা পড়েছে ও পরিকল্পনা অনুযায়ী ব্যয় হচ্ছে।

### অবিক্রিত কোচবিহারের তামাক

২৫৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৩০।) **শ্রী রজনীকান্ত দোলুই :** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কোচবিহারে তামাক বিক্রয় না হওয়ার ফলে সেখানকার চাষীরা ক্ষতিগ্রস্ত হচ্ছেন ; এবং

(খ) সত্য হইলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা অবলম্বন করেছেন?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বাজারে চাহিদা না থাকায় কোচবিহারে উৎপন্ন 'জাতি' ও 'মতিহারী' তামাকের বিক্রী খুবই কম। ক্রেতাদের চাহিদার তুলনায় উৎপাদন অধিকতর হওয়ায় কৃষক ন্যায্য মূল্য পাচ্ছে না। সুতরাং স্থানীয় তামাক চাষীরা ক্ষতিগ্রস্ত হচ্ছেন একথা সত্য।

(খ) (১) প্রতিকার হিসাবে সমবায় সমিতির মাধ্যমে ক্রয়ের প্রচেষ্টা হচ্ছে।

(২) কোচবিহার জেলায় চুরুটের জন্য প্রয়োজন 'র‍্যাপার' ও 'ফিলার' তামাক কিছু পরিমাণে উৎপাদিত হচ্ছে। গুণগতভাবে কোচবিহারে উৎপাদিত 'র‍্যাপার' ও 'ফিলার' ভারতের মধ্যে সর্বোৎকৃষ্ট। এর চাহিদা আছে। 'জাতি' ও 'মতিহারী'র বিকল্প হিসাবে ব্যাপক 'র‍্যাপার' ও 'ফিলার' চাষের জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে এবং কাঁচা মাল যাতে কাজে লাগে তার জন্য কোচবিহার জেলায় ৪০ লক্ষ টাকা ব্যয়ে একটি চুরুট কারখানা চালু করা হচ্ছে।

### কলকাতা ও চব্বিশপরগনায় বাসের পারমিট প্রদান

২৬০। (অনুমোদিত প্রশ্ন নং ২৯৩।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালের ১লা জুলাই হইতে ১৯৭৯ সালের ৩১এ জানুয়ারি পর্যন্ত কলকাতা ও চব্বিশপরগনা পরিবহন কর্তৃপক্ষ কতগুলি বাসের পারমিট দিয়াছেন ; এবং

(খ) প্রদত্ত পারমিটগুলির প্রাপকদের মধ্যে কতজন (১) মুসলমান ও (২) খ্রিস্টান আছেন?

**স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৭৭ সালের ১লা জুলাই হইতে ১৯৭৯ সালের ৩১এ জানুয়ারি পর্যন্ত উক্ত পরিবহণ কর্তৃপক্ষ মোট ১১ খানি অস্থায়ী পারমিট দিয়াছেন।

(খ) যতদূর জানা যায় প্রদত্ত পারমিট প্রাপকদের মধ্যে একজন মুসলমান আছেন এবং কোনও খ্রিস্টান নাই।

### হাওড়া পরিবহন কর্তৃপক্ষ কর্তৃক বাসের পারমিট প্রদান

২৬১। (অনুমোদিত প্রশ্ন নং ২৯৪।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** স্বরাষ্ট্র (পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালের ১লা জুলাই হইতে ১৯৭৯ সালের ৩১এ জানুয়ারি পর্যন্ত হাওড়া পরিবহন কর্তৃপক্ষ কতগুলি বাসের পারমিট দিয়াছেন ; এবং

(খ) প্রদত্ত পারমিটগুলির প্রাপকদের কতজন (১) মুসলমান ও (২) খ্রিস্টান আছেন?

**স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) চৌদ্দ খানি।

(খ) যতদূর জানা যায়, একজনও নাই।

### রেশনে রেপসিড তেলের দুষ্প্রাপ্যতা

**২৬২।** (অনুমোদিত প্রশ্ন নং ৩০৫।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রেশনে রেপসিড তেল পাওয়া যাচ্ছে না,

(খ) সত্য হইলে, উহার কারণ কি, এবং

(গ) রেপসিড তেলের সহজলভ্যতার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) রেশনে রেপসিড তেল সরবরাহ মাঝে মাঝে বিঘ্নিত হচ্ছে।

(খ) প্রায়ই অপরিশোধিত রেপসিড তেলের যোগান পাওয়া যায় না। মাঝে মাঝে পরিশোধনেও কিছু কিছু বিঘ্ন দেখা দেয়।

(গ) আমি অপরিশোধিত তেলের যোগান যাতে পরিমাণমতো এবং সময়মতো পাওয়া যায় তারজন্য ভারত সরকারের সঙ্গে সর্বদা যোগাযোগ রাখছি। সেই তেল যাতে সময়মতো পরিশোধন করে বিলি করা যায় তার জন্যও পরিশোধনকারী সংস্থাগুলির সঙ্গেও নিয়মিত যোগাযোগ রাখছি।

### আমন ধানের উৎপাদন

**২৬৩।** (অনুমোদিত প্রশ্ন নং ৩২১।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান মরশুমে আমন ধানের উৎপাদন কত ;

(খ) গত বছরের তুলনায় এ বছরের ফলনের কোনও তফাৎ আছে কি ; এবং

(গ) মোট কত একর জমিতে এ বছর ধান উৎপাদিত হয়েছে?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৭৮-৭৯ মরশুমে আমন ধানের উৎপাদন ৭,২৬৫,২৯৫ টন।

(খ) হ্যাঁ, গত বৎসর উৎপাদনের পরিমাণ ছিল ৮,৭৯১,৬৫০ টন ধান।

(গ) মোট ৯,০৬৯,৪৬২ একর।

### কলকাতা পরিচ্ছন্ন রাখার কর্মসূচি

**২৬৪।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৩১।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতাকে পরিচ্ছন্ন রাখার জন্য সরকার কি কোনও কর্মসূচি গ্রহণ করেছেন ;

(খ) গ্রহণ করে থাকলে, কর্মসূচিগুলি কি কি ; এবং

(গ) কিভাবে ঐ কর্মসূচিগুলি কার্যকর করা হচ্ছে বা হবে?

**স্থানীয় প্রশাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) আবর্জনা ও জঞ্জাল অপসারণের মাধ্যমে শহরের রাস্তা ও ফুটপাথ, বস্তী, বাজার, উদ্যান ও খেলার মাঠসমূহ পরিচ্ছন্ন রাখা ; নালা ও নর্দমা পরিষ্কার রাখা ; হকার্স ও ব্যবসায়ীদের দ্বারা অবরুদ্ধ ফুটপাথ মুক্ত করার অভিযান ; খাটাল অপসারণ প্রভৃতি।

(গ) প্রধানত কলকাতা পৌর সংস্থাই সি এম ডি এ-র সহায়তায় এই সমস্ত কর্মসূচিগুলিকে কার্যকর করার ব্যবস্থা করিতেছে।

কলকাতা পৌর সভার উপদেষ্টা সমিতির সদস্যদের সহযোগিতায় এবং স্থানীয় ছাত্র যুব এবং নাগরিকবৃন্দের সমর্থনে এই কাজ করার উদ্যোগ গ্রহণ করা হয়েছে।

**কলকাতায় ছেলেমেয়েদের বিদ্যালয়ে ভর্তি করার সমস্যা**

**২৬৫**। (অনুমোদিত প্রশ্ন নং ৩২২।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলকাতায় এখন ছেলেমেয়েদের স্কুলে ভর্তি করা সমস্যা রূপে দেখা দিয়েছে ; এবং

(খ) সত্য হইলে, ঐ সমস্যার সমাধানের জন্য কোন ব্যবস্থা গ্রহণের পরিকল্পনা সরকারের আছে?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ, কিছু সমস্যা আছে।

(খ) সমাধানের পদ্ধতি ঠিক করা হচ্ছে।

**মধ্যশিক্ষা পর্ষদ প্রকাশিত বই নিয়ে মুনাফাবাজি**

**২৬৬**। (অনুমোদিত প্রশ্ন নং ৩৩২।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মধ্যশিক্ষা পর্ষৎ ও রাজ্য সরকার প্রকাশিত বই নিয়ে ব্যাপক মুনাফাবাজি শুরু হয়েছে ; এবং

(খ) সত্য হইলে, সরকার এ ব্যাপারে কি ব্যবস্থা অবলম্বন করেছেন?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) এরূপ কোনও অভিযোগ সরকারের গোচরে আসে নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**অন্তর্দেশীয় বন্দর হিসাবে ফরাক্কা**

**২৬৭**। (অনুমোদিত প্রশ্ন নং ৩৫৮।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, প্রায় আট বৎসর পূর্বে কেন্দ্রীয় সরকার কর্তৃক নিযুক্ত অন্তর্দেশীয় নৌ-পরিবহন কমিটি ফরাক্কাকে অন্তর্দেশীয় বন্দর হিসাবে গড়িয়া তোলার প্রস্তাব করিয়াছিলেন ; এবং

(খ) সত্য হইলে, এই সম্পর্কে কিছু জানাইবেন কি?

**স্বরাষ্ট্র (পরিহবন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) ফরাক্কা পরিকল্পনা রূপায়ণের ফলে আসাম, উত্তরবঙ্গ ও কলকাতার মধ্যে জলপথে মাল পরিবহন সুগম হবে। এই উদ্দেশ্যে ভারত সরকার কর্তৃক নিযুক্ত অন্তর্দেশীয় নৌ-পরিবহন কমিটি ফরাক্কাতে একটি আধুনিক অন্তর্দেশীয় বন্দর গ'ড়ে তোলার জন্য ভারত সরকারের কাছে সুপারিশ করিয়াছিলেন। পশ্চিমবঙ্গ সরকার ঐ প্রকল্পটি কার্যকর করার জন্য পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে ৪০০ লক্ষ টাকা ধার্যের একটি প্রস্তাব ভারত সরকারকে দিয়েছিলেন। পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনা প্রস্তুতির সঙ্গে সংশ্লিষ্ট ওয়ার্কিং গ্রুপ প্রকল্পটি অনুমোদন করেন এবং পরিকল্পনাকালে আনুমানিক ২০০ লক্ষ টাকা বরাদ্দের সুপারিশ করে। কিন্তু তখন প্রকল্পটি ভারত সরকারের অনুমোদন লাভ করে নাই।

পশ্চিমবঙ্গ সরকার পুনরায় কেন্দ্রীয় সরকারের কর্তৃত্বাধীন ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ঐ প্রকল্পটি অন্তর্ভুক্তির আনুমানিক ৭০০০ লক্ষ টাকা ব্যয়ের একটি প্রস্তাব ভারত সরকারের কাছে পাঠান। কিন্তু প্রস্তাবটি ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনার সঙ্গে সংশ্লিষ্ট ওয়ার্কিং গ্রুপের অনুমোদন পায় নাই। প্রস্তাবটি সম্বন্ধে যোজনা কমিশনের মতামত এখনও পাওয়া যায় নাই।

### শিয়ালদহ ও হাওড়া স্টেশনে যাত্রীদের যাতায়াতে অসুবিধা

২৬৮। (অনুমোদিত প্রশ্ন নং ৩৫৯।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্বারাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মন্ত্রী মহাশয় কি অবগত আছেন যে, কলকাতা ও শহরতলির প্রত্যেকটি স্টেশনে, বিশেষত শিয়ালদহ ও হাওড়া স্টেশনে বসবাসকারি ভবঘুরেদের সংখ্যা এবং লাইসেন্সপ্রাপ্ত অথবা লাইসেন্সবিহীন ভেন্ডারদের ও স্টলের সংখ্যা অধুনা এত বাড়িয়া চলিয়াছে যে, বিশেষত প্রচণ্ড ভিড়ের সময় যাতায়াতে যাত্রীদের অশেষ দুর্গতির সম্মুখীন হইতে হইতেছে ; এবং

(খ) যদি উপরের (ক) প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয়, তাহা হইলে পশ্চিমবঙ্গ সরকার ইহা প্রতিকারের জন্যে রেল মন্ত্রক ও উপযুক্ত কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করবেন কি?

**স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) অবগত নহি।

(খ) প্রশ্ন ওঠে না।

### কান্দী মহকুমার ব্লকগুলিতে গৃহনির্মাণের জন্য ব্যয়

২৬৯। (অনুমোদিত প্রশ্ন নং ৩৮০।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সমাজের দরিদ্রতম অংশের বাসের ঘর নির্মাণের জন্য কান্দী মহকুমার কোনও ব্লকে কত টাকা খরচ করা হইয়াছে ;

(খ) উহার দ্বারা ঐ মহকুমায় কোথায় কতজনের জন্য কয়টি ঘর নির্মিত হইয়াছে ; এবং

(গ) ঐ ঘরগুলি বর্তমানে কি অবস্থায় আছে?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ও (খ)

| ব্লকের নাম | নির্মিত ঘরের সংখ্যা | খরচের পরিমাণ |
|---|---|---|
| (১) কান্দী | ৪২ | ২৩,৮৩৪.০০ |
| (২) খড়গ্রাম | ৫৮ | ৩৭,৬০৯.৪৫ |
| (৩) বারোয়ান | ১০৬ | ১৫,০৫১.০০ |
| (৪) ভরতপুর-১নং | ২৯ | ১৭,২২৫.০০ |
| (৫) ভরতপুর-২নং | ১৯ | ৯,০৯৯.৪০ |
| | ২৫৪ | ১,০২,৮১৮.৮৫ |

(গ) ১৯৭৮ সালের সেপ্টেম্বর মাসে বন্যার দরুন ১৪৭টি ঘর আংশিক বা সম্পূর্ণভাবে বিধ্বস্ত হইয়াছে। খরগ্রামে অবস্থিত বাকি ১০৭টি গৃহে উপকৃত ব্যক্তিগণ বসবাস করিতেছে।

**সুন্দরপুর হাইস্কুল (মুর্শিদাবাদ)-এর ভূতপূর্ব কার্যনির্বাহক সমিতির বিরুদ্ধে অভিযোগ**

২৭০। (অনুমোদিত প্রশ্ন নং ৩৮৪।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার সুন্দরপুর হাইস্কুলের (১) পূর্বতন ম্যানেজিং কমিটির বিরুদ্ধে সরকারি অর্থ তছরূপের ও ;

(২) কোন কোন শিক্ষকের বিরুদ্ধে নৈতিক নিচতার (মরাল টারপিচ্যুড) অভিযোগ পাওয়া গিয়াছে? এবং

(খ) গিয়া থাকিলে, সরকার ঐ সম্পর্কে কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) (১) হ্যাঁ, (২) না।

(খ) (১) অর্থ তছরূপ কিনা বিবেচনাধীন।

(২) প্রশ্ন ওঠে না।

### মুর্শিদাবাদের বরোয়াঁ ও ভরতপুর ১নং ব্লকে বয়স্ক শিক্ষা কর্মসূচি

**২৭১।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৮৬।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে মুর্শিদাবাদ জেলার বরোয়াঁ ও ভরতপুর ১নং ব্লকের কতজন বয়স্ক নিরক্ষর ব্যক্তি বয়স্ক শিক্ষা কর্মসূচির আওতায় আসিয়াছেন?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** ২,৮০৫ জন।

### কলকাতা হাইকোর্টে সরকারের হারা মামলার সংখ্যা

**২৭২।** (অনুমোদিত প্রশ্ন নং ৪০৭।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, কলকাতা হাইকোর্টে ১৯৭৬, ১৯৭৭ এবং ১৯৭৮ সালে কতগুলি মামলায় সরকার হারিয়া গিয়াছেন?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** কলকাতা হাইকোর্টে ১৯৭৬, ১৯৭৭ এবং ১৯৭৮ সালে সরকারের হারিয়া যাওয়া মামলার সংখ্যা নিম্নরূপ ঃ

১৯৭৬ সালে ১৬৫টি,

১৯৭৭ সালে ২০৭টি,

১৯৭৮ সালে ৯২।

### হুগলি জেলায় অকেজো নলকূপ

**২৭৩।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৩৭।) **শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিগত ১৯৭৭ সালে হুগলি জেলায় কতগুলি পানীয় জলের নলকূপ অকেজো অবস্থায় পড়িয়াছিল ;

(খ) উক্ত জেলার সাম্প্রতিক বন্যায় কতগুলি নলকূপ সম্পূর্ণ অকেজো হইয়া গিয়াছে;

(গ) ১৯৭৭-৭৮ সালে পশ্চিমবঙ্গ সরকার উক্ত জেলায় কতগুলি নূতন নলকূপ স্থাপন এবং কতগুলি নলকূপ সংস্কার করিয়াছেন, এবং

(ঘ) বর্তমানে হুগলি জেলায় পঞ্চায়েতের মাধ্যমে পানীয় জলের অভাব মিটাইবার কোনও পরিকল্পনা সরকার কর্তৃক গ্রহণ করা হইয়াছে কিনা?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ৪,২৫৯টি।

(খ) ১,০১৫টি।

(গ) নূতন নলকূপের সংখ্যা—১৪০টি। মেরামত করা নলকূপের সংখ্যা—৮,৫০৬টি।

(ঘ) বিষয়টি বিবেচনাধীন।

**মিনাখাঁ ব্লকে সমবায় কৃষি উন্নয়ন সমিতিকে সরকার কর্তৃক আর্থিক সাহায্য দান**

**২৭৪।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৫৯।) **শ্রী সরল দেব ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বসিরহাট মহকুমায় 'মিনাখাঁ' ব্লকে ঝিক্‌রা ভাওখালির সমবায় কৃষি উন্নয়ন সমিতি (এস. কে. ইউ. এস.)-কে গত বৎসর সরকার বহু টাকা দাদন দিয়াছেন ;

(খ) সত্য হইলে, (১) উক্ত ব্যাপারে কোনও অভিযোগ সরকারের নিকট আসিয়াছে কি; এবং

(গ) আসিলে উক্ত ব্যাপারে তদন্তের কোনও প্রস্তাব রাজ্য সরকারের আছে কি?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) গত বৎসর এই সমিতিকে সরকার হইতে কোনও আর্থিক সাহায্য বা দাদন দেওয়া হয় নাই।

(খ) ও (গ) প্রশ্ন ওঠে না।

**বীরভূম জেলা আর, টি, এ কর্তৃক বাসের পারমিট প্রদান**

**২৭৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৭০।) **শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলা আর, টি, এ, ১৯৭৭ সালের ১লা জানুয়ারি হইতে ১৯৭৮ সালের ৩১এ ডিসেম্বর পর্যন্ত কোন কোন বাস রুট খোলার জন্য বিজ্ঞাপন দিয়েছিলেন;

(খ) তাহাদের মধ্যে কতগুলি এ পর্যন্ত অনুমোদন লাভ করেছে ;

(গ) কি পদ্ধতিতে উক্ত বাস রুটগুলি পারমিট দেওয়া হইয়াছে ; এবং

(ঘ) শিক্ষিত বেকার বা কো-অপারেটিভ সোসাইটিগুলিকে পারমিট দেওয়ার ব্যাপারে অগ্রাধিকার দেওয়া হয়েছে কিনা?

**স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) সংশ্লিষ্ট ৬৫টি রুটের বিবরণ সম্বলিত 'ক' চিহ্নিত তালিকা এই সাথে দেওয়া হইল।

(খ) ১৩টি। সংশ্লিষ্ট রুটগুলির বিবরণ সম্বলিত 'খ' চিহ্নিত তালিকাও এই সাথে দেওয়া হইল।

(গ) মোটরযান আইন এবং তদ্‌সম্পর্কে রচিত নিয়মানুযায়ী।

(ঘ) হ্যাঁ।

*Statement referred to in reply to clause (Ka) of unstarred question No. 275 (Admitted question No. 470)*

**তালিকা-'ক'**

**বাসরুটের নাম—**

১। সাঁইথিয়া-সাহাপুর

২। ভবানন্দপুর-রামপুরহাট

৩। রামপুরহাট-কুশমোর

৪। সিউড়ি হইতে ইসলামকুরি হইয়া সাগরভাঙ্গা

৫। সিউড়ি-বিশ্বভারতি

৬। মুরারই-ফরাক্কা

৭। বোলপুর হইতে কির্ণাহার হইয়া গানুটিয়া

৮। বোলপুর-পালিতপুর

৯। বক্রেশ্বর-দুর্গাপুর

১০। রামপুরহাট-চাঁদপাড়া

১১। রামপুরহাট হইতে সাঁইথিয়া হইয়া কির্ণাহার

১২। রামপুরহাট ইহতে চাঁদপাড়া, ঝিল্লিখাসপুর হইয়া বহরমপুর

১৩। রামপুরহাট হইতে নলহাটি, মোরগ্রাম হইয়া বহরমপুর

১৪। রামপুরহাট-মুরারই

১৫। সিউড়ি হইতে রঙ্গাইপুর হইয়া গানুটিয়া

১৬। সিউড়ি হইতে সাঁইথিয়া, তারাপীঠ হইয়া রামপুরহাট

১৭। সিউড়ি-বিষ্ণুপুর

১৮। সিউড়ি-রাজনগর

১৯। সিউড়ি-দুনিগ্রাম

২০। বোলপুর-দুর্গাপুর

২১। মুরারই হইতে রঘুনাথগঞ্জ হইয়া বহরমপুর

২২। বহরমপুর হইতে কাঁন্দী, সাঁইথিয়া রেল স্টেশন হইয়া রামপুরহাট

২৩। সিউড়ি-মারুত

২৪। রামপুরহাট হইতে তারাপীঠ, সাঁইথিয়া চৌহাট্টা হইয়া কির্ণাহার

২৫। বোলপুর হইতে কির্ণাহার হইয়া গানুটিয়া

২৬। সিউড়ি-লোকপুর

২৭। সিউড়ি হইতে হজরতপুর হইয়া বাবুইজোড়

২৮। সিউড়ি-ভীমগড়

২৯। সিউড়ি-বাইধারা

৩০। নারায়ণপুর হইতে বিষ্ণুপুর হইয়া কুশমোড়

৩১। রামপুরহাট হইতে লাহাপুর হইয়া ভদ্রপুর

৩২। রামপুরহাট-চাঁদপাড়া

৩৩। সাঁইথিয়া হইতে প্যাটেলনগর হইয়া দুনিগ্রাম

৩৪। রামপুরহাট হইতে সাঁইথিয়া, প্যাটেলনগর হইয়া বলিহারপুর

৩৫। বলভদ্র হইতে গড়িয়া, রামপুরহাট হইয়া বুজং

৩৬। সিউড়ি-বলিহারপুর

৩৭। সিউড়ি-আয়াস

৩৮। কগুলিতলা হইতে বোলপুর হইয়া নাচনশাহা

৩৯। বিষ্ণুপুর হইতে নারায়ণপুর, রামপুরহাট হইয়া শালবুনি

৪০। সাঁইথিয়া হইতে বাসুদেবপুর হইয়া লোকপাড়া

৪১। রামপুরহাট-সাঁইথিয়া

৪৩। সিউড়ি হইতে কির্ণাহার হইয়া বোলপুর

৪৪। বোলপুর-মারুট

৪৫। বোলপুর-খুজিতিপাড়া

৪৬। নগরী হইতে সিউড়ি হইয়া বোলপুর

৪৭। নগরী হইতে সিউড়ি হইয়া সাঁইথিয়া

৪৮। পারুই হইতে ধানাই হইয়া গোয়ালপাড়াঘাট

৪৯। কাঁতোর হইতে অবিনাশপুর হইয়া দুবরাজপুর

৫০। সাঁইথিয়া হইতে তারাপীঠ হইয়া মুরারই

৫১। সিউড়ি হইতে ভবানন্দপুর রামপুরহাট, নলহাটি হইয়া

৫২। সিউড়ি হইতে দুবরাজপুর হইয়া জয়দেব

৫৩। সিউড়ি-দুনিগ্রাম

৫৪। রামপুরহাট হইতে বক্রেশ্বর, দুবরাজপুর, বোলপুর, পানাগড়, আসানসোল হইয়া চিত্তরঞ্জন

৫৫। বোলপুর-বর্ধমান

৫৬। সিউড়ি-উদ্ধারণপুরঘাট

৫৭। রামপুরহাট হইতে মুরারই হইয়া রঘুনাথগঞ্জ

৫৮। সাঁইথিয়া হইতে পাঁচগ্রাম, নবগ্রাম হইয়া লালবাগ

৫৯। রামপুরহাট হইতে কাঁন্দী হইয়া বহরমপুর

৬০। পালিতপুর-জয়দেব

৬১। বোলপুর-জয়দেব

৬২। পালিতপুর-কির্ণাহার

৬৩। কির্ণাহার-জয়দেব

৬৪। বোলপুর-লোকপুর

৬৫। বোলপুর-প্যাটেলনগর, চৌহাট্টা, সাঁইথিয়া হইয়া

*Statement referred to in reply to clause (Kha) of unstarred question No. 275 (Admitted question No. 470)*

**তালিকা-'খ'**

**রুটের নাম—**

| | অনুমোদিত পারমিটের সংখ্যা |
|---|---|
| ১। সাঁইথিয়া-সাহাপুর | ৯ |
| ২। রামপুরহাট-কুশমোর | ১ |
| ৩। সিউড়ি হইতে ইসলামকুরি হইয়া সাগরভাঙ্গা | ১ |
| ৪। বোলপুর হইতে কির্ণাহার হইয়া গানুটিয়া | ১ |
| ৫। বোলপুর-পালিতপুর | ১ |
| ৬। বক্রেশ্বর-দুর্গাপুর | ১ |

| | |
|---|---|
| ৭। রামপুরহাট-চাঁদপাড়া | ১ |
| ৮। রামপুরহাট হইতে সাঁইথিয়া হইয়া কির্ণাহার | ১ |
| ৯। রামপুরহাট হইতে নলহাটি মোরগ্রাম হইয়া বহরমপুর | ১ |
| ১০। সিউড়ি হইতে রঙ্গাইপুর হইয়া গানুটিয়া | ১ |
| ১১। সিউড়ি-দুনিগ্রাম | ১ |
| ১২। বোলপুর-দুর্গাপুর | ১ |
| ১৩। সিউড়ি হইতে সাঁইথিয়া, তারাপীঠ হইয়া রামপুরহাট | ১ |

**রাষ্ট্রীয় পরিবহনে এম. এল. এ. ও ভি. আই. পি-দের জন্য আসন সংরক্ষণ**

২৭৬। (অনুমোদিত প্রশ্ন নং ৪৯৭।) **শ্রী অনিল মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের বাসগুলিতে এম. এল. এ. অথবা ভি. আই. পি-দের জন্য আসন সংরক্ষিত রাখার কোনও নিয়ম আছে কিনা ; এবং

(খ) থাকিলে, এই নিয়মগুলি কি কি?

**স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) গুরুত্বপূর্ণ দূরপাল্লার স্টেটবাসে এইরূপ ব্যবস্থা চালু আছে।

(খ) এই সম্পর্কিত একটি বিবরণী এই সঙ্গে দেওয়া হইল।

*Statement referred to in reply to clause (Kha) of unstarred question No. 276 (Admitted question No. 497)*

**বিবরণী**

১। কলকাতা রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনে—

(ক) এই কর্পোরেশনের প্রতি দূরপাল্লার বাসে এম. এল. এ. অথবা ভি. আই. পি.-দের জন্য ২টি করিয়া আসন সরক্ষণের ব্যবস্থা আছে।

(খ) গাড়ি ছাড়ার ১২ ঘন্টা পূর্বে সি. এস. টি. সি.-র ধর্মতলা বুকিং অফিসে যোগাযোগ করিলে এই আসনগুলি কলকাতা হইতে বিনা ব্যয়ে সংরক্ষণ করা যায়।

(গ) কোনও রুটের অপরপ্রান্ত থেকে অ্যাডভ্যান্স বুকিং-এর কোনও ব্যবস্থা না থাকায় ঐ প্রান্ত থেকে বাস ছাড়ার অন্তত আধ ঘন্টা আগে জানাইলে আসন সংরক্ষণ করা যায়।

(ঘ) কোনও অবস্থাতেই কোনও রুটের মধ্যবর্তী স্থান থেকে এই ব্যবস্থা করা সম্ভবপর হয় না।

২। উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনে—

(ক) এই কর্পোরেশনের কেবলমাত্র নিম্নলিখিত রুটগুলির প্রতিটি বাসে এম. এল. এ. অথবা ভি. আই. পি.-দের জন্য ২টি করিয়া আসন রুটের উভয়প্রান্ত থেকে ৪ দিন পূর্বে সংরক্ষণ করার ব্যবস্থা আছে।

(১) শিলিগুড়ি-কলকাতা (রকেট সার্ভিস)

(২) রায়গঞ্জ-কলকাতা (দিবা সার্ভিস)

(৩) রায়গঞ্জ-কলকাতা (রাত্রি সার্ভিস)

(৪) বালুরঘাট-কলকাতা (রাত্রি সার্ভিস)

(৫) মালদা-কলকাতা (রাত্রি সার্ভিস)

(খ) বাস ছাড়ার ২ ঘণ্টা পূর্ব পর্যন্ত যদি উক্ত আসনগুলি এম. এল. এ. অথবা ভি. আই. পি.-দের জন্য সংরক্ষিত না হয় তবে উক্ত আসনের টিকিটগুলি সাধারণ যাত্রীদের কাছে বিক্রয় করা হয়।

(গ) এম. এল. এ. অথবা ভি. আই. পি.-দের জন্য আসন সংরক্ষণ করার জন্য আসন প্রতি ৫০ পয়সা "রিজার্ভেশন ফি" ধার্য করা হয়।

(ঘ) উক্ত রুটগুলির মধ্যবর্তী কোনও স্থান হইতে আসন সংরক্ষণের কোনও ব্যবস্থা নাই।

৩। দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনে—

(ক) এই কর্পোরেশনের কেবলমাত্র নিম্নলিখিত রুটগুলির প্রতিটি এক্সপ্রেস বাসে এম. এল. এ. অথবা ভি. আই. পি.-দের জন্য তিনখানি আসন সংরক্ষিত রাখবার ব্যবস্থা আছে।

(১) দুর্গাপুর-শিলিগুড়ি

(২) দুর্গাপুর-কলকাতা

(৩) দুর্গাপুর-বহরমপুর — রুটগুলির উভয়প্রান্ত থেকে আসন সংরক্ষণ করা যায়।

(৪) দুর্গাপুর-পুরুলিয়া

(৫) দুর্গাপুর-নবদ্বীপ

(৬) দুর্গাপুর-মালদা

(৭) দুর্গাপুর-ঝাড়গ্রাম

(৮) দুর্গাপুর-দিঘা — কেবলমাত্রা দুর্গাপুর হইতে আসন সংরক্ষণ করা যায়।

(৯) দুর্গাপুর-হলদিয়া

(১০) দুর্গাপুর-জামশেদপুর (টাটা)

(১১) দুর্গাপুর-শিকারপুর

(খ) যদি বাস ছাড়িবার ১৫ মিনিট আগে পর্যন্ত উক্ত আসনগুলি এম. এল. এ. অথবা ভি. আই. পি.-দের জন্য সংরক্ষিত না হয় তবে উক্ত আসনের টিকিটগুলি সাধারণ যাত্রীদের নিকট বিক্রয় করা হয়।

(গ) আসনগুলি উক্ত রুটগুলির মধ্যবর্তী কোনও স্থান হইতে সংরক্ষণ করা যায় না।

(ঘ) এম. এল. এ. অথবা ভি. আই. পি.-দের জন্য আসন সংরক্ষণ করার জন্য আসন প্রতি ৫০ পয়সা "রিজার্ভেশন ফি" ধার্য করা হয়।

**রাষ্ট্রীয় পরিবহনে আয়ের পরিমাণ**

**২৭৭**। (অনুমোদিত প্রশ্ন নং ৪৯৮।) **শ্রী অনিল মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের রাষ্ট্রীয় পরিবহনের তিনটি বিভাগে যথা—(১) কলকাতা, (২) দুর্গাপুর ও (৩) উত্তরবঙ্গ প্রতিদিন গড় আয়ের পরিমাণ কিরূপ ; এবং

(খ) উক্ত পরিবহনগুলিতে ১৯৭৭-৭৮ সালে কত টাকা লাভ বা লোকসান হয়েছিল (পৃথকভাবে)?

**স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৭৯ সালের জানুয়ারি মাসে প্রতিনিদ গড় আয়ের পরিমাণ—

(১) কলকাতা রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনে—২.৭৩ লক্ষ টাকা।

(২) উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনে—১.০৯ লক্ষ টাকা।

(৩) দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনে—০.২৭ লক্ষ টাকা।

(খ) ১৯৭৭-৭৮ সালে সুদ ও ডিপ্রিসিয়েশন ধরিয়া লোকসানের পরিমাণ (অডিট সাপেক্ষে) ঃ

(১) কলকাতা রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনে—১২.৯৫ কোটি টাকা।

(২) উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনে—২.৩৫ কোটি টাকা।

(৩) দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনে—৭০ লক্ষ টাকা।

**পল্লী অঞ্চলে নূতন জুনিয়ার হাই স্কুলের অনুমোদন**

**২৭৮**। (অনুমোদিত প্রশ্ন নং ৫০৪।) **শ্রী সন্তোষকুমার দাস ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পল্লী অঞ্চলের নূতন জুনিয়ার হাই স্কুলকে অনুমোদন নিকটবর্তী অনুমোদিত বিদ্যালয়গুলির থেকে দূরত্বের এবং উক্ত এলাকার জনসংখ্যার ভিত্তিতে কি বিবেচনা করা হয় ;

(খ) করা হইলে, অনুমোদন লাভের জন্য কতখানি দূরত্ব এবং কত লোকসংখ্যা থাকা প্রয়োজন ;

(গ) তফসিলভুক্ত জাতি ও উপজাতি অধ্যুষিত এলাকার অনুন্নত এলাকার বিদ্যালয়কে অনুমোদন দানের ক্ষেত্রে ঐসকল বিধিনিষেধ শিথিল করার কোনও বিশেষ ব্যবস্থা আছে কি ;

(ঘ) থাকিলে উক্ত ক্ষেত্রে অনুমোদন লাভের জন্য কি পরিমাণ দূরত্ব ও জনসংখ্যার প্রয়োজন এবং

(ঙ) গত এক বছরে পশ্চিমবঙ্গে মোট কতগুলি জুনিয়ার হাই স্কুলকে (৫ম-৬ষষ্ঠ শ্রেণী) অনুমোদন দেওয়া হইয়াছে?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ও (খ) ইহা পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদের বিবেচ্য বিষয়। পর্ষদ জানাইয়াছে যে পল্লী অঞ্চলের নূতন জুনিয়ার হাইস্কুলের অনুমোদনের জন্য দূরত্ব ও লোকসংখ্যা বিবেচনা করা হইলেও, এ বিষয়ে কোনও নির্দিষ্ট মাপকাঠি নাই।

(গ) ও (ঘ) পর্ষদ জানাইয়াছে যে এই সকল এলাকায় অবস্থিত বিদ্যালয়সমূহকে অনুমোদন দানের বিষয়টি বিশেষভাবে বিবেচনা করা হয়, তবে এই বিষয়ের কোনও নির্দিষ্ট মাপকাঠি নাই।

(ঙ) গত ৫ই মার্চ পর্যন্ত এক বছরে পশ্চিমবঙ্গের ৫ম ও ৬ষষ্ঠ শ্রেণীযুক্ত একটি স্কুল অনুমোদন করা হইয়াছে বলিয়া মধ্যশিক্ষা পর্ষৎ জানাইয়াছে।

**একব্বরপুর-হাওড়া রুটে স্টেট বাস চালু**

২৭৯। (অনুমোদিত প্রশ্ন নং ৫১২।) **শ্রী সন্তোষকুমার দাস :** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, একব্বরপুর-হাওড়া (ভায়া আন্দুল) রুটে দুটি স্টেট বাস চালানোর ব্যবস্থা হয়েছে ;

(খ) উক্ত রুটে প্রাইভেট বাস চালানোর ব্যবস্থা গ্রহণ করার পরিকল্পনা সরকারের আছে কিনা ;

(গ) হাওড়া-একব্বরপুর (ভায়া সাঁকরাইল) রুটে প্রতিদিন কতগুলি প্রাইভেট বাস চলে ; এবং

(ঘ) 'গ' অংশে বর্ণিত রুটে আরও অধিক সংখ্যক প্রাইভেট বাস চালাইবার পরিকল্পনা সরকারের আছে কিনা?

**স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) বর্তমানে নাই।

(গ) ৬৯ নম্বর রুটের বৈধ ২৩ খানি পারমিটধারি গাড়ির মধ্যে দৈনিক গড়ে ২০ খানি গাড়ি চলাচল করে।

(ঘ) আরও ৭ খানি স্থায়ী পারমিট মঞ্জুরিকরণের নিমিত্ত প্রাপ্ত দরখাস্ত বিবেচনাধীন আছে।

**বন্যায় পাঁচলা কেন্দ্রে কাঠের পুল ধ্বংস**

**২৮০।** (অনুমোদিত প্রশ্ন নং ৫১৭।) **শ্রী সন্তোষকুমার দাস ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, বিগত বন্যায় পাঁচলা কেন্দ্রে বহু কাঠের পুল ধ্বংস হয়েছে ;

(খ) এ সম্পর্কে সেচ বিভাগ কি ব্যবস্থা গ্রহণ করেছেন ;

(গ) নূতন পুল নির্মাণ সম্পর্কে পাঁচলার জনসাধারণের কাছ থেকে সরকার কোনও প্রস্তাব পেয়েছেন কিনা ; এবং

(ঘ) প্রস্তাব পেয়ে থাকলে সে সম্পর্কে সরকার কি ব্যবস্থা নিচ্ছেন?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বিগত বন্যায় পাঁচলা কেন্দ্রে সেচ ও জলপথ বিভাগের একটি কাঠের পুল ক্ষতিগ্রস্ত হয়।

(খ) ক্ষতিগ্রস্ত পুলটি মেরামতের কাজ হাতে নেওয়া হয় এবং সে কাজ প্রায় শেষ হয়ে এসেছে।

(গ) তিনটি নূতন পুল নির্মাণের জন্য প্রস্তাব পাওয়া গেছে।

(ঘ) পুল নির্মাণের জন্য প্ল্যান ও এস্টিমেট তৈরি করা হচ্ছে।

**পশ্চিমবঙ্গে লাইসেন্সপ্রাপ্ত দেশি মদের দোকান**

**২৮১।** (অনুমোদিত প্রশ্ন নং ৫৩৯।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালে জানুয়ারি মাসে পশ্চিমবঙ্গে দেশি মদ বিক্রয়ের কতগুলি লাইসেন্সকৃত দোকান ছিল ; এবং

(খ) ১৯৭৯ সালের ৩১এ জানুয়ারিতে এইরূপ কতগুলি দোকান ছিল?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৭৭ সালে জানুয়ারি মাসে পশ্চিমবঙ্গে দেশি মদ বিক্রয়ের লাইসেন্সকৃত দোকানের সংখ্যা ছিল—৮৭৪।

(খ) ১৯৭৯ সালের ৩১এ জানুয়ারিতে পশ্চিমবঙ্গে এইরূপ দোকানের সংখ্যা ছিল—৯০৮।

**পশ্চিমবঙ্গের বিদ্যালয়ে (প্রাথমিক ব্যতীত) মুসলমান ছাত্রছাত্রীদের বিশেষ সুযোগসুবিধা**

২৮২। (অনুমোদিত প্রশ্ন নং ৫৪৩।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের প্রাথমিক ব্যতীত অন্যান্য বিদ্যালয়ে পঠনরত মুসলমান ছাত্রদিগকে কোনও বৃত্তি বা বিশেষ সুযোগসুবিধা বা দানের কোনও ব্যবস্থা আছে কি ; এবং

(খ) থাকিলে, কি কি ব্যবস্থা আছে?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) আছে।

(খ) মাধ্যমিক বিদ্যালয়ে পঠনরত মুসলমান ছাত্রছাত্রীদিগকে বিশেষ বৃত্তি দানের ব্যবস্থা আছে। ইহা ছাড়া পুস্তক ক্রয়ের জন্য এবং বোর্ডিং চার্জের জন্য বিশেষ অনুদান দেওয়ার ব্যবস্থা আছে।

**রাজ্যের সার্বিক পরিকল্পনা রচনা**

২৮৩। (অনুমোদিত প্রশ্ন নং ৫৬৪।) **শ্রী অমলেন্দ্র রায় :** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যের সার্বিক পরিকল্পনা কিভাবে এবং কাহাদের দ্বারা রচিত হইয়া থাকে ; এবং

(খ) এই সম্বন্ধে জন-প্রতিনিধি, বিধানসভা ইত্যাদির ভূমিকা কি?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) রাজ্য সরকার বিভিন্ন বিভাগের সহযোগিতায় এবং রাজ্য উন্নয়ন উপদেষ্টা পর্ষদের সঙ্গে পরামর্শ করে বার্ষিক পরিকল্পনার খসড়া রচনা করেন। কেন্দ্রীয় যোজনা কমিশনের সঙ্গে রাজ্য প্রতিনিধিদের আলোচনার পর রাজ্য মন্ত্রিসভা পরিকল্পনা অনুমোদন করেন।

(খ) বিশেষ বিশেষ কয়েকটি উন্নয়ন কর্মসূচির ক্ষেত্রে, যথা সার্বিক গ্রামীণ উন্নয়ন প্রকল্প, সুন্দরবন ও ঝাড়গ্রামের অনুন্নত এলাকার বিভিন্ন উন্নয়নমূলক প্রকল্প, দার্জিলিং পার্বত্য এলাকার উন্নয়ন প্রকল্প ইত্যাদি বিভিন্ন প্রকল্পগুলি রূপায়ণের জন্য পৃথক যেসকল পরিষদ ও কমিটি গঠন করা হয়েছে তাতে সংশ্লিষ্ট এলাকার নির্বাচিত বিধানসভার সদস্য ও অন্যান্য জনপ্রতিনিধিদের সদস্য মনোনীত করা হয়েছে। তাছাড়া প্রতিটি জেলায় সরকার কর্তৃক গঠিত জেলা সমন্বয় সমিতির সভায় ঐ জেলার নির্বাচিত জনপ্রতিনিধিদের আমন্ত্রণ ক'রে সংশ্লিষ্ট এলাকার উন্নয়ন প্রকল্পের প্রণয়ন সম্বন্ধে তাদের মতামত গ্রহণ করা হয়। বার্ষিক বাজেট বরাদ্দের আলোচনার সময় রাজ্যের পরিকল্পনা সম্পর্কে বিধানসভার সদস্যদের মতামত ব্যক্ত হয়ে থাকে।

**১৯৭৮ সালে পুলিশ ও নকশালদের মধ্যে সংঘর্ষ**

২৮৪। (অনুমোদিত প্রশ্ন নং ৫৭৯।) **শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা,** (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৮ সালের পুলিশ এবং নকশালদের মধ্যে কোন কোন জায়গায় সশস্ত্র সংঘর্ষের কতগুলি ঘটনা ঘটিয়াছে ; এবং

(খ) উক্ত সংঘর্ষের ফলে কতজন পুলিশ এবং কতজন নকশাল মারা গিয়াছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) মোট তিনটি সশস্ত্র সংঘর্ষের ঘটনা নিম্নলিখিত স্থানে ঘটিয়াছে ঃ

(১) দার্জিলিং জেলার ফাঁসিদেওয়া থানার অধীন বড়পাতুজোত গ্রামে।

(২) বাঁকুড়া জেলর বড়জোড়া থানার অধীন জোড়শাল গ্রামে।

(৩) বাঁকুড়া জেলার ওন্দা থানার অধীন বিক্রমপুর গ্রামের সন্নিকটে।

(খ) ফাঁসিদেওয়া থানায় উপরোক্ত সশস্ত্র সংঘর্ষের ঘটনায় একজন নকশাল মারা গিয়াছে। এই ঘটনাগুলিতে কোনও পুলিশ কর্মচারী মারা যায় নাই।

**হাতানিয়া-দোয়ানিয়া নদীর উপর সেতু নির্মাণ**

২৮৫। (অনুমোদিত প্রশ্ন নং ৬১২।) **শ্রী নির্মলকুমার বসু ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪ পরগনা জেলার নামখানায় হাতানিয়া-দোয়ানিয়া নদীর উপর সেতু নির্মাণের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি ; এবং

(খ) 'ক'-এর উত্তর 'হ্যাঁ' হইলে কবে নাগাদ ঐ পরিকল্পনার কাজে হাত দেওয়া হবে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ও (খ) হাতানিয়া-দোয়ানিয়া নদীর উপর সেতু নির্মাণের পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে। এই পরিকল্পনার রূপায়ণ সরকারের আর্থিক সঙ্গতির উপর নির্ভর করছে।

**দমদম বিমাম বন্দরে 'জাম্‌বো-৭৪৭' অবতরণের ব্যবস্থা**

২৮৬। (অনুমোদিত প্রশ্ন নং ৬১৩।) **শ্রী নির্মলকুমার বসু ঃ** পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দমদম বিমানবন্দরে জাম্বো-৭৪৭ বিমান অবতরণের ব্যবস্থা করার জন্য এয়ার ইন্ডিয়ার কাছে রাজ্য সরকারের পক্ষ থেকে কি কোনও প্রস্তাব করা হয়েছে ; এবং

(খ) 'ক'-এর উত্তর 'হ্যাঁ' হ'লে, এয়ার ইন্ডিয়া এই বিষয়ে কি উত্তর দিয়েছেন?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) এয়ার ইন্ডিয়ার কাছ থেকে উত্তরে পাওয়া গেছে, কিন্তু কলকাতা বিমান বন্দরে জাম্বো জেট অবতরণ করার ব্যাপারে কোনও নির্দিষ্ট আশ্বাস তাতে নেই।

**প্রেসিডেন্সি জেলে নন্‌-ক্রিমিন্যাল লুনাটিক বন্দি**

২৮৭। (অনুমোদিত প্রশ্ন নং ৬২৯।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতা প্রেসিডেন্সি জেলে বর্তমানে কতজন নন-ক্রিমিন্যাল লুনাটিক বন্দি আছেন;

(খ) ঐ বন্দিদের চিকিৎসার জন্য কোন সাইকিয়াট্রিক স্পেশালিস্ট আছেন কি ও থাকিলে, তাহাদের নাম ও শিক্ষাগত যোগ্যতা কি ;

(গ) ঐ বন্দিদের দেখাশোনা করার জন্য কোনও ট্রেন্ড অ্যাটেনডেন্ট নিযুক্ত আছেন কি ;

(ঘ) ১৯৭৭ ও ১৯৭৮ সালে ঐ জেল হইতে শ্রেণীর কোনও বন্দি সুস্থ হইয়া মুক্তিলাভ করিয়াছেন কি ; এবং

(ঙ) উক্ত জেলে ঐ শ্রেণীর বন্দিদের চিকিৎসার জন্য কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ২৫৫ জন।

(খ) নিয়মিতভাবে সপ্তাহে দুদিন দেখাশোনা করেন, ডাঃ রঞ্জন সেন, এম. বি. বি. এস. ডি. পি. এম.—এছাড়া বিশেষ পরিস্থিতিতে ডাঃ ডি. এন. নন্দী, সাইকিয়াট্রিস্ট পর্যবেক্ষণ করেন।

(গ) নাই।

(ঘ) হ্যাঁ।

(ঙ) জেলে চিকিৎসার ব্যবস্থা আছে। চিকিৎসা ব্যবস্থার উন্নতির একটি পরিকল্পনা সরকারের বিবেচনা আছে।

### আলিপুর স্পেশ্যাল জেলে বিগত ২২শে জানুয়ারি ১৯৭৯ তারিখে দন্ডাজ্ঞাপ্রাপ্ত ও বিচারাধীন বন্দির সংখ্যা

**২৮৮**। (অনুমোদিত প্রশ্ন নং ৬৩০।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আলিপুর স্পেশ্যাল জেলে বিগত ২২শে জানুয়ারি ১৯৭৯ তারিখে কতজন বিচারাধীন ও দন্ডাজ্ঞাপ্রাপ্ত বন্দি আবদ্ধ ছিলেন ;

(খ) ঐ জেলে কোনও হাসপাতাল আছে কি ;

(গ) থাকিলে, ঐ হাসপাতালে কয়টি শয্যা আছে ;

(ঘ) উক্ত তারিখে কতজন ডাক্তার, নার্স ও অ্যাটেনডেন্ট ওখানে কর্মরত ছিলেন ; এবং

(ঙ) ঐ হাসপাতালের বন্দিদের চিকিৎসার ব্যাপারে অধিকতর সুযোগসুবিধা দিবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) দন্ডিত বন্দি—১৭ জন, বিচারাধীন বন্দি—৩০৩ জন।

(খ) হ্যাঁ। ঐ জেলের ভিতরে একটি ছোট হাসপাতাল আছে।

*Statement referred to in reply to clause (Kha) of unstarred question No. 290 (Admitted qestion No. 647.)*

STATEMENT

| Name of Jails | Convict | | | | | Under-trial | | | | | Grand-Total |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | CPI(M) | CPI(ML) | (SUC | Con-gress | Total | CPI(M) | CPI(ML) | SUC | Con-gress | Total | |
| Alipore Central Jail .. | 3 | 15 | 7 | 8 | 33 | .. | 6 | 27 | 3 | 36 | .. |
| Presidency Jail .. | 1 | 1 | .. | .. | 2 | .. | .. | .. | .. | .. | .. |
| Dum Dum Central Jail .. | .. | 5 | .. | .. | 5 | .. | 1 | .. | .. | 1 | .. |
| Midnapore Central Jail .. | .. | 1 | .. | .. | 1 | .. | 6 | .. | .. | 6 | .. |
| Jalpaiguri District Jail .. | .. | .. | .. | .. | .. | .. | 1 | .. | .. | 1 | .. |
| Purulia District Jail .. | .. | .. | .. | .. | .. | .. | 1 | .. | .. | 1 | .. |
| Bankura District Jail .. | .. | .. | .. | .. | .. | .. | 3 | .. | .. | 3 | .. |
| Berhampore Special Jail .. | .. | 5 | .. | .. | 5 | .. | 3 | .. | .. | 3 | .. |
| Siliguri special Jail .. | .. | .. | .. | .. | .. | .. | 7 | .. | .. | 7 | .. |
| Total | .. | 27 | 7 | 8 | 46 | .. | 28 | 27 | 3 | 58 | 104 |

Total of convicts—46.

Total of under-trials,—58.

(গ) দশটি শয্যা।

(ঘ) একজন মেডিক্যাল অফিসার ও পাঁচজন জেল অ্যাটেনডেন্ট।

(ঙ) বর্তমানে নেই।

**প্রেসিডেন্সি জেলের দড়ি হাজত কক্ষে বিচারাধীন বন্দির সংখ্যা**

২৮৯। (অনুমোদিত প্রশ্ন নং ৬৩১।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতা প্রেসিডেন্সি জেলে দড়ি হাজত কক্ষে বিগত ১০ই অক্টোবর, ১৯৭৮ তারিখে কতজন বিচারাধীন বন্দিকে রাত্রে লক-আপে রাখা হইয়াছিল ;

(খ) উক্ত হাজত কক্ষে বন্দিদের জন্য শৌচাগার, পরিশ্রুত জল ইত্যাদির ব্যবস্থা আছে কিনা ; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'না' হইলে ঐ জেলে বিচারাধীন বন্দিদের স্বাচ্ছন্দ্য দানের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) উল্লিখিত তারিখে উক্ত হাজত কক্ষে কোনও বিচারাধীন বন্দিকেই রাত্রে লক-আপ রাখা হয় নাই।

(খ) না।

(গ) বর্তমানে দড়ি হাজতে কোনও বন্দিকেই রাখা হয় না বলিয়া এ প্রশ্ন ওঠে না।

**পশ্চিমবঙ্গের কারাগারে রাজনৈতিক বন্দি**

২৯০। (অনুমোদিত প্রশ্ন নং ৬৪৭।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের কারাগারগুলিতে বর্তমানে কোনও রাজনৈতিক বন্দি আছেন কিনা ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হ'লে, তারা কোন কোন রাজনৈতিক দলভুক্ত ও তাদের আশু মুক্তির সম্ভাবনা আছে কি?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ। বর্তমানে পশ্চিমবঙ্গের কারাগারগুলিতে বিভিন্ন দলভুক্ত মোট ১০৪ জন রাজনৈতিক বন্দি আছেন।

(খ) তারা সি. পি. আই. (এম), সি. পি. আই. (এম. লে.), এস. ইউ. সি. এবং কংগ্রেস দলভুক্ত মোট ১০৪ জল রাজনৈতিক বন্দি আছেন।

(খ) তারা সি. পি. আই. (এম), সি. পি. আই. (এম. এল.), এস. ইউ. সি. এবং কংগ্রেস দলভুক্ত। এ প্রসঙ্গে সংলগ্ন তালিকাটি দ্রষ্টব্য। উক্ত বন্দীদের মধ্যে ৫৮ জন বিচারাধীন এবং বাকি ৪৬ জন দন্ডাজ্ঞাপ্রাপ্ত। বিচারাধীন বন্দিদের সরকার মুক্তি দিতে পারেন না। দন্ডিত বন্দিরা সরকারের ঘোষিত নীতি অনুযায়ী যথাশীঘ্র সম্ভব মুক্তি পাইবে।

**সুন্দরবন রেলপথ**

২৯১। (অনুমোদিত প্রশ্ন নং ৬৫০।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) প্রস্তাবিত সুন্দরবন রেলের বর্তমান অবস্থা সম্বন্ধে সরকার অবহিত আছেন কি ; এবং

(খ) থাকিলে, তাহা কি অবস্থায় আছে?

**স্বারাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ও (খ) ১৯৭৮ সালের মার্চ মাসে রেলমন্ত্রক রাজ্য সরকারকে অবহিত করেন যে সুন্দরবন অঞ্চলে প্রস্তাবিত রেল লাইনগুলি অর্থনৈতিক দিক হইতে প্রাথমিক পর্যয়েই বাতিল করা হইয়াছে। শুধু বজবজ হইতে নামখানা পর্যন্ত প্রস্তাবিত লাইনটির "ফাইন্যাল লোকেশন সার্ভে" পরিচালনা করিবার প্রস্তুতি চলিতেছে। সার্ভে হওয়ার পর এই লাইনটির কাজ করা হইবে কিনা, সেই সম্বন্ধে সিদ্ধান্ত নেওয়া হইবে। ১৯৭৮ সালের জুলাই মাসে কেন্দ্রীয় রেলমন্ত্রীকে এই বিষয়ে সর্বশেষ তথ্য জানাইবার জন্য অনুরোধ করা হইয়াছে। সর্বশেষ পরিস্থিতি এখন পর্যন্ত জানা যায় নাই।

**শস্য সংরক্ষণ**

২৯২। (অনুমোদিত প্রশ্ন নং ৬৫৩।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সঠিক সংরক্ষণের অভাবে পশ্চিমবঙ্গে প্রায় ১০ ভাগ শস্যই উই, ইঁদুর, কীটপতঙ্গ ও পোকা মাকড়ের দ্বারা নষ্ট হয় ; এবং

(খ) সত্য হ'লে, শস্য সংরক্ষণের ব্যাপারে সরকার কি ব্যবস্থা অবলম্বন করেছেন?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) সত্য। তবে এই অবস্থা কেবলমাত্র পশ্চিমবঙ্গেই নয়। এই অবস্থা সর্বভারতীয়।

(খ) এই সকল কীট শত্রুর আক্রমণের হাত থেকে শস্যদানা রক্ষার জন্য কেন্দ্রীয় সরকারের সহায়তায় রাজ্য সরকার অন্যান্য কার্যকর ব্যবস্থা সহ মুখ্যত নিম্নে উল্লেখিত ব্যবস্থাগুলি গ্রহণ করেছেন ঃ

(১) কৃষক, ব্যবসায়ী, প্রশিক্ষণ কর্মচারিদের বিজ্ঞানসম্মত প্রথায় শস্য সংরক্ষণ পদ্ধতি শিক্ষার ব্যবস্থা,

(২) বিজ্ঞানসম্মত প্রথায় শস্য সংরক্ষণ পদ্ধতির ব্যাপক প্রচার,

(৩) ন্যায্যমূল্যে ও কিস্তিতে দাম দেওয়ার ভিত্তিতে ধাতব শস্যাধার (সিডবিন) বিক্রয়ের ব্যবস্থা,

(৪) বিনামূল্যে ও ন্যায্যমূল্যে কীটনাশক ঔষধ বিলির ব্যবস্থা। এই সকল কার্যক্রম সুষ্ঠুভাবে পরিচালনার জন্য রাজ্যস্তরে একটি "সেভ গ্রেন ক্যাম্পেন টিম" সৃষ্টির ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**কলকাতা-হলদিয়া রেল যোগাযোগ ব্যবস্থা**

**২৯৩।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৫৫।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্য সরকারের নিকট এরূপ কোনও সংবাদ আছে কি যে, কলকাতা থেকে হলদিয়া পর্যন্ত সরাসরি রেলে যাতায়াত ব্যবস্থা চালু হচ্ছে ; এবং

(খ) থাকিলে,—

(১) তাহা, কিরূপ, ও

(২) কবে নাগাদ ঐ ব্যবস্থা চালু হবে আশা করা যায়?

**স্বারাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) জানা নেই।

(খ) (১) ও (২) প্রশ্ন ওঠে না।

**সিংটি বাজারে লুঠের ঘটনা**

**২৯৪।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৫৮।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ১৯৭৮ সালের ২২এ ডিসেম্বর তারিখে হুগলি জেলার জঙ্গিপাড়া থানার অন্তর্গত সিংটি বাজারে একদল সমাজবিরোধী দিনের বেলায় জনৈক মুদির দোকান ঘর ভেঙ্গে প্রায় ৪০ হাজার টাকার জিনিসপত্র লুঠ করে এবং পরে ঐ দোকান ঘরটি ও দেশবন্ধু ক্লাব ঘরটি পুড়িয়ে দেয় ; এবং

(খ) সত্য হইলে, ঐ সমাজবিরোধীদের বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**স্বারাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ২২এ ডিসেম্বর, ১৯৭৮ তারিখে কংগ্রেস (ই) কর্তৃক আহূত বাংলা বন্ধের দিনে বন্ধ সমর্থক এবং বন্ধ বিরোধীদের মধ্যে সংঘর্ষের ফলে সিংটি বাজারের একটি মুদি দোকানের মালপত্র এবং একটি ক্লাবঘর আগুন লেগে ক্ষতিগ্রস্ত হয়।

(খ) উভয় পক্ষের অভিযোগ ও পাল্টা অভিযোগ নিয়ে জঙ্গিপাড়া থানায় দুটি কেস রুজু করা হয়েছে এবং মামলা দুটি তদন্তাধীন।

**দিঘা অঞ্চলের উন্নয়ন**

**২৯৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৬০।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় 'দিঘা' উন্নয়নের ব্যাপারে সরকারের নূতন কোনও প্রস্তাব আছে কিনা ; এবং

(খ) দিঘায় সমুদ্রের উপকূলবর্তী ভূমি অবক্ষয় রোধের ব্যাপারে সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) মেদিনীপুর জেলায় দিঘা অঞ্চলের উন্নয়নের ব্যাপারে বর্তমানে নিম্নলিখিত প্রস্তাবগুলি সরকারের বিবেচনাধীন ঃ—

(১) বাস চলাচলের নূতন প্রান্তিক স্টেশন ও সংশ্লিষ্ট ভবনাদি নির্মাণ,

(২) পর্যটকদের জন্য স্বল্প ব্যয়ের হোটেলাদি নির্মাণের জন্য রাস্তা, আবর্জনা নিষ্কাশন, জল ও বিদ্যুৎ সরবরাহ ইত্যাদি প্রয়োজনীয় ব্যবস্থা সহ নির্ধারিত জমির উন্নয়ন,

(৩) জল সরবরাহ ব্যবস্থার উন্নয়ন,

(৪) ময়লা ও জল নিষ্কাশনের জন্য প্রকল্প,

(৫) নেহেরু ময়দানে নূতন বাজার নির্মাণ,

(৬) অভ্যন্তরীণ সড়ক নির্মাণ,

(৭) পর্যটকদের জন্য আরও বেশি বাসস্থানের ব্যবস্থা, সামুদ্রিক প্রাণীর সংরক্ষণের উদ্দেশ্যে কৃত্রিম আবাস (অ্যাকোরিয়াম) নির্মাণ, কৃত্রিম হ্রদ, উদ্ভিদ উদ্যান ও পক্ষিশালা স্থাপন,

(৯) সমুদ্র ও তটের আকর্ষণ বর্ধনের জন্য নূতন নূতন ব্যবস্থা গ্রহণ,

(১০) শিল্প স্থাপনের জন্য প্রয়োজনীয় ব্যবস্থাদি সহ সংশ্লিষ্ট খণ্ডের উন্নয়ন,

(১১) স্থানীয় মৎস্যজীবীদের প্রয়োজনীয় সুযোগ বৃদ্ধি,

(১২) কাজুবাদাম ও নারকেলের চাষ ও গবেষণার উদ্দেশ্যে খামার স্থাপন।

(খ) দিঘা সমুদ্রের ভাঙ্গনের ফলে দিঘার অস্তিত্বই একসময় বিপন্ন হয়ে পড়েছিল। ১৯৭৩ সাল থেকে সরকারের সেচ ও জলপথ বিভাগের সাহায্য ও সহায়তায় বোল্ডার দিয়ে তটভূমি আবৃত করে ভূমিক্ষয় রোধক বাঁধ নির্মাণ করা হচ্ছে। বোল্ডার বাঁধের সাহায্যে সমুদ্রের ভাঙ্গন রোধ করা সম্ভব হয়েছে।

ভূমিক্ষয় রোধক বাঁধ ছাড়াও সমুদ্রের তটভূমিতে ব্যাপকভাবে ঝাউবন সৃষ্টি ক'রে ভূমিক্ষয় রোধ করার ব্যবস্থা হয়েছে।

**ঘাটাল থানার 'ছালদহ' রাস্তার কাজ**

**২৯৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৬১।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ঘাটাল থানার 'ছালদহ' রাস্তার কাজ শীঘ্রই শুরু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, (১) কতদিনে উক্ত কাজ শুরু হবে এবং (২) উক্ত রাস্তা নির্মাণে কত অর্থ খরচ হবে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) এরূপ কোন প্রকল্প রাজ্য সরকারের নাই।

(খ) (১) ও (২) প্রশ্ন ওঠে না।

### হাওড়া শহরে অসামাজিক কার্যকলাপ

**২৯৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৭৩।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া শহরে প্রতি রাত্রে গড়ে চল্লিশ থেকে পঞ্চাশ লাখ টাকা সাট্টা ও জুয়ায় হাত বদল হয়। এবং ওয়াগান ভাঙা চোলাই মদ বিক্রি ও জোর করে চাঁদা আদায় এই শহরে নিত্যনৈমিত্তিক ঘটনা হয়ে দাঁড়িয়েছে—এই মর্মে কোনও তথ্য সরকারের নিকট আছে কি ; এবং

(খ) থাকিলে সরকার ঐ ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হাওড়া শহরে এই ধরনের ঘটনা কিছু কিছু ঘটেছে কিন্তু "নিত্যনৈমিত্তিক হয়ে দাঁড়িয়েছে" একথা ঠিক নয়।

(খ) এই সমস্ত সামাজিক ব্যাধি দূর করতে পুলিশ আইনানুগ যথাসাধ্য ব্যবস্থা গ্রহণ করেছে। যথা—

(১) হানা দিয়ে টাকা সমেত জুয়াড়ীদের গ্রেপ্তার করে কেস রুজু করেছে,

(২) মদ চোলাইকারীদের গ্রেপ্তার করে মদ চোলাইয়ের আড্ডা ভেঙে দেওয়া হচ্ছে,

(৩) ওয়াগান ভাঙিয়েদের বিরুদ্ধে পুলিশ ব্যবস্থা নিয়েছে এবং কড়া নজরে রেখেছে এবং

(৪) জোর করে চাঁদা আদায়ের কোনও অভিযোগ এলে থানা কর্তৃপক্ষের উপযুক্ত ব্যবস্থা নিতে নির্দেশ দেওয়া হয়েছে।

### পশ্চিমবঙ্গে হিমঘরের সংখ্যা

**২৯৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৭৬।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে হিমঘরের সংখ্যা কত ;

(খ) উক্ত হিমঘরগুলি কতগুলি মালিক পরিচালনা করেন এবং

(গ) সরকার হিমঘর বাড়ানোর কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) পশ্চিমবঙ্গে বর্তমানে ১৭৬টি হিমঘর আছে।

(খ) ১৭৬টি হিমঘরের মধ্যে সরকারি উদ্যোগে সংস্থার পরিচালনাধীনে ৭টি (পাবলিক সেক্টর আন্ডারটেকিংস), সমবায় সংস্থার পরিচালনাধীন ৮টি, এবং ব্যক্তিগত মালিকানার (প্রাইভেট-সেক্টর, যেমন ওনারশিপ, পার্টনারশিপ অ্যাণ্ড লিমিটেড কোম্পানি) পরিচালনাধীনে ১৬১টি হিমঘর আছে।

(গ) মুখ্যত ব্যক্তিগত মালিকানায় ৬৯টি নূতন হিমঘর স্থাপনের অনুমতি দেওয়া হইয়াছে। ইহা ছাড়া সমবায়ের মাধ্যমে ১০০টি হিমঘর স্থাপনের পরিকল্পনা আছে। কম্প্রিহেনসিভ এরিয়া ডেভেলপমেন্ট কর্পোরেশনও এই রাজ্যে কয়েকটি হিমঘর স্থাপনের বিষয় পর্যালোচনা করেছেন।

### গরুর রোগের ওষধের দুষ্প্রাপ্যতা

২৯৯। (অনুমোদিত প্রশ্ন নং ৬৭৯।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** পশুপালন ও পশুচিকিৎসা মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গরুর চিকিৎসার জন্য সর্বরকম ঔষধ পশ্চিমবাংলায় পাওয়া যাচ্ছে না ;

(খ) সত্য হইলে, কি কি ঔষধ পাওয়া যাচ্ছে না ; এবং

(গ) ঐ সকল ঔষধ সরবরাহের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) ও (গ) প্রশ্ন ওঠে না।

### পশুপালন বিভাগে চাকুরি

৩০০। (অনুমোদিত প্রশ্ন নং ৬৮৩।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** পশুপালন ও পশুচিকিৎসা মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালের জুলাই মাস থেকে ১৯৭৯ সালের জানুয়ারি মাস পর্যন্ত কতজন ব্যক্তিকে পশুপালন ও পশুচিকিৎসা বিভাগে চাকুরি দেওয়া হয়েছে ; এবং

(খ) ঐ সকল চাকুরি প্রাপকদের মধ্যে কতজন তফসিলি জাতি ও তফসিলি উপজাতি সম্প্রদায়ভুক্ত?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) উক্ত সময়সীমার মধ্যে পশুপালন ও পশুচিকিৎসা বিভাগে মোট ২৩২ (দুইশত বত্রিশ) জন ব্যক্তিকে চাকুরি দেওয়া হয়েছে।

(খ) তন্মধ্যে মোট এগার জন্য ব্যক্তি তফসিলি জাতি সম্প্রদায়ভুক্ত এবং একজন তফসিলি উপজাতি সম্প্রদায়ভুক্ত। বিস্তৃত বিবরণ ও তালিকা এই সঙ্গে সন্নিবেশিত হইল, মন্তব্য সহ।

*Statement referred to clouses "ka" and "kha" of*

| পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের অধীনস্থ অফিস অধিকারের নাম | (ক) চিহ্নিত প্রশ্নের উত্তর | |
|---|---|---|
| | পদের নাম | উক্ত সময়সীমার মধ্যে (জুলাই ১৯৭৭ হইতে জানুয়ারি ১৯৭৯) মোট নিয়োগের সংখ্যা |
| ১ | ২ | ৩ |
| সচিবালয় | (ক) নিম্নবর্গীয় সহায়ক (গ্রুপ সি) .. | ৪ জন |
| | আজ্ঞাবহ পিয়ন (গ্রুপ ডি) .. | ১ জন |
| | (খ) ভারপ্রাপ্ত মন্ত্রীর আজ্ঞাবহ পিয়ন .. (গ্রুপ ডি) | ২ জন |
| | (গ) সি-এ ই (মন্ত্রীমহাশয়) .. | ১ জন |
| | মোট .. | ৮ জন |
| পশুচিকিৎসা অধিকার | (ক) পঃ বঃ জুনিয়ার ভেটেরিনারি সার্কি-সেস (প্রথম শ্রেণী—বর্তমান গ্রুপ বি) | ২ জন |
| | (খ) পঃ বঃ জুনিয়ার ভেটেরিনারি সার্ভিসেস (দ্বিতীয় শ্রেণী—বর্তমান গ্রুপ বি) | ১০২ জন |
| | (গ) নিম্নবর্গীয় করনিক (গ্রুপ সি) .. | ৩ জন |
| | (ঘ) নিম্নবর্গীয় করনিক (—) .. | ৪ জন |
| | (ঙ) টাইপিস্ট (গ্রুপ সি) .. | ১ জন |
| | (চ) ক্লার্ক-কাম-টাইপিস্ট (গ্রুপ সি) .. | ২ জন |
| | (ছ) ড্রাইভার (গ্রুপ সি) .. | ৩ জন |
| | (জ) পিয়ন, পরীক্ষাগার সহায়ক (গ্রুপ ডি) | ৮ জন |
| | মোট .. | ১২৫ জন |
| পশুপালন অধিকার | (ক) নিম্নবর্গীয় করনিক .. | ৬ জন |
| | (খ) টাইপিস্ট .. | ১ জন |
| | (গ) স্টেনোগ্রাফার .. | ১০ জন |
| | (ঘ) ড্রাইভার বা গাড়ি চালক .. | ৫ জন |
| | (ঙ) মিল্কার (দুধ দোহনকারি) .. | ৪ জন |
| | মোট .. | ২৬ জন |
| প্রোজেক্ট অফিস—ডাব্লিউ এফ. পি.-৬১৮ টাইপিস্ট | .. | ১ জন |

*question No. 300 (Admitted question No. 683)*

| নিয়োগ পদ্ধতি | (খ) চিহ্নিত প্রশ্নের উত্তর | | মন্তব্য |
|---|---|---|---|
| | তফসিলি জাতিভুক্ত সংখ্যা | তফসিলি উপজাতি-ভুক্তের সংখ্যা | |
| ৪ | ৫ | ৬ | ৭ |
| পি এস সি, পশ্চিমবঙ্গ (পশ্চিমবঙ্গ কৃত্য নিয়োগাধিকার), মারফত | কেহ নাই | কেহ নাই | ২ জন নিম্নবর্গীয় সহায়ক এবং ১ জন টাইপিস্ট, তফসিলি জাতি ভুক্ত সম্প্রদায় হইতে দেওয়ার জন্য পশ্চিমবঙ্গ কৃত্য নিয়োগাধিকারে লেখা হইয়াছিল কিন্তু তাহারা দিতে পারেন নাই। |
| এই বিভাগে তাহার স্বামী অবস্থায় মারা যাওয়ায় | কেহ নাই | কেহ নাই | |
| (সহানুভুতিজনিত কারণে) মন্ত্রী কর্তৃক নিযুক্ত | কেহ নাই | কেহ নাই | |
| | কেহ নাই | কেহ নাই | |
| পশ্চিমবঙ্গ কৃত্য নিয়োগাধিকার মারফত | মোট ৬ জন (পঃ বঃ কৃত্য নিয়োগা-ধিকার কর্তৃক | | |
| ঐ | | | |
| সহানুভুতিজনিত কারণে শ্রম দপ্তরের নং ১৩০(৫০) এল ডব্লিউ, তাং ১৫/১/৭৮ পরিপ্রেক্ষিতে | | | |
| পশ্চিমবঙ্গ কৃত্য নিয়োগাধিকার-এর মারফত | | | |
| সহানুভুতিজনিত কারণে শ্রম দপ্তরের নং ১৩০(৬০) এল ডব্লিউ, তাং ২৫/১/৭৮, পরিপ্রেক্ষিতে | | | |
| ঐ | | | |
| ঐ | | | |
| মোট | ৬ জন | কেহ নাই | |
| পশ্চিমবঙ্গ কৃত্য নিয়োগাধিকার মারফত | কেহ নাই | কেহ নাই | |
| ঐ | কেহ নাই | কেহ নাই | |
| এম্‌প্লয়মেন্ট এক্সচেঞ্জ মারফত | ১ জন | ১ জন | |
| ঐ | ২ জন | কেহ নাই | |
| ঐ | ১ জন | কেহ নাই | |
| মোট | ৪ জন | ১ জন | |
| পশ্চিমবঙ্গ কৃত্য নিয়োগাধিকার মারফত | ১ জন | কেহ নাই | |

| পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের অধীনস্থ অফিস অধিকারের নাম | (ক) চিহ্নিত প্রশ্নের উত্তর | |
|---|---|---|
| | পদের নাম | উক্ত সময়সীমার মধ্যে (জুলাই ১৯৭৭ হইতে জানুয়ারি ১৯৭৯) মোট নিয়োগের সংখ্যা |
| ১ | ২ | ৩ |
| দোহ-উন্নয়ন অধিকার | সিকিউরিটি অফিসার (নিরাপত্তা আধিকারিক) | ১ জন |
| | অ্যাসিস্ট্যান্ট অফিসার (নিরাপত্তা আধিকারিক) | ১ জন |
| | অ্যাসিস্ট্যান্ট স্টোরস্ অফিসার .. | ১ জন |
| | টাইপিস্ট .. | ১ জন |
| | কম্পিউটিস্ট .. | ১ জন |
| | অ্যাসিস্ট্যান্ট সুপারভাইজার .. | ১ জন |
| | নিম্নবর্গীয় সহায়ক .. | ২ জন |
| | পিয়ন .. | ২ জন |
| | দারোয়ান .. | ২৩ জন |
| | হেল্পার (সাহায্যকারি) .. | ৪ জন |
| | নিম্নবর্গীয় সহায়ক .. | ২ জন |
| | মালি .. | ১ জন |
| | পারচেজ ক্লার্ক (ক্রেতা করণিক) .. | ১ জন |
| | ইন্ডেন্ট ক্লার্ক .. | ১ জন |
| | ডেলিভারিম্যান (চালনকারি) .. | ৬ জন |
| | সিমথ্ .. | ১ জন |
| | ডেয়ারি ওয়ার্কার .. | ২০ জন |
| | আনস্কিল্ড ওয়ার্কার .. | ১ জন |
| | ক্লিনার .. | ৮ জন |
| | মেট .. | ২ জন |
| | এস্কর্ট (সাহায্যকারি) .. | ১ জন |
| | ড্রাইভার .. | ১ জন |
| | টার্নার .. | ১ জন |
| | সিকিউরিটি গার্ড .. | ৯ জন |
| | মোট .. | ৭২ জন |
| সমগ্র বিভাগে মোট | বিভিন্ন পদে .. | ২৩২ জন |

**মন্তব্য :** ২৩২ জন মোট নিয়োগের মধ্যে ৫৩ জন মাস্টাররোলভুক্ত কর্মচারীকে বিভিন্ন পদে বহাল করা হইয়াছে। অতএব নূতন নিয়োগের সংখ্যা প্রকৃতপক্ষে ১৭৯। বিভিন্ন পদে তফসিলি জাতি ও তফসিলি উপজাতি সম্প্রদায়ভুক্ত ব্যক্তিদের নিয়োগক্ষেত্রে পশ্চিমবঙ্গ তফসিলি জাতি ও তফসিলি উপজাতি (সংরক্ষণ) বিধায়ক, ১৯৭৬ আইনটি যথাসম্ভব পালন করা হয়েছে।

| নিয়োগ পদ্ধতি | (খ) চিহ্নিত প্রশ্নের উত্তর | | মন্তব্য |
|---|---|---|---|
| | তফসিলি জাতিভুক্ত সংখ্যা | তফসিলি উপজাতি-ভুক্তের সংখ্যা | |
| ৪ | ৫ | ৬ | ৭ |
| পশ্চিমবঙ্গ নিয়োগাধিকার কর্তৃক | কেহ নাই | কেহ নাই | |
| ঐ | ,, | ,, | |
| ঐ | ,, | ,, | |
| ঐ | ,, | ,, | |
| ঐ | ,, | ,, | |
| ঐ | ,, | ,, | |
| ঐ | ,, | ,, | |
| মাস্টাররোল কর্মচারিদের নিয়োগের মাধ্যমে | ,, | ,, | |
| ঐ | ,, | ,, | |
| ঐ | ,, | ,, | |
| ঐ | ,, | ,, | |
| ঐ | ,, | ,, | |
| ঐ | ,, | ,, | |
| ঐ | ,, | ,, | |
| ঐ | ,, | ,, | |
| ঐ | ,, | ,, | |
| ঐ | ,, | ,, | |
| ঐ | ,, | ,, | |
| ঐ | ,, | ,, | |
| ঐ | ,, | ,, | |
| ঐ | ,, | ,, | |
| পুনর্নিয়োগে | ,, | ,, | পুলিশ রিপোর্টের ভিত্তিতে তাহাকে চাকুরি হইতে ছাঁটাই করা হইয়াছিল। |
| শ্রম দপ্তরের নং ১৩০(৫০), এল ডব্লিউ, তাং ২৫-১-৭৮-এর পরিপ্রেক্ষিতে ঃ | ,, | ,, | প্রমোশনপ্রাপ্ত দুইজনকে ধরা হয় নি। |
| ঐ | ,, | ,, | |
| বিভিন্ন পদ্ধতিতে | ১১ জন | ১ জন | |

তবে কয়েকটি স্থানে আপাতদৃষ্টিতে ঘাটতির কারণ (১) পশ্চিমবঙ্গ কৃত্য নিয়োগাধিকার প্রয়োজনীয় প্রার্থী পাঠাইতে অক্ষম হইয়াছেন এবং (২) অব্যাহতিপ্রাপ্ত (এক্সেম্পটেড ক্যাটাগরি) হইতে নিয়োগ।

**১৯৭৭-১৯৭৯ সাল পর্যন্ত বন বিভাগে চাকরি**

৩০১। (অনুমোদিত প্রশ্ন নং ৬৮৫।) **শ্রী রজনীকান্ত দোলুই :** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালের জুলাই থেকে ১৯৭৯ সালের জানুয়ারি পর্যন্ত কতজন ব্যক্তি বন বিভাগে চাকুরি পেয়েছেন ; এবং

(খ) তাদের মধ্যে কতজন তফসিলি ও উপজতি সম্প্রদায়ভুক্ত?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ৭৯ জন।

(খ) তাদের মধ্যে ১৩ জন তফসিলি ও ১২ জন উপজাতি সম্প্রদায়ভুক্ত।

**১৯৭৭-৭৯ পর্যন্ত ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগে চাকরি**

৩০২। (অনুমোদিত প্রশ্ন নং ৬৯৬।) **শ্রী রজনীকান্ত দোলুই :** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের কত ১৯৭৭ সালের জুলাই মাস থেকে ১৯৭৯ সালের জানুয়ারি মাস পর্যন্ত কতজন চাকরি পেয়েছেন; এবং

(খ) উক্ত ব্যক্তিদের মধ্যে কতজন (১) মুসলিম, (২) তফসিলি ও (৩) তফসিলি উপজাতি সম্প্রদায়ভুক্ত?

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ৭৭৪ জন চাকরি পেয়েছেন।

(খ) (১) মুসলিম—২৩ জন ; (২) তফসিলি—১০৬ জন ; (৩) উপজাতি—২৭ জন।

**পশ্চিমবঙ্গে সিমেন্টের কালোবাজারি**

৩০৩। (অনুমোদিত প্রশ্ন নং ৭২২।) **শ্রী সরল দেব :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, পশ্চিমবঙ্গে সিমেন্টের কালোবাজারি চলছে ; এবং

(খ) অবগত থাকলে, সিমেন্টের কালোবাজারি বন্ধের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) হ্যাঁ। বর্তমানে অবশ্য তা কমের দিকে।

(খ) হ্যাঁ।

**জেলখানায় মশারীর ব্যবস্থা**

৩০৪। (অনুমোদিত প্রশ্ন নং ৭৩৮।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জেলখানায় কয়েদিগণকে মশার হাত হইতে রক্ষা করার জন্য মশারির ব্যবস্থা আছে কিনা ; এবং

(খ) সমস্ত শ্রেণীর কয়েদিগণের জন্য মশারি সরবরাহ করার কথা সরকার চিন্তা করিতেছেন কিনা?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) পশ্চিমবঙ্গ কারাবিধিতে নির্ধারিত কয়েদিগণের জন্য মশারির ব্যবস্থা আছে।

(খ) বর্তমানে এরূপ কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন নাই।

**ভরতপুরে রিলিফের খাদ্য চুরি**

৩০৫। (অনুমোদিত প্রশ্ন নং ৭৪৮।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান বৎসরে মুর্শিদাবাদ জেলার ভরতপুরে রিলিফের খাদ্য চুরির সম্পর্কে কোনও অভিযোগ সরকারের নিকট আসিয়াছে কি ;

(খ) আসিয়া থাকিলে, উক্ত অভিযোগগুলি সম্পর্কে কোনও তদন্ত করা হইয়াছে কি ;

(গ) হইয়া থাকিলে,—

(১) তাহার ফলাফল কি, এবং

(২) এই বিষয়ে দোষী ব্যক্তিদের বিরুদ্ধে কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে বা হইতেছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক), (খ) এবং (গ) বর্তমান বৎসরে এরূপ কোনও ঘটনা ঘটেনি। তবে ১৯৭৮ সনে রিলিফের গুঁড়া দুধ আত্মসাতের একটি অভিযোগ পাওয়া গিয়েছিল। তদন্তের পর কেসটিতে পুলিশ ফাইনাল রিপোর্ট দেয়।

**কোচবিহার জেলায় সরিষার চাষ**

৩০৬। (অনুমোদিত প্রশ্ন নং ৭৮৯।) **শ্রী সুধীর প্রামাণিক ঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কোচবিহার জেলায় কোন কোন ব্লকে কত একর জমিতে সরিষার চাষ হইয়াছে; এবং

(খ) একরে কত মণ সরিষা এবার উৎপাদিত হইয়াছে?

**কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) প্রাথমিক হিসাব অনুযায়ী কোচবিহার জেলায় ১৯৭৮-৭৯ সালে ব্লকভিত্তিক সরিষা চাষ নিম্নরূপ ঃ—

| | ব্লক | জমির পরিমাণ (একর) |
|---|---|---|
| ১। | কোচবিহার ১নং | ২,১০৩ |
| ২। | কোচবিহার ২নং | ২,৫০০ |
| ৩। | তুফানগঞ্জ | ১২,০০০ |
| ৪। | দিনহাটা ১ নং | ৩,০০০ |
| ৫। | দিনহাটা ২ নং | ১,৬০০ |
| ৬। | সিতাই | ১,০০০ |
| ৭। | মাথাভাঙ্গা ১নং | ২,৪০০ |
| ৮। | মাথাভাঙ্গা ২নং | ১,৯২০ |
| ৯। | শীতল কুচি | ১,৩০০ |
| ১০। | মেখলিগঞ্জ | ২,০০০ |
| ১১। | হলদিবাড়ি | ৫২৫ |
| | মোট ... | ৩০,৩৪৮ একর |

(খ) এ বৎসর কোচবিহার জেলায় সরিষা উৎপাদনের হার প্রতি একরে গড়ে আনুমানিক ২.৬২ কুইন্টাল বা ২৬২ কিলোগ্রাম।

### ১৯৭৬-৭৭ ও ১৯৭৮-৭৯ সালে কলকাতা ট্রাম ও বাসে ভরতুকি

৩০৭। (অনুমোদিত প্রশ্ন নং ৭৯৮।) **শ্রী জন্মেজয় ওঝা ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতা ট্রাম ও বাসে যথাক্রমে ১৯৭৬-৭৭ ও ১৯৭৭-৭৮ সালে কত টাকা ভরতুকি দিতে হইয়াছে ; এবং

(খ) বর্তমান আর্থিক বৎসরে এ পর্যন্ত কত টাকা ভরতুকি দেওয়া হইয়াছে?

**স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ও (খ) কলকাতা ট্রাম কোম্পানি ও কলকাতা রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনকে আলোচ্য বৎসরগুলিতে নিম্নলিখিত অর্থ (ওয়েজ অ্যান্ড মিনস অ্যাডভান্স) দেওয়া হইয়াছিল।

কলকাতা ট্রাম কোম্পানিকে

১৯৭৬-৭৭ ১৪৪.৫০ লক্ষ টাকা

১৯৭৭-৭৮ ৩৩৮.১৭ লক্ষ টাকা

১৯৭৮-৭৯ ৪২১.০০ লক্ষ টাকা

কলকাতা রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনকে

১৯৭৬-৭৭ ৬৫২.৩ লক্ষ টাকা

১৯৭৭-৭৮ ৯২৩.০৮ লক্ষ টাকা

১৯৭৮-৭৯ ৭৯৫.৪৫ লক্ষ টাকা

**পশ্চিমবঙ্গে শূন্য ই. ও. পি. পদের সংখ্যা**

৩০৮। (অনুমোদিত প্রশ্ন নং ৮০১।) **শ্রী জন্মেজয় ওঝা ঃ** পঞ্চায়েত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে এখন কতগুলি ই. ও. পি. পদ খালি আছে ; এবং

(খ) এই পদগুলি পূরণের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) সাতানব্বইটি।

(খ) পঞ্চায়েত সম্প্রসারণ আধিকারিক পদে নিয়োগের জন্য প্রণীত নূতন নিয়মাবলি অনুসারে শূন্য পদগুলি প্রমোশন এবং পাবলিক সার্ভিস কমিশনের মাধ্যমে সরাসরি নিয়োগ দ্বারা পূরণের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে।

**অবিভক্ত বাংলার প্রধানমন্ত্রী ফজলুল হকের নামে কলকাতার রাস্তার নামকরণ**

৩০৯। (অনুমোদিত প্রশ্ন নং ৮৩৪।) **শ্রী শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** স্থানীয় প্রশাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) অবিভক্ত বাংলার প্রধানমন্ত্রী পরলোকগত আবুল কাসেম ফজলুল হকের নামে কলকাতা পৌরসভা এলাকায় কোনও রাস্তার নামকরণ করা হইয়াছে কিনা ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হইলে স্মৃতিরক্ষাকল্পে উক্ত মহান ব্যক্তির নামে পৌরসভা এলাকার কোনও রাস্তার নামকরণ করার পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(গ) থাকিলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**স্থানীয় প্রশাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ও (খ) না।

(গ) প্রশ্ন ওঠে না।

**স্যার আজিজুল হক ও মরহুম আশরাফউদ্দিন আহমদ চৌধুরির নামে কলকাতার রাস্তার নামকরণ**

**৩১০**। (অনুমোদিত প্রশ্ন নং ৮৩৬।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান** ঃ স্থানীয় প্রশাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বঙ্গীয় প্রাদেশিক ব্যবস্থাপক সভার অধ্যক্ষ স্যার আজিজুল হক এবং স্বাধীনতা সংগ্রামি নেতা মরহুম আশরাফউদ্দিন আহমদ চৌধুরির নামে কলকাতা পৌরসভা এলাকায় কোনও রাস্তার নামকরণ করা হইয়াছে কি ; এবং

(খ) না হইলে, সরকার এ বিষয়ে কি চিন্তা করিতেছেন?

**স্থানীয় প্রশাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ (ক) না।

(খ) এই ধরনের কোনও প্রস্তাব থাকিলে উহা সরকার কর্তৃক নিযুক্ত উপদেষ্টা কমিটির বিবেচনার জন্য পাঠানো হইবে।

**পশ্চিমবঙ্গে সিনিয়র ও জুনিয়র নার্সের খালি পদ**

**৩১১**। (অনুমোদিত প্রশ্ন নং ৮৪৫।) **শ্রী জন্মেজয় ওঝা** ঃ স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বিভিন্ন হাসপাতালে ও স্বাস্থ্যকেন্দ্রে বর্তমানে কতজন সিনিয়ার নার্স ও জুনিয়র নার্সের পদ খালি আছে ; এবং

(খ) উক্ত শূন্যপদ পূরণের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ (ক) সিনিয়র নার্স—৫০০, জুনিয়র নার্স—১,৩৫৬।

(খ) সিনিয়র এবং জুনিয়র নার্সের অভাব মিটাইবার জন্য বিভিন্ন নার্সিং ট্রেনিং স্কুলগুলিতে ক্র্যাস প্রোগ্রাম নেওয়া হইয়াছে। এই প্রোগ্রাম-এ আগামী বৎসরে ৩০০ সিনিয়র নার্স ও ৫০০ জুনিয়র নার্স পাশ করিয়া বাহির হইবার কথা।

এ ছাড়া পশ্চিমবঙ্গের জুনিয়র নার্সদের জন্য যে বিভিন্ন শিক্ষণকেন্দ্র আছে তাহাতে মোট ২৮০টি আসন বাড়াইবার একটি প্রস্তাব সরকার বিবেচনা করিতেছেন। তাছাড়া বর্ধমান, বাঁকুড়া ও শুশ্রুনগরের মেডিক্যাল কলেজগুলিতে সিনিয়র নার্সিং শিক্ষণকেন্দ্র খুলিবার প্রস্তাবও সরকার বিবেচনা করিতেছেন।

**দুর্গাপুর ইস্পাত কারখানায় কোক ও কয়লার ফটকাবাজি**

**৩১২**। (অনুমোদিত প্রশ্ন নং ৮৫১।) **শ্রী সরল দেব** ঃ স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দুর্গাপুর ইস্পাত কারখানা থেকে কোক ও কয়লা নিয়ে এক শ্রেণীর ব্যবসায়ী চোরাকারবার করছে এরূপ কোনও সংবাদ সরকারের গোচরে আসিয়াছে কি ; এবং

(খ) আসিয়া থাকিলে, উক্ত চোরাকারবার বন্ধ করার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) কোক ও কয়লা নিয়ে চোরাকারবারের কোনও ঘটনা সরকারের জানা নেই। তবে দুর্গাপুর ইস্পাত কারখানা থেকে নিলামে বিক্রি করা বাতিল কয়লা কিনে কিছু লোক লাইসেন্স ছাড়া অবৈধভাবে বিক্রি করছে ব'লে জানা গেছে।

(খ) এ সম্পর্কে (১) অবৈধ বিক্রেতাদের বিরুদ্ধে দুর্গাপুর ও অন্ডাল থানায় ৪টি কেস রুজু করা হয়েছে, (২) পুলিশ হানা দিয়ে কয়লা রাখার বে-আইনি আস্তানা ভেঙ্গে দিয়েছে, (৩) ইস্পাত কারখানা কর্তৃপক্ষ আপাতত ঐ বাতিল কয়লা বিক্রি বন্ধ রেখেছে।

**মাধ্যমিক শিক্ষক ও অশিক্ষক কর্মীদের ঘরভাড়া ও চিকিৎসা ভাতা**

**৩১৩।** (অনুমোদিত প্রশ্ন নং ৮৫২।) **শ্রী সরল দেব ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মাধ্যমিক শিক্ষক ও অ-শিক্ষক কর্মীদের চিকিৎসা ভাতা ও ঘরভাড়া দেওয়ার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** না।

**চৌকিদার ও দফাদারদের পোশাক পরিচ্ছদ**

**৩১৪।** (অনুমোদিত প্রশ্ন নং ৮৫৮।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** পঞ্চায়েত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) চৌকিদার ও দফাদারদের পোশাক পরিচ্ছদ সরবরাহের ব্যাপারে সরকারি কোনও নির্দেশ আছে কি ;

(খ) থাকিলে, উক্ত গ্রীষ্মকালীন ও শীতকালীন পোশাক পরিচ্ছদ কত বৎসর অন্তর দেওয়া হয় ; এবং

(গ) গত ১৯৭৭ সালের ১লা জুন হইতে ১৯৭৮ সালের ৩১এ ডিসেম্বর পর্যন্ত চৌকিদার ও দফাদারগণের পোশাক পরিচ্ছদের জন্য সরকার কর্তৃক কত টাকা খরচ হইয়াছে?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) প্রচলিত পঞ্চায়েত নিয়মাবলিতে চৌকিদার ও দফাদারদের পোশাক পরিচ্ছদ সরবরাহের বিষয়ে সুনির্দিষ্ট নির্দেশ রহিয়াছে।

(খ) সংশ্লিষ্ট নিয়মে শীতকালীন পোশাক প্রতি পাঁচ বৎসর অন্তর দেওয়ার ব্যবস্থা রহিয়াছে। গ্রীষ্মকালীন পোশাক সাধারণত দুই বা তিন বৎসর অন্তর দেওয়া হয়।

(গ) পোশাক পরিচ্ছদ বাবদ সরকারের কোও টাকাই খরচ হয় নাই। পঞ্চায়েত নিয়মাবলির বিধান অনুযায়ী "জেলা চৌকিদারি ইকুইপমেন্ট ফান্ড" নামক স্থানীয় তহবিল হইতে চৌকিদার ও দফাদারদের পোশাক পরিচ্ছদ বাবদ খরচ জেলা ম্যাজিস্ট্রেটই মিটাইয়া থাকেন। সরকারের খরচের প্রশ্ন এখানে ওঠে না।

## ম্যালেরিয়া কন্ট্রোল বিভাগে বিভিন্ন খাতে অর্থ ব্যয়ের পরিমাণ

**৩১৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৮৫৯।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালের জুন মাস হইতে ১৯৭৮ সালেব ডিসেম্বর পর্যন্ত ম্যালেরিয়া কন্ট্রোল বিভাগে সরকারি কর্মচারিদের বেতন ও ভাতা বাবদ কত টাকা খরচ হইয়াছে ;

(খ) উক্ত বিভাগে জিপ গাড়ির তেল এবং জিপ মেরামতি বাবদ কত টাকা খরচ হইয়াছে ; এবং

(গ) উক্ত বিভাগে ম্যালেরিয়া নিবারণের জন্য ঔষধপত্র এবং সাজ-সরঞ্জাম বাবদ কত খরচ হইয়াছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) টাকা ৫,৩৬,১৯,৩১৩.৮৫।

(খ) ১৯৭৭ সালের জুন মাস থেকে ১৯৭৮ সালের ডিসেম্বর মাস পর্যন্ত জিপ গাড়ির তেল এবং জিপ মেরামতি বাবদ সর্বমোট টাকা ১৪,৪৩,০৪৬.৪৯ খরচ হয়েছে।

(গ) ম্যালেরিয়া উচ্ছেদ পরিকল্পনার জন্য কেন্দ্রীয় স্বাস্থ্য মন্ত্রকের তরফ থেকে নিম্নলিখিত ওষুধ, কীটনাশক ও যন্ত্রপাতি উল্লিখিত সময়ের জন্য পাওয়া গিয়েছিল। এই দ্রব্যগুলিতে জন্য পশ্চিমবঙ্গ সরকারের তহবিল থেকে কোনও খরচ হয় নি।

4-Aminoquinoline—2,22,00,000 tables.

8-Aminoquinoline—22,50,000 tables.

D.D.T. (75%) —600 M.T.

D.D.T. (50%) —800 M.T.

Equipments —300 stirrup pumps.

## কলকাতায় রেসকোর্সে বেটিং ট্যাক্স আদায়ের পদ্ধতি

**৩১৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৮৬৫।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, কলকাতায় ঘোড়দৌড়ের মাঠে কি পদ্ধতিতে বেটিং ট্যাক্স আদায় হয়?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** বেটিং ট্যাক্স ১৯২২ সালের বঙ্গীয় প্রমোদকর আইন অনুযায়ী সংগৃহীত হয়। দুই প্রকারের বেটিং ট্যাক্স আছে—(১) টোটালাইজেটর ট্যাক্স ; (২) বেটিং ট্যাক্স।

(১) টোটালাইজেটর ট্যাক্স উল্লিখিত আইনের ১৫(১) ধারা অনুযায়ী ব্যাকারগণের কাছ থেকে প্রাপ্ত মোট বাজির পরিমাণের উপর ১৮ শতাংশ হারে এবং সেই সঙ্গে অর্ধ শতাংশ হারে সারচার্জ সমেত ব্যাকারগণ কর্তৃক প্রদেয়। রয়াল ক্যালকাটা টার্ফ ক্লাব উক্ত কর সংগ্রহ

ক'রে জমা দিয়ে থাকেন। আন্তঃরাজ্য ঘোড়দৌড়ের ক্ষেত্রে এই করের হার দশ শতাংশ। এক্ষেত্রে কোনও সারচার্জ নেই।

(২) বেটিং ট্যাক্স আইনের ১৮(১) ধারা অনুযায়ী বাজির মূল্যের ২০ শতাংশ হারে এবং সেই সঙ্গে অর্ধ শতাংশ হারে সারচার্জ সমেত প্রদেয়। উক্ত বাজি পরিবেষ্টিত নির্দিষ্ট স্থানে রয়াল ক্যালকাটা টার্ফ ক্লাব দ্বারা অনুষ্ঠিত হয় এবং উক্ত ক্লাব মারফত সংশ্লিষ্ট কর সরকারি কোষাগারে জমা পড়ে। আন্তঃরাজ্য ঘোড়দৌড়ের ক্ষেত্রে এই করের হার দশ শতাংশ এবং কোনও সারচার্জ নেই।

ঘোড়দৌড় ক্লাবের স্টুয়ার্ডগণ ঘোড়দৌড়ের উপর বাজির মোট অর্থের বিশদ বিবরণ এবং এই বাজির উপর প্রদেয় করের চার্টার্ড অ্যাকাউন্টেন্ট দ্বারা পরীক্ষিত হিসাব সরকারের নিকট পেশ করেন।

উক্ত পদ্ধতি অনুসারে প্রতিটি ঘোড়দৌড় অনুষ্ঠান সমাপ্তির এক মাসের মধ্যে প্রদেয় কর সরকারি খাতে জমা দিতে হয়।

**বারাসাত ২নং ব্লকে আর পি পি ও এস ই পি প্রকল্প মঞ্জুর**

**৩১৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৮৬৮।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪-পরগনার বারাসাত ২ নং ব্লকে (১) ১৯৭২ সালের এপ্রিল মাস হইতে ১৯৭৭ সালের জুন মাস পর্যন্ত ও (২) ১৯৭৭ সালের জুলাই হইতে ১৯৭৯ সালের জানুয়ারি মাস পর্যন্ত কতগুলি ও কি কি আর পি পি অ্যান্ড এস ই পি প্রকল্প মঞ্জুরীকৃত হইয়াছে ;

(খ) উক্ত স্কীমগুলির কাজ কতদূর অগ্রসর হইয়াছে ;

(গ) ১৯৭৮-৭৯ সালের বাজেটে উক্ত স্কীমগুলির জন্য কত টাকা মঞ্জুরীকৃত হইয়াছে ;

(ঘ) ইহা কি সত্য যে, উক্ত দেগঙ্গা কেন্দ্রের এম. এল. এ. মোট ৬টি স্কীম মঞ্জুর করার জন্য সুপারিশ করিয়াছিলেন ;

(ঙ) সত্য হইলে, তন্মধ্যে কতগুলি প্রকল্পের ভেটিং এখনও হয় নাই ; এবং

(চ) ঐ প্রশ্নগুলির ভেটিং না হওয়ার কারণ কি?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) (১) আর. পি. পি.—১৯৭৫-৭৬ সালে চারটি এবং ১৯৭৬-৭৭ সালে তিনটি প্রকল্প মঞ্জুরীকৃত হয়েছে।

এস. ই. পি.—১৯৭৪-৭৫ সালে একটি ও ১৯৭৫-৭৬ সালে দু'টি প্রকল্প মঞ্জুরীকৃত হয়েছে।

(২) ১৯৭৭ সালের এপ্রিল মাস থেকে এস. ই. পি. এবং আর. পি. পি. একত্র করে আর ডব্লু পি. কর্মসূচি গৃহীত হয় এবং এস. ই. পি./ আর পি. পি.-র ভিন্ন সত্তা লোপ

পায়। এই আর ডব্লু পি.-র কর্মসূচি অনুযায়ী ১৯৭৭-৭৮ সালে ২টি প্রকল্প মঞ্জুরীকৃত হয়। ১৯৭৮-৭৯ সাল থেকে আর ডব্লু. পি. প্রকল্পের মনোনয়ন, অনুমোদন এবং রূপায়ণের দায়িত্ব সম্পূর্ণভাবে গ্রাম পঞ্চায়েতের উপর ন্যস্ত হয়েছে এবং এই উদ্দেশ্যে প্রতিটি গ্রাম পঞ্চায়েতকে নগদে ২৫,০০০ টাকা অনুদান দেওয়া হয়েছে। এ ছাড়া প্রতিটি গ্রাম পঞ্চায়েতের প্রাপ্য ২৫,৫০০ কেজি গমের মধ্যে ১৫,৩২১ কেজি গম ইতিমধ্যেই দেওয়া হয়েছে।

১৯৭২-৭৩ হইতে ১৯৭৭-৭৮ পর্যন্ত এস. ই. পি./আর পি. পি. এবং তৎপরে আর. ডব্লু. পি. কর্মসূচিতে যে সমস্ত প্রকল্প বারাসাত ২নং ব্লকে মঞ্জুরীকৃত হয়েছে তার একটি তালিকাপত্র এর সঙ্গে সংলগ্ন করা হল।

(খ) মঞ্জুরীকৃত তিনটি এস. ই. পি. প্রকল্পের কাজ সম্পূর্ণ হয়েছে। আর. পি. পি. প্রকল্পে ১৯৭৫-৭৬ সালে পাকদা কয়েম্বাটর প্রকল্পের কাজ ব্যতীত অন্য ৩টির কাজ সম্পূর্ণ হয়েছে। বাকি প্রকল্পগুলির কাজ চলছে এবং আশা করা যায় যে ১৫ই এপ্রিলের মধ্যে সমস্ত কাজ সম্পন্ন হবে।

(গ) ১৯৭৮-৭৯ সালে আর. পি. পি. প্রকল্পের জন্য মোট ১,৪৫,৮৪৯ টাকা ও আর. ডব্লু . পি. প্রকল্পের জন্য মোট ১,৫৬,৭৯৩ টাকা মঞ্জুরীকৃত হয়েছে।

(ঘ) হ্যাঁ, ইহা সত্য।

(ঙ) ছয়টি প্রকল্পের মধ্যে একটিরও ভেটিং হয় নি।

(চ) ১৯৭৭-৭৮ সালে ঐ ব্লকের জন্য মোট ৩,০০,০০০ টাকা ব্যয় বরাদ্দ ধার্য করা হয়েছিল। উক্ত ছয়টি প্রকল্পের অনুমোদনের সুপারিশ আসার আগেই দুইটি প্রকল্প মোট ৩,৭৭,৬৪৩ টাকা ব্যয়বরাদ্দের ভিত্তিতে মঞ্জুরীকৃত হয়েছিল। কাজেকাজেই উক্ত ছয়টি প্রকল্পের কোনওটিই ভেটিং করানো সম্ভব হয় নি।

*Statement referred to in reply to clause (Ka) of unstarred question No. 317 (admitted question No. 969)*

| প্রকল্পের নাম | সরকারি আদেশনামা নং এবং তারিখ (টাকা) | মঞ্জুরীকৃত অর্থের মোট পরিমাণ |
|---|---|---|
| আর. পি. পি.—১৯৭৫-৭৬ | | |
| ১। খেন্দি-কোটালি খানা পুনঃখনন প্রকল্প | ১৯\|৩৭ এস—১৫\|৭৫ তাং ৯-১-৭৬ | ১৪,৭৬৮ |
| ২। নয়া পাল খাল পুনঃখনন প্রকল্প | ৩১২০\|৭ এস—১৫\|৭৫ তাং ৯-১-৭৬ | ৯৮,৭৫৪ |
| ৩। পাকথা-কায়ম্বটর হইতে রাস্তা উন্নয়ন প্রকল্প | ১\|৩ এস—১৫\|৭৫ তাং ৯-১-৭৬ | ২,২৬,৮৫৭ |

| | | |
|---|---|---|
| ৪। গ্রামীণ কুটির নির্মাণ | ৩৭৭২/৭ এস—১৫/৭৫ তাং ২৫-৩-৭৬ | ৭,৫০০ |
| আর. পি. পি.—১৯৭৬-৭৭ | | |
| ১। সরদারহাটি কালিবাড়ি হইতে রাস্তায় উন্নয়ন প্রকল্প | ৯০৫৩/৭ এস—৬/৭৬ তাং ১৬-৯-৭৬ | ৪৬,৮৭০ |
| ২। চাঁদপুর গ্রামীণ রাস্তা উন্নয়ন প্রকল্প | ১০১৬০/৭ এস—১৪/৭৬ তাং ২৯-১০-৭৬ | ১,৩৪,৪৩৫ |
| ৩। পাকদা-কায়স্থটর হইতে রাস্তা উন্নয়ন প্রকল্প (দ্বিতীয় দফা) | ১১৬/৭ এস—১৫/৭৫ | ১,৭৭,৪১৩ |
| এস. ই. পি.—১৯৭৪-৭৫ | | |
| ১। তেলিয়াঘাট হইতে পাসকমল রাজেশ্বরপুর রাস্তা উন্নয়ন প্রকল্প | ১৮৩/১৩ এস—১০/৭৫ তাং ১১-১-৭৫ | ১,০০,৮৬৭ |
| এস. ই. পি.—১৯৭৫-৭৬ | | |
| ১। টোনা বেলিয়াঘাটা রেলস্টেশন রাস্তা এবং কোলেমত পুকুরিয়া গ্রামের রামেশ্বরপুর রাস্তা উন্নয়ন প্রকল্প | ৭০০৩/১৩ এস—১৪/৭৫ তাং ২৩-১০-৭৫ | ৬১,৮১১ |
| ২। ভূমি শ্রমিকদের জন্য কুটির নির্মাণ প্রকল্প | ৩৬০১/১৩ এস—৭/৭৬ তাং ২২-৩-৭৫ | ১২,৫০০ |
| আর. ডবলিউ. পি.—১৯৭৭-৭৮ | | |
| ১। কায়স্যা হইতে গোবিন্দপুর রাস্তা উন্নয়ন প্রকল্প | ৬৫২/১৩ এস—৭৫/৭৭ তাং ২৪-১-৭৮ | ১,৮৯,৭২২ |
| ২। দাড়িওয়াল হইতে বাঁশপোল রাস্তার উন্নয়ন প্রকল্প | ” | ১,৮৭,৯২১ |

### এম. এ. পাশ শিক্ষকদের বেতন স্কেলে বৈষম্য

**৩১৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৮৭৭।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ইহা কি সত্য যে, চাকুরিরত অবস্থায় যেসব শিক্ষক ১৯৭২ সালের পাঠ্যক্রমে এম. এ. পাশ করেছেন, তারাই শুধু এম. এ.-র স্কেল পাবেন। কিন্তু একই পাঠ্যক্রমে এম. এ. পাশ ক'রে যারা পরে শিক্ষকতায় ঢুকেছেন তারা ঐ স্কেল পাবেন না?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** না।

পায়। এই আর ডব্লু পি.-র কর্মসূচি অনুযায়ী ১৯৭৭-৭৮ সালে ২টি প্রকল্প মঞ্জুরীকৃত হয়। ১৯৭৮-৭৯ সাল থেকে আর ডব্লু. পি. প্রকল্পের মনোনয়ন, অনুমোদন এবং রূপায়ণের দায়িত্ব সম্পূর্ণভাবে গ্রাম পঞ্চায়েতের উপর ন্যস্ত হয়েছে এবং এই উদ্দেশ্যে প্রতিটি গ্রাম পঞ্চায়েতকে নগদে ২৫,০০০ টাকা অনুদান দেওয়া হয়েছে। এ ছাড়া প্রতিটি গ্রাম পঞ্চায়েতের প্রাপ্য ২৫,৫০০ কেজি গমের মধ্যে ১৫,৩২১ কেজি গম ইতিমধ্যেই দেওয়া হয়েছে।

১৯৭২-৭৩ হইতে ১৯৭৭-৭৮ পর্যন্ত এস. ই. পি./আর পি. পি. এবং তৎপরে আর. ডব্লু. পি. কর্মসূচিতে যে সমস্ত প্রকল্প বারাসাত ২নং ব্লকে মঞ্জুরীকৃত হয়েছে তার একটি তালিকাপত্র এর সঙ্গে সংলগ্ন করা হল।

(খ) মঞ্জুরীকৃত তিনটি এস. ই. পি. প্রকল্পের কাজ সম্পূর্ণ হয়েছে। আর. পি. পি. প্রকল্পে ১৯৭৫-৭৬ সালে পাকদা কয়েম্বাটর প্রকল্পের কাজ ব্যতীত অন্য ৩টির কাজ সম্পূর্ণ হয়েছে। বাকি প্রকল্পগুলির কাজ চলছে এবং আশা করা যায় যে ১৫ই এপ্রিলের মধ্যে সমস্ত কাজ সম্পন্ন হবে।

(গ) ১৯৭৮-৭৯ সালে আর. পি. পি. প্রকল্পের জন্য মোট ১,৪৫,৮৪৯ টাকা ও আর. ডব্লু . পি. প্রকল্পের জন্য মোট ১,৫৬,৭৯৩ টাকা মঞ্জুরীকৃত হয়েছে।

(ঘ) হ্যাঁ, ইহা সত্য।

(ঙ) ছয়টি প্রকল্পের মধ্যে একটিরও ভেটিং হয় নি।

(চ) ১৯৭৭-৭৮ সালে ঐ ব্লকের জন্য মোট ৩,০০,০০০ টাকা ব্যয় বরাদ্দ ধার্য করা হয়েছিল। উক্ত ছয়টি প্রকল্পের অনুমোদনের সুপারিশ আসার আগেই দুইটি প্রকল্প মোট ৩,৭৭,৬৪৩ টাকা ব্যয়বরাদ্দের ভিত্তিতে মঞ্জুরীকৃত হয়েছিল। কাজেকাজেই উক্ত ছয়টি প্রকল্পের কোনওটিই ভেটিং করানো সম্ভব হয় নি।

*Statement referred to in reply to clause (Ka) of unstarred question No. 317 (admitted question No. 969)*

| প্রকল্পের নাম | সরকারি আদেশনামা নং এবং তারিখ (টাকা) | মঞ্জুরীকৃত অর্থের মোট পরিমাণ |
|---|---|---|
| আর. পি. পি.—১৯৭৫-৭৬ | | |
| ১। খেন্দি-কোটালি খানা পুনঃখনন প্রকল্প | ১৯/৩৭ এস—১৫/৭৫ তাং ৯-১-৭৬ | ১৪,৭৬৮ |
| ২। নয়া পাল খাল পুনঃখনন প্রকল্প | ৩১২০/৭ এস—১৫/৭৫ তাং ৯-১-৭৬ | ৯৮,৭৫৪ |
| ৩। পাকথা-কায়ম্বটর হইতে রাস্তা উন্নয়ন প্রকল্প | ১/৩ এস—১৫/৭৫ তাং ৯-১-৭৬ | ২,২৬,৮৫৭ |

(খ) ১৯৭৪ সালের জানুয়ারি মাস হইতে ১৯৭৮ সালের ডিসেম্বর মাস পর্যন্ত উক্ত ডাকবাংলোগুলির রক্ষণাবেক্ষণ বা মেরামত বাবদ সরকার কর্তৃক কত টাকা ব্যয় করা হইয়াছে?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) একশো সাতচল্লিশটি।

(খ) সরকার কর্তৃক কোনও টাকা ব্যয় করা হয় নাই। জিলা পরিষদগুলি মোট ৬,৮৭,১৩০.৫৭ টাকা ব্যয় করিয়াছেন।

**গ্রামাঞ্চলে গৃহহীন ব্যক্তিদের সরকার কর্তৃক জমি প্রদান**

৩২২। (অনুমোদিত প্রশ্ন নং ৯০৯।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৭২ সাল হইতে ১৯৭৮ সালের জুন মাস পর্যন্ত গ্রামাঞ্চলে কতজন গৃহহীন ব্যক্তিকে গৃহনির্মাণের জন্য সরকার কর্তৃক জমি দেওয়া হইয়াছিল?

**পঞ্চায়েত ও সমষ্টি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** ২৮২,৯৬১ জন গৃহহীন ব্যক্তিকে।

**গোসাবায় পানীয় জল সরবরাহের জন্য গভীর নলকূপ খনন**

৩২৩। (অনুমোদিত প্রশ্ন নং ৯২৭।) **শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ২৪ পরগনার গোসাবায় পানীয় জলসরবরাহ করবার জন্য একটি গভীর নলকূপ খননের পরিকল্পনা গৃহীত হইয়াছে ; এবং

(খ) সত্য হইলে, কবে নাগাদ উক্ত কাজ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ইদানিং কালে এই এলাকায় ৩টি ১১/২" ব্যাসবিশিষ্ট নলকূপ খনন করা হয়েছে। এছাড়া এই অঞ্চলের জন্য গভীর নলকূপ বিশিষ্ট একটি নলবাহিত পানীয় জলসরবরাহ প্রকল্প রচনা করা হচ্ছে।

(গ) প্রকল্পটি রচিত ও অনুমোদিত হবার পরই কেবল কাজ শুরু করার সময় সম্বন্ধে সঠিকভাবে বলা যাবে।

**রামপুরহাটে বাস ধর্মঘট**

৩২৪। (অনুমোদিত প্রশ্ন নং ৯৭২।) **শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** স্বারাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য, গত ২৫এ জানুয়ারি এবং ২৮এ জানুয়ারি হইতে ১লা ফেব্রুয়ারি পর্যন্ত রামপুরহাটে বাস ধর্মঘট হইয়াছিল ; এবং

(খ) সত্য হইলে, ইহার কারণ কি?

**স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ, তবে ২৫এ জানুয়ারি মাত্র কয়েক ঘণ্টা রামপুরহাটে অধিকাংশ রুটে বাস চলে নাই।

(খ) উক্ত ধর্মঘটের কারণ বাসকর্মীদের সহিত যাত্রীদের এক অংশের সংঘর্ষ।

**স্নাতকস্তরের ছাত্রছাত্রীদের ঋণ বৃত্তি প্রদানে বিলম্ব**

৩২৫। (অনুমোদিত প্রশ্ন নং ৯৭৮।) **শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, স্নাতকস্তরের ছাত্রছাত্রীদের ১৯৭৬ শিক্ষাবর্ষের বিদ্যার্থ বৃত্তি ঋণ (লোন স্কলারশিপ) এখনও পর্যন্ত দেওয়া হয় নাই ;

(খ) সত্য হইলে, এ ঋণ প্রদানে বিলম্বিত হওয়ার কারণ কি ; এবং

(গ) উক্ত ঋণ ব্যবস্থা ত্বরান্বিত করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) স্নাতকস্তরের ছাত্রছাত্রীদের ১৯৭৬ শিক্ষা বর্ষের বিদ্যার্থ বৃত্তি ঋণ (লোন স্কলারশিপ) যথা সময়েই দেওয়া হইয়াছে। এখন কোনও কেস অসমাপ্ত নাই।

(খ) ও (গ) প্রশ্ন উঠে না।

**কলকাতা কর্পোরেশেনে কর্মচারী নিয়োগ**

৩২৬। (অনুমোদিত প্রশ্ন নং ৯৯৭।) **শ্রী সন্দীপ দাস ঃ** স্থানীয় প্রশাসন ও শহর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান সরকার ক্ষমতাসীন হওয়ার পর কলকাতা কর্পোরেশনে কতজন নতুন কর্মচারী নিয়োগ করা হয়েছে ; এবং

(খ) উক্ত নিয়োগগুলির ক্ষেত্রে কি পদ্ধতি গ্রহণ করা হয়?

**স্থানীয় প্রশাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১,১৫৮ জন।

(খ) বিভিন্ন পদে নিয়োগের জন্য পৌর আইন অনুযায়ী বিধিবদ্ধ নিয়োগ বিধি অনুসরণ করা হয়।

**চৌকিদার ও দফাদারদের অনিয়মিত বেতন**

৩২৭। (অনুমোদিত প্রশ্ন নং ১০০০।) **শ্রী সন্দীপ দাস ঃ** পঞ্চায়েত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বহু চৌকিদার এবং দফাদারেরা ঠিকমতো বেতন পাচ্ছেন না ব'লে এ রকম কোনও অভিযোগ সরকারের নিকট আছে কি ; এবং

(খ) থাকিলে, সরকার সে সম্পর্কে কি ব্যবস্থা অবলম্বন করছেন?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**১৯৭৮-৭৯ সালে প্রাথমিক বিদ্যালয় স্থাপনের আবেদন**

৩২৮। (অনুমোদিত প্রশ্ন নং ১০০২।) **শ্রী সন্দীপ দাস ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৭৮-৭৯ সালে পশ্চিমবাঙ্গলায় কতগুলি প্রাথমিক বিদ্যালয় স্থাপনের জন্য আবেদনপত্র (১) মঞ্জুর করা হয়েছে, (২) এখনও বিবেচনাধীন অবস্থায় আছে, ও (৩) বাতিল করা হয়েছে?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** বর্তমান সরকারি নীতি অনুযায়ী প্রাথমিক বিদ্যালয় স্থাপনের জন্য কোনও আবেদনপত্র গ্রহণ করা হয় না। গ্রামাঞ্চলে যেখানে প্রাথমিক বিদ্যালয় স্থাপন প্রয়োজনীয় বলিয়া অনুভূত হয় জেলা স্কুল বোর্ডের উদ্যোগে সেই স্থানে প্রাথমিক বিদ্যালয় স্থাপন করা হয়। বিদ্যালয় স্থাপন করিবার সময় বিদ্যালয়বিহীন গ্রামের অনুমোদিত তালিকা হইতে বাছাই করিয়া অগ্রাধিকারের ভিত্তিতে জেলাবোর্ড সেইসব গ্রামে বিদ্যালয় স্থাপন করেন।

**রাজ্য সরকারের বিরুদ্ধে জমি সংক্রান্ত মামলা**

৩২৯। (অনুমোদিত প্রশ্ন নং ১০০৫।) **শ্রী বলাই বন্দ্যোপাধ্যায় ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জমি সংক্রান্ত বিষয়ে হাইকোর্টে রাজ্য সরকারের বিরুদ্ধে বর্তমানে কতগুলি মামলা চলছে ; এবং

(খ) এই মামলাগুলির দ্রুত নিষ্পত্তির জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) কলকাতা হাইকোর্টে ৩১এ ডিসেম্বর, ১৯৭৮ তারিখ পর্যন্ত রাজ্য সরকারের বিরুদ্ধে জমি সংক্রান্ত ৯,৯৩৯টি রিট্ দরখাস্ত বিচারাধীন ছিল।

(খ) সরকার পক্ষের সকল আইনজীবীকেই কলকাতা হাইকোর্টে বিচারাধীন রাজ্য সরকারের বিরুদ্ধে দায়েরিকৃত জমি সংক্রান্ত মামলাগুলির সত্বর নিষ্পত্তির জন্য সকল প্রকার ব্যবস্থা গ্রহণের নির্দেশ দেওয়া হইয়াছে।

**কলকাতা বিশ্ববিদ্যালয়ে ১৩ই ফেব্রুয়ারি, ১৯৭৯ তারিখে ছাত্রসংঘর্ষ**

৩৩০। (অনুমোদিত প্রশ্ন নং ১১১২।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বি. এ., বি. এস. সি. পরীক্ষার অসম্পূর্ণ ফল প্রকাশের দাবিতে কলকাতা বিশ্ববিদ্যালয়ে গত ১৩ই ফেব্রুয়ারি, ১৯৭৯ তারিখে যে ছাত্র সংঘর্ষ হয় তাতে কতজন ছাত্র আহত হয়েছেন ;

(খ) বিশ্ববিদ্যালয়ের কি কি ও কত মূল্যের আসবাবপত্র ভাঙ্গচুর হয়েছে ; এবং

(গ) সরকার ঐ ব্যাপারে কি ব্যবস্থা নিয়েছেন?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) সরকার বা বিশ্ববিদ্যালয়ের নিকট ছাত্র আহত হওয়ার বিষয়ে কোনও তথ্য নাই।

(খ) দুইটি টাইপ মেশিন, তিনটি টেবিল, কতকগুলি চেয়ার ও জানালার শার্সি ভগ্ন হয়। আনুমানিক ১০,০০০ হাজার টাকার মূল্যের আসবাবপত্র নষ্ট হয়েছে। তাহা ছাড়া বিশ্ববিদ্যালয়ের কর্মী আহত হন।

(গ) এ বিষয়ে কোনও ব্যবস্থা গ্রহণের অনুরোধ বিশ্ববিদ্যালয়ের নিকট হইতে পাওয়া যায় নাই।

**প্রডাকশন-কাম-এক্সপ্লোরেটরি স্কীম-এ হুগলি জেলার অর্ধসমাপ্ত গভীর নলকূপ**

**৩৩১**। (অনুমোদিত প্রশ্ন নং ১০১৪।) **শ্রী বলাই বন্দ্যোপাধ্যায় ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কেন্দ্রীয় সরকারের প্রডাকশন-কাম-এক্সপ্লোরেটরি স্কীম-এ হুগলি জিলায় ১১টি গভীর নলকূপ অর্ধসমাপ্ত অবস্থায় পড়ে আছে, এরূপ কোনও তথ্য সরকারের আছে কিনা ;

(খ) ইহা কি সত্য যে, উক্ত গভীর নলকূপগুলি স্টেট ওয়াটার বোর্ড কৃষি বিভাগকে হস্তান্তর করা সত্ত্বেও কৃষি বিভাগ সেগুলি গ্রহণ করেন নি ; এবং

(গ) সত্য হ'লে, উক্ত গভীর নলকূপগুলি গ্রহণ ও চালু করার বিষয়ে কৃষি বিভাগের কোনও পরিকল্পনা আছে কিনা এবং থাকিলে কতদিনের মধ্যে এই পরিকল্পনা কার্যকর করা হইবে?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) কেন্দ্রীয় সরকারের উদ্যোগে প্রবর্তিত রাজ্য সরকারের এই প্রকল্পের অধীনে হুগলি জেলায় খনন করা মোট এগারোটি নলকূপের মধ্যে পাঁচটির কাজ সমাপ্ত হইয়া গিয়াছে। বাকি ছয়টিতে জলস্তরের জলধারণের ও নিষ্কাশনের পরিমাপ সম্পর্কিত পরীক্ষা (অ্যাকুইফার পারফরম্যান্স টেস্ট) এখনও সমাপ্ত হয় নাই।

(খ) রাজ্য জল পর্ষদ তাহাদের হুগলি জেলায় খনন করা ৫টি নলকূপের হস্তান্তরের প্রস্তাব দিয়াছেন। প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

(গ) যে নলকূপগুলির হস্তান্তরের প্রস্তাব পাওয়া গিয়াছে সেগুলির গ্রহণ ও পরিচালন সম্পর্কিত নীতি বর্তমানে সরকারের বিবেচনাধীন আছে। যথাসম্ভব সত্ত্বর সিদ্ধান্ত গ্রহণ করা হইবে।

**সার বন্টনে দুর্নীতি**

**৩৩২**। (অনুমোদিত প্রশ্ন নং ১০১৫।) **শ্রী বলাই বন্দ্যোপাধ্যায় ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সার বণ্টন সম্পর্কে দুর্নীতির কোনও অভিযোগ রাজ্য সরকারের নিকট আছে কিনা ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে এই দুর্নীতি দুর করার জন্য এবং সারের সুষ্ঠু বণ্টনের জন্য রাজ্য সরকার কি কি ব্যবস্থা নিয়াছেন অথবা নেবার পরিকল্পনা করেছেন?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) কিছু কিছু সার ব্যবসায়ী এবং সার সরবরাহকারির সম্পর্কে দুর্নীতির কিছু অভিযোগ সম্পর্কে রাজ্য সরকার অবগত আছেন।

(খ) এই দুর্নীতি দূর করার জন্য রাজ্য সরকার অধীন তদারকি সংস্থাটিকে জোরদার করা হয়েছে এবং সারের দোকানগুলিতে ঘন ঘন অনুসন্ধান করার ব্যবস্থা লওয়া হইয়াছে। ইহাতে পরিস্থিতির যথেষ্ট পরিমাণে উন্নতি হইয়াছে। কোনও কোনও ক্ষেত্রে অভিযুক্ত সার ব্যবসায়ীর লাইসেন্স বাতিল করা হয়েছে। চাহিদা অনুযায়ী সার সরবরাহ যাতে ঠিকমতো হয় তার জন্য রাজ্যসরকার সব সময় কেন্দ্রীয় সরকারের সাথে যোগাযোগ রেখে চলেছেন।

**ক্ষতিগ্রস্ত আলুচাষী**

৩৩৩। (অনুমোদিত প্রশ্ন নং ১০১৬।) **শ্রী বলাই বন্দ্যোপাধ্যায় ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, আলুর দর হঠাৎ পড়িয়া যাওয়ার ফলে আলুচাষীরা ক্ষতিগ্রস্ত হচ্ছেন ;

(খ) অবগত থাকলে কৃষকরা যাতে আলুর লাভজনক মূল্য পান তার জন্য সরকার কি ব্যবস্থা নিয়েছেন অথবা নেবেন ; এবং

(গ) আলুর বর্তমান মূল্য সম্পর্কে সরকারের কাছে কোনও তথ্য আছে কি?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) বর্তমান বাজারে কৃষক যাতে সব আলু বিক্রি করতে বাধ্য না হন এবং উৎপাদিত পণ্যের একটা অংশ যাতে হিমঘরে রাখতে পারেন তজ্জন্য হিমঘর মালিকের সাথে ব্যবস্থা করা হইয়াছে যে ৭ই মার্চ পর্যন্ত ক্ষুদ্র ও প্রান্তিক চাষীরা ১০ কুইন্ট্যাল পরিমাণ আলু হিমঘরে রাখতে পারবেন। ৭ই মার্চের পর ২০এ মার্চ পর্যন্ত সকল শ্রেণীর আলুচাষী যে কোনও পরিমাণ আলু হিমঘরে রাখতে পারবেন। ২০এ মার্চের পর হিমঘরে যদি জায়গা থাকে তাহলে আলুব্যবসায়িরা পশ্চিমবঙ্গে উৎপাদিত আলু হিমঘরে রাখতে পারবেন—এই মর্মে হিমঘরগুলির মালিকদের নির্দেশ দিতে ৭ই মার্চ, ১৯৭৯ তারিখে কৃষি বিপণন শাখাকে নির্দেশ দিয়েছি। এছাড়া আলুচাষীকে প্রাইস সাপোর্ট দেবার জন্য সরকারি সিদ্ধান্ত অনুযায়ী কুইন্ট্যাল প্রতি ৫০.০০ টাকা দরে অ্যাগ্রো-ইন্ডাস্ট্রিজ কর্পোরেশন এবং কো-অপারেটিভ মার্কেটিং ফেডারেশন সমবায় সমিতির মাধ্যমে চাষীর কাছ থেকে আলু কেনা শুরু করেছে।

(গ) আলুর অধুনান্তিন কয়েকদিনের বাজার দর সমন্বিত একটি বিবরণী দেওয়া হইল।

Statement referred to in reply to clause (ga) of unstarred question No. 333 (Admitted question No. 1016)

Wholesale price of potato per quintal

| Date | Katwa | Burdwan | Memari | Sheora-phully | Calcutta |
|---|---|---|---|---|---|
| (1) | (2) | (3) | (4) | (5) | (6) |
| | Rs. | Rs. | Rs. | Rs. | Rs. |
| 1-3-79 .. .. | 45.00 | 45.00 | 40.00 | 42.50 | 50.00 |
| 2-3-79 .. .. | 45.00 | 45.00 | 40.00 | 42.50 | 50.00 |
| 3-3-79 .. .. | 45.00 | 45.00 | 40.00 | 45.50 | 52.00 |
| 4-3-79 .. .. | | | Sunday | | |
| 5-3-79 .. .. | 45.00 | 45.00 | 45.00 | 45.50 | 52.00 |
| 6-3-79 .. .. | 45.00 | 50.00 | 45.00 | 47.50 | 52.00 |
| 7-3-79 .. .. | 45.00 | 50.00 | 45.00 | 50.00 | 52.00 |
| 8-3-79 .. .. | 46.25 | 50.00 | 40.00 | 50.00 | 52.00 |
| 9-3-79 .. .. | 47.00 | 45.00 | 40.00 | 50.00 | 52.00 |
| 10-3-79 .. .. | 47.00 | 45.00 | 40.00 | 50.00 | 55.00 |
| 11-3-79 .. .. | | | Sunday | | |
| 12-3-79 .. .. | 47.00 | 45.00 | 40.00 | 47.50 | 55.00 |
| 13-3-79 .. .. | | | Holiday | | |
| 14-3-79 .. .. | 47.00 | 45.00 | 40.00 | 47.50 | 52.50 |
| 15-3-79 .. .. | 47.00 | 42.50 | 37.50 | 47.50 | 52.50 |
| 16-3-79 .. .. | 47.00 | 42.50 | 40.00 | 45.00 | 52.50 |
| 17-3-79 .. .. | 47.00 | 42.00 | 40.00 | 45.50 | 50.00 |
| 18-3-79 .. .. | | | Sunday | | |
| 19-3-79 .. .. | 47.00 | 45.00 | 40.00 | 42.50 | 47.50 |
| 20-3-79 .. .. | 47.00 | 45.00 | 40.00 | 42.50 | 50.00 |
| 21-3-79 .. .. | 45.00 | 45.00 | 40.00 | 42.50 | 50.00 |
| 22-3-79 .. .. | 47.00 | 45.00 | 40.00 | 42.50 | 47.50 |
| 23-3-79 .. .. | 47.00 | 45.00 | 40.00 | 42.50 | 47.50 |
| 24-3-79 .. .. | .. | .. | .. | 41.25 | 47.50 |

**নদীয়া জেলায় মাধ্যমিক স্কুলকে উচ্চ মাধ্যমিক স্কুলে উন্নীতকরণ**

৩৩৪। (অনুমোদিত প্রশ্ন নং ১০৩৫।) **শ্রী দেবশরণ ঘোষ ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নদীয়া জেলায় কোনও মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত করার সরকারি অনুমোদন দেওয়া হইয়াছে কি ; এবং

(খ) হইয়া থাকিলে, কোন কোন বিদ্যালয়কে (সার্কেলওয়ারি) অনুমোদন দেওয়া হইয়াছে?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদ অনুমোদন দিয়াছেন।

(খ) অনুমোদিত বিদ্যালয়সমূহের তালিকা নিম্নে প্রদত্ত হইল ঃ

১। বড় আন্দুলিয়া হাইস্কুল
২। বেথুয়ায়ারি জে. সি. এস. হাইস্কুল
৩। ধুবুলিয়া দেশবন্ধু হাইস্কুল
৪। হাটচাপড়া কিং এডওয়ার্ড হাইস্কুল
৫। জামশেরপুর বি. এন. হাইস্কুল
৬। কৃষ্ণনগর দেবনাথ হাইস্কুল
৭। কৃষ্ণনগর হাইস্কুল
৮। মাঝদিয়া রেলবাজার হাইস্কুল
৯। মতিয়রি আর. পি. সেন মেমোরিয়াল হাইস্কুল
১০। মিরা হাইস্কুল
১১। মুরাগাছা হাইস্কুল
১২। নবদ্বীপ বকুলতলা হাইস্কুল
১৩। নবদ্বীপ হিন্দু হাইস্কুল
১৪। নবদ্বীপ তারাসুন্দরি গার্লস হাইস্কুল
১৫। তেহট্ট হাইস্কুল
১৬। বগুলা হাইস্কুল
১৭। বাহিরগাছি হাইস্কুল
১৮। বীরনগর হাইস্কুল
১৯। পরিঘাটা উমাদাস মেমোরিয়াল হাইস্কুল
২০। রাজারমাঠ আর. কে. এ. হাইস্কুল
২১। রানাঘাট ব্রজবালা গার্লস হাইস্কুল

২২। রানাঘাট লালগোপাল হাইস্কুল

২৩। তাহেরপুর নেতাজী হাইস্কুল

২৪। করিমপুর জগন্নাথ হাইস্কুল

২৫। নাসরা হাইস্কুল

২৬। নিমতলা রংমেপুর হাইস্কুল

২৭। লাকুরিয়া হাইস্কুল

২৮। বীরনগর হাইস্কুল

২৯। শীকারপুর হাইস্কুল

৩০। শক্তিনগর হাইস্কুল

৩১। চন্দননগর আর. ডি. পি. ইনস্টিটিউশন

৩২। দেবগ্রাম এম এ বিদ্যাপীঠ

৩৩। কবি বিজয়লাল শিক্ষণ মহাবিদ্যালয়

৩৪। পলাসীপাড়া এম জি এস বিদ্যাপীঠ

৩৫। বাদকুল্লা ইউনাইটেড অ্যাকাডেমি

৩৬। বড় জাগুলি গোপাল অ্যাকাডেমি

৩৭। চাকদা বাগুজি বিদ্যামন্দির

৩৮। ফুলিয়া শিক্ষা নিকেতন

৩৯। কল্যাণী পান্নালাল ইনস্টিটিউশন

৪০। আড়ংঘাট উপেন্দ্র মেমোরিয়াল ইনস্টিটিউশন

৪১। গায়েমপুর নেতাজী বিদ্যামন্দির

৪২। চাকদা রামলাল অ্যাকাডেমি

৪৩। বনজাগুলি রাজলক্ষ্মী কন্যা পিদ্যাপীঠ

৪৪। মদনপুর কে এ বিদ্যালয়

৪৫। বি পি সি জুনিয়ার টেকনিক্যাল স্কুল (ভকেশনাল ইউনিট)।

**সরকারি বিদ্যালয়**

১। কৃষ্ণনগর কলেজিয়েট স্কুল।

২। কৃষ্ণনগর গভঃ গার্লস স্কুল।

**তমলুক মহকুমায় বন্যাক্ষতিগ্রস্ত তাঁতশিল্পী**

৩৩৫। (অনুমোদিত প্রশ্ন নং ১০৫৮।) **শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ ক্ষুদ্র ও কুটির শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—**

(ক) তমলুক মহকুমায় বন্যায় ক্ষতিগ্রস্ত ব্লকওয়ারী তাঁতশিল্পীর পারিবারিক সংখ্যা কত ;

(খ) উক্ত ক্ষতিগ্রস্ত তাঁতীদের প্রতি তাঁতের জন্য কি পরিমাণ অনুদান দেওয়ার সিদ্ধান্ত করা হইয়াছে ;

(গ) উক্ত তাঁতীদের নিকট হইতে আবেদনপত্র গ্রহণের জন্য কোনও নির্দিষ্ট তারিখ স্থির হইয়াছে কি ; এবং

(ঘ) অনুদান দেওয়ার জন্য শেষ তারিখ ঠিক হইয়াছে কি?

**ক্ষুদ্র ও কুটির শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক)

| ব্লকের নাম | | ক্ষতিগ্রস্ত তাঁতের সংখ্যা |
|---|---|---|
| তমলুক-১ | ... | ৬,৭০৫ |
| তমলুক-২ | ... | ২,৮৪৪ |
| ময়না | ... | ৩,২২৮ |
| মহিষাদল-১ | ... | ১,০৬৪ |
| মহিষাদল-২ | ... | ৩,০১৯ |
| পাঁশকুড়া-১ | ... | ৩,০১৯ |
| পাঁশকুড়া-২ | ... | ১,৬৮০ |
| সুতাহাটা-১ | ... | ২৮৫ |
| সুতাহাটা-২ | ... | ৭০৮ |
| নন্দীগ্রাম-১ | ... | ৩৫০ |
| নন্দীগ্রাম-২ | ... | ২৩১ |
| নন্দীগ্রাম-৩ | ... | ৬১৩ |

[ বন্যায় ক্ষতিগ্রস্ত ব্লকওয়ারী তাঁতশিল্পীর পরিবারের সংখ্যা জানা নাই। ]

(খ)

| তাঁতের নাম | তাঁত সম্পূর্ণ ভাঙ্গিয়া যাইলে সে ক্ষেত্রে তাঁতপিছু অনুদানের সর্বাধিক পরিমাণ | তাঁত আংশিক ক্ষতিগ্রস্ত হইলে তাঁতপিছু অনুদানের সর্বাধিক পরিমাণ |
|---|---|---|
| | টাকা | টাকা |
| চিত্তরঞ্জন তাঁত | ১,২০০ | ২০০ |
| ফ্রেমলুম | ৮০০ | ১০০ |
| পিটলুম | ৫০০ | ১০০ |

(গ) ও (ঘ) না।

**মেদিনীপুর জেলার ক্ষতিগ্রস্ত কুটির শিল্পে সরকারি সাহায্য**

৩৩৬। (অনুমোদিত প্রশ্ন নং ১০৫৯।) **শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** কুটির ও ক্ষুদ্র শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় বন্যায় ক্ষতিগ্রস্ত কুটিরশিল্পে নিযুক্ত ব্যক্তিরা সরকারি সাহায্যের জন্য নির্দিষ্ট আবেদনপত্রের অভাবে অসুবিধাভোগ করিতেছেন এরূপ কোনও অভিযোগ সম্পর্কে সরকার অবগত আছেন কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হ'লে, সরকার এ সম্বন্ধে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**কুটির ও ক্ষুদ্রশিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**গত বন্যায় মেদিনীপুর জেলায় নতুন নলকূপ স্থাপন ও নলকূপ সংস্কার**

৩৩৭। (অনুমোদিত প্রশ্ন নং ১০৬০।) **শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত বন্যায় পানীয় জলের জন্য মেদিনীপুর জেলায় মোট কতগুলি নতুন নলকূপ স্থাপন ও কতগুলি নলকূপের সংস্কার হইয়াছে ; এবং

(খ) ব্লকওয়ারী উক্ত সংখ্যার হিসাব কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ৮৬১টি নতুন নলকূপ স্থাপন করা হয়েছে এবং ৭১৩৮টি নলকূপ মেরামত করা হয়েছে।

(খ) গত বন্যায় মেদিনীপুর জেলার কাঁথি ও মেদিনীপুর পাবলিক হেল্‌থ ইঞ্জিনিয়ারিং বিভাগে ব্লক ভিত্তিক নতুন নলকূপ স্থাপন এবং সংস্কারের হিসাব নিচে দেওয়া হ'ল—

| ক্রমিক সংখ্যা | ব্লকের নাম | স্থাপিত নলকূপের সংখ্যা | মেরামত করা নলকূপের সংখ্যা |
|---|---|---|---|
| | কাঁথি পাবলিক হেল্‌থ ইঞ্জিনিয়ারিং বিভাগ | | |
| ১। | ময়না | ৫৮ | ৩৯০ |
| ২। | পাঁশকুড়া-১ | ৫৫ | ৪৯৫ |
| ৩। | পাঁশকুড়া-২ | ৫৭ | ২০৯ |
| ৪। | তমলুক-১ | ৪০ | ১৮৫ |
| ৫। | তমলুক-২ | ৫০ | ১৪০ |
| ৬। | ভগবানপুর | ১৫ | ৫০ |
| ৭। | খেজুরী | ১২ | ৫৫ |
| ৮। | এগরা-১ | ২ | ১০৩ |

| | | | |
|---|---|---|---|
| ৯। | এগরা-২ | ৪ | ৯০ |
| ১০। | রামনগর | ২ | ৩৭ |
| ১১। | পটাশপুর | ১১ | ৫৪ |
| ১২। | মহিষাদল-১ | ১০ | ৬ |
| ১৩। | নন্দীগ্রাম-১ | ৩ | .. |
| ১৪। | নন্দীগ্রাম-২ | ৫ | .. |
| ১৫। | নন্দ্রীগ্রাম-৩ | .. | .. |
| ১৬। | কাঁথি | .. | .. |

| ক্রমিক সংখ্যা | ব্লকের নাম | স্থাপিত নলকূপের সংখ্যা | মেরামত করা নলকূপের সংখ্যা |
|---|---|---|---|
| | মেদিনীপুর পাবলিক হেল্‌থ ইঞ্জিনিয়ারিং বিভাগ | | |
| ১৭। | মেদিনীপুর সদর | ২৫ | ১১০ |
| ১৮। | খড়্গাপুর-১ | ২৯ | ১০৯ |
| ১৯। | খড়্গাপুর-২ | ৩৫ | ৩০৩ |
| ২০। | গড়বেতা-১ | ১৩ | ৯৭ |
| ২১। | গড়বেতা-২ | ৪ | ৪২ |
| ২২। | কেশপুর | ৪৬ | ৩৪৯ |
| ২৩। | দাসপুর-১ | ৭০ | ৫৩২ |
| ২৪। | দাসপুর-২ | ৮০ | ৫৭২ |
| ২৫। | ঘাটাল | ৭০ | ৬২১ |
| ২৬। | চন্দ্রকোণা-১ | ৩৬ | ১৯৪ |
| ২৭। | চন্দ্রকোণা-২ | ১৪ | ১৬৮ |
| ২৮। | ডেবরা | ৫৫ | ৫১৬ |
| ২৯। | সবং | ২ | ৫৫৭ |
| ৩০। | পিঙ্গলা | ১৩ | ৪৫৩ |
| ৩১। | মেদিনীপুর টাউন | ২৯ | ১৮ |
| ৩২। | নারায়ণগড় | ১০ | ৬৮৩ |

### বন্যায় ক্ষতিগ্রস্ত মেদিনীপুর জেলার রাস্তা

**৩৩৮**। (অনুমোদিত প্রশ্ন নং ১০৯৩।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, (১) মেদিনীপুর জেলার খড়্গপুর-কাঁথি, (২) কাঁথি-দিঘা, (৩) খড়্গপুর-কেশিয়ারী, (৪) বেলদা-দাঁতন রোডগুলি বন্যায় ক্ষতিগ্রস্ত হয়েছে ; এবং

(খ) অবগত থাকিলে,—

(১) ঐ রাস্তাগুলির সংস্কারের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে এবং

(২) ঐ রাস্তাগুলি পূর্ত বিভাগের কোন্ এক্জিকিউটিভ্ ইঞ্জিনিয়ারের অধীনে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) (১) সংস্কার কার্যের জন্য প্রয়োজনীয় মালমশলা সংগ্রহ করা হইতেছে এবং একই সঙ্গে সংস্কার কার্যও করা হইতেছে।

(২) নির্বাহী বাস্তুকার, মেদিনীপুর ভুক্তি ২নং, পোঃ খড়্গপুর, জেলা মেদিনীপুর।

### ডবলিউ বি সি এস পরীক্ষা

**৩৩৯**। (অনুমোদিত প্রশ্ন নং ১০৯৪।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৫৬ সাল থেকে ১৯৬৩ সাল পর্যন্ত এই আট বছরে ডবলিউ বি সি এস (এক্জিকিউটিভ) পরীক্ষার 'এ' গ্রুপের ফলাফলের ভিত্তিতে যাঁরা সরাসরি ডেপুটি ম্যাজিস্ট্রেট পদে নিযুক্ত হয়েছিলেন তাঁদের মধ্যে শতকরা কতজন আই এ এস এ প্রমোশন পেয়েছেন ; এবং

(খ) ঐ আট বছরে ঐ পরীক্ষার 'বি' গ্রুপের ফলাফলের ভিত্তিতে যাঁরা সরাসরি ডেপুটি সুপারিন্টেনডেন্ট অফ্ পুলিশ পদে নিযুক্ত হয়েছিলেন তাঁদের মধ্যে শতকরা কতজন আই পি এস-এ প্রমোশন পেয়েছেন?

**স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) শতকরা একজনও নয়।

(খ) শতকরা ৬৯ জন।

### সাবডেপুটি ম্যাজিস্ট্রেট্‌দের ও ডেপুটি ম্যাজিস্ট্রেটদের প্রমোশন

**৩৪০**। (অনুমোদিত প্রশ্ন নং ১০৯৫।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে,—

(১) যাঁরা সাবডেপুটি ম্যাজিস্ট্রেট পদে (এখন যাকে ডেপুটি ম্যাজিস্ট্রেট জুনিয়র স্কেল বলা হচ্ছে) নিযুক্ত হয়েছেন তাঁরা সবাই এখন মাত্র ছয় বছর এই পদে থাকার পরই ডেপুটি ম্যাজিস্ট্রেট পদে (এখন যাকে ডেপুটি ম্যাজিস্ট্রেট সিনিয়র স্কেল বলা হচ্ছে) প্রমোশন পাচ্ছেন ; অথচ

(২) যাঁরা ১লা মার্চ ১৯৭৪-এর পূর্বেকার ডিরেক্ট রিক্রুট ডেপুটি ম্যাজিস্ট্রেট তাঁরা আইনত আট বছরে আই এ এস-এ প্রমোশন পাবার অধিকারী হলেও ১৯৫৬ সাল থেকে ঐ কৃত্যকে নিযুক্ত একজন ব্যক্তিও আই ও এস কৃত্যকে প্রমোশন পান নি ; এবং

(খ) সত্য হইলে, শেষোক্ত ক্ষেত্রে সরকার কোনও প্রতিবিধানের কথা চিন্তা করেছেন কি?

**স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) (১) বস্তুত সাবডেপুটি ম্যাজিস্ট্রেট নামে কোনও পদ বর্তমানে নাই। বিগত ১লা মার্চ, ১৯৭৪ হইতে ডবলিউ বি জে সি ও ডবলিউ বি সি সে (একসিকিউটিভ) এই কৃত্যক দুইটি সম্মিলিত করিয়া ডবলিউ বি সি এস (একসিকিউটিভ) নামে একটি সংযুক্ত কৃত্যক গঠিত হইয়াছে। উক্ত সংযুক্ত কৃত্যকে সকলেই ডেপুটি ম্যাজিস্ট্রেট। উহাতে একটি জুনিয়র স্কেল ও একটি সিনিয়র স্কেল আছে। জুনিয়ার স্কেলে নিযুক্ত ডেপুটি ম্যাজিস্ট্রেটরা ছয় বৎসর চাকুরির পর সিনিয়র স্কেলে উন্নীত হইতে পারেন।

(২) ডেপুটি কালেক্টর হিসাবে আট বৎসরের চাকুরি প্রমোশন তালিকাতে সিলেক্ট লিস্ট অন্তর্ভুক্তির উদ্দেশ্যে বিবেচিত হইবার জন্য নির্ধারিত যোগ্যতাবলীর অন্যতম। উক্ত যোগ্যতা থাকিলেও প্রশ্নের (খ) অংশের উত্তরে বর্ণিত কারণে সকলেই সিলেক্ট লিস্ট-এ অন্তর্ভুক্ত হইবার জন্য বিবেচিত হন না।

(খ) ডবলিউ বি সি এস (এক্সিকিউটিভ) ও অন্যান্য রাজ্য কৃত্যক হইতে আই এ এস-এ প্রমোশন কোটা ৩৩ শতাংশ এই প্রমোশন-এর বিষয়টি ভারত সরকার কৃত আই এ এস (রিক্রুটমেন্ট) রুলস্ এবং আই এ এস (অ্যাপয়েন্টমেন্ট বাই প্রমোশন ও সিলেকশন) রেগুলেশনস অনুসারে নিয়ন্ত্রিত হইয়া থাকে। উক্ত রুল্স্ ও রেগুলেশনস অনুসারে একটি সিলেকশন কমিটি এক বৎসর অন্তর আই এ এস-এ প্রমোশন পাইবার যোগ্য ডবলিউ বি সি এস (একজিকিউটিভ) ও অন্যান্য অফিসারদের একটি তালিকা (সিলেক্ট লিস্ট) প্রণয়ন করিয়া থাকেন। উক্ত সিলেক্ট লিস্ট-এ অন্তর্ভুক্তির জন্য বিবেচিত হইতে উপরোক্ত নিয়ম অনুসারে ডব্লিউ বি সি এস (একসিকিউটিভ) অফিসারদের নিম্নলিখিত শর্তাবলি অবশ্যই পূরণ করিতে হইবে ঃ

(১) অফিসারদের ডবলিউ বি সি এস (একসিকিউটিভ)-এ স্থায়ীভাবে নিযুক্ত (সাবস্ট্যানটিভ) হওয়া চাই ;

(২) অনধিক আট বৎসর নিরবচ্ছিন্নভাবে ডেপুটি কালেক্টর অথবা উহার সমতুল্য কোনও কাজ করিয়া থাকা চাই ;

(৩) যে বৎসর সিলেকশন কমিটির অধিবেশন হইতেছে উক্ত বৎসরের ১লা জানুয়ারি ৫২ বৎসর বয়সে পদার্পণ না করিয়া থাকা চাই ;

(৪) ডবলিউ বি সি এস-এর সিনিয়ারিটি অনুযায়ী এবং নির্ধারিত নিয়মানুসারে যতজন অফিসারের নাম বিবেচিত হইবে তাহাদের অর্থাৎ জোন অফ কনসিডারেশন-এর অন্তর্ভুক্ত হওয়া চাই।

উপরোক্ত নিয়মাবলি অনুসরণ করিয়া সিলেক্ট লিস্ট প্রণয়নের কাজ সুষ্ঠুভাবে সম্পন্ন হইতেছে এবং প্রতিবিধানের কোনও প্রশ্ন ওঠে না।

**ফৌজদারি মামলা তুলে নেওয়ায় বার কাউন্সিলের উদ্বেগ**

৩৪১। (অনুমোদিত প্রশ্ন নং ১০৯৬।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ফৌজদারি মামলা তুলে দেবার নীতিতে পশ্চিমবঙ্গ বার কাউন্সিল উদ্বেগ প্রকাশ করে সরকারকে ঐ কাজে নিবৃত্ত থাকতে অনুরোধ করেছেন ঃ

(খ) সত্য হইলে,—

(১) বার কাউন্সিলের বক্তব্য কি ; এবং

(২) সরকার এ ব্যাপারে কি সিদ্ধান্ত গ্রহণ করেছেন?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ, সত্য।

(খ) (১) বার কাউন্সিল কর্তৃক গৃহীত প্রস্তাবের একটি অনুলিপি যুক্ত করা হইল।

(২) বামফ্রন্ট সরকারের ঘোষিত নীতি অনুযায়ী রাজনৈতিক বন্দিদের মুক্তি দেওয়া হইতেছে। অবশ্য অরাজনৈতিক বন্দিদের পক্ষে এই নীতি প্রযোজ্য নয়। সুতরাং এই নীতি পরিবর্তনের কোনও প্রশ্নই ওঠে না।

*Resolution of the Bar Council to in reply to clause (Kha) of unstarred question No. 341 (Admitted question No. 1096)*

"Resolved that the Bar Council of West Bengal to expresses its deep concern over the act of the Government of West Bengal to apply before the courts of law seeking permission to withdraw pending criminal cases against the accused for committing various offences of serious nature including murder, grievous hurt, rape, arson etc. and also to release the criminals already convicted for committing various offences of serious nature on political considerations. This Council is of further opinion that such act on the part of the West Bengal Government has seriously affected the security and safety of the people and has shaken the faith and confidence of citizens in the rule of law and adminis-

tration of justice. In consequence of such acts on the part of the State Government, the law and order situation in the State of West Bengal has deteriorated and number of crimes have increased. This Council apprehends that if the criminals are not tried in accordance with law and are set free at random on political considerations, the security and safety of the citizens and peace and tranquility in their minds will be destroyed and occurrence and recurrence of the number of crimes will increase rapidly and the citizen will be left at the mercy of the criminals, anti-socials and hooligan. This Council requests the Government to refrain from such acts and not to interfere with the administration of justice and rule of law."

### ৬নং জাতীয় সড়ক মেরামত

৩৪২। (অনুমোদিত প্রশ্ন নং ১০৯৮।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পাঁশকুড়ার পর মঙ্গলদাঁড়ি গ্রামের নিকটস্থ ৬নং জাতীয় সড়কটির মেরামত করার জন্য অত্যন্ত নিকৃষ্ট মানের বড় সাইজের স্টোন মেটাল আনিয়া স্টক করা হইয়াছে—এই মর্মে কোনও অভিযোগ বা তথ্য সরকারের নিকট আছে কি ;

(খ) থাকিলে,—

(১) ঐ স্টোন মেটাল কোনখান হইতে আনা হইয়াছে ;

(২) কোন অফিসার বা কর্তৃপক্ষ এই বিষয়ে টেন্ডার গ্রহণ করিয়াছিলেন ; এবং

(৩) সরকারি নির্ধারিত দর অপেক্ষা কত উচ্চ বা নিম্ন দরে ঐ টেন্ডার মঞ্জুর করা হইয়াছিল?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না। অনুসন্ধান করিয়া জানা যায় এইরূপ কোনও অভিযোগ বিভাগীয় নথিতে নাই।

(খ) (১), (২) ও (৩) প্রশ্ন ওঠে না।

### বরোয়াঁ ব্লকে জাতীয় পরিবার কল্যাণ পক্ষ উদ্‌যাপন কর্মসূচি

৩৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ১১১১।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জাতীয় পরিবার কল্যাণ পক্ষ উদ্‌যাপনের জন্য মুর্শিদাবাদ জেলার বরোয়াঁ ব্লক এলাকায় কোনও কর্মসূচি গ্রহণ করা হইয়াছিল কি ; এবং

(খ) উত্তর হ্যাঁ হইলে, কি কি কর্মসূচি গ্রহণ করা হইয়াছিল?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) জাতীয় পরিবার কল্যাণ পক্ষ (১৫ই নভেম্বর ১৯৭৮ হইতে ৩০এ নভেম্বর ১৯৭৮ পর্যন্ত) উদ্‌যাপনের জন্য মুর্শিদাবাদ জেলার বরোয়াঁ ব্লকে নিম্নলিখিত কর্মসূচি গ্রহণ করা হইয়াছিল ঃ

(১) পরিবার কল্যাণ কর্মসূচি সম্পর্কে স্বাস্থ্যকেন্দ্রের ডাক্তার ও কর্মীবৃন্দের বৈঠক।

(২) বিশেষ জনসভার আয়োজন।

(৩) ৪০ জন স্থানীয় অধিবাসী লইয়া পরিবার কল্যাণ শিক্ষণ শিবিরের উদ্বোধন।

(৪) ৫৫টি টিউবেকটমি অপারেশন এবং ২,৮৭৭টি নিরোধ বিতরণ।

(৫) আলোচনাচক্রের আয়োজন।

(৬) প্রচারপত্র ও পুস্তিকা বিতরণ এবং বিভিন্ন চিত্র প্রদর্শন।

(৭) যোগ্য দম্পতিদের বাড়ি বাড়ি গিয়া পরিবার কল্যাণ বিষয়ে বিশেষ আবেদন রাখা হয়।

### জয়া ইঞ্জিনিয়ারিং শিল্পে ধর্মঘট

৩৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ১১১৬।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে টালিগঞ্জে অবস্থিত জয়া ইঞ্জিনিয়ারিং-এর শ্রমিকরা দীর্ঘদিন যাবত ধর্মঘট করছেন ;

(খ) সত্য হইলে, উক্ত ইঞ্জিনিয়ারিং শিল্পে কতদিন ধরে ধর্মঘট চলছে ; এবং

(গ) ঐ ধর্মঘটের ফলে উদ্ভূত পরিস্থিতির মোকাবিলার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) ও (গ) প্রশ্ন ওঠ না।

### শিল্পে দীর্ঘমেয়াদি ত্রিপাক্ষিক চুক্তি

৩৪৫। (অনুমোদিত প্রশ্ন নং ১১২২।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৮ সালের এপ্রিল মাস থেকে ১৯৭৯ সালের জানুয়ারি পর্যন্ত কতগুলি শিল্পে ত্রিপাক্ষিক দীর্ঘমেয়াদি চুক্তি সম্পাদিত হয়েছে ;

(খ) উক্ত শিল্পগুলি কি কি ;

(গ) ইহা কি সত্য যে, মেটাল বক্স-এ (বহুজাতিক কর্পোরেশন) গত ২০ মাসের

বকেয়া টাকা না দিয়ে এককালীন কিছু টাকা দিয়ে চুক্তি সই করা হয়েছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ও (খ) প্রশ্নোক্ত সময়ের মধ্যে শিল্পভিত্তিক ত্রিপাক্ষিক চুক্তি স্বাক্ষরিত হয়েছে (১) হোসিয়ারি শিল্প, (২) হুগলি নদী এলাকায় কার্যরত মাঝি ও দাঁড়িবর্গ (বার্জমেন) এবং (৩) বই ও খাতাবাঁধাই এবং তৈরি শিল্পের ক্ষেত্রে। ছাপাখানার ক্ষেত্রে আমার প্রস্তাবিত মীমাংসাসূত্র অনুযায়ী আলাদা আলাদাভাবে দ্বিপাক্ষিক বা ত্রিপাক্ষিক চুক্তির ভিত্তিতে বিরোধের অবসান হয়েছে। কোনও শিল্পভিত্তিক চুক্তি অবশ্য হয়নি। প্রতিষ্ঠানগতভাবে ঐ সময়ের মধ্যে শিল্পবিরোধ আইনের আওতায় মোট ৯১৯টি ত্রিপাক্ষিক মীমাংসাপত্র স্বাক্ষরিত হয়েছে।

(গ) ২৩এ জুলাই ১৯৭৭ তারিখে যে দাবি-সনদ উত্থাপিত হয় সে সম্পর্কে ১৬ই ডিসেম্বর ১৯৭৮ তারিখে একটি ত্রিপাক্ষিক মীমাংসাপত্র স্বাক্ষরিত হয়। এই চুক্তি বলে মাসিক ১২০ টাকা বেতন বৃদ্ধি করা হয় ১লা ডিসেম্বর ১৯৭৮ তারিখ থেকে। কর্তৃপক্ষ ২,১০০ টাকা প্রতিটি কর্মীকে এককালীন সাহায্য (এক্স গ্রাসিয়া) হিসাবে দেন। দাবি-সনদ অর্পণের সঙ্গে সঙ্গেই বেতন বৃদ্ধির অধিকার জন্মায় না। অতএব আইনগত দিক থেকে বকেয়া প্রাপ্তির কোনও প্রশ্ন নেই। সার্বিক বিচারে ত্রিপাক্ষিক চুক্তিটি অযৌক্তিক নয়।

**ধর্মঘট, লকআউট ও ক্লোজারের ফলে শ্রমদিবস অপচয়**

৩৪৬। (অনুমোদিত প্রশ্ন নং ১১২৪।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ধর্মঘট, লকআউট, ক্লোজারের ফলে ১৯৭৮ সালের এপ্রিল মাস থেকে ১৯৭৯ সালের জানুয়ারি মাস পর্যন্ত বিভিন্ন কলকারখানায় কতগুলি শ্রমদিবস নষ্ট হয়েছে; এবং

(খ) ১৯৭৭ সালের এপ্রিল মাস থেকে ১৯৭৮ সালের জানুয়ারি মাস পর্যন্ত অনুরূপ ধর্মঘট, লকআউট ও ক্লোজার হেতু কতগুলি শ্রমদিবস নষ্ট হয়েছিল?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক)

| | | | নষ্ট শ্রমদিবসের সংখ্যা |
|---|---|---|---|
| ধর্মঘট | .... | .... | ১০,০৮৮,৯৫০ |
| লকআউট | .... | .... | ৭,৪৮১,৪৮৫ |

ক্লোজার—এই তথ্য নাই

(১) সঠিক তথ্যাদি না থাকায় ছাপাখানাসমূহে ১৯৭৯ সালের জানুয়ারিতে সংঘটিত ধর্মঘটের ফলে নষ্ট শ্রমদিবসের সংখ্যা এই হিসেবে ধরা হয়নি।

(২) ধর্মঘটের ক্ষেত্রে নষ্ট শ্রমদিবসের হিসেবে পূর্বে সংঘটিত অথচ প্রশ্নোক্ত সময়ে

বলবৎ থাকা ধর্মঘটের ফলে নষ্ট শ্রমদিবসের সংখ্যা অন্তর্ভুক্ত হয়েছে।

(খ)

| | | নষ্ট শ্রমদিবসের সংখ্যা |
|---|---|---|
| ধর্মঘট | .... .... | ১,০৮৫,০৫০ |
| লকআউট | .... .... | ৭,১৬০,৯১৩ |
| ক্লোজার—এই তথ্য নাই | | |

**ইটভাটাগুলিতে কয়লা সরবরাহ**

৩৪৭। (অনুমোদিত প্রশ্ন নং ১১৩১।) **শ্রী রজনীকান্ত দোলুই :** কুটির ও ক্ষুদ্রশিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৮ সালের ডিসেম্বর মাস হইতে পশ্চিমবঙ্গে অবস্থিত অনুমোদিত ইটভাটাগুলিতে উৎকৃষ্ট মানের কয়লা সরবরাহ নিষিদ্ধ করা হয়েছে, এ সম্পর্কে সরকার অবহিত আছেন কি ; এবং

(খ) থাকিলে ইহার কারণ কি?

**কুটির ও ক্ষুদ্রশিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**প্রাথমিক ও জুনিয়র বিদ্যালয়ের শিক্ষকদের ব্যাঙ্কের মাধ্যমে বেতন প্রদান**

৩৪৮। (অনুমোদিত প্রশ্ন নং ১১৫৪।) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার :** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যের প্রাথমিক ও জুনিয়র বেসিক স্কুলের শিক্ষক-শিক্ষিকাদের মাসিক বেতন স্থানীয় সরকারি ব্যাঙ্ক মারফত দেবার কোন পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে ;

(খ) থাকলে, কোন সময় হ'তে তা কার্যকর হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) শহরাঞ্চলের সমস্ত প্রাথমিক ও জুনিয়র বেসিক স্কুলের শিক্ষক-শিক্ষিকাদের স্টেট ব্যাঙ্কের মাধ্যমে বেতন দানের আদেশ পূর্বেই প্রকাশিত হয়েছে। কলকাতা ও হাওড়া শহর সহ অনেক এলাকার শিক্ষক-শিক্ষিকা ইতিমধ্যেই ব্যাঙ্কের মাধ্যমে বেতন পাচ্ছেন।

(খ) গ্রামীণ এলাকায় যে সমস্ত অঞ্চলে স্টেট ব্যাঙ্ক অথবা রাষ্ট্রায়ত্ত অন্য কোনও ব্যাঙ্কের শাখা আছে সেই সব অঞ্চলে ব্যাঙ্কের শাখার পাঁচ মাইল (আট কিলোমিটার) ব্যাসার্ধের মধ্যে বিদ্যালয়সমূহের শিক্ষক-শিক্ষিকাদের ক্ষেত্রেও ব্যাঙ্কের মাধ্যমে বেতন দানের পরিকল্পনা চালু করা হচ্ছে। আপাতত হাওড়া, হুগলি, চব্বিশপরগনা, বর্ধমান ও নদীয়া এই পাঁচটি জেলার ক্ষেত্রে এ ধরনের আদেশনামা প্রকাশ করা হয়েছে। উল্লিখিত পাঁচটি জেলায়

এই পরিকল্পনার বাস্তব রূপায়ণের অগ্রগতি লক্ষ্য করে সরকার অবশিষ্ট দশটি জেলায়ও এই পরিকল্পনা সম্প্রসারিত করার কথা বিবেচনা করবেন।

**পঞ্চায়েতের মাধ্যমে ক্ষুদ্র ও মাঝারি চাষীদের "ডিসট্রেস সেল"**

৩৪৯। (অনুমোদিত প্রশ্ন নং ১১৮৯।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ইহা কি সত্য যে, পঞ্চায়েতের মাধ্যমে ন্যায্যমূল্যে ক্ষুদ্র ও মাঝারি চাষীদের "ডিসট্রেস সেল" (খাদ্যশস্য) ক্রয় করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** যে সমস্ত গ্রামপঞ্চায়েত ফুড কর্পোরেশনের অন্যান্য ডি. পি. এজেন্টের মতো কাজ করবার ইচ্ছা প্রকাশ করবেন, জেলা প্রশাসনের সুপারিশক্রমে তারা ডি. পি. এজেন্ট হিসাবে কাজ করতে পারবেন—এই বৎসর এই মর্মে একটি সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

**অবসরপ্রাপ্ত মাধ্যমিক শিক্ষকদের ব্যাঙ্কের মাধ্যমে পেনশন প্রদান**

৩৫০। (অনুমোদিত প্রশ্ন নং ১২০৫।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সরকারি কর্মচারী পেনশন প্রাপকদের ন্যায় পেন্শন প্রাপ্ত মাধ্যমিক শিক্ষকদের অ্যাড হক ইনক্রিজ-এর ব্যবস্থা নাই ; এবং

(খ) অন্যান্য পেনশন প্রাপকদের মতো মাধ্যমিক শিক্ষকদেরও ব্যাঙ্ক-এর মাধ্যমে পেনশন দেওয়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) পেনশন প্রাপ্ত মাধ্যমিক শিক্ষকদের ক্ষেত্রে অ্যাড হক ইন্‌ক্রিজ-এর ব্যবস্থা আপাতত নাই।

(খ) মাধ্যমিক শিক্ষকদের ক্ষেত্রে ব্যাঙ্ক-এর মাধ্যমে পেনশন দেওয়ার একটি প্রস্তাব বর্তমানে সরকারের বিবেচনাধীন আছে।

**ইডেন উদ্যানে চিত্রতারকাদের প্রদর্শনী ক্রিকেট খেলার সংগৃহীত অর্থ**

৩৫১। (অনুমোদিত প্রশ্ন নং ১২০৬।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মুখ্যমন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, সর্বভারতীয় চিত্রতারকা সমাবেশে ইডেন গার্ডেন্স-এ অনুষ্ঠিত প্রদর্শনী ক্রিকেট খেলা থেকে মুখ্যমন্ত্রীর বন্যাত্রাণ তহবিলে কত টাকা সংগৃহীত হয়েছে?

**মুখ্যমন্ত্রী ঃ** সংগঠকদের কাছ থেকে এখনও পর্যন্ত এ সম্পর্কে কোনও তথ্য পাওয়া যায়নি।

**কলকাতা কর্পোরেশন কর্তৃক ছোটে প্রেসগুলিকে ট্রেড লাইসেন্স প্রদান**

৩৫২। (অনুমোদিত প্রশ্ন নং ১২০৮।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্থানীয় প্রশাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলকাতা কর্পোরেশন থেকে ছোট ছোট প্রেসগুলিতে ট্রেড লাইসেন্স ইস্যু করা হয়ে থাকে ;

(খ) সরকার কি অবগত আছেন যে, উক্ত প্রেসগুলিকে হেল্‌থ লাইসেন্স ইস্যু না করার ফলে প্রতি বছর ঐ সমস্ত প্রেসের বিরুদ্ধে প্রচুর মামলা ও জরিমানা হয়ে থাকে; এবং

(গ) অবগত থাকিলে, উক্ত হেল্‌থ লাইসেন্স ইস্যু করার জন্য কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে কি?

**স্থানীয় প্রশাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ও (খ) হ্যাঁ।

(গ) পৌর আইনের শর্তাবলী পালন না করিলেই হেল্‌থ লাইসেন্স দেওয়া হয় না। উপরোক্ত আইনের কোনও সংশোধন প্রয়োজন কিনা সেজন্য একটি বিশেষজ্ঞ কমিটি গঠন করা হয়েছে। উক্ত কমিটির সুপারিশগুলি যথাসময়ে কর্তৃপক্ষের কাছে অনুমোদনের জন্য পেশ করা হবে।

### Construction or rural link roads in West Bengal

**353.** (Admitted question No. 1242.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Public Works (Roads) Department be pleased to state—

(a) the quantum of Central assistance available for construction of rural link roads in West Bengal during the financial years 1978-79 and 1979-80 ; and

(b) the number of rural link roads taken up or proposed to be taken up by the said assistance?

**Minister-in-charge of Public Works (Roads) Department :** (a) No. Central assistance for the year 1979-80 for construction of rural link roads in West Bengal has been received. An amount of Rs. 98 lakhs was received for the said purpose during 1977-78. The period of expenditure of the said amount has been extended up to the 31st March, 1979 by the Government of India.

(b) Sixty-one roads have been proposed to be taken up with the Central assistance as at (a) above.

### বসিরহাট ১নং ব্লকে পিফা ও গোটরার দুঃস্থ তন্তুজীবীদের অনুদান

**৩৫৪।** (অনুমোদিত প্রশ্ন নং ১২৪৬।) **শ্রী রজনীকান্ত দোলুই :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বসিরহাট ১নং ব্লকের পিফা ও গোটরা গ্রাম পঞ্চায়েতে বন্যায় ক্ষতিগ্রস্ত দুঃস্থ তন্তুজীবীদের আর্থিক অনুদান দেওয়ার কোনও ব্যবস্থা করা হয়েছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত অঞ্চলের কতজন ব্যক্তিকে মোট কত টাকা অনুদান দেওয়া হয়েছে?

**কুটির ও ক্ষুদ্রশিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) হ্যাঁ।

| (খ) পঞ্চায়েত | সাহায্য প্রাপকের সংখ্যা | আর্থিক অনুদানের পরিমাণ |
|---|---|---|
| (১) পিফা | ২৭১ জন | ৭০,৯০১ টাকা |
| (২) গোটিরা | ৯৪ জন | ৩২,৬০০ টাকা |

**পশ্চিমবঙ্গের ওয়াকফ কমিশনার**

৩৫৫। (অনুমোদিত প্রশ্ন নং ১২৬০।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের ওয়াকফ কমিশনার পদে নিম্নতম কি যোগ্যতাসম্পন্ন ব্যক্তিকে নিযুক্ত করা হয় ; এবং

(খ) এই পদে হায়ার জুডিশিয়াল সার্ভিস-এর অফিসারদের নিযুক্ত করিবার কোনও সিদ্ধান্ত সরকারের আছে কি?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ইসলাম ধর্মাবলম্বী যেকোনও ব্যক্তিকে পশ্চিমবঙ্গের ওয়াকফ কমিশনার পদে নিযুক্ত করা যায়।

(খ) না।

**গার্হস্থ্য জ্বালানি কয়লার দর**

৩৫৬। (অনুমোদিত প্রশ্ন নং ১২৬১।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতার খুচরা বাজারে বর্তমানে কি দরে গার্হস্থ্য জ্বালানি কয়লা বিক্রিত হয়;

(খ) ১৯৭৬ সালের অক্টোবর, নভেম্বর ও ডিসেম্বর মাসে এই দর কি ছিল ; এবং

(গ) এই দর কমাইবার জন্য কোনও পরিকল্পনা সরকারের আছে কি এবং থাকিলে তাহা কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) বর্তমানে কলকাতায় গৃহস্থের জ্বালানি কয়লা প্রতি ৪০ কেজি ১০ টাকা সর্বোচ্চ মূল্যে বিক্রয় করিবার নির্দেশ দেওয়া আছে।

(খ) ১৯৭৬ সালের অক্টোবর, নভেম্বর ও ডিসেম্বর মাসে এই দর প্রতি ৪০ কেজি ৮ টাকা হইতে ৮.৫০ টাকা ছিল।

(গ) কয়লা পরিবহনের জন্য রেল ওয়াগন সরবরাহ বৃদ্ধি করিতে রেলকর্তৃপক্ষকে অনুরোধ করা হইয়াছে। মালগাড়ি সরবরাহ বৃদ্ধি হইলে দর কমানো সম্ভব। রেল ওয়াগন নিয়মিতভাবে সরবরাহ হইলে সরকারের কয়লার "ডাম্প" তৈরির পরিকল্পনা সম্ভব হইবে, এবং কয়লার খুচরা দাম কমানো যাইবে।

### কুষ্টিয়ায় লো-ইনকাম হাউসিং এস্টেট

৩৫৭। (অনুমোদিত প্রশ্ন নং ১২৬৬।) শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ আবাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতাস্থ কুষ্ঠিয়া লো-ইনকাম হাউসিং এস্টেটে কতগুলি ফ্ল্যাট আছে ;

(খ) এই ফ্ল্যাটগুলি বণ্টনের জন্য সাম্প্রতিককালে কোনও দরখাস্ত আহ্বান করা হইয়াছিল কি?

(গ) হইয়া থাকিলে মোট কতগুলি দরখাস্ত পাওয়া গিয়াছিল ;

(ঘ) ২৮এ ফেব্রুয়ারি, ১৯৭৯ তারিখ পর্যন্ত কতগুলি ফ্ল্যাট (১) বণ্টন করা হইয়াছে, ও (২) দখল লওয়া হইয়াছে ; এবং

(ঙ) কি মাপকাঠিতে আবেদনগুলি বিবেচিত হইয়াছিল?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ২৫৬টি ফ্ল্যাট।

(খ) হ্যাঁ, জুলাই ১৯৭৮-এ দৈনিক সংবাদপত্রে ২৮টি খালি ফ্ল্যাট বিলির জন্য বিজ্ঞাপন দেওয়া হইয়াছিল।

(গ) ৪,০৮১টি দরখাস্ত, পাওয়া গিয়াছিল।

(ঘ) (১) উপরোক্ত ২৮টি।

(২) সমস্ত ফ্ল্যাট দখল দেওয়া হইয়াছে।

(ঙ) শ্রী নিখিল দাস, এম. এল. এ.-র সভাপতিত্বে স্ক্রীনিং অ্যান্ড স্ক্রুটিনি কমিটির অনুমোদন অনুযায়ী আবেদনকারিদের মধ্যে বিলি করা হইয়াছে।

### ভারত-বাংলাদেশ পাসপোর্ট

৩৫৮। (অনুমোদিত প্রশ্ন নং ১২৬৯।) শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ স্বরাষ্ট্র (পাসপোর্ট) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালের জুন মাস হইতে ১৯৭৯ সালের জানুয়ারি মাস পর্যন্ত ভারত-বাংলাদেশ পাসপোর্ট মঞ্জুরির ব্যাপারে কোনও অভিযোগ সরকারের নিকট আসিয়াছে কি ; এবং

(খ) আসিয়া থাকিলে, ঐ ব্যাপারে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন বা করিতেছেন?

**স্বরাষ্ট্র (পাসপোর্ট) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ। উক্ত সময়ের মধ্যে নয়টি

ক্ষেত্রে পাসপোর্ট নামঞ্জুর অথবা পাসপোর্ট পাইতে বিলম্ব হওয়ার নিম্নলিখিত অভিযোগ স্বরাষ্ট্র (ছাড়পত্র) বিভাগে পাওয়া গিয়াছে।

(খ) অভিযোগসমূহের অনেকক্ষেত্রে ইতিমধ্যেই পাসপোর্ট মঞ্জুর করা হইয়াছে। অন্যান্য অভিযোগগুলি সম্পর্কে সংশ্লিষ্ট জেলা ছাড়পত্র কর্তৃপক্ষগুলির নিকট বিস্তৃত বিবরণ চাহিয়া পাঠানো হইয়াছে এবং উপযুক্তক্ষেত্রে অভিযোগসমূহ সত্বর আইনানুযায়ী নিষ্পত্তি করিয়া সরকারকে জানাইবার নির্দেশ দেওয়া হইয়াছে।

**আদালত প্রাঙ্গনে মুসলমানদের জন্য প্রার্থনা কক্ষ**

৩৫৯। (অনুমোদিত প্রশ্ন নং ১২৭২।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান** ঃ বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলকাতা মেট্রোপলিটান ম্যাজিস্ট্রেট আদালত প্রাঙ্গণে মুসলমানদের প্রার্থনা করিবার জন্য কোনও নির্দিষ্ট কক্ষ নাই ;

(খ) সত্য হইলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন ;

(গ) ইহা কি সত্য যে, ঐ আদালত প্রাঙ্গণে মুহুরি বাবুদের সমিতি ভবন নির্মাণের জন্য কিছু জমি ছাড়িয়া দেওয়া হইয়াছে ; এবং

(ঘ) সত্য হইলে, এই জমির পরিমাণ কত?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ (ক) না, ইহা সত্য নহে।

(খ) এ প্রশ্নও ওঠে না।

(গ) না, কোনও জমি ছাড়িয়া দেওয়া হয় নাই। তবে সরকার মুহুরি বাবুদের বসিবার জন্য একটি ঘর তৈয়ারি করিয়া দিয়াছেন।

(ঘ) ঘরটির জমির পরিমাণ ২৪০ বর্গফুট।

**খাদ্য দপ্তরের জনৈক কর্মী ফৌজদারি মামলায় অভিযুক্ত**

৩৬০। (অনুমোদিত প্রশ্ন নং ১২৭৮।) **শ্রী প্রভঞ্জন মণ্ডল** ঃ খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, খাদ্য দপ্তরের জনৈক কর্মী গত ২২এ জুলাই, ১৯৭৮ হইতে ২৬এ জুলাই, ১৯৭৮ তারিখ অবধি একটি ফৌজদারি মামলায় জোড়াসাঁকো থানায় আটক ছিলেন ;

(খ) সত্য হইলে,—

(১) এই আটক থাকার খবর সরকার কবে পাইয়াছেন, ও

(২) এই বিষয়ে সরকার বিভাগীয় কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ, সত্য। খাদ্য ও সরবরাহ বিভাগের নিম্নবর্গীয় করণিক শ্রী সুজিতশেখর মুখার্জি গত ২২এ জুলাই, ১৯৭৮ হইতে ২৬এ জুলাই, ১৯৭৮ তারিখ পর্যন্ত জোড়াসাঁকো থানায় তাহার ভ্রাতা শ্রী দেবাশিষ মুখার্জি কর্তৃক আনীত একটি ফৌজদরি মামলার (জোড়াসাঁকো থানা কেস নং ৩২৯ তারিখ ১৩ই জুলাই, ১৯৭৮) ব্যাপারে আটক ছিলেন। ২৬এ জুলাই, ১৯৭৮ তারিখে তিনি জামিনে মুক্ত হন।

(খ) (১) গত ২৪এ জুলাই, ১৯৭৮ তারিখে শ্রী দিলীপ চক্রবর্তী, এম. পি. টেলিফোনে খাদ্য সরবরাহ বিভাগের সচিবকে আটক থাকার খবর জানান। পরে শ্রী রবিশঙ্কর পান্ডে, এম. এল. এ., একটি পত্রে লিখিতভাবে উহা জানান। খবর পাওয়ামাত্র ২৪এ জুলাই, ১৯৭৮ তারিখে দুইজন ইন্সপেক্টরকে জোড়াসাঁকো থানায় ঘটনার বিস্তৃত বিবরণ ও আটক থাকার বিষয়ে বিস্তারিত জানিবার জন্য পাঠানো হয়। কিন্তু তাহারা থানা হইতে কোনও লিখিত বিবরণ সংগ্রহ করিতে অসমর্থ হন। ইহার বিস্তারিত বিবরণ জানিতে চাহিয়া ডেপুটি কমিশনার অব পুলিশ (সদর)-কে ২৫এ জুলাই, ১৯৭৮ তারিখে পত্র দেওয়া হয় ও উহার প্রতিলিপি জোড়াসাঁকো থানার অফিসার ইন-চার্জকেও যথাবিহিত ব্যবস্থা লইবার জন্য পাঠানো হয়। কিন্তু ১৬ই মার্চ, ১৯৭৯ তারিখ পর্যন্ত কোনও উত্তর পাওয়া যায় নাই। ১৭ই মার্চ, ১৯৭৯ তারিখে ডেপুটি কমিশনার অব পুলিশ (সদর) 'ক'-তে উল্লিখিত বিবরণ জানাইয়াছেন। ১৭ই মার্চ, ১৯৭৯ তারিখের পত্রে জানা যায় যে, শ্রী দেবাশিষ মুখার্জির নালিশের ভিত্তিতে শ্রী সুজিতশেখর মুখার্জির বিরুদ্ধে ভারতীয় দন্ডাবিধির ১৪৮/১৪৯/৩৪১/৩২৬ ধারা অনুযায়ী জোড়াসাঁকো থানায় ১৩ই জুলাই, ১৯৭৮ তারিখে ৩২৯ নং মামলা রুজু করা হয়। শ্রী সুজিতশেখর মুখার্জি ২২এ জুলাই, ১৯৭৮ তারিখে আদালতে আত্মসমর্পণ করিলে তাহাকে ২৬এ জুলাই, ১৯৭৮ তারিখ পর্যন্ত পুলিশ হেপাজতে থাকিবার আদেশ দেওয়া হয়। সেই সূত্রে শ্রী সুজিতশেখর মুখার্জি ২২এ জুলাই, ১৯৭৮ হইতে ২৬এ জুলাই, ১৯৭৮ তারিখ পর্যন্ত জোড়াসাঁকো থানায় আটক ছিলেন। তিনি ২৬এ জুলাই, ১৯৭৮ তারিখে জামিনে মুক্ত হন।

(২) ১৭ই মার্চ, ১৯৭৯ তারিখে ঘটনার সমর্থনে পাওয়া চিঠির ভিত্তিতে ওয়েস্ট বেঙ্গল সার্ভিসেস (ক্লাসিফিকেশন, কন্ট্রোল অ্যান্ড অ্যাপিল) রুলস, ১৯৭১-এর ৭(৩) নং বিধি অনুযায়ী যথাযোগ্য বিভাগীয় ব্যবস্থা লওয়া হইতেছে।

## পুরকাইতপাড়া-বটীশূর রাস্তা

**৩৬১।** (অনুমোদিত প্রশ্ন নং ১২৯০।) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মথুরাপুর থানায় পুরকাইতপাড়া হইতে বটীশূর পর্যন্ত রাস্তা পাকা করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে (১) কবে নাগাদ ইহার কাজ শুরু হইবে, এবং (২) ইহার জন্য আনুমানিক কত টাকা ব্যয় হইবে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) আপাতত নাই।

(খ) (১) এবং (২) প্রশ্ন ওঠে না।

**লবণহ্রদ অঞ্চলে ইংলিশ মিডিয়াম প্রাথমিক বিদ্যালয়**

**৩৬২।** (অনুমোদিত প্রশ্ন নং ১২৯৫।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** শিক্ষা (প্রাথমিক মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলকাতা লবণহ্রদ অঞ্চলে সি. এম. ডি.-এ নির্মিত ভবনে একটি গভর্নমেন্ট স্পনসরড ইংলিশ মিডিয়াম প্রাথমিক বিদ্যালয় প্রতিষ্ঠিত হইয়াছে; এবং

(খ) এই স্কুলে ছাত্রদের বেতন মাসিক ৪০ টাকা হিসাবে ধার্য হইয়াছে?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ। তবে ভবনটি সি., এম. ডি. নির্মিত নহে।

(খ) না।

**ফরাক্কায় শিল্পনগরী স্থাপনের পরিকল্পনা**

**৩৬৩।** (অনুমোদিত প্রশ্ন নং ১৩০৬।) **শ্রী বীরেন্দ্রনারায়ণ রায়, শ্রী আতাহার রহমান, শ্রী আবুল হাসনত খান** এবং **শ্রী দীনবন্ধু মাঝি ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ফারাক্কায় শিল্পনগরী স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, তাহার সংক্ষিপ্ত রূপরেখা কি?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) ফারাক্কা একটি ঘোষিত বিকাশকেন্দ্র। এই নূতন শিল্প কেন্দ্রের সম্ভাবনা প্রস্তাবিত কেন্দ্রীয় বিদ্যুৎ প্রকল্পের সীমানা নির্ধারণের উপর নির্ভর করিতেছে। কেননা শিল্প প্রতিষ্ঠার উপযোগী অধিগ্রহণের মতো যথেষ্ট পরিমাণ জমির এখনও চিহ্নিতকরণ করা যায় নাই। বিদ্যুৎ প্রকল্পের জন্য জমির সীমানা ঠিক হইলেই তবে তাহা করা যাইবে। মনে হয় কৃষিজাত পণ্যভিত্তিক শিল্পের প্রাধান্যই এই বিকাশ কেন্দ্রের বৈশিষ্ট্য হইবে।

**অজয় নদীর উপর সেতু নির্মাণ**

**৩৬৪।** (অনুমোদিত প্রশ্ন নং ১৩১০।) **শ্রী সুনীলকুমার মজুমদার** এবং **শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমানে জেলার পান্ডবেশ্বর ও বীরভূম জেলার ভীমগড়ের নিকট অজয় নদীর উপর সেতু নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, কতদিনে উহা বাস্তবায়িত হইবে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) আপাতত নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**স্টেট এমপ্লয়িজ ইনসিওরেন্স স্কীম সম্পর্কে উপদেষ্টা কমিটি**

**৩৬৫।** (অনুমোদিত প্রশ্ন নং ১৩১২।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) স্টেট এমপ্লয়িজ ইনসিওরেন্স স্কীম সম্পর্কে শ্রমমন্ত্রীর সভাপতিত্বে কোনও উপদেষ্টা কমিটি গঠিত হয়েছে কি ; এবং

(খ) হয়ে থাকলে, উক্ত কমিটির উপর কি কি কাজের ভার দেওয়া হয়েছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**গ্রামাঞ্চলে গৃহহীনদের জন্য গৃহনির্মাণ প্রকল্প**

**৩৬৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১৩১৩।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** পঞ্চায়েত ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গ্রামাঞ্চলে গৃহহীনদের জন্য গৃহনির্মাণ প্রকল্প অনুযায়ী ১৯৭২ সালের জানুয়ারি হইতে ১৯৭৭ সালের জুন মাস পর্যন্ত যে সকল ক্ষেত্রে সরকারি জমি দেওয়া হইয়াছিল, সেই সকল ক্ষেত্রে গৃহনির্মাণের জন্য (১৯৭৮ সালের ডিসেম্বর মাস পর্যন্ত) কত টাকা সরকারি সাহায্য দেওয়া হইয়াছিল ; এবং

(খ) এই সাহায্যের দ্বারা কতগুলি পরিবার গৃহ নির্মাণ করিয়াছিলেন?

**পঞ্চায়েত ও সমষ্টি-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ও (খ) বিস্তারিত তথ্য পেশ করিবার জন্য জেলাশাসকদের নির্দেশ দেওয়া হইয়াছে। উত্তর পরে দাখিল করা হইবে।

**মালদহ জেলা শিক্ষা পর্ষদে প্রাথমিক শিক্ষক সমিতির প্রতিনিধি**

**৩৬৭।** (অনুমোদিত প্রশ্ন নং ১৩৫০।) **শ্রী সামসুদ্দিন আহম্মেদ ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মালদহ জেলা শিক্ষা পর্ষদে বর্তমানে পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষক সমিতির কোনও প্রতিনিধি আছে কি না ; এবং

(খ) থাকলে, তাহার নাম কি ও বর্তমানে তিনি কোন পদে আছেন?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) প্রতিনিধির নাম ঃ **শ্রী সুধীরকুমার দাস।** ইনি অ্যাড হক কমিটির সদস্য পদে আছেন।

**প্রাথমিক বিদ্যালয়ে ছাত্রানুপাতে শিক্ষক নিয়োগ**

**৩৬৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১৩৫১।) **শ্রী সামসুদ্দিন আহম্মেদ ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক এবং গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের প্রাথমিক বিদ্যালয়গুলিতে কি ছাত্র সংখ্যানুপাতে শিক্ষক নিয়োগের ব্যবস্থা আছে ;

(খ) না থাকলে, ঐ ব্যবস্থা চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) এ প্রশ্ন ওঠে না।

**মালদহে জেলা বিদ্যালয় পরিদর্শক (প্রাথমিক)এর শূন্য পদ**

৩৬৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৫৩।) **শ্রী সামসুদ্দিন আহম্মেদ ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মালদহ জেলায় প্রাথমিক শিক্ষা বিভাগের জেলা বিদ্যালয়ের পরিদর্শকের পদ দীর্ঘদিন ধরে শূন্য অবস্থায় আছে ; এবং

(খ) সত্য হইলে, কবে নাগাদ ঐ শূন্য পদ পূরণ করা হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) উক্ত পদটি প্রায় এক বৎসর তিন মাস ধরিয়া শূন্য আছে।

(খ) উক্ত শূন্যপদটি সহ আরও কয়েকটি পদ পাবলিক সার্ভিস কমিশনের সুপারিশক্রমে পদোন্নতির দ্বারা পূরণ করিবার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হইতেছে। আশা করা যায় শীঘ্রই ঐ শূন্যপদটি পূরণ করা যাইবে।

**মালদহ জেলা শহর হইতে সিংহাবাদ রেলওয়ে পর্যন্ত বাস রুট খোলার পরিকল্পনা**

৩৭০। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৬৫।) **শ্রী সামসুদ্দিন আহম্মেদ ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, মালদহ জেলা শহর হইতে হাবিবুপুর ব্লকে সিংহাবাদ রেলওয়ে স্টেশন পর্যন্ত কোনও বাস চলাচল না করার ফলে যাত্রীদের চরম দুর্ভোগের সম্মুখীন হইতে হয় ; এবং

**স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ও (খ) হ্যাঁ।

**ইন্ডিয়ান কলেজ অব আর্টস অ্যান্ড ড্রাফ্‌টসম্যানশিপ-এর অধিগ্রহণ**

৩৭১। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৮৩।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ইন্ডিয়ান কলেজ অব আর্টস অ্যান্ড ড্রাফ্‌টসম্যানশিপ অধিগ্রহণ আইন পাস হওয়ার পরিপ্রেক্ষিতে গত ১১ই এপ্রিল, ১৯৭৮ তারিখে সরকারি প্রশাসক কর্তৃক উক্তকলেজের দায়িত্বভার গ্রহণ করার পর বিধিসম্মত দশদিনের মধ্যে উক্ত কলেজের পূর্বতন সেক্রেটারি সরকারি প্রশাসককে কলেজের সমস্ত কাগজপত্র, সম্পত্তি ও হিসাবপত্র বুঝিয়ে দেন নাই ; এবং

(খ) সত্য হইলে, উক্ত প্রাক্তন সেক্রেটারির বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ইহা সত্য।

(খ) বিধিসম্মত ব্যবস্থা অবলম্বনের বিষয়টি পরীক্ষা করিয়া দেখা হইতেছে।

**বর্তমান সরকারের আমলে মহাবিদ্যালয়ের অনুমোদন**

**৩৭২।** (অনুমোদিত প্রশ্ন নং ১৩৮৭।) **শ্রী মোঃ সোহরাব ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমান সরকার ক্ষমতায় আসার পর অদ্যাবধি কয়টি কলেজকে অনুমোদন দেওয়া হয়েছে ;

(খ) ভবিষ্যতে আর কোনও নূতন কলেজকে অনুমোদন দেওয়ার পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(গ) থাকলে, উক্ত অনুমোদন দেওয়ার ক্ষেত্রে সরকারি নীতি কি?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হুগলি জেলার ধনিয়াখালিতে একটি কলেজ (কো-এডুকেশনাল) ও ভদ্রকালিতে একটি মহিলা কলেজ—এই দুইটি কলেজকে অনুমোদন দেওয়া হইয়াছে।

(খ) বিষয়টি বর্তমানে সরকারের বিবেচনাধীন আছে।

(গ) সরকারের বর্তমান নীতি অনুযায়ী অনুন্নত ও তফসিলি জাতি ও উপজাতি অধ্যুষিত এলাকায় যেখানে উচ্চশিক্ষার ব্যবস্থা নাই সেইসব স্থানে নূতন কলেজ সংস্থাপনের প্রস্তাব পাওয়া গেলে এবং যে সকল স্থানে মহিলাদের উচ্চশিক্ষার ব্যবস্থা নাই সেইসব স্থানে বা তৎসংলগ্ন এলাকায় মহিলা কলেজ স্থাপন করার প্রস্তাব পাওয়া গেলে সরকার বিবেচনা করিয়া দেখেন।

**শিশু ও প্রসূতিদের পুষ্টির অভাব দূরীকরণ প্রকল্প**

**৩৭৩।** (অনুমোদিত প্রশ্ন নং ১৩৯৮।) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৮-৭৯ আর্থিক বছরে রাজ্যের শহরাঞ্চলের বস্তি উপজাতি ও পল্লী অঞ্চলের শিশু, সন্তানসম্ভবা নারী ও প্রসূতিদের পুষ্টির অভাব দূরীকরণের জন্য সরকার কি কোনও প্রকল্প গ্রহণ করেছেন ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হ'লে, কতজন শিশু, সন্তানসম্ভবা নারী ও প্রসূতি ১৯৭৮-৭৯ আর্থিক বছরে (৩১এ জানুয়ারি, ১৯৭৯ পর্যন্ত) উক্ত প্রকল্প দ্বারা উপকৃত হয়েছেন?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) আগে থেকেই স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের অধীনে দুটি প্রকল্প চালু আছে। ১৯৭৮-৭৯ আর্থিক বছরে নতুন কোনও প্রকল্প চালু করা হয়নি।

**প্রকল্প দু'টি হচ্ছে নিম্নরূপ ঃ—**

(1) Care—Feeding Programme.

এবং

(2) Pilot Project of Integrated Child Health Schemes with assistance from CARE to deliver a package of services to the children and working mothers.

(খ) এই সংখ্যা এখনও সংগৃহীত হয় নি।

**কেন্দ্রীয় সাহায্যপ্রাপ্ত চাইল্ড অ্যান্ড ফ্যামিলি ওয়েলফেয়ার প্রোজেক্ট**

৩৭৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৮৩।) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে কেন্দ্র হইতে সাহায্যপ্রাপ্ত প্রকল্প চাইল্ড অ্যান্ড ফ্যামিলি ওয়েলফেয়ার প্রোজেক্ট রাজ্য সরকার ১৯৭৮-৭৯ আর্থিক বছরে রূপায়ণ করেছেন ; এবং

(খ) সত্য হইলে, ১৯৭৯ সালে ৩১এ জানুয়ারি তারিখ পর্যন্ত ঐ প্রকল্পের আওতায় আনা ছেলেমেয়ের সংখ্যা কত?

**ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** প্রশ্নটি স্পষ্ট নহে। চাইল্ড অ্যান্ড ফ্যামিলি ওয়েলফেয়ার প্রকল্প কেন্দ্র হইতে সাহায্যপ্রাপ্ত প্রকল্প নহে। এই প্রকল্প সম্পূর্ণভাবে রাজ্য সরকারের অধীন। এমতাবস্থায় ১৯৭৯-৭৯ আর্থিক বৎসরের এই প্রকল্প রূপায়ণের প্রশ্ন ওঠে না। ২৫এ মার্চ, ১৯৭৩ তারিখ হইতে এই প্রকল্প রাজ্য সরকারের তত্ত্বাবধানে চালু আছে।

(খ) ১৯৭৯ সালের ৩১এ জানুয়ারি পর্যন্ত রাজ্য সরকারের অধীনে ফ্যামিলি অ্যান্ড চাইল্ড ওয়েলফেয়ার প্রকল্পের আওতায় আনা ছেলেমেয়েদের সংখ্যা হইতেছে তেইশ হাজার তিনশত আশি জন।

**কলকাতায় জাতীয় নাট্যশালা**

৩৭৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৪১০।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতায় জাতীয় নাট্যশালা নির্মাণের কাজ কতদূর অগ্রসর হয়েছে ;

(খ) উক্ত নির্মাণ কাজ কবে নাগাদ শেষ হবে ; এবং

(গ) উক্ত পরিকল্পনায় কত অর্থ বিনিয়োগ করা হবে?

**তথ্য ও সাংস্কৃতিক বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) কলকাতায় জাতীয় নাট্যশালা নির্মাণের প্রস্তাবের রূপায়ণের জন্য একটি বিশেষজ্ঞ কমিটি গঠন করা হয়েছিল। সেই কমিটি একটি প্রস্তাব সরকারের কাছে পেশ করেছেন। প্রস্তাবটি সরকারের বিবেচনাধীন আছে।

(খ) ও (গ) এখন বলা সম্ভব নয়।

**মানসিক ও দৈহিক প্রতিবন্ধীদের জন্য আবাসন স্থাপন**

**৩৭৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১৪১৩।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মানসিক ও দৈহিক প্রতিবন্ধী এবং উন্মাদ মহিলা ভবঘুরেদের জন্য নূতন কোনও আবাসন স্থাপনের পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) অনুরূপ আবাসন বর্তমানে কতগুলি ও কোন কোন স্থানে আছে?

**ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ। ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় পেট্রাপোলে দৈহিক প্রতিবন্ধী ভবঘুরে এবং মহালন্দীতে উন্মাদ মহিলা ভবঘুরেদের জন্য একটি করিয়া মোট দুইটি নূতন আবাসন স্থাপনের পরিকল্পনা লওয়া হইয়াছে কিন্তু মানসিক ও দৈহিক প্রতিবন্ধীদের জন্য কোনও নূতন আবাসন স্থাপনের পরিকল্পনা নাই।

(খ) কল্যাণ অধিকর্তার অধীনে বর্তমানে (১) পশ্চিম দিনাজপুর জেলার রায়গঞ্জ মহকুমার অন্তর্গত কর্মজোড়ায় মুক ও বধির বালকদের জন্য একটি, (২) কুচবিহার জেলা সদর এলাকায় অন্ধ বালকদের জন্য একটি আবাসিক শিক্ষা প্রতিষ্ঠান আছে, (৩) চক্রচর অধিকারের অধীনে বর্তমানে মুর্শিদাবাদ জেলার অন্তর্গত মহানন্দীতে পুরুষ মানসিক রোগগ্রস্থ ভবঘুরেদের জন্য একটি এবং (৪) চব্বিশপরগনা জেলার অন্তর্গত পেট্রাপোলে দৈহিক প্রতিবন্ধী ভবঘুরেদের জন্য একটি আবাসন আছে।

**মেছোঘেরি**

**৩৭৭।** (অনুমোদিত প্রশ্ন নং ১৪২৫।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে কতগুলি মেছোঘেরি আছে ; এবং

(খ) তন্মধ্যে সরকার কতগুলি মেছোঘেরি অধিগ্রহণ করেছেন?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ৭৯৭টি।

(খ) ৪৩টি।

**Tourism Festival at Darjeeling**

**378.** (Admitted question No. 1428.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Tourism Department be pleased to state—

(a) if it is a fact that the West Bengal Government has decided to celebrate a tourism festival at Darjeeling ; and

(b) if so, when the festival will take place ?

**Minister-in-charge of the Tourism Department :** (a) Yes.

(b) It has been tentatively decided to hold the festival in the first week of May, 1979. Exact date of commencement is yet to be decided.

**যাত্রা, ফিল্ম ও পেশাদার থিয়েটারের কলাকুশলিদের চাকুরির শর্ত ও ন্যূনতম মজুরি**

৩৭৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৪২৯।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** তথ্য ও সাংস্কৃতিক বিষয়ক বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ইহা কি সত্য যে, যাত্রা, ফিল্ম ও পেশাদার থিয়েটারের কলাকুশলি ও শিল্পীদের চাকুরির শর্ত ও ন্যূনতম মজুরি নির্ধারণের একটি প্রস্তাব বর্তমানে সরকারের বিবেচনাধীন আছে?

**তথ্য ও সাংস্কৃতিক বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** আপাতত ফিল্মের প্রযোজনা, পরিবেশনা এবং প্রদর্শনী সংক্রান্ত কর্মে নিয়োজিত কর্মীদের চাকুরির শর্ত ইত্যাদি পরীক্ষা করার জন্য একটি সত্যানুসন্ধান কমিটি গঠন করা হয়েছে।

**যামিনী রায়ের কলকাতাস্থ বাড়িকে সরকারি প্রদর্শনশালায় রূপান্তর**

৩৮০। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৩১।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** তথ্য ও সাংস্কৃতিক বিষয়ক বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, যামিনী রায়ের কলকাতার বালিগঞ্জ প্লেসের বসতবাড়িটিকে একটি সরকারি প্রদর্শনশালায় রূপান্তরিত করা হইবে ; এবং

(খ) সত্য হইলে,—

(১) উক্ত কাজে কত টাকা খরচ পড়িবে, ও

(২) উহার পরিচালনার দায়িত্ব কাহার উপর ন্যস্ত হইবে?

**তথ্য ও সাংস্কৃতিক বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) প্রয়াত শিল্পী যামিনী রায়ের শিল্পকীর্তির নিদর্শনগুলি এবং তার সংগ্রহশালার রক্ষণাবেক্ষণের জন্য তার বালিগঞ্জ প্লেসের বসতবাড়ির একতলায় অবস্থিত স্টুডিও এবং তৎসংলগ্ন খালি জমি ৩৫ বছরের লিজে সরকার কর্তৃক অধিগ্রহণের সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

(খ) (১) উক্ত কাজে প্রায় ৫ লক্ষ ৩৮ হাজার টাকা খরচ হবে।

(২) এই সংগ্রহশালা ও স্টুডিও পরিচালনার দায়িত্ব সরকার কর্তৃক অনুমোদিত একটি কমিটির উপর ন্যস্ত করা হবে, এইরকম বিবেচনা করা হচ্ছে।

**বেহালায় স্টেডিয়াম নির্মাণ**

৩৮১। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৩৫।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে কলকাতার বেহালায় একটি স্টেডিয়াম নির্মাণের প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে ; এবং

(খ) সত্য হইলে,—

(১) উক্ত স্টেডিয়ামের কাজ কবে নাগাদ শুরু হইবে, ও

(২) এই প্রকল্পে কত টাকা খরচ হইবে?

**শিক্ষা (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না, এইরূপ কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন নাই।

(খ) (১) ও (২) প্রশ্ন ওঠে না।

**নার্সিং হোম**

৩৮২। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৩৭।) **শ্রী রজনীকান্ত দোলুই ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই রাজ্যে নার্সিং হোমের সংখ্যা কত ;

(খ) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গ সরকার নার্সিং হোম বা ঐ জাতীয় চিকিৎসালয় বন্ধ করার প্রস্তাব বিবেচনা করছেন ; এবং

(গ) সত্য হ'লে, কবে নাগাদ ঐ প্রস্তাব কার্যকর হবে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) সংখ্যা—৩৩৬।

(খ) না ; এ জাতীয় কোনও প্রস্তাব আপাতত সরকারের বিবেচনাধীন নেই।

(গ) এরূপ প্রস্তাব কার্যকর করার প্রশ্ন বর্তমানে ওঠে না।

**চেঙ্গাইল এলাকায় জল সরবরাহ প্রকল্প**

৩৮৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৪০।) **শ্রী রাজকুমার মন্ডল ঃ** পূর্ত (মহানগর উন্নয়ন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া জেলার চেঙ্গাইল এলাকায় জল সরবরাহের জন্য কলকাতা মহানগর উন্নয়ন সংস্থা কোনও পরিকল্পনা গ্রহণ করিয়াছেন কি ; এবং

(খ) করিয়া থাকিলে,—

(১) ঐ প্রকল্পের কাজ বর্তমানে কি অবস্থায় আছে, ও

(২) কবে নাগাদ ঐ প্রকল্প হইতে জল সরবরাহ করা সম্ভব হইবে?

**পূর্ত (মহানগর উন্নয়ন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) (১) জল সরবরাহ প্রকল্পের নির্মাণ কাজ শেষ হয়েছে।

(২) রাজ্য বিদ্যুৎ পর্ষদ্ হ'তে বিজলি সংযোগসাধন হ'লেই প্রকল্পটি থেকে জল সরবরাহ শুরু করা যাবে। এ ব্যাপারে পর্ষদের সঙ্গে আলোচনা চলছে।

**১৯৭৩ হইতে ১৯৭৭ সাল অবধি অনুমোদিত উচ্চ মাধ্যমিক বিদ্যালয়গুলিকে স্যালারি ডেফিসিট প্রকল্পের আওতায় আনয়ন**

৩৮৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৭১।) **শ্রী হরিপদ জানা ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে ১৯৭৩ সাল হইতে ১৯৭৭ সাল পর্যন্ত অনুমোদিত উচ্চ মাধ্যমিক বিদ্যালয়গুলিকে স্যালারি ডেফিসিট প্রকল্পের আওতায় আনার কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা রূপায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) বিদ্যালয়গুলিকে ক্রমান্বয়ে উক্ত প্রকল্পের আওতায় আনার পরিকল্পনা সরকারের আছে।

**পশ্চিম দিনাজপুর জেলার পল্লী অঞ্চলে হস্তচালিত শিল্প**

৩৮৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৮৩।) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** কুটির ও ক্ষুদ্রশিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, পশ্চিম দিনাজপুর জেলার পল্লী অঞ্চলের অনেক লোক নিজস্ব হস্তচালিত শিল্পের মাধ্যমে পাটের "ধোৎরা ব্যাগ, বস্তা" প্রভৃতি তৈরি করে সংসারের কিছু পরিমাণ ব্যয় নির্বাহ করেন ; এবং

(খ) অবগত থাকিলে, উক্ত হস্তচালিত শিল্পের সংখ্যা কত?

**কুটির ও ক্ষুদ্রশিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) ১৪৩টি

**উলুবেড়িয়া ও ফুলেশ্বরের সংযোগরক্ষাকারি সেতু**

৩৮৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৮৩।) **শ্রী সন্দীপ দাস ঃ** পঞ্চায়েত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হাওড়ার উলুবেড়িয়া ও ফুলেশ্বরের সংয়োগরক্ষাকারি সেতুটি ভেঙ্গে পড়েছে ;

(খ) সত্য হইলে, এই ভেঙ্গে পড়া সেতু নির্মাণে কি কোনও ত্রুটি ছিল ; এবং

(গ) ঐ স্থানে নতুন কোনও সেতু নির্মাণের পরিকল্পনা সরকারের আছে কি?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) এই সেতুটি সেচবিভাগ কর্তৃক নির্মিত হইয়াছিল বলিয়া প্রকাশ। সুতরাং উহার নির্মাণে কোনও ত্রুটি ছিল কি না তাহা পঞ্চায়েত ও সমষ্টি-উন্নয়ন বিভাগের পক্ষে বলা সম্ভব নহে।

(গ) পঞ্চায়েত ও সমষ্টি-উন্নয়ন বিভাগের জানা নাই।

**উলুবেড়িয়ার ডিউক রোড সংস্কার**

৩৮৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৯৬।) **শ্রী সন্দীপ দাস ঃ** পঞ্চায়েত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে হাওড়া জেলায় উলুবেড়িয়ার ডিউক রোড সংস্কারের কাজ পরিত্যক্ত হয়েছে ; এবং

(খ) সত্য হইলে, এর কারণ কি?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**ওপেন এয়ার জেল নির্মাণ**

৩৮৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৫১৯।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, প্রস্তাবিত ওপেন এয়ার জেল নির্মাণের জন্য ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ; এবং

(খ) সত্য হইলে কোথায় এবং কবে নাগাদ উক্ত জেল নির্মাণ করা হইবে?

**স্বারাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) প্রশ্ন 'ক'-এর উত্তরের ভিত্তিতে এ প্রশ্ন ওঠে না।

**পশ্চিমবঙ্গে নূতন এগ্রিকালচার কলেজ স্থাপন**

৩৮৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৫২৩।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে নূতন কোনও এগ্রিকালচার কলেজ স্থাপনের পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, বাঁকুড়া, জেলার ছাতনা ব্লকে একটি এগ্রিকালচার কলেজ স্থাপনের সম্ভাবনা সম্বন্ধে বিশেষজ্ঞের পরামর্শ গ্রহণ করিবার কোনও ইচ্ছা সরকারের আছে কি?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বর্তমানে কোনও নূতন এগ্রিকালচার কলেজ স্থাপনের পরিকল্পনা নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**হাওড়ার প্রেমচাঁদ জুট মিল চালু করার ব্যবস্থা**

৩৯০। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৬৪।) **শ্রী রাজকুমার মন্ডল ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, হাওড়া জেলার প্রেমচাঁদ জুট মিলটি দু'বৎসরাধিক বন্ধ আছে ; এবং

(খ) অবগত থাকিলে উক্ত মিলটি চালু করিবার বিষয় সরকার কোনও চিন্তা করিয়াছেন কি?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) পরিচালন ব্যবস্থা অধিগ্রহণ করিয়া মিলটিকে যাহাতে পুনরায় চালু করা যায় সেই নিমিত্ত কেন্দ্রীয় সরকারের নিকট প্রস্তাব দেওয়া হইয়াছে। এখনও পর্যন্ত কেন্দ্রীয় সরকারের আদেশ পাওয়া যায় নাই।

**পশ্চিম দিনাজপুর জেলায় লঙ্কা চাষ**

৩৯১। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৭০।) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্য যে, পশ্চিম দিনাজপুর জেলায় বিশেষ করে কুশমণ্ডি বিধানসভা কেন্দ্রে প্রচুর পরিমাণ লঙ্কা উৎপন্ন হয় ;

(খ) সত্য হইলে সরকার কি অবগত আছেন যে, লঙ্কা চাষের সময় 'সোরা' নামক এক বিশেষ ধরনের পচনশীল রোগে পাইকারি হারে যৌবনকালেই লঙ্কাগাছগুলো মারা যায় ; এবং

(গ) অবগত থাকিলে, সরকার এ সম্পর্কে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ, পশ্চিম দিনাজপুর জেলায় কুশমণ্ডিত এলাকায় ব্যাপক লঙ্কা চাষ হয়।

(খ) গত বৎসর ঐ এলাকায় রোগ ও পোকার আক্রমণে লঙ্কা চাষের ক্ষতির কথা সরকার অবগত আছেন।

(গ) বর্তমান মরশুমের সময় পার হয়ে যাওয়ায় ভবিষ্যতে সতর্ক দৃষ্টি রাখার জন্য জেলা কৃষি কর্তৃপক্ষকে নির্দেশ দেওয়া হয়েছে। আগামী মরশুমে কৃষকরা যাতে লঙ্কাবীজ বোনার আগে শোধন ক'রে নেন তার পরামর্শ দেওয়া হচ্ছে। চারা লাগানোর পরে দশ দিন অন্তর যাতে তামাঘটিত ঔষধ সঠিক পদ্ধতিতে স্প্রে করেন বা করতে পারেন তার ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**শিশুদের ভিক্ষাবৃত্তি দূরীকরণ প্রকল্প**

৩৯২। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৭৫।) **শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) শিশুদের ভিক্ষাবৃত্তি দূরীকরণের জন্য সরকার কি কোনও প্রকল্প গ্রহণ করিয়াছেন, এবং

(খ) করিয়া থাকিলে, উক্ত প্রকল্পটি কি?

**ত্রাণ ও কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ত্রাণ ও কল্যাণ দপ্তরের অন্তর্গত চক্রচর অধিকারে শিশু ভবঘুরেমি উচ্ছেদের জন্য একটি প্রকল্প গ্রহণ করা হইয়াছে।

(খ) এই প্রকল্পটিতে কলকাতা হইতে শিশু ভবঘুরেমী উচ্ছেদের জন্য ৮-১৫ বৎসর বয়স্ক শিশুদের নানা বৃত্তিমূলক শিক্ষাদান করা হইয়া থাকে। এই প্রকল্পটি চক্রচর অধিকারে ১৯৬৬ সাল হইতে চালু আছে।

**মেদিনীপুরে সরকার পরিচালিত শিল্প কারখানা**

৩৯৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৫৩।) **শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার কোন্ কোন্ স্থানে সরকার পরিচালিত শিল্প কারখানা গড়িয়া উঠিয়াছে ; এবং

(খ) উক্ত জেলায় নূতন কোন শিল্প সংস্থা গড়িয়া তুলিবার পরিকল্পনা সরকার গ্রহণ করিয়াছেন কি?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) হলদিয়া।

(খ) হ্যাঁ।

**আসানসোল মহকুমায় ফায়ার-ক্লে ইত্যাদি খনিজ পদার্থের উত্তোলনের লীজ**

৩৯৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৬০০।) **শ্রী বামাপদ মুখার্জি :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোল মহকুমায় ফায়ার-ক্লে, বালি এবং মোরাম উত্তোলনের কতগুলি লীজ দেওয়া হইয়াছে ;

(খ) সরকার কি ফায়ার-ক্লের সঙ্গে অবৈধভাবে কয়লা উত্তোলন করা হয় বলিয়া সম্প্রতি কোনও অভিযোগ পেয়েছেন ; এবং

(গ) উত্তর হ্যাঁ হইলে, এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) আসানসোল মহকুমায় ফায়ার-ক্লে

এবং বালি উত্তোলনের মোট পনেরটি ইজারা (লীজ) দেওয়া হইয়াছে। এই ইজারাগুলি সবই চালু আছে। মোরাম-এর জন্য কোনও ইজারা দেওয়া হয় নাই।

(খ) হ্যাঁ ; দুইক্ষেত্রে এইরূপ অভিযোগ আছে।

(গ) ফায়ার-ক্লের জন্য দেওয়া ইজারাক্ষেত্র থেকে যে দুইজন ইজারাদার কয়লা উত্তোলন করেছেন সে ব্যাপারে বিভিন্ন আদালতে মামলা চলছে। অন্য কোনও কার্যকর ব্যবস্থা নেওয়ার তাই অসুবিধা আছে।

### পশ্চিমবঙ্গে জ্বালানী কয়লা

৩৯৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৬০৫।) **শ্রী বামাপদ মুখার্জি ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের জেলাগুলিতে উপযুক্ত মাত্রায় জ্বালানী কয়লা সরবরাহের কোনও পরিকল্পনা আছে কি, এবং

(খ) জ্বালানী কয়লাকে এসেন্‌শিয়াল কমোডিটি হিসাবে গণ্য করার কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) আছে।

(খ) জ্বালানী কয়লাকে এসেন্‌শিয়াল কমোডিটি হিসাবে গণ্য করা হইয়াছে।

### আসানসোল মহকুমার জন্য বরাদ্দকৃত সিমেন্ট

৩৯৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৬০৬।) **শ্রী বামাপদ মুখার্জি ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বর্ধমান জেলার আসানসোল মহকুমার জন্য মাসিক কত পরিমাণ সিমেন্ট বরাদ্দ আছে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** প্রত্যেক কোয়ার্টারে রাজ্যে সিমেন্টের আমদানি অনুযায়ী প্রতি জেলার সিমেন্টের বরাদ্দ ধার্য করা হয়। আসানসোল মহকুমায় ডিলারের সংখ্যা ১৪। ৩১-এ মার্চ, ১৯৭৯-তে যে কোয়ার্টার শেষ হইয়াছে তাহাতে ডিলার প্রতি ৩৬ মেট্রিক টন হিসাবে আসানসোল মহকুমার সমস্ত ডিলারের জন্য মোট ৩,৩৮৪ মেট্রিক টন বরাদ্দ হইয়াছে—অর্থাৎ প্রত্যেক মাসে ১,১২৮ মেট্রিক টন।

### আসানসোল মহকুমায় বন বিভাগের অধীনে জমির পরিমাণ

৩৯৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৬১২।) **শ্রী বামাপদ মুখার্জি ঃ** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোল মহকুমায় কোন কোন থানায় কত একর জমি বনবিভাগের অধীনে আছে ; এবং

(খ) উক্ত মহকুমায় বন উন্নয়নের কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) আসানসোল মহকুমার থানাওয়ারী বনভূমির পরিমাণ নিচে দেওয়া হইল ঃ

| থানা | | বনভূমি একর |
|---|---|---|
| (১) সালানপুর | .... | ১,০০৪ |
| (২) বরবনি | ... | ২,৭৪১ |
| (৩) হীরাপুর | ... | ২১ |
| (৪) জামুরিয়া | ... | ২৮৬ |
| (৫) রানীগঞ্জ | ... | ২৪৭ |
| | | ৪,২৯৯ |

(খ) হ্যাঁ।

**কুলপী ব্লকের পঞ্চায়েত সম্প্রসারণ আধিকারিক**

৩৯৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৬২৬।) **শ্রী কৃষ্ণধন হালদার ঃ** পঞ্চায়েত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে চব্বিশ-পরগনা জেলার কুলপী ব্লকে কোনও পঞ্চায়েত সম্প্রসারণ আধিকারিক দেড় বছর যাবত নাই ; এবং

(খ) অবগত থাকিলে কবে নাগাত উক্ত ব্লকে পঞ্চায়েত সম্প্রসারণ আধিকারিক নিযুক্ত করা হইবে?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ। তবে নিকটবর্তী নামখানা ব্লকের পঞ্চায়েত সম্প্রসারণ আধিকারিককে নিজ দায়িত্বের অতিরিক্ত কুলপী পঞ্চায়েত সম্প্রসারণ আধিকারিক হিসাবে নিয়োগ করা হয়েছে।

(খ) অতি শীঘ্রই।

**মাধবপুর ভুবনেশ্বরী নৈপীঠ গ্রামের চর জমিতে শহরের ফুটপাথ বাসিন্দাদের পুনর্বাসন**

৩৯৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৩৮।) **শ্রী প্রবোধ পুরকাইত ঃ** ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, আলিপুর সদর মহকুমার কুলতলী নির্বাচন কেন্দ্রের মাধবপুর ভুবনেশ্বরী নৈপীঠ গ্রামের নিকটবর্তী চর জমিতে শহরের ফুটপাতের বাসিন্দাদের পুনর্বাসন দেওয়ার পরিকল্পনা আছে ; এবং

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর হ্যাঁ হয়, কতদিনে ঐ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে?

**ত্রাণ ও কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) পরিকল্পনার প্রাথমিক কাজ শুরু হয়েছে।

**স্যাক্সবি ফার্মার কোম্পানি**

৪০০। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৩৯।) **শ্রী সরল দেব ঃ** সরকারি সংস্থা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) স্যাক্সবি ফার্মার কোম্পানির মাসিক উৎপাদিত দ্রব্যের মূল্য কত ; এবং

(খ) উক্ত কোম্পানির শ্রমিক কর্মচারিদের জন্য প্রতি মাসে কত টাকা বেতন দিতে হয় এবং সরকার থেকে কত টাকায় ভরতুকি দেওয়া হয়?

**সরকারি সংস্থা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৭.২৮ লক্ষ টাকা (এপ্রিল ১৯৭৮ থেকে ডিসেম্বর ১৯৭৮ পর্যন্ত উৎপাদনের মাসিক গড় হিসাব)।

(খ) প্রভিডেন্ট ফাণ্ড ও এমপ্লয়িজ স্টেট ইন্সিওরেন্স স্কীম বাবত কোম্পানি কর্তৃক দেয় টাকা সহ প্রতি মাসে ২০ লক্ষ ৫৫ হাজার টাকা। সরকার থেকে ভরতুকি হিসাবে কিছু দেওয়া হয় না তবে ঋণ হিসাবে অর্থ দেওয়া হয়।

**মেদিনীপুর জেলায় ঝাড়গ্রামে লোকরঞ্জন শাখা**

৪০১। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৪৪।) **শ্রী রামচন্দ্র শতপথী ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম শহরে আদিবাসী লোকরঞ্জন শাখা খোলার কোন পরিকল্পনা আছে কি ; এবং

(খ) পরিকল্পনা থাকিলে,—

(১) কবে হইতে আনুষ্ঠানিকভাবে কাজ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায় ও

(২) এই বাবত কত টাকা ব্যয় হইবে?

**তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ, শাখাটি ইতিমধ্যেই মঞ্জুর করা হয়েছে।

(খ) (১) আগামী ছ'মাসের মধ্যে আনুষ্ঠানিকভাবে কাজ আরম্ভ হবে বলে আশা করা যায়।

(২) বার্ষিক আনুমানিক ২ লক্ষ ২৪ হাজার টাকা ব্যয় হবে।

**ঝাড়গ্রামে ক্ষুদ্র কুটীর শিল্প স্থাপন**

৪০২। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৪৭।) **শ্রী রামচন্দ্র শতপথী ঃ** ক্ষুদ্র ও কুটীর শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ঝাড়গ্রামে কুটীর শিল্প স্থাপনের কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কি ;

(খ) গ্রহণ করিয়া থাকিলে, এই বাবত কত টাকা বরাদ্দ হয়েছে ; এবং

(গ) কোন্ সালে এই কাজ আরম্ভ হইবে?

**ক্ষুদ্র ও কুটীর শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ (ক) মেদিনীপুর জেলার ঝাড়গ্রামে ক্ষুদ্র ও কুটির শিল্প স্থাপনের জন্য নিম্নলিখিত প্রকল্পগুলি চালু আছে ঃ

(১) বি এস আই অ্যাক্ট ঋণ, (২) মার্জিন মানি প্রকল্প, (৩) উৎসাহ প্রকল্প, (৪) ডব্লিউ বি এস আই সি লিমিটেড ও এন এস আই সি লিমিটেড মারফত সহজ কিস্তিতে মেশিনারি ও যন্ত্রাংশ সরবরাহ, (৫) দেশি দুষ্প্রাপ্য ও বিদেশি কাঁচামাল সরবরাহের জন্য শিল্পোদ্যোগের প্রয়োজনীয় সাহায্যদান।

উপরিউক্ত প্রকল্পগুলি ছাড়া রাজ্য পরিকল্পনা ও উন্নয়ন বিভাগের ঝাড়গ্রাম উন্নয়ন কর্মসূচির অন্তর্গত নিম্নলিখিত প্রকল্পগুলিও কার্যকর করা হইতেছে ঃ

(১) ঝাড়গ্রামে প্রস্তরনির্মিত বাসনপত্রাদি তৈয়ারি শিল্পকে উৎসাহিত করিবার জন্য একটি বিক্রয়কেন্দ্র তৈয়ারি করিবার পরিকল্পনা,

(২) শিলদায় প্রস্তর শিল্পীদের উৎপাদিত দ্রব্যাদি বিক্রয়ে সাহায্যের জন্য ঘর নির্মাণ,

(৩) ঝাড়গ্রামে আদিবাসীদের জন্য একটি তাঁত শিল্প শিক্ষণকেন্দ্র স্থাপন,

(৪) ঝাড়গ্রামে প্রস্তরমূর্তি তৈয়ারি প্রশিক্ষণের একটি প্রকল্প,

(৫) একটি গ্রামীণ শিল্প এস্টেট তৈয়ারি প্রকল্প,

(৬) অভোগ্য তৈলবীজ হইতে তেল নিষ্কাশনের একটি প্রকল্প,

(৭) বাবুই ঘাস হইতে দড়ি তৈয়ারির একটি প্রকল্প,

(৮) যন্ত্রপাতি দিয়ে শিল্পকাজে উৎসাহিত করিবার জন্য যন্ত্রপাতি অনুদান দান,

(৯) শালপাতা সংগ্রহ ও তাহা হইতে শালপাতার থালা তৈয়ারির একটি প্রকল্প।

(খ) নিম্নলিখিত অর্থ বরাদ্দ করা হইয়াছে ঃ

| | | টাকা |
|---|---|---|
| (১) বি এস এ আই অ্যাক্ট ঋণ | .... | ৪,০৭,০০০ |
| (২) মার্জিন মানি প্রকল্প | .... | ৩,০০,০০০ |
| (৩) উৎসাহ প্রকল্প | .... | ৫৪,০০০ |
| মোট | .... | ৭,৬১,০০০ |

তাহা ছাড়া ঝাড়গ্রাম উন্নয়ন কর্মসূচির অন্তর্গত প্রকল্পগুলির জন্য চলতি আর্থিক বছরে ৪,২৫,০০০ টাকা বরাদ্দ করা হইয়াছে।

(গ) উপরোক্ত প্রকল্পগুলি রূপায়ণের কাজ ইতিমধ্যেই আরম্ভ হইয়া গিয়াছে

**ঝাড়গ্রাম মহকুমার আদিবাসী এলাকা জামবনী-বিনপুর (ভায়া গলাশুলী, শালগ্রাম, দুবড়া) পর্যন্ত রাস্তা নির্মাণ**

৪০৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৪৯।) **শ্রী রামচন্দ্র শতপথী ঃ** তপসিলী জাতি ও আদিবাসী মঙ্গল বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমার আদিবাসী এলাকা জাম্বানী হইতে বিনপুর পর্যন্ত (ভায়া গলাশুলী, শালগ্রাম, দুবড়া) রাস্তার কোন পরিকল্পনা আছে কি ;

(খ) থাকিলে, উক্ত রাস্তার জন্য বর্তমান আর্থিক বৎসরে কত টাকা ধার্য হইয়াছে ; এবং

(গ) কবে হইতে ঐ রাস্তার কাজ আরম্ভ হইবে?

**তপসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ। আছে। উক্ত রাস্তা নির্মাণের সমর্থনে মেদিনীপুর জেলা আই টি ডি পি সমন্বয় কমিটির সভায় একটি প্রস্তাব গৃহীত হইয়াছে। এই ব্যাপারে প্রয়োজনীয় অর্থ বরাদ্দ চাহিয়া জেলা আধিকারিকের নিকট হইতে সুনির্দিষ্ট প্রস্তাবের জন্য অপেক্ষা করা হইতেছে।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) এই মুহূর্তে সঠিকভাবে বলা সম্ভব নহে।

**মেদিনীপুর জেলার রবিদাসপুরে নূতন আর এল আই স্কীম**

৪০৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৭৪।) **শ্রী মনোরঞ্জন রায় ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার দাসপুর ১নং ব্লকের রবিদাসপুর গ্রামে সরকারের একটি নূতন রিভার লিফ্‌ট ইরিগেশন স্কীমের পরিকল্পনা আছে ;

(খ) সত্য হইলে, এই স্কীমটি কোন্‌ পর্যায়ে আছে ; এবং

(গ) কবে নাগাত ইহা চালু হইবে বলিয়া আশা করা যায়?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ, সরকারি মূলধনে গঠিত পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্র সেচ কর্পোরেশন লিমিটেডের রবিদাসপুরে একটি আর এল আই স্কীমের পরিকল্পনা আছে।

(খ) স্কীমটির স্থান অনুমোদনের জন্য জেলা স্থান নির্বাচন কমিটির নিকট ২২-এ মার্চ ১৯৭৯-তে পাঠানো হইয়াছে।

(গ) জেলা স্থান নির্বাচন কমিটির নিকট হইতে নির্বাচিত স্থানের অনুমোদন পাওয়ার পর কাজ শুরু করা হইবে। কাজটি যদি আগামী জুন, ১৯৭৯ মাসের মধ্যে শুরু করা যায় তা'হলে ১৯৮১ সাল নাগাত সম্পূর্ণ হইবে বলিয়া আশা করা যায়। তারপর বিদ্যুৎ সংযোগ

পাওয়া গেলে বিদ্যুতের সাহায্যে অথবা প্রয়োজনবোধে অস্থায়ীভাবে ডিজেলের সাহায্যে স্কীমটি চালু করা যাইতে পারে।

**পূর্ব পাঁশকুড়ার কানাইচক ও খড়িচক খালের কাজ**

৪০৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৮১।) **শ্রী স্বদেশরঞ্জন মাঝি :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পূর্ব পাঁশকুড়া বিধানসবা কেন্দ্রের অন্তর্গত কানাইচক খড়িচক খালের কার্যারম্ভের কোনও সম্ভাবনা আছে কি ;

(খ) থাকলে, কতদিনে আরম্ভ হবে বলে আশা করা যায় ; এবং

(গ) এই খালের কাজে আনুমানিক ব্যয় কত হবে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) প্রস্তাবটি বর্তমানে সরকারের বিবেচনাধীন আছে।

(খ) প্রয়োজনীয় অর্থের সংস্থান করতে পারলেই কাজ আরম্ভ হবে বলে আশা করা যায়।

(গ) প্রায় ১৫ লক্ষ টাকার মতো।

**বন্যায় ক্ষতিগ্রস্ত ফুলচাষীদের সরকারি সাহায্য**

৪০৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৮২।) **শ্রী স্বদেশরঞ্জন মাজি :** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বিগত ভয়াবহ বন্যায় ধ্বংসপ্রাপ্ত ফুলচাষ এবং চাষীদের সম্পর্কে সরকারের তরফ থেকে কোনও সাহায্যদানের ব্যবস্থা অবলম্বন করা হয়েছে কিনা ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর—

(১) 'না' হলে, এর কারণ কি, ও

(২) 'হ্যাঁ' হলে, কি কি ব্যবস্থা অবলম্বন করা হয়েছে?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) হ্যাঁ, হয়েছে।

(খ) (১) প্রশ্ন ওঠে না।

(২) বিগত ভয়াবহ বন্যায় ক্ষতিগ্রস্ত ফুলচাষীদের সাহায্য দানের জন্য স্বল্পমেয়াদী ঋণ মঞ্জুর করা হয়েছে। এই ঋণ মেদিনীপুর (পূর্ব), মেদিনীপুর (পশ্চিম), হাওড়া, চব্বিশ-পরগনা (উত্তর), চব্বিশ-পরগনা (দক্ষিণ) ও নদীয়া জেলার ক্ষতিগ্রস্ত ফুলচাষীরা পাবেন।

কাঠাপ্রতি ঋণের মাত্রা সর্বাধিক ১০০ টাকা স্থির করা হয়েছে। ক্ষতিগ্রস্ত ফুলচাষী সর্বাধিক ১,০০০ (এক হাজার টাকা) পর্যন্ত এই স্বল্পমেয়াদী ঋণ পেতে পারেন। এই ঋণ

দেবার পদ্ধতি অন্যান্য স্বল্পমেয়াদী কৃষি উপকরণ ক্রয় ঋণের মতো। জেলা সমাহর্তারা এই ঋণ বিলির ব্যবস্থা করেছেন।

**মেদিনীপুর জেলার ভগবানপুর থানার অর্জুননগর দেউলটির সংস্কার**

৪০৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৯৪।) **শ্রী কিরণময় নন্দ ঃ** তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, মেদিনীপুর জেলার অন্তর্গত ভগবানপুর থানার অর্জুননগর দেউলটি সম্পূর্ণ ভগ্ন অবস্থায় রহিয়াছে ;

(খ) অবগত থাকিলে, পুরাতত্ত্ব বিভাগের দ্বারা কোনও তদন্ত হইয়াছে কিনা ;

(গ) 'খ' প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে রিপোর্ট কি আছে ;

(ঘ) পূর্বতন সরকার এই দেউলটির জন্য কোনও অর্থ মঞ্জুর করিয়াছিলেন কিনা ; এবং

(ঙ) সরকার এই দেউলটির সংস্কারের কথা চিন্তা করেছেন কি?

**তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ও (খ) হ্যাঁ।

(গ) মেদিনীপুরে বিশেষ করে ভগবানপুর অঞ্চল অর্জুননগরের নন্দগোপাল জীউর মন্দিরের অনুরূপ মন্দির বিরল। এই মন্দিরটি অষ্টাদশ শতাব্দীর শেষভাগে তৈরি বলে মনে হয়। মন্দিরটি অত্যন্ত ভগ্ন অবস্থায় আছে।

ঐতিহাসিক ও পুরাকীর্তি সংরক্ষণ আইন অনুযায়ী এই মন্দিরটি সরকারি তত্ত্বাবধানে আনার বিষয়টি বিবেচিত হতে পারে।

(ঘ) না।

(ঙ) কোনও পুরাকীর্তি সংস্কারের আগে সেই পুরাকীর্তিকে ঐতিহাসিক ও পুরাকীর্তি সংরক্ষণ আইন অনুযায়ী সরকারের তত্ত্বাবধনে আনা প্রয়োজন।

**মেদিনীপুরের ইটাবেড়িয়া খালের উপর নন্দীচক পুলের সংস্কার**

৪০৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৯৬।) **শ্রী কিরণময় নন্দ ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, ইস্ট মেদিনীপুর ডিভিসনের অন্তর্গত ইটাবেড়িয়া খালের উপর নন্দীচকের পুলটি বিপজ্জনক অবস্থায় রহিয়াছে ; এবং

(খ) অবগত থাকিলে, উক্ত পুলটি মেরামতের জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) ভাঙ্গা পুলটি অস্থায়ীভাবে কাজ চলিবার মতো মেরামত করা হইয়াছে।

**লাভপুর থানার দাঁড়ক অঞ্চলে সাবসিডিয়ারি হেল্‌থ্‌ সেন্টার নির্মাণ**

৪০৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৯৭।) **শ্রী সুনীলকুমার মজুমদার ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বীরভুম জেলার লাভপুর থানার দাঁড়ক অঞ্চলে আবাডাঙ্গা গ্রামে ৪।৫ বছর আগে একটি সাবসিডিয়ারী হেল্‌থ্‌ সেন্টার নির্মাণের কাজ শুরু হইয়াছিল ; এবং

(খ) সত্য হইলে, উক্ত হেল্‌থ সেন্টার নির্মাণের কাজ কবে নাগাত সমাপ্ত হইবে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) ঐ কাজ সমাপ্তির পথে।

**পঞ্চায়েত বাংলা ও আঞ্চলিক ভাষায় সরকারি নির্দেশাবলি**

৪১০। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৯৮।) **শ্রী সুনীলকুমার মজুমদার ঃ** পঞ্চায়েত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গ্রামস্তর পর্যন্ত পঞ্চায়েতের সরকারি নির্দেশাবলি বাংলা ভাষায় ও আঞ্চলিক ভাষায় পাঠানোর কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, কবে নাগাত তাহা চালু করা হইবে?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) যতশীঘ্র সম্ভব চালু করার ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**Allegation against the Cholera Research Centre, Calcutta**

**411.** (Admitted question No. 1700.) **Shri Ashoke Kumar Bose :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) whether the State Government has received any allegation that the Cholera Research Centre, Calcutta, had conducted some hazardous experiments with imported unstandardised cholera vaccine on a large number of slum dwellers of Calcutta including school children ; and

(b) if so, what steps have been taken by the Government in the matter ?

**Minister-in-charge of Health and Family Welfare Department :** (a) No.

(b) Does not arise.

**চব্বিশ-পরগনার কাকদ্বীপ ব্লকে নির্বাচন পরিচালনার জন্য মঞ্জুরীকৃত অর্থ**

**৪১২।** (অনুমোদিত প্রশ্ন নং ১৭৩৩।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** পঞ্চায়েত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, গত পঞ্চায়েত নির্বাচনে চব্বিশ-পরগনার কাকদ্বীপ ব্লক নির্বাচন পরিচালনার জন্য কত টাকা মঞ্জুর করা হয়েছিল এবং প্রতিটি গ্রাম পঞ্চায়েতকে কত টাকা দেওয়া হয়েছিল (পৃথক পৃথক দফাওয়ারী হিসাবে)?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** ৯৩,১৯৫ (তিরানব্বই হাজার একশত পঁচানব্বই) টাকা।

পঞ্চায়েত নির্বাচনে ব্লকভিত্তিক টাকা মঞ্জুর করা হয়েছিল, গ্রাম পঞ্চায়েত ভিত্তিক নয়।

**তারাতলায় মালটিপারপাস্ প্রোটিন ফুড প্ল্যান্টের বাড়ি বিক্রয়**

**৪১৩।** (অনুমোদিত প্রশ্ন নং ১৭৩৯।) **শ্রী জয়কেশ মুখার্জি ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, তারাতলায় মালটিপারপাস্ প্রোটিন ফুড প্ল্যান্টের বাড়িটি বিক্রয় হইয়া গিয়াছে ; এবং

(খ) সত্য হইলে,—

(১) কি মূল্যে বিক্রয় হইয়াছে,

(২) উক্ত সম্পত্তির আসল মূল্য কত, ও

(৩) কি কারণে এই সম্পত্তি বিক্রীত হইয়াছে?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) আইন অনুযায়ী কোটেশনের মাধ্যমে বিক্রয়ের ব্যবস্থা করা হইয়াছে।

(খ) (১) কোটেশনের মাধ্যমে উপরোক্ত বিল্ডিং মেটিরিয়ালস্ এবং স্ট্রাকচারের সর্বোচ্চ মূল্য ১৫,০০০ (পনের হাজার) টাকা পাওয়া গিয়েছে। বিক্রির জন্য এখনও কোনও আদেশ জারি করা হয় নাই।

(২) প্রায় ৪০,০০০ টাকা ব্যয়ে তারাতলায় ঐ বাড়ি তৈয়ারি হইয়াছিল।

(৩) ১৯৭৫ সাল হইতে এই প্ল্যান্ট বন্ধ হইয়া আছে, কারণ বাজারে এই ধরনের দ্রব্যের চাহিদা নাই। এ ছাড়া ছোলা প্রভৃতির দাম বৃদ্ধি পাওয়ায় উৎপাদিত দ্রব্য বাজারে বিক্রয় করা সম্ভব হচ্ছিল না। ফলে এই প্ল্যান্টটি চালানো সম্ভব হয়নি। তাই গত ১১ই জুলাই, ১৯৭৮ তারিখে এই মর্মে স্থির হয় যে, মুখ্য বাস্তুকার (কৃষি) টেন্ডার ডাকিয়া মালটিপারপাস্ ফুড প্ল্যান্টের বাড়িঘর ভাঙ্গিয়া ফেলিবার ব্যবস্থা করিবেন এবং ঐ জমি ক্যাটারিং ইনস্টিটিউটকে দেওয়া হইবে।

**ডি পি এল (পাওয়ার প্ল্যান্ট)-এর পঞ্চম ইউনিট চালু করার ব্যবস্থা**

**৪১৪।** (অনুমোদিত প্রশ্ন নং ১৭৪৬।) **শ্রী প্রলয় তালুকদার ঃ** সরকারি সংস্থা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ডি পি এল (পাওয়ার প্ল্যান্ট)-এর পঞ্চম ইউনিট বন্ধ আছে ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, উক্ত ইউনিটটি অবিলম্বে চালু করার কি ব্যবস্থা সরকার গ্রহণ করিয়াছেন?

**সরকারি সংস্থা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) বয়লারটি বর্তমানে মেরামতিধীন আছে। অন্যান্য আনুষঙ্গিক যন্ত্রপাতির পরীক্ষা ও মেরামতির কাজও আরম্ভ করা হইতেছে।

### কোচবিহার জেলার তুফানগঞ্জ ব্লক বিভাজন

**৪১৫।** (অনুমোদিত প্রশ্ন নং ১৭৫৮।) **শ্রী মণীন্দ্রনাথ বর্মা ঃ** পঞ্চায়েচত ও সমষ্টি-উন্নয়ন মন্ত্রী বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কোচবিহার জেলার তুফানগঞ্জ মহকুমার ব্লকটিকে ভাগ করে ২নং ব্লক স্থাপনের যে সরকারি সিদ্ধান্ত ছিল তাহা কার্যকর না করার কারণ কি ; এবং

(খ) উক্ত ব্লকের বিভাজন সংক্রান্ত সরকারি আদেশ কতদিনে চাওয়া হবে বলে আশা করা যায়?

**পঞ্চায়েত ও সমষ্টি-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) প্রশাসনিক অসুবিধার দরুন সরকারি সিদ্ধান্ত কার্যকর করা সম্ভব হয় নাই।

(খ) আপাতত কোন পরিকল্পনা নাই।

### হিন্দুস্থান ফার্টিলাইজার কর্পোরেশন

**৪১৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১৭৮৭।) **শ্রী সুনীল বসু রায় ঃ** গত ২৫-এ এপ্রিল, ১৯৭৮ তারিখের এই সভায় সর্বসম্মতিক্রমে গৃহীত প্রস্তাবের উল্লেখ শিল্পে ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, হিন্দুস্থান ফার্টিলাইজার কর্পোরেশনের প্রধান কার্যালয় কলকাতায় স্থাপন করার বিষয়টি সম্পর্কে কেন্দ্রীয় সরকারের কোনও ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কিনা সে সম্বন্ধে রাজ্য সরকারের কোনও তথ্য আছে কিনা?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** এ সম্পর্কে কেন্দ্রীয় সরকার এখনও কোনও স্থির সিদ্ধান্তে পৌঁছান নি।

### এন. সি. সি-র টাকা তছরূপ

**৪১৭।** (অনুমোদিত প্রশ্ন নং ১৭৮৮।) **শ্রী মোহিনীমোহন পাণ্ডা ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলার বিষ্ণুপুরে কে জি ইঞ্জিনিয়ারিং ইনস্টিটিউটের এন. সি. সি-র স্থানীয় ইউনিটের ভারপ্রাপ্ত জনৈক শিক্ষক কর্তৃক ক্যাডেটদের কয়েক হাজার টাকা আত্মসাৎ করেছেন বলে কোনও অভি[illegible] পাওয়া গিয়াছে?

[3rd April, 1979]

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বাঁকুড়া জেলার বিষ্ণুপুর কে. জি. ইঞ্জিনিয়ারিং ইনস্টিটিউটের ক্যাডেটদের টিফিন ও ইউনিফরম ধোলাইয়ের টাকা স্থানীয় ইউনিটের ভারপ্রাপ্ত শিক্ষক কর্তৃক আত্মসাৎ করার কোনও অভিযোগ পাওয়া যায় নাই।

[1-00 — 1-10 P.M.]

**মিঃ স্পিকার ঃ** মাননীয় সদস্যগন, আজকে আমাদের বিজনেস অ্যাডভাইসরি কমিটিতে যে ভাবে ঠিক হয়েছিল তাতে প্রথম ঘন্টা কোয়েশ্চেন দেওয়া আওয়ার ছিল। কিন্তু আজকে পরিস্থিতি যা দেখা যাচ্ছে সে দিক থেকে আমার প্রস্তাব হচ্ছে যে প্রশ্নত্তোর বাদ দেওয়া যাক এবং শুধু উল্লেখগুলি গ্রহণ করা হবে এবং সেগুলি পর পর হবে। তারপর অন্য আলোচনায় যাব।

## QUESTION OF PRIVILLEGE

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে প্রথমে একটা কথা এখানে রাখতে চাই। গতদিন সুনীতি চট্টরাজের বিরুদ্ধে ১৮৫-তে একটা নোটিশ সার্কুলেটেড হয়েছিল। আমি এবং আর ৫ জন মিলে আমরা একটা ১৮৫-তে একটা নোটিশ সার্কুলেটেড হয়েছিল। এবং এটা দিয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করেছিলাম। আপনি তখন আমাদের বলেছিলেন যে এটা সার্কুলেট করা হবে এবং আপনি ডেপুটি সেক্রেটারিকে সেদিন হাতে হাতে দিয়ে দিলেন এবং বললেন যে আজকে সম্ভব হচ্ছে না, তবে পরের দিন করা হবে। তাতে যে ল্যাঙ্গুয়েজ আছে, এটাও সেন্সিওর মোশন নয়, নো কনফিডেন্স, নাথিং, ১৮৫-তে আছে। কিন্তু এখনও পর্যন্ত সেটা আমরা টেবিলে পাইনি। আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে সেদিন এই রকমভাবে ১৮৫-তে একটা মেম্বারের বিরুদ্ধে যদি গ্রহণ করা হয়, আর একটা সভ্যের বিরুদ্ধে আমরা সব বিরোধী দল মিলে দিয়েছে। সুতরাং আশা করি আপনি সেটা গ্রহণ করে সার্কুলেটেড করবেন হাউসে—নো-ডেট-ইয়েট মোশন হোক বা না হোক সেটা ডিফারেন্ট থিং কিন্তু অ্যাট লিস্ট দ্যাট শুড বি সার্কুলেটেড অ্যামংগেস্ট দি মেম্বার যেহেতু একটা অলরেডি গ্রহণ করা হয়েছে।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে একটা কথা বলতে চাই। আমি গত ২৪ তারিখে একটা প্রিভিলেজ নোটিশ দিয়েছিলাম এবং আপনি আমাকে অনুমতি দেওয়াতে ২৬ তারিখে সেটা পাঠ করে দিয়েছিলাম। আপনি আশ্বাস দিয়েছিলেন, আপনি আপনার রুলিং দেবেন। কিন্তু আমি গত ৩০ তারিখে সেক্রেটারির কাছ থেকে একটা চিঠি পেয়েছি তাতে লেখা আছে, I am desired to inform you that Mr. Speaker has withheld his consent to the notice of a question of privilege given by you on the 24th March. কিন্তু আপনি আমাকে কনসেন্ট দিয়েছেন, আমি পড়েছি, অথচ কনসেন্ট উইথহেল্ড হল, আমি এটা ঠিক বুঝতে পারছি না। আপনি আমাকে কনসেন্ট দেওয়ার পর ২৬ তারিখে প্রিভিলেজ মোশনটা পড়ে দিয়েছি এবং সেটা পার্ট অব দি প্রসিডিংস হয়েছে। সুতরাং এই ব্যাপারে আপনার সিদ্ধান্ত, আপনার রুলিং জানবার জন্য আমি খুব আগ্রহী। আপনি আমার প্রিভিলেজ মোশনের উপর আপনার রুলিং দেবেন, কারণ এটা হাউসের প্রসিডিংসে আছে। আজকের এই ধরনের কোনও নজির আমি

খুঁজে পাইনি। আমি কতকগুলো নজির আপনার সামনে তুলে ধরছি, তৎকালীন বিধান পরিষদের সদস্য শশাঙ্কশেখর সান্যাল মহাশয় একটা প্রিভিলেজ মোশন এনেছিলেন এবং ডঃ সুনীতি চট্টোপাধ্যায়, যিনি বিধান পরিষদের চেয়ারম্যান ছিলেন, তিনি বিষয়টা প্রিভিলেজ কমিটিতে রেফার করেছিলেন এবং লোকসভাতেও এই রকম নজির আছে, আপনি সেদিন তুলে ধরেছিলেন। সুতরাং আপনি এখানে আপনার রুলিং দিন, কারণ এটা ফিউচার গাইডেন্সের সহায়ক হবে। সেদিক থেকে আমি আপনার সুচিন্তিত রুলিং জানতে চাই। যেহেতু আজকে হাউস শেষ হয়ে যাচ্ছে, আমার প্রিভিলেজ মোশনের উপর আপনার রুলিং আমি জানতে চাই, আপনার রুলিং আপনি দিন।

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব প্রিভিলেজ, আমি রুল ২২৮ এর প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এখানে বলা আছে, on a motion being made for the purpose, the House may consider the matter and come to a decision or may refer it to the Committee of Privileges. সুতরাং প্রিভিলেজ কমিটিতে পাঠাবার সুযোগ দিন। যখন আপনি মাননীয় সদস্যকে পড়তে দিয়েছেন, এই ধারা অনুসারে আপনাকে এখানে আলোচনা করতে দিতে হবে অথবা এটা প্রিভিলেজ কমিটিতে পাঠাতে হবে। So there is no question of returning it to the members concerned.

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব প্রিভিলেজ, গত ২৪শে মার্চ আমি, ধীরেন সরকার এবং হাসানুজ্জমান সাহেব একটা অ্যাডজোর্নমেন্ট মোশন নিয়ে এসেছিলেন যে খড়গপুর আই. আই. টি.'র হস্টেলে ছেলেদের মধ্যে একটা ডিসকনটিনিউয়েন্স অব প্র্যাকটিস অব জাবিহ্ সৃষ্টি হয়েছিল, সেখানে তারা একটা রিসেন্টমেন্ট ক্রিয়েট করেছে। এই ব্যাপারে যে একটা মোশন এনেছিলাম, তখন মাননীয় সেচমন্ত্রী ছিলেন, তিনি বললেন যে চিফমিনিস্টার এখন নেই, তিনি এই ব্যাপারে পরে স্টেটমেন্ট দেবেন। কিন্তু আজ পর্যন্ত চিফ মিনিস্টার কোনও স্টেটমেন্ট করেন নি। আমার মনে হয় এতে আমাদের প্রিভিলেজ নষ্ট হয়েছে। এই ব্যাপারটা আপনাকে পড়ে শোনাচ্ছি।

**মিঃ স্পিকার :** না এটা পড়তে দেওয়া হবে না। পড়তে দেওয়া হলে, আবার তো বলবেন বিতর্ক করতে দিতে হবে। চিফ মিনিস্টার নিজে বলেননি, কারণ চিফ মিনিস্টার ছিলেন না।

**শ্রী রজনীকান্ত দোলুই :** সেচ মন্ত্রী তো এখানে বলেছেন।

**শ্রী জ্যোতি বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ছিলাম না, মাননীয় মন্ত্রী প্রভাস রায় আমার উত্তর দেবার ব্যাপারে বলেছিলেন। আমি এই সাবজেক্টটার উপর খবর নিতে পাঠিয়েছি। আমি খবর এখনও পাইনি। আমি খবর পেলে উনাদের কাছে লিখিতভাবে পাঠিয়ে দিতে পারি।

[1-10 — 1-20 P.M.]

**শ্রী জয়নাল আবেদিন :** আপনি বিষয়টি দেখবেন।

**শ্রী জ্যোতি বসু ঃ** হ্যাঁ, ওটা গুরুত্বপূর্ণ। আমি সেইজন্য ওদের বলেছি যে, ডি. এম. ভালকরে এনকোয়ারি করে পাঠিয়ে দিন। আমি এখনও রিপ্লাই পাইনি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেদিন মাননীয় কৃষিমন্ত্রী এবং সুনীতি চট্টোরাজের বিষয়ে আন্ডার রুল'২২৯ আমি আপনার কাছে প্রিভিলেজ মোশনের নোটিশ দিয়েছিলাম। ডিউরিং দি প্রসিডিংস যদি কোনও ঘটনা ঘটে, ইমিডিয়েট প্রিসিডেন্স ইন্ দি বিজনেস অফ দি হাউস—আন্ডার রুল'২২৯ আপনার দৃষ্টি আকর্ষণ করে বলেছিলাম, আন্ডার রুল'৩২৫(।।) মেম্বার হোয়াইল সিটিং ইন্ দি হাউস কি করতে পারে এবং আন্ডার রুল'৩২৮ মেম্বার হোয়াইল স্পিকিং কি করতে পারে, কি বলতে পারে, কত দুর কি করতে পারে তার লিমিটেশন আছে। আপনি বলেছিলেন আপনি নিজে দেখে এই বিষয়ে সিদ্ধান্ত নেবেন। দুর্ভাগ্যের কথা আমরা জানলাম যে, আমরা পেলাম না। হাউসে ইতিমধ্যে একটা আন্ডার রুল'১৮৫ মোশন দেওয়া হয়েছে এবং সেই মোশন সার্কুলেট হয়েছে। আর দুর্ভাগ্যের কথা এই পক্ষ থেকে যে মোশন দেওয়া হয়েছে আন্ডার রুল-১৮৫, সেই মোশন সার্কুলেট হয়নি। আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি, অতীতে আমি একটা গুরুতর বিষয়ে রুল-১৯৪ অনুযায়ী একটা মোশন দিয়েছিলাম, যেটা বিতর্কিত ছিল, তখন আপনি সিক্ বেড়ে—সেটা সার্কুলেট হয়নি ডিউরিং ওয়ান মান্থ। কেন এই তারতম্য? তাই আমি বিষয়টির প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি, সব জিনিস আপনার নজরে আসে না, কিন্তু আমি ক্যাটিগোরিক্যাল প্রশ্ন তুলেছিলেন, Breach of privilege and contempt of the House and of the member, rights and privilege of the member. আপনি রুলিং দিতে চেয়েছিলেন, কিন্তু সেই রুলিং আপনি এখনও দেননি। আপনার কাছে আমি রুলিং প্রত্যাশি। এটা হল এক নম্বর।

আর. দ্বিতীয় হচ্ছে, স্যার, অতীতে আমরা দুটো চিঠি দিয়েছিলাম উইথ্ ডকুমেন্টস অ্যান্ড এ্যানক্লোজারস প্রিভিলেজের প্রশ্ন তুলে। সেক্রেটারি কাছ থেকে দুটো ক্ষেত্রেই চিঠি পেয়েছি, The Speaker withheld consent. এতে স্যার আমরা বুঝতে পারছি না যে, আমাদের রাইটস কতখানি। এই ঘটনা এখানে ঘটছে সংসদীয় রীতি অনুযায়ী আমরা মনে করি তার নজির আছে। কিন্তু ব্রিচ অফ্ প্রিভিলেজের কোনও প্রশ্ন থাকলে আমরা সেটা আগে লিখিতভাবে দিই, অথচ সেগুলি সম্প্রসারণ করবার বা বক্তব্য রাখবার সুযোগ পাই না। সেইজন্য আমি এই বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এগুলি বন্ধ হওয়া দরকার। আপনি বলেছেন, আপনি বিষয়টি দেখার পর সিদ্ধান্ত নেবেন। আপনার কাছে আমার নিবেদন এই যে, আপনি আপনার সিদ্ধান্ত ঘোষণা করুন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্পিকার স্যার, অন এ পয়েন্ট অফ্ প্রিভিলেজ, স্যার, আপনি প্রবোধচন্দ্র সিংহ-র প্রিভিলেজের রুলিং দেবেন, সেই প্রসঙ্গে আমি আপনার কাছে জানাচ্ছি যে, আমি পার্সোনাল প্রিভিলেজ রুল ১৮৫ অনুযায়ী এগেনস্ট অনারেবল মেম্বার অমল রায়, নোটিশ দিয়েছি। কিন্তু সেটি সার্কুলেট হয়নি। অথচ আমরা জানতে পারলাম অপর একটি ১৮৫-র মোশন সার্কুলেট হয়েছে। স্যার, আমার প্রশ্ন হচ্ছে বিরোধী পক্ষের সদস্যরা ১৮৫ অনুযায়ী কোনও মোশন দিলে সেটা সার্কুলেট হবে না, এই রকম কোনও বিধান আছে কি? আমি এটা আপনার কাছে জানতে চাইছি।

**মিঃ স্পিকার ঃ** স্পিকার বুঝলে সার্কুলেট করবেন, অথবা করবেন না।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** স্যার, আমার প্রিভিলেজ মোশন সম্পর্কে আমার সাবমিশন আমি আপনার কাছে রেখেছি। আমি মে-স পার্লামেন্টরি প্র্যাক্টিস কিম্বা কল অ্যান্ড সাবদার-এর বই-এ এ সম্পর্কে অনুসন্ধান করে দেখেছি এবং যতদূর বুঝেছি এই ধরনের নোটিশ তখনই মেম্বারকে পাঠানো যেতে পারে, যদি কোনও কারণে হাউস অ্যাব্রাপ্টলি বন্ধ হয়ে যায় এবং স্পিকারের হাউসে প্রিভিলেজ মোশনের উপর রুলিং ঘোষণার সুযোগ না থাকে। কেবলমাত্র তখনই এই ধরনের একটা ইন্টিমেশন দেওয়া হয়। এবং তাতেও কি রিজনে, কি গ্রাউন্ডে মোশন প্রিভিলেজ হিসাবে গ্রহণ করা যাচ্ছে না, সেটা থাকবে। কিন্তু আমি যখন আমার মোশন হাউসে টেবল করেছি তখন হাউস নর্মাল কোর্সে রাণ করছিল এবং আজকেও চলছে। কিন্তু আপনি হাউসে কোনও রুলিং দিলেন না, একটা লিখিত চিঠিতে কনসেন্ট উইথহেল্ড করেছেন। এটা আমি বুঝতে পারছি না। সেইজন্য আপনার কাছে আমি বিনীত অনুরোধ করব যে, আপনি আপনার রুলিং দিন। আপনার রুলিং-এর দ্বারা আমরা এনলাইটেনও হতে পারি, সেটা আমাদের ফিউচার গাইডেন্স হতে পারবে এবং হাউসের সমস্ত মেম্বাররা জানতে পারবেন। আমি এই অনুরোধ এবং এই দাবি আপনার কাছে করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** পয়েন্ট অফ প্রিভিলেজ স্যার, এটা এগেনস্ট পার্লামেন্টারি প্র্যাকটিস বোধ হয় হচ্ছে। আপনি হাউস চলাকালিন প্রিভিলেজের উপর রুলিং দেবেন—এই রকম যদি চিঠি লিখে হাউস চলাকালীন জানান—আপনি এটা বেস্ট মনে করেছেন, করবেন—আপনার ক্ষমতা আছে আপনি করবেন কিন্তু আমাদের প্রিভিলেজ কার্টেল হচ্ছে। আপনি আপনার ক্ষমতা দেখাবেন নিশ্চয়ই কিন্তু প্রিভিলেজ কার্টেল যাতে না হয় সেটা লক্ষ্য রাখার জন্য আপনাকে অনুরোধ করছি। এটা এগেনস্ট পার্লামেন্টারি প্র্যাকটিস বোধহয় হচ্ছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** অন এ পয়েন্ট অফ প্রিভিলেজ স্যার, আমি আপনার কাছে দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মন্ত্রী শ্রী কমল গুহর বিরুদ্ধে যেগুলি দিয়েছিলাম আপনি তার রুলিং দেননি। উপরন্তু অমলবাবুর বিরুদ্ধেও দিয়েছিলাম—উনি মন্ত্রী নন, সাধারণ সদস্য—মন্ত্রী হলেও আইনের আওতায় সবাই পড়বেন, এ বিষয়ে কোনও সন্দেহ নেই—এটা যদি সেন্সার মোশন অথবা নো-কনফিডেন্স না হয় তাহলে আপনি সুচিন্তিত রায় দিন—আপনি তো পরিষ্কার বলেছেন এটা পরে সার্কুলেট হবে—ডেপুটি সেক্রেটারির হাতে তুলে দিয়েছেন। আপনি বলুন, এই যে ১৮৫ মোশনটা দিয়েছি, এর ভাষাটা পড়ুন—কোথাও সেনসার মোশন বা নো-কনফিডেন্স মোশন নেই—তাহলে কেন অ্যাকসেপটেড হবে না—এটা আপনি বলুন। যেহেতু আমরা সরকার পক্ষে নেই বলে আমাদের পক্ষে এই রকম প্রযোজ্য হবে—এটা আপনি দয়া করে জানান।

**শ্রী প্রদ্যোতকুমার মহান্তি ঃ** অধ্যক্ষ মহাশয়, আমাদের দলের সহকারি নেতা শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা মহাশয় যে অধিকারের প্রশ্ন তুলেছেন সেই সম্পর্কে আপনার প্রতি পরিপূর্ণ শ্রদ্ধা রেখে এবং আসনের প্রতি মর্যাদা রেখে দু-একটি কথা নিবেদন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি গত ৫ বছর ধরে এই বিধানসভা সদস্য ছিলাম। সুতরাং যে সমস্ত নজির আছে সেই নজিরের মধ্যে কোথাও নেই যে, হাউস চলাকালীন যদি কোনও প্রিভিলেজ মোশন

সাবমিট হয় তাহলে সেই প্রিভিলেজের নিষ্কৃতি ডাক যোগে অ্যাসেম্বলি চলাকালীন পাঠিয়ে দেওয়া—এই নজির কোথাও নেই, কোনও আইনের মধ্যেও নেই, কোনও কনভেনশনের মধ্যেও নেই এই হাউস চলতে চলতে অনুরোধ করা সত্ত্বেও কি করে আপনার অফিস নোটিশ পাঠিয়ে দেন মাননীয় সদস্যর কাছে তা বোঝারও অগম্য। এই সভার মর্যাদা এবং অধিকার রক্ষা করবার জন্য বিশেষ করে আমরা যারা বিরোধী দলে আছি আমাদের দায়িত্বও আপনার উপর ন্যস্ত। আমি দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি যে, বৈষম্যমূলক আচরণ রেখেছিলেন আপনার কাছে, ঠিক তেমনি বিরোধী দলের লোকেরাও উল্টো প্রস্তাব রেখেছিলেন ১৮৫ - তে....

**শ্রী নির্মলকুমার বোস :** স্যার, আই রাইজ অন এ পয়েন্ট অফ অডার। আমার বৈধতার প্রশ্ন হচ্ছে—আপনি সভা পরিচালনা করছেন, আপনি বৈষম্যমূলক আচরণ করছেন একথা কোনও সদস্যের বলার অধিকার নেই। আপনি বৈষম্যমূলক আচরণ করেছেন এইরকম কটাক্ষ চেয়ারের প্রতি করা যায় না এবং এই কথা কোনও সদস্যই বলতে পারেন না।

[1-20 — 1-30 P.M.]

আপনি সচদাব দেখুন, সমস্ত বইতে পরিষ্কার বলা আছে চেয়ারের প্রতি বৈষম্যমূলক আচরণের কথা বলতে পারেন কিনা?

**শ্রী বিশ্বনাথ মুখার্জি :** আমার মনে হয় হাউসে.....(গোলমাল)

**শ্রী নিখিল দাস :** সুনীতিবাবু বসে বসে কোনও রিমার্ক না করে দয়া করে মাইকে বলুন। উনি অভদ্র উক্তি সব করছেন।.....(গোলমাল)....

**শ্রী বিশ্বানাথ মুখার্জি :** হাউস চলার সময় যদি কোনও প্রিভিলেজ মোশন আসে তাহলে আপনার রুলিং হাউসেই দেওয়া উচিত। সেই রুলিং চিঠিতে পাঠিয়ে দেওয়া উচিত নয়।

**Shri Deo Prakash Rai :** Sir, I have been watching that the decorum of the House is deterirating—I won't say the deliberations are deteriorating intellectually. I appeal to the members of both the sides of the House to maintain discipline and decorum.

Sir, I find that when I am on my legs, somebody from that side stands up and shouts. Just now while a member was speaking from this side a member from the Treasury Bench stood up and interrupted. Sir, decision should come from the Chair—only the Chair can ask a member to sit down.

**শ্রী কিরণময় নন্দ :** আপনি একটা প্রিভিলেজ মোশন হাউসে পড়তে দিয়েছিলেন সেই প্রিভিলেজ মোশনের ভিত্তিতে আপনার সচিব একটা চিঠি পাঠিয়ে দিয়েছেন, কিন্তু আমাদের সহকারি নেতা হাউসে যখন প্রিভিলেজ মোশন পড়েছেন তখন আপনি তার রুলিং হাউসেই দেবেন, সেটা কোনও ব্যক্তিগত ব্যাপার নয়, আপনি হাউসে রুলিং দিন।

....(গোলমাল)....

**শ্রী জন্মেজয় ওঝা :** আমাদের হুইপ যে সময় কথা বলছিলেন প্রিভিলেজ মোশনের উপর ঠিক সেই সময় ফরওয়ার্ড ব্লকের নির্মলবাবু উঠে দাঁড়িয়ে তার কথা বন্ধ করার চেষ্টা করছিলেন, এটা উচিত কিনা?

....(গোলমাল)....

**মিঃ স্পিকার :** আমি নিম্নলিখিত বিষয়গুলির উপর দৃষ্টি আকর্ষণী প্রস্তাব পেয়েছি।

....(গোলমাল)....

**শ্রী সুনীতি চট্টরাজ :** আমরা আপনার রুলিং চাই....(ভীষণ গোলমাল)....

## CALLIN ATTENTION

**মিঃ স্পিকার :** আমি এখন বলতে পারব না, I have decided on such action. You may disagree with me. I have decided it. I have already dealt with it. You may object to it. But that is not the way. I have already decided that. হাউস বন্ধ হয়ে যাচ্ছে আমি কি করব, হাউস একদিন না একদিন বন্ধ হবেই। আই উইল কনসিডার্ড....আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি।

১। ১.৪.৭৮ তারিখে নীলরতন সরকার হাসপাতালের প্রাঙ্গণে ভর্তি হওয়া রোগীর মৃতদেহ উদ্ধার—শ্রী হাবিবুর রহমান এবং শ্রী সামসুদ্দিন আহমেদ।

আমি ১.৪.৭৮ তারিখে নীলরতন সরকার হাসপাতালের প্রাঙ্গণে ভর্তি হওয়ার রোগীর মৃতদেহ উদ্ধার বিষয়ের উপর শ্রী হাবিবুর রহমান এবং শ্রী সামসুদ্দিন আহমেদ কর্তৃক আনীত নোটিশ মনোনীত করছি।....(গোলমাল)....

সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়ের যদি সম্ভব হয় আজকে ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন দিতে পারেন।

**মিঃ স্পিকার :** আজকে আপনি বিবৃতি দিতে পারবেন কি? (গোলমাল)

**শ্রী ভবানি মুখার্জি :** না, আজকে দেওয়া সম্ভব নয়।

## STATEMENT UNDER RULE 346

**মিঃ স্পিকার :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে কলকাতার বিস্তীর্ণ অঞ্চলের জল সরবরাহের অপ্রতুলতার অভিযোগ সম্পর্কে একটি বিবৃতি দিতে অনুরোধ করছি।

**ডঃ অশোক মিত্র :** কলকাতা শহরে টালা পলতা কমপ্লেক্স ও ২২৫টি বৃহৎ নলকূপ দ্বারা পরিশ্রুত জল সরবরাহ করা হয়। ইহা ছাড়া কলকাতা শহরে মোট প্রায় ৫,০০০টি ছোট নলকূপ আছে।

টালা পলতা হইতে প্রতিদিন ১৩৫ মিলিয়ন গ্যালন পরিশ্রুত জল সরবরাহ করা হয়। এই পরিমাণ বিগত বৎসরের বর্তমান সময়ে সরবরাহের তুলনায় কিঞ্চিত অধিক। সকাল সাড়ে চারটা হইতে রাত্রি সাড়ে নয়টা পর্যন্ত সময়সূচি অনুযায়ী দৈনিক সাড়ে দশ ঘণ্টা জল সরবরাহ করা হয়।

কলকাতা শহরের পূর্বাঞ্চলে, মাণিকতলা এলাকায়, দক্ষিণ কলকাতায় এবং টালিগঞ্জ অঞ্চলে ২২৫টি বৃহৎ নলকূপ দ্বারা পরিশ্রুত জল সরবরাহ করা হয়।

কিন্তু উক্ত এলাকাগুলিতে বিদ্যুৎ সরবরাহ মাঝে মধ্যে সাময়িকভাবে বন্ধ থাকার জন্য বৃহৎ নলকূপগুলি চালানো সম্ভব না হওয়ায় সময়সূচি অনুযায়ী জল সরবরাহ ব্যাঘাত সৃষ্টি হয়।

গত কয়েকদিন ধরিয়া যে সমস্ত এলাকায় লোডশেডিংয়ের ফলে নলকূপগুলি সময়সূচি অনুযায়ী চালানো সম্ভব হচ্ছে না, সেই এলাকাগুলির নাম উল্লেখ করিতেছি—মাণিকতলা—ওয়ার্ড নং ১৩, ১৪, ৩০, ৩২, ৩৩, ৩৪ এবং ৩৫, পূর্ব কলকাতা—ওয়ার্ড নং ৬১, ৬২, ৬৬, ৬৭, ৬৮ এবং ৭০। টালিগঞ্জ অঞ্চল—ওয়ার্ড নং ৯৪, ৯৫, ৯৬, ৯৭, ৯৮, ৯৯ এবং ১০০। দক্ষিণ কলকাতা—ওয়ার্ড নং ৭১ হইতে ৯৩।

এই সমস্ত এলাকার লোকসংখ্যা (১৯৭১ সালের আদমসুমারি অনুযায়ী) ১৪.৫ লক্ষ এবং এই সমস্ত এলাকায় মোট ১৮৮টি বৃহৎ নলকূপ বসানো আছে।

বর্তমানে ব্যাপক লোডশেডিংয়ের ফলে নির্দিষ্ট সময়সূচি অনুযায়ী জল সরবরাহ ব্যাহত হওয়ায় পাম্পগুলি চালু রাখার সময় সীমা বাড়ানো হইয়াছে। পূর্বে সকাল ৫টা হইতে ১০টা, দুপুর, ১২টা হইতে ২টা এবং বিকাল ৪টা হইতে সন্ধ্যা ৭টা পর্যন্ত পাম্পগুলি চালু রাখা হইত। বিদ্যুৎ থাকাকালীন জল সরবরাহের যাহাতে কোনও বিঘ্ন না ঘটে সেজন্য বর্তমানে পাম্পগুলি সকাল সাড়ে পাঁচটা হইতে রাত্রি ৯টা পর্যন্ত চালু রাখিবার ব্যবস্থা হইয়াছে। টালা, পলতা কমপ্লেক্স-এ লোডশেডিং না হওয়ায় টালা পলতা হইতে জল সরবরাহের কোনও বিঘ্ন ঘটিতেছে না।

জল সরবরহের পরিমাণ বৃদ্ধি করার জন্য দৈনিক ১৪ হইতে ১৬ ঘণ্টা ধরিয়া গড়ে ২২টি লরিতে বিভিন্ন অঞ্চলের জল সরবরাহ করা হয়। প্রতিটি লরিতে প্রায় ৮০০ গ্যালন পরিমাণ জল ধরে। প্রত্যেক লরি দ্বারা দৈনিক চার বার জল সরবরাহ করা হয়। ছোট ছোট নলকূপগুলির কার্যকারিতা প্রতিদিন পরীক্ষা করা হয় এবং প্রয়োজনবোধে মেরামত করা হয়।

**মিঃ স্পিকার ঃ** আমি আমার রুলিং দিয়েছি।

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** কলকাতা বিশ্ববিদ্যালয়ের স্থায়ী উপাচার্য, স্থায়ী রেজিস্টার, স্থায়ী কন্ট্রোলার ও স্থায়ী সেক্রেটারি নিয়োগের অহেতুক বিলম্ব—

কলকাতা বিশ্ববিদ্যালয়ের স্থায়ী রেজিস্টার, স্থায়ী কন্ট্রোলার ও স্থায়ী সেক্রেটারি নিয়োগের ব্যাপারে বিশ্ববিদ্যালয়ের কাছ থেকে জানা গেছে যে অফিসারদের বেতন পুনর্বিন্যাসের দরুন

শূন্যপদগুলি পত্রিকায় বিজ্ঞপ্তি হতে দেরি হয়েছে। তবে বিশ্ববিদ্যালয় জানিয়েছেন যে এপ্রিল মাসের ভিতর এই পদগুলি পূরণ করা যাবে।

উপাচার্য নিয়োগ—উপাচার্য ডক্টর সুশীলকুমার মুখোপাধ্যায়ের কার্যকাল গত ৩১শে ডিসেম্বর শেষ হয়েছে। দি ক্যালক্যাটা ইউনিভার্সিটি (টেম্পোরারি সুপারসেশন) অ্যাক্ট, ১৯৭৮-এর ধারা অনুযায়ী বিশ্ববিদ্যালয়ের আচার্য ভারপ্রাপ্ত মন্ত্রী ও ইউ. জি. সি-র চেয়ারম্যানের সঙ্গে পরামর্শ করে এই পদ পূরণ করবে না। যার ভিতর প্রাশসনিক ক্ষমতা ও শিক্ষাগত যোগ্যতার সমন্বয় সাধিত হয়েছে তিনিই এই পদের যোগ্য ব্যক্তি বলে বিবেচিত হবেন। ইতিমধ্যে উচ্চ শিক্ষামন্ত্রী ও ইউ. জি. সি.-র চেয়ারম্যানের ভিতর প্রাথমিক পর্যায়ের আলোচনা হয়ে গেছে। এক মাসের ভিতরে এই বিষয়ে বিশ্ববিদ্যালয়ের আচার্যের নিকট সুপারিশ পাঠানো সম্ভব হবে।

[1-30 — 1-40 P.M.]

## STATEMENT ON CALLING ATTENTION

**মিঃ স্পিকার ঃ** এখন আমি স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে ২৮শে মার্চ, ১৯৭৯ তারিখে শিয়ালদহে ডিভিশন্যাল সুপারিনটেন্ডেন্টের অফিসে ভাঙচুরের ঘটনা সম্পর্কে একটি বিবৃতি দিতে অনুরোধ করছি। শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ৩০শে মার্চ, ১৯৭৯ তারিখে উক্ত বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করেন।

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২৮.৩.৭৯ তারিখে জনৈক ইন্দিরাপন্থী কংগ্রেসি নেতার নেতৃত্বে একদল দুষ্কৃতকারি শিয়ালদা ডিভিশনাল সুপারিনটেন্ডেন্টের অফিসে ঢুকে সেখানকার জিনিসপত্র ভেঙ্গেচুরে তছনছ করার যে কাণ্ড ঘটায় সে সম্পর্কে দৃষ্টি আকর্ষণ করে বিধান সভার সদস্য শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় যে নোটিশ দিয়েছেন তার উত্তরে আমি এই বিবৃতি দিচ্ছি।

গত ২৮.৩.৭৯ তারিখে বিকেল প্রায় পাঁচটার সময় ইন্দিরা কংগ্রেসের সমর্থক প্রায় শ'তিনেক লোক শ্রী সুব্রত মুখার্জির নেতৃত্বে শিয়ালদা স্টেশনে জমায়েত হন। তাঁদের উদ্দেশ্য ছিল ওখানে সভা করা। কিন্তু শিয়ালদার জি. আর. বি. এস তাঁদেরকে ওখানে মাইক ব্যবহার করতে অনুমতি দেননি। তাঁরা নিজেরাও ঐ ব্যাপারে কোন অনুমতি নেওয়ার প্রয়োজন বোধ করেন নি। শুধু তাই নয়, তাঁরা ওখানে যানবাহন চলাচলেও ব্যাঘাত সৃষ্টি করেছিলেন। সেইজন্য তাঁদেরকে ওখান থেকে চলে যেতে বলা হয়। কিছু কিছু লোক চলেও যান। কিন্তু প্রাক্তন কংগ্রেস মন্ত্রী শ্রী সুব্রত মুখার্জি বিধানসভার প্রাক্তন সদস্য শ্রী গৌতম চক্রবর্তী, শ্রী সুশোভন বসু ও মহম্মদ জিন্নুর রহমান হালদার প্রমুখের নেতৃত্বে একটি দল স্টেশনের ভেতর দিয়ে ডিভিশনাল সুপারিনটেন্ডেন্টের অফিসের দিকে এগিয়ে যান। তাঁরা জোর করেই ডিভিশনাল সুপারিটেন্ডেন্টের ঘরে ঢুকে পড়েন এবং ঐ অফিসের সব জিনিসপত্র ভেঙ্গেচুরে তছনছ করতে থাকেন। তাঁরা ডিভিশনাল সুপারিনটেন্ডেন্টের ঘরের টেবিলের ওপরের কাঁচ ও টেলিফোন ভেঙে ফেলেন। তাঁরা সেখানকার অফিস সুপারিটেন্ডেন্টের অফিসেরও যথেষ্ট ক্ষতি করেন। পুলিশ এসে তাঁদের ঐ সব কাজে বাধা দেয় এবং শ্রী সুব্রত মুখার্জি সহ উনিশ জনকে গ্রেপ্তার করে। তারপর আদালতে হাজির হওয়ার জন্য নির্দেশ দিয়ে পুলিশ তাঁদের জামিনে

ছেড়ে দেয়। শিয়ালদা স্টেশনের অফিস সুপারিন্টেন্ডেন্টের নালিশের ভিত্তিতে একটি মামলা দায়ের করা হয়েছে। এবং এ-বিষয়ে তদন্ত করা হচ্ছে। পরে তাঁদেরকে আদালত থেকে জামিন দেওয়া হয়।

(তুমুল হট্টগোল)

(কতিপয় মেম্বার মিঃ স্পিকারের আসন পর্যন্ত গেলেন)

**মিঃ স্পিকার ঃ** আমি বার বার বলেছি যে এটা কমিউনিকেট করা হয়েছে সেটাই আমার রুলিং। আই হ্যাভ উইথহেল্ড মাই কন্‌সেন্ট। আই হ্যাভ গিভেন মাই রুলিং। আই হ্যাভ উইথহেল্ড মাই কন্‌সেন্ট।

(তুমুল হট্টগোল)

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** অন হোয়াট গ্রাউন্ডস, স্যার?

## ADJOURNMENT MOTION

**মিঃ স্পিকার ঃ** আমি আজ সর্বশ্রী কাশিকান্ত মৈত্র, দেবপ্রসাদ সরকার, রজনীকান্ত দোলুই, সুনীতি চট্টরাজ ও অন্য তিনজন সদস্য জন্মেজয় ওঝা, গোলাম ইয়াজদানী এবং সামসুদ্দীন আহমেদের কাছ থেকে সাতটা মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি।

প্রথম পাঁচটি প্রস্তাবে শ্রী মৈত্র, শ্রী সরকার, শ্রী দোলুই, শ্রী চট্টরাজ ও অন্য তিনজন এবং শ্রী ওঝা বিদ্যুতের অভাব ও তজ্জনিত পরিস্থিতি সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন।

(তুমুল হট্টগোল)

## QUESTION ON PRIVILEGE

**Dr. Zainal Abedin :** Sir, we are not at all satisfied with your ruling. In protest we will have.

(তুমুল হট্টগোল)

**মিঃ স্পিকার ঃ** আমি শ্রী কাশীকান্ত মৈত্র মহাশয়ের মুলতুবি প্রস্তাবটিতে সম্মতি দিচ্ছি এবং শ্রী মৈত্র প্রয়োজনীয় কার্য পরিচালনা বিধির ৬৩(১) ধারামতে প্রয়োজনীয় সম্মতি প্রস্তাব উত্থাপন করতে পারেন।

**Dr. Zainal Abedin :** We have not heard of any ruling from you. You have not give it in the Houes.

**শ্রী হরিপদ ভারতী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনতা পার্টির উপনেতা শ্রী প্রবোধ সিন্‌হা আপনার কাছে যে প্রিভিলেজ মোশন দিয়েছিলেন আপনি সেই প্রিভিলেজ মোশন সম্বন্ধে আপনার সিদ্ধান্ত পরে জানাবেন বলেছিলেন।

**মিঃ স্পিকার ঃ** আমি আমার সিদ্ধান্ত জানিয়ে দিয়েছি। তবে আপনারা যেটা বলেছেন সেটা আমি বিবেচনা করে দেখব আমি বলেছি।

**শ্রী হরিপদ ভারতী ঃ** বিরোধী পক্ষ থেকে আপনার কাছে অনেকবার প্রিভিলেজ মোশন রাখা হয়েছে কিন্তু আপনি কোনবারই মোশন তুলতে দেননি। আমি আশা করি আপনি বিরোধীদের যুক্তিসঙ্গত মোশন স্বীকার করবেন। ডাঃ জয়নাল আবেদিন এবং প্রবোধ সিন্‌হা যে মোশন দিয়েছেন সেটা অত্যন্ত বৈধ এবং সাংবিধানিক এবং তার মধ্যে এমন কোনও মন্তব্য ছিলনা যেটা আপনি বাতিল করতে পারেন বা সেটা ক্ষতিকর বা সেটার মাধ্যমে কোনও বিতর্কের সৃষ্টি হতে পারে। আপনি বলেছিলেন আপনার সিদ্ধান্ত জানাবেন। যখন একটা হাউসে টেবেল্ড হয় তখন সে সম্বন্ধে আপনি আপনার মতামত হাউসেই জানাবেন। কিন্তু একটা চিঠির মাধ্যমে আপনি কনসেন্ট উইথহেল্ড করলেন একথা জানাবার তাৎপর্য কি? কনসেন্ট উইথহেল্ড মানে কি সেটা আপনি পরে জানাবেন কি?

**মিঃ স্পিকার ঃ** ওটাই আমার রায়।

**শ্রী হরিপদ ভারতী ঃ** এটা কোনও রুলিং হলনা। আপনি কনসেন্ট উইথহেল্ড করেছেন এটা বোঝা যাচ্ছে। তাহলে আপনি কি পরে কনসেন্ট দেবেন?

**মিঃ স্পিকার ঃ** আপনারা পরে যেটা বলেছেন সেটা আমি বিবেচনা করব একথা আপনাদের আমি তো বলেছি।

**শ্রী হরিপদ ভারতী ঃ** আপনি তো বলেছেন কনসেন্ট উইথহেল্ড।

(শ্রী হাসিম আবদুল হালিম রোজ টু স্পিক)

**শ্রী হরিপদ ভারতী ঃ** হালিম সাহেব যখন কিছু বলেন তখন আমি তো তাঁকে বাধা দিই না।

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। আমাদের কি বলার কোনও অধিকার নেই?

**শ্রী হরিপদ ভারতী ঃ** কনসেন্ট উইথহেল্ড মানে কি পরে আপনি দেবেন?

**মিঃ স্পিকার ঃ** নো, নো। আমি রায় দিয়ে দিয়েছি।

**শ্রী হরিপদ ভারতী ঃ** স্যার, উইথহেল্ড কথার অর্থ হচ্ছে আপনি আপাতত এটা মুলতুবি রেখেছেন, পরে বলবেন। কনসেন্ট উইথহেল্ড মানে কনসেন্ট রিফিউজড নয়, কনসেন্ট ডিনাইড নয়। তাহলে আপনি কি পরে অনুমতি দেবেন?

**Mr. Speaker :** I have heard you. Please take your seat.

[1-40 — 1-50 P.M.]

(গোলমাল)

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটি কথা বলার আছে, স্যার, আমি যে প্রিভিলেজটা তুলে ছিলাম সেটা সাংবিধানিক একটি পয়েন্ট, আমি করজোড়ে আপনাকে নিবেদন করছি আইনের কোন্ যুক্তিতে এটা টিকল না—সেই যুক্তিটা কি? শুধু কনসেন্ট উইথহেল্ড করলে চলে না, সাংবিধানিক পয়েন্টে, কোন সাংবিধানিক ধারায় এটা

টিকবে না, সেটা আমাকে বলে দিন তাহলে আমরা স্যাটিসফায়েড হয়ে যাব, আমাদের কোনও দাবি নাই। আমরা এনলাইটেন হতে চাই যে, সংবিধানের কোন ধারায় এটা টিকল না প্রিভিলেজ হিসাবে আমরা সেই ব্যাপারে এনলাইটেন হতে চাই, অন্য কোনও দাবি নাই।

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমার পয়েন্ট অব অর্ডার আছে, আমি অনেকক্ষণ বলার চেষ্টা করছি। কিন্তু মাননীয় সদস্যরা সেই সুযোগ করে দিচ্ছেন না। আমি বলতে চাইছি স্পিকার যখন একটা রুলিং দিয়েছেন, একটা ফাইন্ডিং দিয়েছেন যে কনসেন্ট উইথহেল্ড, তার ইংরাজি একটা মানে আছে। যদি মাননীয় সদস্য সে মানের ব্যাখ্যা করতে পারেন না বা বুঝতে কেন পারেন না সেটা আপনাদের কোনও দোষ নেই, আমাদের দোষ নেই। কিন্তু একটা অজুহাত করে হাউসের প্রসিডিংস তারা চলতে দেবেন না, এটা বরদাস্ত করা যায় না। আমি আপনার কাছে অনুরোধ করব আপনি উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করবেন যাতে হাউস চলে বা হাউসে যাতে কাজ করা যায়।

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** আমি অ্যাডজোনমেন্ট মোশান আপনাদের মুভ করতে বলেছি, আপনারা করবেন কিনা জানান, তাহলে আমি অন্য বিষয়ে যাব।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি রুল ২২৯-এর আন্ডারে প্রিভিলেজ মোশান তুলেছি, তার উপরে আপনি আপনার রুলিং দেন নি, আপনি সেই সম্বন্ধে আপনার সিদ্ধান্ত ঘোষণা করুন, যে আমার প্রিভিলেজ মোশান অ্যাকসেপ্ট করলেন না, বাতিল করে দিলেন। কেন না, আপনি সেদিন বলেছিলেন, আপনি বিজনেস দেখে সিদ্ধান্ত নেবেন। আপনি আমাকে এখনো সেই সিদ্ধান্ত জানান নি। আপনার সামনে সরকার পক্ষের একজন মন্ত্রী বিরোধীদলকে যদি চড় মারতে আসে, তারপর সেদিন আপনি হাউস অ্যাডজোর্ন করতে বাধ্য হয়েছিলেন—আপনি নিজে দেখেছেন সেদিন কি ঘটনা ঘটেছে। তারপর আপনি রুলিং দেবেন। আপনার সামনে ঐ সরকার পক্ষের মন্ত্রী এই পক্ষের সদস্যকে মারতে উঠেছিল, আপনি তখন হাউস অ্যাডজোর্ন করতে বাধ্য হয়েছিলেন। আমি প্রিভিলেজ তুলেছি, আপনি তার উপর রুলিং দেবেন বলেছিলেন, এখনও দেন নি।

**Shri Anil Mukherjee :** Mr. Speaker, Sir, I want to draw your attention to rule 227. Rule 227 is, "If the Speaker is satisfied that there is a prime facie case that a breach of privilege has been committed and that the mattar is being raised at the earliest opportunity he may allow the member to raise the matter as a question of privilege." So, it is your discretion. You may allow it or you may reject it. According. Shri Nirmal Kumar Bose already raised a privilege motion.

(Voices from Opposition Bench : — No, No)

You have rejected it. We have no objection to your discretion you are at liberty to do. You are the sole authority of the House. Your rulling is binding on everybody. Nobody can challenge your ruling and nobody can raise a question regarding ruling.

**শ্রী বিশ্বনাথ মুখার্জি ঃ** আপনার রুলিং আপনি এখানে যেটা দিয়েছেন যে আমি কনসেন্ট দিতে পারছি না, আপনি সব-কটার উপরে দেন নি। কারণ জয়নাল সাহেব যেটা দিয়েছেন তার উপরও আপনি বলে দিন যে আপনি কনসেন্ট দিতে পারছেন না। আপনি বলে দিন যে এখন কনসেন্ট দিতে পারছি না, কারণটা আপনি ভবিষ্যতে জানাবেন মেম্বারদের।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেটা বিশ্বনাথ বাবু বললেন আমি তার সঙ্গে সম্পূর্ণ একমত হতে পারছি না। কারণ আমি জানি স্পিকার যেটা চেয়ারে বসে বললেন সেটা সাংবিধানিক এবং রীতিমতো আমি যখন সেদিন প্রিভিলেজ দিই কমল গুহ এবং অন্যান্য কতকগুলি সদস্যর উপর আপনি পড়লেন, সেটা দেখে আসাদুর রহমান, ডেপুটি সেক্রেটারির হাতে দিলেন That this should be circulated on the next day. সেই দিনই আমরা ইনসিস্ট করেছিলাম, আপনি বললেন যে, এখন ৪।টা—৫টা বাজে সম্ভব নয়, পরের দিন দেওয়া হবে। এবং আপনি যে ল্যাঙ্গুয়েজ এই হাউসে সার্কুলেট করেছেন একটা মেম্বারের বিরুদ্ধে সেই ল্যাঙ্গুয়েজটি কোট করে, নো সেকেণ্ড ল্যাঙ্গুয়েজ, যেটা আপনি লিখে দিয়েছেন সেই ল্যাঙ্গুয়েজটা কোট করে যাতে আপনি কোনও দিন কিছু না বলতে পারেন, সেই ল্যাঙ্গুয়েজটা কোট করে আমার ১৮৫তে মোশন দিয়েছি, নোটিশ দিয়েছি যাতে কোনও রকম ভুল না থাকে। তার একটা সার্কুলেটেড হয়েছে সেম ল্যাঙ্গুয়েজ, Simply we quoted that Language. আমরা একটা প্রিভিলেজ দিয়েছি, আমরা একটা মোশন দিয়েছি ১৮৫-তে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেই মোশনটা—আমরা বিরোধী সদস্য হতে পারি যদি একজন সদস্যর উপর প্রযোজ্য হয় সেটা অন্য সদস্য মিঃ অমল রায় তার বিরুদ্ধে যদি থাকে সেটাও গ্রহণযোগ্য। মাননীয় সদস্য অমল রায়ের বিরুদ্ধে যেটা দেওয়া হয়েছে সেটা সার্কুলেটেড হয়নি। আমি আপনার ঘরে যখন দেখা করলাম আপনি বললেন মন্ত্রী তো বটে। কিন্তু He is first an M.L.A. and then a Minister. The rights and privileges which a member enjoyes, the same rights and privileges are enjoyed by a Minister. তাহলে একটা মন্ত্রী হলেও সদস্য হিসাবে তার বিরুদ্ধে প্রযোজ্য হতে পারে। আপনার ঘরে আলোচনার পরে আপনি বললেন আমি মন্ত্রীর বিরুদ্ধে কি করে দিই। আমরা বিনয়ের সঙ্গে বলি, চেয়ারের উপর শ্রদ্ধা রেখে বলি আপনি দয়া করে এটা বলবেন না, সাংবিধানিক মতে, রুলস অব প্রোসিডিয়োর অ্যান্ড কনডাক্ট অব বিসনেস অনুযায়ী আমরা যে মতে চলব তাঁরাও সেই মতে চলবে। সুতরাং এটা সার্কুলেট করে ঐ চেয়ারের নিরপেক্ষতা দেখাবেন এইটা আমি আশা করি।

**শ্রী বিশ্বনাথ মুখোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অনেকগুলি ইস্যু এখানে জড়িয়ে যাচ্ছে। একটা হচ্ছে এই যে কতকগুলি প্রিভিলেজ মোশন এসেছিল আপনি তার উপর রুলিং দেবেন বলেছেন। আপনি আপনার সচিবকে দিয়ে চিঠি পাঠিয়ে দিয়েছেন যে আপনি কনসেন্ট দিচ্ছেন না। আপনাকে আমি অনুরোধ করেছিলাম যে এই চিঠি দিয়ে জানানোর কথা নয় এটা হাউসেই বলা উচিত ছিল। আপনি হাউসে বললেন, আমি কনসেন্ট দিচ্ছি না। কারণ আপনি জয়নাল সাহেবেরটা রেফার করেননি। দ্বিতীয় একটা প্রশ্ন এখানে উঠেছে সার্কুলেশনের কথা, সমস্ত ইস্যুগুলি একসঙ্গে জড়িয়ে ফেলে কোনও লাভ নেই, আমি বিনীতভাবে আপনার কাছে অনুরোধ করব যে সার্কুলেট করতে কারও আপত্তি থাকা উচিত নয় রুলে

এটা সার্কুলেট করা যায়। আর রুলিং-এর ব্যাপারে রুলিং আপনি দিয়ে দিয়েছেন। কোনও আদালতে যখন একটা রায় দেয় সেটা এক লাইনে দিয়ে দিতে পারে, দিয়ে তারপরে বিস্তৃত কারণটা লিখে দিতে পারে। সুতরাং আপনি এক লাইনে দিয়ে দিয়েছেন যে আমি এটা কনসেন্ট দিচ্ছি না। আপনি বিস্তৃত যদি লিখে জানান সেটা সম্পূর্ণ আইনসংগত, ন্যায়সংগত হবে বলে আমি মনে করি। সুতরাং আমার প্রস্তাব যে আপনি জয়নাল সাহেবের উপরেও রুলিং দেন এবং আপনি রুলিংগুলি সম্বন্ধে আপনি কেন দিলেন এর বিস্তৃত কারণ আপনি পরে দেখাবেন। আর সার্কুলেট করার প্রশ্নে উইথহেল্ড করার কোনও প্রশ্ন নেই, সার্কুলেশনে এটা দিয়ে দেওয়া উচিত। যেটা আজ হোক, কাল হোক, পরশু হোক, এর পরেও সার্কুলেট হতে পারে।

**মিঃ স্পিকার ঃ** প্রশ্নটা হচ্ছে যদি কোনও মন্ত্রীর বিরুদ্ধে লেখা হয় সেটা কতখানি Whether it amounts to a no confidence motion — the procedure is to learning it as a no confidence motion here. মন্ত্রী এবং অর্ডিনারি মেম্বারদের মধ্যে পার্থক্য করেছি, এটা আমি মনে করি। অমল রায়ের বিরুদ্ধে আমি দিয়ে দিয়েছি, আমি অ্যাডমিট করেছি এটা আমি বলেছি।

(নয়েজ)

**শ্রী দীনেশ মজুমদার ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আপনি অ্যাডজোর্নমেন্ট মোশন মুভ করার কথা বললেন। আমি আপনার কাছে বিনীতভাবে এটা জানতে চাই যে অ্যাডজোর্নমেন্ট মোশন মুভ করলেন কিনা এবং মুভ যদি বিরোধী সদস্যদের মধ্যে কেউ না করেন তাহলে তার ফেট কি হয় সেটা দয়া করে আপনি আমাদের জানাবেন।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মিঃ স্পিকার স্যার, এখানে যে প্রিভিলেজ মোশনে আপনি কনসেন্ট উইথহেল্ড করেছেন, আমরা জানি যে, আপনি চেয়ার থেকে এমন রুলিং দিতে পারেন না, দেন না যেটা against rules of procedure and conduct of business. শুধু আপনি এই যে, ডিভিসন বা রুলিং দিয়েছেন এর ইন্ট্যারপ্রিটিশনে আমাদের একটু কনফিউসন রয়েছে। সেইজন্য আমরা নিশ্চয় এটা জানতে পারি যে আপনি কিসের জন্য এই কনসেন্ট উইথহেল্ড করেছেন। সেটা নিশ্চয় অপোজিশন মেম্বারদের যাদের এই রকম কনফিউসন আছে তাদের জানার অধিকার আছে। এইটা নিশ্চয় জানাবেন, আমরা এটা আশা করব, আজকে হবে।

**মিঃ স্পিকার ঃ** এই বিষয়ে আলোচনা হয়েছে। আমার জিজ্ঞাসা হচ্ছে আপনারা এখন এই অ্যাডজোর্নমেন্ট মোশন মুভ করবেন কিনা। হরিপদবাবু বলুন, কাশীবাবু নেই।

**শ্রী হরিপদ ভারতী ঃ** স্যার, আমার একটা বক্তব্য আছে।

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** মিঃ স্পিকার স্যার, যখন তাঁরা মুভ করেন নি, যখন মুভ করছেন না তখন নেক্সট বিজনেস যেটা আছে সেটা টেক আপ করুন।

**Dr. Zainal Abedin :** Sir, a Minister cannot be declared immune. Under rule, 225 a Minister has not been declared immune.

(গোলমাল ও একই সঙ্গে একাধিক সদস্যকে বক্তব্য রাখতে দেখা যায় এবং বিশেষ করে শ্রী অনিল মুখার্জিও বলতে থাকেন।)

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** According to rule 225 a Minister is not immune. 185 motion is a substantive motion. A Minister cannot be declared immune against 185 motion. There is convention — a Minister is not immune against a privilege motion. There are thousands of records where a Minister has been brought under book on breach of privilege. According to rule no point of order can be raised on such motion. আপনি পারেন না এইটা করতে। আপনাকে অনুরোধ করব দেখুন আইনটা—এটা প্রিভিলেজ মোশন।

**শ্রী অনিলকুমার মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শ্রী হরিপদ ভারতীকে বলতে দিলেন এবং হরিপদবাবু বলতে শুরু করলেন। আর একজন মেম্বার বলছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি বলেছেন যে অন্য বিজনেস আছে, সে বিজনেস আরম্ভ করুন। আমরা হাউসের মেম্বার, আমাদের যে রাইট আছে, সেই রাইটকে এরা এইভাবে বাধা দিয়ে আমাদের অধিকারকে প্রকৃতপক্ষে খর্ব করছে। আপনার কাছে চাইছি, আপিনি লিস্ট অব বিজনেস আরম্ভ করুন।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বৈধতার প্রশ্ন তুলছি। আমার বৈধতার প্রশ্ন হচ্ছে এই, সংসদীয় রীতিনীতির এক নম্বর কথা, সভার মধ্যে স্পিকারের সিদ্ধান্ত চূড়ান্ত। স্পিকারের রুলিং চ্যালেঞ্জ করা যায় না। এক ঘণ্টা হতে চলল, আর কতক্ষণ এই জিনিস চলবে। স্পিকারের রুলিং চ্যালেঞ্জ করা যায় না, আবেদন করা যেতে পারে, ক্ল্যারিফিকেশন চাওয়া যেতে পারে, কনফিউসনের অবসান চাওয়া যেতে পারে, চ্যালেঞ্জ করে এক ঘণ্টা চলতে পারে না। আর একটা কথা, মাননীয় অধ্যক্ষ মহাশয় সভার নিয়ম-কানুন মেনে সবাই বলবেন। আমরা দাঁড়ালেই ওরা যদি সবাই দাঁড়িয়ে যান, ওরা কজন আছেন, আমরা চিৎকার করলে ওরা কেউ বলতে পারবেন না।

(তুমুল গোলমাল।)

আমাদের ধৈর্যের সীমা আছে, ওদের জানা উচিত ধৈর্যের সীমা আছে। আমাদের ভদ্রতাকে ওরা যেন দুর্বলতা বলে মনে না করেন। আমাদের ভদ্রতাকে, সহনশীলতাকে ওরা যেন দুর্বলতা বলে মনে না করেন।

(গোলমাল।)

....(নয়েজ)....

আমাদের ভদ্রতা, আমাদের ধৈর্য্যকে এরা যেন দুর্বলতা বলে মনে না করেন। (নয়েজ)...মন্ত্রী দাঁড়াবেন পয়েন্ট অব অর্ডারে, তাকে বলতে দেবেন না, এর সঙ্গে দাঁড়িয়ে...(নয়েজ)....

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** ওরা যে আইনে এসেছেন, আমরাও সেই আইনে এসেছি, (নয়েজ...একই আইনে সবাই যদি গাইডেড হন হাউসে...তাই যদি হয়ে থাকে...(নয়েজ)...

**মিঃ স্পিকার ঃ** এই হাউসে মিনিস্টারের বিরুদ্ধে কিছু উত্থাপন করতে হলে নো কনফিডেন্স মোশন এনে করুন না....(নয়েজ)....আমি হরিপদবাবুকে বলছি তিনি মুলতুবি প্রস্তাব উত্থাপন করবেন কিনা?...(নয়েজ)....রুলস অব প্রসিডিওরে যা আছে তাতে মিনিস্টার (নয়েজ)...সেপারেটলি ডেল্ট হবে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** বিরোধী পক্ষের জন্য এক আইন, সরকার পক্ষের জন্য আর এক আইন, এটা চলতে পারে না...(নয়েজ)....

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্যার, আমার বৈধতার প্রশ্ন আছে...(নয়েজ)....

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** আমাদের প্রিভিলেজ কার্টেল্ড হচ্ছে, কেন সার্কুলেশন হল না, আমি মনে করছি আমাদের প্রিভিলেজ নষ্ট হয়েছে, ওয়ান এইট্টিফাইভে অমলেন্দ্র রায়ের বিরুদ্ধে আমরা রুলিং পেলাম না। আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে বলছি বিরোধীদের জন্য যদি আলাদা রুলস অব প্রসিডিওর হয়, সরকারি পক্ষের সদস্যদের জন্য আলাদা রুলস অব প্রসিডিওর তৈরি করা হোক, এটা অ্যামেন্ড করে দিন হাউসে, এবং আপনাদের ক্ষমতা আছে, ব্রুট মেজরিটি আছে, আপনি করে দিন সরকারি সদস্যদের জন্য এই রকম রুলস অব প্রসিডিওর এবং বিরোধী সদস্যদের জন্য এই রকম রুলস অব প্রসিডিওর, এটা আপনি করে দিন, আপনার আচরণে বৈসাদৃশ্যের জন্য অমলেন্দ্র রায়ের বিরুদ্ধে কোনও রুলিং পেলাম না।

**শ্রী দীনেশ মজুমদার ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি, যেভাবে স্পিকারকে অবমাননা করা হচ্ছে এটা হাউসের সদস্যরা আমরা বরদাস্ত করব না...(নয়েজ)...এটা ডেমোক্রেটিক আচরণ নয়, আমি তাই আপনাকে অনুরোধ করছি গভর্নমেন্ট বিজিনেস অনুসারে আপনি হাউস চালান।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় স্পিকার স্যার,....(নয়েজ)....আপনার রুলিং-এর বিরুদ্ধে আমরা কিছু বলিনি...(নয়েজ)...কিন্তু একজন মন্ত্রী...(নয়েজ) বলেছেন আমরা বলিনি

**মিঃ স্পিকার ঃ** আমি ধরে নিলাম যে কাশীবাবুর প্রদত্ত মুলতুবি প্রস্তাব মুভ করা হচ্ছে না। আমি এখন তাই চিফ মিনিস্টার জ্যোতিবাবুকে কমিশনের রিপোর্ট লে করতে বলছি।

## LAYING OF REPORT

**Shri Jyoti Basu :** Sir, I beg to lay before the House, as required under the provisions of Section 3(4) of the Commissions of Inquiry Act, 1952, the Second Interim Report of the Sarma Sarkar Commission of Inquiry set up to inquire into the complaints of misuse of power by public servants during the period from March 20, 1970 to May 31, 1975, together with a Memorandum of action taken thereon.

[2-00 — 2-10 P.M.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, আই রাইজ অন এ পয়েন্ট অব অর্ডার....

**মিঃ স্পিকার ঃ** আপনি বসুন আপনি অনেক পয়েন্ট অব অর্ডারের উপর বলেছেন। এখন বিভিন্ন বিষয়ের উপর উল্লেখ।

(গোলমাল)

## MENTION CASES

**মিঃ স্পিকার :** Shri Biswanath Mukherjee

(Pause)

Shri Prodyat Kumar Mahanti.

**ডাঃ জয়নাল আবেদিন :** স্যার, আমার পয়েন্ট অব অর্ডার আছে আমাকে বলতে দিতে হবে। এটা আমার অধিকার।

(গোলমাল)

**Mr. Speaker :** Shri Anil Mukherjee. (Pause) Shri Mahadeb Mukherjee.

**শ্রী মহাদেব মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জগদ্দল বিধানসভা কেন্দ্রে মাদ্রাল এবং নারায়ণপুর গ্রাম পঞ্চায়েতে সি. এম. ডি. এ গ্রামীণ পানীয় জল যে কাজ হাতে নিয়ে ছিল তার কাজ শেষ হয়ে গেছে গত ১৩ই জুলাই ১৯৭৮ সালে।। সি. এম. ডি. এ. স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ডকে ঐ পরিকল্পনায় বিদ্যুৎ সরবরাহ করার জন্য ঐ সংস্থার হাতে টাকা জমা পড়েছে। কিন্তু এখনও পর্যন্ত বিদ্যুৎ সরবরাহ পাওয়া যায় নি। ফলে পরিকল্পনার কাজ ব্যাহত হচ্ছে। এই ব্যাপারে বিভাগীয় মন্ত্রী মহাশয়কে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ জানাচ্ছি।

**মিঃ স্পিকার :** এখন বীরেন্দ্রকুমার মৈত্র তার বিষয় উল্লেখ করবেন।

(সদস্য বলিতে ওঠে নাই)

**ডাঃ জয়নাল আবেদিন :** স্যার, এইভাবে কি আপনি হাউস চালাবেন। আমাদের কোনও কথা শুনবেন না।

(গোলমাল)

**Mr. Speaker :** Shri Balailal Das Mahapatra

(Pause)

Shri Ajoy Kumar Dey.

**শ্রী দেবপ্রসাদ সরকার :** স্যার, মেম্বারদের কথা পেশেন্ট হিয়ারিং না দিয়ে আপনি এইভাবে হাউস চালাতে চান। এটা কি করে হয়।

## LEGISLATION

### The West Bengal Panchayat (Amendment) Bill, 1979.

**Shri Debabrata Bandyopadhyay :** Sir, I beg to introduce the West Bengal Panchayat (Amendment) Bill, 1979.

(Secretary then read the Title of the Bill)

**Shri Debabrata Bandyopadhyay :** Sir, I beg to move that the West Bengal Panchayat (Amendment) Bill, 1979, be taken into consideration.

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়,

পশ্চিমবঙ্গ পঞ্চায়ত আইন, ১৯৭৩, কার্যে রূপায়িত করিতে গিয়া নিম্নলিখিত যে সকল বাস্তব সমস্যা ও অসুবিধা উদ্ভূত হইয়াছে সেগুলি দূরীকরণের উদ্দেশ্যে এ বিধেয়কে ঐ আইনের কতকগুলি সংশোধন প্রস্তাবিত হইয়াছে ঃ—

(i) ঐ আইনের বিধানসমূহে এইরূপ ব্যবস্থা আছে যে, সভাপতি অথবা সহকারি সভাপতি ভিন্ন অন্য কোনও ব্যক্তি পঞ্চায়েত সমিতিসমূহের দুইটির অধিক স্থায়ী সমিতির সদস্য হইতে পারিবেন না। কিন্তু কতিপয় পঞ্চায়েত সমিতির সদস্যসংখ্যা খুব বেশি নহে ; তা ছাড়া, ঐ আইনে এরূপ বিধান আছে যে, কোনও পঞ্চায়েত সমিতি রাজ্য সরকারের অনুমোদন লইয়া অতিরিক্ত স্থায়ী সমিতিসমূহ গঠন করিতে পারেন ; অতএব, এইরূপ ব্যবস্থা করা প্রয়োজন বলিয়া বিবেচিত হইয়াছে যাহাতে কোনও পঞ্চায়েত সমিতির যে কোনও সদস্য একই সময়ে উহার তিনটি স্থায়ী সমিতির সদস্য হইতে পারেন।

(ii) জিলা ম্যাজিস্ট্রেট/উপ-কমিশনার তাহার স্বীয় কর্তব্য সম্পাদন ছাড়াও জিলা পরিষদের নির্বাহী আধিকারিকরূপে কর্তব্য সম্পাদনের জন্য রাজ্য সরকার কর্তৃক নিযুক্ত হইয়াছেন। জিলা ম্যাজিস্ট্রেটকে/উপ-কমিশনারকে জিলা পরিষদের সকল সভায় যোগদান করিতে হয় এবং জেলা পরিষদের নির্বাহী আধিকারিক হিসাবে ঐ সভাসমূহের কার্যাদিতে অংশগ্রহণ করিতে হয়। কিন্তু বর্তমানে বহুসংখ্যক কার্যসূচি রূপায়িত করিবার তাগিদে ঐসকল সভা বারংবার আহ্বান করিতে হয় বলিয়া ঐ নির্বাহী আধিকারিকের পক্ষে জিলা পরিষদের ঐরূপ সকল সভায় যোগদান করা সম্ভবপর নাও হইতে পারে। অতএব, এইরূপ ব্যবস্থা করা প্রয়োজন বলিয়া বিবেচিত হইয়াছে যে, জিলা পরিষদের সচিব, নির্বাহী আধিকারিক কর্তৃক জিলা পরিষদের কোনও সভায় যোগদান করিবার জন্য প্রতিনিযুক্ত হইলে, ঐ সকল সভায় যোগদান করিবেন।

(iii) জিলা ম্যাজিস্ট্রেটকে/উপ-কমিশনারকে, জিলা পরিষদের নির্বাহী আধিকারিকরূপে, জিলা পরিষদের তহবিল হইতে অর্থপ্রদানের জন্য সকল চেক ও আদেশ স্বাক্ষর করিতে হয়। জিলা পরিষদ অফিসের কাজকর্ম সুষ্ঠুভাবে পরিচালনের জন্য এইরূপ ব্যবস্থা করা প্রয়োজন বলিয়া বিবেচিত হইয়াছে যে, ঐ সকল চেক ও আদেশ নির্বাহী আধিকারিক কর্তৃক অথবা, নির্বাহী আধিকারিকের নিকট হইতে প্রাধিকারপ্রাপ্ত হইলে, সচিব কর্তৃক স্বাক্ষরিত হইবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আশাকরি আপনারা সকলে সমর্থন জানাবেন।

(তুমুল গোলমাল)

**Dr. Zainal Abedin :** Sir, I rise on a point of order.

**Mr. Speaker :** I disallow the point of order.

(তুমুল গোলমাল)

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্পিকারের সেক্রেটারি সি. পি. এম. এর পার্টি সেক্রেটারি, স্পিকারের ডেপুটি সেক্রেটারি সি. পি. এম. এর পলিটব্যুরোর মেম্বার।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মিঃ স্পিকার, স্যার, আজকের শেষ দিনে আপনি ইমপার্সিয়্যাল হলেন না, পার্সিয়্যালিটি দেখালেন। এরই প্রতিবাদে আমরা হাউস বয়কট করছি এবং আপনার ডিনার পার্টিতে যোগদান করছি না।

(এই সময় কংগ্রেস পক্ষের সদস্যগণ সভার বাইরে চলে গেলেন।)

**Mr. Speaker :** Now, Shri Janmejoy Ojha.

**শ্রী হরিপদ ভারতি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, জনতাপার্টির পক্ষ থেকে আমি প্রথমে আপনার কাছে নিবেদন করতে চাইছি যে, আপনার প্রতি কোনও অসম্মান দেখাবার চেষ্টা আমার দল করে নি—আপনার প্রতি কোনও অসম্মান দেখাবার কথা আমরা কখনও চিন্তা করি নি এবং আপনার রুলিং নিঃসন্দেহে আমাদের কাছে গ্রাহ্য—আমাদের যত আপত্তি, দুঃখই থাকুক, তবুও আপনার রুলিং-এর উপর কোনও কথা বলা চলে না, আমরা জানি। কিন্তু আমাদের যে বক্তব্য আপনার কাছে রাখতে চেয়েছিলাম সেটা হচ্ছে এই, আপনি রুলিং দিয়েছেন এই কথা বলছেন—কিন্তু আপনি যা লিখেছেন আপনার সেক্রেটারি—তাতে অন্তত আমি যেটুকু ইংরাজি জানি, আপনি রুলিং দেন নি। কারণ আপনি কনসেন্ট দিচ্ছেন না এই কথা বলেন নি—আপনি বলেছেন কনসেন্ট উইথহেল্ড। উইথহেল্ড ইংরাজিটার অর্থ—তাতে এই কথা নিশ্চয় বোঝা যায় যে সাময়িকভাবে আপনি আপাতত আপনার কনসেন্ট দিচ্ছেন না, কিন্তু ভবিষ্যতে আপনি দিতে পারেন—নিঃসন্দেহে দিতে পারেন, আপনি চিন্তা করবেন। অতএব এতক্ষণ পর্যন্ত আপনি যেভাবে আপনার বক্তব্য রেখেছেন—আপনার সেক্রেটারির লিখিত চিঠি, আপনার বক্তব্যকে সমর্থন করছে না। তাই আমি আপনার কাছে এই কথা বলতে চাইছি এই সম্বন্ধে আপনি পুনর্বিবেচনা করবেন। আমরা হাউসে যেভাবে প্রস্তাব এনেছিলাম আপনি যদি সেই প্রস্তাবে আপনার সিদ্ধান্ত হাউসে ঘোষণা করতেন তাহলে আমরা বেদনাবোধ করতাম। কিন্তু আপনি সেক্রেটারিকে দিয়ে যেভাবে এই সিদ্ধান্ত জানিয়েছেন তাতে করে আমরা অপমানিতবোধ করছি এবং আপনি যেভাবে বিরোধী দলকে সম্মান দেখালেন এর জন্য আমরা সত্যিই খুব দুঃখিত।

[2-10 — 2-20 P.M.]

সেইজন্য আপনার আজকের যে ডিনার সেই ডিনারে স্যার, আপনার প্রতি পূর্ণ শ্রদ্ধা থাকা সত্ত্বেও আমরা অংশগ্রহণ করতে পারব না, সেজন্য আমরা দুঃখিত। সেই দুঃখের কথা স্যার, আমি আপনাকে জানাচ্ছি। আর আজকে হাউস যেভাবে দাঁড়িয়েছে যে মাননীয় মন্ত্রীর মর্যাদা আলাদা, অন্য সদস্যদের মর্যাদা আলাদা—আপনার এই সিদ্ধান্ত জানবার পর নিঃসন্দেহে স্যার, আজকের এই সভায় অংশ গ্রহণ করা আমাদের পক্ষে সম্ভব নয়।

(অ্যাট দিস স্টেজ দি মেম্বারস অব দি জনতা পার্টি ওয়াকড আউট অব দি চেম্বার)।

**শ্রী বিশ্বানাথ মুখার্জি ঃ** স্যার, আমি এখনও আপনাকে অনুরোধ করছি যে আপনি যে রুলিংটা হাউসে দিয়েছেন বা একটা বিষয় দেন নি সেটা যদি দিয়ে দেন—আপনার সেই রুলিং-এর কারণ ব্যাখ্যা করে পরে আপনি লিখে জানাবেন। একথা আপনি হাউসের প্রসিডিংসের অন্তর্ভুক্ত করার মতন করে বলেন নি। আপনি যদি বলেন যে হ্যাঁ, সেক্রেটারির চিঠিটা বাদ, আপনি এই হাউসের মধ্যেই রুলিং দিয়েছেন প্রত্যেকটির উপর খালি ডাঃ জয়নাল আবেদিন সাহব যেটা এনেছেন তার উপর কোন রুলিং দেন নি—সব কয়েকটির উপর রুলিং দিয়ে যদি আপনি বলেন যে আমি পরে চিঠি দিয়ে বিস্তৃত কারণ জানাব তাহলে সেটা শোভা পায়।

**মিঃ স্পিকার ঃ** পরে বিস্তৃত জানাবার কোনও প্রশ্ন নয়, আমি যখন ডিসিসন নিয়েছি তখনই করেছি কিন্তু তাঁরা বলছেন, না—If they are so eager they can look into the files—they can ask me for that. তাঁরা তা না করে বলছেন এখানেই করতে হবে। সেখানে ডেলি যদি ডজন করে প্রিভিলেজের প্রশ্ন আসে..

**শ্রী বিশ্বনাথ মুখার্জি ঃ** হাউসের কোনও মেম্বার যদি কোনও মোশন এনে থাকেন এবং আপনি তার উপর কোনও রুলিং দেন সেটা সেক্রেটারির মারফত না জানিয়ে হাউসেই আপনার দেওয়া উচিত। হাউসে দিয়ে আপনি তখন কারণ না জানাতে পারেন—আপনি কারণ পরে দেখাতে পারেন—কিন্তু সকলে উন্ডেড হয়েছে এইজন্য যে সেক্রেটারি মারফত চিঠি গিয়েছে যে তোমার এটা স্পিকার অ্যাকসেপ্ট করছেন না। সেটা না করে হাউসেই আপনার বলে দেওয়া উচিত যে এটা আমি অ্যাকসেপ্ট করতে পারছি না এবং কারণ আমি পরে দেখাব।

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, কিছুক্ষণ আগে মাননীয় সদস্য হরিপদ ভারতী মহাশয় বলেছেন যে আপনি নাকি মন্ত্রী এবং সাধারণ এম. এল. এদের মধ্যে একটা পার্থক্য করেছেন। এটা ঠিক নয়। কারণ রুলসে বলা আছে যদি কোনও মিনিস্টারের বিরুদ্ধে সেনসার মোশন আনতে হয় তাহলে সেটা নো কনফিডেন্সের ফরমে হবে। আপনি সেকথাই বলেছেন এবং আপনি বলেছেন যে আপনি দেখছেন কি আছে, না আছে। কিন্তু আমার মনে হয় স্যার, তাঁরা ইচ্ছাকৃতভাবে চেয়ারকে অপমান করার জন্য এবং পরিকল্পিতভাবে আজকে যাতে হাউস চলতে না পারে সেজন্য সকাল থেকে এসব করছেন। স্যার, সেজন্য আমাদের কাজের অনেক দেরি হয়ে গিয়েছে, এবারে যাতে হাউস সুষ্ঠুভাবে চলে সেটা আপনি একটু দেখুন।

**শ্রী বিশ্বনাথ মুখার্জি ঃ** আমার যে অনুরোধটা যে আপনি হাউসের মধ্যেই রুলিং দিলেন—স্যার, একথাটা আপনি বলুন।

**মিঃ স্পিকার ঃ** আমি তো বলেছি বারবার, আবার কি বলব? আপনি মনে করছেন আপনার যুক্তিটা দিয়ে ওঁরা দেখেছেন। ওঁরা এনটায়ার প্রসিডিওরটাতে আপত্তি করেছেন। I have told them that I have adopted one procedure. They say — communication by Secretary has never happened. In Writers' Buildings or anywhere all the Secretaries of the Departments to com-

municate the decisions of the Cabinet. Decisions of the Ministers are communicated by the Secretaries. So, if I communicate my opinion, my views, or my orders through my Secretary, it does not mean that it is Secretary's order or that it does indult the honourable members. Even then I have told the honourable members that since they have raised that point I will look into the matter. What else I can say ?

**মিঃ স্পিকার ঃ** আমি একটা প্রোসিডিওর অ্যাডপ্ট করে কাজ করছি। ওঁনারা বলছেন যে এই প্রোসিডিওরটা রং। আই উইল লুক ইনটু ইট। এখন তাঁরা এটাকে রং বলছেন। আমি যখন সেক্রেটারির মাধ্যমে কমিউনিকেশন করে জানাই সেটা আমার কমিউনিকেশন নয়, সেক্রেটারির কমিউনিকেশন—ইট ইজ এ রং আন্ডারস্ট্যান্ডিং অব দি হোল এফেয়ারস বলে আমি মনে করি। আমি সেই আলোচনা এখানে করতে চাইছি না, করার প্রয়োজনও ছিলনা কিন্তু বারে বারে আপনি উত্থাপন করেছেন বলে বললাম।

**শ্রী বিশ্বনাথ মুখার্জি ঃ** আপনি রুলিংটা সেক্রেটারির মাধ্যমে জানিয়েছেন। এটা কি ঠিক হয়েছে?

**মিঃ স্পিকার ঃ** আপনি দেখবেন যে হাইকোর্টের জাজের যে রুলিংগুলি হয় সেগুলি রেজিস্টারের নামে যায়। সেগুলি সই করেন জাজ কিন্তু কমিউনিকেশন হয় রেজিস্টারের মাধ্যমে। আমি বলছি ইভেন দেন আই উইল লুক ইনটু দি প্রোসিডিওর অ্যাডপটেড। কিন্তু আমি মনে করি যখন Secretary communicates the decision of the Speaker. Secretary conveys the intention of the Speaker. He is the machinery to convey, and nothing more than that. It is not his order. I do not think there is any reason to be insulted.

**Shri Deo Prakash Rai :** Sir, in the court, the Judge signs his order. His clerk does not sign it.

**Mr. Speaker :** Judge signs his decision and it is conveyed through the Registrar. I signed my decision. Who says that I did not sign ? Unless and until I sign it, the Secretary has got no power to say that the Speaker has withheld his consent. Unless I sign, my order cannot be conveyed. After my signature the order is conveyed. This is not unusual. Mr. Rai, you yourself was a Minister. You know the procedure. অযথা কেউ যদি পয়েন্ট রেইজ করেন সেটা আলাদা কথা। কোনও একটা ত্রুটি থাকলে বলতে পারেন। কিন্তু আমি সেই সমস্তর দিকে যাচ্ছি না, আমি একটা আইনের মধ্যে রয়েছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটা অ্যাপিল আপনার কাছে আছে। আপনি যে রুলিং দিয়েছেন তার উপর কিছু নয়। আমার একটা অনুরোধ আপনার কাছে সেটা হচ্ছে এই রুলিং সম্পর্কে আপনি কোন রুলের ভিত্তিতে উইথহেল্ড করলেন সেটা জানতে চেয়েছিলাম। আপনি যদি এটা করতেন তাহলে আমার মনে হয় অপোজিশন মেম্বাররা সার্টিফায়েড হতেন। কিন্তু অত্যন্ত দুঃখের কথা যে আজকে শেষের দিনে

আপনি একটা অ্যাডর্জনমেন্ট মোশন অ্যালাউ করে, এই রকম সমস্ত অপোজিশন মেম্বারদের অ্যাপিলকে ইগনোর করে, সুইচ ওভার করে অন্য বিজনেসে যাচ্ছেন এবং এর দ্বারা এটাই কিন্তু প্রতিপন্ন হল যে আপনি এক তরফাভাবে ট্রেজারি বেঞ্চের স্বার্থে বিধানসভাকে পরিচালনা করছেন। এটা অত্যন্ত দুঃখজনক। কাজেই এই হাউসে আমাদের আর থাকার কোনও অর্থ হয় না।

**Mr. Speaker :**Mr. Sarkar, you are going beyond your limit. I now call upon Shri Haran Hazra to speak on the Bill.

(এই সময়ে এস. ইউ. সি'র সদস্যগণ সভাকক্ষ ত্যাগ করলেন)

**শ্রী হারাণ হাজরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পঞ্চায়েত মন্ত্রী যে বিল উত্থাপন করেছেন আমি তাকে স্বাগত জানাচ্ছি এবং সমর্থন জানাচ্ছি। ১৯৫৭ সালে এবং ১৯৭৩ সালে যে পঞ্চায়েত আইন করা হয়েছিল তাতে বলা হয়েছে যে পঞ্চায়েত সমিতিতে দুজন সদস্যের বেশি তারা কোনও স্থায়ী কমিটির সদস্য হতে পারবেন না। তাই পঞ্চায়েত দপ্তর ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় এই বিলের মধ্যে যা উল্লেখ করেছেন, তাকে আমি স্বাগত জানাচ্ছি এই জন্য যে কোনও মন্ত্রী কেন, পঞ্চায়েত সমিতির সদস্য তিনটি স্থায়ী কমিটির সদস্য হতে পারবেন। এটার একটা গুরুত্ব আছে বলে মনে করি।

[2-20 — 2-30 P.M.]

দ্বিতীয়ত জেলা পরিষদে একজিকিউটিভ অফিসার, যেমন ডি. এম., ডিভিশনাল কমিশনার, এদের জেলা পরিষদের প্রতি মিটিং-এ উপস্থিত হবার কথা বলা হয়েছিল, কিন্তু পঞ্চায়েত মন্ত্রী মহাশয়, এই বিলের মধ্যে বক্তব্য রেখেছেন, তাদের আসতে হবে না, এটা সঠিক এবং অভিনন্দন যোগ্য, কারণ জেলা শাসকের নানারকম প্রশাসনিক কাজ থাকে। সুতরাং জেলা পরিষদের যে সেক্রেটারি তিনিও যে কোনও জেলা পরিষদের সভায় যোগদান করতে পারবেন। এটা যুক্তিসংগত বলে আমরা মনে করি। এটাকে আমরা সমর্থন করি। আজকে বামফ্রন্ট সরকারের পঞ্চায়েতের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে যুগান্তকারি ঘটনা গোটা পশ্চিমবাংলার বুকে দেখিয়ে দিয়েছেন—কংগ্রেসি আমলে, ১৯৬৪ সালের পর থেকে ঐ পঞ্চায়েতগুলোকে ব্যক্তিগতভাবে একটা জমিদারি ব্যবস্থায় একটা বাস্তু ঘুঘুর ঘাঁটিতে পরিণত করেছিল এবং তারা পঞ্চায়েত নির্বাচন করতে সাহস পায়নি। কিন্তু বামফ্রন্ট সরকার-এর মাননীয় পঞ্চায়েত মন্ত্রী এই পঞ্চায়েতের ঘুঘুর বাসা ভেঙ্গে দিয়ে, স্বৈরতান্ত্রিক ব্যবস্থাকে ভেঙে দিয়ে পশ্চিমবাংলার সাধারণ মানুষের যে ক্ষমতা, যে ক্ষমতা পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার চান, যে ক্ষমতা বিকেন্দ্রীকরণ করতে সেই পঞ্চায়েতগুলোর মাধ্যমে প্রচুর ক্ষমতা তুলে দেওয়া হয়েছে। শুধু তাই নয়, পশ্চিমবাংলায় যে বিধ্বংসী বন্যা হয়ে গেল, সেই বন্যার মোকাবিলা করেছে পঞ্চায়েতের নির্বাচিত প্রতিনিধিরা, এটা একটা উল্লেখযোগ্য ঘটনা। সঙ্গে সঙ্গে আজকে সেই পুনর্গঠনের কাজ দ্রুত গতিতে এগিয়ে চলেছে। সুতরাং আমরা চাই, বামফ্রন্ট সরকার চায় যে এই পঞ্চায়েতের হাতে আরও বেশি ক্ষমতা দেওয়া হোক। শুধু রাইটার্স বিল্ডিংসে বসে চিন্তা করলে গ্রামের উন্নতি সাধন হতে পারে না। বামফ্রন্ট সরকার যেটা বলতে চান, শুধু কথায় নয়, বাস্তবে রূপ দিতে চান। এই জন্য আমরা ক্ষমতার বিকেন্দ্রীয়করণের উপর বিশ্বাসী এবং

তার উপর বিশ্বাস করে বাস্তবক্ষেত্রে আমরা তা প্রয়োগ করতে চাই এবং তা করাই হচ্ছে পঞ্চায়েতগুলোর হাতে বেশি ক্ষমতা দিয়ে, বেশি টাকা-পয়সা তুলে দিয়ে যারা নির্যাতিত নিপীড়িত গ্রামের মানুষ, তাদের উন্নতির জন্য এই বিলের মধ্যে আনা হয়েছে, যাতে বলা হয়েছে যে পঞ্চায়েতের হাতে গ্রামের উন্নয়ননের জন্য টাকা পেতে অনেক বিলম্ব হয়, সেটা যাতে দ্রুত হয়, ত্বরান্বিত হতে পারে সেই জন্য জেলা ম্যাজিস্ট্রেট তার যে কোনও অফিসারকে অথরাইজ করলে, সেই টাকা তাড়াতাড়ি সে দিতে পারবে এবং সেই টাকা পয়সা দিয়ে পঞ্চায়েতের মাধ্যমে জনগণের সহযোগিতায় গ্রামের কাজ তাড়াতাড়ি হতে পারবে। সেইজন্য এই বিলকে সমর্থন করা ছাড়া উপায় নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিধানসভার অধিবেশনের শুরুতে যে অবস্থা আমরা দেখতে পেলাম—ঐ বিরোধী সদস্যরা, কংগ্রেস, জনতা, এস. ইউ. সি. এবং দক্ষিণ পন্থী কমিউনিস্ট পার্টি, তারা আজকে অযথাভাবে একটা গোলমাল সৃষ্টি করে বিধানসভার যে মর্যাদা ক্ষুন্ন করেছেন এবং তারা আজকে বিধানসভার কার্যাবলি বানচাল করার জন্য অনবরত চেষ্টা করলেন। তার জ্বাজল্যমান প্রমাণ এই সভার মধ্যে উপলব্ধি করেছি। সুতরাং আমরা মনে করি তারা যে জনসাধারণের দ্বারা নির্বাচিত হয়ে বিধানসভার সদস্য হিসাবে দাবি করার অধিকার তাদের নেই। তাদের এই আচরণ বিধির বিরুদ্ধে মাননীয় স্পিকার মহাশয় আপনি যথাযথ ব্যবস্থা গ্রহণ করবেন, এই আশা করে মাননীয় পঞ্চায়েত মন্ত্রী মহাশয় যে বিল উত্থাপন করেছেন তাকে স্বাগত জানিয়ে এবং আর একবার সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ গোলাম ইয়াজদানি ঃ** স্পিকার স্যার, আমি শুধু একটি প্রশ্ন আপনার কাছে রাখতে চাই যে, হাউস আজকে যেভাবে চলেছে তাতে অ্যাডজোর্নমেন্ট মোশন ছিল, আমাদের মেনশন কেস ছিল, কিন্তু সেগুলি কোথায় ভেস্তে গেল ; তাহলে কি আমাদের সেগুলি তোলবার চান্স হবে না?

**মিঃ স্পিকার ঃ** আমি তো এক এক করে সব ডেকেছি।

**ডাঃ গোলাম ইয়াজদানি ঃ** এখন আমাদের বলবার মতো অবস্থা ছিল না।

**মিঃ স্পিকার ঃ** আগে এই বিলটা হয়ে যাক। তারপর, বিরতির পর মেনশন কেসগুলি আপনারা যাতে মেনশন করতে পারেন তার জন্য চেষ্টা করব।

**Shri Deo Prakash Rai :** Mr. Speaker, Sir, the people of West Bengal had long been waiting for the opportunity so far as the Panchayat system is concerned. Sir, recently all over the state the government went for the Panchayat Election. The only difference I find today is that the Congress government withheld the election and that the C.P.M. led ministry after coming with a brute majority in the government thought it fit to go in for Panchayat Election. There was a motive. Do we find any difference ? Do we find any change, any impact on the people of this State as a result of this election ? No Sir. The only difference is that the Congress Government did not agree to go in for the election and this Government with a brute majority held the election because

they thought that they would get all the seats. Sir, so far as the Darjeeling district is concerned, I had a prolonged negotiation with the Chief Minister about the Hill Development Council. He says, the Zilla Parishad and his Hill Development Council have separate budgetory provisions — from the Centre well as from the State. After this Panchayat Election there is Zilla Parishad in Darjeeling with elected members as well as the Hill Area Development Council. Sir, how do we spend the budget? Sir, as I told you, I had prolonged negotiations with the Government particularly with the Chief Minister and I suggested that whatever be the amount either from the Centre or from the State it should be bifurcated or split up and the money meant for rural development should be given to the newly elected peoples body, i.e. the Zilla Parishad, and the money meant for the local bodies like municipalities should be given to the Hill Development Council and not to the Zilla Parishad. So far as the Zilla Parishad is concerned they have no money. I do not know whether the Minister knows it. After the Panchayat Election the employees of the Darjeeling Zilla Parishad have not received their monthly salaries. Is not the Government ashamed of it? Is not Shri Jyoti Basu ashamed of it? Is not Shri Jyoti Babu has now become 'rajani'. Sir I repeat that the budget for the Hill Development Council should be split up - one portion should be given to the Zilla Parishad for rural development, and the other portion should be given to the Hill Development Council for the municipal areas.

[2-30 — 2-40 P.M.]

Sir, there is a demand of autonomy for the district of Darjeeling which has been signed by all the combined six parties of the Left Front, including my party. The demand of autonomy was accepted by the United Front Government in 1967. Sir, the condition of joining the Cabinet was that they would accept the demand of autonomy for Darjeeling and recognition of Nepali language. The Left Front Government today is committed to it. You are talking of Hill Development Council, Zilla Parishad and all that. Sir, where do we stand? I would like this Government to tell the people of the hill areas as to where they stand. Either do away with the Zilla Parishad and forget the demand of autonomy, a demand to which you are also a party, or stick to autonomy and forget the Zilla Parishad and Hill Development Council.

Sir, about administration, the Deputy Commissioner or the District Magistrate happens to be the Executive Officer of the Zilla Parishad. Now, Sir the Deputy Commissioner is an IAS officer. He does not

bother to attend any Zilla Parishad meeting because there is a clash of status between the IAS and the Chairman of the Zilla Parishad who is an elected representative of the people. Sir, I suggest that either you appoint, or let the Zilla Parishad have the authority to appoint Executive Officer from whichever cadres it choses. Sir, today, in Darjeeling the Deputy Commissioner who is an IAS Officer does not bother attend the Zilla Parishad meeting. Is it not an insult to Shri Jyoti Basu and his Government ? Sir, the Subdivisional Officer of Kalimpong who is also an IAS Officer, says, who is this Chairman of Zilla Parishad ? I am not going to attend my meeting called by the Chairman of Zilla Parishad. Sir, the Chairman is an elected representative of the people. He must have a say in the day to day administration in the Panchayat Raj. The SDO, Kalimpong, says, "I belong to the IAS cadre, I am not going to attend any meeting called by the Chairman." Sir, he forgets that IAS does not stand for Indian administrative service alone. IAS also means, 'I am a servant'. These officers should be made to realise this. Sir, I say, if the Government does not take things seriously and in right earnest to change the present pattern of Zilla Parishad administration, the green hills of Darjeeling will be red, not Communist red, but red with the blood of the people of Darjeeling.

**শ্রী শশাঙ্কশেখর মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পঞ্চায়েত মন্ত্রী যে সামান্য অ্যামেন্ডমেন্ট এনেছেন আমি তাকে সমর্থন করতে গিয়ে দু-একটি কথা বলতে চাই। এই সরকারের পক্ষ থেকে আমরা কয়েকদফা কর্মসূচির প্রতিশ্রুতি দিয়েছিলাম। তারমধ্যে যে কটি বিষয় উল্লেখযোগ্য তা আমরা ইতিমধ্যেই করতে পেরেছি। এর এক দফা হল এই বৎসরে অষ্টম শ্রেণী থেকে মাধ্যমিক স্তর পর্যন্ত অবৈতনিক শিক্ষাব্যবস্থা চালু করা এবং আগামী বছরে আমরা এটা দশম শ্রেণী পর্যন্ত করব এই অ্যাসিওরেন্স সরকার দিয়েছেন। এ ছাড়া আমাদের সরকারের পক্ষ থেকে আরেকটি বিশেষ উল্লেখযোগ্য কাজ হচ্ছে বেকারভাতা প্রদান। এই ত্রিবিধ বিষয় ছাড়া সরকার পক্ষ থেকে আরও অন্যান্য যেসব কর্মসূচি চালিয়ে নিয়ে যাওয়া হচ্ছে তার মধ্যে অন্যতম হল পঞ্চায়েত বিলকে কার্যে পরিণত করা। বিরোধীপক্ষ এখানে কেউ উপস্থিত নেই, কিন্তু তাঁদের জানা উচিত ছিল পঞ্চায়েতের প্রথম জনমেই তার অপমৃত্যু হয়েছে, ১৪/১৫ বছর ধরে কিছু হয়নি, লক্ষ লক্ষ টাকা শুধু তাঁরা আত্মসাৎ করেছেন। রাস্তাঘাট, জলসমস্যা ইত্যাদি বিষয়গুলি গ্রামের মানুষের জন্য যা প্রয়োজন, সেগুলি তাঁরা পকেটস্থ করেছেন, সেজন্য গ্রামের মানুষ সর্বদিক দিয়ে যাতে সঞ্জিবীত হতে পারে পঞ্চায়েত মন্ত্রী পঞ্চায়েতকে সেইভাবে কার্যে রূপদান করার চেষ্টা করছেন। এটা অসম্ভব কাজ, যে কথা বিরোধীপক্ষ থেকে কেউ চিন্তাও করেন না। এটাকে শুধু যে রূপদান করেছেন তা নয়, সম্পূর্ণভাবে একে পরিচালিত করে সমস্ত শক্তিকে বিকেন্দ্রীকরণ করেছেন এবং গ্রামের মানুষকে কর্মে নিয়োগ করেছেন। এখন গ্রামের মানুষ বুঝতে পেরেছে তাদের সেই অধিকার আছে। আগে একটা রাস্তার জন্য বি. ডি. ও. এম. এল. এ.-দের কাছে ধর্ণা দিতে যেতে হত যেটা এখন আর হয়না। পঞ্চায়েতকে পূর্ণাঙ্গ করার জন্য এই যে তিনটা সংশোধনী এনেছেন আমি মনে করি নিশ্চয়

এগুলি গ্রহণ করা উচিত। জেলা ম্যাজিস্ট্রেট জেলার লক্ষ লক্ষ কাজে ব্যস্ত থাকেন বলে জেলা পরিষদের মিটিংয়ে উপস্থিত থাকতে পারেন না। বর্তমান যে থ্রি টায়ার সিস্টেম আছে তাকে কার্যে পরিণত করার জন্য তাঁর উপস্থিতি একান্ত দরকার। কিংবা তাঁর একজন প্রতিনিধি সেখানে থাকা দরকার। যে থ্রি টায়ার সিস্টেম চালু আছে—জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতি এবং গ্রাম-পঞ্চায়েত সমিতি—এই তিন জায়গায় যাতে সদস্য হিসাবে কাজ করতে পারেন সেই চেষ্টাই এখানে করা হয়েছে যেটা একটা অপরিহার্য।

[2-40 — 2-50 P.M.]

এই দুইকে সমর্থন করতে গিয়ে আমি পঞ্চায়েত মন্ত্রীকে অনুরোধ করব আমরা যারা এম.এল.এ. গিরি করি আমরা হচ্ছি সর্ববিদ্যাবিশারদ। আমাদের কাছে সমস্ত সময়ে মানুষ আসে সর্বগ্রহ ব্যবস্থা নেবার জন্য। সেইজন্য অনেক সময় এম.এল.এ.দের একটা সমিতিতেও যোগদান করতে অসুবিধা হয়। সুতরাং এ ক্ষেত্রে আমাদেরও একটা প্রতিনিধি দেওয়ার ব্যবস্থা করলে ভাল হয় এবং এটা পঞ্চায়েত সমিতিকে এগিয়ে নিয়ে যাবার বিশেষ কার্যকর হবে বলে আমি মনে করি। এই বলে এই অ্যামেন্ডমেন্টকে সমর্থন করে আমি শেষ করছি।

**ডাঃ গোলাম ইয়াজদানী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে অ্যামেন্ডমেন্ট এনেছেন তার প্রথম কারণ হিসাবে বলেছেন—In order to remover the following practical problems and difficulties cropped up in the process of the implementation of the West Bengal Panchayat Act, 1973. কাজ করতে গিয়ে কতকগুলি অসুবিধা তিনি মনে করছেন বলে কয়েকটা ছোট অ্যামেন্ডমেন্ট তিনি এনেছেন, কিন্তু আমার কথা হচ্ছে যে কয়েকটা অ্যামেন্ডমেন্ট তিনি এনেছেন এ ছাড়াও আরও কিছু অসুবিধার কথা তাঁর কি মনে হয়না, কিংবা আর কোনও অসুবিধা হচ্ছে এটা তিনি মনে করছেন না। তবে উনি যে অ্যামেন্ডমেন্ট এনেছেন এগুলোর সম্পর্কে দু-একটি কথা বলে আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করব এবং দেখাব যে অ্যামেন্ডমেন্টগুলো তাঁর করা উচিত ছিল। দুনম্বর ক্লজে তিনি বলেছেন more than definite অর্থাৎ একজন মেম্বার সভাপতি সহ-সভাপতি ছাড়া আর কোনও মেম্বার স্থায়ী সমিতির সভাপতি হতে পারেন না। যেহেতু পঞ্চায়েত সমিতির মেম্বার কম। যদি কম হয় তাহলে তিনটা স্থায়ী সমিতি যা প্রয়োজন সেটা তিনি বলেন নি। আর বেশি হলে কি হবে সে বিষয়ে কোনও হেড লাইনও তিনি দিলেন না— যেহেতু অনেক জায়গায় কম আছে। আবার আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে ইংরাজিতে যে বিলটা দেওয়া হয়েছে আর তার যে বাংলা অনুবাদ এটা মিলিয়ে দেখুন, যেখানে উদ্দেশ্য আপনি ইংরাজিতে বলছেন ২ নং ক্লজের ব্যাপারে একজন মেম্বারকে কেন ৩টি সমিতিতে সদস্য করা হবে, তার বাংলা ট্রানস্লেশনটা যেন উল্টো-পাল্টা হয়ে গেছে। বাংলা ট্রানস্লেশনে যে ভাবটা ফুটে উঠেছে সেটাই আপনি বলতে চেয়েছন, কিন্তু ইংরাজিতে অন্যরকম অর্থ হয়ে যাচ্ছে। As the number of members of some of the Panchayat Samities is not large, it is considered necessary to enable any member of a Panchayat Samity to become a member of three Sthayee Samitis of the Panchayat Samiti at a time in case the Panchayat Samities constitute additional Sthayee Samitis with the approval of State

Government. এটা একটু মিলিয়ে দেখুন। এখানে বলা হচ্ছে যদি অন্য কোনও উন্নয়ন সংস্থা করার প্রোপোজাল কোনও পঞ্চায়েত সমিতি দেয় এবং সেটা যদি রাজ্য সরকারের অনুমোদন লাভ করে তাহলে ৩টি স্থায়ী সমিতিতে একজন মেম্বার সদস্য হতে পারবেন। সুতরাং ইংরাজিতে এই রকম কেন গোলমাল হল সেটা একটু দেখবেন। এই আইনটা যাঁরা রচনা করেছেন এই রচনাটা ঠিক হয়েছে কিনা সেটা দেখবেন। যদি কোনও পঞ্চায়েত সমিতি রেকমেন্ড করেন আরও অ্যাডিশনাল সমিতির দরকার এবং সেটা যদি গভর্নমেন্টের অনুমোদন লাভ করে তাহলে ৩টি স্থায়ী সমিতিতে একজন মেম্বার দিতে পারবেন, তা না হলে দিতে পারবেন না, অ্যাক্ট যখন অ্যামেন্ডমেন্ট করছেন তখন সেখানে স্পষ্টভাবে বলা হয়েছে যে ২টি স্থায়ী সমিতির জায়গাত ৩টি স্থায়ী সমিতিতে হবে। কিন্তু অবজেক্টস অ্যান্ড বিজনেস যেটা আছে সেখানে গোলমালের ব্যাপার আছে, সেখানে সেটা ক্লিয়ার করা নেই। তাই যদি হয় তাহলে আইনের মধ্যে সেটা বলে দেওয়া উচিত ছিল যে কত কম মেম্বার হলে, তার একটা লিমিট করে দেওয়া উচিত ছিল। একটা সমিতিতে ১৫/২৫ জন মেম্বার আছে, আবার একটায় ৩০/৪০ জন মেম্বার আছে। এখানে লিমিট করে দেওয়া দরকার যে ২০ জনের কম যদি কোনও পঞ্চায়েত সমিতির মেম্বার হয় তাহলে সেখানে একজন মেম্বার ৩টি স্থায়ী সমিতিতে মেম্বার হতে পারবে, কিন্তু ২০ বেশি হলে একজন মেম্বার ২টির বেশি স্থায়ী সমিতিতে মেম্বার হতে পারবে না সভাপতি, সহ-সহসভাপতি ছাড়া। এটা আপনি বিবেচনা করে দেখবেন। তারপর ৪ নম্বর ক্লজে যেটা বলা হল ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট এর্কজিকিউটিভ অফিসার অব দি জেলা পরিষদ হিসাবে যদি অথরাইজ করে দেন তাহলে সেক্রেটারি চেকে সাইন করতে পারবেন। কেন এই ধারা রাখা হল? ৩ নং ক্লজে বলেছেন ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট জেলা পরিষদের একজিকিউটিভ অফিসার হিসাবে অনেক সময় মিটিং-এ যদি উপস্থিত না হতে পারেন তাহলে তাঁর বদলে সেক্রেটারি জয়েন করতে পারবেন এটা ঠিক আছে, কিন্তু তাঁকে চেক সাইন করার এতবড় ক্ষমতা কেন দিচ্ছেন? এখানে একটা রিজিন বলে দেওয়া উচিত ছিল যে আনঅ্যাভয়ডেবল সারকামস্ট্যান্‌সেস-এর জন্য যদি প্রয়োজন হয় তাহলে টেম্পোরারি ২/১ বার তাঁকে অথরাইজ করা যেতে পারে চেকে সাইন করার জন্য। কিন্তু যদি ঢালাও অর্ডার দেওয়া হয় যে সেক্রেটারি চেকে সাইন করবে তাহলে আমার মনে হয় অনেক দুর্নীতি প্রশ্রয় পেয়ে যাবে। সেজন্য ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট একজিকিউটিভ অফিসার হিসাবে চেকে সাইন করবেন, সেটা যদি সেক্রেটারিকে দিয়ে দেন তাহলে উদ্দেশ্য সফল হবে না।

[2-50 — 3-00 P.M.]

এই আইন অপারেট করতে গিয়ে যে সমস্ত অসুবিধা দেখা দিয়েছে সেগুলি দূর করার জন্য এই অ্যামেন্ডমেন্ট এনেছেন। আমার আগে মাননীয় সদস্য যে কথা বলেছেন এম. এল. এদের সম্বন্ধে আমিও সেটা বিবেচনা করতে বলেছি কারণ এম. এল.-এদের যে রোল সেটা অত্যন্ত দুর্ভাগ্যজনক। কিন্তু আপনাকে সেই এম. এল.-এদের কোনও গুরুত্ব দেন নি। এম. এল.-এদের তাঁদের কনস্টিটিউয়েন্সির প্রত্যেকটি লোকের কাছে দায়ী থাকতে হয় এবং প্রত্যেকটি ব্যাপারে তাঁদের কৈফিয়ত দিতে হয় সাধারণ মানুষের কাছে। গভর্নমেন্টের নীতি হল ডেভেলপমেন্টের কাজ পঞ্চায়েতের মাধ্যমে হবে। জেলা পরিষদ পঞ্চায়েত সমিতিকে টাকা মঞ্জুর করেন এবং গ্রাম পঞ্চায়েত পরিকল্পনা করেন। এখানে এম. এল.-এদের কোন কথা

বলার সুযোগ নেই। ডি. এম যখন জেলা পরিষদের মিটিং অ্যাটেন্ড করতে পারেন না তখন তাঁর সেক্রেটারি সেই মিটিং অ্যাটেন করেন, এরকম ব্যবস্থা আছে। কাজেই এখানেও সেরকম করা উচিত ছিল যে এম. এল. এ যদি না যেতে পারেন তাহলে তাঁর প্রতিনিধি সেখানে যাবেন এবং গ্রাম পঞ্চায়েতেও যদি তিনি থাকতে না পারেন তাহলে তাঁর প্রতিনিধি সেখানে থাকবেন। তাঁরা কিভাবে পরিকল্পনা নিচ্ছেন, কি ভাবে কাজকর্ম হচ্ছে সে সম্বন্ধে এম. এল.-রা যাতে ওয়াকিবহাল থাকতে পারনে তারজন্য এই ব্যবস্থা করা উচিত। মোট কথা আমার বক্তব্য হচ্ছে, এম. এল. এ না থাকলে সেখানে তাঁর প্রতিনিধি থাকবেন এই ব্যবস্থা করুন। আপনারা এম. এল. এ দের অসহায় অবস্থার কথা যদি বুঝতে পারতেন তাহলে দেখতেন যে কি অবস্থায় তাঁদের থাকতে হচ্ছে। গভর্নমেন্টের যে সমস্ত টাকা খরচ হচ্ছে সেখানে এম. এল.-এ'র রিপ্রেজেনটিটিভ থাকা দরকার কারণ বিভিন্ন পরিকল্পনার জন্য জনসাধারণের কাছে এম. এল. এ.-রাই দায়ী। কিন্তু এখানে দেখছি এম. এল. এ.-রা কিছুই জানতে পারছে না। একমাত্র পঞ্চায়েত সমিতিতে যখন আসে তখন তাঁদের বলার কিছু থাকে। কিন্তু তাতে কোনও ফল হয় না। আমরা সকলেই চাই গ্রামের মানুষ পঞ্চায়েতের কাজে বেশি করে লাগুক। কিন্তু এম. এল. এদের কি করণীয় সেটা তো আপনি বলতে পারছেন না। কাজেই এ অবস্থায় এম. এল. এদের অত্যন্ত খারাপ পজিশনে পড়তে হচ্ছে। গ্রাম পঞ্চায়েতের কাজ হচ্ছে অথচ এম. এল.এরা কিছু জানে না। কাজেই ভেবে দেখুন কি অকোয়ার্ড পজিশনে আমাদের থাকতে হচ্ছে। কাজেই আমি মাননীয় পঞ্চায়েত মন্ত্রীকে অনুরোধ করছি, পঞ্চায়েত অ্যাক্টে অ্যামেন্ডমেন্ট এনে এম. এল. এদের অবস্থাটা পরিষ্কার করে দেবেন।

**শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েত মন্ত্রী যে সংশোধনী বিল এনেছেন তাকে সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা বলতে চাই। পঞ্চায়েত নির্বাচন হয়ে যাবার পর সারা পশ্চিমবাংলায় বিভিন্ন গ্রামের অন্তরে পঞ্চায়ের যাঁরা নির্বাচিত হয়েছে তাঁদের মধ্যে কাজের সাড়া জেগেছে, এটা আমরা লক্ষ্য করছি, বিশেষ করে এখন যে সময় পশ্চিমবাংলার মানুষের কোনও কাজ নাই সেই সময় গ্রাম পঞ্চায়েতের উপরে যে সমস্ত কাজের দায়িত্ব ন্যস্ত হয়েছে সেই কাজগুলি পঞ্চায়েত সুষ্ঠুভাবে সম্পন্ন করছে। পঞ্চায়েতের এই সমস্ত কাজকর্ম করতে গিয়ে অনেক আইনগত বাধা দেখা যাচ্ছে, সেইজন্য বিভিন্ন সময়ে আমরা লক্ষ্য করেছি এই বাধাগুলি অপসারণ করবার জন্য মাঝে মাঝে এই হাউসে সংশোধনী বিল আনা হচ্ছে। জেলা ম্যাজিস্ট্রেট সকল সময় জেলা পরিষদের সভায় উপস্থিত থাকতে পারেন না, আবার অনেক জায়গায় আমরা দেখছি পঞ্চায়েত স্থায়ী সমিতিতে অনেক সময়ে দুইয়ের বেশি সদস্য নেওয়ার দরকার হয়। সুতরাং এইগুলি নিতান্তই টেকনিক্যাল ব্যাপার। কাজকর্ম করবার জন্য যে বাধা আসছে সেগুলি অপসারণ করার জন্য এই অবস্থা। কিন্তু এখানে একটা কথা বলতে চাই মাননীয় মন্ত্রী নিজেই স্বীকার করেছেন, যে অনেক পঞ্চায়েত তাদের আয়তন এত ছোট, পঞ্চায়েত সমিতির আয়তন এত ছোট যে তাদের তিনজন করে সদস্য না নিলে সেখানে বিভিন্ন স্থায়ী সমিতিগুলিতে কাজ করানো যায় না। পঞ্চায়েতের আয়তন ছোটবড় আছে, তা তিনি জানেন। এই প্রসঙ্গে আমি বলতে চাই অনেক ব্লক আছে যেখানে গ্রাম-পঞ্চায়েতের সংখ্যা অনেক বেশি, লোক সংখ্যাও অনেক বেশি কিন্তু ব্লকগুলি একটা থেকে গেছে, আবার এমন অনেক ব্লক আছে যেখানে একই নির্বাচন কেন্দ্র বিধানসভার নির্বাচন ক্ষেত্র থেকে দুটো পঞ্চায়েত সমিতি গঠিত হয়েছে সেখানে তারা

একটা নির্বাচন ক্ষেত্র হিসাবে দুটো পঞ্চায়েত সমিতি হবার জন্য তারা অধিকতর সুযোগ পায়, আবার এমন অনেক ব্লক আছে যেমন সোসাবা, এই ব্লকগুলির আয়তন অত্যন্ত বড়, এক-একটা পঞ্চায়েত সমিতি এবং গ্রাম পঞ্চায়েতের সংখ্যা অনেক বেশি কিন্তু সমহারে সরকারি সমস্ত বন্টন ব্যবস্থা একই ব্লকে দেবার জন্য বড় ব্লকগুলি এদিক থেকে বঞ্চিত হয়। সুতরাং সরকারের বিভিন্ন খাতে যে টাকা পয়সা যায় সেই টাকা-পয়সা বরাদ্দের ক্ষেত্রে এদিকে একটু নজর দেবেন আশা করি। পঞ্চায়েত সমিতির আরেকটা ত্রুটির দিকে আমি মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, যে স্থায়ী সমিতিগুলি আছে সেখানে স্থায়ী মিটিং ডাকার অধিকার পঞ্চায়েত সম্প্রসারণ আধিকারিকের, কিন্তু অনেক ব্লক পঞ্চায়েত সম্প্রসারণ আধিকারিক না থাকায় দুটো বা তিনটে ব্লক তাদের কাজ করতে হয়, এর ফলে পঞ্চায়েত স্থায়ী সমিতির সভাগুলো ডাকার জন্য কর্মাধ্যক্ষদের বসে থাকতে হয়, কৃষি সম্প্রসারণ আধিকারিকের দিকে চেয়ে। তিনি ইচ্ছা করলে অনেক সময় সভা ডাকেন আবার অনেক সময়ে সময় পান না।

[3-00 — 3-10 P.M.]

এই প্রসঙ্গে আপনার কাছে একটা সাজেশন রাখছি। পঞ্চায়েত সম্প্রসারণ অধিকারকরা যেখানে সভা ডাকতে পারেন না বা তাঁরা সেই রকম সময় দিতে পারছেন না এই ক্ষেত্রে ঐ একজিকিউটিভ অফিসার যিনি আছেন তার উপর এই দায়িত্ব দিয়ে দিন না তাহলে কাজটা অনেকখানি সহজ হবে বলে আমরা মনে করি। আমি আর একটা বিষয় আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই যেটা অনেকবারই এই হাউসে আলোচিত হয়েছে এবং যেটার প্রয়োজন আজকের দিনে গ্রাম বাংলায় অত্যন্ত বেশি সেটা হচ্ছে এই পঞ্চায়েত সমিতি ঐ ভূমি উপদেষ্টা সমিতি হিসাবে কাজ করবে। এটা ভূমি রাজস্ব দপ্তরের বিজ্ঞপ্তি মারফত জানানো হয়েছে কিন্তু সেখানে দেখা গিয়েছে ভূমি উপদেষ্টা সমিতির কোনও আইনগত স্ট্যাটাস তার নেই, জে, এল, আর, ও,-র হাতে মূল ক্ষমতা। সুতরাং জে, এল, আর, ও, তার যে মতামত দেবেন সেটাই বেশি গুরুত্ব পাবে, পঞ্চায়েত সমিতির সদস্যরা বা সভাপতিরা যাই বলুন না কেন তারা ঐ জে, এল, আর, ও,-র মতো গুরুত্ব পাবে না। কারণ তাঁদের তেমন আইনগত স্ট্যাটাস নেই। অনেকগুলি স্থায়ী সমিতি গঠন করার কথা আমাদের ১৯৭৩ সালের পঞ্চায়েত আইনে বলা আছে। সুতরাং পঞ্চায়েত দপ্তর থেকে আপনি একটা স্থায়ী সমিতি ভূমি সংস্কারের ব্যাপারে যাতে করে গঠন করতে পারেন সেজন্য আপনি এর পরে এই হাউসে একটা বিলও আনতে পারেন অথবা আপনি যে কোনও একটা অর্ডিনেন্স জারি করতে পারেন যার ফলে পঞ্চায়েত সমিতির অন্তত একটা লিগ্যাল স্ট্যাটাস থাকে, তা না হলে তারা উপদেষ্টা হিসাবে কাজ করলে তো তাদের লিগ্যাল স্ট্যাটাস থাকে না। যারা ভূমি সংস্কার আন্দোলনের সঙ্গে জড়িত আছেন, যে সমস্ত এম. এল. এ.-রা কাজ করেন জে. এল. আর. ও. এবং বি. ডি. ও.-র সঙ্গে সেখানে তারা বুঝতেই পারেন যে কিভাবে তারা ঐ জে. এল. আর. ও.-র সঙ্গে লড়তে হয়, এবং এটা বোধহয় আমার সঙ্গে সকলেই একমত হবেন। সুতরাং সেদিকটা লক্ষ্য করবেন। আর একটা বিষয় আমি আপনার বিশেষ দৃষ্টি আকর্ষণ করতে চাই, আমরা আমাদের অভিজ্ঞতা থেকে দেখেছি, যখন গ্রাম বাংলায় ঘুরেছি তখন দেখেছি, গ্রাম পঞ্চায়েতগুলির উপর বিভিন্ন স্কীমের কাজ করার দায়িত্ব আছে, যেমন ফুড ফর ওয়ার্ক,

রুর‍্যাল ওয়ার্ক প্রোগ্রাম, রুর‍্যাল রিকনস্ট্রাকশন প্রোগ্রাম ইত্যাদি, এখন রুর‍্যাল ওয়ার্কস প্রোগ্রামে টাকা এবং গম এই দুটি একসঙ্গে দেওয়া হবে, অনেক সময় দেখা যায় যে টাকা গ্রাম পঞ্চায়েতগুলির কাছে গিয়েছে কিন্তু গম ঠিক সময় পৌঁছায়নি, এইজন্য টাকা হাতে করে নিয়েও কাজ করা যায় না। এটা আমার সাম্প্রতিক অভিজ্ঞতা, আমি অন্তত আমার এলাকায় আমি দেখেছি, যার ফলে প্রয়োজনীয় গম এখন পর্যন্ত যে পরিমাণে পাওয়ার কথা তা পাচ্ছে না। আপনি নিশ্চয়ই জানেন যে বাংলাদেশে কাজ করার সময় সাধারণত মার্চ থেকে জুন। এই সময়টায় গ্রাম বাংলার বিভিন্ন এলাকায় মাঠঘাটগুলি ফাঁকা থাকে সেই সময় কাজ বেশি করে করা যায়। অপর দিকে জুলাই থেকে প্রায় ডিসেম্বর পর্যন্ত গ্রাম বাংলায় কাজ করার মতো সুযোগ, বিশেষ করে উন্নয়নমূলক কাজ থাকেনা। মাটি কাটার কাজ বলুন, রাস্তা করার কথা বলুন, খাল সংস্কার করা বলুন, পুকুর সংস্কার করা বলুন, যাই বলুন না কেন, কাজগুলি সাধারণত এই সময় হয়। আমাদের সম্প্রতি নূতন বৎসর শুরু হয়েছে যাতে করে জুনের মধ্যে বৎসরে বরাদ্দ টাকা ও গম গ্রাম পঞ্চায়েতে পৌঁছে যায়। গ্রাম পঞ্চায়েতগুলির এবং বকেয়া কাজের সঙ্গে খাল খননের কাজগুলি যাতে করে দ্রুত করতে পারে এই ব্যবস্থাটা আপনারা করুন। পঞ্চায়েত আরও দ্রুতভাবে, নিরপেক্ষভাবে এবং সুষ্ঠুভাবে কাজ করতে পারে সেটা দেখা দরকার। এই প্রসঙ্গে কথা আমরা আগেও বলেছি এবং এখনও বলতে চাই যে পঞ্চায়েত নতুন এসেছে, তাদের ঘাড়ে অনেক কাজের দায়িত্ব এসেছে সুতরাং, এই দায়িত্ব যাতে তারা সুষ্ঠুভাবে পালন করতে পারে সেইজন্য তাদের অভিজ্ঞতার মধ্যে আরও ট্রেন্ড আপ করে যাতে করে কাজটা করতে পারে, সেইজন্য পঞ্চায়েত দপ্তর থেকে আপনি সেদিকে সজাগ দৃষ্টি নেবেন এই বলে আমি এই বিল সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে আমাদের পশ্চিমবঙ্গে পঞ্চায়েত আইনের, ১৯৭৩ সালের উপর কয়েকটি সংশোধনী প্রস্তাব এনেছি এবং সেই প্রস্তাবগুলো West Bengal Panchayat (Amendment) Bill, 1979. সেইভাবে প্রস্তাবিত করেছি এবং উত্থাপিত করার সময় আমি কার্যকারণে সে সম্বন্ধে উল্লেখ করেছি। আমি খুব সংক্ষিপ্তভাবে মাননীয় সদস্যদের সামনে কয়েকটি কথা রাখতে চাই। আপনারা সকলেই জানেন পঞ্চায়েত নির্বাচনের পরে বামফ্রন্ট সরকার পঞ্চায়েতের মাধ্যমে প্রচুর উন্নয়নমূলক কাজ করছেন। আমি আমার বাজেট বর্ক্তৃতায় এই কথা বলার চেষ্টা করেছিলাম। গ্রাম পঞ্চায়েত পিছু এক লক্ষ টাকার বেশি খরচ করা হচ্ছে। এছাড়াও প্রত্যেকটি স্তরে বামফ্রন্ট সরকার কি গ্রাম স্তরে, কি পঞ্চায়েত সমিতির স্তরে, কি জেলা স্তরে—সমস্ত স্তরের মাধ্যমেই উন্নয়নমূলক কাজ করে রূপায়ণের চেষ্টা করছি এবং এই ব্যাপক উন্নয়নমূলক কাজগুলো করতে গেলে বামফ্রন্ট সরকার এবং পঞ্চায়েতের বিভিন্ন নির্বাচিত প্রতিনিধিদের কতকগুলো সমস্যার সম্মুখীন হতে হচ্ছে। কারণ ব্যাপক উন্নয়নমূলক কাজ পঞ্চায়েতের মাধ্যমে হচ্ছে। ইতিপূর্বে আমাদের কিছু অসুবিধা হয়েছিল। বাস্তব কিছু সমস্যার মুখোমুখি দাঁড়িয়েছিলাম। সেইজন্য এই অবস্থার প্রতিবিধান করার জন্য কয়েকটি সংশোধনী ইতিপূর্বে এনেছি। এইবারও সেই রকম ধরনের কিছু অসুবিধা দূর করার জন্য গোটা কতক সংশোধনী প্রস্তাব বিল আকারে এনেছি। সেগুলো আপনাদের সামনে বলবার চেষ্টা করছি। পঞ্চায়েত সমিতির মাধ্যমে কিছু উন্নয়নমূলক কাজ

চলছে এবং পঞ্চায়েত সমিতি যাতে উন্নয়নমূলক কাজ করতে পারেন সেইজন্য ছোট ছোট স্থায়ী কমিটি করা হয়েছে। পঞ্চায়েত আইনে ১২৪ সেকশনে খুব পরিষ্কার বলা হয়েছে ৬টি স্থায়ী কমিটির কথা এবং এটাও বলা হয়েছে রাজ্য সরকারের অনুমোদনক্রমে আরও কয়েকটি স্থায়ী কমিটি গঠন করতে পারেন। সাম্প্রতিককালে পশ্চিমবঙ্গ সরকার উন্নয়নের ব্যাপারে, ভূমি সংস্কারের ব্যাপারে, সমবায়ের ব্যাপারে, মৎস্যচাষের ব্যাপারে কিছু স্থায়ী সমিতি গঠন করার কথা চিন্তা করছেন। এইসব গঠন করতে গিয়ে কয়েকটি বাস্তব সমস্যার সম্মুখীন হয়েছি। ১২৪ সেকশনে করতে গিয়ে দারুণভাবে অসুবিধা হচ্ছে। আইন বলছে, কোনও কারণেই একজন সদস্য দুটোর বেশি সমিতির সদস্য হতে পারবেন না। কোনও কোনও জায়গায় পঞ্চায়েত সমিতির সদস্য সংখ্যা কম। ৬-এর বেশি ৭/৮টা স্থায়ী সমিতি হলে অসুবিধা দেখা দেবে। সেইজন্য দুয়ের জায়গায় বাড়িয়ে ৩ করবার চেষ্টা করেছি। আর যে দুটো সংশোধনী প্রস্তাব বিলের মধ্যে এনেছি সে দুটো হচ্ছে, আপনারা সকলেই জানেন, জেলাশাসক বা ডেপুটি কমিশনারকে নির্বাহী আধিকারিকের সঙ্গে যুক্ত করেছি। আমরা জানি, ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট বা ডেপুটি কমিশনারকে তার নির্বাহী আধিকারিকের কাজ ছাড়াও কতকগুলো স্ট্যাটুটরি ফাংশন রূপায়িত করতে হয়। তাতে দেখা যাচ্ছে, জেলা পরিষদ যে গঠনমূলক, উন্নয়নমূলক কাজ করছে যে কোনও কোনও জায়গায় জেলা পরিষদের সভায় তাকে থাকতে হচ্ছে এবং সেই কারণে জেলা পরিষদে নির্বাহী আধিকারিক হিসাবে অন্তর্গত সমস্ত সভায় তিনি আসতে পারছেন না। সেই কারণে তিনি যদি উপস্থিত হতে না পারেন তিনি যাকে ডেপুটি করবেন তিনি সভাপতিত্ব করবেন। সচিব আছেন তিনি সেইভাবে বহু ছোট-খাট চেক অর্ডারে সই করতে পারবেন। অনেক সময় ডিসস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে পাওয়া যায় না সেইজন্য অসুবিধা হয়, সেইজন্য এই অসুবিধা। এইসব ব্যাপারে বিল আনার চেষ্টা করছি। কতকগুলো বিষয় বিশেষ করে হাজরা মশাই, গণেশ মণ্ডল মশাই, শ্রী শশাঙ্কশেখর মণ্ডল, এমনকি শ্রী গোলাম ইয়াজদানী যেগুলো বলেছেন সংক্ষিপ্তভাবে সেগুলোর জবাব দেওয়ার চেষ্টা করছি। বিশেষ করে শ্রী গণেশ মণ্ডল সংগতভাবে বলেছেন, আমাদের আইনে রয়েছে, ১২৪ পঞ্চায়েত আইনে রয়েছে যে স্থায়ী সমিতির সম্পাদক হচ্ছেন এক্সটেনশন অফিসার। ছটি, সাতটি, আটটি স্থায়ী সমিতির সম্পাদক হচ্ছেন তিনি। স্বভাবতই তিনি সময় পাবেন না সব কটি কমিটি দেখতে। তাই তিনি পরিবর্তনের কথা বলেছেন।

[3-30 — 3-50 P.M. including adjournment]

এবং তাঁদের যাতে সমস্ত ব্যাপারে না থাকতে হয় সেজন্য ব্যবস্থা অবলম্বন করছি এবং সেদিক থেকে বলা যায় এই অসুবিধা দূর করতে পারব। তারপর তিনি গোসাবা ব্লকের কথা বলেছেন, সেখানকার কাজকর্ম করতে হলে ব্লককে দ্বিখণ্ডিত করতে হবে। শুধু গোসাবা ব্লকের কথাই নয়, আরও বলা হয়েছে যে থানা বরাবর ব্লককে খণ্ডিত করা উচিত। আপনারা নিশ্চয় জানেন, ১৯৫৯ সালের আদমসুমারি অনুসারে ব্লক ভাগাভাগি করা হয়েছিল এবং যেখানে থানাগুলির লোকসংখ্যা এক লক্ষের উপর অর্থাৎ ১।। লক্ষ/দু' লক্ষ সেখানে একাধিক থানা হয়েছিল এবং সেইভাবে ৬টি ব্লকের কথা চিন্তা করা হয়েছিল। তুফানগঞ্জ, গোসাবা প্রভৃতি জায়গায় ইতিমধ্যে যে অসুবিধা দেখা দিয়েছে সে সম্বন্ধে অনেকেই বলেছেন এবং গণেশবাবু সরাসরিভাবে সে কথা বলেছেন। আমাদের এবারে ব্লক বরাবর নির্বাচন হয়েছে। কাজেই এখন

যদি আবার ব্লককে দ্বিখণ্ডিত করতে হয় তাহলে নির্বাচনকেও দ্বিখণ্ডিত করতে হবে। আমরা ভবিষ্যতে ব্লক ডিলিমিনেশন করবার কথা নিশ্চয় চিন্তা করব। তারপর অনেকে বলেছেন গ্রাম পঞ্চায়েতে প্রতিনিধিত্বের কথা। স্বভাবতই এম. এল. এরা পঞ্চায়েত সমিতিতে রয়েছেন এবং সে সম্বন্ধে বলা হয়েছে যে মিটিং হলে অনেক সময় এম. এল. এরা যোগদান করতে পারেন না। সরকার এটা চিন্তা করছেন এবং আশা করি এ বিষয়ে সুস্পষ্ট অভিমত আগামীদিনে দিতে পারব। একথা বলে আমি যে বিল আজকে এনেছি সে সম্বন্ধে আপনাদের সকলের সমর্থন চাইছি।

The motion of Shri Debabrata Bandyopadhyay that the West Bengal Panchayat (Amendment) Bill, 1979, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 4 and Preamble

The question that clauses 1 to 4 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Debabrata Bandyopadhyay :** Sir, I beg to move that the West Bengal Panchayat (Amendment) Bill, 1979, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## PRESENTATION OF REPORT

### Presentation of the Fourth Report of the Committee on Subordinate Legislation (1977-79)

**Shri Gopal Basu :** Sir, I beg to present the Fourth Report of the Committee on Sub-ordinate Legislation, 1977-79.

**মিঃ স্পিকার ঃ** একটা ঘোষণা আছে। গত ২৩ তারিখে শ্রী সুনীতি চট্টরাজ একটি বিষয়ে উল্লেখ করেছিলেন। আমাদের এই বিধানসভায় প্রবেশের ব্যাপার নিয়ে তিনি উল্লেখ করেছিলেন। আমি এই ব্যাপারে উক্ত অফিসার শ্রী সুকুমার গুপ্তকে ডেকেছিলাম। এবং জানলাম যে এই রকম কোনও ঘটনা হয়নি। তবে অনেক সময় প্রবেশ পত্র না থাকলে কিছু কিছু বচসা হয়। এই রকম কোনও ঘটনা হাউসে মেনশন করার যোগ্য নয়।

[3-50 — 4-00 P.M.]

কিছু কিছু সদস্য তাদের উল্লেখ করতে পারেন নি বলে আমার দৃষ্টি আকর্ষণ করেছেন। আমার হাতে এখনও কিছু সময় রয়েছে, আপনাদের বক্তব্য আপনারা বলতে পারবেন। আমি প্রথমত ডাঃ গোলাম ইয়াজদানিকে তার মুলতুবি প্রস্তাবটি পড়তে অনুরোধ করছি।

## ADJOURNMENT MOTION

**ডাঃ গোলাম ইয়াজদানি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ এবং

সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

মালদহ জেলার ইংরেজ বাজার থানার দক্ষিণে ও কালিয়াচক থানার উত্তর অংশে বিস্তৃত প্রায় ৭০ বর্গ মাইল এলাকা জুড়ে যে, 'গোড়া' এলাকা সেখানে বহিরাগত এক শ্রেণীর গোয়ালারা নিজেদের গরু মহিষের পাল নিয়ে অস্ত্র শস্ত্র দলবদ্ধভাবে স্থানীয় কৃষি খেতে ও বাগানে ঢুকে সমস্ত ফসল নষ্ট করে দিচ্ছে। তাদেরকে বাধা দিলে জমির মালিকরা খুন হচ্ছে জখম হচ্ছে। স্থানীয় থানায় অভিযোগ করলে পুলিশ কোনও ব্যবস্থা নিচ্ছে না। জেলা ম্যাজিস্ট্রেট, এস. পি. স্থানীয় ওসি কোথাও অভিযোগ করা বাদ যায় নি। কিন্তু সবাই নির্বিকার। কৃষকদের অনেকেই গোয়ালাদের অত্যাচার সহ্য করতে না পেরে—বাগান, জমি-জমা বিক্রি করে দিয়েছে ও দিচ্ছে। ইতিমধ্যে প্রায় ২০০ জন কৃষক তাদের জমি বাধ্য হয়ে বিক্রি করেছে। ক্রেতা এই সব গোয়ালারাই এবং এই সব জমি নিজেরা ফসল লাগিয়ে লাভবান হচ্ছে। মিঃ স্পিকার, স্যার, এই সব কাজে গোয়ালারা অত্যাচার করে যাচ্ছে। সেখানকার কৃষকরা বেশির ভাগই মুসলমান এবং তারা বারে বারে বলছে কিছুই হচ্ছে না, তাদের চাষের জমি নষ্ট করে দিচ্ছে। তারা জমিতে ফসল লাগাচ্ছে, কিছুই হচ্ছে না এবং পুলিশ কোনও রকম অ্যাকশন নিচ্ছে না। স্বাধীনতার পর থেকে ৩২ বছর ধরে এই জিনিস চলছে, কোনও অ্যাকশন নেওয়া হচ্ছে না। আমি তাই আপনাকে অনুরোধ করব আপনি সংশ্লিষ্ট মন্ত্রীকে এই ব্যাপারে দৃষ্টি দিতে বলবেন। আমার আর একটি অ্যাডজোর্নমেন্ট মোশন ছিল, আপনি এই সুযোগে আমাকে যদি বলতে দেন তাহলে ভাল হয়।

**মিঃ স্পিকার ঃ** আপনি আর বলবেন না, আপনার যদি কোনও মেনশন কিছু থাকে তো বলতে পারেন।

## MENTION CASES

**ডাঃ গোলাম ইয়াজদানি ঃ** মাননীয় স্পিকার, স্যার, আমার আর একটি মেনশন আছে। আমি পরশুদিন বাড়ি গিয়েছিলাম। সেখানে দেখলাম ডিজেলের হাহাকার চলছে, কোথাও ডিজেল পাওয়া যাচ্ছে না। আমাদের গভর্নমেন্টের তরফ থেকে কৃষকদের উৎসাহিত করে ডিজেল পাম্প, মেশিন ইত্যাদি কিনিয়ে দেওয়া হচ্ছে, অথচ ডিজেল নেই। আশ্চর্যের ব্যাপার হল বেশি দাম দিলে ডিজেল পাওয়া যাচ্ছে। পুলিশের ইন্সপেক্টর, আই. বি. রয়েছে কোনও অ্যাকশন নিচ্ছে না। এর ফলে ধানগুলি সব শুকিয়ে যাচ্ছে। ইমিডিয়েটলি ডিজেলের ব্যবস্থা যাতে করা যায় সেই বিষয়ে আপনি সংশ্লিষ্ট মন্ত্রীকে বলবেন।

**শ্রী বিশ্বনাথ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত কয়েক মাস ধরে চেতনা আলিপুর অঞ্চলে সমাজবিরোধীদের মধ্যে প্রচন্ড সশস্ত্র সংঘর্ষ চলছে। বিশেষ করে গত কালীপূজার পর কালীঠাকুরের নিরঞ্জন উপলক্ষ্যে যে সংঘর্ষ তাদের হয় তারপর থেকে ধারাবাহিকভাবে অস্ত্রশস্ত্র নিয়ে সংঘর্ষ চলছে, বোমাবাজি হচ্ছে। সেখানে স্কুলের শিক্ষক, ছাত্ররা আহত হয়েছেন, দোকানদারদের অনেকে আহত হয়েছেন। তারপর গত ২৫ তারিখে গৌতম নামে একটি ছেলের পেট ছুরি দিয়ে ফাঁসিয়ে দেওয়া হয় দিনের বেলা-বেলা ১১টার সময়। তারপর তাকে হাসপাতালে আনা হয় এবং ২৯ তারিখে সে মারা যায়। ঐ অঞ্চলের লোকেরা সন্ত্রস্ত অবস্থায়

বাস করছে, এলাকাটা থমথম করছে। সেখানে পুলিশের গাড়ি পেছনে আছে আর সামনে লড়াই হচ্ছে, পুলিশ পিকেট দাঁড়িয়ে আছে তার সামনে বোমাবাজি হচ্ছে। আমি সেইজন্য বিশেষ করে মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব, তিনি অবিলম্বে কঠোর ব্যবস্থা অবলম্বন করুন। সেখানে পুলিশকে নির্দেশ দিন যাতে সমাজবিরোধীদের এইসব উপদ্রব এখনই বন্ধ হয়। চেতলা আলিপুরের অধিবাসীরা যাতে একটু নিশ্চিন্তে বাস করতে পারেন তার ব্যবস্থা করুন। খুব একটা থমথমে অবস্থা সেখানে বিরাজ করছে, এ মারল ও তাকে পাল্টা মারল, এ খুন করেছে ও তাকে পাল্টা খুন করবে এই নিয়ে রাস্তার উপর লড়াই এইসব হচ্ছে। সুতরাং এটা অবিলম্বে বন্ধ হওয়া দরকার চেতলা, আলিপুরের জনসাধারণের দল নির্বিশেষে সকলেরই এটাই হচ্ছে দাবি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্যার, ঐ উলুবেড়িয়ার এস. ডি. ও.—আই. এ. এস. অফিসার, যার প্রসঙ্গ এখানে বারবার উঠেছে সেই বিষয়েই দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, বিভিন্ন পত্রপত্রিকায়—দৈনিক পত্রিকা থেকে শুরু করে সাপ্তাহিক এবং পাক্ষিক যে ঘটনাগুলি বেরিয়েছে সেটা একজন আই. এ. এস. অফিসারের ক্ষেত্রে অত্যন্ত মারাত্মক। ঐ রকম লোক প্রশাসনের একটা দায়িত্বপূর্ণ জায়গায় থাকলে সেটা বামফ্রন্ট সরকারের সুনামকে কলঙ্কিত করে। আমি এস. ডি. ও. সুমন্ত চৌধুরির কথা বলছি। ইতিপূর্বে যখন বিধানসভায় এ সম্পর্কে আলোচনা হয় তখন মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেছিলেন, সেই কেসটা সাব-জুডিস এবং সেই কারণে খুব বেশি কিছু করার নেই। আমি অল ইন্ডিয়া সার্ভিস রুলসের রেলেভেন্ট পোরশনটা এখানে পড়ে দিচ্ছি। A member of the service in respect against whom a criminal charge is pending may, at the discretion of the Government under which he is serving be placed under suspension until the termination of the proceedings of the charge is connected with his position as a Government servant.

স্যার, ঐ এস. ডি. ও. সুমন্ত চৌধুরি, তিনি এখন উলুবেড়িয়াতে আছেন। তার বিরুদ্ধে যে অনৈতিকতার অভিযোগ উঠেছে সেটা অত্যন্ত মারাত্মক। প্রশাসনের এইরকম একটা গুরুত্বপূর্ণ জায়গায় এই জাতীয় লোকের থাকা বাঞ্ছনীয় নয়। এ সম্বন্ধে পত্রপত্রিকায় অনেক কথা বেরিয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী বললেন, কেসটা সাব-জুডিস সেই কারণে ব্যবস্থা নিতে পারছি না। কিন্তু ঘটনা হচ্ছে, অল ইন্ডিয়া সার্ভিস রুলসের ভিত্তিতেই তাকে সাসপেন্ড করা যায়। আমি মনে করি, তাকে সাসপেন্ড করার প্রয়োজন এই কারণে আছে যে, প্রশাসনের একটা দায়িত্বপূর্ণ জায়গায় এই জাতীয় লোকের থাকা উচিত নয়। এ সম্বন্ধে স্যার, উলুবেড়িয়া এলাকার মানুষদের মধ্যে যথেষ্ট ক্ষোভ আছে। স্যার, তাকে বিভিন্ন জায়গায় ট্রান্সফার করা হয়েছিল কিন্তু বারবারই তিনি সেসব নাকচ করে ঐ জায়গাতেই থাকছেন। আমি এ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার ঃ** এসব জিনিস মেনশনের জন্য নয়। মেনশন হচ্ছে, আপনার এলাকায় বিশেষ কোনও ঘটনা ঘটল—বাড়ি পড়ে গেল, আপনি প্রায় ইঞ্জিয়োর্ড হতে যাচ্ছিলেন—এইসব ঘটনার কথা বলুন। কিন্তু তা না করে এখানে সমস্ত অ্যাডমিনিস্ট্রেটিভ ম্যাটার নিয়ে আসছেন। তাহলে আমি কি করে ম্যানেজ করি বলুন?

[4-00 — 4-10 P.M.]

**শ্রী নীহারকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। জগদ্দল বিধানসভা কেন্দ্রের মাত্রাল নারায়ণপুরে সি. এম. ডি.-এর গ্রামীণ পানীয় জল সরবরাহের একটা প্রকল্প আছে। প্রায় ৩৩ লক্ষ টাকা খরচ করে এই প্রকল্পটির কাজ হয়েছে। কিন্তু বিদ্যুতের সংযোগ না পাবার জন্য জলসরবরাহ করা যাচ্ছে না। গত ১৯৭৮ সালের জানুয়ারি মাসে সি. এম. ডি. এ এ টাকা জমা দেওয়া সত্ত্বেও বিদ্যুতের সংযোগ পাওয়া যায় নি। আমি তাই বিভাগীয় মন্ত্রী মহাশয়-এর দৃষ্টি আকর্ষণ করছি যাতে সত্ত্বর বিদ্যুতের সংযোগ পাওয়া যায়।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা জরুরি বিষয়ের উল্লেখ করতে চাই। পাণ্ডুয়া এলাকার বৈচি যে মোকাম আছে সেখানে ১৯৭২-৭৭ সালে কংগ্রেসিরা ফ্যান্সি ক্লাব্ করে, গুন্ডা বাহিনী করে বেশ কিছু জনসাধারণকে খুন খারাপি করেছিল। বর্তমান সরকার আসার পর সেটা বন্ধ হয়ে গিয়েছিল। কিন্তু সম্প্রতি সেটা আবার কিছু কিছু এলাকায় মাথা চাড়া দিয়ে উঠেছে। গত ১লা এপ্রিল রাত্রে কিছু লোক যখন যাত্রা দেখে ফিরে যাচ্ছিল তখন তাদের উপর আক্রমণ করা হয় এবং কয়েক জন সেখানে আহত হয় এবং তাদের হাসপাতালে ভর্তি করা হয়েছে। কাজেই আমি সরকারের কাছে আবেদন করছি যে তারা যেন এই বিষয়ে নজর দেন এবং যারা মাথা চাড়া দিয়ে উঠছেন তাদের প্রতি যেন পুলিশ কর্তৃপক্ষের দৃষ্টি রাখেন।

**শ্রী গোপাল বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার, স্যার, আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ ঘটনা এখানে জানাতে চাইছি। গত ২৭শে মার্চ তারিখে সিঙ্গুরে যখন হাট চলছিল তখন সেই হাটে বহু লোকের সমাগম হয়। সেই হাটে কৃষকরা কিছু পণ্য বিক্রয় করতে এসেছিল তখন কয়েক জন সাদা পোশাকের পুলিশ ২ জন তেলিপুকুর নিবাসী কৃষককে কলার ধরে মারতে মারতে থানার দিকে নিয়ে যাচ্ছিল। রাস্তায় থানার সামনে সেই অঞ্চলের অঞ্চল প্রধানকে দেখতে পেয়ে কৃষক চেঁচামেচি করে। কৃষকের চেঁচামেচির ফলে তিনি সেখানে উপস্থিত হয়ে পুলিশদের জিজ্ঞাসা করেন যে কেন একে মারধোর করা হচ্ছে এবং কেনই বা একে থানায় নিয়ে যাওয়া হচ্ছে। এতে পুলিশ ক্ষুব্ধ হয়ে সেই প্রধানকে ধাক্কা মারতে মারতে থানার মধ্যে নিয়ে যায় এবং থানার মধ্যে নিয়ে যাবার পরে থানার ও. সি., দ্বিজেন বিশ্বাস, সেকেন্ড অফিসার, মিঃ সরকার এবং একজন এ. এস. আই. রঞ্জিত চ্যাটার্জি, সেই প্রধানকে মারধোর করেন। হাটের দিনে বহু লোকের সেখানে সমাগম হয়, এতে জনসাধারণ পুলিশের অত্যাচারে ফলে থানায় জমা হয় এবং তারা সেখানে বিক্ষোভ দেখায় যাতে এই পুলিশ অফিসারের শাস্তি হয় তার জন্য দাবি জানাতে থাকে। আমি আপনার মাধ্যমে এই গুরুত্বপূর্ণ বিষয়টি চিফ মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বলাই বন্দ্যোপাধ্যায় ঃ** মিঃ স্পিকার স্যার, হুগলি জেলাতে এই কংগ্রেস দল বর্তমান বিধানসভায় যে ভাবে তান্ডব নৃত্য করছে সেই ভাবে হুগলি জেলাতেও তান্ডব নৃত্য শুরু করেছে। দেবনারায়ণবাবু বলেছেন পাণ্ডুয়াতে কংগ্রেস দল ঐ ভাবে মারধোর শুরু করেছে, তারকেশ্বরে ছাত্র পরিষদের ছেলেরা আমাদের একজন ছাত্র বন্ধু এস. এফ. আই. এর ক্যান্ডিডেট হিসাবে দাঁড়ানোর জন্য তার চুল কেটে দিয়েছে, নেড়া করে দিয়েছে এবং তাকে

মারধোর করেছে। হরিপালে একজন প্রধান এবং একজন উপপ্রধানকে মারধোর করেছে। এইভাবে বিভিন্ন জায়গায় তারা গুন্ডামি এবং সন্ত্রাসের সৃষ্টি করছে এবং দেখতে পাচ্ছি এই কংগ্রেসি গুন্ডাদের সঙ্গে একশ্রেণীর পুলিশ অফিসার পুরোপুরি সহযোগিতা করছে। মাননীয় স্পিকার মহাশয়, আপনি দেখেছেন এই পুলিশের একটা অংশ—বিশেষ করে গত কয়েকদিন আগে আমাদের বন্ধু মাননীয় সদস্য শান্তশ্রীবাবু বলেছেন ডি. আই. জি. কিরকমভাবে আমার সঙ্গে অভদ্র আচরণ করেছে। তেমনি ভাবে আমরা দেখতে পাচ্ছি পুলিশের একটা অংশ ঐ ও. সি. এবং বিভিন্ন অফিসার, তারা কংগ্রেসিদের সঙ্গে যোগসাজস করে বিভিন্ন এলাকায় সন্ত্রাস সৃষ্টি করে যাচ্ছে বিভিন্ন ইস্যুকে কেন্দ্র করে। আমি আশা করব আমাদের সরকার, যারা এইভাবে সন্ত্রাস সৃষ্টি করে যাচ্ছে এই উভয় কংগ্রেস এবং কোনও কোনও ক্ষেত্রে জনতাও আছে, নিশ্চয়ই এর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করবেন। বিশেষ করে পুলিশ অফিসারদের এই আচরণের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করবেন। আপনারা শুনেছেন গোপাল বন্দ্যোপাধ্যায় মহাশয় বলেছেন নির্বাচিত প্রধানকে কিভাবে রাস্তা থেকে ধরে মারতে মারতে থানায় নিয়ে গেছে এবং থানাতে গিয়েও তাকে কিভাবে প্রহার করা হয়েছে। তারজন্য তারা লজ্জিত নয়, তারা গর্ব ভরে বলে বেড়াচ্ছে, আমরা যা খুশি তাই করব। এইভাবে আজকে পুলিশের একটা অংশ বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে ষড়যন্ত্র করে চলেছে। বামফ্রন্ট সরকার যাতে অসুবিধায় পড়ে, জনমানসে যাতে দুর্নাম হয় তার ব্যবস্থা করছে। আমি আশা করব মুখ্যমন্ত্রী মহাশয় নিশ্চয়ই এই অফিসার, যারা কংগ্রেসিদের সঙ্গে ষড়যন্ত্র করে সন্ত্রাস সৃষ্টি করার চেষ্টা করছে তাদের বিরুদ্ধে তিনি যথাযোগ্য গ্রহণ করুন।

**শ্রী মহাদেব মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলায় যে সৈনিক স্কুল আছে, তার ব্যয় ভার পশ্চিমবঙ্গ সরকার বহন করে থাকে। সেখানে ছাত্র তিন জন কর্মচারী আছে, যারা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে বেতন পেয়ে থাকে। কিন্তু পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে এই পুরুলিয়া জেলার সৈনিক স্কুলের প্রতি কোনও নজর দেওয়া হয় না। ওখানকার প্রিন্সিপ্যাল কর্মচারিদের প্রতি দাসের মতো ব্যবহার করেন। তাদের না আছে কেন্দ্রীয় সরকারি হারে স্কেল। সেইজন্য পুরুলিয়া সৈনিক স্কুলের দিকে নজর দেওয়া প্রয়োজন। সেখানে যে সব কর্মচারী কাজ করছেন—সেখানে ৪৯ জন ক্লাশ ফোর কর্মচারী আছে, তাদের অবস্থা অত্যন্ত দুর্বিষহ। তাদের দিকে নজর দিয়ে যেন একটা সুরাহার ব্যবস্থা করা হয়। এই বিষয়ে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

## PRESENTION OF THE REPORT

### Presention of the Reports of the Committee on Public Accounts (1977-79)

**Shri Lakshmi Charan Sen :** Sir, I beg to present the Reports (Part I & II) of the Committee on Public Accounts, 1977-79.

## LEGISLATION

## THE CALCUTTA UNIVERSITY BILL, 1979

**Shri Sambhu Charan Ghosh :** Sir, I beg to introduce the Calcutta University Bill, 1979.

(Secretary then read the Title of the Bill)

**Shri Sambhu Cahran Ghosh :** Sir, I beg to move that the Calcutta University Bill, 1979, be referred to a Select Committee of the House consisting of the following members, namely :

(1) Shri Lakshmi Charan Sen,

(2) Shri Amiya Banerjee,

(3) Shri Achintya Krishna Ray,

(4) Shri Mostafa Bin Quasem,

(5) Shri Radhika Ranjan Pramanik,

(6) Shri Subhas Chakraborty,

(7) Shri Nirmal Kumar Bose,

(8) Shri Anil Mukherjee,

(9) Shri Bimal Kanti Basu,

(10) Shri Kalipada Barman,

(11) Shri Subhas Goswami,

(12) Shri Haripada Bharati,

(13) Shri Probodh Chandra Sinha,

(14) Shri Samsuddin Ahmed,

(15) Shri Md. Sohorab,

(16) Dr. Golam Yazdani, and

(17) Shri Sambhu Charan Ghosh, Ministers-in-charge of Education Higher (Department).

That in order to constitute a sitting of the Committee the quoram shall be one-third of the total number of membes of the Committee, and that the Committee shall make a report to this House by the end of Second Week of the next Session.

**Shri Dinesh Mazumdar :** Sir, I beg to move that Shri Biswanath Mukherjee, M. L. A. may be included in the list of members of the Select Committee on the Calcutta University Bill, 1979.

[4-10 — 4-20 P.M.]

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** স্পিকার মহোদয়, আমি হাউসের সামনে কলকাতা বিশ্ববিদ্যালয় বিল ১৯৭৯ উত্থাপন প্রসঙ্গে কতগুলি কথা নিবেদন করতে চাই।

স্পিকার মহোদয়, আপনি জানেন যে, কলকাতা বিশ্ববিদ্যালয় ভারতবর্ষের অন্যতম শ্রেষ্ঠ বিশ্ববিদ্যালয়। ছাত্র সংখ্যার দিক দিয়ে পৃথিবীর মধ্যে সর্ববৃহৎ বিশ্ববিদ্যালয়। কলকাতা বিশ্ববিদ্যালয়ের বর্তমান ছাত্র সংখ্যা প্রায় ২ লক্ষ ৮০ হাজারের মতো এবং এই বিশ্ববিদ্যালয়কে মোট প্রায় ২০৯-টি কলেজকে পরিচালনা করতে হয়। কলকাতা বিশ্ববিদ্যালয়ের বর্তমানে যে প্রশাসনিক কাঠামো আছে এবং শিক্ষা ব্যবস্থা পরিচালনা করার জন্য যে ব্যবস্থা আছে, সেটা সম্পূর্ণ নয়। সেটা বর্তমানে এমন একটা অবস্থায় পরিণত হয়েছে যে, সময়ের সাথে তাল রেখে সামগ্রিকভাবে শিক্ষা ব্যবস্থাকে সুচারুরূপে পরিচালনা করতে সক্ষম হচ্ছে না। আমরা লক্ষ্য করেছি যে, কলকাতা বিশ্ববিদ্যালয় ২০৯-টি কলেজকে পরিচালনা করা সত্ত্বেও বিভিন্ন কলেজগুলির সাধারণভাবে যে উন্নতি হওয়া উচিত ছিল, সেটা হয়নি। অপরদিকে বিশ্ববিদ্যালয়ের স্নাতোকত্তর বিভাগে শিক্ষার মান যা হওয়া উচিত এবং যেভাবে এবিষয়ে গুরুত্ব দেওয়া উচিত ছিল, সেইভাবে গুরুত্ব দেওয়া সম্ভব হয়নি। কলকাতা বিশ্ববিদ্যালয়ের বিভিন্ন প্রশাসনিক বিভাগগুলি এমনভাবে গঠিত হয়ে আছে যে, একটা কার্যধারা অপরটার উপর ওভার ল্যাপ করছে এবং বিভিন্ন সিদ্ধান্ত গ্রহণ করার ক্ষেত্রে বিলম্ব হচ্ছে। বিশেষ করে ছাত্রদের পরীক্ষা গ্রহণ এবং ফল প্রকাশে বিলম্ব হচ্ছে। আমরা দেখতে পাচ্ছি দীর্ঘ দিন ধরে ছাত্রদের পরীক্ষার পর ফল প্রকাশ হচ্ছে না। এর ফলে ছাত্ররা উদ্বিগ্ন হচ্ছে এবং অভিভাবক ও সাধারণ শিক্ষা সমাজের মধ্যে নানারূপ প্রতিক্রিয়া আমরা লক্ষ্য করছি। সেইজন্য আমরা এ বিষয়ে বিশ্ববিদ্যালয়ের সাথে যুক্ত, শিক্ষা জগতের সাথে যুক্ত বিভিন্ন শিক্ষক প্রতিষ্ঠান, ছাত্র প্রতিষ্ঠান এবং শিক্ষাবিদদের সাথে আলোচনা করে আমি একটি নতুন বিধেয়ক রচনা করার উদ্যোগ নিয়েছিলাম এবং সেই হিসাবে বিলটা রচনা করে আমি বিধানসভায় উপস্থিত করেছি—এ ব্যাপারে সিলেক্ট কমিটিতে বিস্তারিতভাবে আলোচনা হবে, আলোচনা হবার পর আমি নতুনভাবে এই বিধানসভায় আনতে পারব বলে আশা করছি। এই বিলের মধ্যে আমরা যে জিনিসটা রাখবার চেষ্টা করেছি তা বলছি। প্রথম কথা হচ্ছে, আমরা সমস্ত প্রশাসনিক কাঠামোটাকে একটা বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গিতে সাজাবার চেষ্টা করেছি। এতদিন ধরে দেখেছি সিনেট সিন্ডিকেট এবং একাডেমিক কাউন্সিল এই ৩টি বিভাগ তারা সামগ্রিকভাবে প্রশাসন এবং শিক্ষাগত ব্যবস্থাকে পরিচালনা করত। গনি কমিটির যে সুপারিশ সেই সুপারিশ আলোচনা করার পর আমরা লক্ষ্য করলাম, গনি কমিটি কলকাতা বিশ্ববিদ্যালয়ের উন্নতি বিধানের জন্য কতকগুলি সিদ্ধান্ত গ্রহণ করেছিল এবং কতকগুলি বিষয়ে সুপারিশ করেছিল—সেখানে গনি কমিটির সুপারিশে এই কথা স্পষ্টভাবে উল্লেখ ছিল যে, কলকাতা বিশ্ববিদ্যালয় পরিচালনা করার ক্ষেত্রে একাডেমিক কাউন্সিলের ভূমিকা খুব বড় নয়—সেখানে আমরা একাডেমিক কাউন্সিল বাদ দিয়ে সিনেট এবং সিন্ডিকেটের উপর পরিচালন ব্যবস্থার দায়িত্ব দিতে পারি। সেই হিসাবে আমরা এই বিলের মধ্যে একাডেমিক কাউন্সিলকে বাদ দিয়েছি। কিন্তু একাডেমিক কাউন্সিলের উপর যে সমস্ত দায়িত্ব ন্যস্ত ছিল সেগুলি আমরা ফ্যাকালটি কাউন্সিল ফর পোস্ট গ্রাজুয়েট স্টাডিজ এবং আন্ডার গ্রাজুয়েট কাউন্সিল—এই দুটি সংগঠনের উপর দায়িত্ব দিয়েছি। এতদিন ধরে আমরা লক্ষ্য করেছি যে, বিশ্ববিদ্যালয়ের সিন্ডিকেট শুধুমাত্র পরীক্ষা পরিচালনা করা এবং

বিভিন্ন সময়ে ঝামেলা নিয়ে ব্যস্ত থাকত। স্নাতক পর্যায়ে বা গবেষণা পর্যায়ে দৃষ্টি দেওয়া সম্ভব ছিল না। সেইজন্য স্নাতক পর্যায়ে যাতে শিক্ষার মান উন্নীত করা যায় তারজন্য আমরা ফ্যাকালটি কাউন্সিল ফর পোস্ট গ্রাজুয়েট স্টাডিজ এবং আন্ডার গ্রাজুয়েট কাউন্সিল যেটা করা হয়েছে তাদের উপর মূলত দায়িত্ব ন্যস্ত করে দেওয়া হয়েছে। বিশ্ববিদ্যালয়ের অভ্যন্তরে স্নাতক পর্যায়ে, উচ্চ শিক্ষার মান কিভাবে উন্নতি করতে পাকা যায় এবং গবেষণার মান আরও কিভাবে উন্নতি করা যায় এ বিষয়ে সম্পূর্ণভাবে দায়িত্ব গ্রহণ করবেন। এ বিষয়ে তারা সমস্ত নীতি নির্ধারণ করবেন, বস্তুত পরিচালনা করবেন। তেমনিভাবে দায়িত্ব দেওয়া হয়েছে পশ্চিমবাংলায় কলকাতা বিশ্ববিদ্যালয়ের অধীনে যে সমস্ত কলেজ আছে সেই কলেজগুলি পরিচালন ব্যবস্থা থেকে শুরু করে কলেজগুলির শিক্ষাগত মান, কলেজগুলির অন্যান্য বিষয়ে সম্পর্কে দেখবেন, পরীক্ষা ব্যবস্থা সুষ্ঠুভাবে যাতে পরিচালনা করা যায় সেইদিকে দেখবেন। একাডেমিক কাউন্সিলের মূল দায়িত্বগুলি আমরা ফ্যাকালটি কাউন্সিল ফর পোস্ট গ্রাজুয়েট স্টাডিজ এবং আন্ডার গ্রাজুয়েট কাউন্সিল এদের মধ্যে ভাগ করে দিয়েছি এবং এই দুটি কাউন্সিল তাদের সিদ্ধান্ত গ্রহণ করার ক্ষেত্রে সিনেটের কাছে বক্তব্য রাখবেন। সিনেটকে আমরা এই দুটি সংস্থার মধ্যে সংযোগকারি সংস্থা হিসাবে রাখছি। দ্বিতীয়ত, যে জিনিসটার পরিবর্তন আনছি যেটা এর আগে বিশ্ববিদ্যালয় বিলে লক্ষ্য করিনি সেটা হচ্ছে যে বিশ্ববিদ্যালয়ের যে সমস্ত সংস্থা ছিল, যে সমস্ত সংগঠনগুলি ছিল সেগুলিকে আরও গণতান্ত্রিকরণ করেছি। এতদিন ধরে সিনেটে আমরা লক্ষ্য করেছি, সিনেটের মধ্যে যে সমস্ত সদস্যরা ছিলেন তাদের মধ্যে অধিকাংশই ছিলেন এক্স-অফিসিও মেম্বার। বিগত দিন পর্যন্ত সিনেটে ১৫০ জন সদস্য-এর মধ্যে আমরা দেখেছি সেখানে ছিলেন ১৫ জন এক্স-অফিসিও মেম্বার আর মাত্র ৫৫ জন ছিলেন নির্বাচিত সদস্য। বর্তমান বিলে আমরা ১৫০ জন সদস্য কমিয়ে ১১০ জন করেছি এবং এই ১১০ জনের মধ্যে ৮০ জন হবেন নির্বাচিত সদস্য। এবং শুধুমাত্র ৫ জন থাকছেন সরকার কর্তৃক মনোনীত প্রতিনিধি, অর্থাৎ নির্বাচিত সদস্য ৫৫ থেকে ৮০-তে উন্নীত করেছি। দ্বিতীয় আরেকটা জিনিস হচ্ছে সরকারি নিয়ন্ত্রণ বা প্রভাব এর উপর কোনওরকম নেই। যার

[4-20 — 4-30 P.M.]

জন্য আপনারা লক্ষ্য করবেন শুধুমাত্র সরকার পক্ষ থেকে দুজনকে রেখেছি সরকারি মনোনীত প্রতিনিধি হিসাবে। একজন শিক্ষা সচিব এবং আরেকজন অর্থসচিব। আরেকটি উল্লেখযোগ্য বিষয় হল বিশ্ববিদ্যালয়ের সিনেটের মধ্যে ছাত্র ও শিক্ষাকর্মী প্রতিনিধি এতদিন ধরে বিশ্ববিদ্যালয় পরিচালনা করার ক্ষেত্রে ছিল না। অর্থাৎ শুধুমাত্র ছিল শিক্ষাবিদও ও শিক্ষা অনুরাগী। আমরা গজেন্দ্র গদকর কমিটির ও গনি কমিটির রিপোর্টে লক্ষ্য করেছি যে তারা উভয়েই সুপারিশ করেছেন বিশ্ববিদ্যালয় পরিচালনা করার ক্ষেত্রে ৫ থেকে ১০ পারসেন্ট ছাত্র প্রতিনিধি থাকা উচিত। সেই হিসাবে ১১০ জনের মধ্যে সিনেটের ১০ জন প্রতিনিধি থাকছে। এর মধ্যে ৫ জন বিভিন্ন আন্ডার গ্রাজুয়েট কলেজের পক্ষ থেকে এবং ৫ জন থাকছেন বিশ্ববিদ্যালয়ের ছাত্রদের পক্ষ থেকে। সিনেটের পর সিন্ডিকেটের যে কাঠামো করেছি সেখানেও নির্বাচিত সদস্যের সংখ্যা বাড়িয়েছি। সিন্ডিকেটের ২৬ জনের জায়গায় আমরা ২৯ জন করেছি, ২৯ জনের মধ্যে ১৬ জন নির্বাচিত থাকছেন ১০ জন এক্স-অফিসিও থাকছেন এবং ২ জন মনোনীত থাকবেন। সিন্ডিকেটের ক্ষেত্রে সেখানে আমরা আন্ডার গ্রাজুয়েট কাউন্সিল, ফ্যাকালটি

কাউন্সিল অফ পোস্ট গ্রাজুয়েট স্টাডিজ থেকে শিক্ষক প্রতিনিধি নির্বাচিত হয়ে থাকবেন এবং সিনেট থেকে ৩ জন প্রতিনিধি নির্বাচিত হয়ে আসবেন। শিক্ষক, ছাত্র এবং কর্মী বাদে অপর যারা থাকবেন তারা নির্বাচিত হয়ে সিন্ডিকেটে আসবেন। এইভাবে আমরা সিনেট এবং সিন্ডিকেটকে গণতন্ত্রীকরণ করেছি। এরমধ্যে ছাত্র প্রতিনিধি শিক্ষাকর্মী, এবং বিশ্ববিদ্যালয় অফিসারদেরও এখানে রেখেছি। আমরা এটাও দেখলাম বোম্বে বিশ্ববিদ্যালয় আইন যা আছে সেখান থেকে যদি আরও কিছু গ্রহণ করতে পারতাম তাহলে কিন্তু সাহস হল না। এইজন্য যে আমরা বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে যে কোনও জিনিসই মুভ করি না কেন দেখা যায় তীব্র সমালোচনা হয়, বোম্বে বিশ্ববিদ্যালয় আইনে বিশ্ববিদ্যালয় সংস্থার মধ্যে ট্রেড ইউনিয়নের প্রতিনিধিও আছেন। যাইহোক পরবর্তীকালে সিলেক্ট কমিটি যদি এ বিষয়ে সিদ্ধান্ত নিয়ে আসেন তাহলে তার বিচার করা হবে। আমরা এইভাবে কলকাতা বিশ্ববিদ্যালয়ের সিনেট এবং সিন্ডিকেটকে গণতন্ত্রীকরণ করে কাজগুলো যাতে সুষ্ঠুভাবে পরিচালিত হতে পারে তার চেষ্টা করেছি। কলকাতা বিশ্ববিদ্যালয় বিভিন্ন বিভাগগুলি যাতে সুষ্ঠুভাবে পরিচালনা করা যেতে পারে তারজন্য আমরা দায়িত্ব ভাগ করে দিয়েছি। ফ্যাকালটি কাউন্সিল ফর পোস্ট গ্রাজুয়েট স্ট্যাডিজি হাতে মূলত দায়িত্ব থাকছে। এরা মূলত সিলেবাস রচনা করার ক্ষেত্রেই দায় দায়িত্ব পালন করবেন তা নয়।, এরা পোস্ট গ্রাজুয়েট, রিসার্চ প্রভৃতি তত্ত্বাবধান করবেন এবং বিশ্ববিদ্যালয়কে সাহায্য করবেন। পোস্ট-গ্রাজুয়েট কাউন্সিলের দায়িত্বে চেয়ারম্যান হিসাবে ভি. সি. থাকবেন।

আর আন্ডার গ্রাজুয়েট কাউন্সিলের দায়িত্বে থাকবেন প্রো. ভি. সি. একাডেমি এতদিন ধরে আমরা দেখেছি বিশ্ববিদ্যালয়ের সমস্ত ব্যবস্থা কেন্দ্রীভূত ছিল সিন্ডিকেট এবং ভি. সি. ছাড়া বিশ্ববিদ্যালয়ের আর কেউ সিদ্ধান্ত গ্রহণ করতে পারতেন না। কলকাতা বিশ্বদ্যালয় ২৫০ মতো পরীক্ষা গ্রহণ করা হয়। সেই ২৫০ মতো পরীক্ষা গ্রহণ করতে তারা সমস্ত বছর কাটিয়ে দেন, অন্য কোনও বিষয় চিন্তা করতে পারেন না। আমরা অন্যান্য পরীক্ষাগুলিকে আন্ডার গ্রাজুয়েট কাউন্সিলের দায়িত্বে দিয়েছি যারা পরীক্ষা পরিচালনা করবেন, পরামর্শ দেবেন। এইভাবে আমরা সামগ্রিকভাবে নূতন দৃষ্টিভঙ্গি নিয়ে কাঠামো প্রবর্তন করেছি যে সম্পর্কে বিভিন্ন শিক্ষাবিদদের মত গ্রহণ করেছি। কলকাতার বিশ্ববিদ্যালয় সম্বন্ধে অত্যন্ত সচেতনভাবে আমরা এই বিল করেছি। কারণ আমরা জানি এর যে সুনাম এবং ঐতিহ্য আছে তার সঙ্গে সামঞ্জস্য রেখে আমাদের সমস্ত জিনিস করতে হবে। কলকাতা বিশ্ববিদ্যালয় ঐতিহ্য ও সুনাম এবং এমনকি এখন পর্যন্ত ভারতবর্ষের সর্বশ্রেষ্ঠ বিশ্ববিদ্যালয় হিসাবে তার যে খ্যাতি আছে তার সঙ্গে সঙ্গতি রেখে আমরা যখন এই বিল প্রণয়ন করেছি তখন এই কথা বলতে অসুবিধা নেই যে বিগত কয়েক বছর ধরে কলকাতা বিশ্ববিদ্যালয়ের মধ্যে যে সমস্ত দুর্নীতিমূলক ঘটনা ঘটেছে তা কোনও তুচ্ছ মানুষ সমর্থন করতে পারেন না। বিশেষ করে ১৯৭৭ সাল পর্যন্ত এইরকম বহু ঘটনা সংগঠিত হয়েছে, সেজন্য আমরা ঠিক করেছি ঐ বিষয়ে সরকার পক্ষ থেকে একটা তদন্ত করা দরকার এবং আমরা এই বিষয়ে খুব শীঘ্র তদন্ত কমিশন গঠন করব, যারা সমস্ত বিষয় দেখে একটা সিদ্ধান্তে আসবেন, আরেকটি বিষয় সম্পর্কে ভুল ধারণার সৃষ্টি হয়েছে যে কলকাতা বিশ্ববিদ্যালয়ের সমস্ত আন্ডার গ্রাজুয়েট কলেজগুলি এবং বেসরকারি কলেজগুলি পরিচালন সমিতিকে ভেঙ্গে দেবার সিদ্ধান্ত সরকার গ্রহণ করেছেন।

আমার মনে হয় জিনিসটা সঠিকভাবে উপস্থিত হয়নি। অর্থাৎ যেটা হয়েছে সেটা হচ্ছে এই যে শিক্ষা জগতের একটি বিষয়কে কেন্দ্র করে দীর্ঘদিন ধরে আলোড়ন সৃষ্টি হয়েছে তাহল এক প্রকার বিদ্যালয় ও মহাবিদ্যালয়ের ক্ষেত্রে। অর্থাৎ তাহল ট্রাস্ট পরিচালিত বিদ্যালয় ও মহাবিদ্যালয় সম্বন্ধে। আপনারা জানেন ট্রাস্ট সংস্থাগুলি একটা প্রশংসনীয় ভূমিকা রাখবার প্রথমে চেষ্টা করে কিন্তু শেষ পর্যন্ত তারা ব্যবসায়ী প্রতিষ্ঠানে পরিণত হয়। সেইজন্য আরামবাগে কামারপুকুর এবং বঙ্গবাসী গ্রুপ অফ কলেজকে অধিগ্রহণ করতে হয়েছে। ট্রাস্ট পরিচালিত সংস্থাগুলিতে যে সমস্ত দুর্নীতিমূলক কাজ হয় তার সাধারণভাবে শিক্ষা জগতে একটা বিরূপ প্রতিক্রিয়ার সৃষ্টি হচ্ছে। সেজন্য শিক্ষা জগতে এইরকম একটা দাবি উত্থাপন করা হয়েছিল যে এই সমস্ত ট্রাস্ট পরিচালিত সংস্থাগুলির হাত থেকে সমস্ত ক্ষমতা গ্রহণ করা হোক। আপনারা জানেন কলকাতা বিশ্ববিদ্যালয় বেসরকারি কলেজগুলির পরিচালন সমিতি যেখানে গঠিত হয় সেখানে তা স্ট্যাটুটের একটা বিশেষ ধারা বলে গঠিত হয়। স্ট্যাটুট ৯৩ জানুয়ারি সেখানে পরিচালন সমিতি গঠিত হয় কিন্তু যে সমস্ত ট্রাস্ট পরিচালিত কলেজ আছে তাদের জন্য স্ট্যাটুটে একটা স্বতন্ত্র বিধান আছে সেটা হচ্ছে স্ট্যাটুট ১০০, যে অনুযায়ী বিশেষ বিশেষ অধিকার তারা ভোগ করেন। এই সব স্ট্যাটুট পরিচালিত কলেজগুলি তারা তাদের নিজস্ব ব্যক্তিদের দ্বারা একটা পরিচালকমন্ডলী গঠন করেন এবং তারা যে কাজ করেন তাতে খবরদারি করার কোনও অধিকার কারও নেই। বিশ্ববিদ্যালয়ে সম্প্রতি সেই স্ট্যাটুট ১০০ সংশোধন করার ফলে বিভিন্ন ট্রাস্ট সংস্থা এবং মহাবিদ্যালয়গুলিকে কেন্দ্র করে যেভাবে দুর্নীতি বেড়ে চলছিল তা বন্ধ করা গেছে, স্ট্যাটুট ১০০ পরিবর্তন করে তারা যে সিদ্ধান্ত নিয়েছেন তাতে যে সমস্ত মহাবিদ্যালয় স্ট্যাটুট ৯৩ অর্থাৎ বেসরকারি কলেজগুলির ক্ষেত্রে পরিচালকমন্ডলী গঠিত হবার নির্দেশ বিশ্ববিদ্যালয় দিয়েছেন ট্রাস্ট পরিচালিত কলেজগুলির ক্ষেত্রে সেইগুলিই প্রযোজ্য হবে এবং বিশেষ কোনও সুযোগ সুবিধা তারা পাবেন না। আমরা দেখছি অনেকে সমালোচনা করেছেন বহু ধনীক বা বদান্য ব্যক্তি এই সমস্ত মহাবিদ্যালয় স্থাপন করার জন্য প্রথম দিকে বহু অর্থ দিয়েছেন কিন্তু সেগুলোর কি হল?.

[4-30 — 4-40 P.M.]

কিন্তু শেষ পর্যন্ত আমরা কি দেখেছি, আমরা বঙ্গবাসী গ্রুপ অব কলেজেস যখন অধিগ্রহণ করি তখন তার বিরুদ্ধে যে তদন্ত হচ্ছে সেই তদন্ত কমিটির রিপোর্ট পুঙ্খানুপঙ্খভাবে দেখেছি, সেখানে দেখেছি এককালে কোনও ধনী ব্যক্তি সেই মহাবিদ্যালয় স্থাপন করার জন্য অর্থ দান করেছেন, সেই অর্থে হয়ত তার ইমারত গড়ে উঠেছে, মহাবিদ্যালয় চালু হয়েছে, পরবর্তীকালে সরকার অথবা বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশন যখন সেই মহাবিদ্যালয়কে অর্থ দিয়েছেন তখন সেই অর্থ দিয়ে তারা হয়ত বাড়িটার সংস্কার করেছেন, বাড়িটার নতুনভাবে দ্বিতল বা ত্রিতল হয়েছে, কিন্তু সমস্ত সম্পত্তিটা ট্রাস্টের নামে চলে গেছে, সেই মহাবিদ্যালয়ের নামে সেই টাকা খরচ হয়নি, তার কোনও সম্পত্তি হয়নি। এই রকম একটা অদ্ভুত অবস্থা যখন লক্ষ্য করলাম, যখন দেখলাম যে এর মধ্যে দিয়ে ট্রাস্ট ব্যবসা করছে, মহাবিদ্যালয়ের কোনও রকম উন্নতি হচ্ছে না তখন শেষ পর্যন্ত বিশ্ববিদ্যালয় এই রকম একটা সিদ্ধান্ত করেন, স্ট্যাটুট পরিবর্তনের দায়িত্ব বা অধিকার হচ্ছে বিশ্ববিদ্যালয়ের সিনেট অথবা সিন্ডিকেটের, বর্তমানে কাউন্সিলের, তারা এই সম্পর্কে একটা সিদ্ধান্ত গ্রহণ করেন সর্বসম্মতভাবে এবং

সেটা তারা চান্সেলরের কাছে পাঠান, চান্সেলর মুখ্যমন্ত্রীর সাথে পরামর্শ করে এতে তার সম্মতি বা অসম্মতি জ্ঞাপন করেন। সম্প্রতি কলকাতা বিশ্ববিদ্যালয় ট্রাস্ট নামক পরিচালক সমিতিকে বাতিল করে নতুন সংস্থা করেছেন, এর ফলে বেসরকারি কলেজগুলির পরিচালক সমিতি ভাঙ্গা যাচ্ছে না। এই সমস্ত বেসরকারি কলেজগুলি যেখানে কোনও দাতা বা ডোনার হিসাবে আছে সেখানে বিশ্ববিদ্যালয় শুধু এটুকু বলেছেন যে ঐ বেসরকারি কলেজের ডোনারের কে প্রতিনিধি যাবেন সেটা ভাইস-চান্সেলর নির্ধারণ করে দেবেন এবং সেটা ৩ থেকে ৫ জনের বেশি নয়। বেসরকারি কলেজগুলির পরিচালন সমিতিকে ভাঙ্গার কোনও সিদ্ধান্ত বিশ্ববিদ্যালয় গ্রহণ করেননি, বিশ্ববিদ্যালয় শুধুমাত্র আইন সংশোধনের বলে এটুকু ক্ষমতা পাচ্ছেন যদি কোনও বেসরকারি কলেজের কোন ডোনারের কোন প্রতিনিধি থাকতে চান সেখানে ভাইস-চান্সেলর নির্ধারণ করে দেবেন কে প্রতিনিধি থাকবেন, এছাড়া স্ট্যাটুট ৯৩ অনুযায়ী বেসরকারি কলেজের যে পরিচালক সমিতি গঠিত তাদের আগেকার মতো খবরদারি থাকছে। কাজে কাজেই বিশ্ববিদ্যালয় স্ট্যাটুট ১০০ সংশোধন করে হাজার হাজার বেসরকারি কলেজের পরিচালক সমিতিকে ভেঙ্গে দিয়েছেন এটা সবৈব মিথ্যা। শিক্ষক এবং শিক্ষা জগতের একটা দীর্ঘদিনের আবেদন ছিল ট্রাস্ট পরিচালিত সংস্থাগুলির মাতব্বরি বিলো করে দেবার, সেটুকু কাজ বিশ্ববিদ্যালয় করেছেন, এর জন্য বিশ্ববিদ্যালয়কে বিভিন্ন মহল থেকে সাধুবাদ জানানো হয়েছে যে এই রকম একটা বলিষ্ঠ নীতি তারা গ্রহণ করেছেন এবং আমাদের সরকারের পক্ষ থেকেও তাদের সাধুবাদ আমরা জানিয়েছি। আমি এইটুকু বলে মাননীয় সদস্যদের বিবেচনার জন্য বিলটা হাউসের সামনে রাখছি।

**শ্রী বিশ্বনাথ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমে আমি নিশ্চয়ই বলব যে বিলম্বে হলেও এই আইনের খসড়া যা এসেছে সেটা ভাল। যখন বিশ্ববিদ্যালয় সুপারসিড করা হয় তখন এই আইন সভায় আমি বলেছিলাম যে যত তাড়াতাড়ি সম্ভব আপনারা নতুন আইন এনে নির্বাচনের ব্যবস্থা করুন। দেরি হয়েছে কিন্তু তা হলেও এটা এসেছে, এটা খুব ভাল এবং পুরানো আইনের তুলনায় কিছু কিছু দিক থেকে এই যে অগ্রগতি এতে কোনও সন্দেহ নেই। মাননীয় মন্ত্রী মহাশয় যে দাবি করেছেন সেটা ঠিক যে এই সর্বপ্রকার ছাত্রদের এবং অশিক্ষক কর্মচারিদের প্রতিনিধি নেওয়ার ব্যবস্থা করা হয়েছে সিনেটে এবং সিন্ডিকেটে, নির্বাচিত প্রতিনিধিদের সংখ্যা আগের তুলনায় তাদের প্রোপোরশন অনেক বেশি হয়েছে।

এইগুলি নিশ্চয়ই খুব আনন্দের কথা। শিক্ষকদের প্রতিনিধিও বাড়ানো হয়েছে। এই সূত্রে আমি বলতে পারি, ভারতবর্ষের মধ্যে সর্বপ্রথম কেরালা রাজ্য ছাত্র প্রতিনিধি এবং অশিক্ষক কর্মচারিদের প্রতিনিধি নেবার ব্যবস্থা করেছে। তবে এই প্রসঙ্গে আমি মন্ত্রী মহাশয়কে একটা কথা বলছি যে, কেরালা ইউনিভার্সিটিতে কিন্তু সিন্ডিকেটেও ছাত্র প্রতিনিধি রয়েছে। আমাদের এখানে আপনি সিনেটে তাদের নেবার ব্যবস্থা করেছেন, কিন্তু সেই সঙ্গে যদি সিন্ডিকেটের জন্য স্পেসিফিক ব্যবস্থা থাকত তাহলে ভাল হত। যাহোক, এই বিল যখন সিলেক্ট কমিটিতে আলোচনা হবে তখন এ সম্বন্ধে বিবেচনা করা যাবে। এই বিল সম্বন্ধে আমার সমালোচনা হচ্ছে, প্রথমত দেখছি স্পনসর্ড ১৯৬৬ সালের আইনের মতো এর আওতা থেকে বাদ দেওয়া হয়েছে। ধরুন, ২০৯টি প্রাইভেট কলেজের মধ্যে বোধ হয় ৫৬টি স্পনসর্ড কলেজ। এতগুলো কলেজকে এর আওতার বাইরে রাখা অনুচিত। আমি বলি

আপনারা যা করবেন এক রকম করবেন। বিশ্ববিদ্যালয় সম্বন্ধে যে আইন এনেছেন তাতে তার আন্ডারে যত কলেজ রয়েছে তার সবগুলিকে এর আওতায় আনা উচিত, এরকম ভাগ ভাগ করা ঠিক নয়। আপনারা যে অটনমাস কলেজের ব্যবস্থা করেছেন এটা একটা বিশেষ শ্রেণীর কলেজ। ইংরেজ আমলে এই ধরনের কিছু কিছু বিশেষ শ্রেণী করবার চেষ্টা করা হয়েছিল। তাদের সময় দেখেছি জেলা স্কুল প্রভৃতি ছিল। ইংলিশ মিডিয়ামে পড়বার জন্য আলাদা পাবলিক স্কুল ছিল অর্থাৎ এলিট তৈরি করবার আমাদের দেশে ব্যবস্থা করেছিল। এতে কিন্তু মানুষের ভেতরে গণতান্ত্রিক বোধ আজকাল ভয়ানক আঘাত খায়। অনেকের এরকম একটা মনোভাব রয়েছে যে কয়েকটা বিশেষ কলেজে পড়াশুনা হবে। অন্য জায়গায় পড়াশুনা হোক বা না হোক তাতে কোনও আপত্তি নেই, অন্তত কয়েকটা বিশেষ কলেজ করা হবে যেখানে মানুষ পড়াশুনা করে মানুষ হবে, এলিট হবে। এতে কিন্তু আমাদের দেশের মানুষের মনে ধাক্কা খাচ্ছে। আপনি গণতান্ত্রিক আইন করবার চেষ্টা করেছেন এবং বহুল পরিমাণে আপনি সাকসিড করেছেন, সফল হয়েছেন। আমাদের দেশে এতকাল ধরে একটা বিশেষ শ্রেণীর কলেজ অর্থাৎ স্পনসর্ড কলেজ এবং নন-স্পনসর্ড কলেজ রয়েছে, তারপর আবার আপনি একটা করেছেন অটোনমাস কলেজ এবং নন-অটোনমাস কলেজ—আমি বলি এসব আপনি করবেন না। এতে মানুষ মনে করবে গরিব লোকের যা হয় হোক, কিছু লোক তাদের ছেলে-পেলেদের ভালভাবে পড়াশুনা করাতে পারবেন সেই ব্যবস্থা করা হয়েছে। আপনি সেটা করতে চাননা আমি জানি, কিন্তু এরকম একটা মনোভাব মানুষের হতে পারে। তারপর, আপনি অটোনমাস কলেজ করছেন, কিন্তু বিশ্ববিদ্যালয়ের যে অটোনমি তাকে সংকোচ করবার জন্য আইন পাস হয়েছে। যেমন ধরুন, ইউনিভার্সিটি কলেজ এক্সপেন্ডিচার (কন্ট্রোল) অ্যাক্ট যেটা এর আগে পাস হয়েছে তার বিরোধিতা সমস্ত বামপন্থী দল করেছে, বিশ্ববিদ্যালয় এবং কলেজ শিক্ষক সমিতি সর্ববাদিসম্মতভাবে তার প্রতিবাদ করেছে। কিন্তু আপনি লক্ষ্য করুন সেই আইনের ধারাগুলি আপনি এই আইনে রেখে দিয়েছেন। টাকা দিলে টাকা খরচ করবার অধিকার থাকে, কিন্তু আমি একটা কথা বলি যে বিশ্ববিদ্যালয়কে আপনারা ৬০ লাখ টাকা দিলেন, ইউ. জি. সি. ও দিচ্ছে, নানান দিক থেকে টাকা আসছে—চিরকাল আমাদের একটা দাবি ছিল সমস্ত বামপন্থী আন্দোলনে যে শিক্ষার পূর্ণ দায়িত্ব সরকার নেবেন—বুঝতে পারি পয়সা নেই সেজন্য পারছি না, যতক্ষণ না গভর্নমেন্ট শিক্ষার পূর্ণ দায়িত্ব গ্রহণ করছে ততক্ষণ পর্যন্ত বিশ্ববিদ্যালয় খরচ আমি চাইনা কন্ট্রোল করুক। আমার অনুমতি ছাড়া তুমি এক পয়সা খরচা করতে পারবে না—এটার কোনও যৌক্তিকতা নেই। আপনি এখানে অনেকখানি

[4-40 — 4-50 P.M.]

এগিয়েছেন—আপনি সর্বপ্রথম একটা জিনিস ইন্ট্রোডিউস করেছেন, আপনি প্রাইভেট কলেজ শিক্ষকদের মাহিনা দেবার জন্য গভর্নমেন্ট থেকে টাকা দিচ্ছেন। নিশ্চয়ই দিস ইজ এ গ্রেট অ্যাডভান্স, কোনও সন্দেহ নাই। শিক্ষকরা এবং অভিভাবকরা এবং আমি নিজেও মুক্তকণ্ঠে স্বীকার করি। কিন্তু কলকাতা বিশ্ববিদ্যালয়ের মোট খরচা কত—আপনারা ৬০ লাখ দিচ্ছেন, হয়ত আরও কিছু দেবেন, তাতে আপনি তার সমস্ত খরচা কন্ট্রোল করবেন, এবং আপনি কন্ট্রোল করবেন মানে কি—আপনি সমস্ত কন্ট্রোল করতে পারবেন না, আপনাকে কন্ট্রোল করতে হবে অফিসারদের হাত দিয়ে—একটা নির্বাচিত সংস্থাকে কয়েকজন অফিসার আপনার

ডিপার্টমেন্টের তারা কন্ট্রোল করবে, এটা কিন্তু এতখানি কন্ট্রোল যেটা পুরানো আইনে করে গেছেন কংগ্রেসি সরকার। আমরা আশা করেছিলাম যে বামফ্রন্ট সরকার এসেছেন, সমস্ত বামপন্থী পার্টি এই আইনের বিরোধিতা করেছিল—সুতরাং আপনারা যখন এসেছেন এখন আইন আনছেন তখন আপনারা নিশ্চয়ই পুরানো আইনকে বজায় রাখবেন না, কিন্তু পুরানো আইনের ধারাগুলি আপনারা এটাতে অনেকখানি বজায় রেখেছেন বলে আমি লক্ষ্য করছি। আর্টিকেল ৪৫—এখানে একাডেমিক অটোনমি আপনি কিছু সংকুচিত করছেন বলে আমার ভয় করছে। আপনার বক্তৃতায় এগুলি থাকলে ভাল হত, নাই থাকলে পরে আলোচনায় জানতে পারব সিলেক্ট কমিটিতে। একজন শিক্ষক নিয়োগ করতে গেলে বিশ্ববিদ্যালয়কে তার পারমিশন লাগবে তাছাড়া একজন শিক্ষকও তারা নিয়োগ করতে পারবেন না, এমনই পজিশন হয়ে যাচ্ছে। আমার সে ভয়ের যথেষ্ট সম্ভাবনা আছে, বিশ্ববিদ্যালয়ের অটোনমিক দিক থেকে আমার মনে হয় আপনি যখন গণতান্ত্রিক ব্যবস্থা করছেন, আপনি যখন বেশির ভাগ নির্বাচনের ব্যবস্থা করছেন, ১১১ জনের ভিতরে ৮০ জনকে নির্বাচিত করছেন তবুও আপনার যথেষ্ট প্রতিনিধি থাকছে, সেই অবস্থায় বিশ্ববিদ্যালয়ের ম্যাকসিমাম অটোনমি রাখতে দেওয়া উচিত। যদি তারা সেই অটোনমির অসত্য ব্যবহার করে তাহলে আবার পুনর্নির্বাচন করা যেতে পারে। চিরকাল নির্বাচিত সংস্থা সব দায়িত্ব সঠিকভাবে পালন করে তা নয়, তার জন্য পুনর্নির্বাচন হতে পারে কিন্তু অটোনমি যদি কিন্তু অটোনমি যদি কার্টেল করেন আমার মনে হয় বামফ্রন্ট সরকারের পক্ষে সেটা উচিত হবে না, এবং গণতন্ত্রের দিক থেকেও সেটা সুবিচারের কাজ হবে না। তারপর আমি আগে যে কথা বলে গেছি, সিনেটের ছাত্রদের এবং অশিক্ষক কর্মচারিদের রিপ্রেজেনটেশনের ব্যবস্থা করেছেন, সিন্ডিকেটেও যদি সেটা করেন তাহলে ভাল হয়। আপনি আইন সভার দুজন প্রতিনিধিদের পাঠাবার ব্যবস্থা করেছেন নিশ্চয় আপনার উদ্দেশ্য যে বিরোধী পক্ষ থেকেও যাতে যেতে পারে, সুতরাং এই ক্ষেত্রে আমি বলব আপনি দুইয়ের জায়গায় তিন করুন এবং তার ভিতর একটা প্রভিসন করুন অন্তত বিরোধীপক্ষ থেকে একজন আইনসভার সদস্য যাতে যেতে পারে তার ব্যবস্থা আপনি করুন। আরেকটা কথা আমি বলব একটা অ্যাডহক টেম্পোরারি বডি আপনারা করেছেন আপনারা তখন প্রতিশ্রুতি দিয়েছিলেন যে আমরা নতুন আইন করব এবং আইন করে নির্বাচন করব এবং এই অন্তর্বর্তীকালে চালাবার জন্য আমরা একটা কমিটি করছি। এখন যাদের উপর ভার দিয়েছেন তা যদি হয় তাহলে একটা কথা বলি এই অন্তর্বর্তীকালীন কমিটি যদি কোনও মৌলিক বিষয়ে বা কোনও গুরুতর বিষয়ে সিদ্ধান্ত গ্রহণ করেন সেটা উচিত হবে না। ধরুন ক্যারিকুলাম ইংরাজি পড়ানো বা বাংলা পড়ানো নিয়ে যে হুলুস্থুল চলছে আপনি তা জানেন। ধরুন কারিকুলাম-এ আপনারা ইংরাজি পড়ানো বাংলা পড়ানো নিয়ে কি হুলুস্থুল হচ্ছে আপনি জানেন। দারুণ মতভেদ, গার্জেনদের ভিতর মতভেদ আছে, শিক্ষকদের ভিতর মতভেদ আছে, রাজনীতিকদের ভিতর মতভেদ আছে, কিন্তু এই রকম গুরুতর তীব্র মতভেদ, কন্ট্রোভার্সি যার উপর চলছে তার উপর সিদ্ধান্ত নেবার অধিকার কি একটা মনোনীত অ্যাড-হক কমিটির? তার উপর সিদ্ধান্ত নেবার অধিকার হওয়া উচিত নির্বাচিত সংস্থার। তাও তাদের অনেক আলোচনা করে করা উচিত। হুট করে একটা জিনিস করে দেওয়া উচিত নয়, অনেক কিছু ভাববার আছে। আমি কোনও বিশেষ মত প্রকাশ করছি না। আমি বলছি যে এই বিষয় আপনারা জানেন সাংঘাতিক, তীব্র মতভেদ আছে, একটা ওলোট পালোট হয়ে যাবার সম্ভাবনা

আছে ভবিষ্যতে। এটা ভেবে চিন্তে করা উচিত। অন্তত নির্বাচিত সংস্থাকে আপনি দায়িত্বটা দেন। যারা মনোনীত সংস্থা তাদের এই দায়িত্ব দেওয়া উচিত নয়। তেমনি আর একটা কলেজের কথা বলব, আমি লক্ষ্য করেছিলাম, আমি নোটও নিয়েছি, যে আপনি এই আশঙ্কাটা দূরীভূত করবার চেষ্টা করেছেন যে আমরা সমস্ত প্রাইভেট কলেজের গভর্নিং বডি ভেঙ্গে দিচ্ছি তা না, শুধু ট্রাস্ট কলেজগুলি সম্বন্ধে স্ট্যাটিউটে, যে স্পেশ্যাল স্ট্যাটিউট ছিল, সেই জেনারেল যে স্ট্যাটিউট তার আভ্যারে আনবার ব্যবস্থা হচ্ছে। আপনি করুন সেটা সকলেই চায়, ট্রাস্টের জমিদারি বেশি কলেজের উপর থাকবে। কিন্তু গভর্নমেন্ট থেকে, ইউনিভার্সিটি থেকে যে মনোনয়ন দেওয়া হবে গভর্নিং বডিকে সেটা তো আপনার এই অ্যাড-হক বডি দিয়ে দিচ্ছে। আপনি যখন আইন আনছেন, আপনি যদি ইউনিভার্সিটির মনোনয়নের ব্যবস্থাও করেন, যে ব্যবস্থা আছে তা ছাড়াও করেন তাহলে সেটা এই অ্যাড-হক বডির করা উচিত নয়। কাজেই অপেক্ষা করা উচিত, এই নির্বাচিত সংস্থা আসার জন্য অপেক্ষা করা উচিত। নির্বাচিত সংস্থা এসে এই কলেজের মনোনয়ন দিক। ধরুন একটা গভর্নিং বডির কম্পোজিশন সেটা অনেকখানি পরিমাণে নির্ভর করবে যাদের মনোনয়নের উপর সেই মনোনয়নটা আমার মনে হয় যে অ্যাড হক বডির দেওয়া উচিত নয়, নব নির্বাচিত যে কমিটি আসবে তার উপর দেওয়া উচিত। আর একটা ছোট্ট কথা, ছোট্ট হলেও বড়, সেটা হচ্ছে ভাইস চ্যান্সেলারের কথা। ভাইস চ্যান্সেলার নিয়োগ করার ব্যাপারে যদি তারা একমত হন একজনের উপরে তাহলে তিনি হবেন, যদি একমত না হয়, দুটো নাম হয়, এই রকম ভাবে নানা রকম করে ফাইনালি দেখা যাচ্ছে যে আপনারা তাদের সুপারিশের ভিতর থেকে নিতে বাধ্য নয়। আমি যেটুকু বুঝলাম এই আইনটার উপর থেকে পড়ে আমি সেখানে মনে করি যে একটু ভাল করে ভেবে চিন্তে দেখে এই অধিকার থাকা উচিত বিশ্ববিদ্যালয়ের যে নির্বাচিত সংস্থা যে চ্যান্সেলার সিলেক্ট করবে গভর্নমেন্টের পরামর্শে কিন্তু তাদেরই প্যানেল থেকে সিলেক্ট করতে হবে। তাদের প্যানেল দেবার অধিকার আছে এবং সেই প্যানেলের ভিতর থেকে চ্যান্সেলার সিলেক্ট করবে গভর্নমেন্টের পরামর্শে এইটুকু অন্তত থাকা উচিত। এমন যেন না হয় যে এর ভিতর যদি না পার তাহলে তোমাদের প্যানেলই মানব না, তার ভিতর থেকে আমরা নেব না। সেই পরিস্থিতি যাতে না হয় সেটা আপনাদের বিশেষভাবে অনুরোধ করব। যাই হোক আমি উপর উপর একটুখানি দেখে যেটা আমার মনে হয়েছে, আমি কিছু শিক্ষকদের সঙ্গে আলোচনা করেছি, কলেজের অধ্যাপকদের সঙ্গে করে এই সমালোচনাটুকু করলাম। ভবিষ্যতে আরও ভাল আলোচনা হবে। শেষে আমি এই কথা বলব আমার এই আলোচনার উদ্দেশ্য যাতে এই আইন আর একটু গণতান্ত্রিক হয়, আর একটু উন্নততর হয়, আর একটু কার্যকর হয় এবং শেষে আমি এই কথা বলব আমাদের এই আলোচনা সত্ত্বেও আপনি যে আইনের খসড়া এনেছেন পুরানো আইনের তুলনায় এটা অনেক ভাল একথা আমি নিশ্চয়ই স্বীকার করছি এটা অনেক অগ্রগতি সে বিষয় সন্দেহ নেই। সেই সঙ্গে আমার আলোচনাও রাখলাম যাতে আপনি এইগুলি বিবেচনা করেন।

[4-50 — 5-00 P.M.]

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** মিঃ স্পিকার স্যার, কলকাতা বিশ্ববিদ্যালয় বিল, ১৯৭৯ মাননীয় মন্ত্রী যেটা উপস্থিত করেছেন এবং তার সঙ্গে যে যুক্ত প্রস্তাব সিলেক্ট কমিটিতে এটা পর্যালোচনা

এবং বিবেচনার জন্য পাঠানো হোক এটার সম্পর্কে বিচার-বিবেচনা করার জন্য যথেষ্ট সময় এবং সুযোগ মাননীয় সদস্যদের দেওয়া হয়েছে। আমরা এই আলোচনার অংশ নিয়ে বিলের মধ্যে খুঁটিনাটি যে বক্তব্য সেই বক্তব্য সম্পর্কে আমাদের বক্তব্য রাখার সুযোগ যেমন এখানে পাচ্ছি, ভবিষ্যতেও আরও পাব। মাননীয় মন্ত্রী মহাশয় বিলের কাঠামোটা সাধারণভাবে ব্যাখ্যা করেছেন, সাধারণভাবে বিলের বিষয়ে ব্যবস্থাগুলো অতীব গুরুত্বপূর্ণ বলে তিনি মনে করেছেন তাকে তিনি এই সভায় উপস্থিত করেছেন। সাধারণভাবে এই বিলের উপস্থাপনা এবং বিভিন্ন বিষয় যেভাবে সুসংবদ্ধভাবে রাখার চেষ্টা হয়েছে, তাকে স্বাগত জানাচ্ছি। স্বাগত জানাতে গিয়ে দু-একটি কথা এই প্রসঙ্গে উল্লেখ করতে চাই। প্রথমত, যেটা মাননীয় সদস্য শ্রী বিশ্বনাথ মুখোপাধ্যায় উল্লেখ করলেন তার ভাষণের প্রারম্ভে যে অনেক দেরিতে হলেও একটা বিল আনা হয়েছে এবং তাকে তিনি স্বাগত জানিয়েছেন। দেরি হওয়ার বাস্তব কতকগুলো কারণ আছে। শিক্ষা আন্দোলনের সঙ্গে যুক্ত থেকে, বিশেষ করে কলকাতা বিশ্ববিদ্যালয়ের মতো একটা গুরুত্বপূর্ণ শিক্ষা প্রতিষ্ঠান, যা মান-মর্যাদা যেভাবে আমরা দেখি, বাঙালি জাতি এই বিশ্ববিদ্যালয়কে তাকে গিনিপিকের মতো বারবার ব্যবহার না করে পরীক্ষাগারে একটু বিচার-বিবেচনা করে আনাটা বোধ হয় যুক্তিসঙ্গত হয়েছে এবং আমার ধারণা বামফ্রন্ট মন্ত্রিসভা যে দৃষ্টিভঙ্গিতে কাজ করেন প্রশাসনিক ক্ষেত্র থেকে শুরু করে শিক্ষা ক্ষেত্র পর্যন্ত সর্বত্র মানুষের সঙ্গে জনসাধারণের সঙ্গে সংযোগ এবং সম্পর্ক রেখে প্রশাসনিক ব্যবস্থা নেওয়ার চেষ্টা করেন এবং তাকে কার্যকর করার চেষ্টা করেন। স্বভাবতই শিক্ষকদের সংগঠন, অধ্যাপকদের সংগঠন, ছাত্রদের সংগঠন এবং বিভিন্ন শিক্ষার সঙ্গে সংশ্লিষ্টদের মতামত প্রাথমিকভাবে যাচাই করে তার পুঙ্খানুপুঙ্খরূপে বিবেচনা করে এই বিল বিধানসভায় এনেছেন সেটা ঠিকই করেছেন। সেইদিক থেকে ২১ মাস সময়কাল মন্ত্রিসভার সেটা খুব দীর্ঘ সময় বলে আমি মনে করি না। বরঞ্চ তাড়াহুড়া করে যে কোনও ধরনের একটা বিল আনা যেত নিশ্চয় এবং তাতে তাড়াতাড়ি আনা হয়েছে বলে আত্মপ্রসাদ পাওয়া যেত ঠিকই, কিন্তু তার মধ্যে দিয়ে সমস্ত শিক্ষা জগতের যে মেরুদন্ডে কলকাতা বিশ্ববিদ্যালয়, সেই বিশ্ববিদ্যালয়ের যে জটিল এবং পঙ্কিল অবস্থা গত কয়েক বছর ধরে চলছে তার সমাধান করা, সুরাহা করা সেই আইনে সম্ভব হত না। সেইজন্য এই দিক থেকে দেখলে যে সময়টা নিয়েছেন এই বিলটা আনতে সেইটা বেশি নয়। নিশ্চয়ই এই ধরনের বিল আনতে এই যে সময়টা নেওয়া হয়েছে সেটা ঠিকই। এই বিল কলকাতা বিশ্ববিদ্যালয়ের পূর্বতন আইনগুলোর থেকে একটা স্বতন্ত্র, একটা ভিন্ন ধরনের। একটা পরিচ্ছন্ন প্রশাসন বামফ্রন্ট সরকার পরিচালনা করার চেষ্টা করছেন, সার্থকভাবে করার চেষ্টা করছেন। যে কথা বা ভাষা আজকে আপামর জনসাধারণ স্লোগান হিসাবে, আওয়াজ হিসাবে গ্রহণ করেছেন—গণতন্ত্র চাই। মন্ত্রী এখানে 'গণতন্ত্র চাই' এই আওয়াজ বা স্লোগানের বাস্তব অবস্থান ঘটিয়েছেন গণতন্ত্রীকরণের মধ্যে দিয়ে। আমি বিস্তর আলোচনা আজকে করতে চাই না। আগে যে আইন ১৯৭৬ সালে ছিল তার থেকে সম্পূর্ণ স্বতন্ত্র দৃষ্টিভঙ্গি নিয়ে এই বিলটা মন্ত্রী মহাশয় উপস্থিত করেছেন। আমি একটু জোর দিয়ে বলব যেটা মন্ত্রী মহাশয় বলেছেন যে ১১০ জন সিনেট সদস্যর মধ্যে ৮০ জন নির্বাচিত সিনেট সদস্য কলকাতা বিশ্ববিদ্যালয়ের এই বিল যে স্থান পেয়েছেন, এটা শুধু কলকাতা বিশ্ববিদ্যালয়ে নয়, পশ্চিমবাংলার কোনও বিশ্ববিদ্যালয়ে এই ধরনের আইন নেই তা নয়, ভারতবর্ষের কোনও একটা বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রেও মূল প্রশান যে সিনেট, সেই সিনেটে এই

ধরনের গণতান্ত্রিক ব্যবস্থা নেই। ১১০ জনের মধ্যে ৮০ জন নির্বাচিত প্রতিনিধি। অত্যন্ত সুসংবদ্ধভাবে নিশ্চয় বিবেচনা করা হয়েছে, পড়ার সময় দেখেছি, সমস্ত অংশের প্রতিনিধিত্ব রাখার চেষ্টা হয়েছে।

কলকাতা বিশ্ববিদ্যালয়ের সঙ্গে যাদের যাদের স্বার্থ যুক্ত রয়েছে প্রতক্ষভাবে এবং পরোক্ষভাবে তাদের মধ্যে কমবেশি সকলের মনের মধ্যে এ রকম একটা ধারণা ছিল এই বিলের আগে পর্যন্ত যে, কলকাতা বিশ্ববিদ্যালয়ের শিক্ষা পরিচালনার দায়িত্ব এবং কর্তব্য সমস্ত কিছু প্রাজ্ঞ এবং বিদুষী মণ্ডলীর উপর ন্যস্ত। সমস্ত শিক্ষার মেরুদন্ড কলকাতা বিশ্ববিদ্যালয়ের সমস্ত দায়িত্ব কয়েকজন মানুষ বা ক্ষুদ্র একাংশ মানুষের মধ্যে নিবদ্ধ ছিল এবং তারা মনে করতেন ভাবনা চিন্তা শুধু আমরা করব, এর বাইরে কারুর কিছু দায়িত্ব নেই। কলকাতা বিশ্ববিদ্যালয়ে ছাত্রদের প্রতিনিধিত্ব করবার অধিকার যেভাবে আনা হয়েছে সেটা প্রশংসনীয় এবং কলকাতা বিশ্ববিদ্যালয়ের পোস্ট গ্রাজুয়েট এবং আন্ডার গ্রাজুয়েট এই উভয় অংশের ছাত্র এবং অধ্যাপকদের প্রতিনিধিত্ব সুবিন্যস্তভাবে আনা হয়েছে এবং সেটা বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গি থেকে করা হয়েছে। কাজেই সর্বদিক থেকে এই বিলের যে দৃষ্টিভঙ্গি গণতন্ত্রীকরণ সেটা শিক্ষা পরিচালনার ক্ষেত্রে, প্রশাসন পরিচালনার ক্ষেত্রে প্রকাশ পেয়েছে এবং কলকাতা বিশ্ববিদ্যালয়কে দৃষ্টান্ত হিসেবে উপস্থিত করে মন্ত্রী মহাশয় যে ব্যবস্থা করেছেন অর্থাৎ শিক্ষাক্ষেত্রে গণতান্ত্রিক অধিকার যেভাবে প্রসারিত করতে চাচ্ছেন, মানুষের মনের মধ্যে যেভাবে সেগুলি সুসংবদ্ধ করতে চাচ্ছেন সেটা বলা যায় যে তার প্রতিফলন স্বার্থকভাবেই হয়েছে। এছাড়া খুটিনাটি দু-একটা কথা আর যা আছে সেগুলো আমি পরে বলব। কিন্তু সমস্ত দিক থেকে এর মান উন্নয়নের জন্য যে ব্যবস্থা করা হয়েছে, শিক্ষার মানের সমতা আনা এবং প্রশাসনের মধ্যে বিভাজন যেভাবে করা হয়েছে সেগুলি ইতিপূর্বে আইনের মধ্যে ছিল না। মূলত সমস্ত ব্যাপারটা ছিল মুস্টিমেয় লোকের হাতে এবং মুস্টিমেয় মহলের ইচ্ছা এবং অনিচ্ছার উপর নির্ভর করত কলকাতা বিশ্ববিদ্যালয়ের পরিচালনা ব্যবস্থা এবং তারই পরিণতি হিসেবে আমরা দেখেছি কলকাতা বিশ্ববিদ্যালয়ে চরম অব্যবস্থা এবং সেই চরম অব্যবস্থা রন্ধ্রে রন্ধ্রে ঢোকার ফলে যেটা আমাদের কাছে একটা গৌরবের বিষয়বস্তু ছিল সেটা এখন আমাদের গলার কাঁটা হয়ে দাঁড়িয়েছে। এটা শুধুমাত্র একটা রাজনৈতিক দৃষ্টিভঙ্গি বা কিছু রাজনৈতিক দলের কুকর্ম নয়, সমস্ত প্রশাসন ব্যবস্থা যেভাবে পরিচালিত হয়েছে তার মধ্যে দিয়ে এই সমস্ত দুর্নীতি এবং নানা রকম জটিলতা সৃষ্টি হয়েছে এবং তারই মাধ্যমে কায়েমি স্বার্থ ধীরে ধীরে এই অব্যবস্থা সৃষ্টি করেছিল। সুষ্ঠুভাবে এগুলি কাটিয়ে উঠে কিভাবে সুষ্ঠু প্রশাসন পরিচালনা করা যায় তার প্রচেষ্টা এই বিলের মধ্যে রয়েছে এবং সেই জন্য আমি এই বিলকে সর্বান্তকরণে সমর্থন করি। শিক্ষা আন্দোলনের স্বার্থে, পশ্চিমবাংলার শিক্ষার স্বার্থে, পশ্চিমবাংলার অন্যতম শিক্ষা স্তম্ভ কলকাতা বিশ্ববিদ্যালয়ের গণতান্ত্রিক বৈশিষ্ট্য বজায় রাখার জন্য যে ব্যবস্থা করা হয়েছে তার মধ্যে দিয়ে অন্য বিশ্ববিদ্যালয়গুলি গণতান্ত্রিক ব্যবস্থায় অনুপ্রাণিত হবে, উদ্যোগী হবে এবং কলকাতা বিশ্ববিদ্যালয় তার হতাশার ভাব কাটিয়ে উঠে আবার গৌরবের বস্তু হবে এই আশা প্রকাশ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-00 — 5-10 P.M.]

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিশ্ববিদ্যালয় বিল ১৯৭৯ এই কক্ষের সদস্যদের নিয়ে সিলেক্ট কমিটিতে প্রেরণ করবার জন্য মাননীয় উচ্চতর শিক্ষার শিক্ষা মন্ত্রী যে প্রস্তাব উত্থাপন করেছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় যে সিলেক্ট কমিটি গঠন করবার প্রস্তাব মাননীয় মন্ত্রী মহাশয় করেছেন সেই সিলেক্ট কমিটিতে আমার নাম প্রস্তাব করা হয়েছে। সাধারণ সংসদীয় রীতি অনুসারে যার নাম সেই সিলেক্ট কমিটিতে প্রস্তাব করা হয় তিনি এই প্রস্তাবের আলোচনার অংশগ্রহণ করেন না। সেই কারণে আমি একটা দ্বিধান্বিত বোধ করছি। তবে আমি কিছু বক্তব্য রাখার প্রয়োজন বোধ করছি। এবং আমার পূর্বে এই সিলেক্ট কমিটিতে আছেন এমন দুজন মাননীয় সদস্য তাদের বক্তব্য রেখেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কলকাতা বিশ্ববিদ্যালয় আইন ১৯৬৬ সালে এই বিধানসভায় আসে এবং তখন বিধান পরিষদ ছিল উভয় সভাতেই বিলটিকে আনা হয় সিলেক্ট কমিটিতে প্রেরণ করার জন্য। আমার সৌভাগ্য হয়েছিল সেদিনের সেই সিলেক্ট কমিটিতে থাকার। এবং বর্তমানে যিনি উচ্চতর শিক্ষার মন্ত্রী তিনিও সেই সিলেক্ট কমিটিতে ছিলেন এবং আর একজন তদানিন্তন সদস্য সেই সিলেক্ট কমিটিতে ছিলেন তিনি হচ্ছেন মাননীয় সদস্য শ্রী নিখিল দাস। আমি এই কথা এই কারণে বলছি যে তখন মাননীয় শিক্ষা মন্ত্রী আমি এবং নিখিল দাস মহাশয় আমরা সকলেই বিরোধী পক্ষে ছিলাম। সেদিন সিলেক্ট কমিটি যেভাবে বিলটিকে স্থিরিকৃত করেছিলেন তাতে আমরা তাদের সমস্ত বক্তব্যের সঙ্গে এক মত হতে পারি নি। সেদিন আমরা যে বক্তব্য রেখেছিলাম আজকে এই বিলে আমরা দেখতে পাচ্ছি যে আমাদের সেদিনের সেই বক্তব্য সমর্থিত হয়েছে। সেদিন কেন বর্তমান যে আইন সেদিন বিল আকারে পাস করা হয়েছিল, তার সঙ্গে আমরা এক মত হতে পারি? তার বিরুদ্ধে আমাদের প্রধান বক্তব্য ছিল যে শিক্ষক আন্দোলনকে গণতন্ত্রীকরণের যে বক্তব্য সেদিনের সেই বিল পরবর্তীকালে যেটা আইনে পরিণত হয়েছিল আমাদের সেই বক্তব্যে সেখানে মান হয় নি। সেই পুরানো ধারায় বিশ্ববিদ্যালয়কে পরিচালনা করা হয়েছে। তার মধ্যে শিক্ষকদের প্রাধান্য ছিল না বিশ্ববিদ্যালয়ের সঙ্গে যুক্ত অন্য অংশের প্রতিনিধিত্ব ছিল না, শিক্ষক ছাত্র শিক্ষা কর্মচারী এবং বিশ্ববিদ্যালয় পরিচালনার সর্বক্ষেত্রে যে নীতি অনুসরণ করা প্রয়োজন বলে আমরা মনে করেছিলাম তা গৃহীত হয়নি। মাননীয় মন্ত্রী মহাশয় তার প্রারম্ভিক বক্তব্যে সে কথা বলেছেন এবং বিরোধী পক্ষ থেকে মাননীয় সদস্য বিশ্বনাথবাবু বলেছেন যে গণতন্ত্রের দাবি অনেকখানি স্বীকৃত হয়েছে। গণতন্ত্রের কথা বলতে আমরা কি বুঝি? যাদের নিয়ে বিশ্ববিদ্যালয় পরিচালনা তারাই করবেন। পোস্ট গ্রাজুয়েট শিক্ষক আন্ডার গ্রাজুয়েট শিক্ষক তাদের সংখ্যা সিনেটে অনেক কম ছিল। সিন্ডিকেটে এবং একাডেমিক কাউন্সিলে শিক্ষকদের সংখ্যা অতি কম ছিল। এবারে একাডেমিক কাউন্সিল তুলে দেওয়া হল, সেই প্রসঙ্গে আমি পরে আসছি। এখন সিনেটে এবং সিন্ডিকেটে শিক্ষকদের প্রতিনিধির সংখ্যা বেড়েছে। স্টুডেন্টস পার্টিসিপেশন ইন ম্যানেজমেন্ট একথা আজকে প্রচলিত কথায় পরিণত হয়েছে। এটা খুবই দুঃখের কথা লজ্জার কথা ভারতবর্ষের অন্যতম প্রাচীনতম বিশ্ববিদ্যালয় কলকাতা বিশ্ববিদ্যালয়। এই ব্যাপারে ভারতবর্ষকে আমরা নেতৃত্ব দিতে পারতাম পুরোধারের ভূমিকা পালন করতে পারতাম। আজকে অন্যান্য বিশ্ববিদ্যালয় কেরল বিশ্ববিদ্যালয় পাটনা বিশ্ববিদ্যালয় পরিচালনায় দায়িত্ব দেওয়ার ব্যাপারে এই কাজ কলকাতা বিশ্ববিদ্যালয় এতদিন করতে পারেনি। এই বিলের পরে নিশ্চয় সে কাজ হবে। অবশ্য একথা স্বীকার করতে হবে

যে আমাদের বামফ্রন্ট সরকার আসার পূর্বে যে সরকার ছিলেন সেই মন্ত্রিসভার তদানিন্তন শিক্ষামন্ত্রী শ্রী মৃত্যুঞ্জয় ব্যানার্জি এই ব্যাপারে উদ্যোগ গ্রহণ করেছিলেন। কিন্তু সেই কাজ অসম্পূর্ণ ছিল যে কাজ বাকি অর্ধেক রেখে দিয়ে গিয়েছিলেন এবং যার জন্য বিশ্ববিদ্যালয়ে নির্বাচন আটকে গিয়েছিলেন এবং যার জন্য বিশ্ববিদ্যালয়ে নির্বাচন আটকে গিয়েছিল নির্বাচন করা যায় নি। একথা ঠিক যে ছাত্রদের ছাড়া কলেজ চালানো যাবে না ছাত্রদের না নিয়ে বিশ্ববিদ্যালয় ভালভাবে চলবে না যদি তাদের পরিচালন ব্যবস্থা না নিই। গনি কমিটির কথা এখানে বার বার উল্লেখ করা হয়েছে। বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশন কলকাতা বিশ্ববিদ্যালয়ের সমস্যা কি করে সমাধান করা যায় এ সম্পর্কে এই কমিটি গঠিত হয়েছিল বিচারপতি মুখার্জিকে সভাপতি করে এবং তিনি গত হবার পর উপাচার্য গনি সাহেবকে সভাপতি করে এবং তিনি পরিষ্কার এই কথা বলেছিলেন—The committee is of the view that the composition of the Senate may be broadly continued as it is now, subject to the provision of representation for the students and other important sectors of society as suggested by the UGC Committee on governance of the Universities. গজেন্দ্র গদকর, যিনি সুপ্রিম কোর্টের প্রধান বিচারপতি ছিলেন, বম্বে বিশ্ববিদ্যালয়ের উপাচার্য ছিলেন, তিনি এবং পরবর্তীকালে গনি কমিটি সুপারিশ করেছেন যে বিশ্ববিদ্যালয় পরিচালনায় সিনেটে ছাত্রদের নেওয়া উচিত এবং এই কমিটিতে অশিক্ষক কর্মচারিদের নেবার কথা বলেছেন। It will be desirable to give some representation to the university employees also on the Senate. সুতরাং এটা খুব গুরুত্বপূর্ণ ব্যাপার হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ইতিমধ্যে পশ্চিমবঙ্গে কলকাতা বিশ্ববিদ্যালয়ের অধীন কলেজগুলির পরিচালন সমিতিতে ছাত্র-ছাত্রী প্রতিনিধিদের নেবার ব্যবস্থা হয়েছে। ছাত্রী ইউনিয়নের সাধারণ সম্পাদিকা পদাধিকার বলে সেই পরিচালন সমিতির সদস্য। আমাদের এই রূপ পরিচালন সমিতিতে ছাত্র-ছাত্রীদের নিয়ে কাজ করবার সুযোগ ঘটেছে। আমরা দেখেছি, যারা এই রকম কথা বলেন যে ছাত্রদের এই জায়গায় আনলে তারা দায়িত্বশীল কাজ করতে পারবেন না, তাদের এই ধারণা ভুল—তারা অত্যন্ত দায়িত্ব নিয়ে কাজ করছেন। আমরা বলতে চাই, ভারতবর্ষের অন্যান্য রাজ্যে ছাত্রদের মধ্যে নানারকম অসন্তোষ, ইনডিসিপ্লিনড ব্যাপকভাবে রয়েছে, আমাদের এই রাজ্যে তারা সেটা নিয়ন্ত্রণ করতে পারছে। বিশ্ববিদ্যালয় পরিচালন ক্ষেত্রে যদি তাদের যুক্ত করা যায় তাহলে তারা সেটা বুঝবে এবং আরও দায়িত্বশীল হবে। তাই ছাত্র-ছাত্রী, অশিক্ষক কর্মচারিদের প্রতিনিধিত্ব দেবার কাজ সংগত হয়েছে এবং এদিক থেকে এটা সব চেয়ে বড় গণতন্ত্রীকরণ হয়েছে বলে আমি মনে করি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে বিরোধীপক্ষ, কংগ্রেস সদস্যরা অনুপস্থিত। তাদের সমালোচনা দরকার ছিল। আমি আশা করব পরবর্তীকালে তারা সিলেক্ট কমিটিতে যোগদান করবেন আলোচনার জন্য—তাদেরও বক্তব্যের প্রয়োজন আছে। কারণ সবাই মিলে কাজ করতে হবে। বাহিরে সমালোচনা চলছে অ্যাকাডেমিক কাউন্সিল কেন তুলে দেওয়া হয়েছে। কারণ চিরকাল গতানুগতিক পন্থায় সিনেট, সিন্ডিকেট, অ্যাকাডেমিক কাউন্সিলে অভ্যস্ত—সেই অ্যাকাডেমিক কাউন্সিল তুলে দেবার সিদ্ধান্ত অত্যন্ত সংগত হয়েছে। গনি কমিটির রিপোর্টে এই অ্যাকাডেমিক কাউন্সিলের কথা পরিষ্কার করে বলা আছে। তারা বলছেন, Academic Council is unwieldy Assembly where resourceful discussions on curruculas

and other academic matters rebating to individual discipline are difficult. এই জিনিসগুলি পুরোপুরি তুলে দেওয়া হোক। পরবর্তীকালে তারা বিকেন্দ্রীকরণের প্রস্তাব করেছেন, শিক্ষাগত ব্যাপার, অ্যাকাডেমিক ব্যাপারে পোস্ট গ্র্যাজুয়েট-এর কাজ, ফ্যাকাল্টির কাজ দেখবে—আন্ডার গ্র্যাজুয়েট কাউন্সিল দেখবে। এইদিক থেকে এই বিলে ব্যাপকভাবে সেই ব্যবস্থা করা হয়েছে। কলকাতা বিশ্ববিদ্যালয়ের সঙ্গে আমরা দীর্ঘকাল ধরে যুক্ত আছি এবং নির্বাচিত সদস্য হিসাবে বিভিন্ন প্রতিষ্ঠানের সঙ্গে কাজ করেছি। আমরা দেখেছি অ্যাকাডেমিক কাউন্সিলের কাজ কর্ম ঠিকমতোভাবে হচ্ছিল না, সেই ব্যাপারে গণি কমিটি সিদ্ধান্ত করেছেন। সভায় অধিকাংশ সদস্যই অনুপস্থিত থাকেন, কোরামের অভাবে প্রায়ই সত্য হত না এবং সেখানে হয়ত পলিটিক্যাল সায়েন্সের সিলেবাস নিয়ে আলোচনা হচ্ছে, দেখা গেল একজন সদস্য পলিটিক্যাল সায়েন্সের, বাকি ৫০ জন অন্যান্য বিষয়ের—একজন পলিটিক্যাল সায়েন্সের অধ্যাপক, আর বাকি ৫০ জন অন্যান্য বিষয়ের অধ্যাপক, তারা এইভাবে সিলেবাস ঠিক করছেন, এই রকম ভাবে সিদ্ধান্ত হত—এটা শিক্ষার দিক থেকে, অ্যাকাডেমিক দিক থেকে ঠিক নয়। অ্যাকাডেমিক কাউন্সিল উঠিয়ে দেবার সিদ্ধান্ত চোখের জল ফেলবার সিদ্ধান্ত ঠিক নয়—আজকে বিকেন্দ্রীকরণ করাটা ঠিকই হচ্ছে। এতদিন ধরে তারা এই কাজগুলি করেনি, বিশ্ববিদ্যালয় ঠিকমতো কাজ করেনি। এতদিন বিশ্ববিদ্যালয়ের আন্ডার গ্রাজুয়েট কাউন্সিলের কাজকর্ম ঠিকমতো হচ্ছিল না, বোর্ড অব স্টাডিজের কাজ ঠিকমতো হচ্ছিল না, মৃত অবস্থায় পরিণত হয়েছিল। কিন্তু নতুনভাবে আইন করার পরে আন্ডার গ্র্যাজুয়েট কাউন্সিল যদি এই কাজগুলি করতে পারে, পরীক্ষা গ্রহণ, কলেজ ইন্সপেকশন এবং অন্যান্য কাজে যদি ক্ষমতার বিকেন্দ্রীকরণ হয় তাহলে সিন্ডিকেটের কাজের চাপ কমবে এবং কাজগুলি সহজ হবে। এর ফলে তাড়াতাড়ি পরীক্ষা গ্রহণ করা যাবে, নির্দিষ্ট সময়ে ফল প্রকাশ করা যাবে এবং অন্যান্য আরও অনেকভাবে আন্ডারগ্র্যাজুয়েট কাউন্সিলের সুযোগ আছে—বিশেষ করে কলেজ পরিচালন ক্ষেত্রে এই বিকেন্দ্রীকরণের প্রয়োজনীয়তা আছে বলে আমি মনে করি।

[5-10 — 5-20 P.M.]

তারপর মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটা সমালোচনা অনেকে করেছেন এই বিল সম্বন্ধে—আমি জানি না বিরোধীদল থাকলে তাঁদের কেউ বলতেন কিনা—সেটা হচ্ছে, সেনেটের আগে কি ব্যবস্থা ছিল—'৬৬'-র আইনে যা আছে তাতে সমস্ত অধ্যাপকরা প্রফেশার র‍্যাংকের যাঁরা তাঁরা সবাই সদস্য ছিলেন—এক্স-অফিসিও তাঁদের বাদ দেওয়া হ'ল কেন? সমালোচনা করে বলা হয়েছে, কলকাতা বিশ্ববিদ্যালয়ের প্রফেশার, তাঁরা তো থাকবেনই, তাঁদের বাদ দেওয়া উচিত নয়। কিন্তু আমাদের অভিজ্ঞতা কি বলে? আমাদের অভিজ্ঞতা বলে, সেখানে এক্স-অফিসিওভাবে যদি কেউ থাকেন তাহলে তাঁরা কোনওরকম উৎসাহ বোধ করেন না। সেটা আর্ন করতে হয়। আমরা বিলেতে দেখেছি, সেখানে লর্ড সভায় কোরাম হয়না কারণ বংশানুক্রমে তাঁরা এমনিতেই এটা পেয়েছেন, তাঁদের উৎসাহবোধ নেই। এখানেও সিনেট, অ্যাকাডেমিক কাউন্সিল এক্স-অফিসিও মেম্বারদের উৎসাহ নেই। যেদিন নির্বাচনের ব্যাপারে বিশেষ দরকার হত, উপাচার্য মহাশয় ইঙ্গিত পাঠাতেন সেইদিন উপাচার্যকে খুশি করবার জন্য তাঁরা ভোট দিতে আসতেন, আর অন্যান্য দিন তাঁদের খুঁজে পাওয়া যেত না। সেখানে আমরা দেখেছি, তাঁদের উৎসাহ না থাকার জন্য প্রায়ই কোরামের অভাবে মিটিং বন্ধ হয়ে যেত।

কাজেই এই ধরনের সদস্যদের রেখে লাভ কি? তাই সেখানে নির্বাচন কেন্দ্র করে দেওয়া হয়েছে। সেখানে যে অধ্যাপকরা আসতে চান তাঁরা নির্বাচনের মধ্য দিয়ে আসুন, তাঁদের উৎসাহ হবে। যাঁদের নির্বাচন উৎসাহ নেই, দরকার নেই তাঁদের আসবার। কাজেই এটা খুব ভাল কাজ হয়েছে বলেই আমি মনে করি এবং সেটাকে আমি সমর্থন করছি। তারপর মাননীয় বিশ্বনাথবাবু বক্তৃতা করে চলে গেলেন, তিনি উপস্থিত নেই, তিনি উপাচার্য নিয়োগ সম্পর্কে কয়েকটি কথা বলেছেন। এখানে উপাচার্য নিয়োগ সম্পর্কে কি বলা আছে বিলটিতে—৮ নং ধারাতে বলা আছে Vice-Chancellor shall be appointed by the Chancellor on the unanimous recommendation of the Syndicate. তিনি বললেন, শেষ পর্যন্ত সরকার করবেন। কিন্তু এখানে সরকারের অন্য রকম বলবার সুযোগ নেই। নির্বাচিত সিন্ডিকেট তাঁরা যদি সকলে মিলে একটা নাম পাঠান তাহলে চ্যান্সেলার সেই নাম দেবেন, সেখানে শিক্ষামন্ত্রীর কিছুই করার নেই। তাতে যদি না হয় তখন বলা আছে If the Syndicate fails to make any such recommendation, the Vice-Chancellor may be appointed by the Chancellor on the unanimous recommendation of the Select Committee consisting a nominee of the State Government. কিন্তু তাঁরাও যদি একমত না হন, কেউ যদি একমত না হন তাহলে কি দিনের পর দিন পড়ে থাকবে? আমাদের অতীত অভিজ্ঞতায় আমরা দেখেছি ১৯৬৬ সালের আইনে আছে তারা প্যানেল পাঠাবেন। এটার কোনও দাম নেই কারণ প্যানেল বলতে কি বোঝায় সেটা আমরা জানি। তাই সে দিক থেকে সিন্ডিকেটকে প্রথম সুযোগ দেওয়া হয়েছে। তাঁরা সেখানে শিক্ষার স্বার্থে সকলে মিলেমিশে একটি নামের বাপারে যদি একমত হন তাহলে সরকারের সেখানে করার কিছু নেই। এমনও হতে পারে সিন্ডিকেট যে নাম দিলেন সেটা শিক্ষামন্ত্রীর পছন্দ নয় কিন্তু যেভাবে বিলে প্রস্তাব করা হয়েছে তাতে তাঁকেই করতে হবে, অন্য কিছু করবার সুযোগ তাঁর নেই। যাইহোক, সিলেক্ট কমিটিতে যাবে এই বিল, সেখানে দীর্ঘ আলোচনা হবে, আমি আর বেশি বলব না, খালি আর দু/একটি বিষয় বলে শেষ করব। আগের বিলেও ছিল, এবারের বিলেও আছে যে, এই বিল পাস হবার পর প্রথম স্ট্যাটুট রেগুলেশন অর্ডিনান্স—আইনের চেয়ে বেশি গুরুত্বপূর্ণ, কারণ এই স্ট্যাটুট, রেগুলেশন, অর্ডিন্যানসের দ্বারাই বিশ্ববিদ্যালয়ের সমস্ত কাজকর্ম চলছে। এই চ্যান্সেলারের মনোনীত একটি কমিটি, তাঁদের সাহায্যে উপাচার্য্য করবেন, এটা খুবই গুরুত্বপূর্ণ ব্যাপার। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় বলেছেন, আমরাও দেখেছি, নানা রকম স্ট্যাটুট, অর্ডিন্যান্স, রেগুলেশন কি সর্বনাশ করেছে। তাই এই বিল পাস হবার পর যাতে এই স্ট্যাটুট, রেগুলেশন, অর্ডিন্যান্স ঠিকভাবে করা হয়, ঠিক লোকেদের নিয়ে কমিটি করা হয়—কারণ আচার্য করা মানেই সরকারের শিক্ষামন্ত্রীর অনেকখানি হাত থাকবে, তাই স্ট্যাটুট, অর্ডিন্যান্স, রেগুলেশন যেন ঠিকভাবে করা হয় এটা বিশেষভাবে দেখতে হবে। তারপর অনেকে একথা বলেছেন যে গনি কমিটিতে প্রস্তাব করা হয়েছিল যে কলকাতা বিশ্ববিদ্যালয়ের এলাকা হ্রাস করা হোক। এত এলাকা নিয়ে চলবে কি করে? সেখানে বলা হয়েছিল, কিছু কিছু এলাকা অন্য বিশ্ববিদ্যালয়কে দেওয়া হোক। এ নিয়ে নানান মত আছে, ভিন্ন ভিন্ন মত আছে কিন্তু অনেকেই মনে করেন—আমিও তাঁদের সঙ্গে একমত যে কলকাতা বিশ্ববিদ্যালয়ের সমস্যা কেবলমাত্র কলেজের সংখ্যা বেশি, ছাত্রদের সংখ্যা বেশি তারজন্য নয়, সমস্যাটা অন্যত্র। সেখানে যে কায়েমীস্বার্থ বাসা বেঁধে আছে, যে দুর্নীতি ওখানে

দীর্ঘদিন ধরে প্রবেশ করেছে। যে অসামাজিক কার্য চলছে বিশেষ করে ডঃ সত্যেন সেনের আমলে, যে অন্যায়, অনাচার হয়েছে—আমি অভিনন্দন জানাই মাননীয় শিক্ষামন্ত্রীকে এইজন্য যে তিনি ঐ আমূল সম্পর্কে তদন্ত করবেন। স্যার, এ সম্পর্কে অনেক তথ্য এখানে এবং মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি দিয়েছি। বিলম্বে হলেও তিনি যে তদন্তের সিদ্ধান্ত ঘোষণা করেছেন তারজন্য আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি। এই সব কারণের জন্য বিশ্ববিদ্যালয়ের সর্বনাশ হয়েছে। বিশ্ববিদ্যালয়ের সংখ্যা, ছাত্রদের সংখ্যা এবং কলেজের সংখ্যাটাই বড় কারণ নয়। বিশ্ববিদ্যালয় বাড়ালেই সমস্যার সমাধান হবে না। নতুন বিশ্ববিদ্যালয়ের কথা আমি এর আগের দিন বাজেটের আলোচনাতে বলেছি যে আর একটা বিশ্ববিদ্যালয় হবে এবং এই বিষয়ে সরকার সিদ্ধান্ত গ্রহণ করেছেন যে মেদিনীপুরে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় হবে। কিন্তু সেটা যেন গতানুগতিক বিশ্ববিদ্যালয় না হয়। এটা যেন প্রকৃত অর্থে গ্রামীণ বিশ্ববিদ্যালয় হয় এবং সেখানে গ্রামীণ—সাধারণ সাবজেক্ট দেবার দরকার নেই। যেমন রবীন্দ্রভারতীর উদ্দেশ্য ছিল ফাইন আর্টসের বিশ্ববিদ্যালয় হবে কিন্তু সেটা চাপা পড়ে হিস্ট্রি, ইকোনমিকস, পলিটিক্যাল সায়েন্স এগুলি হচ্ছে—তাই গ্রামীণ বিশ্ববিদ্যালয়ের নামে আপনার গ্রামীণটা কাটা পড়ে যাবে আর কেমিস্ট্রি, ফিজিক্স এগুলি হবে, এটা যেন পড়ানো না হয়। কলকাতা বিশ্ববিদ্যালয় থাক, মেদিনীপুর সাধারণ কলেজ, সাধারণ বিষয়ের জন্য কলকাতা বিশ্ববিদ্যালয় থাক। যদি সমস্যার সমাধান করতে পারা যায় তাহলে এগুলি নেবার দরকার নেই। একটা গ্রামীণ বিশ্ববিদ্যালয়, একটা স্পেশালাইজড ইনস্টিটিউশনস তৈরি করা হোক বিদ্যাসাগরের নামে এটা আমরা সমর্থন করি। আগে কলকাতা বিশ্ববিদ্যালয় ভাগ করার কথা এসেছিল, গনি কমিটির কথা এসেছিল সেই প্রসঙ্গে আমি বলি। আর একটা কথা, অন্যান্য বিশ্ববিদ্যালয় সম্পর্কে আইন নিয়ে সমালোচনা হয়েছে, বিরোধী দলও সমালোচনা করেছে, অন্যান্য জায়গায়ও সমালোচনা হয়েছে, কলকাতা বিশ্ববিদ্যালয়েও হয়েছে। কিন্তু প্রমাণিত হল যে গণতন্ত্রীকরণ করবার জন্য সকলের সঙ্গে আলোচনা করে—শিক্ষক, ছাত্র, অশিক্ষক কর্মচারী—সকলের সঙ্গে আলোচনা করে বিল আনবার প্রয়োজন হয়েছে। কলকাতা বিশ্ববিদ্যালয়ের এই বিল যদি ঠিকভাবে আমরা তৈরি করতে পারি, অন্যান্য বিশ্ববিদ্যালয় যেমন—কল্যাণী, বর্ধমান, উত্তরবঙ্গ ইত্যাদি এগুলিতে সময় লাগবে না। তাই, এই বিল তাড়াতাড়ি তৈরি করে আনুন এবং সেই সব বিষয়ে যে নির্বাচন সেই নির্বাচনও তাড়াতাড়ি করা দরকার কারণ বেশিদিন মনোনীত সদস্যদের হাতে কোনও বিশ্ববিদ্যালয় পরিচালনা রাখা উচিত নয়। কাজেই যত শীঘ্র সম্ভব আইনগুলি পাস করে নির্বাচনের ব্যবস্থা করা দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা বিশ্ববিদ্যালয় আমাদের সকলের অত্যন্ত প্রিয় বিশ্ববিদ্যালয়। আমরা যাঁরা এখানে উপস্থিত আছি, তাঁরা অধিকাংশই এই বিশ্ববিদ্যালয়েরই প্রোডাক্টস, আমি ইংরেজি শব্দটা ব্যবহার করছি। আমরা কলকাতা বিশ্ববিদ্যালয়েরই সৃষ্টি। কলকাতা বিশ্ববিদ্যালয় আমাদের জননী। শিক্ষা প্রতিষ্ঠানকে আমরা বলি জননী, আমরা সেই জননীর সন্তান। কলকাতা বিশ্ববিদ্যালয়ের কোনও ক্ষতি হলে আমাদের ক্ষতি, কলকাতা বিশ্ববিদ্যালয়ের কোনও অসুবিধা হলে তাতে আমাদের কষ্ট হয়। কলকাতা বিশ্ববিদ্যালয় যদি নষ্ট হয় তাহলে আমাদের সর্বনাশ হবে। এর আগেও আমি বলেছি যে কলকাতা বিশ্ববিদ্যালয় যদি বাঁচে তাহলে কে মরবে, আর কলকাতা বিশ্ববিদ্যালয় যদি মরে তাহলে কে বাঁচবে? কাজেই কলকাতা বিশ্ববিদ্যালয়কে আমাদের বাঁচাতেই হবে। সেই কাজে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় উদ্যোগী হয়ে কিছু ব্যবস্থা এই বিলের মধ্যে এনেছেন।

কিন্তু এতে শুধু হবে না। কেবল গণতন্ত্রীকরণ করলেই বা খুব ভাল পরিচালন ব্যবস্থা করলেই হবে না। আসল সমস্যা হচ্ছে আর্থিক সমস্যা। কয়েকদিন আগে কলকাতা বিশ্ববিদ্যালয়ের বাজেট পেশ হল। সেখানে গুরুতর আর্থিক সংকট দেখা দিয়েছে, কোনও উন্নয়ন বিশেষ করা যাচ্ছে না। কাজেই অর্থের ব্যবস্থা করতে হবে। কলকাতা বিশ্ববিদ্যালয়ের ক্যাম্পাস চাই। সল্ট লেক হোক বা অন্য জায়গায় হোক এটা করতে হবে। খবরের কাগজে দেখেছি যে বর্তমান আমাদের রাজ্যপাল মহোদয়, তিনি রাজভবনে থাকতে চাচ্ছেন না, এবং রাষ্ট্রপতি ভবনেও রাষ্ট্রপতি থাকতে চাইছেন না। এই সব কথা শুনেছি, প্রকৃত অবস্থা আমি জানি না। মাননীয় মুখ্যমন্ত্রীর নামে খবরের কাগজে খবর বেরিয়েছে যে তিনি নাকি জানিয়েছেন রাজ্যপাল থাকতে চাইছেন না এবং তাঁর জন্য বাড়ি খোঁজা হচ্ছে। যদি এই কথা সত্য হয় তাহলে এই রাজভবনে বিশ্ববিদ্যালয় হওয়া উচিত। বিভিন্ন দেশে এবং বিদেশে অনেক জায়গায় এই জিনিস হয়েছে। যে সব জায়গায় প্রাচীন রাজারা চলে গেছে তাদের প্রাসাদে বিশ্ববিদ্যায় হয়েছে, লাইব্রেরি হয়েছে মিউজিয়াম হয়েছে। পুরানো দিনের রাজাদের প্রাসাদের জায়গাগুলিতে এই জিনিস হওয়া উচিত। তাই, বলছি যে কলকাতা বিশ্ববিদ্যালয়ের জায়গা রাজভবনে হওয়া উচিত এবং সেখানে যে জায়গা আছে সেটা গবেষণার কেন্দ্র হওয়া উচিত। এই প্রস্তাব আমি রাখছি। আর এন. সি. বোস মল্লিক-এর সম্পত্তি নিয়ে এখানে বিভিন্ন সময়ে আলোচনা হয়েছে। বহু টাকার সম্পত্তি বিশ্ববিদ্যালয়কে দেওয়া হয়েছে কিন্তু একটা কথা আছে যে নেপোয় মারে দই—সেই রকম কিছু লোক তারা আজকে মামলা-মোকদ্দমা করে, নানা রকম কায়দা করে নেবার চেষ্টা করছেন। এই জিনিস কিছুতেই হতে পারে না। আমি মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয়ের কাছে প্রস্তাব রাখছি, আপনি বিল আনুন, এই সম্পত্তি কলকাতা বিশ্ববিদ্যালয়ের জন্য অধিগ্রহণ করুন, কলকাতা বিশ্ববিদ্যালয়কে এই সম্পত্তি দেবার জন্য চেষ্টা করুন। আমি আর বক্তব্য বাড়াতে চাই না, আমি এই আবেদন জানাই, আজকে বিরোধী দলের সদস্যরা এখানে উপস্থিত নেই, আমি আপনার মাধ্যমে তাদের জন্য আবেদন করছি যে কতকগুলি জিনিসকে রাজনীতির উর্ধ্বে রাখতে হবে। যেখানে আমাদের বিরোধ আছে, সেই বিরোধ থাকবে, যেখানে আমাদের ঝগড়া করা দরকার সেখানে ঝগড়া করব, যেখানে পরস্পরের বিরুদ্ধে লড়াই করা দরকার সেখানে লড়াই করব। কিন্তু এমন কতকগুলি জিনিস থাকা দরকার যেটাকে রাজনীতির উর্ধ্বে রাখতে হবে। কলকাতা বিশ্ববিদ্যালয়কে বাঁচাবার স্বার্থে আমাদের সকলের জন্য আসুন আমরা সকলে মিলে কলকাতা বিশ্ববিদ্যালয় সম্পর্কে যে আইন সেটা করি এবং সিলেক্ট কমিটিতে কিভাবে কাজ হয়—এই কঠোর মনোভাব এখানে নেওয়ার কারণ নেই। বিরোধী দলের সদস্যরা যদি মনে করেন যে এই জায়গায় এই পরিবর্তন দরকার তাহলে সেটা নিশ্চয়ই শিক্ষামন্ত্রী এবং অন্য সদস্যরা সেটা বিবেচনা করবেন এবং প্রয়োজন হলে পরিবর্তন করা হবে। আমরা সকলে মিলে গঠনমূলক ভাবে আলোচনা করে, জনসাধারণের মত গ্রহণ করে এই বিলের প্রয়োজনীয় পরিবর্তন দরকার হলে নিশ্চয়ই করতে পারব। এই প্রস্তাব আমি আপনাদের কাছে রাখব এবং সকলে মিলে কলকাতা বিশ্ববিদ্যালয়কে কিভাবে ভালভাবে চালানো যায় তার জন্য একটা সর্বাঙ্গ সুন্দর আইন প্রস্তুত করার কথা বলে এবং সিলেক্ট কমিটিতে প্রেরণের প্রস্তাব সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-20 — 5-30 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয় ক্যালকাটা ইউনিভার্সিটি বিল, ১৯৭৯ যা উত্থাপন করেছেন সিলেক্ট কমিটিতে প্রেরণের জন্য, তা আমি সমর্থন জানাচ্ছি। এই বিল প্রসঙ্গে এই কথা নিঃসন্দেহে বলা যায় যে পূর্বতন যে সিনেট ছিল, সেই সিনেটের থেকে বর্তমান সিনেটের যে গঠন হতে যাচ্ছে, তা অনেক গণতান্ত্রিক এই সম্পর্কে কোনও সন্দেহ নেই। আমি যে কথা বলতে চাইছি, সিলেক্ট কমিটিতে যখন আলোচনা হবে, তখন এই সব বিষয়গুলো আলোচনা করার দরকার যে ছাত্র প্রতিনিধিত্ব, এটা দীর্ঘদিনের দাবি। আজকের দিনে কোনও শিক্ষা প্রতিষ্ঠান ছাত্রদের সঙ্গে ঘনিষ্ঠ ভাবে আলোচনা না করে, সংযোগ না রেখে পরিচালনা করা অসম্ভব। সেদিক থেকে ছাত্র প্রতিনিধিত্ব এবং নন টিচিং স্টাফের প্রতিনিধিত্ব থাকছে, এটা অভিনন্দযোগ্য। কিন্তু সঙ্গে সঙ্গে আমি আর একটি প্রস্তাব রাখতে চাই, এই ব্যাপারে বিবেচনা করে দেখবেন, অভিভাবকদের প্রতিনিধিত্ব রাখা যায় কিনা। অভিভাবক অনেকে থাকেন, তাদের নির্বাচনের কোনও সমস্যা নেই, কারণ আমরা অতীতে দেখেছি বিধান পরিষদের নির্বাচন হত, স্নাতক পর্যায় থেকেও প্রতিনিধিত্ব এবং সেখানে বিপুল ভোট দাতা হলেও নির্বাচনের কোনও সমস্যা ছিল না। কাজেই অভিভাবকদের প্রতিনিধিত্বের কথা ভাবা দরকার। আর বিধানসভার সদস্যদের প্রতিনিধিত্ব থাকছে, এটা নূতন এবং নিশ্চয়ই এটাকে আমরা স্বাগত জানাব। মাননীয় বিশ্বনাথ মুখার্জি মহাশয় বলেছেন যে দুজনের জায়গায় তিন জন করা হোক। আমার মনে হয়, যদি এটা বাড়িয়ে পাঁচজন করা যায় তাহলে মোটামুটি ভাবে প্রতিনিধিত্ব হতে পারে। কারণ আজকে বিধানসভার সদস্যরা সামগ্রিক ভাবে জনপ্রতিনিধিত্ব করছে, তাদের শিক্ষা ব্যবস্থা সম্পর্কে কোনও 'সে' থাকে না, সেই সুযোগ ছিল না। তাদের বক্তব্য রাখার কোনও সুযোগ ছিল না। সেদিক থেকে প্রতিনিধিত্ব বাড়ানো যায় কিনা, সেটা ভেবে দেখতে হবে। দ্বিতীয়ত যেটা মূল কথা, আন্ডার গ্রাজুয়েট কাউন্সিল যেটা গঠন হচ্ছে, এই আন্ডার গ্রাজুয়েট কাউন্সিলের আওতায় ২৩৫টি কলেজ আছে, সেই কলেজের মধ্যে থেকে ১৩ জন প্রতিনিধি নেওয়া হচ্ছে, এটা অত্যন্ত কম, এখানে অন্তত ২৫ জন নেওয়া দরকার। আন্ডার গ্র্যাজুয়েট কলেজ যার সংখ্যা ২৩৫টি, সেখানে তাদের প্রতিনিধিত্ব ১৩ জন, এটা ঠিক নয়। এই ব্যাপারে সিলেক্ট কমিটিতে বিবেচনা হওয়া দরকার। আর একটি বিষয় উল্লেখ করতে চাই, কলকাতা বিশ্ববিদ্যালয় একটা ঐতিহ্য মন্ডিত বিশ্ববিদ্যালয়, শুধু ভারতবর্ষে নয়, ভারতবর্ষের বাইরেও কলকাতা বিশ্ববিদ্যালয়ের খ্যাতি থেকে গেছে। বহু কৃতি ছাত্র, জীবন সংগ্রামে যাদের প্রতিভা উজ্জল ভাবে প্রতিভাত হয়েছে পরবর্তীকালে, কলকাতা বিশ্ববিদ্যালয় তাদের সৃষ্টি করেছে। সেই বিশ্ববিদ্যালয়ের আজকে যে অবস্থা, সেই অবস্থা থেকে মুক্ত করার জন্য নিঃসন্দেহে মন্ত্রী মহাশয়ের ভূমিকা প্রশংসনীয়। কিন্তু এই প্রসঙ্গে আর একটা কথা বলতে চাই, এইগুলোকে দিকে দৃষ্টি দিতে হবে, নির্বাচনী ইস্তাহারে বামফ্রন্টের একটা কথা ছিল যে বিশ্ববিদ্যালয়ের ব্যয় নিয়ন্ত্রণ বিল প্রত্যাহার করা হবে। কিন্তু এটা এখনও পর্যন্ত করা হয়নি। বিশ্ববিদ্যালয়ের অটোনমিকে বজায় রাখার জন্য এই বিলকে প্রত্যাহার করা প্রয়োজন, এদিকে দৃষ্টি দিতে হবে এবং সঙ্গে সঙ্গে খেয়াল রাখতে হবে যে বিশ্ববিদ্যালয়ের হেড কোয়ার্টার যেন মহাকরণ না হয়ে যায় এবং অটোনমিকে অব্যাহত রাখার জন্য, বুরোক্র্যাসিকে খর্ব করার জন্য এটার

প্রয়োজন আছে। কিন্তু এই বিলের একটা জায়গায় আমি দেখলাম, এদিকে নজর দিতে বলছি, ১০ নংতে বলা হয়েছে the Pro-vice-Chancellor for Academic Affairs shall be appointed by the Chancellor consultation with the Minister—আমি বলছি না, মিনিস্টারের সেখানে যোগাযোগ থাকলে দলীয় স্বার্থ সিদ্ধি হবে, এটা ঠিক না। বিশেষ করে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় তিনি শিক্ষাবিদ, রাজনীতিবিদ ছাড়াও তার একটা পরিচয় আছে শিক্ষাব্রতী হিসাবে এবং শিক্ষক আন্দোলনের একজন মানুষ কিন্তু তিনি যতদূর সম্ভব বিশ্ববিদ্যালয়ের অটোনমিকে বজায় রাখার জন্য, বুরোক্রাসি-র সঙ্গে যত সংযোগ কমানো যায়, মহাকরণের খবরদার যত কমানো যায়, সেদিকে তিনি দৃষ্টি দিন। মন্ত্রী মহাশয়, আর একটা কথা বলেছেন, পুরানো কংগ্রেসি আমলে যে সব ঘটনা ঘটে গেছে, যেগুলো নিয়ে জনসাধারণের অভিযোগ আছে, সেই অভিযোগগুলো নিয়ে তিনি তদন্ত করবেন। নিশ্চয়ই এটা যদি করা হয় তাহলে বিশ্ববিদ্যালয়ের ভিতর যে দুর্নীতি থেকে গেছে, ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত সেখানে যে পাপ জমা হয়েছে, যে পাপ চাপা পড়ে গেছে, সেইগুলো উদ্ঘাটিত হওয়া দরকার। এই প্রসঙ্গে আমি একটা কথা বলতে চাই, আপনি জানেন মন্ত্রী মহাশয়, বিশ্ববিদ্যালয়ের অধ্যাপক রিডার ইত্যাদি নিয়োগের ক্ষেত্রে নানা রকম অভিযোগ আছে। এই প্রসঙ্গে আমি উল্লেখ করতে চাই, কলকাতা বিশ্ববিদ্যালয়ের জনৈক রাষ্ট্র বিজ্ঞানের অধ্যাপক, যাকে ইউ. জি. সি. থেকে ৭০ হাজার টাকা দেওয়া হয়েছিল একটা পুস্তক রচনার জন্য—পশ্চিমবঙ্গের মানুষ জরুরি অবস্থাকে স্বাগত জানিয়েছে, এইভাবে একটা পুস্তক তিনি লিখেছিলেন। সেই পুস্তকের জন্য ইউ. জি. সি. তাকে ৭০ হাজার টাকা বরাদ্দ করেছিল। যদিও সেই পুস্তকখানি আমরা দেখতে পাচ্ছি না। আজকে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর বর্তমানের সহ-উপাচার্য (শিক্ষা) তাকে সেই বিভাগের অস্থায়ী প্রধান হিসাবে নিয়োগ করলেন। এসবগুলি বাঞ্ছনীয় নয়। যিনি জরুরি অবস্থার জয়-ঢাক বাজিয়ে বই লিখেছিলেন, তিনি আবার বামফ্রন্টের সময়ে বহাল তবিয়তে থেকে যাবেন, এটা বাঞ্ছনীয় নয়। এগুলি তদন্তের আওতায় রাখতে হবে। আজকে যখন নতুন সেনেট তৈরি হবে, তখন তাতে শিক্ষাবিদরা তো থাকবেনই, সেই সঙ্গে সমাজের বিভিন্ন দিকের প্রতিনিধি থাকবেন, ছাত্র প্রতিনিধি থাকবেন, নন-টিচিং স্টাফেদের প্রতিনিধি থাকবেন, বিধানসভার সদস্যদের মধ্যে থেকেও প্রতিনিধি থাকবেন। কিন্তু কংগ্রেস রাজত্বে একশ্রেণী ছাত্রছাত্রী, যারা যুব-কংগ্রেস এবং ছাত্র-পরিষদের সদস্য ছিলেন তারা ঐ পিরিয়ডে ৩/৪-টি বিষয়ে এম. এ. পাশ করে ফেলেছেন এবং তাদের মার্কশিট্ তাদের কাছে তাড়াতাড়ি পাঠিয়েও দেওয়া হয়েছে। সেই সঙ্গে তারা সাংবাদিক এবং আইন পরীক্ষার ডিপ্লোমাও পেয়ে গেছেন। যারা সিন্ডিকেটে এক সময়ে সঞ্জয় গান্ধীকে অভিনন্দন জানিয়েছিলেন, তাদের সঙ্গে ছাত্র-পরিষদ এবং যুব-কংগ্রেসের গভীর সম্পর্ক ছিল। যার জন্য ঐ সমস্ত ছাত্রদের জন্য আলাদা পরীক্ষা ব্যবস্থা ছিল, আলাদা সিটের ব্যবস্থা ছিল। আজকেও এই সব অভিযোগ সাধারণ ছাত্রদের মধ্যে আছে। তারা প্রকৃত পক্ষে যোগ্যতার সঙ্গে মান উত্তীর্ণ হয়েছিল কিনা তা দেখবার জন্য আজকে সেই সব খাতা আবার পরীক্ষা করে দেখা দরকার। সেই সময়ে সমস্ত বিশ্ববিদ্যালয়ের মধ্যে একটা নৈরাজ্য দেখা দিয়েছিল। শুধু কলকাতা বিশ্ববিদ্যালয়ে এই অবস্থা ছিল না। যাদবপুর বিশ্ববিদ্যালয়েও এই রকম নৈরাজ্য দেখা দিয়েছিল। আজকে ঐ সমস্ত ছাত্ররা বিশ্ববিদ্যালয়ের ছাপের সুযোগ গ্রহণ করছে। সুতরাং এসব তদন্ত হওয়া দরকার। সেই সঙ্গে আজকে একথাও বলতে হয় যে, বর্তমান সময়ে যে কাউন্সিল

গঠন করা হয়েছে, বিশ্ববিদ্যালয়ের শিক্ষা ব্যবস্থাকে গতিশীল করার জন্য, বিশ্ববিদ্যালয়ে যে অব্যবস্থা চলছিল তা দূর করবার জন্য। পরীক্ষা ক্ষেত্রে যে অব্যবস্থা ছিল, নিঃসন্দেহে তা দূর করা গিয়েছে এবং বর্তমানে পরীক্ষা নিয়মিত হচ্ছে। এ ব্যাপারে কোনও সন্দেহ নাই। বামফ্রন্ট সরকারের সময়ে যে কাউন্সিল গঠিত হয়েছে, তারা পরীক্ষা গ্রহণের বিষয়ে কৃতিত্ব দেখিয়েছেন। কিন্তু ফল প্রকাশের ক্ষেত্রে তাদের সেই কৃতিত্ব দেখছি না। সে ক্ষেত্রে ছাত্ররা পূর্বের মতোই উদ্বেগের মধ্যে আছে, তার কোনও অবসান হয়নি। কাজেই এদিকে দৃষ্টি দিতে হবে। কারণ ছাত্র সম্প্রদায়, বিশেষ করে অভিভাবক সম্প্রদায় বিশ্ববিদ্যালয় কারা পরিচালনা করছে, সিনেট করছে, না কাউন্সিল করছে, এসব নিয়ে ভাবেন না, তারা ছাপোষা মানুষ বহু কষ্টে ছেলে-মেয়েদের লেখা-পড়া শেখান। তারা চান বিশ্ববিদ্যালয় নিয়মিত পরীক্ষা গ্রহণ করবে এবং সময়মতো ফল প্রকাশ করবে। কিন্তু ফল প্রকাশের ব্যাপারে আমরা খুব বেশি অগ্রসর হতে পারিনি। যদিও কাউন্সিল পরীক্ষা গ্রহণের ক্ষেত্রে কিছুটা কৃতিত্ব দেখিয়েছে। কিন্তু আমরা জানি এখনও বিশ্ববিদ্যালয়ে কিছু কিছু নৈরাজ্য চলছে। এখানে যারা অধ্যক্ষ এবং অধ্যাপক সদস্য আছেন, তারা এ বিষয়গুলি ইতিপূর্বে বহুবার উল্লেখ করেছেন। বিশ্ববিদ্যালয়ের উপাচার্য নেই, রেজিস্টার নেই, স্পোর্টস অফিসার নেই কন্ট্রোলার নেই, উন্নয়ন অফিসার নেই, স্পোর্টস অফিসার নেই। কলকাতা বিশ্ববিদ্যালয়ের বহু ছাত্রকে আমরা পরবর্তীকালে কৃতি খেলোয়াড় হিসাবে আমাদের সামনে দেখেছি। তারা এক সময়ে কলকাতা বিশ্ববিদ্যালয়ের প্রতিনিধিত্ব করেছিলেন। আর আজকে আমরা দেখতে পাচ্ছি কলকাতা বিশ্ববিদ্যালয়ের সেই স্পোর্টস বিভাগ সম্পূর্ণ নষ্ট হয়ে গেছে, এখন এখানে আর কোনও রকম খেলাধূলা হয় না। আজকে কলকাতা বিশ্ববিদ্যালয়ের নেতৃত্বে পরিচালিত যে সমস্ত খেলা-ধূলাগুলি ছিল সেগুলি পরিচালনা করবার কোনও ব্যবস্থা নেই। এই সমস্ত অব্যবস্থা চলছে। অর্থাৎ সামগ্রিকভাবে নৈরাজ্য আমাদের শিক্ষা ব্যবস্থাকে গ্রাস করেছে। কাজেই ওপর থেকে নিচ পর্যন্ত বিশ্ববিদ্যালয়ের দিকে তাকিয়ে আমরা দেখতে পাচ্ছি যে, বিশ্ববিদ্যালয়কে দীর্ঘ ৫ বছর ধরে সমাজ বিরোধীরা তাদের আবাসস্থল করে তুলেছিল। আমরা দেখেছি ছাত্রের নামে গুন্ডাদের বিশ্ববিদ্যালয়ের মধ্যে ঢুকিয়ে দেওয়া হয়েছিল। যার ফলে আজকে শিক্ষা ব্যবস্থার এই অবস্থা হয়েছে।

[5-30 — 5-40 P.M.]

কাজেই এই সমস্ত বিষয়ে তদন্ত করতে হবে এবং আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় এই ব্যাপারে তদন্তের আভাস দিয়েছেন তারজন্য আমরা আশ্বস্ত হলাম। যারা ১৯৭২ সাল থেকে শুরু করে যে অন্ধকারের রাজত্ব নিয়ে এসেছিল সেই ছাত্র পরিষদ এবং যুব কংগ্রেসের নেতারা যারা এই শিক্ষা ব্যবস্থাকে কলুসিত করেছেন তাদের বিরুদ্ধে তদন্ত হওয়া দরকার আছে এবং বিশ্ববিদ্যালয়ের অন্যান্য ক্ষেত্রে যে সমস্ত দুর্নীতি আছে তারও তদন্ত হওয়া দরকার। মাননীয় মন্ত্রী মহাশয় তিনি বলেছেন এই সমস্ত বিষয়ে তদন্তের ব্যবস্থা করা হবে। এটা নিঃসন্দেহে ভাল এবং এটা করার দরকার আছে। কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে শুধু কেবলমাত্র ছাপ পাওয়ার ব্যাপার নয়, কলকাতা বিশ্ববিদ্যালয়ের একটা ঐতিহ্য আছে। কলকাতা বিশ্ববিদ্যালয়ের ছাত্ররা একদা ভারতবর্ষের বিভিন্ন ক্ষেত্রে—কি রাজনীতির ক্ষেত্রে, কি সমাজ-জীবনে, কি অর্থনীতির ক্ষেত্রে, কি সাহিত্যে সমস্ত ক্ষেত্রে নেতৃত্ব দিয়েছেন। এক সময়ে কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে যে সমস্ত ছাত্রা বড় হয়েছে তারা শিক্ষা-দীক্ষায় এবং অন্যান্য

বিষয়ে মেধার অধিকারি হয়েছিলেন, চরিত্র গঠনের সুযোগ পরিপূর্ণ শিক্ষা ক্ষেত্রে ছিল এবং তারফলে জাতীয় জীবনে সে যে কোনও ক্ষেত্রেই বলুন সমস্ত ক্ষেত্রেই গড়ে উঠেছিল কিন্তু আজকে শিক্ষা ক্ষেত্রে অধঃপতন ঘটে গেছে, কি বাংলাদেশে, কি ভারতবর্ষে। আজকে আমরা সেই ধরনের নেতৃত্ব গড়ে তুলতে পারছি না। আজকে শিক্ষা ব্যবস্থার মধ্যে এই যে অব্যবস্থা এর ফলে জীবনের সমস্ত ক্ষেত্রে—সংস্কৃতি ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি, রাজনীতির ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি সেই রকম উন্নত মেধা সম্পন্ন মানুষের নেতৃত্বের অভাব এবং সামগ্রিকভাবেই সর্বক্ষেত্রে আমরা এই অশুভ দেখতে পাব। কাজেই মাননীয় মন্ত্রী মহাশয় তিনি এই ব্যাপারে অগ্রসর হয়েছেন এবং তাকে চেষ্টা করতে হবে শিক্ষা ব্যবস্থায় এই যে অবস্থা একে পরিচ্ছন্ন করে গতিশীল করে যাতে উন্নত চরিত্রের, মেধা সম্পন্ন ছাত্র তৈরি হতে পারে—সেইরকম ধরনের শিক্ষা ব্যবস্থা তৈরি করতে হবে এবং সেক্ষেত্রে শুধু সিন্ডিকেট গঠন করলেই চলবে না আরও অনেক দূর অগ্রসর হতে হবে, বিশ্ববিদ্যালয়কে সজীব করে তুলতে হবে যাতে প্রাণবন্ত শিক্ষার মাধ্যমে সজীব মানুষ গড়ে উঠে—এইদিকে আমাদের দৃষ্টি দিতে হবে এবং তিনি সেইদিকে দৃষ্টি দিয়েছেন সেইজন্য তার এই পদক্ষেপকে অভিনন্দন জানাচ্ছি। এই বিল নিঃসন্দেহে প্রগতিশিল, গণতান্ত্রিক। তিনি এটাকে সিলেক্ট কমিটিতে প্রেরণ করছেন এবং সেখানে যে সমস্ত ত্রুটিগুলি আছে সেগুলিকে সংশোধন করা হবে, নতুন করে সংযোজন নিশ্চয়ই হবে—আমি এই প্রত্যাশা রাখছি এবং এর সাথে সাথে বিভিন্ন সদস্যরা যে সমস্ত সাজেশন্স দিয়েছেন সেইগুলি আরও অ্যামেন্ডমেন্ট হয়ে বিলে গৃহীত হবে পরবর্তীকালে এই প্রত্যাশা নিয়ে বিলটিকে সর্মথন জনিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমিয় ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয় কলকাতা বিশ্ববিদ্যালয় ১৯৭৯ সম্বন্ধে যে বিল আমাদের সামনে উপস্থিত করেছেন এবং সেই বিলটা সিলেক্ট কমিটিতে প্রেরণের জন্য যে প্রস্তাব উত্থাপন করেছেন তা আমি সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে এই সম্পর্কে দু-চারটি কথা আপনার মাধ্যমে এই সভার সামনে রাখতে চাইছি। গত ১০ বছর ধরে কলকাতা বিশ্ববিদ্যালয়ের বিভিন্ন ঘটনা যেমন পরীক্ষা হলে বিশৃঙ্খলা, পঠন-পাঠনের অভাব, গবেষণা ইত্যাদিতে কলকাতা বিশ্ববিদ্যালয়ের পশ্চাদপদতা—এই সমস্ত আমরা লক্ষ্য করেছি। কলকাতা বিশ্ববিদ্যালয়ের সাথে আমরা এখনও যারা আছি—বোধ হয় অধিকাংশ সদস্যেরই একটা নাড়ির যোগ আছে—আমরা যে ভাষায় কথাবার্তা বলছি সেটা বোধ হয় কলকাতা বিশ্ববিদ্যালয়ের দান। সেই কলকাতা বিশ্ববিদ্যালয় সম্বন্ধে প্রতিদিন খবরের কাগজে এবং এই দেশের বাইরে নানা ধরনের নিন্দার কথা যখন শুনি তখন আমরা ব্যথা পাই, কষ্ট পাই—মাঝে মাঝে মনে হয় এই পরিস্থিতি থেকে কিভাবে উদ্ধার পাব। মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয় বিভিন্ন শিক্ষক সংগঠন, ছাত্র সংগঠন এবং শিক্ষা-অনুরাগী ব্যক্তিদের সঙ্গে আলোচনা করে যে বিল আমাদের সামনে উত্থাপন করেছেন আমি আশা করব এই বিলকে কার্যকর করে কলকাতা বিশ্ববিদ্যালয় তার হৃত গৌরব ফিরে পাবে এবং শিক্ষা জগতে যে সমস্ত বিশৃঙ্খলা দেখা দিয়েছে সেগুলি দূরিভূত হবে।

শিক্ষা জগতে যে সমস্ত বিশৃঙ্খলা দেখা দিয়েছে সেগুলি দূর করতে হবে এবং কলকাতা বিশ্ববিদ্যালয়কে তার পুরাতন আসন আবার অধিকার করতে হবে। ১৯৬৩ সালে ফোর্ড ফাউন্ডেশনের একটা টিম কলিকাতা বিশ্ববিদ্যালয় সম্পর্কে যে সমীক্ষা করেছিলেন তা আমি

তাদের ভাষায় উল্লেখ করছি। It was stated that the University was seriously handicapped by lengthy and complicated and even conficting procedures, and a confusing array of statutes, ordinances and regulation. শুধু তাই নয়, আমরা দেখছি ইদানিংকালে জ্ঞান, বিজ্ঞানের পরিসর অনেক বেশি ব্যাপ্ত। কলকাতা বিশ্ববিদ্যালয়ের আয়তন অনেক বেশি বৃদ্ধি পেয়েছে, এই পরিস্থিতি সামলে নেবার ব্যবস্থা ১৯৬৬ সালের আইনে নেই, এ না থাকবার কারণ হিসাবে ফোর্ড ফাউন্ডেশন যেমন বলেছিলেন তার সঙ্গে সঙ্গে আমরা দেখছি যে এখানে অনেক বোর্ড অনেক কাউন্সিল এবং অনেক কমিটি আছে। এই কমিটিগুলির মাধ্যমে একটা সিদ্ধান্তে আসতে দীর্ঘ সময় লেগে যায়, এর ফলে এদের পঠন পাঠন গবেষণা ইত্যাদি ক্ষতিগ্রস্ত হয়। অভিজ্ঞতার মাধ্যমে আমরা দেখেছি কলকাতা বিশ্ববিদ্যালয় কেন্দ্রীভুত ক্ষমতার একটা অদ্ভুত ঝোঁক আছে। সিন্ডিকেট এবং ভি. সি. ছাড়া কোনও কিছুই সেখানে পাস হবে না। কোনও শিক্ষক একদিনের জন্য লিয়েন নেবেন বা কেউ একদিনের জন্য ছুটি নেবেন তাও ওখানে অনুমোদনের জন্য যেতে হবে। এই রকম ব্যবস্থা নেবার কোনও দরকার নেই। সেইজন্যই একে বিকেন্দ্রীকরণ করা হচ্ছে। কিন্তু বর্তমান যা আছে তাতে কলকাতা বিশ্ববিদ্যালয় মূল যে লক্ষ্য তা সাধিত হচ্ছে না। যেমন আন্ডার গ্র্যাজুয়েট কলেজগুলিতে পঠন পাঠন কি হবে তা জানবার দায়িত্ব ছিল কলকাতা বিশ্ববিদ্যালয়ের, সিন্ডিকেট যাকে সাহায্য করবার দায়িত্ব ছিল তাদের ইন্সপেকশন করবার দায়িত্ব ছিল কিন্তু সেসব তারা পালন করেন নি। এর ফলে দেখা গেছে বিভিন্ন আন্ডার গ্রাজুয়েট কলেজগুতিতে দুর্নীতি দেখা দিয়েছে, পঠন পাঠনের অবনতি হয়েছে এবং ছেলেদের মধ্যে উশৃঙ্খলতা বেড়ে গেছে। এইসব কলকাতা বিশ্ববিদ্যালয় নিয়ন্ত্রণ করতে পারেন নি। শুধুমাত্র পরীক্ষা কন্ডাক্টগুলি করলেই কলকাতা বিশ্ববিদ্যালয়ের দায়িত্ব সমাপ্ত হল তা আমরা মনে করি না, কিন্তু এই রকম পরিবেশ এসে গিয়েছে। পরীক্ষা পরিচালনা করতে গিয়ে কি ঘটনা ঘটেছে তা আমরা দেখেছি, এমন একটা সিস্টেম হয়েছিল যাতে শুধুমাত্র গণটোকাটুকি ছিল তা নয়, অধ্যক্ষ হিসাবে আমরা দেখেছি বাইরে হাজার হাজার ছাত্র পরীক্ষার হলে ঢুকেছে কিন্তু তারা খুঁজে পাচ্ছে না কোথা থেকে কোয়েশ্চেন এসেছে। যে তার উত্তর ঠিক করে দেবে। এইরকম অবস্থা দেখে অধ্যক্ষ হিসাবে আমার মনে হয়েছিল যে এর চেয়ে মৃত্যু বাঞ্ছনীয়। এই রকম অবস্থার মধ্যে দিয়ে আমাদের কাজ করতে হয়েছে।

[5-40 — 5-50 P.M.]

এ থেকে কবে মুক্তি পাব তা আমরা জানতাম না। তথাপি এই সামগ্রিক পরিস্থিতির মধ্যে অধ্যক্ষ এবং অধ্যাপকরা কাজ করেছেন। আমি আমার কলেজে দেখেছি ভালভাবে পড়াশুনা করছে দেখে তথাকথিত ছাত্র নেতা তাদের তালা বন্ধ করে দিয়ে গেল, তারপর পুলিশ দিয়ে উদ্ধার করতে হয়েছে। এই জিনিস আমরা কলকাতা বিশ্ববিদ্যালয়েও সেদিন দেখলাম। সেদিন মেডিক্যাল এবং লয়ের ছাত্ররা কাউন্সিল মেম্বারদের সারারাত ঘেরাও করে রেখেছিল। তবুও এরকম উশৃঙ্খলতার সামনে আমরা মাথা নত না করে বলেছিলাম আমাদের এখানে মৃত্যু হতে পারে কিন্তু এই জবরদস্তির সামনে কলকাতা বিশ্ববিদ্যালয়কে আমরা ছেড়ে দোব না। কলকাতা বিশ্ববিদ্যালয়ের মূল দায়িত্ব ছিল পোস্ট গ্র্যাজুয়েটের পঠন পাঠন দেখা, ডিপার্টমেন্টের মধ্যে কো-অর্ডিনেশন করা, রিসার্চের দিকে লক্ষ্য রাখা যাতে ছাত্ররা আরও

অনেক বেশি গবেষণায় কন্ট্রিবিউট করতে পারে ; অন্যদিকে দায়িত্ব ছিল আন্ডার গ্র্যাজুয়েট পঠন পাঠনের দিকে লক্ষ্য রাখা, সিলেবাস, কারিকিউলাম সম্পর্কে লক্ষ্য রাখা আমাদের জ্ঞান-বিজ্ঞান প্রসারিত হচ্ছে কিন্তু আমাদের সিলেবাসগুলি কোন যুগে এখন পড়ে আছে তার ঠিক নেই। কাজেই সেই সমস্ত দায়িত্ব তারা পালন করতে পারেন নি। আমরা জানি কলকাতা বিশ্ববিদ্যালয়ের দায়িত্ব ছিল কলেজগুলি ইন্সপেকশন করা। কিন্তু ৫, ৭, ১০ বছরের মধ্যে কলেজগুলিতে ইন্সপেকশন হয়নি—যদি কোনও জায়গায় ইন্সপেকশন হয়েছে তার রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত ভাবেই হয়েছে। ১৯৬৩ সালে আমি যে বছর অধ্যক্ষ হয়েছি তখন একবার ইন্সপেকশন হল এবং দেখলাম দরজা বন্ধ করে দিয়ে বিশেষ ছাত্রদের সঙ্গে বসে সেখানে ষড়যন্ত্র করে ইন্সপেকশন করার পর গোপন একটা রিপোর্ট তৈরি হল যে এই অধ্যক্ষকে তাড়িয়ে দিতে হবে, নূতন অধ্যক্ষকে আনতে হবে কারণ তা না হলে কলেজের নাকি শ্রীবৃদ্ধি হবে না। এইসব জিনিস ইউনিভার্সিটি ও গভর্নমেন্টের রেকর্ডে আছে। কলকাতা বিশ্ববিদ্যালয়ের আয়তন ও ছাত্র বেড়েছে, অন্যদিকে নোংরা রাজনীতির অনুপ্রবেশও ঘটেছে। যাইহোক কলকাতা বিশ্ববিদ্যালয়ের সমস্ত পরিস্থিতি অনুধাবন করে মন্ত্রী মহাশয় সঠিকভাবে, সাহসিকতার সঙ্গে যে নূতন বিল এনেছেন তাকে কয়েকটা মূল দৃষ্টিভঙ্গি যা আছে সে সম্বন্ধে আমি বলতে চাই। প্রথম দৃষ্টিভঙ্গি হচ্ছে সিন্ডিকেটের বোঝা কিছু পরিমাণ কমানো হয়েছে। এটা করতে গিয়ে তিনি যেটা করেছেন তা হচ্ছে আন্ডার গ্র্যাজুয়েট স্তরে কয়েকটা কাউন্সিল তৈরি হয়েছে—আর্ট, সায়েন্স, কর্মাস, মিউজিক ইত্যাদি নিয়ে এবং প্রফেশনাল কাউন্সিল মেডিক্যাল কাউন্সিল, ইঞ্জিনিয়ারিং কাউন্সিল, ইত্যাদি করা হয়েছে যাদের হাতে আন্ডার গ্র্যাজুয়েটদের সমস্ত ভার দেওয়া হবে। শুধুমাত্র রিটিন অ্যাপ্রুভাল সিন্ডিকেটের হাতে থাকবে। এর ফলে সিন্ডিকেট পরীক্ষা চালানোর জন্য যে ব্যবস্থা তা থেকে অনেকখানি পরিমাণে রিলিভড হবে এবং যে আন্ডার গ্র্যাজুয়েট কাউন্সিলগুলি হচ্ছে কাউন্সিল আন্ডার গ্র্যাজুয়েট ছাত্রদের সমস্যা দেখবে, তাদের সাহায্য করবে এবং সেই সঙ্গে সঙ্গে কাউন্সিল পোস্ট গ্র্যাজুয়েট থেকে অনেক সাহায্য পাবে, যেহেতু সেখান থেকে প্রতিনিধি সিন্ডকেটে থাকবে। এই দৃষ্টিভঙ্গি বৈজ্ঞানিক গণতন্ত্র সম্মত এবং বাস্তব সম্মত। দ্বিতীয়ত, আরেকটি নূতন জিনিস হচ্ছে আমরা কয়েকবছর ধরে শুনছি গজেন্দ্র গাদকর কমিটি বলছেন, ছাত্র প্রতিনিধি থাকা উচিত—এখানে সে ব্যবস্থা করা হয়েছে। এর আগে কংগ্রেস আমলে সেই সময়ে মুখ্যমন্ত্রী ছাত্রদের উত্তেজিত করার জন্য তাদের পিঠ চাপড়াবার জন্য অনেক বক্তৃতা করেছেন কিন্তু আসলে কিছুই করেননি। আজকে গণতান্ত্রিক চেতনার যুগে ছাত্রদের দায়িত্ব দিলে তারা অনেক বেশি দায়িত্বশীল হবে, যদি তাদের দূরে রেখে দিই এবং তাদের দিয়ে শুধু যদি আদেশ পালন করাই তাহলে তারা দূরেই চলে যাবে, অধ্যক্ষ হিসাবে আমি দেখেছি ছাত্ররা যখন কোনও কাজকে নিজের বলে গ্রহণ করে তখন তারা মিরাকল করতে পারে। কিন্তু যে কাজে তাদের মন নেই তাতে তাদের অনুপ্রাণিত করা যায় না এবং সেই কাজ তারা কিছুতেই করে না। জোর জবরদস্তি করে কোনও কাজ করানো যায় না, সুতরাং এই সমস্ত যুব মনকে যদি সত্যিকারের গঠনমূলক কাজে নিয়োজিত করা যায় তাহলে অনেক বেশি কাজ হবে। সেইজন্য এই বিলের নূতনত্ব যেটা তা হচ্ছে ছাত্র প্রতিনিধির ব্যবস্থা করা হয়েছে। এই ব্যবস্থাকে আমরা নিশ্চয় স্বাগত জা ব, সঙ্গে সঙ্গে কলেজ ও বিশ্ববিদ্যালয় যে সমস্ত শিক্ষাকর্মী আছেন তাদের সঙ্গে ঐসব প্রতিষ্ঠানের নিরন্তর একটা যোগ আছে। ১৭ বছর ধরে দেখছি তারাও অনুভব করেন যে

কলেজে আমরা কাজ করি সেখানে তাদের হয়ে কথা বলবার কেউ থাকে না, যদি অধ্যক্ষ কিছু বলেন তাহলে হল, আর যদি না বলেন তাহলে তাদের বাঁচার কোনও পথ নেই। এই যে একটা অনুভূতি এটা কোনও ক্রমেই গণতান্ত্রিক সমাজে বাঞ্ছনীয় নয়।

কাজেই এই বিলের মধ্যে শিক্ষা কর্মীদের প্রতিনিধিত্ব তিনি রেখেছেন, এটাও একটা সঠিক পদক্ষেপ বলে আমি মনে করি এবং এতে গণতান্ত্রিক সচেতনতার যে প্রসার ঘটেছে তাকে স্বাগত জানাই। শুধু তাই নয়, কলকাতা বিশ্ববিদ্যালয়ের যত সুপারভাইজারি স্টাফ আছে তাদের প্রতিনিধিত্ব এখানে নেওয়া হয়েছে অর্থাৎ শিক্ষা জগতের সঙ্গে দৈনন্দিন শিক্ষা পরিচালনার সাথে যারা ওতঃপ্রতভাবে জড়িত সেই শিক্ষক, ছাত্র, শিক্ষাকর্মী, অফিসার তাদের প্রতিনিধিত্ব যেমন এর মধ্যে আছে ঠিক তেমনি সরকারি প্রতিনিধিত্বের ব্যবস্থাও সিনেটে করা হয়েছে। শিক্ষামন্ত্রী মহাশয় বলেছেন সিনেটকে গণতন্ত্রী করবার জন্য, সেজন্য ১১০ জন সদস্যের মধ্যে ৮০ জন নির্বাচিত প্রতিনিধি রেখেছেন। বিশ্বনাথবাবু বলেছেন যে দেরি হলেও কিছুটা ভাল পদক্ষেপ নিঃসন্দেহে আমার মনে হয় তিনি এই দ্বিধাগ্রস্তভাব প্রকাশ করে ঠিকমতো জাস্টিস শিক্ষা মন্ত্রী মহাশয়ের উপর করেননি। এটা একটা বড় পদক্ষেপ বলে আমি মনে করি এবং এই পদক্ষেপের ফল সুদূরপ্রসারি হবে বলে আমি মনে করি। এই আইনের ফলে সিন্ডিকেট যেমন ওভারবার্ডেন হবে না, তেমনি আন্ডারগ্র্যাজুয়েট কলেজগুলি সঠিকভাবে পরিচালিত হওয়ার পরিবেশ সৃষ্টি হবে, ছাত্রদের অনেক বেশি সহযোগিতা পাওয়া যাবে, শিক্ষা কর্মীদের সহযোগিতাও অনেক বেশি পাওয়া যাবে। আর একটা কথা যেটা উল্লেখ করেছেন যে একটা রিপ্রেসিভ পদক্ষেপ নিয়ে একাডেমিক কাউন্সিলকে উঠিয়ে দেওয়া হয়েছে এটা চিন্তার জড়তা ছাড়া আর কিছু বলতে পারি না। কারণ, আমরা লক্ষ্য করে দেখেছি যে একাডেমিক কাউন্সিলে হয়ত একটা নির্দিষ্ট বিষয়ে সিদ্ধান্ত নিতে হবে, কিন্তু সেই ধরনের শিক্ষকরা উপস্থিত নেই, অন্য শিক্ষকরা আছেন, তাদের ভোটের কোরাম হল না, মিটিং দিনের পর দিন হল না, এই রকম ঘটনা একাডেমিক কাউন্সিলে আমরা দেখেছি। এইজন্য গনি কমিটি একাডেমিক কাউন্সিলকে তুলে দেওয়ার পরামর্শ দিয়েছিলেন, সেই হিসাবে একাডেমিক কাউন্সিল তুলে দেওয়া হয়েছে। তার মানে এই নয় যে একাডেমিক কাউন্সিলের বিষয় আলোচনা করার বিধি ব্যবস্থা রাখা হয়নি। যে সমস্ত কাউন্সিল ফ্যাকালটি করা হয়েছে সেখানে একাডেমিক ম্যাটার্স পুরাপুরি আলোচিত হতে পারবে। কাজেই এটা কোনও রিপ্রেসিভ পদক্ষেপ হয়নি। আর একটা কথা বলতে চাই সেটা হচ্ছে যারা ইউনিভার্সিটি প্রফেশরস তাদের সকলেরই প্রতিনিধিত্ব ছিল আগে। কিন্তু এই বিলে তত নেই, তার একটা কারণ নির্মলবাবু উল্লেখ করেছেন, আর একটা দিকে আমি আপনার মাধ্যমে এই সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই সেটা হচ্ছে আগে ইউনিভার্সিটি প্রফেশরদের সংখ্যা ছিল সীমিত, ইদানিংকালে ইউ. জি. সি.-র সহায়তায় বিভিন্ন ডিপার্টমেন্ট বহু সংখ্যক প্রফেশরদের পদ সৃষ্টি করেছেন, ফলে ইউনিভার্সিটির মোট ৮০ জন প্রফেশরস আছেন, এদের যদি সবাইকে রাখতে হয় তাহলে সিনেটের চেহারা বড় হয়ে যাবে, তার ফলে কাজের অসুবিধা হবে। সেজন্য তাদের একটা সীমিত সংখ্যা বিলে রাখা হয়েছে, তারা নির্বাচিত হবেন, গণতান্ত্রিক দেশে গণতান্ত্রিক পদ্ধতিতে যখন নির্বাচনকে স্বীকার করে নিয়েছি তখন নির্বাচনের মাধ্যমে তাদের প্রতিনিধিরা সেখানে যাবেন, এর মধ্যে অযৌক্তিক কিছু আছে বলে মনে হয় না, এটা বাস্তব সম্মত। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই বিলকে সমর্থন করে এই আশাই

করব্ যে আগামী দিনে এই বিলকে যখন আমরা কার্যকর করব, তার আগে সিলেক্ট কমিটিতে বিরোধী পক্ষের বক্তব্য শোনার পর বিলটি যেভাবে সংশোধিত হবে সেই সংশোধিত বিলটি সেইভাবে কার্যকর করার সময় কলকাতা বিশ্ববিদ্যালয়ের যে হৃত গৌরব তাকে পুনরুদ্ধার করতে পারব, যে কয়েক বছর ধরে লজ্জা নিয়ে কলকাতা বিশ্ববিদ্যালয় চলেছে সেই লজ্জা থেকে তাকে মুক্ত করতে পারব এবং কলকাতা বিশ্ববিদ্যালয়ের কাছে আমাদের যে ঋণ সেই ঋণ কিছু পরিমাণে শোধ করতে পারব এই আশা রেখে এবং সিলেক্ট কমিটিতে পাঠাবার যে প্রস্তাব মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয় করেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-50 — 6-00 P.M.]

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, বিষয়টি যখন সিলেক্ট কমিটিতে পাঠানো হয়েছে তখন সেখানেই বিস্তারিতভাবে আলোচনা হবে কাজেই আর উত্তর দেবার খুব একটা প্রয়োজন আছে বলে আমি মনে করি না। তবে আমি দুটি বিষয় সম্বন্ধে কিছু বক্তব্য রাখতে চাই। একটা বিষয় সম্পর্কে আলোচনা করেছেন মাননীয় সদস্য বিশ্বনাথবাবু। তিনি উল্লেখ করেছেন যে, এই বিলের মধ্যে আমরা অটোনমাস কলেজের প্রভিসন রেখে আমরা শিক্ষা জগতে আর একটা শ্রেণী সৃষ্টি করতে চলেছি। আমার মনে হয় তিনি ভালভাবে বিলটা দেখেন নি। তিনি যদি বিলটি ভালভাবে অনুধাবন করতেন তাহলে তিনি দেখতেন আমরা নূতন কোনও শ্রেণী সৃষ্টি করিনি। এই অটোনমাস কলেজ সম্বন্ধে আমরা বলছি যদি কোনও প্রতিষ্ঠান একটা বিশেষ বিষয় শিক্ষা দেবার কথা চিন্তা করে তাহলে তাকে অটোনমাস কলেজ হিসেবে বিশ্ববিদ্যালয় ঘোষণা করতে পারবে। যেমন ধরুন, হাওড়ায় যে শিবপুর ইঞ্জিনিয়ারিং কলেজ আছে তারা যদি মনে করে আমরা এখানে প্রযুক্তি বিদ্যা বা ইঞ্জিনিয়ারিং বিদ্যায় বিশেষভাবে শিক্ষা দিতে চাই তাহলে সেই কলেজকে বিশ্ববিদ্যালয় অটোনমাস কলেজ হিসেবে স্বীকৃতি দিতে পারবে এবং সরকার বিশ্ববিদ্যালয়ের কাছে সেইভাবে মুভ করতে পারবেন। তবে ১৯ নং-এ একথা বলা হয়েছে যে, বিশ্ববিদ্যালয় যদি মনে করে অটোনমাস কলেজ হিসেবে স্বীকৃতি পাওয়া সত্ত্বেও তারা সেইভাবে কাজ করছে না তাহলে তাদের সেই স্বীকৃতি উঠিয়ে নেওয়া যেতে পারবে। অর্থাৎ স্পেশ্যাল একটা জিনিস চালু করবার জন্য এই অটোনমাস কলেজের ব্যবস্থা করা হয়েছে এবং বিভিন্ন বিশ্ববিদ্যালয়ে এই জিনিস রয়েছে। তারপর, মাননীয় সদস্য জয়ন্তবাবু এখানে একটা কথা বলেছেন যার উত্তর দেওয়া প্রয়োজন। তিনি বিশ্ববিদ্যালয়ের বর্তমান এবং অতীতের কার্যকলাপ সম্বন্ধে আলোচনা প্রসঙ্গে রাষ্ট্রবিজ্ঞান বিভাগের একটি সংস্থার কথা এখানে উল্লেখ করেছেন। বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ কাজেই এ সম্পর্কে আমি দু-একটা কথা বলতে চাই। আমরা যখন কলকাতা বিশ্ববিদ্যালয়ের পরিচালনা ব্যবস্থা বাতিল করে সেখানে পরিচালক সমিতি প্রতিষ্ঠা করি তখন আমাদের নানা রকম সমালোচনা হয়েছিল। আমরা তখন এই বিষয়টি উল্লেখ করিনি বা খেয়াল করিনি। জরুরি অবস্থার সময় কলকাতা বিশ্ববিদ্যালয়ে দীর্ঘদিন ধরে নৈরাজ্য চলেছে, কিন্তু যে ঘটনার কথা বলা হয়েছে সেটা হচ্ছে ১৯৭৬ সালের কথা এবং তখন জরুরি অবস্থা চলছে। কলকাতা বিশ্ববিদ্যালয়ের গৌরবমন্ডিত রাষ্ট্রবিজ্ঞান বিভাগের অধীনে মাইক্রোপলিটিক্স নামে একটি বিভাগ গঠন করা হয়েছিল এবং সেই মাইক্রোপলিটিক্স বিভাগের উদ্দেশ্য ছিল তারা সমাজের

রাজনৈতিক, অর্থনৈতিক বিষয়গুলি গবেষণা করবেন এবং নূতন নূতন সিদ্ধান্ত দেশবাসীর কাছে উপস্থিত করবেন। তারা জরুরি অবস্থার সময়ে গবেষণা পরিচালনা করেছিলেন। তারা গ্রামাঞ্চলে গেছেন শহরাঞ্চলে গেছেন এবং যে বিষয়ের সম্পর্কে গবেষণা করেছিলেন সেটা হচ্ছে জরুরি অবস্থা পশ্চিমবাংলার অধিকাংশ মানুষ সমর্থন করেন এবং তারা এও গবেষণা করে এ কথাও বলেছিলেন যে আমাদের দেশে বর্তমানে একমাত্র নেত্রী হচ্ছেন ইন্দিরা গান্ধী কলকাতা বিশবিদ্যালয়ের রাষ্ট্রবিজ্ঞান বিষয়ের একটি সংস্থা মাইক্রোপলিটিক্স এরকম ভাবে গবেষণা করেন এবং একটা রিপোর্টও পেশ করেন। আমরা দেখেছি তদানিন্তন মুখ্যমন্ত্রী শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় এই গবেষণার রিপোর্টকে ভিত্তি করে পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় রাজনৈতিক বক্তব্য রাখার চেষ্টা করেছিলেন যে কলকাতা বিশ্ববিদ্যালয়ের অধ্যাপকদেরও বক্তব্য হচ্ছে বর্তমানে দেশের একমাত্র নেত্রী হচ্ছেন ইন্দিরা গান্ধী এবং এই জরুরি অবস্থা দেশের অধিকাংশ মানুষ সমর্থন করে। গত বছর যখন এই জিনিসটা আমাদের দৃষ্টিতে আসে তখন থেকে আমরা এখানে সরকারি অনুদান বন্ধ করে দিয়েছি এবং আমরা দেখছি নতুনভাবে যদি এই সংস্থা কাজ শুরু করেন তাহলে সবকার ভেবে দেখবেন। তবে তাদের অতীতের কলঙ্কজনক কার্যকলাপের জন্য বিশ্ববিদ্যালয়ের সুনাম ক্ষুন্ন হয়েছে। আমার আর কিছু বলবার নেই, এই বিল সিলেক্ট কমিটিতে প্রেরণ করা হচ্ছে, কাজেই আমি আশা করি মাননীয় সদস্যগণ সিলেক্ট কমিটিতে প্রেরণ সম্পর্কে যে সিদ্ধান্ত এবং প্রস্তাব রেখেছি সকলেই তাকে সমর্থন করবেন।

The motion of Shri Sambhu Cahran Ghosh that the Calcutta University Bill, 1979, be referred to a Select Committee of the House consisting of the following members, namely :

1. Shri Lakshmi Charan Sen,
2. Shri Amiya Banerjee,
3. Shri Achintya Krishna Ray,
4. Shri Mostafa Bin Quasem,
5. Shri Radhika Ranjan Pramanik,
6. Shri Subhas Chakraborty,
7. Shri Nirmal Kumar Bose,
8. Shr Anil Mukherjee,
9. Shri Bimal Kanti Basu,
10. Shri Kalipada Barman,
11. Shri Subhas Goswami,
12. Shri Haripada Bharati,
13. Shri Probodh Chandra Sinha,
14. Shri Samsuddin Ahmed,

15. Shri Md. Sohorab,

16. Shri Biswanath Mukherjee,

17. Dr. Golam Yazdani, and

18. Shri Sambhu Charan Ghosh, Ministers-in-charge of Education (Higher) Department,

That in order to constitute a sitting of the Committee the quoram shall be one-third of the total number of membes of the Committee, and that the Committee shall make a report to this House by the end of Second Week of the next Session, was then put and agreed to.

**Mr. Deputy Speaker :** The Bill, as amended, is referred to the Select Committee.

**The Birla College of Science and Education (Taking over of Management) Bill, 1979**

**Shri Sambhu Chanran Ghosh :** Sir, I beg to introduce the Birla College of Science and Education (Taking over of Management) Bill, 1979.

(Secretary then read the Title of the Bill)

**Shri Sambhu Charan Ghosh :** Sir, I beg to move that the Birla College of Science and Education (Taking over of Management) Bill, 1979, be taken into consideration. স্যার, এই বিলটা মুভ করছি, বক্তব্য রাখার প্রয়োজনীয়তা আছে বলে আমি মনে করছি না।

**শ্রী অমিয় ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী বিড়লা কলেজ অফ সায়েন্স অ্যান্ড এডুকেশন (টেকিং ওভার অফ ম্যানেজমেন্ট) বিল ১৯৭৯, যেটা হাউসের সামনে উপস্থিত করেছেন আমি সেটা সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে দু-এক মিনিটের ভিতর আমি আমার বক্তব্য রাখব। আমরা জানি এটা আরেকটি বিল যেমন বঙ্গবাসী কলেজের অধিগ্রহণ করা যে সমস্ত কারণে করতে হয়েছিল সেই সমস্ত কারণে এই কলেজটিকে অধিগ্রহণ করতে হচ্ছে। এটা দীর্ঘদিন পশ্চিমবাংলার অধ্যাপকরা এইজন্য আন্দোলন করেছিলেন। এর আগে আমাদের সময় কিছুদিন আগে এই বিড়লা অফ সায়েন্স অ্যান্ড এডুকেশন ২ জন অধ্যাপককে অকারণে বিতাড়িত করা হয়েছিল এবং শুধু তাই নয় কলকাতা বিশ্ববিদ্যালয় যখন এই কলেজের কর্তৃপক্ষকে অধ্যাপকদের পুনর্নিয়োগ করতে বলেন সেই নির্দেশ কলেজ কর্তৃপক্ষ খুব হেলায় প্রত্যাখ্যান করেন। শুধু তাই নয়, তখন এই অবস্থার মধ্যে এটাকে অধিগ্রহণ করবার জন্য অনেক কথাবার্তা হয়েছিল, কিন্তু অধিগ্রহণ করতে গিয়ে দেখা গেল যে এই কলেজে নানারকম দুর্নীতিমূলক পরিবেশ আছে এবং তার যে সমস্ত বাড়ি, ঘর, সম্পত্তি আছে সেটা কলেজের নামে নেই, অন্যান্যভাবে আছে এবং নানারকম দুর্নীতি এবং অন্যান্য রকমের ব্যবস্থা কলেজ কর্তৃপক্ষের আওতার মধ্যে ছিল। এবং আরও আশ্চর্যের

ব্যাপার যে বিড়লা নিজে একবার মুখ্যমন্ত্রীর কাছে প্রস্তাব উত্থাপন করেন যে টেক ওভার করবার দরকার নেই আমরা নিজেরাই দিয়ে দেব এবং তারজন্য আলাপ আলোচনা ইত্যাদি হয়। সেই সময় মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয় তিনিও নিজে উপস্থিত ছিলেন। কিন্তু দেখা গেল যে সব আলোচনা হয়েছিল সেই সমস্ত কথাবার্তা দেওয়া হল অল্প দিনের মধ্যেই সেই কথাবার্তা থেকে তারা পিছু হটলেন। কাজেই আজকে মন্ত্রী মহাশয়কে তারা এমন অবস্থায় ফেলেছেন যে যদি শিক্ষার হাতকে রক্ষা করতে হয়, অধ্যাপকদের স্বার্থকে রক্ষা করতে হয়, তাহলে এই কলেজ অধিগ্রহণ করা ছাড়া অন্য কোনও রাস্তা সরকারের সামনে নেই। কাজেই এই কলেজকে অধিগ্রহণ করবার জন্য যে বিল তিনি উপস্থিত করেছেন তাকে আমি স্বাগত জানাই এবং সমর্থন করছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল, দি বিরলা কলেজ অব সায়েন্স অ্যান্ড এডুকেশন (টেকিং ওভার অব ম্যানেজমেন্ট) বিল, ১৯৭৯, অধিগ্রহণ ব্যাপারে এই বিলটি এনেছেন, এই বিল আমি সমর্থন করছি। আমি বলছি তিনি একটা বৈপ্লবিক পদক্ষেপ নিয়ে এই কলেজকে অধিগ্রহণ করছেন। কারণ এই বিড়লা কলেজ যে কলেজে দীর্ঘদিন ধরে প্রশাসনিক ত্রুটি এবং সেই কলেজের প্রশাসনিক ত্রুটির ফলে আমরা লক্ষ্য করেছি সেখানে শিক্ষকরা দিনের পর দিন মাইনে পায়নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই অবস্থায় শুধু শিক্ষকদের মাইনে এটাতেই সীমাবদ্ধ ছিল না, বহু শিক্ষককে তারা বে-আইনিভাবে, নিজেদের লোককে স্টাফ হিসাবে নিয়োগ করেছে, বে-আইনি ভাবে একদিকে যেমন নিয়োগ করেছে অন্য দিকে আমরা দেখছি যে কর্তৃপক্ষ তারা বে-আইনিভাবে ছাঁটাই করেছে এবং আমরা জানি দুজন শিক্ষককে ছাঁটাই করা হয়েছে এবং সেই ছাঁটাইকে কেন্দ্র করে বিড়লা কলেজের শিক্ষকরা পশ্চিম বাংলার যে বিশ্ববিদ্যালয় ও শিক্ষক সমিতি তাদের কাছে যায় এবং তাদেরই অনুরোধে সেই ছাঁটাই শিক্ষকদের পুনর্নিয়োগ করার কথা বলা হয় কিন্তু তবুও সেই শিক্ষকদের স্বার্থ রক্ষা হয় না এবং কর্তৃপক্ষ সেই পশ্চিমবঙ্গ বিশ্ববিদ্যালয় শিক্ষক সমিতির অনুরোধকে প্রত্যাখ্যান করে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই অবস্থায় প্রশাসনের ত্রুটি দিনের পর দিন বিড়লা যেমন বিভিন্ন জায়গাতে যে কাজ করে এক্ষেত্রেও সেই কাজ করেছে, তারা গোপনে গোপনে সমস্ত টাকা, যে সমস্ত ছাত্র ভর্তি হয়, ছাত্রদের কাছ থেকে যে সব টাকা আস্তে আস্তে করে বিড়লা সরিয়ে দিয়েছে এবং দেখা গেল এই কলেজকে বিড়লা বলেছিলেন যে সরকারকে দান করবেন এবং ১৯৭৯ সালের ৩১শে আগস্টে দেখা গেল সেই কলেজের দায় দায়িত্ব গিয়ে দাঁড়িয়েছে কয়েক লক্ষ টাকা আজকে এমন অবস্থা, ঐ কলেজের কোনও ইনকাম নেই। শুধু তাই নয় ৫০ হাজার টাকা ছাত্রদের বেতন আজকে অনাদায়, হিসাবে প্রচুর কারচুপি রয়েছে এবং কলেজের যে সমস্ত রিজার্ভ ফান্ড সেই রিজার্ভ ফান্ড আজকে শূন্য এবং বে-আইনিভাবে সেই টাকা আজকে বিড়লারা হস্তান্তর করেছে। সুতরাং আজকে এই রকম একটা শিক্ষা প্রতিষ্ঠানকে যদি বাঁচাতে হয় এবং বাঁচাতে গেলে বামফ্রন্ট সরকার এবং আমাদের মন্ত্রী মহাশয় আজকে যে পদক্ষেপ নিয়েছেন এই পদক্ষেপ একটা যুগান্তকারি ঘটনা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বলব যে আজকে পশ্চিম বাংলায় এই অবস্থা চলছে এবং সেখানে ১১ মাস ধরে শিক্ষকরা মাইনে পাচ্ছে না। সুতরাং এই অবস্থায় আজকে আমি বলব এই যে বিল—এটা একটা পূর্ণাঙ্গ বিল, তিনি অধিগ্রহণ করার

জন্য এনেছেন এবং মাত্র এটা ২ বৎসরের জন্য গ্রহণ এবং অ্যাডমিনিস্ট্রেটার অ্যাপয়েন্ট করছেন। অ্যাডমিনিস্ট্রেটার অ্যাপয়েন্ট করার একটা ক্লজ রেখেছেন সেকশন ফাইভে, এবং এটা অধিগ্রহণ করার পরে সরকারকে বহু টাকা দিতে হবে। এখানে পেনাল্টি ক্লজও তিনি রেখেছেন যাতে করে সেখানে যেসব সম্পত্তি ও নিয়ন্ত্রণ আছে সেই সমস্ত সম্পত্তি কিভাবে যিনি অ্যাডমিনিস্ট্রেটার নিযুক্ত হবেন তিনি কিভাবে সেগুলিকে গ্রহণ করবেন, যদিও আজকে এই বিড়লা কলেজের যে আর্থিক অবস্থা এবং যেভাবে তারা দায় দায়িত্ব সমস্ত আজকে তৈরি করে রেখেছেন তাতে এই কলেজের সমস্ত লাইয়াবিলিটি আজকে এই সরকারকে নিতে হবে। সেইজন্য আজকে সেখানে সম্পত্তি কি আছে সেটা পুঙ্খানুপুঙ্খভাবে বিচার করা দরকার এবং এখানে অ্যাডমিনিস্ট্রেটর হিসাবে যাকে নিয়োগ করা হবে, তাকে অনেক ক্ষমতা দেওয়া হয়েছে এবং সেটা দিয়ে সরকার উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেছেন এবং আমাদের এই সরকার যাতে কলেজ চলতে পারে সেজন্য অগ্রিম টাকা দেওয়ার প্রভিসন রেখেছেন এবং সেটা এই আইনের মধ্যে রাখা হয়েছে। অন্যান্য যে সমস্ত কন্ট্রাক্ট এগ্রিমেন্ট থাকবে সেটা আপাতত বন্ধ থাকবে এবং এই কয়েক বছরের জন্য এটা গ্রহণ করা হচ্ছে এবং এর ফলে সেখানকার শিক্ষা ব্যবস্থার একটা সুষ্ঠ পরিবেশ সৃষ্টি হবে। এই কথা বলে এই বিলটিকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। মন্ত্রী মহাশয় যে পদক্ষেপ গ্রহণ করেছেন, শিক্ষার স্বার্থে, শিক্ষকদের স্বার্থে এবং ছাত্রদের স্বার্থে সেইজন্য মন্ত্রী মহাশয়কে এবং মন্ত্রিসভাকে অভিনন্দন জানাই। এই কথা বলে এই বিলটিকে পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মতীশ রায় ঃ** মিঃ স্পিকার স্যার, আমাদের উচ্চশিক্ষা মন্ত্রী যে বিল পেশ করেছেন বিড়লা কলেজ অধিগ্রহণ করার ক্ষেত্রে আমি তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি এবং সমর্থন জানাতে গিয়ে আমার আগে দুজন বন্ধু একটা বিশেষ লক্ষ্যের কথা বলেছেন। তারা বামফ্রন্ট সরকারের যে ঘোষিত নীতি সেই নীতির কথা বলেছেন। আমি সেই কথায় আর যাচ্ছি না। শুধু আপনার মাধ্যমে উচ্চ শিক্ষামন্ত্রীকে একটা অনুরোধ করব। আজকে অবস্থার পরিবর্তনের সাথে সাথে মানুষের যোগ্যতার মাপকাঠির পরিবর্তন হয়ে যাচ্ছে। আপনি জানেন, আজকালকার দিনে যে সমস্ত নামকরা ইঞ্জিনিয়ারিং কারখানা আছে, কেমিকেল ফ্যাক্টরি আছে এবং ঔষধের কারখানা আছে, সেই সমস্ত কারখানায় আজকে মধ্যবিত্ত ঘরের অনেক শিক্ষিত ছেলে কাজ করেন। আর্থিক দিক থেকে তাদের উচ্চশিক্ষা পাওয়ার সুযোগ থাকে না বলেই [illegible] অল্প বয়সের মধ্যেই কর্মজীবনের মধ্যে প্রবেশ করতে হয়। আমি আশা করব, বিড়লা কলেজ অফ সায়েন্স যে সরকার অধিগ্রহণ করছেন তার মধ্যে একটা উদ্দেশ্য যেন নিহিত থাকে। যে সমস্ত দরিদ্র মেধাবী ছাত্র বিড়লার অধীনে থাকাকালীন কলেজে অনুপ্রবেশের সুযোগ পেত না, আজকে সরকারের অধিগ্রহণের পর সরকার উদার মনোভাব নিয়ে দরিদ্র এবং মেধাবী ছাত্র যারা আছেন, অর্থের অভাবে যারা শিক্ষার সুযোগ থেকে বঞ্চিত হয়েছে, তাদের জন্য এই কলেজের দুয়ার যেন খুলে যায়, তারা যাতে এখানে শিক্ষার সুযোগ পান, আমাদের উচ্চশিক্ষা মন্ত্রী সে দিকে যেন দৃষ্টি দেন। আর একটা অনুরোধ রাখব। বিশেষ করে ইঞ্জিনিয়ারিং কারখানায় এক শ্রেণীর শিক্ষিত কর্মচারী যারা, শ্রমিক যারা তাদের শিক্ষার প্রাথমিক যোগ্যতা আছে, যারা হায়ার সেকেন্ডারি পাশ করে ঢুকে ছিল, বিজ্ঞানের তারা ছাত্র ছিলেন, কিন্তু উচ্চশিক্ষার তাদের সুযোগ নেই অর্থনৈতিক সংকটের জন্য। কেমিকেল ফ্যাক্টরিতে সেই অবস্থা আছে, ফার্মাসিউটিক্যাল কারখানাতেও সেই অবস্থা আছে। এই সমস্ত কর্মচারিদের মধ্যে একটা

অংশ মনে করেন যে রাত্রিতে যদি শিক্ষার সুযোগ থাকে তারা সেই সুযোগ গ্রহণ করার চেষ্টা করবে। আমি মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রীকে অনুরোধ করব, এই কলেজে সেই ধরনের শ্রমিক-কর্মচারী যারা যারা উচ্চ শিক্ষার সুযোগ নিতে আগ্রহী তাদের জন্য তিনি যদি কোনও ব্যবস্থা করতে পারেন তাহলে আমাদের পশ্চিমবাংলায় শিক্ষার যেমন প্রসার ঘটবে, তেমনি শ্রমিক-কর্মচারিদের মধ্যে শিক্ষার এবং যোগ্যতার মান যদি আমরা বাড়িয়ে তুলতে পারি তাহলে তাদের কর্মক্ষেত্রে সেটা প্রয়োগ করার তারা সুযোগ-সুবিধা পাবে। আমরা পশ্চিমবাংলা সেদিক থেকে উপকৃত হব। আমাদের সরকারি পরিচালনায় কলেজটি আসার পরে আমাদের যে দৃষ্টিভঙ্গি নিয়ে আমরা এগোচ্ছি, আমাদের গণ শিক্ষার প্রসার যে আমাদের মূল লক্ষ্য, গরিব এবং সাধারণ মানুষের মধ্যে শিক্ষার বিস্তার যে আমরা ঘটাতে চাই সেদিকে লক্ষ্য রেখে যাতে উচ্চশিক্ষা মন্ত্রী ব্যবস্থা গ্রহণ করেন আমি তারজন্য অনুরোধ রাখছি। এই কথা বলে আমি এই বিলকে সমর্থন জানাই।

[6-10 — 6-20 P.M.]

The motion of Shri Sambhu Charan Ghosh that the Birla College of Science and Education (Taking over of Management) Bill, 1979, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 and 2**

The question that Clauses 1 and 2 do stand part of the Bill, was then put and agreed to.

**Clauses 1 and 2**

**মিঃ স্পিকার :** ক্লজ থ্রিতে শ্রী এ. কে. এম. হাসানুজ্জামানের সংশোধনী প্রস্তাব ছিল কিন্তু তিনি অনুপস্থিত বলে আমি তার সংশোধনী বাতিল করলাম The question that Clauses 3 do stand part of the Bill, was then put and agreed to.

**Clauses 4**

The question that Clause 4 do stand part of the Bill, was then put and agreed to.

**Clauses 5**

**মিঃ স্পিকার :** ক্লজ থ্রিতে শ্রী এ. কে. এম. হাসানুজ্জামানের সংশোধনী প্রস্তাব ছিল কিন্তু তিনি অনুপস্থিত বলে আমি তার সংশোধনী বাতিল করলাম The question that Clause 5 do stand part of the Bill, was then put and agreed to.

**Clauses 6**

**মিঃ স্পিকার :** ক্লজ থ্রিতে শ্রী এ. কে. এম. হাসানুজ্জামানের সংশোধনী প্রস্তাব ছিল কিন্তু তিনি অনুপস্থিত বলে আমি তার সংশোধনী বাতিল করলাম The question that Clause 6 do stand part of the Bill, was then put and agreed to.

**Clauses 7-14**

The question that Clauses 7-14 do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Sambhu Charan Ghosh :** Sir, I beg to move that the Birla College of Science and Education (Taking over of Management) Bill, 1979, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**মিঃ স্পিকার ঃ** মাননীয় সদস্য গণ আপনারা জানেন শিডিউল্ড কাস্ট অ্যান্ড শিডিউল্ড ট্রাইবস যে কমিটি আছে এ ছাড়া বাকি যে সমস্ত কমিটি ছিল সেগুলি সময় সীমা গত ৩১শে মার্চ শেষ হয়ে গেছে। আজ বিধানসভার বর্তমান অধিবেশনের শেষ দিন। যে সমস্ত তারকিত প্রশ্নের উত্তর ইতিমধ্যে বিধানসভার সচিবালয়ে পৌঁচেছে কিন্তু সময়াভাবে সভায় নেওয়া যায় নি, সেগুলি তারকিত প্রশ্ন হিসাবে গণ্য করা হবে এবং সেগুলির উত্তর লিখিত উত্তরের প্রশ্নাবলির তালিকায় ছাপিয়ে যথারীতি প্রকাশ করা হবে।

## FORMATION OF COMMITTEE

### সভাপতিমন্ডলীর তালিকা

**মিঃ স্পিকার ঃ** পশ্চিমবঙ্গ বিধানসভার কার্য পরিচালনা ও পদ্ধতি নিয়মাবলির ৯নং নিয়মানুযায়ী আমি নিম্নে উল্লিখিত সদস্যগণকে সভাপতির তালিকায় মনোনীত করছি ঃ—১। শ্রী গোপাল বসু, ২। শ্রী অরবিন্দ ঘোষাল, ৩। শ্রী ন্যাথানিয়েল মুর্মু, ৪। ডাঃ রাসবিহারি পাল, ৫। শ্রী লুতফল হক, ৬। শ্রী সুনীল বসু রায়।

### কার্য উপদেষ্টা কমিটি অর্থাৎ বিজনেস অ্যাডভাইসারি কমিটি

**মিঃ স্পিকার ঃ** এই সভার কার্য পরিচালনা ও পদ্ধতি সংক্রান্ত নিয়মাবলির ২৮৪ নং নিয়মানুযায়ী আমি নিম্নলিখিত সদস্যগণকে কার্য উপদেষ্টা সমিতির অর্থাৎ বিজনেস অ্যাডভাইসারি কমিটির জন্য মনোনীত করিলাম ঃ—১। শ্রী ভবানি মুখার্জি, পরিষদীয় মন্ত্রী, ২। শ্রী ননী কর, ৩। শ্রী অশোককুমার বোস, শ্রী কৃপাসিন্ধু সাহা, ৫। শ্রী অমলেন্দ্র রায়, ৬। শ্রী বলাইলাল দাস মহাপাত্র, ৭। শ্রী দীনেশ মজুমদার, ৮। শ্রী হবিবুর রহমান। এবং অধ্যক্ষ মহাশয় যিনি পদাধিকার বলে এই কমিটির সভাপতি হইবেন।

### কমিটি অন পিটিশনস

**মিঃ স্পিকার ঃ** এই সভার কার্য পরিচালনা ও পদ্ধতি সংক্রান্ত নিয়মাবলির ২৯৯ নং নিয়মানুযায়ী নিম্নলিখিত সদস্যগণকে কমিটি অন পিটিশনস-এর জন্য মনোনীত করিলাম ঃ—১। শ্রী অনিল মুখার্জি, ২। সমরেন্দ্রনাথ সান্যাল, ৩। শ্রী রামনারায়ন গোস্বামি, ৪। শ্রী নারায়ণ মুখার্জি, ৫। সুভেন্দু মন্ডল, ৬। শ্রী যামিনীকিশোর মজুমদার, ৭। শ্রী দেবশরণ ঘোষ ৮। শ্রী রবিশঙ্কর পান্ডে, ৯। শ্রী সুনীতি চট্টরাজ। এই সভার কার্য পরিচালনা ও পদ্ধতি সংক্রান্ত নিয়মাবলির ২৫৫(১) ধারা অনুযায়ী আমি শ্রী অনিল মুখার্জি মহাশয়কে এই কমিটির সভাপতি নিয়োগ করিলাম।

## সরকারি হিসাব সমিতি অর্থাৎ কমিটি অন পাবলিক অ্যাকাউন্টস

**মিঃ স্পিকার ঃ** এই সভার কার্য পরিচালনা ও পদ্ধতি সংক্রান্ত নিয়মাবলির ৩০২ নিয়মানুযায়ী নিম্নলিখিত সদস্যগণ সরকারি হিসাব সমিতি অর্থাৎ কমিটি অন পাবলিক অ্যাকাউন্টস-এর জন্য নির্বাচিত হইয়াছেন ঃ—১। শ্রী প্রবোধচন্দ্র সিংহ, ২। শ্রী লক্ষ্মীচরণ সেন, ৩। সুভাষ চক্রবর্তী, ৪। শ্রী পতিতপাবন পাঠক, ৫। শ্রী সুনীলকুমার মজুমদার, ৬। শ্রী বলাই বন্দ্যোপাধ্যায়, ৭। শ্রী কৃপাসিন্ধু সাহা, ৮। শ্রী সমরেন্দ্র রায়, ৯। শ্রী জয়নাল আবেদিন। এই সভার কার্য পরিচালনা ও পদ্ধতি সংক্রান্ত নিয়মাবলির ২৫৫(১) ধারা অনুযায়ী আমি শ্রী প্রবোধচন্দ্র সিংহ মহাশয়কে এই কমিটির সভাপতি নিয়োগ করিলাম।

## প্রাক্কলন সমিতি অর্থাৎ কমিটি অন এস্টিমেটস

**মিঃ স্পিকার ঃ** এই সভার কার্য প্রণালী ও পদ্ধতি সংক্রান্ত নিয়মাবলির ৩০৩(খ)(১) নিয়মানুযায়ী নিম্নলিখিত সদস্যগণ প্রাক্কলন সমিতি অর্থাৎ কমিটি অন এস্টিমেটস-এ নির্বাচিত হইয়াছেন ঃ—১। শ্রী রবীন মুখার্জি, ২। শ্রী পান্নালাল মাঝি, ৩। শ্রী মণীন্দ্রনাথ জানা, ৪। শ্রী মধবেন্দু মোহান্ত, ৫। শ্রী বীরেন্দ্রনারায়ণ রায়, ৬। শ্রী হরমোহন সিংহ, ৬। শ্রী সুহৃদ মল্লিক চৌধুরি, ৮। শ্রী রেণুপদ হালদার, ৯। শ্রী সরল দেব, ১০। শ্রী নিখিল দাস, ১১। শ্রী বিমলানন্দ মুখার্জি, ১২। শ্রী বিনয় ব্যানার্জি, ১৩। শ্রী বিশ্বনাথ মুখার্জি, ১৪। শ্রী তরুণ সেনগুপ্ত, ১৫। শ্রী সেখ ইমাজুদ্দিন। এই সভার কার্য প্রণালী ও পদ্ধতি সংক্রান্ত নিয়মাবলির ২৫৫(১) ধারা অনুযায়ী আমি শ্রী রবীন মুখাৰ্জি মহাশয়কে এই কমিটির সভাপতি নিয়োগ করিলাম।

## সরকারি উদ্যোগ সমিতি অর্থাৎ কমিটি অন পাবলিক আন্ডারটেকিংস

**মিঃ স্পিকার ঃ** এই সভার কার্য পরিচালনা ও পদ্ধতি সংক্রান্ত নিয়মাবলির ৩০৩ খ (২) নিয়মানুযায়ী নিম্নলিখিত সদস্যগণকে সরকারি উদ্যোগ সমিতি অর্থাৎ কমিটি অন পাবলিক আন্ডারটেকিংস-এর জন্য মনোনীত করিলাম একটি ঘোষণা আছে। পূর্ত বিভাগ আমাদের জানিয়েছে আগামী ৯ই এপ্রিল থেকে এম. এল. এ. হস্টেল শৌচাগার ইত্যাদি যে সমস্ত কাজকর্ম বাকি আছে সেগুলি তারা করবে। ৬ সপ্তাহ থেকে ৮ সপ্তাহ পর্যন্ত এই সমস্ত কাজ চলবে। সুতরাং মাননীয় সদস্যগণকে অনুরোধ করছি আপনাদের কাছে ঘরের যেসব চাবি আছে, সেটা ম্যানেজমেন্টের কাছে দিয়ে যাবেন।

মাননীয় সদস্যগণ, আমাদের এবারের বাজেট অধিবেশন দীর্ঘ সময় ধরে চলেছে—কার্যত আমরা ৭ সপ্তাহের বেশি বাজেট অধিবেশন চালিয়েছি। অনেক সময় আমাদের মধ্যে হয়ত তর্ক-বিতর্ক, বাক-বিতন্ডা হয়েছে কিন্তু তবুও মাননীয় সদস্যরা আমাকে যেভাবে সাহায্য করেছেন বাজেট পাস করার ব্যাপারে, বিধি প্রণয়নের ব্যাপারে এবং সর্বোপরি হাউসের কার্য পরিচালনার ব্যাপারে সেজন্য আমি আপনাদের সকলকে আমার তরফ থেকে এবং মাননীয় উপাধ্যক্ষের তরফ থেকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি।

## FELICITATION

**শ্রী দীনেশ মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়কে

এবং মাননীয় সভাপালগণকে আমি অভিনন্দন জানাচ্ছি। স্যার, আপনি এই সভা যেভাবে পরিচালনা করেছেন এবং সমস্ত সদস্যদের অধিকার রক্ষার যে ব্যবস্থা আপনি করেছেন তারজন্য আবার আপনাকে অভিনন্দন জানাই। এটা আমরা লক্ষ্য করেছি যে রুলস অনুযায়ী আপনি এই সভার প্রতিটি সদস্য-এর অধিকার যাতে রক্ষিত হয় তারজন্য যথাযথ ব্যবস্থা সর্বদা গ্রহণ করেছেন। আপনার প্রতিটি রুলিং-এর প্রতি আমাদের আস্থার কথা জানিয়ে আপনাকে আবার আমি অভিনন্দন জানাচ্ছি। যদিও এটা অত্যন্ত দুঃজনক ঘটনা যে, বিরোধীপক্ষ যে আচরণ আজকে সভায় করেছেন সেটা পরিষদীয় গণতন্ত্রে বিরোধীপক্ষের যে ভূমিকা সেই ভূমিকাতে তারা নিজেরাই খাটো করলেন বলে আমি মনে করি কিন্তু তবুও আশা করব বিরোধীপক্ষ অন্তত স্পিকারের প্রতি এবং সভার প্রতি মর্যাদা ভবিষ্যতে দেখাবার চেষ্টা করবেন। আপনাকে স্যার, আবার ধন্যবাদ জানিয়ে এবং আপনার প্রতি আবার আমাদের আস্থার কথা ঘোষণা করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী সুনীল বসু রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি এই বাজেট অধিবেশন যে রকম দক্ষতার সঙ্গে পরিচালনা করেছেন তারজন্য আপনাকে আমাদের অভিনন্দন জানাচ্ছি। স্যার, আপনি বিরোধীপক্ষের সমস্ত রকমের সুযোগ সুবিধা দিয়েছেন কিন্তু তা সত্ত্বেও তারা আজকে যা করলেন সেটা অত্যন্ত দুঃখজনক। আজকে অ্যাডজর্নমেন্ট মোশন গৃহীত হবার পরও তারা সেই সুযোগ গ্রহণ করলেন না এবং সভার স্বাভাবিক কাজকর্ম চলতে দিলেন না—এটা অত্যন্ত দুঃখজনক। অপরদিকে তারা এর মধ্যে যে এমন একটি নজির রাখলেন যেটা সংসদের কাজ পরিচালনা করার দিক থেকে অত্যন্ত ক্ষতিকর বলেই আমি মনে করি। যাইহোক, আপনি যেভাবে আমাদের সুযোগসুবিধা দিয়েছেন এবং এই সভার কাজ পরিচালনা করার ব্যাপারে ধৈর্যের সঙ্গে কাজ করেছেন তারজন্য আপনাকে অভিনন্দন জানাচ্ছি এবং আশা করছি আগামী দিনেও আপনি এইভাবে সভার কাজ পরিচালনা করবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী নলিনীকান্ত গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি দু-মাস ধরে যেভাবে নিরপেক্ষ দৃষ্টিভঙ্গি নিয়ে এই সভার কাজ পরিচালনা করেছেন এবং মাননীয় সদস্যদের সুযোগসুবিধা দিয়েছেন—বিশেষ করে বিরোধীপক্ষের সদস্যদের—তারজন্য আমি আপনাকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। আমি আশা করব অতীতের ঐতিহ্য ভবিষ্যতে আরও ভালভাবে রক্ষিত হবে। আমি এই কথা বলে আপনাকে, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সভাপালগণকে আমার আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী নিখিল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে বাজেট অধিবেশন গেল, এই বাজেট অধিবেশনে বিরোধী পক্ষের সংশোধনী গণতন্ত্রে যে অধিকার আছে, সেই অধিকার আমরা জানি এবং স্বীকার করি। সেই অধিকারকে মাঝে মাঝে টেনে এমন জায়গায় তারা নিয়ে গেছেন তাতে আপনার পক্ষেও এই বিধানসভার কাজকর্ম চালানো অসুবিধা হয়েছে। তা সত্ত্বেও আপনি যে ভাবে ধৈর্যের পরীক্ষায় পাশ করেছেন এবং বিরোধীদের যে সুযোগ দিয়েছেন তার জন্য বিরোধীদের আজকে আপনাকে ধন্যবাদ জানানো উচিত ছিল। সরকার পক্ষের লোক হিসাবে আমি এখানে কিছু বলতে চাই। সংশোধনী গণতন্ত্রে বিরোধীদের অধিকার আছে—সমালোচনার অধিকার, সব রকম অধিকার আছে এবং সরকার পক্ষের সদস্য যারা

তাদের ও অধিকার আছে। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ্য করেছি যে বিরোধী পক্ষরা সংশোধনী গণতন্ত্রকে মাঝে মাঝে এমন একটা জায়গায় টেনে নিতে চেষ্টা করেছেন তাতে আপনার কাজ আরও কঠিন হয়েছে। আপনার স্নায়ুর উপর আরও চাপ পড়েছে এবং মাঝে মাঝে অত্যন্ত অসুবিধার মধ্যে আপনাকে পড়তে হয়েছে। তাই, একটা কথা উল্লেখ করতে চাই যে এই ধরনের প্রবণতা যাতে আর না বাড়ে সেইভাবে নিশ্চয়ই এই সভার সদস্য যারা আছেন তারা লক্ষ্য রাখবেন এবং আপনাকে আমি ধন্যবাদ জানাচ্ছি এই জন্য যে এই রকম একটা গুরুতর পরিস্থিতিতে যেভাবে কাজ চালিয়েছেন তার জন্য বাস্তবিকই ধন্যবাদ পাবার যোগ্য। এই বাজেট অধিবেশনে আমাদের উপাধ্যক্ষ মহাশয় একটা কাজে বাইরে গিয়েছিলেন, আপনার একার উপরে চাপ পড়েছে। সভাপাল মহাশয়, যারা ছিলেন তারা আপনাকে সাহায্য করেছেন এবং এই সম্পতির দিনে এদিকের আসন শূন্য দেখতে খারাপ লাগছে, তারা যে ব্যবহার করে চলে গেলেন তা সংশোদনীয় গণতন্ত্রের কোন ধারায় পড়ে—সেটা বোঝা মুশকিল। আমি আপনাকে আন্তরিকভাবে ধন্যবাদ জানাচ্ছি। আপনার সঙ্গে সঙ্গে উপাধ্যক্ষ মহাশয় এবং অন্যান্য সভাপাল মহাশয়গণ, যারা আপনাকে সাহায্য করেছেন তাদের সকলকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[6-30 — 6-37 P.M.]

**শ্রী বিমলানন্দ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই সুযোগ একটু গ্রহণ করছি। আমি আপনাকে, উপাধ্যক্ষ মহাশয়কে ও অন্যান্য সভাপল মহাশয়গণ, যারা এই সভা পরিচালনা করেছেন এবং যে সমস্ত কর্মচারী এই অধিবেশন চালাতে তাদের শ্রম এবং কাজ দিয়েছেন তাদের সকলকে ধন্যবাদ জানাচ্ছি। আমি বিধানসভার সদস্যদেরও ধন্যবাদ জানাচ্ছি। বিধানসভার দীর্ঘকালীন এই বাজেট অধিবেশনে বহুবিধ ঘটনা ঘটেছে। বাইরে লবিতে অনশনও হয়েছে এবং এখানেও তান্ডব হয়েছে। আমাকে কিছুক্ষণ আগে অর্থমন্ত্রী মহাশয় বলছিলেন যে এতে হৈচৈ চেঁচামেচির মধ্যে আপনি ঝিমুচ্ছিলেন কেন? আমি তাকে বলেছি, কি করব, এসব দেখেশুনে ঝিমোনো ছাড়া উপায় নেই। এই সমস্ত ঘটনাবলি দর্শক যারা এনেছেন তারাও যে খুব ভাল চোখে দেখছেন, তা নয়। একটা রাজ্যের আইন সভা, তার একটা গুরুত্ব আছে রাজ্যের বিভিন্ন সমস্যাবলি এবং কঠিনতম নানা অবস্থা আছে। সেই অবস্থাটা প্রত্যেক সদস্যরা যদি দায়িত্বের সঙ্গে উপলব্ধি করেন এবং সমস্যাগুলির কারণ কি, এর সমাধানের পথ কি ইত্যাদি যুক্তি তথ্য দিয়ে এবং ভালভাবে পড়াশুনা করে সেই সমস্ত সমস্যার সমাধানের বাস্তব প্রস্তাব দিলে গঠনমূলক কাজ করা হয়। কিন্তু দুঃখের সঙ্গে বলতে হচ্ছে, বিরোধীদের একমাত্র লক্ষ্য হচ্ছে কি করে একটা গণ্ডগোল পাকানো যায়, কি করে বিধানসভার আলোচনা বন্ধ করে রাখা যায়, কি করে কাজকে স্থগিত রাখা যায়, এটাই তাদের চিন্তা এবং এটাই তাদের কাজের মধ্যে দিয়ে, আলোচনার মধ্যে দিয়ে প্রকাশিত হয়েছে। আজকে শেষের দিনেও একই রকম কান্ড তারা করলেন। যারা ট্রেজারি বেঞ্চে আছেন তারা অনেক ধৈর্যের পরিচয় দিয়েছেন। তবুও বলব যে আমাদের আরও ধৈর্যশীল হতে হবে এবং দেশের সমস্যাগুলি সম্পর্কে আরও চিন্তা ভাবনা, আরও ঘটনাবহুল তথ্যাদি এখানে রাখতে হবে যাতে করে আমরা দেশের সামনে সত্যিকারের সমস্যা সমাধানের ইঙ্গিত দিতে পারি। আমরা জানি সীমাবদ্ধ গণ্ডির মধ্যে দিয়ে খুব বড় কাজ কিছু করা সম্ভব নয়। কিন্তু এর ভিতর দিয়ে বিধানসভার আলোচনায় যাতে

বাস্তব ঘটনাবলি আছে এবং তার বাস্তব সমাধানের দিকে আমরা যেন নজর দিই।

অধ্যক্ষ মহাশয় এবং উপাধ্যক্ষ মহাশয়ের অনেক অসুবিধা সৃষ্টি হয়েছে, অনেক বাধার ভিতর দিয়ে, অনেক অমর্যাদাকর ঘটনাবলির মধ্যে দিয়ে যেটুকু যথারীতি সম্মান দেওয়া দরকার, বিরোধী পক্ষের সদস্যরা সেই সম্মানটুকুও দেন নি। যাই হোক, সভাপরিচালনাতে যে ধৈর্যশীলতা এবং যে দক্ষতার পরিচয় দিয়েছেন, এই অবস্থার ভির্তর দিয়ে, সেই জন্য অধ্যক্ষ মহাশয় এবং উপাধ্যক্ষ মহাশয় এবং সভাপতিমন্ডলী সকলকে আর একবার ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে প্রায় দীর্ঘ দু-মাস বাদে বাজেট অধিবেশন মুলতুবি হচ্ছে। এই দীর্ঘ কয়েক সপ্তাহ ধরে আপনি যে বিচক্ষণতা, ধৈর্য এবং ঔদার্যের সঙ্গে এই সভার কাজ পরিচালনা করেছেন তাতে আমাদের এই বিধানসভার মর্যাদা বেড়েছে এবং গণতন্ত্রের প্রতি আমাদের যে শ্রদ্ধা সেই শ্রদ্ধার নিদর্শনও আমরা কিছুটা দেখতে পেয়েছি। সব মিলিয়ে আমি বলব গণতন্ত্রের একটা প্রসার ঘটেছে গত দু' মাসে এই বিধানসভায়। আমরা এটা আশা করব যে আমাদের পারস্পরিক মতান্তর থাকবে, তাসত্ত্বেও বিরোধী দলকে আমরা ধরে নেব যে আপনারা একটু মর্যাদার সঙ্গে ব্যবহার করবেন। কিন্তু আজকে অত্যন্ত বেদনাদায়ক যে ঘটনা ঘটেছে, আপনি একটা সম্বর্ধনা সভায় ওদের সকলকে আমন্ত্রণ জানিয়েছিলেন ওরা সেই সম্বর্ধনা সভায় থাকবেন না, সেটা উহ্য, কিন্তু তারা ব্যক্তিগতভাবে আপনার প্রতি যে অশিষ্টাচার করেছেন তা অত্যন্ত লজ্জাজনক, দুঃজনক, গ্লানিজনক। আমি আশা করব এই ধরনের ঘটনা বিধানসভায় আর ঘটবে না। সেই সঙ্গে আপনাকে আমার কৃতজ্ঞতা জানাচ্ছি এবং বিধানসভার সমস্ত কর্মচারিদের কৃতজ্ঞতা জানাচ্ছি, আমাদের ক্রিয়া কর্মে সহায়তা করেছেন যারা তাদের প্রত্যেককে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। উপাধ্যক্ষ মহাশয় এবং সভাপালগণকে ধন্যবাদ জানাচ্ছি। আশা করি ভবিষ্যতে আপনার নেতৃত্বে আমরা আমাদের কার্য আবার সুষ্ঠুভাবে পরিচালনা করে যাব।

## Adjournment

The House was then adjourned sine die at 6.37 p.m.

The Assembly was prorogued with effect from the 9th April, 1979 by notification dated 4th April, 1979. Published in the Calcutta Gazette, Extraordinary, dated the 4th April, 1979.

# INDEX TO THE
# West Bengal Legislative Assembly Proceedings
# (Official Report)

Vol: 70 No-IV (Seventieth Session) (February to April, 1979)

(The 23rd, 24th, 26th, 27th, 28th, 29th, 30th March & 3rd April 1979.)

**Bill**



**Demand for Grants**